(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, 'না'। তাহলে কি ব্লক থেকেই কোনও পরিকল্পনা দেওয়া হয়নি, না ঐ ব্লকগুলিতে গভীর নলকূপ বসানো যাবে না?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি আপনাদের একটা ইনফরমেশন দিচ্ছি যে, বাঁকুড়া জেলার দক্ষিণ পশ্চিমাংশে রানিবাঁধ, খাতড়া ১ নং ও খাতড়া ২ নং-এ ব্লকগুলি অবস্থিত। এই অঞ্চলের মাটি হইতে গভীর গ্রানাইট ও গ্রানাইট জাতীয় পাথরের স্তর পাওয়া যায়। এই পাথরের স্তর অত্যন্ত শক্ত ও জমাট হয়; সেই জন্য এই পাথরের উপরিভাগের অপেক্ষাকৃত কম শক্ত ক্ষয়প্রাপ্ত অংশে ও পাথরের ফাটলে সীমিত পরিমাণ জল পাওয়া যায়। এই পাথরের জল ধারণ ক্ষমতা এত কম যে তাহা গভীর নলকূপ খননের অনুপযুক্ত বলিয়া উপযুক্ত স্থান নির্বাচনের পর খননকূপ (ড্রাগ ওয়েল) নির্মাণ করা যাইতে পারে। এটা হচ্ছে আমাদের আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে রিপোর্ট-এর একটা সুপারিশ। কাজেই আমরা চেষ্টা করছি। বাঁকুড়ায় গভীর নলকূপ বসাবার ব্যাপারটা নিয়ে আরও তদন্ত চলছে। কিন্তু রানিবাঁধ, খাতড়া এক নং এবং খাতড়া দু' নং অঞ্চলের অবস্থাটা আপনাদের জানিয়ে রাখলাম।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এক্সপার্টরা পরীক্ষা করে কি এই রিপোর্ট দিয়েছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের পশ্চিমবাংলায় মাটির নিচের জল স্তর পরীক্ষা করার যে কমিটি আছে, সেই কমিটি মাঝে মাঝেই রিপোর্ট দেন। তাঁদেরই একটা সংক্ষিপ্ত রিপোর্ট আমি এখানে উল্লেখ করলাম।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** স্যার, সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার রিসার্চ বোর্ডের রিপোর্টের সঙ্গে ওয়েস্ট বেঙ্গল আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভের রিপোর্টের মধ্যে অনেক সময়ে মিল হয় না। আমরা দেখেছি সুন্দরবন এলাকা থেকে আরম্ভ করে বিভিন্ন এলাকা সম্পর্কে উভয় পক্ষের রিপোর্টের মধ্যে পরস্পর বিরোধিতা থাকে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কি কিছু জানেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি আপনাদের বলছি যে, যখনই আমাদের এখানকার রিপোর্টের সঙ্গে সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ডের রিপোর্ট ডিফার করে তখনই আমরা তাদের সঙ্গে আলোচনা করি এবং পরস্পরের মধ্যে আলোচনার মাধ্যমে কোথায় কি ডিফেক্ট আছে তা ঠিক করি। সুতরাং এবিষয়ে আমাদের বিশেষ কোনও বিরোধ নেই। স্টেট গ্রাউন্ড ওয়াটার বোর্ডকে সেন্ট্রাল গাইডেন্স অনুযায়ী চলতে হয়। সেই অনুযায়ী তাঁদের তথ্যের ওপর নির্ভর করে আমাদের অনুসন্ধান কাজ চালাতে হয়। সুতরাং কোনও বিরোধ নেই।

### সরকারি কাজে বাংলা ভাষার ব্যবহার

***৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সরকারি কাজে 'বাংলা ভাষার' ব্যবহার

ত্বরান্বিত করার জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ পুনরায় গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(১) দ্য ওয়েস্ট বেঙ্গল অফিসিয়াল ল্যাঙ্গুয়েজ অ্যাক্ট ১৯৬১ চালু হওয়ার পর তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনে একটি "ভাষা সেল" গঠিত হয়েছে।

(২) ৬০০০ (ছয় হাজার) কপি পূর্ণমুদ্রিত বাংলা পরিভাষা পুস্তক বিভিন্ন সরকারি দপ্তরে বিতরণের কাজ অব্যাহত আছে।

(৩) এই রাজ্যের জেলাস্থিত ব্লক অফিসে পর্যায়ক্রমে অন্ততপক্ষে একটি করে মুদ্রলেখন যন্ত্র সরবরাহের গৃহীত সিদ্ধান্ত অনুসারে এ পর্যন্ত বিভিন্ন ব্লক অফিসে সর্বমোট ৩৩৩টি (তিনশত তেত্রিশ) বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে। এই প্রকল্পটি প্রায় সমাপ্তির মুখে। তাছাড়া ইতিপূর্বে বিভিন্ন সরকারি দপ্তরে (কলিকাতাসহ) মোট ২০০ (দুই শত)টি বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে।

(৪) এ পর্যন্ত তথ্য ও সংস্কৃতি বিভাগ কর্তৃক পরিচালিত মহাকরণ ও বালিগঞ্জ গভঃ হাইস্কুলস্থিত বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্র দুটির মাধ্যমে ৪১৭ (চারশত সতেরো) জন কলিকাতাস্থিত ইংরাজি মুদ্রলেখককে বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

(৫) বাংলা মুদ্রলেখন উৎসাহ দেওয়ার জন্য জেলাস্থিত অফিসগুলিতে কর্মরত (কলিকাতা বাদে) ইংরাজি মুদ্রলেখক এবং অর্থবর্গীয় করণিক-তথ্য-মুদ্রলেখকদের (ইংরাজি) সাফল্যের সঙ্গে সরকার অনুমোদিত প্রশিক্ষণ কেন্দ্র থেকে বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণান্তে ইংরাজি ও বাংলা উভয় প্রকার মুদ্রলেখক হিসাবে কাজ করার সাপেক্ষে দুটি অগ্রিম বেতন-বৃদ্ধি মঞ্জুর ব্যবস্থা চালু আছে।

(৬) প্রতিটি অধিকার, জেলাশাসকের দপ্তর ও কমিশনারের দপ্তরে একটি করে বঙ্গানুবাদ পদ সৃষ্টি করা হয়েছে। ঐ সকল পদে নির্বাচিত প্রার্থীদের নিয়োগ সংক্রান্ত কাজকর্ম দৃঢ়তার সঙ্গে চলছে।

(৭) প্রত্যহিক সরকারি কাজ যাতে সকল স্তরে বাংলায় নির্বাহ হয়, সে সম্পর্কে নির্দেশ দেওয়া হয়েছে।

[1-50—2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাইছি, সরকারি স্তরে বাংলা ভাষার ব্যবহারের যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেই সিদ্ধান্তের ব্যাপারে মন্ত্রী সভার সদস্যারা কতটা আন্তরিক? তাঁরা কি এই ভাষা তাঁদের নোট দেওয়ার ক্ষেত্রে, কিম্বা নির্দেশ দেওয়ার ক্ষেত্রে ব্যবহার করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি স্বীকার করতে বাধ্য, আমাদের সকলের যা করা উচিৎ আমরা তা করছি না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি দেখেছি, গর্বাচভ কিম্বা ফ্রান্সের মিঁতেরো তাঁরা যখন আমাদের এখানে আসেন তখন তাঁরা আপন ভাষায় কথা বলছেন আমাদের এই রাজ্যে। কিন্তু আমাদের রাজ্যে যখন সরকারি অনুষ্ঠান হচ্ছে যেখানে অধিকাংশ শ্রোতাই হচ্ছেন বাঙালি, যেখানে মন্ত্রীরা নীতিগতভাবে স্বীকার করেছেন যে এই রাজ্যে বাংলা ভাষাকে প্রাধান্য দিতে হবে, চর্চা, অনুশীলন করতে হবে, সেক্ষেত্রে কিন্তু তাঁরা ইংরাজিতেই বক্তৃতা করছেন। এটা কি মন্ত্রীদের সেই নীতির প্রতি নিষ্ঠার পরিচায়ক, যে নীতি তাঁরা গ্রহণ করেছেন? সুতরাং এ ব্যাপারে কোনও নির্দেশাবলি মন্ত্রীদের কাছে পাঠাবেন কি?

**মিঃ স্পিকার :** না, না, এটা নিয়ে কোনও আলোচনা হয় না, এটা কোনও ম্যাটার নয় কোন মন্ত্রী কি ভাষায় বলবেন। গভর্নমেন্টের কোন ফাংশনে কোন মন্ত্রী কোন ভাষায় বলবেন এটা কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপার নয়। একটা এসট্যাবলিশড ইন্টারন্যাশনাল পলিসি আছে যে কোনও গ্যাদারিং-এ আপনার মাদার টাঙ্গ যেটার লোক্যাল ডায়ালেক্ট যদি কোনও বিদেশির জানা না থাকে, তিনি যদি বিদেশি হয়ে থাকেন, সেই লোকের যদি ইংরাজি জানা থাকে তাহলে আপনাকে বক্তৃতা ইংরাজিতেই করতে হবে—এটাই হল এসট্যাবলিশড প্রোটোকল। সারা পৃথিবীতে এটাই আছে। যদি কোনও বাইরের বিদেশি লোক থাকেন, তাঁর যদি বাংলা ভাষা জানা না থাকে, সেখানে যে মন্ত্রী থাকবে তাঁকে ইংরাজিতেই বলতে হবে, তা না-হলে ইংরাজিতে অনুবাদ করে দিতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** প্রোটোকলের কথা যেটা বলছেন সেটা ঠিকই। কিন্তু রাইটার্স বিল্ডিংস-এর নামটা কি বাংলায় হয় না—প্রশ্নটা সেই জায়গায়, প্রশ্নের স্পিরিটটা বুঝবেন। সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন বাংলা ভাষাকে যতখানি সম্ভব সরকারি কাজে ব্যবহার করা হবে। সেক্ষেত্রে সরকারি নিয়ম অনুসরণ করা হচ্ছে না।

**মিঃ স্পিকার :** একটা এসট্যাবলিশড প্রোটোকল আছে যে ইন্টার-ন্যাশনাল কোনও ভি আই পি কোনও গ্যাদারিং-এ উপস্থিত থাকলে তাঁর যদি লোকাল ডায়ালেক্ট জানা না থাকে, তাঁর যদি ইংরাজি জানা থাকে তাহলে ইংরাজিতে বলতে হবে। বাংলায় বললে তাঁকে অপমান করা হবে, এটাই নিয়ম। এটা প্রাইম মিনিস্টারকেও করতে হবে, রাষ্ট্রপতিকেও করতে হবে—এটাই নিয়ম। এটা একটা কমিউনিকেশন, যে আমরা যা বললাম সেটা অতিথিকে বুঝতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি এই কথা বলিনি।

**মিঃ স্পিকার :** ঐ তো বললেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি অন্য দেশ থেকে আগত অতিথিদের ক্ষেত্রে বলিনি, আমি বলছি, পশ্চিমবাংলায় সরকারি অনুষ্ঠানে বাংলা ভাষায় বক্তৃতা দেওয়া হয় না। আপনি যেটা বলছেন সেটা হচ্ছে প্রোটোকলের ব্যাপার, আমি সেইসব কথা বলছি না। চেয়ারে বসে আপনি অনেক কথা বলেন। অনেক ব্যাপার জানি না, আবার অনেক ব্যাপার জানিও। স্পিরিটটা ভালভাবে অনুসরণ করার জন্য মন্ত্রিসভার সদস্যদের নিজেদের অনুপ্রাণিত হওয়া উচিৎ।

**মিঃ স্পিকার ঃ** সবার মাতৃভাষা উর্দু, কারও মাতৃভাষা নেপালি, কে কোন ভাষায় বলবেন এ ক্ষেত্রে How I will decide that Bengali language is the only mother tongue of West Bengal? আপনি জানেন না, উর্দু ভাষাভাষী ও বাঙালি আছেন, নেপালি ভাষাভাষী ও বাঙালি আছেন—এটা ভুলে যাচ্ছেন কেন? এটাই হচ্ছে অসুবিধা, আর কিছু নয়।

**আলু ও পাট চাষীদের শস্যবিমা আইনে ক্ষতিপূরণের ব্যবস্থা**

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৬।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে আলু ও পাট ফসল উৎপাদনে কৃষকেরা ক্ষতিগ্রস্ত হলে শস্য আইনে তাঁরা ক্ষতিপূরণ পাবেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, এই ফসলগুলি শস্যবিমার অন্তর্ভুক্ত করার জন্য রাজ্য সরকার কোনও প্রচেষ্টা গ্রহণ করেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) না।

(খ) আলু ও পাটকে শস্যবিমা প্রকল্পের আওতায় আনার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছিলেন। কিন্তু দানাশস্য নয় বলে ঐ প্রস্তাব কেন্দ্রীয় সরকারের অনুমোদন পায়নি।

(No supplementary)

**আবর্জনা থেকে ব্যবহারযোগ্য গ্যাস তৈরির পরিকল্পনা**

***৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০১২।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলকাতা শহরের রাস্তায় জমা আবর্জনা থেকে গৃহস্থালী ও শিল্পপ্রতিষ্ঠানের ব্যবহারযোগ্য গ্যাস তৈরির জন্য কোনও পরিকল্পনার বিষয়ে রাজ্য সরকার বিবেচনা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না।

(No supplementary)

**গভীর নলকূপ বসানোর জন্য প্রতিশ্রুত অর্থ**

***৩৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৫।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত বৎসর কেন্দ্রীয় সরকার এই রাজ্যে বিশেষ খাদ্য উৎপাদন প্রকল্পের ভিত্তিতে ষাট হাজার অগভীর নলকূপ বসানোর জন্য প্রয়োজনীয় অর্থ সাহায্যের প্রতিশ্রুতি দিয়েছিল;

(খ) সত্য হলে—

(১) জানুয়ারি ১৯৮৯ সাল পর্যন্ত প্রাপ্ত অর্থের পরিমাণ কত; এবং

(২) উক্ত তারিখ পর্যন্ত কত অগভীর নলকূপ বসানোর কাজ শেষ হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৪৫৯.৫৫ লক্ষ টাকা (চার কোটি উনষাট লক্ষ পঞ্চান্ন হাজার টাকা) মাত্র।

(২) ৩৪০০টি।

(No supplementary)

**ক্ষুদিরামের জন্মশতবর্ষ**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০২।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ক্ষুদিরামের জন্মশতবর্ষ নিয়ে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখনও কোনও সিদ্ধান্ত হয়নি। কিন্তু যথাসময়ে হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, যথাসময়ে—তা এ বছর ১১ই আসস্ট তাঁর ফাঁসীর দিবস হবে এবং ৩রা ডিসেম্বর ১০০ বছর পূর্ণ হবে, শতবর্ষ নিয়ে যে পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে তাতে ব্লক ভিত্তিক যোগ্য উৎসব পালন করার জন্য কিছু কর্মসূচি নিয়েছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, সন, তারিখ আমাদের মনে আছে। সরকারিভাবে কিছু উদ্যোগ নেওয়া হয়েছে, জেলার প্রশাসনের সঙ্গে কর্মসূচি নেওয়ার কথা বলা হচ্ছে, কিছু প্রদর্শনীর সেট ঠিক করা হচ্ছে এবং আবার বলছি যে, যথা সময়ে কিছু কর্মসূচি নিশ্চয় নেব।

**রাজনগর সিসাল ফার্ম**

*৩৬৯। (আনুমোদিত প্রশ্ন নং *২৪৫৭।) **শ্রী তপন রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজনগর সিসাল ফার্মটির আধুনিকীকরণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** হ্যাঁ, আছে। সিসাল ফার্মটির আধুনিকীকরণের জন্য একটি সুষ্ঠু পরিকল্পনা নেওয়া হয়েছে এবং সেইজন্য সরকার একটি উচ্চপর্যায়ের "রিভিউ কমিটি" গঠন করেছেন। "রিভিউ কমিটি" কিছুদিন আগে 'ফার্ম'টি পরিদর্শন করে এসে তাঁদের রিপোর্ট সরকারের কাছে জমা দিয়েছেন এবং সেটা বিবেচনাধীন রয়েছে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই উন্নয়ন পরিকল্পনার কথা কিছু বছর ধরেই শুনে আসছি, হচ্ছে, কতদিনের মধ্যে ঠিক রূপ নেবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি আগেই বলেছি যে, এটা বিবেচনাধীন রয়েছে। আমরা চেষ্টা করব যাতে তাড়াতাড়ি রূপ দিতে পারা যায়।

**মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে পাটকাবাড়ী রুটে বাসের সংখ্যা বৃদ্ধি**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩৩।) **শ্রী মোজাম্মেল হক ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর হতে পাটকাবাড়ী ভায়া হরিহরপাড়া-আমতলা রুটে আরও কিছু সংখ্যক সরকারি বাস চালানোর বিষয়ে বিবেচনা করছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ ঐ রুট চালু হবে বলে আশা করা যায়?

[2-00—2-10 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের অধীনে বহরমপুর থেকে পাটকাবাড়ী ভায়া হরিহরপাড়া—আমতলা রুটে দুটি সার্ভিস চালু করবার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রয়েছে; এবং

(খ) আগামী ছয় মাসের মধ্যে ঐ সার্ভিস চালু করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী মোজাম্মেল হক ঃ** ঐ রুটে একটি মাত্র সি এস টি সি'র গাড়ি চলে। কিন্তু বর্তমানে প্রাইভেট গাড়িগুলির যে দুর্ব্যবহার সেক্ষেত্রে ঐ রুটে রাষ্ট্রীয় পরিবহনের গাড়ি চললে প্যাসেঞ্জারদের পক্ষে সুবিধা হত। এই কারণে খুব তাড়াতাড়ি ঐ সার্ভিস চালু করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা ৪২ বছরে হয়নি। কাজেই এক্ষেত্রে ছয় মাসটা তাড়াতাড়িই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিভিন্ন জেলায় সরকার রাষ্ট্রীয় পরিবহনের বাস চালু করছেন। আমাদের পাশের দেশ বাংলাদেশ। আগে আমরা একসঙ্গেই ছিলাম। কাজেই কলকাতা থেকে ঢাকা পর্যন্ত সরকারি বাস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এইরকম একটা পরিকল্পনা আমরা নিয়েছি। কিন্তু অসুবিধা হল, ওটা ভারতের অঙ্গরাজ্য নয়, স্বাধীন একটি রাষ্ট্র। কাজেই এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার, কিন্তু দুর্ভাগ্যক্রমে সেই অনুমতি পাওয়া যায়নি। অবশ্য অন্যদিকে দিল্লি থেকে পাকিস্তানের লাহোর পর্যন্ত বাস চলাচলের ক্ষেত্রে তাঁরা পারমিশন দিয়েছেন! আমি আগামীকাল দিল্লি যাচ্ছি। এই ব্যাপার নিয়ে সেখানে কথাবার্তা বলব।

### জলপথ পরিবহন সংস্থা গঠন

***১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৮।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপথ পরিবহন সংস্থা গঠন করা হয়েছে কি;

(খ) হলে, ঐ সংস্থার মূলধন কত; এবং

(গ) সুন্দরবন এলাকার বিভিন্ন জলপথে ঐ সংস্থার কোনও যান চলাচলের পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অনুমোদিত মূলধন (অথরাইজড শেয়ার ক্যাপিটাল) ৭ কোটি টাকা; এবং

(গ) ভবিষ্যতে সুন্দরবন এলাকায় ঐ সংস্থার ফেরী চলাচলের পরিকল্পনা আছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, নদীনালার দ্বারা বিচ্ছিন্ন ঐ সুন্দরবন এলাকায় নৌ চলাচলের ক্ষেত্রে কি স্পেসিফিক পরিকল্পনা আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি ঐ এলাকার মানুষ, কাজেই নিশ্চয়ই জানেন যে, নৌ চলাচলের জন্য অনেকগুলো পরিকাঠামো তৈরি হওয়া দরকার। সেখানে আমরা এই পরিকাঠামো তৈরি করার চেষ্টা করছি এবং সেক্ষেত্রে কিছু কাজও হয়েছে। সেখানে কয়েকটি জেটি তৈরি করেছি আমরা। মোট ৮টি জেটি তৈরি করার পরিকল্পনা আছে সেখানে। সেগুলো তৈরি হবার পর নৌ চলাচলের বিষয়টা বিবেচনার মধ্যে আনব আমরা।

## Held over Starred Questions

## (to which written answers were laid on the Table)

### Restrictions on Construction of multi storeyed Buildings

***35.** (Admitted question No. *183.) **Shri Satya Ranjan Bapuli** and **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether there are restrictions on construction of multi storeyed buildings in areas near B. B. D. Bagh in Central Calcutta;

(b) If so,—

(i) what are these restrictions; and

(ii) what is the contemplation of the State Government in regard to the proposal for construction of a new multi storeyed buildings in the campus of Great Eastern Hotel?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) Yes.

(b) (i) the restrictions include the following :

Maximum permissible height of the building is 24.4 metre (80 ft.).

Maximum permissible floor area ratio is 2 (two).

(ii) A proposal for reconstruction of the Great Eastern Hotel to make it a 5-Star Hotel of international standard is under examination of the State Government.

**Distribution of feature films by W. B. F. D. C.**

***46.** (Admitted question No. *123.) **Shri Khudiram Pahan** and **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-charge of the information and Cultural Affairs Department be pleased to state—

(a) whether the West Bengal Film Development Corporation Ltd. has been entrusted with the job of distribution of feature films produced by the Government of West Bengal;

(b) if so—

(i) when was the job of distribution of such feature films take up by the Corporation;

(ii) what are the terms and conditions of distribution;

(iii) the number of such feature films released by the Corporation so far;

(iv) the expenses so far incurred by the Corporation on distribution of such feature films; and

(v) the total receipts/profit through distribution of such feature films up to December 1988?

**Minister-in-charge of the information and cultural Affairs Department :**

(a) Yes.

(b) (i) The job of distribution of such feature films was taken up by the Corporation on 27-1-83.

(ii) The terms and conditions have not yet been finalised.

(iii) Fourteen.

(iv) The expenses so far incurred by the Corporation upto December, 1988 are Rs. 21.43 lacs (Rupees twenty one lakh forty three thousand).

(v) Total receipt is Rs. 21.73 lacs (Rupees twentyone lakh and seventythree thousand) and profit is Rs. 30,000/- (Rupees thirty thousand) upto December, 1988.

**Water supply in Salt Lake**

***125.** (Admitted question No. *1664.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether CMDA has prepared any comprehensive scheme to ensure adequate water supply in Salt Lake Township; and

(b) if so,—

(i) the details thereof, and

(ii) the steps taken or proposed to be taken by CMDA in the matter?

**Minister-in-charge of the Metropolitan Development Dept. :**

(a) Yes.

(b) (i) A comprehensive scheme has been prepared by C. M. D. A. for supplying surface water to the Salt Lake along with Dum Dum & South Dum Dum Municipalities by constructing new treatment plant at Palta Water Works

site and transmitting the filtered water through main under B. T. Road upto Tallah Pumping Station and thereafter upto proposed underground reservoir and Booster *Pumping Stations* at Lake Town and Salt Lake.

(iii) It has been proposed to take up the scheme in two phases. Efforts are being made to include the 1st phase of the scheme in the proposed extension of CUDP-III Programme upto 1991-92 and the rest during the proposed CUDP-IV Programme.

**Supply of water from Garden Reach Water Treatment Plant**

***145.** (Admitted question No. *1290.) **Shri Ram Pyare Ram :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether there is any proposal to supply water from the Garden Reach Water Treatment Plant to the people residing in Kidderpore area; and

(b) If so,—

(i) the details thereof, and

(ii) the steps taken or proposed to be taken to expedite the supply of water from GRC Plant to Kidderpore areas?

**Minister-in-charge of the Metropolitan Development Dept. :**

(a) Water from the Garden Reach Water Treatment Plant is supplied by CMDA in bulk to the Calcutta Municipal Corporation for supply to Garden Reach, South Suburban Budge Budge and Southern part of Calcutta, which includes Kidderpore area;

(b) (i) & (ii) Break-up of water supply from Garden Reach Water Treatment Plant is given below : -

10-12 million gallons per day to South Suburban

02 million gallons per day to Garden Reach

10-11 million gallons per day to Budge Budge and Southern part of Calcutta including Kidderpore.

## সি ইউ ডি পি-তে খরচের পরিমাণ

***১৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৩।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "সি ইউ ডি পি--৩" পরিকল্পনা অনুযায়ী ১৯৮৬ সালের জানুয়ারি হতে ১৯৮৯ সালের ১০ই ফেব্রুয়ারি পর্যন্ত মোট কত টাকা খরচ করা হয়েছে; এবং

(খ) কতগুলি পৌর এলাকা উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত আছে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১-১-৮৬ থেকে ৩১-১২-৮৮ পর্যন্ত 'সি ইউ ডি পি-৩'-এর অন্তর্ভুক্ত পরিকল্পনায় ১৫৪.৯৫ কোটি টাকা খরচ হয়েছে। চলতি নিয়মানুযায়ী 'সি ইউ ডি পি-৩'-এর প্রকল্প খরচ ত্রৈমাসিক ভিত্তিতে সংকলিত করা হয়। সেই কারণে ১-১-৮৯ থেকে ১০-২-৮৯ পর্যন্ত খরচের বিবরণ দেওয়া গেল না।

(খ) তিনটি কর্পোরেশন, একত্রিশটি মিউনিসিপ্যালিটি ও দুইটি নোটিফায়েড এরিয়া অথরিটি।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

## দ্বিতীয় হুগলি সেতুর নির্মাণকার্য

***৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১৩।) **শ্রী অশোক ঘোষ ঃ** গত ২৯-৩-৮৮ তারিখে উত্থাপিত তারকিত প্রশ্ন নং *২৪৭ (অনুমোদিত তারকিত প্রশ্ন নং ৮২)-এর উত্তর উল্লেখপূর্বক মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দ্বিতীয় হুগলি সেতু নির্মাণকার্য সম্পূর্ণ হতে আনুমানিক আর কত সময় লাগবে এবং

(খ) ৩১শে জানুয়ারি, ১৯৮৯ সাল অবধি এই নির্মাণকার্যে মোট কত টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বশেষ কর্মসূচি অনুযায়ী, হুগলি দ্বিতীয় সেতুর নির্মাণকার্য ৩১শে ডিসেম্বর, ১৯৯০ সালে সম্পূর্ণ হবার কথা। তবে গত ২০শে জানুয়ারি তারিখে হাওড়া প্রান্তের পাইলন-ইরেকশন ক্রেনটি এক আকস্মিক দুর্ঘটনায় ক্ষতিগ্রস্ত হওয়ায় নির্মাণকার্য বিলম্বিত হবে, ফলে সেতুটির সম্পূর্ণ হওয়ার সঠিক সময় এখনই বলা সম্ভবপর নয়।

(খ) ৩১শে জানুয়ারি, '৮৯ সাল অবধি এই নির্মাণকার্যে কেন্দ্রীয় সরকার মোট ১৬৬.৩৭৬১ কোটি (একশ ছেষট্টি কোটি সাঁইত্রিশ লক্ষ একষট্টি হাজার) টাকা ঋণ হিসাবে দিয়েছেন।

### মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা পৌরসভার নির্বাচন

***৩৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২০০০) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা পৌরসভার নির্বাচন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহলে, কবে নাগাদ উক্ত নির্বাচন হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) নির্দিষ্টভাবে নির্বাচনের তারিখ বলা সম্ভব নহে।

### Improvement in imparting flying training at the Flying Training Institute Behala

***359.** (Admitted question No. *782.) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state the steps taken or proposed to be taken to improve the arrangements for imparting flying training at the Flying Training Institute Behala?

**Minister-in-charge of the Transport Department :**

Measures are being taken for filling up of the vacant posts of Instructors immediately either through the Public Service Commission, West Bengal or through negotiations with qualified and willing candidates.

### বিড়লা তারামণ্ডল থেকে শহীদ যতীন দাস পার্ক পর্যন্ত ট্রাম চলাচলের ব্যবস্থা

***৩৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা শহরের বিড়লা তারামণ্ডল হইতে শহীদ যতীন দাস পার্ক পর্যন্ত পুনরায় ট্রাম চলাচলের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পথে কবে নাগাদ ট্রাম চলাচল করিবে বলিয়া আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## বিভিন্ন জেলে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত আসামী

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৮) **শ্রী আতাহার রহমান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৮-এ ফেব্রুয়ারি ১৯৮৯-তে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত আসামীর সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে কত জনের শাস্তির মেয়াদ উত্তীর্ণ হইয়াছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৮৯তে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত আসামীর সংখ্যা ১০৮১ জন।

(খ) শাস্তির মেয়াদ উত্তীর্ণ হইবার পর কোনও বন্দি কারাগারে আবদ্ধ থাকে না।

## কৃষিবিভাগে কৃষি বিজ্ঞানীর শূন্য পদ

*৩৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৮।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কৃষি বিভাগে প্রচুর কৃষি বিজ্ঞানীর পদ খালি পড়ে আছে;

(খ) সত্য হলে,—

(১) এইরূপ কত পদ খালি পড়ে আছে, এবং

(২) খালি পড়ে থাকার কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য যে, বেশ কিছু পদ খালি আছে।

(খ) (১) উচ্চ পদ মর্যাদা সম্পন্ন বিজ্ঞানী (West Bengal Higher Agricultured Service, Research. ৫৬টি পদের মধ্যে ৯৮টি, সহযোগী বিজ্ঞানী (West Bengal Agricultural Service, Research) ১৪৩টি পদের মধ্যে

৪৯টি এবং তরুণ বিজ্ঞানী (West Bengal Junior Agricultural Service, Research) ১২৯টি পদের মধ্যে ১১৪টি পদ, মোট ৩১৮টি পদের মধ্যে ১৮১টি পদ খালি আছে।

(২) আদালতে কয়েকটি মামলা চলার জন্য এবং হাইকোর্ট ইনজাংশনের জন্য কিছু পদে বিজ্ঞানী লওয়া সম্ভব হইতেছে না। জুনিয়র সার্ভিসের প্রায় ৮৫টি খালি পদ পুনর্বিন্যাস করে রাজ্যস্তরে (W. B. A. S. Cadu) আনার প্রস্তাব বিবেচনাধীন রহিয়াছে। কারণ বর্তমান নিয়োগ পদ্ধতি অনুযায়ী কৃষি স্নাতকদের জুনিয়র সার্ভিসে (W. B. J. A. S.) নিয়োগ করা হইতেছে না। উক্ত বিষয়ে সিদ্ধান্ত লওয়া হইলেই নিয়োগ করা যাইবে।

## রাষ্ট্রীয় পরিবহনে নতুন বাসের সংখ্যা

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯-এর (ফেব্রুয়ারি পর্যন্ত) আর্থিক বছরে রাষ্ট্রীয় পরিবহনে কত সংখ্যক নতুন বাস চালু করা হয়েছে; এবং

(খ) মুর্শিদাবাদ জেলার মধ্যে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস চলাচল বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩২৫টি।

(খ) আছে।

## পাটচাষীদের পাটবীজ প্রদান

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৯।) **শ্রী আতাহার রহমান ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান বৎসরে (ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত) পাট চাষীদের পাটবীজ দেবার কোনও ব্যবস্থা করা হয়েছে কি; এবং

(খ) ১৯৮৮ সালে পাট উৎপাদন কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৮ সালে পাটের উৎপাদন ৪৫.৩০৭ লক্ষ।

### দক্ষিণবঙ্গে নতুন স্টেট বাস রুট

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬।) **শ্রী অমলেন্দ্র রায় :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণবঙ্গে কয়টি রুটে স্টেট বাস চালু করা হয়েছে: এবং

(খ) আরও কটি রুটে স্টেট বাস চালু করার বিষয় বিবেচনাধীন আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মোট চালু রুটের সংখ্যা ১৭৮টি।

(খ) আরও ১৪১টি নতুন রুটে বাস চালু করার বিষয় বিবেচনাধীন আছে।

### জলপথ পরিবহন সম্প্রসারণ কর্মসূচি

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫।) **শ্রী অমলেন্দ্র রায় :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা, হাওড়া, হুগলি ও ২৪-পরগনা (উত্তর ও দক্ষিণ) জেলা ছাড়া অন্য জেলাতেও জলপথ পরিবহন সম্প্রসারণ-এর কোনও কর্মসূচি রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, ঐ বিষয়ে কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জলপথ পরিবহন কর্পোরেশনের অধীনে আপাততঃ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## PRESENTATION OF REPORT

### 30th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 30th Report of the Business Advisory Committee, as follows :

Thursday, 30-3-89 (i) Motion under rule 185 regarding development of Calcutta—Notice given by Shri lakshmi Kanta Dey, Dr. Dipak Chanda, Shri Nihar Bose and Shri Jayanta Kumar Biswas—1 hour.

(ii) Motion under rule 185 regarding setting up of an Assembly Committee to probe into the

charges of showing special favours to M/s. Bengal Lamp—Notice given by Shri Saugata Roy—1 hour.

(iii) Motion under rule 1985 regarding unemployment problem—Notice given by Shri Surya Chakraborty—1 hour.

(iv) Motion under rule 185 regarding education policy of the State Government on English Language—Notice given by Shri Debaprasad Sarkar—1 hour.

(v) Motion under rule 185 regarding subsidence in Durgapur-Asansol Coal Mines areas—Notices given by Shri Bikash Chowdhury, Shri Dilip Mazumdar, Shri Bansa Gopal Chowdhury, Shri Lakshman Bagdi, Shri Subhas Goswami, Shri Nirupam Sen, Shri Tarapada Ghosh, Shri Kamakhya Charan Ghosh and Shri Bijoy Bagdi—1 hour.

| | | |
|---|---|---|
| Friday, 31-3-89 | (i) Demand No. 54<br>(ii) Demand No. 86 | Food and Supplies Department—3 hours. |
| | (iii) Demand No. 82<br>(iv) Demand No. 89 | Enviroment Department — 1 hour. |
| Monday, 3-4-89 | (i) Demand No. 7<br>(ii) Demand No. 61 | Land and Land Reforms Department—4 hours. |

There will be no question for Oral Answer and Mention Case on the 30th March, 1989.

Now, I request the Parliamentary Affairs Minister please to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 30th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION

**Mr. Speaker** : I have received 4 notices of Calling Attention, namely :-

1. Reported chaos in Sub-divisional Agricultural Office at Bongaon; Shri Suresh Sinha.
2. Special cell for providing opportunities to woman; Shri Lakshman Chandra Seth.
3. Reported infiltration of foreign citizens in West Bengal- Shri Lakshman Chandra Seth.
4. Reported admission in Nursing Courses with false certificates : Shri Debaprasad Sarkar.

I have selected the notice of Shri Debaprasad Sarkar on the subject of Reported admission in Nursing Courses with false certificates. The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla : On 7th, Sir.**

**Mr. Speaker** : Now, the Minister-in-charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of alleged postponement of the digging of canal connecting Dauk and Nagar river. (Attention called by Shri Suresh Sinha on the 15th March, 1989).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Debabrata Bondyopadhyay** : No instruction has been issued to stop the works of Dauk Nagar Main Canal.

So far the works of Dauk Nagar Main Canal have been taken up from OKM upto 65 KM.

Considering the availability of technical manpower it is not at all judicious to take up the construction of Dauk Nagar Main Canal beyond 65 km. The existing division at the lower reach of D. N. M. C. viz., Teesta Canal Head Quarters Division is already over loaded with works. Unless new divisions are created this division cannot be entrusted with further work-load.

The total irrigation potential of Sub-Stage I of Teesta Barrage Project, considering Teesta-Jaldhaka Main Canal on the left bank of the

river Teesta and Teesta-Mahananda Link Canal; Mahananda Main Canal and Dauk Nagar Main Canal (upto 65 km.) on the right bank of the river Teesta is about 4.5 lakh acres.

An expenditure of about Rs. 280 crores has already been incurred in 1st sub-stage of Teesta Barrage Project. All manpower resources particularly technical manpower resources has not been mobilised for immediate development of irrigation potential and extending the same to the people by concentrating on the works of distributories and minors instead of further excavating the main canals beyond 65 km of D. N. M. C.

The proposed site of Nagar Aqueduct is too close to bangladesh Border, being only 600 meters away. No other structure of Teesta Barage Project has been constructed so close to Bangladesh Border. Even the nearest structure of Dhumdangi Aqueduct constructed is about one and a half kilometres away from the International Border. It is a matter of common experience that horizontal fluming and obstruction of stable waterways of a river tend to change its regime condition and render the river behavour rather uncertain. Therefore, it is deemed expedient to take utmost precautions in the matter by moving the Joint River Commission.

Even the HPTC in its 31st meeting held on 26-12-88 has observed inter-alia that the Secretary, Irrigation and Waterways Deptt. being the spokesman of the Deptt., will take necessary action as he considers fit. This Committee (HPTC) is not concerned of the Joint River Commission, who may consider other aspects than only technical problems. Even to obtain the concurrence of the Joint River Commission, it would be necessary to place the details of the structure, particularly of the sub-structure, so that the Commission may examine the same from the point of view of international border question.

After detailed deliberations, the HPTC approved and finalised long sections of Dauk Nagar main Canal and type of crossing of River Nagore in its 25th meeting held on 25-3-85 and 26th meeting held on 15-7-85 and 16-7-85 and 27th meeting held on 3-10-85 and 5-10-85. Agreeably to above approval, the works of the Dauk Nagar Main Canal proceeded with. It is not a fact that works of D. N. M. C. was commenced in 1987 but as early as in 1977. It may be pointed out that work does not mean only contractual work.

In all probability the irrigation water would not pass through Nagar Aqueduct atleast for next 6 to 7 years to come, as the Nagore Aq-

ueduct would be situated about 140 Kms. away from Teesta Barrage. There is, therefore, sufficient time left to carry on investigation and model experiments works regarding various types of crossings proposed for Nagore river and firm decision can only be taken examining relative cost economics, merits and demerits and results of model experiments of different methodologies advised. Meanwhile, the Joint River Commission requires to be moved also to avoid future international complications.

**Mr. Speaker :** It will be circulated.

[2-10—2-20 P.M.]

## MENTION CASES

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি জাতীয় প্রশ্নে একটি গুরুত্বপূর্ন বিষয় উল্লেখ করতে চাই। আপনি জানেন যে, গতকাল প্রয়াত ইন্দিরা গান্ধীর নৃশংস হত্যাকাণ্ডের বিষয়ে ঠক্কর কমিশনের যে রিপোর্ট লোকসভায় পেশ করা হয়েছে তা সম্পূর্ণ পেশ করা হয়নি। এর আগে শ্রীমতী ইন্দিরা গান্ধীর ষড়যন্ত্রের ব্যাপারে তাঁর পার্সোন্যাল অ্যাসিস্ট্যান্ট শ্রী ধাওয়ান যতটুকু লিপ্ত ছিল তা পত্রিকাতে বেরিয়েছিল। শ্রীমতী গান্ধীর হত্যাকাণ্ডের ব্যাপারে শ্রী ধাওয়ান যে লিপ্ত ছিল তা প্রকাশিত হয়েছিল, সুতরাং এটা আগেই দেখা গিয়েছে। এখন আমি যে কথা বলতে চাই তা হচ্ছে এই যে, প্রধানমন্ত্রী কোনও একটা দলের নয়, সমস্ত দেশেরই তিনি প্রধানমন্ত্রী। তাঁরই বাড়িতে তাঁর নিরাপত্তার বিষয় নিয়ে ঠক্কর কমিশন বলেছেন যে, বিদেশি রাষ্ট্রের কোনও একটি এজেন্সি এই চক্রান্তের পিছনে আছে। কিন্তু লোকসভাতে কমিশনের যেটুকু রিপোর্ট উপস্থাপিত হয়েছে, তা সম্পূর্ণভাবে করা হয়নি। ঐ রিপোর্টের চারটি ভাগ আছে, তারমধ্যে কয়েকটি অংশ উপস্থাপিত হয়েছে। এরমধ্যে যে অংশে সাক্ষী-সাবুদ বা এভিডেন্স আছে, তার সঙ্গে ষড়যন্ত্রের গভীরতা. বিদেশি রাষ্ট্রের সংযোগ ইত্যাদি নেই। আমি বহু বছর দিল্লিতে ছিলাম, তখন শুনেছি সবাই বলত যে, প্রধানমন্ত্রীর নিজস্ব বাড়িতে কোনও বিদেশি এজেন্ট সত্যিই থাকতে পারে। সুতরাং এটি এখনও হয়ত অসম্ভব ব্যাপার নয়। সুতরাং জাতির পক্ষে গুরুত্বপূর্ণ এই রকম একটি বিষয় সংশ্লিষ্ট ঠক্কর কমিশনের সম্পূর্ণ রিপোর্ট উপস্থাপিত করা দরকার, যা থেকে সমস্ত জাতি বুঝতে পারবে যে সরকার তাঁর নিজের প্রধানমন্ত্রীকে রক্ষা করতে পারেননি, যেখানে বিদেশি এজেন্সীর কথা উল্লেখ করা হয়েছে, যেখানে ভারত রাষ্ট্র সত্যিই বিপন্ন হতে পারে এসবই দেশবাসী বুঝতে পারবে। বিরোধী সদস্যরা গতকাল এ সম্পর্কে বলেছেন। আমি তাই বলব, জাতির স্বার্থে, ভারত রাষ্ট্রের স্বার্থে সমগ্র ঠক্কর কমিশনের রিপোর্ট প্রকাশিত হোক এবং তারপর বিশেষ তদন্ত কমিশন নামে শ্রী ধাওয়ানকে যে ক্লিয়ার করা হয়েছে তা যথার্থ ছিল কিনা সমস্ত কিছুই আমরা পুঙ্খানুপুঙ্খ তদন্ত করে দেখতে পারব। এই সঙ্গে সঙ্গে দলের কোনও সদস্য এর মধ্যে আছেন কিনা, সরকারের উচ্চস্তরের কয়েকজনের নাম উল্লেখ করা হয়েছে, আমরা সবাই জানতে পারব। রিপোর্টের মধ্যে যেহেতু বিদেশি এজেন্সীর কথা বলা হয়েছে, আমাদের বিরোধীপক্ষের সকল সদস্যই এ সম্পর্কে বলেছেন. শুধু বিদেশি এজেন্সী নয়, বিদেশি রাষ্ট্রও

এরসঙ্গে জড়িত আছে। সেইসব রাষ্ট্রের মধ্যে কোন কোন রাষ্ট্র কতটা জড়িত, ষড়যন্ত্রের গভীরতা বা ব্যাপকতা কতটা, সরকারি এবং অন্য দলের লোক ঐ ঘটনার সঙ্গে জড়িত ছিল কিনা তা আমরা জানতে পারব। অফিসার স্তরে এবং সিকিউরিটি স্তরে যে ল্যাপ্‌স ও সীমাহীন নেগলিজেন্স হয়েছে তা বুঝতে পারা যাচ্ছে। এই দিক থেকে বিবেচনায়, এটাকে হাল্‌কাভাবে দেখা উচিত নয়। ওঁরা বিরোধীপক্ষের বিরুদ্ধে নানাভাবে কুৎসা প্রকাশ করেন।

কিন্তু পত্রিকাতে যা বেরিয়েছিল সেটা যে সঠিক রিপোর্ট তা বুঝতে পারা যাচ্ছে। জাতীয় স্বার্থে বিরোধী পক্ষ যে সম্পূর্ণ ঠক্কর কমিশনের রিপোর্ট প্রকাশ করার দাবি জানিয়েছেন তা জাতীয় স্বার্থে সঠিক এবং নিজেদের কর্তব্যের কাজ করেছেন। ঠক্কর কমিশনের রিপোর্ট বেরুবার পরে যে সমস্ত ব্যবস্থা নেওয়া দরকার তা নেওয়া উচিত কারণ এটাকে সহজভাবে দেখা উচিত নয়! যেভাবে ষড়যন্ত্র নেওয়া হয়েছিল তাতে আমার মনে হয় এ সম্বন্ধে সরকারের একটু দৃষ্টি দেওয়া দরকার আমাদের পশ্চিমবঙ্গেও নানা ধরনের ষড়যন্ত্র চলছে। ভারতবর্ষে একটা বিকল্প সরকার তথা রাজনৈতিক অর্থনৈতিক বিকল্প নেতৃত্ব এবং কর্মসূচি ভারতবর্ষের সামনে এগিয়ে নিয়ে যেতে চলেছি সেখানে এই ষড়যন্ত্র হতে পারে। এই ব্যাপারে সরকারের একটু সচেতন হওয়ার দরকার। আপনার মাধ্যমে বলছি ঠক্কর কমিশনের রিপোর্টের পূর্ণ কার্যাবলী প্রকাশ, জাতীয় স্বার্থে করা উচিত এই দাবি আমি আপনার কাছে উপস্থিত করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় স্পিকার স্যার, প্রায় ১ মাস হয়ে গেল এখনও বৃষ্টি হল না। ডি ভি সি'র জল না পাওয়ার জন্যে বর্ধমান, হুগলি এবং হাওড়া এই তিনটি জেলার ফসল নষ্ট হতে চলেছে। ডি ভি সি থেকে জল যা পাওয়া যায় তা পর্যাপ্ত নয়। আগে প্রতি বছর টেল এলাকায় জল যেত না। হাওড়া জেলা জল পায় না এবং হুগলি জেলাও জল পায় না। এবার হুগলি জেলার হরিপাল এবং বর্ধমান জেলায় জল পায়নি ফলে থোড় ধান এবং ফলন্ত ধান নষ্ট হয়ে যাচ্ছে। আগে টেল এলাকায় জল পেত না এখন হেড এলাকাতেও জল পাচ্ছে না। সেইজন্য আমার অনুরোধ ডি ভি সি'র ড্যাম্প থেকে যাতে জল ছাড়া হয় তা রাজ্য সরকারের পক্ষ থেকে দাবি জানানো হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা মর্মান্তিক দুঃখের কথা আমাদের সেচমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুরের নাটনা গ্রামে সরকারি সেচ খাল আছে, তাতে একটা কাঠের ব্রিজ আছে। এখানে এই ব্রিজের কয়েকটি স্লিপার দীর্ঘদিন ধরে আলগা হয়ে গেছে এবং ব্রিজ প্রায় ভেঙে গেছে। এই ব্যাপারে আমার নদীয়া জেলার সভাধিপতিকে জানিয়েছি এবং পঞ্চায়েতের ১ নং গত ফেব্রুয়ারি মাসে সেচ বিভাগের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারকে জানিয়েছেন। ইঞ্জিনিয়ারও কথা দিয়েছিলেন যে একটা টিম পাঠানো হবে। তাদের গাফিলতি করার জন্যে সেটা মেরামত করা হয়নি আজ পর্যন্ত এবং কোনও টিমও যায়নি! গত ২৬শে মার্চ তারিখে সকাল ৭-৩০ মিঃ ওই এলাকায় একজন মহিলা ৫৫ বছরের ওই ব্রিজের উপর দিয়ে যেতে যেতে পা স্লিপ হয়ে গেলে স্লিপার সরে যায় এবং পড়ে যায় সঙ্গে সঙ্গে মারা যায়। এই মর্মান্তিক ঘটনাকে কেন্দ্র করে ৫০০-৬০০ জন মানুষ বিক্ষোভ দেখান এবং বলেন ডেড বডি ছাড়বে না। আমরা

তখন ওই এলাকায় যাই, তাদের অনেক অনুরোধ, উপরোধ করে পুলিশের হাতে ডেড বডি দেওয়া হয়। এখন দেখা যাচ্ছে সেচ বিভাগের গাফিলতির জন্যে এই ধরনের একটা মর্মান্তিক মৃত্যু, ঘটল। এই ব্যাপারে মাননীয় সেচ মন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওই পরিবারটি আর্থিক সাহায্য ক্ষতিপূরণ হিসাবে পায়।

[2-20—2-30 P.M.]

**শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি আমার বিধানসভা এলাকার দুইটি-বিঘাটি এবং খলিশনি অঞ্চল পঞ্চায়েতের বনাঞ্চলের এক গুরুতর সমস্যা সম্পর্কে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। এই সমস্ত এলাকায় জেলান্তরে প্রায় ৪০/৫০ ফুট নিচে জল নেমে গিয়েছে। এবং যে নলকূপগুলি এখন আছে, সেই নলকূপগুলি একেবারে অকেজো হয়ে পড়েছে। এই নলকূপগুলি এমন অবস্থায় চলে গিয়েছে যে, এক একটি গ্রামাঞ্চলে এও দেখা গিয়েছে—ভাত খাবার পরে এক গ্লাস খাবার জল পর্যন্ত অত্যন্ত কষ্ট করে সংগ্রহ করতে হচ্ছে। এই সঙ্কট এত ভয়াবহ হয়েছে যে মানুষের মধ্যে একটা বিক্ষোভ যে কোনও সময়ে সেটা অন্য রকমভাবে চলে যেতে পারে। আমি তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে এইটা বলতে চাই—পঞ্চায়েত যে আর্থিক অবস্থা সেখানে এই নলকূপগুলি তুলে নতুন নলকূপ বসানো অসম্ভব ব্যাপার এবং প্রায় ১০০টির উপর এইরকম নলকূপ আছে। সেইজন্য আমি পঞ্চায়েতগুলিকে বিশেষ আর্থিক সাহায্য এই পানীয় জলের সঙ্কটের সমাধানের জন্য যাতে দেওয়া যায় সেই ব্যাপারে চিন্তাভাবনা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী নয়নচন্দ্র সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় রেলমন্ত্রীর অবগতির জন্য জানাচ্ছি। স্যার, রেল দপ্তরের শিয়ালদহের গেজ লাইনে সেখানে আরংঘাটা ও মাজদিয়ায় ব্লক স্টেশনকে ফ্লাগ স্টেশন করার একটা গভীর ষড়যন্ত্র শুরু হয়েছে। আরংঘাটা ও মাজদিয়ায় সেখানে বিশেষ করে তফসিলি উপজাতিদের বসবাস। এই স্টেশনটি হচ্ছে অতীব গুরুত্বপূর্ণ, এটিকে ফ্লাগ স্টেশন করলে ট্রেন লেট হবে। আরংঘাটা ও মাজদিয়ার রেল পথের এই বিষয়টি কেন্দ্রীয় রেল মন্ত্রীর অবগতির জন্য জানাচ্ছি, যাতে ব্লক স্টেশন থাকে, ফ্লাগ স্টেশন না হয়।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিষয়টি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর নজরে আনছি। ১৯৭৭ সাল থেকে ১২ বছর ধরে কৃষ্ণনগর গভর্নমেন্ট কলেজে আইন শিক্ষা কোর্স চালু করার ব্যাপারে উক্ত বিভাগ বিবেচনা করে চলেছেন। কিন্তু আজও তারা কোনও সিদ্ধান্তে পৌঁছায়নি। তারা এই ব্যাপারে বিভিন্ন সময়ে আলোচনা করেন, এইগুলি আলোচনার পর্যায়েই রয়েছে। যারা জনপ্রতিনিধি যথা সংসদ, বিধায়ক সভাধিপতি ও পৌরপতি এদের কারুর সঙ্গে এই বিষয়টি নিয়ে সংশ্লিষ্ট বিভাগ আলোচনা করছেন না। এমন কি ঐ কলেজ আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে থাকা সত্ত্বেও তারা আমার সঙ্গে এই নিয়ে কোনও আলোচনা করেননি। ঐ কলেজের লেকচারার এবং অধ্যাপকদের একটা অংশ তারা জেলার বাইরে থেকে আসেন এবং অনেকে ডেলি প্যাসেঞ্জারি করেন। এই ঘটনার দরুন কৃষ্ণনগর এবং নদীয়া জেলার মানুষের মধ্যে হতাশা ও ক্ষোভের সৃষ্টি হচ্ছে। তারা সেখানে আন্দোলন করছেন। এই বিষয়টিতে যে অন্যায় প্রাধান্য পাচ্ছে,

এতে বিশেষ করে বামফ্রন্ট সরকারের উজ্জ্বল ভাবমূর্তিতে ছায়াপাত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়টি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে জানাচ্ছি যাতে অতি সত্বর কৃষ্ণনগর গভর্নমেন্ট কলেজে আইন শিক্ষার কোর্স চালু হয় এবং সংশ্লিষ্ট বিষয়ে জনপ্রতিনিধিদের সঙ্গে আলোচনা করে যাতে চূড়ান্ত বিষয়ে যাওয়া যায় সেটা দেখা দরকার। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা ঘটনা এখানে তুলে ধরছি সেটা হচ্ছে গত কয়েক মাস আগে ও এন জি সি করণদীঘিতে খনিজ তেলের অনুসন্ধানের জন্য প্রায় ১০ একর জমি অ্যাকোয়ার করেছে। ওখানে যারা মার্জিন্যাল ফার্মার গরিব কৃষক ছিল তাদের জমি ও এন জি সি অ্যাকোয়ার করার ফলে তারা চাষ-বাস থেকে উৎখাত হয়েছে। তারা বি ডি ও, জে এল আর ও'র সঙ্গে দেখা করে ক্ষতিপূরণের জন্য বলেছে। যে জমি নিয়েছে তার ডিমার্কেশন পর্যন্ত করা হয়নি, ওরা আন্দাজে অ্যাকোয়ার করে কনস্ট্রাকশন শুরু করেছে। আমি কিছুদিন আগে ওখানে গিয়েছিলাম, ও এন জি সি'র অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসারের সাথে কথা বলেছি, তিনি বলেছেন ডি এম-এর সাথে কথা বলে ক্ষতিপূরণের টাকা যাতে চাষীদের দেওয়া যায় তার ব্যবস্থা করে দেব। তাই ভূমি রাজস্বমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে তারা ন্যায্য ক্ষতিপূরণের টাকা তাড়াতাড়ি পায় তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী মহামুদ্দিন :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা চোপরাতে রেকর্ডেড বর্গাদার উচ্ছেদ করে এস ডি ও'র মাধ্যমে ১৪৫ ধারা জারি করা হয়েছে। আমরা বলেছি বর্গাদারদের স্বার্থ রক্ষা করব, কিন্তু কি কারণে এস ডি ও ১৪৫ ধারা জারি করে গরিব বর্গাদারের ফসল হানি করে রিসিভার অ্যাপয়েন্ট করে? আমরা দেখেছি এটা কারসাজিমূলক। আমরা যেখানে বলেছি বর্গাদারদের স্বার্থ রক্ষা করব সেখানে এস ডি ও যদি এইভাবে ১৪৫ ধারা জারি করে তাহলে বর্গাদাররা হতাশার মধ্যে পড়তে বাধ্য। তারা বলছে বামফ্রন্ট সরকার ভাগচাষীদের বন্ধু হিসাবে সব সময় বলেছেন, অথচ আজকে ১৪৫ ধারা জারির কারণ কি, কেন ফসল দেবে না, ফসল দিয়ে কেন রিসিট পাচ্ছে না, এস ডি ও কারসাজি করে ১৪৫ ধারা জারি করে তৃতীয় পার্সনকে জমি দিচ্ছে কোন আইনে? এই সংশ্লিষ্ট বর্গাদারের নাম হচ্ছে ইউসুফ আলি এবং সমীর আলি, এই দু'জন প্রকৃত গরিব বর্গা চাষীর রক্ষা করার জন্য আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী কেন্দ্রে গত ২১শে মার্চ রাত্রি ৭-৮টার সময় ঝালদা থানার মাঝিবাড়ি গ্রামে চন্দনকুমার সহ আরও সমাজবিরোধী পাইপ গান এবং তীরধনুক নিয়ে একজন সাধারণ গরিব চাষী নোনারাম কুমারকে গুলিবিদ্ধ করে এবং রথু কুমারকে গুলিবিদ্ধ করে। নোনারাম কুমার এখনও বাঁকুড়া হাসপাতালে চিকিৎসাধীন আছে, সে এখনও মৃত্যুর সঙ্গে লড়াই করছে। থানায় ডায়রি করা সত্ত্বেও পুলিশ আসামীদের গ্রেপ্তার করেনি। আমি আপনার মাধ্যমে সমাজবিরোধীদের তাড়াতাড়ি গ্রেপ্তার

করার জন্য পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে আবেদন জানাচ্ছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি গ্রামীণ জলসরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। দীর্ঘদিন বৃষ্টি না হবার জন্য গোঘাট এলাকায় জলের স্তর নিচে নেমে গেছে এবং তার ফলে টিউবওয়েলগুলো অকেজো হয়ে গেছে। পুকুর প্রভৃতি শুকিয়ে যাবার ফলে মানুষের এবং গবাদি পশুর খুব জলকষ্ট হচ্ছে। এই জলকষ্ট নিবারণের জন্য মন্ত্রী মহাশয় যাতে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের নদীয়া জেলায় কয়েকটি জায়গাতে ডাক্তারখানায় কোনও ডাক্তার নেই বিশেষ করে সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারে। কুষ্ঠিয়া, নন্দনপুর এবং আরও দু-একটা জায়গায় ডাক্তার গিয়েছিল বটে, কিন্তু তাদের আবার ফিরিয়ে নেওয়া হয়েছে। এর ফলে সাধারণ মানুষের খুব অসুবিধা হচ্ছে। ওই এলাকাটি কৃষক অধ্যুষিত এলাকা এবং তফসিলি জাতির লোকও সেখানে আছে, সংখ্যালঘু সম্প্রদায়ের লোক আছে এবং আরও গরিব মানুষ রয়েছে। আমি দাবি এবং অনুরোধ করছি স্বাস্থ্যমন্ত্রী এই সমস্ত লোকদের অসুবিধার কথা বিবেচনা করে অবিলম্বে সেখানে যেন ডাক্তার পাঠাবার ব্যবস্থা করেন। তবে আমি আশংকা করছি এই ব্যাপারে জেলা প্রশাসকের অর্থাৎ সি এম ও এইচ-এর তৎপরতার অভাব আছে বলেই এই জিনিস ঘটেছে।

**শ্রী হিমাংশু কুঙর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন জায়গায় দেখছি গভর্নমেন্ট, পি ডবলিউ ডি এবং সরকারি সংস্থার তরফ থেকে যে সমস্ত কন্ট্রাক্টর নিয়োগ করা হয় তারা ঠিকভাবে কাজ করে না। বহু ক্ষেত্রে দেখেছি কোন এলাকায় কাজ হল সেটা কন্ট্রাক্টররা পঞ্চায়েতকে জানাচ্ছে না এবং প্ল্যান এস্টিমেট সম্বন্ধেও কিছু বলছে না। শুনলে অবাক হবেন, নাড়াজোল রাজ কলেজকে ৪ লক্ষ টাকা রিপেয়ারিং গ্র্যান্ট দেওয়া হল। কন্ট্রাক্টরের লোক প্রিন্সিপ্যালকে ধমক দিয়ে বলছে আপনাকে আমার বলার কিছু নেই কাজের ব্যাপারে, আমি আমার কন্ট্রাক্টরকে বলব। দেখা গেছে নামমাত্র সিমেন্ট, বালি ঘসে দিয়ে তারা কাজ শেষ করছে। কন্ট্রাক্টররা অতি মুনাফার জন্য এই কাজ করছে এবং গোপনে গোপনে এগুলি করছে। ইঞ্জিনিয়াররা কন্ট্রাক্টরদের এই ধরনের কাজের ব্যাপারে এলাকার মানুষকে সচেতন পর্যন্ত করছেন না। আমি এই কন্ট্রাক্টর প্রথার বিরুদ্ধে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এবং রাজ্য সরকারের মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি কাঁথিতে একটি টি ভি রিলে সেন্টার স্থাপন করা হোক। আমরা জানি আধুনিক প্রচারের একটা শ্রেষ্ঠ মাধ্যম হচ্ছে এই টি ভি। কিন্তু টি ভি'র ছবি যদি না দেখা যায় তাহলে তার শ্রেষ্ঠত্ব নষ্ট হয়ে যায়। কাঁথি এবং পর্যটন কেন্দ্র দিঘায় শত শত টি ভি আছে। শহরাঞ্চলের

মত গ্রামাঞ্চলেও ব্যাটারির মাধ্যমে টি ভি চলছে এবং তাতে বিভিন্ন রকম ছবি এবং খেলাধূলা যেভাবে দেখানো হচ্ছে তাতে মানুষ আকৃষ্ট হচ্ছে। শুনছি খড়গপুরে একাট টি ভি রিলে সেন্টার হবে। কিন্তু খড়গপুর থেকে কাঁথির যে দূরত্ব তাতে খড়গপুরে সেন্টার হলেও কাঁথির অধিবাসীদের সমস্যার সমাধান হবে না। কাজেই আমি দাবি করছি কাঁথিতে একটা টি ভি রিলে সেন্টার খোলা হোক। নির্বাচনের আগে কেন্দ্রীয় মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন ওখানে একটা টি ভি রিলে সেন্টার খোলা হবে। কিন্তু নির্বাচনে পরাজয়ের পর তিনি সেকথা ভুলে গেছেন। কাজেই আপনার মাধ্যমে এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি কাঁথিতে যেন অবিলম্বে একটা টি ভি রিলে সেন্টার স্থাপন করা হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় প্রায় ৩০ হাজার নন-ফরম্যাল স্কুল আছে। সেইসব স্কুলের প্রত্যেকটিতে ২ জন করে শিক্ষক আছেন। এই টাকার কিছু কেন্দ্রীয় সরকার দেন এবং বাকি পশ্চিমবাংলা সরকার দিয়ে থাকেন। ট্যরধ সধত্রিক ১৫০ টাকা করে পায়। কিন্তু এই যে ভাতা দেওয়া হয় তা তারা ৮-৯ মাস পরে পায়। তাই আমি শিক্ষামন্ত্রীর কাছে প্রস্তাব রাখতে চাই যে অবিলম্বে তারা যাতে প্রাথমিক স্কুলে শিক্ষকদের মতো মাহিনা পায় এবং এই ভাতা যাতে নিয়মিতভাবে ঠিক সময়ে পায় তার জন্য কার্যকর ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর শিল্পাঞ্চল একটি সুন্দর শিল্প নগরী। কিন্তু তার অবস্থা আজ ভীষণ করুণ হয়ে পড়েছে। এই শিল্প নগরীর পৌর কর্তৃপক্ষের অধীনে কোনও জল সরবরাহের ব্যবস্থা নেই। জল সরবরাহ করে থাকে দুর্গাপুর স্টিল এবং ডি পি এল। দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির কোনও ব্যবস্থা করছে না। এই ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা গত ৩০ বছর ধরে আজ পর্যন্ত হল না। ফলে সেখানকার মানুষদের খুবই কষ্ট হচ্ছে। এই ব্যবস্থা করার জন্য কয়েক হাজার টাকা বিনিয়োগ করা হয়েছে—কিন্তু জল সরবরাহের কোনও ব্যবস্থাই হয়নি। তার পর প্রায় ২০০ হাজার থেকে ২৫ হাজার ঝুপড়ি, ছোট ছোট বেআইনি কলকারখানা বেআইনিভাবে বসে পড়েছে। তার সরাবার কোনও ব্যবস্থা হচ্ছে না। এবং বিভিন্ন জায়গা থেকে নানা রকম সমাজ বিরোধীর আমদানি হয়েছে। বিভিন্ন লোক বেআইনিভাবে এসে বসবাস করছে। তারা মলমূত্র ত্যাগ করছে। এতে দুর্গাপুরের নাগরিকদের জীবন অতিষ্ঠ হয়ে পড়েছে। এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। বিশেষ করে পাইপ ওয়াটারের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার ক্ষুদ্র সেচ মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুরের আত্রাই, কাসিয়াফালিতে যে সেচ প্রকল্পগুলি আছে, সেই সেচ প্রকল্পগুলির যে সব পার্টস সেগুলি ব্যাপকভাবে চুরি হচ্ছে। গত ১৯৮৭-৮৮ সালে এখানে যে বিধ্বংসী বন্যা হয়ে গেছে, তাতে চাষীদের ভীষণ ক্ষতি হয়ে গিয়েছিল। চাষীরা বোরো চাষ করে সেই সব ক্ষতি পূরণ করার চেষ্টা করছিল। কিন্তু এইসব পার্টস চুরি হবার ফলে চাষ হচ্ছে না—চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। যাতে এই চুরি বন্ধ করা যায়

তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণের অনুরোধ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় স্পিকার মহোদয়, কেন্দ্রীয় রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের প্রতি একটি বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বার্নস্ট্যান্ডার্ড নামে একটি কেন্দ্রীয় সংস্থা ১৯৮৫ সালে হলদিয়ার কাছে নন্দীগ্রামে গাংরাতে একটি আফসোর প্রোজেক্ট স্থাপন করে। সমুদ্র গর্ভে তেল অনুসন্ধানের জন্য যে প্লাটফর্ম ডেক, মেন ডেক হেলি ডেক এই বার্ন স্ট্যান্ডার্ড তৈরি করে। এগুলিও এন জি সি-কে সরবরাহ করা হয়। এই কারখানা চালু করার জন্য এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার অনুমোদন দেননি। তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি এই প্রকল্পটি যাতে অবিলম্বে রূপায়িত হয় তার ব্যবস্থা করবেন।

[2-40—2-50 P.M.]

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণ ও তফসিলি জাতি ও উপজাতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৪-৩-৮৯ তারিখে বৈকাল ৫ ঘটিকায় আমার বিধানসভা কেন্দ্রের সাতুড়ি ব্লকে এক বিধ্বংসী অগ্নিকাণ্ড ঘটে। এই অগ্নিকাণ্ড কংগ্রেস এবং ঝাড়খণ্ডী মদতে ঘটেছে। এতে ১১টি পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে, ১৮টি ঘর পুড়েছে এবং তারা সকলেই তফসিলি জাতি বাউড়ি সম্প্রদায়ভুক্ত। এই অগ্নিকাণ্ডের ফলে ব্যাপক ক্ষতি হয়েছে। সেখানে কংগ্রেস এবং ঝাড়খণ্ডীরা সাঁওতাল ও বাউড়ি সম্প্রদায়ের মধ্যে সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার চেষ্টা চালাচ্ছে। অবিলম্বে সেখানে প্রশাসনিক হস্তক্ষেপ দরকার এবং এই সাম্প্রদায়িক উস্কানির ফাঁদে যাতে সাধারণ মানুষ না পড়ে সেদিকে নজর রাখার জন্য প্রশাসনিক হস্তক্ষেপ দরকার হয়ে পড়েছে যে বাড়িগুলি পুড়ে গেছে সেই বাড়ির লোকজন ওখানকার প্রাথমিক বিদ্যালয়ে আশ্রয় গ্রহণ করে আছে। এই বাড়িঘর পুনর্নির্মাণ করার জন্য অবিলম্বে অর্থ বরাদ্দ করতে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মালদহ জেলা আদালতের কয়েকটি সমস্যার কথা এখানে উল্লেখ করছি। মালদহ জেলা আদালতের দেওয়ানি ও ফৌজদারি বিচারকের কক্ষগুলি আপনি নিজের চোখেই পরিদর্শন করে এসেছেন। পরবর্তীকালে আইন মন্ত্রীও দেখে এসেছেন যে, সম্পূর্ণ অনুপযুক্ত ঘরে বসে বিচারকদের কাজ চালাতে হচ্ছে। সেখানে অতিরিক্ত জাজের জন্য বিচার কক্ষ নেই। তাছাড়া বছরের পর বছর ধরে বহু কেসের ডিসপোজাল হচ্ছে না। এইসব সমস্যাগুলি তো আছেই, তাছাড়া এর সঙ্গে আর একটা বড় সমস্যা সম্প্রতি যুক্ত হয়েছে। প্রায় ৩ বছর ধরে সেকেন্ড মুনসেফ বদলি হয়ে যাবার পর থেকে দ্বিতীয় কোনও মুন্সেফ আর পোস্টেড হয়নি। ফলে ফার্স্ট মুন্সেফ মহিলা বিচারকের উপর দুটি কোর্টের প্রবল চাপ পড়ায় তিনি কোনও রকমে কাজ চালাচ্ছেন। তার উপর উপযুক্ত তদারকির অভাবে কেসগুলি অমীমাংসিত অবস্থায় পড়ে থাকছে। তাই অবিলম্বে মালদহ জেলা কোর্টে দ্বিতীয় মুন্সেফ পাঠানোর জন্য অনুরোধ জানাচ্ছি এবং গৃহ সমস্যার সমাধান করার দাবি জানাচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে মেদিনীপুর জেলার বৈদ্যুতিকরণ সম্পর্কে কয়েকটি তথ্য তুলে ধরছি। এবং এই ব্যাপারে একটা অগ্রণী ভূমিকা নেওয়ার জন্য অনুরোধ করছি। এই বৈদ্যুতিকরণের ব্যাপারে মেদিনীপুর জেলা পশ্চিমবাংলার সমস্ত জেলার থেকে অনেক নিচে আছে। আজ পর্যন্ত অন্যান্য জেলায় যত মৌজা বৈদ্যুতিকরণ হয়েছে তার মধ্যে মেদিনীপুর জেলার সব থেকে কম মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে। ওখানে ১০ হাজার ৩৮০টি মৌজা আছে। তার মধ্যে মাত্র ৩ হাজার ৫৫০টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে। অর্থাৎ ৩৪.২ শতাংশ মাত্র হয়েছে। সেই ক্ষেত্রে নদীয়ায় ১ হাজার ২৭৫টি মৌজা আছে। ঐ ১ হাজার ২৭৫টি মৌজাই বৈদ্যুতিকরণ হয়ে গেছে। মেদিনীপুর জেলাকে এইভাবে পিছনে ফেলে রেখে দেওয়ার কোনও কারণ আছে কিনা আমি জানি না। কিন্তু আমি বলব এইভাবে চললে আরও বহু বছর লেগে যাবে বৈদ্যুতিকরণ করতে। হিসাব করে দেখা যাচ্ছে ১.০ শতাংশের মতো কাজও প্রতি বছর হচ্ছে না। তাই মেদিনীপুর জেলার বৈদ্যুতিকরণের দিকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে একটু দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বোম্বেতে যে 'আপনা উৎসব' হয়ে গেল লোক সংস্কৃতির উপর সেখানে পশ্চিমবঙ্গ থেকে আমাদের অফিসাররা উন্নতমানের দল না পাঠিয়ে অত্যন্ত নিম্নমানের দল পাঠিয়েছিলেন। ওখানে যারা গিয়েছিলেন তারা আমার কাছে রিপোর্ট করেছেন যে 'রায়বেশের' বর্ধমানে যে ভাল দল আছে তাদের না পাঠিয়ে সেখানে কলকাতায় তথ্য দপ্তরে কাজ করেন এমন এক কর্মচারীর আত্মীয়ের দলকে পাঠানো হয়েছে। তা ছাড়া ছৌ নাচের একটি উৎকৃষ্টমানের দল পাঠানোর কথা থাকলেও সেখানে কারুর নির্দেশে দুটি দল পাঠানো হয়েছে যার মধ্যে একটি দল অত্যন্ত নিকৃষ্টমানের। ব্রতচারীর দল যা পাঠানো হয়েছে তার অবস্থাও তাই। স্যার, এই ধরনের দল পাঠানোর ফলে আমাদের পশ্চিমবাংলার লোকসংস্কৃতির যে একটা ঐতিহ্য আছে তাকে কিন্তু রক্ষা করা হচ্ছে না ফলে সারা ভারতবর্ষের কাছে আমাদের মর্যাদাও রক্ষিত হচ্ছে না। আমার মনে হয় পরিকল্পিতভাবেই এসব করা হচ্ছে। এ ব্যাপারে অনুসন্ধান করে দোষীদের যথাযোগ্য শাস্তি বিধানের জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের সুন্দরবন অঞ্চলের বিস্তীর্ণ এলাকায় ক্যাশ ক্রপ হিসাবে তরমুজ ও লঙ্কার চাষ হয় এবং সেখানে অসংখ্য মিঠে পানের বরজ আছে। স্যার, আপনি জানেন, গত কয়েক মাস ধরে সেখানে বৃষ্টি হয়নি। সুন্দরবন উন্নয়ন পর্ষদ থেকে যে খালগুলি করা হয়েছিল সেখান থেকে প্রচুর পরিমাণে জল এই সমস্ত কাজে ব্যবহৃত হবার ফলে সেখানে জল শুকিয়ে গিয়েছে, তা ছাড়া সেখানে অন্য রিসোর্স নেই। এই অবস্থায় সেখানকার চাষীরা অত্যন্ত অসহায় বোধ করছেন। যেখানে যেখানে টিউবওয়েল আছে যেমন সেন্ট্রাল গ্রাউন্ড রিসার্চ ওয়াটার বোর্ডের সেগুলি আমাদের যে দপ্তর—কৃষি দপ্তরের সঙ্গে যুক্ত আছে—মাইনর ইরিগেশন দপ্তর থেকে সেই টিউবওয়েলগুলি এখনও টেক ওভার করা হচ্ছে না ফলে সেগুলি অপারেটিভ হচ্ছে না। ৮ হাজার বরোজ

সেখানে আছে, এর ফলে পান শুকিয়ে যাচ্ছে এবং চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। তাছাড়া স্যার, আপনি জানেন, এই সময় বিশেষ করে তরমুজ উঠছে। এক একটা গ্রামের প্রায় এক-দেড় লক্ষ তরমুজ জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। সেন্ট্রাল গ্রাউন্ড রিসার্চ ওয়াটার বোর্ডের যে সমস্ত টিউবওয়েল আছে সেগুলি চালানো হচ্ছে না। চাষীদের অসহায় অবস্থার কথা বিবেচনা করে অবিলম্বে সেখানে জলের ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি উল্লেখযোগ্য ঘটনার কথা এই হাউসের সামনে তুলে ধরতে চাই। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নতুন একটি সিদ্ধান্ত নিয়ে একটি ব্যবস্থা করেছেন যাতে তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে যারা খুব মেধাবী ছাত্র, উল্লেখযোগ্য রেজাল্ট করবে তাদের মধ্যে থেকে সারা পশ্চিমবঙ্গে ১০০ জন এই রকম মেধাবী ছাত্রকে মাসিক ৫ শো টাকা করে—হোস্টেলে যারা থাকবে তাদের ৫শো টাকা করে মাসিক ভাতা দেবেন। স্যার, এই সমস্ত পিছিয়ে পড়া সমাজের ছাত্ররা একটা সুস্থ পরিবেশে থেকে যাতে নিজেদের গড়ে তুলতে পারে এবং এগিয়ে যেতে পারে তারজন্য বামফ্রন্ট সরকার এই ঘোষণা করেছেন। আগামীকাল এই সমস্ত মেধাবী ছাত্রদের মৌলালির মোড়ে বৃত্তি প্রদান করা হবে। স্যার, এই আনন্দের সংবাদটি আমি আপনার মাধ্যমে সভার সদস্যদের কাছে রাখলাম।

[2-50—3-00 P.M.]

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। গত ২২শে মার্চ পরশা গ্রাম যেটা ডি টি পি এস-এর অ্যাডজাসেন্টে, সেই গ্রামে আগুন লাগে। আগে ডি টি পি এস-তে আগুন লাগে তার এলাকার মধ্যে। তারপরে সেই আগুন ছড়িয়ে পড়ে পাশের মুচিপাড়া, বাউড়ীপাড়া ইত্যাদি জায়গায়। এই আগুন নেভানোর জন্য যথারীতি ওদের দমকল আসে। গ্রামের মানুষ তাদের অনুরোধ করে আর একটা দমকল দেবার জন্য। কারণ সেখানে প্রায় ১০টি বাড়িতে আগুন লাগে এবং অনেকগুলি ঘর ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয় কিন্তু তারা আসেনি। সেই সময়ে গ্রামের মানুষ ডি টি পি এস-এর কর্তৃপক্ষের কাছে এসে তাদের দাবি জানাতে থাকে। কিন্তু তাদের মধ্যে থেকে ৫-৭ জন ঐ কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করতে গেলেও বাইরে গেটের সামনে ২-৩ শত গ্রামবাসী ছিলেন। তাদের উপরে আক্রমণ করা হয়, লাঠিপেটা করা হয়। এর ফলে সেখানে ১০-১৫ জন আহত হয় এবং ৫ জনকে গুরুতর অবস্থায় ডি টি পি এস হাসপাতালে ভর্তি করা হয়। এমন কি সেখানে ডি টি পি এস-এর কর্মীদেরও মারা হয়। এই অবস্থার মধ্যে কর্তৃপক্ষের গাফিলতি এবং ঔদাসীন্যের জন্য আজ পর্যন্ত কোনও ফল হয়নি, অপর দিকে তাদের উপরে লাঠি চার্জ করা হচ্ছে। বার বার দুর্গাপুর মহকুমা, আসানসোল মহকুমায় এই ধরনের ঘটনা ঘটছে, জানি না এর পিছনে কি রহস্য আছে। যে কোনও অজুহাতে গ্রামবাসীরা তাদের ন্যায্য দাবি-দাওয়া জানাতে গেলে তাদের উপরে লাঠি চার্জ হয়ে থাকে। সি আই এস এফ-এর হাতে এই লাঠি চার্জের ক্ষমতা দেওয়ার ফলে তাদের সাহস বেড়ে গেছে, তারা গ্রামের মধ্যে ঢুকেও লাঠি চার্জ করছে। তাই, আমার অনুরোধ যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উর্দ্ধতন কর্তৃপক্ষের সঙ্গে কথা

বলুন এবং ভবিষ্যতে যাতে লাঠি চার্জ না হয় তার জন্য আমি আপনার মাধ্যমে এই দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। লোয়ার দামোদর কনস্ট্রাকশন ডিভিসনের অধীনে ৪টি সাবডিভিসন আছে। ১, ২, ৩, ৪ এই ৪টি সাবডিভিসনের অধীনে আছে। লোয়ার দামোদর কনস্ট্রাকশন ডিভিসনের কর্মচারিদের জন্য যে টাকা খরচ করা হচ্ছে কিন্তু ঐ ডিভিসনের কাজকর্মের জন্য সেই রকম টাকা কিছুই বরাদ্দ করা হয়নি। ফলে ঐ ডিভিসনের কাজকর্ম খুবই কম হয়। ঐ ডিভিসনে কত কর্মচারী আছে তার মোটামুটি একটা হিসাব আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে রাখতে চাই। এই ডিভিসনে ২৪ জন কর্মচারী আছে। তার মধ্যে একজন এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার, ড্রাফ্টস ম্যান, ট্রেসার, এবং এস্টিমেটর। এই নিয়ে ২৪ জন কর্মচারী আছেন। এক নম্বর ডিভিসনে ৫৬ জন কর্মচারী আছেন। তাদের মধ্যে আপার অ্যান্ড লোয়ার ডিভিসন ক্লার্ক আছেন, সার্ভেয়ার, কানুনগো, আমীন, খালাসী এই সমস্ত মিলিয়ে ৫৬ জন কর্মচারী আছেন। ২ নম্বর ডিভিসনে ঐ একই রকম ৫১ জন কর্মচারী আছেন, ৩ নম্বর ডিভিসনে ৩৮ জন এবং ৪ নম্বর ডিভিসনে ৪৭ জন কর্মচারী আছেন। এদের মাইনা কন্টিনজেন্সি ইত্যাদি সুযোগ-সুবিধার জন্য যে টাকা খরচ করা হচ্ছে কিন্তু কাজের জন্য সেই টাকা বরাদ্দ করা হচ্ছে না। তাই, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই ডিভিসনের কাজ করার জন্য প্রয়োজনীয় টাকা যথাযথভাবে বরাদ্দ করুন।

**Mr. Speaker :** Now, Mr. Prasanta Kumar Sur will make a statement.

## STATEMENT UNDER RULE-346

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্যার, গত ১৬-২-৮৯ তারিখে মহারাষ্ট্রের ড্রাগ কন্ট্রোলার তারবার্তা মারফৎ পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলারকে জানান যে 'বায়োজেনিক্স ইন্ডিয়া' (যার পূর্বতন নাম ছিল অ্যাসোসিয়েটেড ল্যাব) নামক এক ঔষধ প্রস্তুতকারক সংস্থা, 'রিগ্যাল' নামে অ্যান্টি—ডি আর এইচ ইমিউনো গ্লোবিউলিন ঔষধটি পশ্চিমবঙ্গের তার একমাত্র সরবরাহকারী সংস্থা ওয়েলওয়াথ ফার্মাসিউটিক্যালস-এর মাধ্যমে দুটি ব্যাচের (ব্যাচ নং ৪৪১৭৩ ও ৪৪১৭৪) মোট ৩৩২টি ইনজেকশন পশ্চিমবঙ্গে বিক্রি করেছেন যার দু'একটি নমুনায় এইড্‌স অ্যান্টিবডির অস্তিত্ব পরীক্ষায় ধরা পড়েছে এবং এ সম্বন্ধে যথাযোগ্য ব্যবস্থা নেওয়ার জন্য তিনি পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলারকে অনুরোধ করেন।

পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলার তৎপরতার সঙ্গে জরুরি ভিত্তিতে ঐ দুটি ব্যাচের ১৬৩টি ইনজেকশন ফ্রিজ করেন এবং অবশিষ্ট ১৬৯টি ইনজেকশনের সন্ধান শুরু করে ঐ সব নমুনা ফ্রিজ করা শুরু করে দেন।

এ সম্বন্ধে সর্বশেষ সংগৃহীত তথ্য নিম্নরূপ ঃ

ক) ফ্রিজ করা নমুনার সংখ্যা ২৭২।

খ) ইতিমধ্যে রোগীরা ব্যবহার করে ফেলেছেন এমন নমুনার সংখ্যা-৪০

(কলকাতা-১৪, বর্ধমান-২০, হাওড়া-২, মেদিনীপুর-২, নদীয়া-২)

গ) এখনও সন্ধ্যান করে সংগ্রহ করা যায়নি এমন নমুনার সংখ্যা-২০ (মুর্শিদাবাদ-২০)

জেলাশাসক, পুলিশ কর্তৃপক্ষ, জেলার মুখ্যস্বাস্থ্য অধিকারিক, জেলা মহকুমা স্তরের ড্রাগ কন্ট্রোলার ও স্বাস্থ্যবিভাগের উচ্চপর্যায়ের অফিসারদের বিশেষ নির্দেশ দেওয়া হয়েছে ঐ ২০টি নমুনার সন্ধান করে ফ্রিজ করার জন্য।

সরকারি নির্দেশ অনুযায়ী ট্রপিক্যাল স্কুল, কলিকাতার 'ভাইরোলজি বিভাগের বিশেষজ্ঞরা--নিষিদ্ধ ওষুধের ব্যবহারকারিনী প্রসুতিদের রক্তের 'এইড্স অ্যান্টিবডি'র উপস্থিতি 'এলাউসা পদ্ধতিতে পরীক্ষা করেছেন।

গত ২৮-২-৮৯ তারিখে পূর্বাঞ্চলের ডেপুটি ড্রাগ কন্ট্রোলার অফ ইন্ডিয়া ঐ 'রিগ্যাল ইনজেকশনের' আরও তিনটি ব্যাচের (ব্যাচ নং ৪৪১৬৪, ৪৪১৭০ ও ৪৪১৭২) কয়েকটি নমুনাতেও এইড্স অ্যান্টিবডির অস্তিত্বর সংবাদ পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলারকে জানিয়ে ঐসব ব্যাচের নমুনাগুলিকে ফ্রিজ করার ব্যবস্থা নিতে অনুরোধ করেন। পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলার এ ব্যাপারে প্রয়োজনীয় নির্দেশ দিয়েছেন।

গত ৩রা মার্চ জয়েন্ট কমিশনার (হেডকোয়ার্টার্স), ফুড অ্যান্ড ড্রাগ অ্যাডমিনিস্ট্রেশন, মহারাষ্ট্রের নির্দেশানুযায়ী পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলার মহারাষ্ট্রের ৫টি ওষুধ প্রস্তুতকারক সংস্থা যথা ভারত সেবাম ও ভ্যাকসিন, সিরাম ইন্সটিটিউট অফ ইন্ডিয়া, প্লাজমা ফাঙ্কশন অফ ইন্ডিয়া, ইমুকিমিয়া ল্যাবরেটরি ও বায়োজোনকস ইন্ডিয়ার সর্বপ্রকার রক্তজাত ঔষধের বাজারে বিক্রি নিষিদ্ধ করে সমস্ত নমুনাগুলিকে প্রস্তুতকারক সংস্থাগুলির কাছে ফেরৎ দিতে বলেছেন।

[3-00—3-30 P.M.] (Including adjournment)

## STATEMENT UNDER RULE-346

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আর একজন মাননীয় বিধায়ক শ্রী এ কে এম হাসানুজ্জামান একটি প্রস্তাব উত্থাপন করেছিলেন। সে সম্পর্কে আমি আমার বিবৃতি রাখছি।

পশ্চিমবঙ্গে কিছু মহিলার রক্তে ইনজেকশনের পরে 'এইড্স অ্যান্টিবডি' পাওয়া গেছে এই সংবাদ সত্য নয়। প্রকৃতপক্ষে মহারাষ্ট্রের 'বায়োজেনিক্স ইন্ডিয়া' নামে একটি ওষুধ প্রস্তুতকারক সংস্থার রক্তজাত ওষুধ রিগ্যাল নামে 'অ্যান্টি-আর-এইচ-ডি-ইমিউনো গ্লোবিউলিন'-এর কয়েকটি নমুনায় পরীক্ষান্তে 'এইড্স অ্যান্টিবডি' পাওয়া গেছে জানার পরে, যে সব প্রসূতি মায়েরা প্রথম শিশু জন্ম গ্রহণের ৭২ ঘন্টার মধ্যে প্রতিষেধক ব্যবস্থা হিসাবে এ যাবৎ ঐসব নমুনার ইনজেকশন নিয়ে ফেলেছেন তাঁরা স্বভাবতই দুঃশ্চিন্তাগ্রস্থ হয়ে পড়েন।

গত ১৭-৩-৮৯ তারিখ পর্যন্ত উক্ত নিষিদ্ধ রক্তজাত ওষুধ 'রিগ্যাল' ইনজেকশন ব্যবহারকারিনীদের সংগৃহীত ৮৭টি রক্ত নমুনার মধ্যে পরীক্ষিত ঐ ৭৭টি রক্ত নমুনার কোনওটিতেই ট্রপিক্যাল স্কুলের বিশেষজ্ঞরা এলাইসা পরীক্ষা পদ্ধতিতে 'এইড্স-এর অ্যান্টিবডি'র সন্ধান পাননি। আরও সংগৃহীত রক্ত নমুনার পরীক্ষার কাজ চলছে। সুতরাং এইসব ক্ষেত্রে নিঃসন্দেহ হওয়ার জন্য উন্নততর পরীক্ষা পদ্ধতি 'ওয়েস্টার্ন ব্লট' করার প্রশ্নই ওঠে না।

গত ৩রা মার্চ জয়েন্ট কমিশনার (হেড কোয়ার্টার্স) ফুড অ্যান্ড ড্রাগ অ্যাডমিনিস্ট্রেশন, মহারাষ্ট্র-এর নির্দেশ অনুযায়ী পশ্চিমবঙ্গের ড্রাগ কন্ট্রোলার মহারাষ্ট্রের পাঁচটি ওষুধ প্রস্তুতকারক সংস্থার সর্বপ্রকার রক্তজাত ওষুধ বাজারে বিক্রয় নিষিদ্ধ করে দিয়েছেন। প্রকৃতপক্ষে, সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে বর্তমানে 'এইড্স ভাইরাস মুক্ত' সার্টিফিকেট ছাড়া রক্তজাত কোনও ওষুধই বাজারে বিক্রয় করা যাবে না—এমন নিষেধাজ্ঞাও জারি করা হয়েছে পশ্চিমবঙ্গ ড্রাগ কন্ট্রোলারের তরফ থেকে।

এ ছাড়াও সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে নিষিদ্ধ ঔষধ ব্যবহারকারিনীদের রক্ত পরীক্ষার ফলাফল 'নেগেটিভ' হওয়া সত্ত্বেও বিশেষজ্ঞদের মতানুসারে ২--৩ মাস অন্তর 'এলাইসা' পদ্ধতিতে নিয়মিত রক্ত পরীক্ষার জন্য ট্রপিক্যাল স্কুলের সাহায্য নিতে বলা হয়েছে।

এ ব্যাপারে অহেতুক ভীতি বা দুশ্চিন্তার শিকার জনসাধারণ যাতে না হন, সেদিকেও বিশেষ নজর দেওয়া প্রয়োজন। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে সমস্যাটির যথাযোগ্য গুরুত্ব বিবেচনা করে বিশেষজ্ঞদের বিধান অনুযায়ী সরকারের তরফ থেকে সর্বপ্রকার সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই মুহূর্তে জনসাধারণের মধ্যে অহেতুক ভীতি ও সন্ত্রাস সৃষ্টির অপচেষ্টার বিশেষভাবে প্রতিহত করাই হবে সবচেয়ে জরুরি পদক্ষেপ।

**Mr. Speaker :** Both the statement will be circulated.

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

[3-30—3-40 P.M.] (After Adjournment)

## SUPPLEMENTARY ESTIMATES FOR THE YEAR-1988-89

### DEMAND NO. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,53,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year.

## DEMAND NO. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,23,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the current year.

## DEMAND NO. 5

### Major Head : 2015—Elections

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,67,11,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections" during the current year.

## DEMAND NO. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,59,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year.

## DEMAND NO. 8

### Major Head : 2030—Stamps and Registration

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 81,59,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the current year.

## DEMAND NO. 9

### Major Head : 2035—Collection of other Taxes on Property and Capital Transactions

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 31,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of other Taxes on Property and Capital Transactions" during the current year.

## DEMAND NO. 11

### Major Head : 2040—Sales Tax

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,34,73,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax" during the current year.

## DEMAND NO. 12

### Major Head : 2041—Taxes on Vehicles

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,40,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year.

(Page No. 10, Demands for Supplementary Grants, 1988-89.)

## DEMAND NO. 13

### Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,00,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the current year.

## DEMAND NO. 14

### Major Head : 2047—Other Fiscal Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 47,60,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services" during the current year.

## DEMAND NO. 18

### Major Head : 2052—Secretariat—General Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,68,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the current year.

## DEMAND NO. 19

### Major Head : 2053—District Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,90,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "20053—District Administration" during the current year.

## DEMAND NO. 21

### Major Head : 2055—Police

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,78,56,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the current year.

## DEMAND NO. 22

### Major Head : 2056—Jails

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 62,48,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year.

## DEMAND NO. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,81,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the current year.

## DEMAND NO. 25

### Major Heads : 2059—Public Works, 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) and 4211—Capital Outlay on Family Welfare (Buildings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,94,61,000 be granted for expenditure under Demand No. 25, Major Head : "2059—Public Works. 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) and 4211—Capital

Outlay on Family Welfare (Buildings)" during the current year.

## DEMAND NO. 27

### Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,31,26,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year.

## DEMAND NO. 28

### Major Head : 2071—Pensions and Other Retirement Benefits

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 34,15,36,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits" during the current year.

## DEMAND NO. 29

### Major Head : 2075—Miscellaneous General Service

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,20,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Service" during the current year.

## DEMAND NO. 30

### Major Heads : 2202—General Education, 2203—Technical Education and 2205—Art and Culture

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 48,99,32,000 be granted for expenditure under Demand No. 30, Major Head : "2202—General Education, 2203—Technical Education and 2205—Art and Culture" during the current year.

## DEMAND NO. 31

### Major Head : 2204—Sports and Youth Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,96,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the current year.

## DEMAND NO. 32

### Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,83,44,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)" during the current year.

## DEMAND NO. 33

### Major Head : 2210—Medical and Public Health (Public Health)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,95,44,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the current year.

## DEMAND NO. 35

### Major Head : 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,43,19,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the current year.

## DEMAND NO. 36

### Major Heads : 2216—Housing and 4216—Capital Outlay on Housing

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,21,32,000 be granted for expenditure under Demand No. 36, Major

*Heads : "2216—Housing and 2216—Capital Outlay, on Housing" during the current year.*

## DEMAND NO. 37

### Major Head : 2217—Urban Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,69,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development" during the current year.

## DEMAND NO. 38

### Major Heads : 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,54,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the current year.

## DEMAND NO. 41

### Major Heads : 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas sub-Plan) and 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,31,35,000 be granted for expenditure under Demand No. 41 Major Heads : "4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas sub-Plan) and 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes" during the current year.

## DEMAND NO. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,05,55,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the current year.

## DEMAND NO. 45

### Major Head : 2251—Secretariat—Social Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,71,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year.

## DEMAND NO. 46

### Major Heads : 2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,27,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services" during the current year.

## DEMAND NO. 47

### Major Heads : 2401—Crop Husbandry and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,32,81,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads : "2401—Crop Husbandry and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertaking)" during the current year.

## DEMAND NO. 49

### Major Head : 2403—Animal Husbandry

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,65,10,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : 2403—Animal Husbandry" during the current year.

## DEMAND NO. 50

### Major Head : 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

**Dr. Asim Kuma Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,86,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 51

### Major Heads : 2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,18,93,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" during the current year.

## DEMAND NO. 52

### Major Head : 2405—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,20,53,000 be granted for expenditure under Demand No. 52 Major Head : "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" during the current year.

## DEMAND NO. 53

### Major Head : 6407—Loans for Plantations

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 32,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "6407—Loans for Plantations" during the current year.

## DEMAND NO. 54

### Major Head : 2408—Food, Storage and Warehousing

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 85,45,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food, Storage and Warehousing" During the current year.

## DEMAND NO. 55

### Major Head : 2415—Agricultural Research and Education

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,81,32,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education" during the current year.

## DEMAND NO. 57

### Major Heads : 2425—Co-operation and 4425—Capital Outlay on Co-operation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,76,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation and 4425—Capital Outlay on Co-operation"during the current year.

## DEMAND NO. 58

### Major Heads : 4435—Capital Outlay on Other Agricultural Programmes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,20,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "4435—Capital Outlay on Other Agricultural Programmes" during the current year.

## DEMAND NO. 59

### Major Head : 2501 : Special Programme for Rural Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with the permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,91.23,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2504—Special Programme for Rural Development" during the current year.

## DEMAND NO. 60

### Major Head : 2505—Rural Employment

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,68,00,000 be granted for expienditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment" during the current year.

**DEMAND NO. 61**

**Major Head : 2506—Land Reforms**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,25,54,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the current year.

**DEMAND NO. 63**

**Major Head : 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Gove.nor, I beg to move that a sum of Rs. 25,00,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "6515—Loans for Other Rural Development Programmes (Community Development)" during the current year.

**DEMAND NO. 64**

**Major Head : 2551—Hill Areas**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs. 24,54,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas" during the current year.

**DEMAND NO. 65**

**Major Head : 2575—Other Special Areas Programmes**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 64,18,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575—Other Special Areas Programmes" during the current year.

**DEMAND NO. 66**

**Major Head : 2701—Major and Medium Irrigation**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,68,28,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation" during the current year.

## DEMAND NO. 68

### Major Head : 2711—Flood Control

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 34,28,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "2711—Flood Control" during the current year.

## DEMAND NO. 69

### Major Heads : 2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 22,10,23,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 4801—Capital Outlay on Power Project, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries" during the current year.

## DEMAND NO. 72

### Major Head : 2810—Non-Conventional Sources of Energy

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,02,000 be granted for expenditure under Demand No 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy" during the current year.

## DEMAND NO. 73

### Major Head : 2851—Village and Small Industries (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupga** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,92,19,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertak-

ings)" during the current year.

## DEMAND NO. 74

**Major Heads : 2852—Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,51,17,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year.

## DEMAND NO. 75

**Major Head : 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,93,66,000 be granted for expenditure under Demand No, 75 Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year.

## DEMAND NO. 76

**Major Head : 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,37,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the current year.

## DEMAND NO. 79

**Major Heads : 3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,32,17,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—

Capital Outlay on Roads and Bridges" during the current year.

**DEMAND NO. 80**

**Major Heads : 3055—Road Transport, 5055—Capital Outlay on Road Transport and 7055—Loans for Road Transport**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,12,51,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 5055—Capital Outlay on Road Transport and 7055—Loans for Road Transport" during the current year.

**DEMAND NO. 82**

**Major Head : 3425—Other Scientific Research**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the current year.

**DEMAND NO. 83**

**Major Head : 3451—Secretariat—Economic Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43,29,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services" during the current year.

**DEMAND NO. 84**

**Major Head : 5452—Capital Outlay on Tourism**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "5452—Capital Outlay on Tourism" during the current year.

**DEMAND NO. 85**

**Major Head : 3454—Census, Surveys and Statistics**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,30,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census,

Surveys and Statistics" during the current year.

### DEMAND NO. 87

### Major Head : 7465—Loans for General Financial and Trading Institutions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43,18,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "7465—Loans for General Financial and Trading Institutions" during the current year.

### DEMAND NO. 88

### Major Head : 3475—Other General Economic Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,22,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services" during the current year.

### DEMAND NO. 89

### Major Head : 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,31,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" during the current year.

### DEMAND NO. 90

### Major Head : 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,00,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the current year.

[3-50—4-00 P.M.]

## DEMAND NO. 92

**Major Heads : 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings) and 6858—Loans for Engineering Industries (Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,91,50,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings) and 6858—Loans for Engineering Industries (Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 95

**Major Head : 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,68,50,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year.

## DEMAND NO. 96

**Major Head : 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission and on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,43,43,000 be granted for expenditure under Demand No. 96, Major Head : "6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries}" during the current year.

## DEMAND NO. 99

**Major Head : 7610—Loans to Government Servants, etc.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 1,00,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants, etc." during the current year.

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে তিন'শ কোটি টাকার উপর অতিরিক্ত ব্যয় বরাদ্দ ১৯৮৮-৮৯ সালের জন্য উপস্থিত করেছেন এবং বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাবও তিনি এখানে রেখেছেন। আমরা এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারি তখনই যদি দেখা যায় সরকার, যে ব্যয় বরাদ্দের টাকা আমরা এখানে অনুমোদন করছি, সেই অনুমোদিত অর্থ যথার্থভাবে ব্যয় করছেন এবং সেই অর্থ যথার্থভাবেই জনসাধারণের স্বার্থে কাজে লাগানো হচ্ছে। কিন্তু আমরা যদি দেখি যে, এই বরাদ্দকৃত অর্থের মধ্যে থেকে অপচয়, দুর্নীতি এবং অপব্যবহার হচ্ছে, এই সমস্ত কিছুর মধ্যে দিয়ে যদি দেখা যায় জনগণের অর্থ নষ্ট হচ্ছে, সেখানে এই অতিরিক্তভাবে আনীত বাজেট প্রস্তাবকে অনুমোদনের অর্থ হচ্ছে টাকাটা জলে ফেলে দেওয়া। সেইজন্য অর্থমন্ত্রীর আনীত এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করা যায় না। এই প্রসঙ্গে আমি কয়েকটি বিষয়ের কথা উল্লেখ করতে চাই, যার মধ্যে অন্যতম হচ্ছে ডিম্যান্ড নম্বর ২১।

এই ২১ নং ডিমান্ডে অতিরিক্ত অর্থ অনুমোদনের জন্য দাবি পেশ করেছেন। এই ডিমান্ডে বলা হয়েছে যে পুলিশের খাতে আরও বেশি অর্থ প্রয়োজন। সেখানে অতিরিক্ত ১১ কোটি টাকা দাবি করা হয়েছে এই পুলিশ খাতে। এই অবস্থায় আমরা কি দেখছি? পুলিশের ভূমিকা আমরা কি দেখতে পাচ্ছি—পুলিশের কাজ হচ্ছে দেশের সাধারণ মানুষের নিরাপত্তাদান করা, জনজীবনে। সাধারণ মানুষ যাতে নিশ্চিন্তে থাকতে পারেন, চুরি ডাকাতির হাত থেকে, রাহাজানির হাত থেকে এবং খুন-খারাপির হাত থেকে এবং সমাজবিরোধীদের হাত থেকে রক্ষা করতে পারেন এটাই হচ্ছে পুলিশের কাজ। কিন্তু এই বামফ্রন্ট সরকার যে পুলিশের জন্য অতিরিক্ত ব্যয় বাড়াতে চাইছেন সেক্ষেত্রে দেখা উচিত পুলিশের ভূমিকা কি এবং তারা সেই করণীয় কাজ করতে পারছে কিনা। আমরা যেখানে দেখছি দেশে একটার পর একটা খুন-খারাপি বেড়েছে, চুরি-ডাকাতি বেড়েছে এবং প্রকাশ্য দিবালোকে সমাজবিরোধী অত্যাচার চালিয়ে যাচ্ছে। নারী নির্যাতন চালাচ্ছেন। তারা যেসমস্ত অন্যায় কাজ করছে তাতে পুলিশ কোনও বাধা দিচ্ছে না। এই তো হচ্ছে পুলিশের ভূমিকা। সরকারি পক্ষের মাননীয় সদস্যরা পর্যন্ত কোনও কোনও সময়ে পুলিশের ভূমিকা সম্পর্কে উল্লেখ করেছেন যে পুলিশ যথার্থভাবে তার দায়িত্ব পালন করছে না। আর সেখানে আপনারা পুলিশের জন্য টাকা বাড়াতে চাইছেন। বামফ্রন্ট সকার নানাভাবে ঘোষণা করেছেন যে পুলিশ ন্যায়সঙ্গত গণতান্ত্রিক এক আন্দোলনে হস্তক্ষেপ করবে না। কাগজে-কলমে কথাটা যদিও আছে কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? পুলিশের ভূমিকা কি দেখছি—যখন কৃষকরা জলের জন্য দাবি করছেন যে আমরা জল চাই, চাষের জমিতে বিদ্যুৎ চাই, সেখানে পুলিশ গুলি চালাচ্ছে। যেখানে ছাত্ররা আন্দোলন করছে সেখানে পুলিশ বাধা দিচ্ছে, গুলি চালাচ্ছে। পাটচাষীরা তাদের ন্যায্য দাবির জন্য আন্দোলন করেছিল, পুলিশ সেখানে আক্রমণ করেছিল। বামফ্রন্ট সরকার যেখানে বলছে পুলিশ গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করতে পারে না কিন্তু বাস্তবে আমরা দেখছি উল্টোটা। যেখানে আপনারা জনগণের সরকার, জনগণের উপর নির্ভরশীল সেখানে কখনও পুলিশের ভূমিকা থাকে না।

কেবলমাত্র পুলিশ থাকে সেখানে মানুষের নিরাপত্তা, চুরি, ডাকাতি, খুন-জখম, রাহাজানি বন্ধ করার জন্যে ব্যবস্থা নেওয়া। যখন বামফ্রন্ট সরকার এখানে আসেনি, কংগ্রেস সরকার ছিলেন তখন আপনারা এই পুলিশখাতে বাড়ানোর জন্যে সমালোচনা করতেন। আপনারা আজকে এই আসনে বসে সেই কাজ করছেন। তখন আপনারা বলতেন পুলিশ খাতে টাকা না বাড়িয়ে জনস্বার্থে সরকারি উন্নয়নমূলক কাজে বেশি করে ব্যয়বরাদ্দ করা হোক। এই দাবি আপনারা করেছিলেন, আর আজকে ক্ষমতায় বসে কি করছেন—একদিকে মানুষের খাতে টাকা ক্রমশ কমিয়ে দিচ্ছেন। স্বাস্থ্য, পানীয় জল, রাস্তাঘাট উপযুক্ত পরিমাণে টাকার অভাবে করা হচ্ছে না অথচ পুলিশ খাতে বছরের পর বছর কোটি কোটি টাকা বাড়িয়ে যাচ্ছেন।

[4-00—4-10 P.M.]

আপনারা যে ভূমিকা পালন করছেন দাবি করছেন আমরা মনে করতাম সেইগুলি ন্যায়সঙ্গত। অথচ পুলিশ ক্ষমতায় বসে উল্টো কাজ করছে। কিছুদিন আগে অবধি আপনারা যে কথাগুলি বলতেন আজকে আপনারা সেইগুলি মানছেন না। আজকে পুলিশের নিরপেক্ষতা বলে কিছু নেই। পুলিশ শাসক দলের পক্ষে কাজ করে যাচ্ছে। এমন কি বামফ্রন্ট সরকারের সি পি আই(এম)-র দলের যারা শরিক তারাও চিৎকার চেঁচামেচি করছেন, তারাও বলেছে যে তাদের উপর পুলিশের অত্যাচার চলছে। তারা অনেকেই বলছে যে সি পি আই(এম)-র নির্দেশে পুলিশ চলছে, থানাগুলি চলছে। গত পঞ্চায়েতের নির্বাচনে বিভিন্ন মন্ত্রীরা এইসব কথাগুলি বলেছে, এটা আমরা দেখেছি। আমরা বিরোধী দল, বিরোধী দলের হিসাব বলছি বলেই যে বাড়তি কথা বলছি বা অসত্য কথা বলছি তা নয়, বামফ্রন্ট সরকারের শরিক দল তারাও এইসব কথা বলছেন। আমার বক্তব্য যে অর্থ বরাদ্দ করা হচ্ছে তার সদ্ ব্যবহার যদি না হয় তাহলে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের সমর্থনে কোনও মত প্রকাশ করা যায় না। অপর দিকে পরিবহনের জন্য অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি আপনারা করেছেন, নিঃসন্দেহে এটি একটি গুরুত্বপূর্ণ বিষয়। আজকের দিনে পরিবহনের ব্যাপারটি বেসরকারি বাস মালিকানার হাতে ছেড়ে দেওয়া হয়েছে। বেসরকারি বাস মালিকরা নানারকম দাবি করছে, অথচ বছরের পর বছর বাসের ভাড়া বৃদ্ধি করছেন। কিন্তু সেই অনুসারে যাত্রী সাধারণের সুযোগসুবিধা বাড়েনি। বাসের সংখ্যাও বাড়েনি। বাস মালিকরা যেখানে সেখানে বাস চালাচ্ছে, তাদের অনেকেরই রুট পারমিশন নেই। এর ফলে নির্দিষ্ট সংখ্যক বাসে করে চলাচল করতে হচ্ছে। যার ফলে দেখা যাচ্ছে সেখানে জনসাধারণের যাতায়াতে ভীষণ কষ্ট হচ্ছে। বাসে উঠতে পারছে না, গাদাগাদি হয়ে চলতে হচ্ছে। যেন মালপত্র বোঝাই করে ট্রাকে করে তারা মানুষকে বাসে নিয়ে যাচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে সেখানে অ্যাকসিডেন্ট বাড়ছে, সাধারণ মানুষ হাতে জীবন নিয়ে চলেছে। অথচ পরিবহন ব্যবস্থায় সরকারি ক্ষেত্রে বছরের পর বছর দেখা যাচ্ছে লোকসান বেড়েই চলেছে। এই বছরের অডিট রিপোর্ট দেখলে দেখা যাবে সরকারি পরিবহনে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। সেই লোকসানের কারণ খুঁজলে দেখা যাবে বেশিরভাগই অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে। তাই বলব এক্ষেত্রে পরিবহন ব্যবস্থায় অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রয়োজনটা কোথায়? আমরা প্রয়োজন অনুভব করতাম যদি অতিরিক্তভাবে যাত্রীসাধারণের সুযোগসুবিধা বাড়ত। কিন্তু এই ক্ষেত্রে সাধারণ মানুষের যাতায়াতের কোনও উন্নতি হচ্ছে না। স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে বলা যেতে পারে মন্ত্রী মহাশয় তিনি মাঝে মাঝেই এখানে সেখানে

বিভিন্নভাবে দৌড়ঝাঁপ করছেন। আমরা কিন্তু এই ক্ষেত্রে আলটিমেট রেজাল্ট কি পাচ্ছি, আমরা দেখতে পাচ্ছি জনস্বাস্থ্যের অগ্রগতির উন্নতি সেইভাবে হচ্ছে না। গ্রামাঞ্চলের জনস্বাস্থ্য কেন্দ্রগুলি ও স্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থা কি—অত্যন্ত ভয়াবহ। এখানে গ্রামাঞ্চলের থেকে যারা নির্বাচিত এপক্ষে কি ওপক্ষে সবাই আমরা উল্লেখ পর্বে বলি যে, হাসপাতালে ডাক্তার নেই, সেখানে অ্যাম্বুলেন্স নেই, ঔষধ নেই, রোগীদের থাকার জন্য হাসপাতালগুলি সেইভাবে মেরামত হচ্ছে না, বছরের পর বছর দরজা, জানালা নেই, গরু ঢুকছে, ছাগল ঢুকছে, কুকুরে বাচ্চা টেনে নিয়ে যাচ্ছে, শূকরের আড্ডা হয়ে আছে ইত্যাদি।

এই সমস্ত উল্লেখ করি আমরা, কিন্তু এখানে যখন আলোচনা হয় তখন যেহেতু সরকারি দল সেজন্য সরকার পক্ষে বলতে হবে এই রকম ঘটনা হচ্ছে। অতিরিক্ত ব্যয়-বরাদ্দ যে করব তার বিনিময়ে জনসাধারণের স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে সুযোগসুবিদা বৃদ্ধির দিকে আমরা লক্ষ্য করছি না। কলকাতার হাসপাতালগুলির অবস্থা ভয়াবহ, একটি বেডে দু'জন রোগী পড়ে আছে। সেখানে অপরিচ্ছন্ন অবস্থায় মাসের পর মাস পড়ে আছে, চিকিৎসার কোনও সুযোগ-সুবিধা নেই, এই হচ্ছে বাস্তব চিত্র। বিদ্যুৎ দপ্তরের ক্ষেত্রে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি করেছেন। গত কয়েক বছর আগে বিদ্যুতের যে পরিস্থিতি হয়েছিল ধীরে ধীরে সেই পরিস্থিতির দিকে এগিয়ে চলেছে। বিদ্যুৎ কেন্দ্রগুলি অকেজো হয়ে যাচ্ছে। আগে বলতেন কংগ্রেস নষ্ট করে দিয়েছে, কিন্তু আপনারা ১১ বছর ক্ষমতায় আছেন, আপনাদের এক যুগ পেরিয়ে গেল, এই এক যুগে থার্মাল প্ল্যান্টগুলিতে যদি কোনও অসুবিধা ছিল তাহলে সেগুলি যথার্থভাবে আপনারা সারিয়ে তুলতে পারতেন, তা পারলেন না। আজকে দেখা যাচ্ছে বিদ্যুতের অভাবে কৃষকের চাষ নষ্ট হচ্ছে, কলকারখানায় রেশন করা হচ্ছে, চাষে রেশন করে দিয়েছেন, লোড শেডিং হচ্ছে, এই রকম একটা অবস্থা চলছে। আপনারা বিদ্যুতের অবস্থার উন্নতি ঘটাতে পারেননি, সেখানে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি করছেন। জনসাধারণের সঙ্গে সরকারের যে দপ্তরগুলি জড়িত সেখানে জনসাধারণের প্রয়োজনে অর্থ বরাদ্দের প্রয়োজন হয়, কিন্তু সেই অর্থ যদি যথার্থভাবে জনসাধারণের প্রয়োজনে দুর্নীতিমুক্তভাবে অপচয় বন্ধ করে ব্যবহার করা যায় তাহলে তা জনসাধারণের কাজে লাগে। কিন্তু তা আপনারা করছেন না, ব্যর্থতা এখানে। রিলিফ এবং প্রাকৃতিক বিপর্যয়ের খাত গুরুত্বপূর্ণ নিঃসন্দেহ, প্রাকৃতিক বিপর্যয় কিভাবে আসবে বলা যায় না, তারজন্য অর্থ বরাদ্দের প্রয়োজন আছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে পর পর কয়েকটি প্রাকৃতিক বিপর্যয় ঘটে গেছে, আপনারা বলেছেন ২৫০ বছরের মধ্যে এত বড় ঘূর্ণিঝড় আসেনি, উত্তরবঙ্গের ভয়াবহ বন্যা হয়ে গেছে তার আগে, এই প্রাকৃতিক বিপর্যয়ে জনসাধারণের কি অবস্থা হয় নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন। দক্ষিণবঙ্গে যে প্রাকৃতিক ঘূর্ণিঝড় বয়ে গেছে কয়েকটি থানার উপর দিয়ে তাতে যে মানুষগুলির ঘর সম্পূর্ণভাবে মাটির সঙ্গে মিশে গেছে, গরিব মানুষ যাদের কাজ নেই, কোনও কিছুর সংস্থান নেই সেই মানুষগুলির গৃহ নির্মাণের জন্য আজও পরিপূর্ণভাবে টাকা দিতে পারছেন না। সেখানে সরকারি কর্মচারিরা প্রতিটি ব্লক থেকে যে হিসাব-নিকাশ করেছেন তাতে দেখা যাচ্ছে পরিপূর্ণ ঘর ভাঙার জন্য ৫০০ টাকা করে দিচ্ছেন, আর আংশিক ঘর ভাঙ্গার জন্য ৩০০ টাকা করে দিচ্ছেন। কিন্তু আংশিক ঘর ভাঙার জন্য আজও টাকা দেননি, আর যাদের পরিপূর্ণ ঘর ভেঙে গেছে তাদের এক-চতুর্থাংশের বেশি দেননি।

এরপরে কবে তারা ঘর তৈরি করবে? আপনারা নামমাত্র যে তারপলিন দিয়েছেন সেই তারপলিনের ঘরে বাচ্চা ছেলেমেয়েদের নিয়ে তারা থাকতে পারছে না। যখন প্রাকৃতিক বিপর্যয় ঘটে তখন আমরা দেখেছি যে যুদ্ধকালীন তৎপরতা নিয়ে সেখানে সরকারের নামা দরকার, ত্রাণসামগ্রী সরবরাহ করা দরকার দুর্গত মানুষদের কাছে, তাদের উদ্ধার কার্য যে তৎপরতার সাথে করা দরকার সরকার তা করতে পারছেন না।

[4-10—4-20 P.M.]

এই ব্যর্থতা লক্ষ্য করছি। গত ঘূর্ণিঝড়ে সুন্দরবন এলাকায় শত শত হেল্‌থ সেন্টার, প্রাইমারি হেল্‌থ সেন্টার ভেঙে গেছে। ঘূর্ণিঝড়ে যে সমস্ত স্কুল নষ্ট হয়ে গেছে সেগুলো নির্মাণের ব্যবস্থা না হওয়ায় ছেলেমেয়েদের পড়াশুনা লাটে উঠেছে। শিক্ষক, ছাত্র কেউ স্কুলে যেতে পারে না। আপনি টাকা বরাদ্দ করছেন কিন্তু স্কুল ঘর নির্মাণ করতে পারছেন না। আর ২-১ মাসের মধ্যেই তো কালবৈশাখী শুরু হবে—তখন ছেলেমেয়েরা কি করে পড়াশুনা করবে? আপনি টাকা বরাদ্দ করছেন, কিন্তু কাজ তৎপরতার সঙ্গে করতে পারছেন না। এবারে আমি পূর্ত দপ্তর সম্বন্ধে কিছু বলব। মাঝে মাঝে এই প্রলয়ঙ্কর বন্যা হয় তাতে রাস্তা-ঘাট, ব্রিজ নষ্ট হয়ে যায়, বৃষ্টির সময় রাস্তা জলে ভরে যায় এবং সেগুলি রিপেয়ারের প্রশ্ন যখন আসে তখন দেখি কন্ট্রাকটররা টাকা আত্মসাৎ করে। আপনি অতিরিক্ত টাকা বরাদ্দের দাবি করছেন এবং বারে বারেই আপনাদের সীমিত ক্ষমতার কথাটা ব্যবহার করছেন। আমার বক্তব্য হচ্ছে, এই দুর্নীতিটাকে একটু সীমিত অবস্থায় রাখতে পারেন কিনা সেটা দেখুন। পূর্ত দপ্তর নতুন রাস্তাঘাট ১ কিলোমিটারও করছে না। এই ব্যাপারে যে মিটিং হয় সেখানে বিধানসভার সদস্যদের ডাকা হয় এবং আমরা মিটিং-এ বলি, অন্তত ১-২ কিলোমিটার রাস্তা যাতে হয় সেটা দেখুন। আমাদের বলা হয়, টাকা নেই। কিন্তু এরই পাশাপাশি দেখছি প্রচুর টাকা অপচয় হচ্ছে দুর্নীতির মাধ্যমে। মন্ত্রী মহাশয় জেলা পরিষদের জন্য প্রচুর টাকা ব্যয় করেন, কিন্তু গ্রামে গেলে দেখবেন সাধারণ মানুষ রাস্তার অভাবে চলতে পারে না। রাস্তাগুলি ভেঙে নষ্ট হয়ে গেছে। কন্ট্রাক্টরকে যদি মেরামতের জন্য দেওয়া হয় তাহলে তারা সামান্য একটু স্টোন চিপ ফেলে দিয়ে চলে যায়। আমি আমার অভিজ্ঞতায় বলতে পারি, দুর্নীতি বন্ধ হলে এই অল্প টাকায়ও কাজ হয়, অনেক সমস্যার সমাধান হয়। তাই আমি অনুরোধ করছি, মন্ত্রী মহাশয় সচেতন হন। আপনি অতিরিক্ত অর্থের জন্য দাবি করছেন, কিন্তু অপচয়, দুর্নীতি বন্ধ করার ব্যবস্থা করতে পারছেন না। কাজেই এই ব্যয় বরাদ্দ আমার পক্ষে সমর্থন করা সম্ভব নয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ১৯৮৮-৮৯ সালের যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং মাননীয় সদস্য শ্রী প্রবোধ পুরকায়েত মহাশয়ের যে বক্তব্যের ধারা তার প্রতিবাদ জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। এই যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ তার মধ্যে ৪টি চার্জড এক্সপেন্ডিচার আছে। ওঁর ব্যবস্থার মধ্যে দেখতে পেলাম বিভিন্ন ডিপার্টমেন্টে এমন সমস্ত দুর্নীতি হচ্ছে তার জন্য অতিরিক্ত খরচ হচ্ছে, এবং এই দুর্নীতি বন্ধ করলে উনি একে সমর্থন করতে রাজি আছেন। এখানে গভর্নরের জন্য যে খরচ হয়, সেটা চার্জড এক্সপেন্ডিচার। আপনি কি বলেন

যে এই খরচ আপনি করতে দেবেন না? এই চার্জড এক্সপেন্ডিচার যদি না করা হয় তাহলে গভর্নমেন্ট ফেল করবে। এই চার্জড এক্সপেন্ডিচার তো করতেই হবে। উনি যেসব প্রশ্ন তুলেছেন তা এখানে নিশ্চয় আলোচনা হতে পারে। তিনি পুলিশ নিয়ে অনেক গল্প করলেন। আজকে পুলিশ সম্পর্কে আমাদের বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি সে সম্পর্কে ওঁর যদি কোনও ধ্যানধারণা না থাকে তাহলে সব গোলমাল হয়ে যাবে। আগের দিনে পুলিশ সাধারণ মানুষের প্রতি অত্যাচার করেছে, শ্রমিকদের প্রতি অত্যাচার করেছে, জমিদার জোতদারদের স্বার্থ রক্ষা করেছে গণতান্ত্রিক আন্দোলনের উপর হামলা করেছে। কিন্তু আজকে কি পুলিশ তাই করছে? আজকে পুলিশের আচরণ এবং আগের পুলিশের আচরণ অনেক তফাৎ হয়ে গিয়েছে—পুলিশ কি গণতান্ত্রিক আন্দোলনের উপর হস্তক্ষেপ করছে? তাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে! একটা পচা গলা প্রশাসনের মধ্যে পুলিশের জন্ম হয়েছে। তাকে সম্পূর্ণ সুস্থ করতে সময় তো লাগবেই। তাকে সম্পূর্ণ পরিচ্ছন্ন করতে একটু সময় লাগবে। পুলিশকে সঠিক পথে নিয়ে যাবার জন্য আমরা চেষ্টা করছি। তবে সব কিছু পরিচ্ছন্ন হয়ে গেছে এটা আমরা দাবি করি না। শান্তি-শৃঙ্খলার ব্যাপারে বলেছেন নারী ধর্ষণ, নারী নির্যাতনের কথা বলেছেন। তার জন্য বামফ্রন্ট সরকার দৃষ্টি রেখেছেন। তবে একসঙ্গে সব বন্ধ হয়ে যাবে এটা কখনও হতে পারে না।

[4-20—4-30 P.M.]

তা যদি হত তাহলে আমরা বলতাম—গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট ভাষণ দিয়েছেন তার মধ্যে আছে যে, হ্যাঁ, কিছু অপরাধ বেড়েছে এবং বিশেষ করে মেয়েদের উপর অপরাধ প্রবণতা বেড়েছে। কেন বেড়েছে? সামাজিক অবক্ষয় অবস্থার জন্যই এটা বেড়েছে। পশ্চিমবঙ্গ সরকারের হাজার চেষ্টা থাকলেও সেই অবক্ষয় অবস্থার ভিতরে থেকে একটি রাজ্য সরকারের পক্ষে অভিমন্যুর মতো সব দিক থেকে একে বাঁচানো সম্ভব নয়, এই ধারণা আপনাদের থাকা দরকার। সুতরাং আমাদের মূল বড় বড় দপ্তরে টাকার দরকার হয়েছে এবং আমাদের মন্ত্রী সেই ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন। পুলিশও তার মধ্যে একটি দপ্তরে পড়ছে। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের জন্য সেখানে পুলিশ কোয়ার্টার্স দরকার, তাদের স্যালারি দরকার। আমরা মনে করি সেটা সঠিকভাবেই দরকার হয়ে পড়েছে। আপনারা কি বলবেন? তাদের স্যালারি বাড়বে না? পুলিশের ব্যয়বরাদ্দের জন্য ডঃ অসীম দাশগুপ্ত যে বাজেট এখানে পেশ করেছেন সেই টাকা যদি আপনারা অনুমোদন করতে না চান তাহলে আপনাদের বলতে হবে যে, আপনারা সেই কংগ্রেসকেই সমর্থন করছেন। আমাদের রক্ষা করার কথা কোথায় বলছেন? কেন্দ্রীয় সরকার একটির পর একটি দপ্তরে দিনের পর দিন দাম বাড়িয়ে চলেছেন এবং তার ফলে জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হচ্ছে। তার ফলে ডিয়ারনেস অ্যালাওয়েন্স ওদের বাড়িয়ে দিচ্ছেন। তাহলে কি আপনারা বলতে চান পশ্চিমবঙ্গ সরকারি কর্মচারিদের ডিয়ারনেস অ্যালাওয়েন্স বাড়বে না? পুলিশও তাদের মধ্যে একজন হচ্ছে। ওখানে যদি ডি এ বাড়ে তাহলে এখানকার কর্মচারিদেরও ডি এ বাড়বে কিনা, সেটা আপনারা বলুন। নীতিগত প্রশ্নে এটাই বলে যে, নিশ্চয় বাড়াতে হবে। একটার পর একটা জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হচ্ছে, যার নিয়ন্ত্রণ করার ক্ষমতা রাজ্য সরকারের নেই, নিয়ন্ত্রণ করার সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকারের হাতে আছে। তাদের নীতির জন্যই জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হচ্ছে।

কাজেই তার সাথে সঙ্গতি রেখে আজকে পে অ্যান্ড অ্যালাওয়েন্স বাড়বার প্রশ্ন এসে যাচ্ছে। সুতরাং এই ক্ষেত্রে আপনারা মঞ্জুরি দেবেন কিনা—নিশ্চয় নীতিগত প্রশ্নে সেই মঞ্জুরি দিতে হবে। আপনি ন্যাচারাল ক্যালামিটিজের উপর বললেন। সোশ্যাল ওয়েলফেয়ারে আমরা টাকা ধরেছি। এই টাকা ধরতে হবে না? আপনিও সুন্দরবন এলাকায় থাকেন, আমরাও থাকি। আমরা বন্যার ভয়ঙ্কর রূপ দেখেছি। নদীগুলি মজে গেছে। সাইক্লোন এসেছে। গতবারের সাইক্লোনের ভয়ঙ্কর রূপ আমরা দেখেছি। এই সমস্ত ঘটনা সব কিছু জানা সত্ত্বেও যদি আপনারা সত্যের সাথে মিথ্যার বেসাতি করেন তাহলে কিছু বলা যাবে না। আপনাদের দলের তরফ থেকে, অন্যান্য সকলের তরফ থেকে বারে বারে দাবি এসেছে যে, ওখানে জরুরি ভিত্তিতে কাজে নামতে হবে। হাজার হাজার বাড়ি বিধ্বস্ত হয়ে গেছে। এলাকার প্রাইমারি স্কুল বিধ্বস্ত হয়ে গেছে, ফিশারম্যান নিশ্চিহ্ন হয়ে গেছে। এক একটি এলাকায় এই সমস্ত ঘটনা যখন ঘটেছে তখন একটি রাজ্য সরকার তার যেটুকু আর্থিক সঙ্গতি আছে চুপ করে বসে না থেকে তাই নিয়ে কাজে ঝাঁপিয়ে পড়েছে। সরকার কখনই চুপ করে বসে থাকতে পারে না। তাই সঙ্গত কারণেই বাড়াতে হয়েছে। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যখন সমীক্ষক দল আসবার কথা হয়েছিল তখন কেন্দ্রীয় মন্ত্রীও রাজভবনে এসেছিলেন আলোচনার জন্য এবং সেই আলোচনায় ৫১ কোটি টাকার বেশি ক্ষতি হয়েছে এই দাবি আমরা তুলেছিলাম। স্ট্যান্ডিং ক্রপ ধংস হয়ে গেছে, অসংখ্য মানুষ মারা গেছে, এই কথা সেখানে বলেছিলাম। কাজেই এই অবস্থায় দাঁড়িয়ে আমরা তাদের জন্য অপেক্ষা করব, ঐ জায়গায় কিছুই খরচ করব না? ১০০টি জায়গা ক্ষতিগ্রস্ত হয়েছে। ১০০ জনকে রিলিফ বিতরণ করতে গিয়ে হয়ত ২ জনের ক্ষেত্রে নিশ্চয় গোলমাল হতে পারে। কিন্তু ৯৮ জন তো উপকৃত হয়েছে। এটা কি মানবিকতার কাজ নয়? এই মহানুভব মানবিকতা নিয়েই পশ্চিমবঙ্গ সরকার তার কাজকর্ম পরিচালনা করছেন। সেই ক্ষেত্রে ৩৬ কোটি ৫ লক্ষ ৫৫ হাজার টাকা সোশ্যাল ওয়েলফেয়ার-এর জন্য আমরা দাবি করেছি। সেই টাকা নিশ্চয় দিতে হবে। আরও বেশি টাকা সংগ্রহ করতে পারলে নিশ্চয় বেশি টাকা দেওয়া যেত এবং এটা হলে খুবই ভাল হত। সেইভাবেই আমরা এই সাপ্লিমেন্টারি বাজেটের গ্রান্টগুলিকে তৈরি করেছি এবং সেইজন্যই আমরা এই অনুমোদনকে সমর্থন জানাই। আমরা বলেছি ক্রপ হাসব্যান্ড্রি অর্থাৎ এই কৃষিতে এগ্রিকালচার ডিপার্টমেন্ট একটি যুগান্তকারী পরিবর্তন আনতে চলেছে। আপনারা বাজেট ভাষণে নিশ্চয় দেখেছেন যে, সর্বকালীন একটা রেকর্ড সৃষ্টি হতে চলেছে ফুডে এবং ১০৯ লক্ষ মেট্রিক টন খাদ্য পশ্চিমবাংলায় উৎপাদন হতে চলেছে।

গত বছর ছিল ১০৩ লক্ষ মেট্রিক টন, এবারে হয়েছে ১০৯ লক্ষ মেট্রিক টন। এই যে বিরাট পরিবর্তন কৃষিক্ষেত্রে এল এবং এত বেশি উৎপাদন হল এরজন্য কৃষকদের মিনিকিট দিতে হয়েছে। বিধ্বস্ত এলাকায় চাষীদের মিনিকিট দিতে হয়েছে, পিছিয়ে পড়া এলাকার চাষীদেরও মিনিকিট দিতে হয়েছে, খালে জল দিতে হয়েছে, লিফ্‌ট ইরিগেশন চালু করা হয়েছে, আর এল আই নতুন নতুন জায়গায় বসানো হয়েছে, যে সমস্ত টিউবওয়েল ধংস হয়ে গিয়েছিল পুনরায় সেগুলি সিংক করা হয়েছে এবং এই সমস্ত ব্যবস্থার মাধ্যমে চাষীদের পুনর্বাসিত করে তাদের পাশে গিয়ে দাঁড়িয়ে তাদের উৎসাহিত করা হয়েছে, তার ফলেই উৎপাদন বেড়েছে। এর সঙ্গে স্যার, আর একটি বিষয় যুক্ত হয়েছে, সেটা হচ্ছে, ভূমি

সংস্কারের বিরাট কর্মকাণ্ড পশ্চিমবঙ্গে সফলভাবে হবার ফলে উৎপাদন বেড়েছে। স্যার, সারা ভারতবর্ষের মধ্যে ভূমি সংস্কারের কাজ পশ্চিমবাংলায় যা হয়েছে তাতে নিশ্চয় আমার এ বিষয়ে কৃতিত্বের দাবি জানাতে পারি। কাজেই এরজন্য যদি অ্যাডিশনাল ডিমান্ডের প্রয়োজন হয় তাহলে নিশ্চয় আমাদের তা দিতে হবে কারণ এর রিটার্ন আমরা পাচ্ছি। আজকে পশ্চিমবঙ্গ সরকার গর্ব করে বলতে পারে যে আমরা এখানে ১০৯ লক্ষ মেট্রিক টন এবারে খাদ্য উৎপাদন করতে পেরেছি যা পশ্চিমবাংলায় একটা সর্বকালীন রেকর্ড। তারপর ইলেকশনের জন্য টাকা চাওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের ঘোষণা অনুযায়ী আমাদের বলতে হল যে পার্লামেন্টের ইলেকট্রোরাল রোল তৈরি কর, বিধানসভার জন্য তৈরি কর। আপনারা কি বলতে চান এসবের জন্য খরচ করা হবে না? তাহলে কি ইলেকশন বন্ধ করে দিতে হবে? সেটা হয় না, কাজেই এর জন্য যে খরচ হবে তা আমাদের দিতে হবে। আপনি দুর্নীতির কথা বললেন। ট্রান্সপোর্টের ব্যাপারটা দেখুন। আপনি নিশ্চয় বাজেটটা দেখেননি। ডিমান্ড ৮০তে কত টাকা চাওয়া হয়েছিল? সেখানে দেখুন ১২ কোটির কিছু বেশি টাকা চাওয়া হয়েছিল আপনি দক্ষিণবঙ্গের লোক, আপনাকে আমি অনুরোধ করব বাজেটটা ভালভাবে দেখতে। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন ছিল না, সেই দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন এই প্রথম চালু হল এবং তারজন্য এই টাকার দরকার। এইসব কথা না বলে আপনি জেনারেলভাবে কতকগুলি কথা বললেন এবং বললেন যে টাকা সব নয়ছয় হচ্ছে। আপনি লক্ষ্য করলেই দেখতে পেতেন যে স্পেসিফিক পারপাস ইজ হেয়ার—কি পারপাসে টাকাটা লাগছে বা অনুমোদন চাওয়া হচ্ছে সেটা এখানে স্পেসিফিক্যালি আছে। কাজেই দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের জন্য যে টাকার দরকার সেটা নিশ্চয় আমাদের দিতে হবে। তারপর পাওয়ারের ব্যাপারে আপনি এলোমেলো সব বক্তৃতা দিলেন। থার্মাল প্লান্ট হবে কিনা, আমাদের পাওয়ারের ঘাটতি আছে কিনা, কেন আছে এ সব নিয়ে এই বিধানসভায় বহুবার আলোচনা হয়েছে এবং সেখানে কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি দীর্ঘদিনের বঞ্চনার ইতিহাসও তুলে ধরা হয়েছে। আজও কিন্তু সেই বঞ্চনা চলছে। কাজেই বক্রেশ্বর নিয়ে আজ সারা পশ্চিমবাংলায় একটা তীব্র উত্তেজনার সৃষ্টি হয়েছে এবং সে লড়াই চলছে। বক্রেশ্বর প্রকল্প আমাদের তৈরি করতেই হবে। এটা আমাদের প্রেস্টিজের প্রশ্ন, ঐতিহ্যের প্রশ্ন। আজকে শুধু পশ্চিমবাংলার মানুষরাই নন, সারা পূর্বাঞ্চলের মানুষরা চাইছেন এই বক্রেশ্বর প্রকল্প হোক। কাজেই এই বক্রেশ্বর প্রকল্প এবং অন্যান্য থার্মাল প্ল্যান্টের জন্য নিশ্চয় আমাদের টাকা বরাদ্দ করতে হবে। বর্তমানে যে কর্মসূচিগুলি গ্রহণ করা হয়েছে এবং যেভাবে এগুলির রূপায়ণের কাজ চলছে তাতে আমি মনে করি আগামী কয়েক বছরের মধ্যে বিদ্যুতের ক্ষেত্রে অন্তত আমরা একটা বিরাট জায়গায় পৌছাতে পারব। আমরা সেখানে এমন একটা জায়গায় পৌছাতে পারব যেখান থেকে বলা যাবে বিদ্যুৎ সম্পর্কে আজকের কথা এবং পরবর্তী সময়ের কথার মধ্যে একটা মেরুবন্ধন যুক্ত হয়ে আছে।

[4-30—4-40 P.M.]

যার ভিতরে যুক্তি আছে, রিজন আছে, বাজে কথা বলছেন না বা ব্লাফ দিচ্ছেন না, বলে আমি মনে করি। এডুকেশনের ভিতরে কি আছে? আমরা কি এডুকেশন চেয়েছি? আমরা মাস এডুকেশন চেয়েছি। ভারতবর্ষের সামগ্রিক যা চিত্র, যেখানে আমাদের ইনফ্রাস্ট্রাকচার

এখনও গড়ে উঠতে পারেনি সেখানে আমাদের একটা এথিক্যাল, একটা মরাল রেসপনসিবিলিটি রয়ে গেছে। সেখানে ভারতবর্ষের মানুষের মধ্যে পশ্চিমবঙ্গের মানুষ এখানে দাঁড়িয়ে এই দায়িত্ব গ্রহণ করেছেন এবং রূপায়িত করার চেষ্টা করছেন আজকে জনসংখ্যা প্রসারের প্রশ্ন আছে এবং স্বভাবতই খরচেরও প্রশ্নটা এসে যায়, এটা অস্বীকার করা যায় না। সেই কারণে অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রশ্ন আসে, সেটা অনুমোদন করারও প্রশ্ন আসে এবং সেটা আমাদের করতেই হবে। এটা না করে কোনও উপায় নেই। একটা জাতি অশিক্ষিত হয়ে, নিরক্ষর হয়ে থাকতে পারে না। সেজন্য আমাদের বাজেটে অ্যাডিশনাল ডিমান্ডের দাবি থাকে এবং এটা করতে হয়। আজকে শিক্ষক, অশিক্ষক কর্মচারিরা কি অবস্থায় আছে? ১৯৭৬-৭৭ সালে প্রাইমারি শিক্ষকরা বেতন পেতেন ২৫০ টাকা, ৩০০ টাকা। আজকে সেখানে প্রাইমারি শিক্ষকরা বেতন পাচ্ছেন ১২ শত থেকে ১৩ শত টাকা। আজকে তারা এই অবস্থায় এসেছে। এই যে ঘটনা, এই ঘটনাগুলি কেন ঘটছে? আজকে তাদের ডি এ বেড়েছে। ওদের হাতে মেশিন আছে, ওরা টাকা ছাপাতে পারেন। কিন্তু আমাদের হাতে কি আছে? আমরা কোন অবস্থার মধ্যে দিয়ে যাব? সে জন্য এই ব্যবস্থাগুলি করা হয়েছে এবং এটা আমাদের করতেই হবে। এছাড়া আর কোনও উপায় নেই। তারপরে ইন্ডাস্ট্রির প্রশ্ন আছে, ক্লোজ এবং সিক ইন্ডাস্ট্রির প্রশ্ন আছে। এগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। এইসব শিল্প সম্পর্কে স্টেপ নেওয়ার প্রশ্ন আছে। কিন্তু এর সঙ্গে যে টাকার প্রশ্ন আছে সেটা আমাদের দেওয়া হচ্ছে না। আমরা তাহলে কোথা থেকে টাকা পাব? এসব নিয়ে বহু আলোচনা করা হয়েছে। আমি মনে করি প্রবোধবাবু যে দৃষ্টিভঙ্গিতে কথাগুলি এখানে উত্থাপন করেছেন, যদিও কংগ্রেস এখানে নেই, কিন্তু কংগ্রেসের বিকল্প হিসাবেই তিনি এগুলি উত্থাপন করেছেন। তিনি বলেছেন যে পূর্ত দপ্তরে সীমাহীন দুর্নীতি আছে। পূর্তদপ্তরে সীমাহীন দুর্নীতি—আমরা জানি পূর্ত দপ্তরের বিষয়টা একটা কঠিন বিষয়। এটা কঠিন হলেও জটিল নয়। পূর্ত দপ্তরের কাজ অনেক। কে চায় না একটা ভাল রাস্তা দিয়ে হাঁটতে? কে চায়না যে তার বাড়ির কাছ থেকে একটা রাস্তা হোক? কিন্তু উনি যেভাবে পূর্ত দপ্তরের কাজকর্মের বিশ্লেষণ করেছেন, তাতে তার দৃষ্টিভঙ্গির সঙ্গে আমরা একমত নই। কারণ পূর্ত দপ্তরের কাজকর্মের মধ্যে একটা বিশাল দাবি আছে। সেই বিশাল দাবির সঙ্গে পূর্ত দপ্তরের যে আনুষঙ্গিক ব্যয় সেই অর্থ কোথা থেকে আসবে? তার যে রিসোর্স সেটা মবিলাইজেশনের ক্ষেত্রে আমরা নিশ্চয়ই ততটা পাই না। এর সঙ্গে যুক্ত আছে গোটা পশ্চিমবঙ্গের অর্থনীতি এবং ভারতবর্ষের অর্থনীতি। আপনারা বলুন তো পশ্চিমবঙ্গের মধ্যে কয়টা ন্যাশনাল হাইওয়ে আছে এবং সেই ন্যাশনাল হাইওয়ের জন্য প্রতি বছর কত টাকা পশ্চিমবঙ্গকে দেওয়া হয়? সারা ভারতবর্ষের ক্ষেত্রে যে টাকা দেওয়া হয় সেক্ষেত্রে পশ্চিমবঙ্গকে সঠিকভাবে কি দেওয়া হয়? পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যা দেওয়া সেটা তারা দেন না। কেন তারা দেন না? এই পশ্চিমবঙ্গে যে সমস্ত রাস্তা আছে সেই রাস্তার মধ্যে একদিকে হিমালয়, পাহাড় পর্বত, আর এক দিকে নদী, নালা, সমস্ত জলাশয়। এই ভ্যারাইটি অব ক্যারেকটার এবং জিয়ো-ফিজিক্যাল ক্যারেকটারের মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে চালাতে হয়।

সুতরাং সেই ক্ষেত্রে দাবি আছে, আমাদের অনেক আবেদন নিবেদন আছে, কিন্তু তার মধ্যে থেকে যা করা সম্ভব সেটা করা হচ্ছে। হ্যাঁ, দুর্নীতি আছে, দুর্নীতি এখনও কিছুদিন

থাকবে। কিন্তু আগের সেই দুর্নীতির পাহাড়টাকে কমিয়ে ফেলার চেষ্টা হচ্ছে। আমরা পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে গিয়েছি, আমরা দুর্নীতির যে সমস্ত ফাঁক ফোকর ছিল, সেইগুলো বন্ধ করার চেষ্টা করছি। আজকে পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘাট করা হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে ইরিগেশনের বাঁধ করার চেষ্টা করা হচ্ছে কোনও কোনও জায়গায়। কিন্তু এই যে একটা পজিটিভ দিক, এই পজিটিভ দিকগুলো বিবেচনা করলে বোঝা যায় পঞ্চায়েত ব্যবস্থা ভাল কি খারাপ। আমরা নিশ্চয়ই সানন্দে বলব, গ্রামের লোক সানন্দে বলবে পঞ্চায়েত ব্যবস্থা থাকা উচিত এবং থাকা দরকার। একেবারে গ্রাস রুট লেভেল, এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রাম উন্নয়নের কর্মসূচি তৈরি হয়। ১৯৭৪-৭৫-৭৬ সালে এই গ্রামবাংলায় হাজার হাজার মানুষকে দুর্ভোগে পড়তে হয়েছে, কলকাতায় মিছিল করে আসতে হয়েছে। সেইসব দিনে গ্রামবাংলার মা-বোনেদের ঘর-বাড়ি ছেড়ে হাত ধরে বেরিয়ে এসেছিল, আমরা সেদিন দেখেছিলাম গ্রামবাংলার যেসমস্ত মায়েদের মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করার পরিবর্তে সেইসব মায়েদের প্রতিমার আসন থেকে টেনে নামিয়েছিলেন, সেই ক্ষেত্রে আজকে বামফ্রন্ট সরকারের, তাদের যে বুক ভরা কান্নার ইতিহাস, সেই কান্নার ইতিহাসের পাদ প্রদীপে দাঁড়িয়ে আজকে যে ব্যবস্থা করা হয়েছে, সেটা হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থা, সেটা হল ভূমি সংস্কার, সেটা হল গ্রামের উন্নয়নের কর্মসূচি, সেটাই হল শান্তি, সেই শান্তির সারথী হিসাবে আমাদের অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি গ্রান্ট এখানে উপস্থিত করেছেন, তাকে সানন্দে সমর্থন জানাব এবং প্রবোধ পুরকায়েত মহাশয় যেভাবে বাজেটকে দেখেছেন, সাপ্লিমেন্টারি গ্রান্টকে দেখেছেন, তার জন্য তাঁকে ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রদ্ধেয় অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারি গ্রান্ট বাবদ ৩২০ কোটি ২০ লক্ষ ৬৯০ টকা ৯৯টি গ্রান্ট বাবাদ মঞ্জুরি প্রস্তাব রেখেছেন, আমি এই প্রস্তাবকে সমর্থন করে সংক্ষেপে কিছু বক্তব্য রাখতে চাই। আমি আজকে সকালে আশা করেছিলাম কংগ্রেস আজকে এইসভায় যোগদান করবেন, এবং আমি আশান্বিতও হয়েছিলাম, তার কারণ অ্যাসেম্বলিতে যদি অপোজিশন পার্টি না থাকেন তাহলে অ্যাসেম্বলি অনেকটা নিষ্প্রভ হয়ে যায়। আমাদের স্পিকার অনেক সময় বলে থাকেন এবং আমরাও জানি ডেমক্রাসিতে হাউস বিলংস টু দি অপোজিশন। কাজেই অপোজিশন যদি না থাকে তাহলে হাউস অনেক স্তিমিত হয়ে যায়। আমার আগে প্রভঞ্জনবাবু, তার আগে আমাদের অভিজ্ঞ ব্যক্তি এবং পার্লামেন্টারিয়ান প্রোবোধবাবু তাঁর বক্তব্য রাখলেন।

[4-40—4-50 P.M.]

কিন্তু প্রবোধবাবুর বক্তৃতায় অনেকটা সেল্‌ফ কন্ট্রাডিশন ছিল বলে আমি মনে করি। উনি গোড়া থেকেই দুর্নীতি বলে সব কথাবার্তা বলে গেলেন। অপোজিশন সদস্য হিসাবে নিশ্চয়ই তিনি তাঁর বক্তব্য রাখতে পারেন, সেখানে আমার কিছু বলার নেই। কিন্তু গোড়াতেই তিনি বললেন যে, সাপ্লিমেন্টারি গ্রান্টকে পাস করা যেতে পারে না, পাস করাটা ঠিক হচ্ছে না! তিনি যদি বলতেন যে, এই গ্রান্টের এই টাকাটা আমরা পাস করতে পারি না, তাহলে অন্তত ব্যাপারটা রিজনেবল হত। কিন্তু তা না বলে তিনি গোড়া থেকেই বললেন, "এই গ্রান্ট পাস করা যায় না।" এই প্রসঙ্গে বিভিন্ন দপ্তরের কথাবার্তা এসে যায়। যেমন পুলিশের কথা;

বর্তমান অবস্থায়, সিস্টেমের মধ্যে পুলিশি ব্যবস্থার পরিবর্তন ঘটানো খুবই জটিল ব্যাপার। কারণ আমরা যে সমাজে বাস করি সেই সমাজেরই একটা অংশ হচ্ছে পুলিশ। তবে আজকে যদি রোড ওয়ে পুলিশ তুলে দেওয়া হয়, তাহলে আমার মনে হয় এমন জ্যাম-জট হবে যে, প্রবোধবাবু এই বিধানসভা থেকে তাঁর বাড়ি যেতে পারবেন না এবং আমরা কেউই বিধানসভা থেকে আমাদের যার যার জায়গায় গিয়ে পৌঁছতে পারব না। কাজেই ট্রাফিক পুলিশ যেমন দরকার তেমনই সমস্ত রকমের পুলিশই দরকার। যাই হোক আমি আমার বক্তব্যকে বেশি দীর্ঘ করব না। আমি প্রথমেই বলতে চাই যে, আমাদের বর্তমান আর্থিক বছরে দুটো দারুণ জিনিসের সম্মুখীন হতে হয়েছিল। একটা, উত্তরবঙ্গের বন্যা,—সেই বন্যায় ৩৪ লক্ষ মানুষ বিপর্যস্ত হয়েছিল। সেই বন্যা বিপর্যস্ত উত্তরবঙ্গের মানুষদের সাহায্য করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১০৮ কোটি ৫৩ লক্ষ টাকা চেয়েছিলাম, কিন্তু দুঃখের কথা অনেক বায়নাক্কা করে, অনেক কথাবার্তা বলে, ইন্সপেকশন টিম পাঠিয়ে অনেক কথাবার্তা বলে, শেষকালে বললেন, "আমরা ২৩ কোটি ৫৫ লক্ষ টাকা দেব।" তাও কি, ঐ ২৩ কোটি ৫৫ লক্ষ টাকার মধ্যে ৫০ শতাংশ আমাদের যে রাজস্ব গ্রান্ট আছে সেই ৫০ শতাংশ দরে টাকা দিতে রাজি হলেন! দ্বিতীয় জিনিসটি হচ্ছে, যেটি সম্বন্ধে প্রবোধবাবু এবং প্রভঞ্জনবাবু বলেছেন, গত নভেম্বর মাসে দক্ষিণবঙ্গে এক প্রবল ঘূর্ণাবর্ত ঘটে গেছে। সেই ঘূর্ণাবর্তে ২৮ লক্ষ মানুষ বিপর্যস্ত হয়েছিলেন। সেই অবস্থায় আমরা সেন্ট্রাল গভর্নমেন্টর কাছে ২৮ কোটি টাকা চেয়েছিলাম। কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট আজ পর্যন্ত কোনও টাকা দিতে পারেননি। কাজেই এইভাবে দিনের পর দিন আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বিমাতৃসুলভ ব্যবহার পাচ্ছি। পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে তাঁরা যে ব্যবহার করছেন তার বিরুদ্ধে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার সংগ্রাম করে চলেছেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার সমস্ত অর্গানাইজেশনকে—প্রশাসন এবং যত রকম অর্গানাইজেশন আছে, জেলা পরিষদ থেকে ব্লক স্তর পর্যন্ত যা যা আছে—সামিল করে ঘূর্ণাবর্ত এবং বন্যার মোকাবিলা করেছেন। কাজেই আজকে যদি সাপ্লিমেন্টারি গ্রান্ট বাবদ কিছু টাকা এগ্রিকালচার এবং রিলিফের জন্য চাওয়া হয়ে থাকে তাহলে সেটা ন্যায্য হয়েছে বলেই আমি মনে করি। এর পরের ব্যাপার হচ্ছে যে বছর বন্যা এবং ঘূর্ণাবর্ত প্রবল আকারে দেখা দিয়েছে সেই বছরই আমাদের আউস ধান এবং আমন ধান উৎপাদনে রেকর্ড সৃষ্টি হয়েছে। এই বছরের শেষের দিকে ১০৩ লক্ষ টনের পরিবর্তে আমরা ১০৯ লক্ষ টন প্রডিউস করতে পারব। এর জন্য আমাদের এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং এগ্রিকালচার মন্ত্রী সকলের ধন্যবাদ পাবার যোগ্য। এই অবস্থার মধ্যেও তাঁরা এই কাজ করেছেন। কাজেই আজকে এগ্রিকালচার বাবদ যে টাকর স্যাংশন সাপ্লিমেন্টারি গ্রান্টে চাওয়া হয়েছে, তা খুবই ন্যায্য হয়েছে। এর পরে আজকে আমরা যদি বিভিন্ন ধরনের স্কীমগুলি দেখি—যেগুলি সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম, আই আর ডি পি, এন আর ই পি এবং আর এল ই পি—তাহলে দেখব যে পশ্চিমবঙ্গ সরকার তিনটি স্কীম যেভাবে ডিস্ট্রিবিউট করেছেন তার ফলে যাঁরা তলার মানুষ, সেই দরিদ্র শ্রেণীর মানুষ, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবরা উপকৃত হয়েছেন।

সবচেয়ে রেকর্ডেড ব্যাপার হচ্ছে এই গ্রান্টের মধ্যে ৩৩.২৭ পারসেন্ট মহিলা উপকৃত হয়েছেন যেখানে সর্বভারতীয় গড় হচ্ছে ২২.৬৪ পারসেন্ট। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের জন্য যেসব কাজ করে যাচ্ছেন সেইসব

কাজের জন্য সাপ্লিমেন্টারি গ্রান্ট চাওয়া এমন কিছু অন্যায় হয়নি। এরপর আসি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির ক্ষেত্রে। বিভিন্ন সদস্যরা জানেন, আমাদের ১৩টি রুগ্ন শিল্প ছিল যেগুলি অধিগ্রহণ করা হয়েছে এবং এর মধ্যে ১০টি গভর্নমেন্ট জাতীয়করণ করেছেন। আমি স্যার, আপনার মারফৎ যে ফিগার দিচ্ছি সেখানে আপনি দেখবেন, শিল্পক্ষেত্রে ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গের সূচক ছিল ১২৬.২। ১৯৮৭ সালে সেটা বেড়ে হল ১৩২ এবং তার পরের বছর হল ১৩৬। কাজেই দিনের পর দিন পশ্চিমবঙ্গ ইন্ডাস্ট্রির ক্ষেত্রে দ্রুত পদক্ষেপ ফেলছে বলে মনে হয়। এক্ষেত্রে আমি একটি সাজেশন রাখব, যে সমস্ত অর্গানাইজেশনগুলি গভর্নমেন্ট টেক-ওভার করেছে, সেই অর্গানাইজেশনগুলির ম্যানেজমেন্টকে আরও দায়িত্বশীল হয়ে সেখানকার ওয়ার্কারদের সঙ্গে একটা কো-অপারেশন করে আজকে যে সমস্ত ফ্যাক্টরিগুলি আন্ডারটেকিং-এর মধ্যে চলে সেগুলি যাতে ভালভাবে চলে তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমরা অনেক ক্ষেত্রে দেখছি, শুধু ওয়ার্কারদের মাহিনা দেওয়া হচ্ছে। শুধু মাহিনা দিলেই হবে না, যাতে ফ্যাক্টরি সত্যিকারের চলে, জিনিসপত্র বাজারে বিক্রি হয়, লোকসান যাতে দিনের পর দিন কমে সেই ব্যবস্থার জন্য তাদের মেটিরিয়ালস এবং টাকা-পয়সা দিতে হবে। এরপর এডুকেশন সম্পর্কে একটি কথা বলব। ৩০ পাতায় টেকনিক্যাল এডুকেশন সম্পর্কে বলা হচ্ছে যদিও নন-প্ল্যানের মধ্যে ধরা হচ্ছে, কিন্তু প্ল্যানে এই বাবদে কিছু টাকা ধরা দরকার। সেখানে পার্ট টাইম ফেসিলিটি ফর টেকনিক্যাল এডুকেশন বলা হচ্ছে। আমাদের এখানে ডিপ্লোমা কোর্সের জন্য অনেকগুলি পলিটেকনিক আছে। এখানে রাত্রিবেলা যাতে এইসব ছেলেরা পার্ট টাইম বি ই করার সুযোগ পায় তার সুযোগ করে দেওয়া দরকার। ২০টি পলিটেকনিকের মধ্যে অন্তত ওয়ান ফোর্থ পলিটেকনিকে এই সুযোগ করে দেওয়া দরকার। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলছি, যদি ফান্ড পারমিট করে তাহলে আপনি এই ব্যবস্থা করবেন। আমাদের শ্রদ্ধেয় কামাখ্যাবাবু মেদিনীপুরে মেডিক্যাল কলেজ সম্পর্কে বলেছেন। এটা খুবই ন্যায়সঙ্গত কথা। পশ্চিমবঙ্গের মধ্যে মেদিনীপুর আয়তনের দিক থেকে, জনসংখ্যার দিক থেকে, স্কুল-কলেজের দিক থেকে একটা বিশিষ্ট স্থান অধিকার করে আছে। সেখানে মেডিক্যাল কলেজ করা খুবই দরকার। এক্ষেত্রে কামাক্ষ্যাবাবু গতকাল যে সাজেশন রেখেছেন সেই সম্পর্কে আমার অলটারনেটিভ সাজেশন হচ্ছে বিদ্যাসাগর ইউনিভার্সিটির মধ্য দিয়ে এই মেডিক্যাল কলেজ যদি নিয়ে যাওয়া যায় তাহলে ভাল হয়। স্টেট গভর্নমেন্টকে ওখানে যাবার দরকার নেই। আমরা চেষ্টা করব যাতে বিদ্যাসাগর ইউনিভার্সিটির থ্রু দিয়ে মেডিক্যাল কলেজ হয়। এরজন্য স্টেট গভর্নমেন্টকে একটা উদ্যোগ নিতে হবে যাতে মেদিনীপুরে মেডিক্যাল কলেজ স্থাপন করা যেতে পারে। এক্ষেত্রে গত বছর এই অ্যাসেম্বলিতে আমি বক্তব্য রেখেছিলাম যে হাওড়া জেলাতে মেডিক্যাল কলেজ খুবই দরকার। কারণ, হাওড়া কলকাতার পাশেই অবস্থিত, সেখানে কোয়ালিফায়েড ডাক্তার আছেন, হাসপাতালও আছে। সুতরাং হাওড়াতে যদি একটা মেডিক্যাল কলেজ হয় তাহলে মেডিক্যাল এডুকেশন যারা নিচ্ছেন তাঁরা উপকৃত হবেন।

[4-50—5-00 P.M.]

কারণ হচ্ছে যে আজকে শিক্ষামন্ত্রী মহাশয় বললেন এবং স্ট্যাটিস্টিকসের মধ্যে রয়েছে ১০ হাজার মানুষ পিছু একজন মাত্র ডাক্তার আছে। কাজেই ডাক্তারের প্রয়োজন রয়েছে যদি আমরা মেডিক্যাল কলেজের সংখ্যা বাড়াতে পারি, তাহলে এই সমস্যার সমাধান হয়ে যেতে

পারে। যদিও আমরা জানি যে, সব স্টেট গভর্নমেন্টের ক্ষমতার মধ্যে নেই, এটা অল ইন্ডিয়া কাউন্সিলের উপর ডিপেন্ড করছে। তা না হলে আমরা এল এম এফ কোর্স বেয়ার ফুটেড ডক্টর স্কীম চালু করেছিলাম, তাতে কিছু ভাল ভাল ছেলে এডুকেশন নিয়েছিল, শেষ পর্যন্ত আই এম এ অ্যাপ্রুভ না করার ফলে স্কীমটা তুলে দিতে হল। মেদিনীপুরে মেডিক্যাল কলেজ হোক, ছাত্ররা এডুকেশন নিক, ছাত্রগুলির উজ্জ্বল ভবিষ্যৎ অন্ধকারের মধ্যে থাকবে উই ডোন্ট লাইক দিস থিঙ্ক। আমি অনুরোধ করব যে এটা যদি করা যায় তাহলে একটা সত্যিকারের ভাল কাজ করা হবে। তারপর হায়ার এডুকেশনের সম্বন্ধে আর একটি কথা আছে। কাগজে, বিভিন্ন প্রচলিত সংবাদপত্রে মাঝে মাঝে বেরোয়, এই যে নতুন ৩২টি কলেজ হল এই কলেজগুলি করা ঠিক উচিত হয়নি। ছাত্র সংখ্যা কম ইত্যাদি ইত্যাদি। সেটা স্যার, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে এ সম্পর্কে এডুকেশন ডিপার্টমেন্টকে স্পেসিফিক অর্ডার দিতে হবে। যেগুলি লোকাল কলেজ সেখানে ছাত্র সংখ্যা প্রচুর, সেই কলেজগুলিতে যদি ছাত্র সংখ্যা রেস্ট্রিকটেড করা হয় তাহলে নতুন কলেজগুলিতে ছাত্র সংখ্যা নিশ্চয় বাড়বে। যেমন আপনি জানেন যে নতুন ডাক্তার, নতুন মাস্টার মহাশয় এবং নতুন উকিলের কাছে কেউ যেতে চায় না, ঠিক তেমনি নতুন কলেজ যতই ভাল হোক এবং সেখানে যতই ভাল অধ্যাপক বা অধ্যাপিকা থাকুন না কেন সেখানে কোনও ছাত্রছাত্রীই যেতে চায় না। আমরা যদি এডুকেশন ডিপার্টমেন্টের মাধ্যমে এই সার্কুলার বিভিন্ন ডিস্ট্রিক্টের কলেজগুলিতে পাঠিয়ে দিই যে এই ধরনের রেস্ট্রিকশন কর তাহলে আটোমেটিকেলি নতুন কলেজ যেখানে ছাত্রসংখ্যা কম সেখানে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাবে। এই রকম একটা এক্সপেরিমেন্ট করে দেখতে পারেন। আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। সেটা হচ্ছে ইঞ্জিনিয়ারিং কলেজ সম্পর্কে। ১৯৭২ সালে এমার্জেন্সি পিরিয়ডে আমাদের তৎকালীন প্রধানমন্ত্রী একটা সার্কুলার দিয়েছিলেন যে, প্রত্যেকটি স্টেটে ইঞ্জিনিয়ারিং ছাত্র সংখ্যা কমানো হোক, ৩০ পারসেন্ট কমানো হোক। আমরা সেই সময় পশ্চিমবঙ্গে এবং বিভিন্ন স্টেটে এই নাম্বারটা মেনে নিই, কিন্তু গত বছর আমি কর্ণাটক বাঙ্গালোর এবং হায়দ্রাবাদ বিভিন্ন জায়গায় গিয়ে সেখানকার এডুকেশন মিনিস্টারের সঙ্গে কথাবার্তা বলে দেখেছি যে ওঁরা সেটাকে রিলাক্স করে দিয়ে ১০০ পারসেন্ট ভর্তি করছেন, কিন্তু আমাদের সেই ৩০ পারসেন্ট এমার্জেন্সির সময়ে কাটেল হয়েছিল এখনও সেই কাটেলমেন্টের মধ্যেই রয়েছে। আমি এই কথা বলব যে ডাঃ ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টটি আপনি দয়া করে দেখবেন সেখানে কি সাজেশন আছে। তাহলে আমরাও ১০০ পারসেন্ট ভর্তি করতে পারব। যাই হোক আপনি যে সাপ্লিমেন্টারি গ্রান্ট এনেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দর দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে বিশেষত প্রাকৃতিক বিপর্যয় বা এই ধরনের ক্ষতিগ্রস্ত এলাকার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দর দাবি রেখেছেন এবং ব্যক্তিগতভাবে আমাদের জানা এই সময়ে—এই কিছুদিন আগে সুন্দরবনের যে তাণ্ডব ঘুর্ণীঝড় বয়ে গেল সেই সময়ে তিনি যেভাবে রাজ্য সরকারের পক্ষ থেকে মোকাবিলা করেছেন এবং রাজ্য সরকারের প্রতিনিধি হিসাবে তিনি প্রতিটি গ্রামে হয়ত যেতে পারেননি কিন্তু যেভাবে

*তৎপরতার সঙ্গে সরকারি প্রশাসন যন্ত্রগুলিকে কাজে লাগাবার চেষ্টা করেছেন সেইগুলির জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।*

আমরা এটা জানি যে, প্রাকৃতিক বিপর্যয়ের ফলে যে ক্ষয়ক্ষতি হয়ে থাকে সেটা পূরণ করা সম্ভব নয়। আবার কতগুলো সরকারি ব্যবস্থার জন্যও সেটা সম্ভব হয় না। আজকে কোনও প্রাকৃতিক বিপর্যয়ে ঘরবাড়ি ভেঙে গেলে কেন্দ্রীয় সরকারের নিয়ম আছে সেক্ষেত্রে পরিবার পিছু ৫০০ টাকার বেশি দেওয়া যাবে না। কিন্তু সবাই জানেন যে, ঐ টাকায় ঘর তো দূরের কথা, গৃহস্থদের জন্য রান্নাঘরও করা যায় না। তাই আমাদের সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত মানুষদের পাশে দাঁড়িয়ে তাঁদের কিছু অতিরিক্ত সাহায্যের ব্যবস্থা করে দেওয়া হয়েছে। এই কাজের জন্য, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাই। এর পাশাপাশি আমি কয়েকটি সাজেশনস রাখবার চেষ্টা করব ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন সম্পর্কে। আজকে জেলা প্রশাসনে যে পরিমাণ অর্থ বিভিন্ন হেডে দেওয়া হয়ে থাকে সেক্ষেত্রে জেলা প্রশাসনের দায়িত্বে যাঁরা রয়েছেন তাঁরা সময়মতো সেই টাকা ব্যয়ের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করেন না এবং তার ফলে দেখা যায়, বছর শেষে অনেক প্রোজেক্টের কাজগুলি হয়ে ওঠে না। কারণ আমি কয়েকদিন আগে খবব নিয়ে জেনেছি যে, জেলা পরিকল্পনার মাধ্যমে যেসব স্কীম গ্রহণ করা হয়েছিল সেক্ষেত্রে জেলা প্রশাসন তৎপর হয়ে সময়মতো উদ্যোগ গ্রহণ না করবার ফলে সেসব কাজ সম্পন্ন করা সম্ভব হচ্ছে না। এই কারণেই এক বছরের কাজের জের তার পরের বছর টানতে হয়। আমরা জানি এ--বিষয়ে জেলার ঊর্দ্ধতন কর্তৃপক্ষের গাফিলতি থাকে। তাঁরা সময়মতো উদ্যোগ গ্রহণ করেন না। আমি দক্ষিণ ২৪-পরগনা জেলার কথা বলছি। এতবড় একটা প্রকৃতিক বিপর্যয় ঘটে গেল সেখানে। সেই সময় সমস্ত কর্তৃপক্ষ বাসন্তি, গোসাবা, হিঙ্গলগঞ্জ এলাকায় ঘুরেও এলেন। দেখে এলেন যে, সেখানকার মানুষদের যাতায়াতের পর্যন্ত কোনও ব্যবস্থা নেই, জেটি ভেসে গেছে। সেই সময় তাঁদের বলেছিলাম, টাকার কোনও অভাব নেই, রয়েছে উদ্যোগের অভাব। তারপর তিন মাস হয়ে গেল জেটি সারাবার কোনও ব্যবস্থা করা হল না। বলেছেন, টেন্ডার দিয়েছি। সেই টেন্ডারও তিন মাস হল দেওয়া হয়েছে, কিন্তু যাকে টেন্ডার দেওয়া হয়েছে সে কোনও কাজ করছে না। সেখানে প্রশাসনের দায়িত্বে যাঁরা রয়েছেন তাঁরা সময়মতো উদ্যোগ নেননি বলেই সে গাফিলতি করেছে, ফলে কাজটা সময়মতো হয়নি। এর ফলে একটি কাজ করতে তিন মাসের জায়গায় তিন বছর লেগে যাচ্ছে। কাজেই এই বিষয়টা মাননীয় মন্ত্রীকে দেখতে বলছি, কারণ তা না হলে সরকারের মঞ্জুরীকৃত টাকাটা সময়মতো ব্যয় করা সম্ভব হবে না।

আমি আরও কয়েকটি বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। আজকে রিটায়ারমেন্ট বেনিফিট এবং পেনশনের বিষয়ে সবচেয়ে বেশি যাঁরা বঞ্চিত হয়ে থাকেন তাঁরা হচ্ছেন শিক্ষক। সামগ্রিকভাবে দেখছি, আজকে প্রাথমিক শিক্ষকদের এই বিষয়ে নির্ভর করতে হয় সরকারি কর্মচারিদের উপর। জেলা স্কুল বোর্ড, ডি আই এবং ডিলিং ক্লার্কদের কাছে এই ব্যাপারে তাঁদের দিনের পর দিন ধর্না দিতে হয়।

[5-00—5-10 P.M]

ফাইল কোথায় গিয়েছে সেটা খোঁজ পাওয়া যায় না। হাঁটতে হাঁটতে বৃদ্ধ শিক্ষকের জীবন শেষ হয়ে যায়, সেই শেষ দিনেও পর্যন্ত সে রিটায়ারমেন্ট বেনিফিট বা পেনশন পায় না। এই প্রশাসনে যাঁরা আছেন একমাত্র তাঁরা সময় মতো উদ্যোগ নেন না বলে শিক্ষকরা কিছু পান না। এই বিষয়ে কিভাবে কি করা যায় সেই ব্যাপারে আমাদের যথেষ্ট গুরুত্ব দেওয়া দরকার। এই সমস্ত শিক্ষকদের পেনশন দেওয়ার ব্যাপারে কর্মচারিরা আলাদা করে রেম্যুনারেশনের কথা অনেক সময় বলেছেন। সেখানে তাঁদের রেম্যুনারেশন দেওয়া হয়েছে, কিন্তু কাজ হয়নি। একটা রেম্যুনারেশন ঠিক করে দিয়ে বলা হয়েছে যে, ১০০ শিক্ষককে এই সময়ের মধ্যে সমস্ত কিছু দিয়ে দিতে হবে। কিন্তু এই সময়ের মধ্যে তাঁরা তা পাননি। অথচ সময়মতো তাঁরা রেম্যুনারেশন দাবি করে গেছেন। যেখানে কাজ সময়মতো হয়নি। আমি বলি প্রশাসনিক কর্তৃপক্ষ যাঁরা আছে এবং যাঁরা বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত এবং যারা জনপ্রতিনিধি আছেন তাঁদের সঙ্গে মোটামুটি উদ্যোগ ঘটানো দরকার। বিভাগীয় মন্ত্রী যাঁরা আছেন সেই বিভাগের বিষয়গুলি নিয়ে আমাদের সঙ্গে যদি যৌথভাবে বসেন তাহলে আমাদের অভিজ্ঞতাগুলি আমরা বলতে পারি, আমাদের কিছু সাজেশন থাকলেও দিতে পারি। আমাদের সঙ্গে তাঁরা যদি কথাবার্তা বলেন তাহলে সুবিধা-অসুবিধাগুলি বলার মতো জায়গা আমাদের থাকে। সেই ব্যাপারে যেন একটা উদ্যোগ গ্রহণ করা হয়। আমি ওয়াটার সাপ্লাইয়ের কথা বলতে পারি। যেখানে ওয়াটার সাপ্লাই আছে সেখানে সাইক্লোন হল। মাননীয় মন্ত্রী মহাশয় খুব তৎপরতার সঙ্গে কাজ করতে বললেন এবং কাজও হল। বিভাগীয় মন্ত্রী মহাশয় খুব তৎপরতার সঙ্গে কাজ করতে বললেন এবং কাজও হল। বিভাগীয় কর্তৃপক্ষ তাঁদের অফিসার নিয়ে গ্রামে যেখানে সাইক্লোন হয়েছে, ঘূর্ণিঝড় হয়েছে সেখানে ছুটে গেলেন। সেখানে গিয়ে পাইপ এবং অন্যান্য যন্ত্রপাতি যে সমস্ত খারাপ হয়ে গিয়েছিল সব কিছু ঠিকঠাক করে দিলেন, ৬-৭ দিনের মধ্যে সব টিপটপ। যেখানে পাহারাদার ছিল সেখানে পাহারাদার বসে গেল, যেখানে সমস্ত কিছু ভেঙে গিয়েছিল সেখানে সব সারানো হল। কিন্তু পরবর্তীকালে দেখা গেল আবার সেই একই অবস্থা যাকে তাই। সরকারি কর্মচারিদের উদ্যোগ না নেওয়ার ফলে পূর্বাবস্থাই ফিরে এল। জরুরি ভিত্তিতে যেখানে কাজ হয়েছিল সেখানে আবার পাহারাদার নেই এবং জল মানুষে খেতে পারছে না। এই জিনিসগুলি আমরা আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি। এই সমস্ত প্রশাসনে যাঁরা আছেন তাঁরা খুঁটিনাটি বিষয়গুলি দেখেন না, নামে মাত্র কাজ দায় সারা কাজ করে চলে যান। পরবর্তীকালে সেই কাজগুলি কাগজে কলমেই থেকে যায়। আমরা যদি একটু তৎপর হতে বলি বা কাজটা ঠিকভাবে করে দিতে বলি, তখন তাঁরা বলেন ঠিক আছে কয়েক দিনের মধ্যে ঠিক করে দিচ্ছি কিংবা বলেন টাকা নেই বা এতে অনেক বেশি টাকা লাগবে, এই সমস্ত কথা। অথচ আমরা জানি অর্থ যা থাকে সেটা যদি ঠিক সময়মতো সঠিক কাজ করা যায় তাহলে কোনও অসুবিধা হয় না এবং তাতে গ্রামের মানুষের কাছ থেকে বিক্ষোভটা আসে না। আমি বলতে পারি এনিম্যাল হাসব্যান্ড্রি, পশু চিকিৎসা এবং পশু পালন সম্বন্ধে। এই বিষয়ে আমরা একটা সময় দেখেছিলাম সুন্দরবনে দুধ, মাছ এই সমস্ত জিনিসের নাম ছিল। এই সুন্দরবনে এখন দুধ পাওয়া যায় না। কলিকাতা থেকে বা মাদার ডেয়ারি থেকে এবং অন্যান্য জায়গা থেকে এখন সুন্দরবনে দুধ

যায়। এর একটা কারণ আছে। কারণ পশু চিকিৎসার দিকে লক্ষ্য দেওয়া হয় না, এই ব্যাপারে এখানে যাঁরা ডিউটি দিচ্ছেন তাঁদের কাজগুলি খুব ত্রুটিপূর্ণ। একটা সময় আমরা দেখেছি, সুন্দরবন উন্নয়ন পর্ষদ ৭ লক্ষ টাকা ব্যয় করে একটা মুভেবেল ভেটেরানারি লঞ্চ পশু চিকিৎসার জন্য দিলেন। এই ব্যাপারে ঘটা করে উদ্বোধন করা হল। কথা ছিল এই লঞ্চের মাধ্যমে গ্রামের বাড়ি বাড়ি গিয়ে পশু পালন এবং পশু চিকিৎসার কাজ তাঁরা করবেন। তার জন্য আলাদা করে ড্রাইভার, ফুয়েল এবং তাঁদের জন্য মাইনে সমস্ত ব্যবস্থা করা হল। কিন্তু একদিনের জন্যও সেই লঞ্চ দ্বারা সুন্দরবনের গরু চিকিৎসার কাজে লাগল না। বর্তমান মন্ত্রী মহাশয় বলেছেন যে এবারে সেই লঞ্চ ফেরত দেওয়ার ব্যবস্থা হচ্ছে এবং সেখানকার পরিবেশ এবং পরিস্থিতি নির্ভর করে কিভাবে চালানো যায় তার ব্যবস্থা করছেন। সেখানে যেটা বহুল প্রচলিত—ভুটভুটি অর্থাৎ ডিজেল ইঞ্জিন চালিত মেকানাইজড বোট আছে সেই দিয়ে কাজ করানো যায় কিনা সেই ব্যাপারে তিনি উদ্যোগ নিয়েছেন। এর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই ব্যবস্থার মধ্যে দিয়ে গেলে আরও বেশি গবাদি পশুর চিকিৎসা হবে।

আজকেই আমি মাননীয় মন্ত্রী মহাশয় প্রভাস রায় মহাশয়ের সাথে ভেটেরানারি লঞ্চ বন্ধ হয়ে গেল বলেছিলাম যে, এই অঞ্চলে এর ফলে গবাদি পশুর কি চিকিৎসা হবে না? মেকানাইজড্ বোট-এর ব্যবস্থা করুন। উনি বললেন, মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলুন, তাহলে তাড়াতাড়ি অর্থ বরাদ্দ হবে। মেকানাইজড্ বোট-এর প্রস্তাবটি এক-দেড় বছর আগেকার প্রস্তাব। সুন্দরবনাঞ্চলের গবাদি পশুর চিকিৎসার জন্য নতুনভাবে মেকানাইজড্ বোট-এর ব্যবস্থা চালু করতে মাননীয় অর্থমন্ত্রী বিশেষ উদ্যোগ নেবেন বলে আশা রাখি। এবারে এই অঞ্চলে রিলিফ-এর কাজে সরকারিভাবে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, তাতে এখানকার সাধারণ মানুষের কাছে আশাতীত সুযোগ এসেছে তারা আশাতীতভাবে সুযোগ পেয়েছে। সুযোগ বলতে সেই সুযোগ নয়—আমরা রিলিফে আপাততভাবে চাল, গম এবং টারপলিন দিয়েছিলাম। এগুলো করার ফলে আপাতত কিছু করা গিয়েছিল। কিন্তু পরবর্তীকালে যেটা দেওয়া গেছে—হাউস বিল্ডিংয়ের জন্য পাঁচশ করে টাকা, তা দেওয়া গেছে। কিন্তু এর পরবর্তী সময়ে এই ব্যাপারে সামগ্রিকভাবে একটা পর্যালোচনা করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়রা কাজ শুরু করেছিলেন এবং প্রশাসনও একটু নড়েচড়ে বসেছিল। মন্ত্রীরা দৌড়ে গিয়ে লোন দিয়েছিলেন। স্কুলের জন্য, প্রাইমারি স্কুলের জন্য, জুনিয়র স্কুলের জন্য এবং হাই স্কুলের জন্য এই সাহায্যের সংখ্যাটা কম হলেও—দ্রুত দেওয়ার ব্যবস্থা করা দরকার। যে ধরনের উদ্যোগ সেই সময়ে দেখা গিয়েছিল, সেই উদ্যোগ সরকারিভাবে এখন দেখা যাচ্ছে না। সুন্দরবনে আগামী ৩১শে মার্চ মাসের মধ্যে টাকা দেওয়া হবে বলে ব্লক স্তরে স্কীম নেওয়া হয়েছে। এস আই ডি আই-এর এই বিষয়টি ইয়ার এন্ডিংয়ে শেষ হয়ে থাকে। আমরা খুব তাড়াতাড়ি ৩-৪ মাসের মধ্যে এটি করে ফেলতে পারতাম।

**মিঃ ডেপুটি স্পিকার :** জয়ন্তবাবু, হাউসের মধ্যে খবরের কাগজ বিলি করা যায় না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** রুলস-এর মধ্যে উল্লেখ নেই বলে আমি এটা করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** না, না, রুলস-এর কন্ডাক্ট অব মেম্বার্স-এর মধ্যে উল্লেখ করা

আছে, how to behave in the House that is there in the Hand Book for Members. You should not do it in the future.

**শ্রী সুভাষ নস্কর :** আমি যে কথা বলছিলাম—এস আই, ডি আই-রা সময় মতো তাঁদের কাজগুলো করছেন না, ফাঁকি দিচ্ছেন। সময়মতো তাঁরা এস্টিমেট্‌স জমা দিলে আমরা কাজটি করতে পারতাম, কিন্তু তা হল না। অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রোভাল হলে গ্রামের মানুষরা উপকৃত হতে পারতেন। আমরা যে সমস্ত জনপ্রতিনিধি আছি, তাঁদের কাছে এসে তাঁর এই সমস্ত অভিযোগ জানাচ্ছেন। তাঁরা জানতে চাইছেন কেন কাজটি হল না। গ্রামের মানুষদের কাছে সরকারি ব্যবস্থাপনার দোষ দিয়ে কতটুকু বোঝানো সম্ভব? প্রশাসনকে জনমুখি করতে উদ্যোগ গ্রহণের কথা আশাকরি, মাননীয় অর্থমন্ত্রী চিন্তা করবেন এবং ব্যবস্থা গ্রহণ করবেন। সরকারি কর্মচারিরা প্রাকৃতিক দুর্যোগে মারা গেলে তাঁদের একটা বিরাট অঙ্কের ক্ষতিপূরণের ব্যবস্থা আছে, তাঁদের পরিবারের একজন চাকুরিও পান। কিন্তু এই ধরনের দুর্যোগে রাঙাবেলিয়া এবং মহেন্দ্র লঞ্চ ঘূর্ণি ঝড়ে ডুবে গিয়েছিল এবং কয়েকজন টাইগার প্রোজেক্ট অফিসার মারা গিয়েছিলেন। মাননীয় সরকারের পক্ষ থেকে তাঁদের পরিবারের লোককে চাকুরি দেওয়া হয়েছে এবং নগদে পঞ্চাশ থেকে এক লক্ষ টাকা পর্যন্ত দেওয়া হয়েছে। কিন্তু ঐ লঞ্চে যে সমস্ত ড্রাইভার এবং সারেং ছিলেন তাঁরা সরকারি কর্মচারী না হলেও সরকারি কাজে সরকারি কর্মচারিদের সেবা করেছিলেন। তাঁরা দুর্যোগের মধ্যে ঐ সমস্ত সরকারি অফিসারদের প্রাণ কি করে বাঁচানো যায় তা নিজেদের প্রাণ বিপন্ন করেও চেষ্টা করেছিলেন। তাতে তাঁরা কিছু প্রাণ বাঁচাতে পেরেছিলেন কিছু হয়ত পারেননি, কিন্তু তাঁদের মধ্যে যাঁরা মারা গিয়েছেন তাঁরা সকলেই বে-সরকারি কর্মচারী। আমরা জানি যে, তাদের পরিবারবর্গ ইনসিওরেন্স কর্তৃপক্ষের কাছ থেকে ছয় থেকে নয় হাজার করে টাকা পাবেন। তবে এই টাকা দিয়ে বিশেষ কিছুই হবে না, আমরা এও জানি। ঐ সমস্ত বেসরকারি কর্মচারিদের জন্য বিশেষ কিছু করা যায় কিনা তা ভেবে দেখতে মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানাই। সর্বশেষে আমি আর একটি কথা বলব, সেটি হচ্ছে ফিশারিজের বিষয়ে। এই ব্যাপারে দুটি বিষয় ঠিক করতে হবে। ফিশারিজের মাধ্যমে মৎস্য উৎপাদন হচ্ছে একথা ঠিক। কিন্তু প্রশ্ন হচ্ছে তা কোন্ জায়গায় হবে তা ঠিক করা দরকার। গ্রামের বুকে অবৈধ কিছু ফিশারিজ গড়ে উঠেছে ও উঠছে নদী বাঁধের সর্বনাশ করে। এই সঙ্গে সঙ্গে তারা রুরাল এমপ্লয়মেন্ট ব্যাহত করছে। তারা তাদের ফিশারির কাজগুলো কর্তৃপক্ষের থেকে কোনও পারমিশন না নিয়েই করছে এবং একই সঙ্গে গ্রামের যে সমস্ত সরকারি কাজ সেখানে হওয়ার কথা, সেগুলো করতে দিচ্ছে না। তাদের এই সমস্ত কাজ অবৈধ। এই ব্যাপারে হয় তাদের যথাযথভাবে পারমিশন দেবার ব্যবস্থা করতে হবে অথবা তাদের কাজকে অবৈধ ঘোষণা করতে হবে।

এগ্রিকালচারাল ল্যান্ড তাকে ফিশারি করার সুযোগ দিতে হবে অথবা সরকারি উদ্যোগে একেবারে এই সমস্ত নোনা জলে ফসল করা বন্ধ করে দিতে হবে। দুটি বিষয়ের মধ্যে একটি করা দরকার। আমি বহুদিন ধরে মাননীয় সেচমন্ত্রী, মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি এবং মৎস্যমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করেছি যে এই ব্যবস্থা বন্ধ হোক অথবা তাকে করার

সুযোগ দেওয়া হোক। এই বিষয়গুলির প্রতি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামীণ উন্নয়নের জন্যে বিশেষ করে একটি দীর্ঘস্থায়ী পরিকল্পনায় এক ফসলীকে কি করে দু-ফসলী করা যায়, যেখানে পুকুরের জল শুকিয়ে যায় সেখানে কি করে ভূগর্ভস্থ জল পাওয়া যায় এবং বিদ্যুতের ব্যবস্থা করা যায় এবং রুর‍্যাল এমপ্লয়মেন্ট ব্যবস্থা কি করে হবে সেইদিকটা দেখতে হবে। আমরা লক্ষ্য করছি বেশ সংখ্যক কৃষি মজুর তারা বেকার হয়ে যাচ্ছে এবং গ্রাম ছেড়ে শহরের দিকে যাচ্ছে। এর বিকল্প কি ব্যবস্থা করা যায় মাননীয় অর্থ মন্ত্রী নিশ্চয় তার ব্যবস্থা করবেন এবং আমাদের সেইভাবে আস্থা দেবেন এবং উদ্যোগী হবেন এই বলে আজকে যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে অতিরিক্ত ব্যয় বরাদ্দে প্রস্তাব রেখেছেন চলতি বছরের জন্যে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমাদের মাননীয় সদস্য পুরকায়েত মহাশয়ের বক্তব্য শুনতে শুনতে আমার মনে হয়েছিল মাননীয় সদস্য হঠাৎ যেন পুলিশের লাঠির ঘায়ে অজ্ঞান হয়ে গেলেন এবং জ্ঞান ফিরে পূর্ব স্মৃতি ভুলে গেলেন। তিনি যেভাবে বলে গেলেন তাতে মনে হল পশ্চিমবঙ্গ ছাড়া আর কোথাও তিনি এই জিনিস দেখতে পেলেন না। তাঁর বক্তব্য শুনতে শুনতে এই কথা মনে হয়েছিল যে তিনি বোধহয় ভুলে গেলেন দীর্ঘ কংগ্রেসি শাসনকালে পশ্চিমবঙ্গে যে অবস্থা ছিল আর বিগত ১২ বছরে রাজ্য সরকারের যে অগ্রগতি ঘটেছে এবং পুলিশের ভূমিকার যে পরিবর্তন ঘটেছে সেইকথা। পুলিশ কখনোই গণতান্ত্রিক আন্দোলনের উপরে হস্তক্ষেপ করেনি। পুলিশ জনসাধারণের সেবার কাজে নিযুক্ত করা হয়েছে। এইসব কথা উনি কিন্তু বললেন না যে দেশের কতটা অগ্রগতি হয়েছে। সমালোচনা করা ভাল কিন্তু গঠনমূলক সমালোচনা হলে উন্নতি সাধন করা যায়। কিন্তু উনি যে সমালোচনা করলেন তা করা যায় না। আজকে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন এটা আনার জন্য এবং এই ঘটনার জন্য দায়ী কে—এই বুর্জোয়া সমাজ ব্যবস্থা, কেন্দ্রের কংগ্রেসি রাজীব সরকার। রাজীব সরকার যখন নিজেদের স্বার্থসিদ্ধির জন্য নানাভাবে দিনের পর দিন মূল্যবৃদ্ধি করে চলেছে সেখানে রাজ্য সরকার কি করতে পারেন? এইভাবে কেন্দ্রের কংগ্রেসি সরকার যখন নানাভাবে বামফ্রন্ট সরকারকে বিপর্যস্ত করার জন্যে চক্রান্ত করে চলেছেন সেক্ষেত্রে একটা ক্ষুদ্র রাজ্যের পক্ষে এগিয়ে যাওয়ার কোনও উপায় নেই। দু'নম্বর হচ্ছে প্রাকৃতিক বিপর্যয়ের যথা বন্যা, খরা এগুলি অবশ্যই আছে। তৃতীয় নং হচ্ছে নিশ্চয় কিছু কিছু প্রশাসনিক ম্যানেজমেন্টের ত্রুটি আছে। এইসব নানা কারণে আমাদের অর্থমন্ত্রীকে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি আনতে হয়েছে এবং এটা যুক্তিসঙ্গতভাবেই ধনিক শ্রেণীর স্বার্থরক্ষা করার জন্যে আনা হয়নি, এটা গরিব, সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করার জন্যে একান্ত নিরুপায়ভাবে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ আনতে হয়েছে এই সভায়।

আমি এক নম্বর কথা বলব অর্থাৎ মূল্যবৃদ্ধিজনিত বা কেন্দ্রীয় সরকারের চক্রান্ত বা অসহযোগিতার জন্য যে ঘটনা ঘটছে তাকে এড়াবার উপায় নেই। দুই নম্বর প্রাকৃতিক বিপর্যয়ের ব্যাপারে যেটা এটা তো আমাদের এড়ানোর কোনও উপায় নেই। তিন নম্বর সম্পর্কে কয়েকটি সাজেশন বা কয়েকটি কথা আমি বলব। আশা করব মাননীয় অর্থমন্ত্রী তিনি সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন এবং দেখবেন। আমরা জানি পরিচালন ব্যবস্থার মাধ্যমে অনেকগুলি শিল্পকে অধিগ্রহণ করা হয়েছে। এই অবস্থায় পরিচালন ব্যবস্থার আরও উন্নতি করা দরকার। আমি কয়েকটি শিল্পের কথা জানি, যে শিল্পগুলির পরিচালন ব্যবস্থায় সরকারি কর্মীরা আছে, সরকারের লোক আছে, সেই শিল্পগুলি ধীরে ধীরে রুগ্ন হয়ে যাচ্ছে। গত চার বছর ধরে একই অবস্থা রয়েছে কিন্তু এই ব্যাপারে গতবারের বিধানসভায় আমি আবেদন করেছিলাম এই রকম একটি সরকারি সংস্থায় যেখানে সরকারি প্রতিনিধি আছে তারাও দেখছেন না। সেই ব্যক্তিগত মালিকানার মালিক যারা আছে তাদের সঙ্গে হাত মেলাচ্ছে, তাই বলব বেঙ্গল সল্টের লোকেরা ৪ মাসের বেতন পাননি, প্রভিডেন্ট ফান্ডের ৫ লক্ষ টাকা বাকি থেকে গিয়েছে, আমি সেই অফিসারকে মনে করি তিনি বামফ্রন্টের স্বার্থ, শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করছেন না। কন্টাই বেঙ্গল সল্ট কোম্পানির কথা আমি বলছি। মাননীয় অর্থমন্ত্রীকে বলব ৪ মাস ধরে তারা বেতন পাইনি, তাই তাদেরকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আসতে হবে। সরকারি কর্মী যারা আছেন তারা যেন দেখেন এইগুলি যাতে রুগ্ন না হয়, আর যেগুলি অধিগ্রহণ হয়েছে সেইগুলি ঠিকমতো পরিচালন করা এবং আমরা যেগুলির ম্যানেজমেন্টে আছি সেইগুলিকে আরও শক্তিশালী করার জন্য আবেদন জানাব। আমি বলব কিছু কিছু সরকারি আমলা আছে যারা বামফ্রন্টের কাজকে ত্বরান্বিত করতে চায় না, এগিয়ে নিয়ে যেতে চায় না। এই ব্যাপারে আমি একটি ঘটনার কথা বলতে পারি কাঁথিতে লক্ষ লক্ষ টাকা ব্যয় করে সরকারি আবাসন গৃহ তৈরি করা হল, ঘরবাড়ি তৈরি হয়ে গিয়েছে—সব কিছুই! কিন্তু ঘর বিতরণ করা হচ্ছে না। এখনও সেটা পড়ে আছে। আমরা দেখেছি কাঁথির পলিটেকনিক্যাল কলেজে টাকা খরচ হয়েছে, বিল্ডিং হয়ে গিয়েছে, কিন্তু সামান্য কিছু অর্থ ব্যয়ে সেখানে স্টাফ, টিচার নিয়োগ করে কলেজ চালু করা হচ্ছে না। এটা দেখার জন্য আমি অনুরোধ করব। পানীয় জল সরবরাহের জন্য যে ওয়াটার সাপ্লাই স্কীমে লক্ষ লক্ষ টাকা খরচ করার বিষয়—সেটা চালু হচ্ছে না। এতে সাধারণ মানুষের মনে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করছে। সামান্য কিছু টাকা খরচ করলে যেটা জনসাধারণের কাজে লাগবে, এটা ত্বরান্বিত করা এবং যারা করতে দিচ্ছেন না সেটা দেখার জন্য জনপ্রতিনিধিদের মাধ্যমে বা কমিটির মাধ্যমে করা যায় কিনা এটা দেখার জন্য অনুরোধ করব। প্রবোধ পুরকায়েত বলেছেন লক্ষ লক্ষ টাকা এদিকে ওদিকে হতে পারে, কংগ্রেস আমলে যারা পরিচালনা করতেন তারা হচ্ছে ঘাগু লোক, বাঘা লোক। এখন যারা পঞ্চায়েতি ব্যবস্থায় পরিচালনা করেন তারা সাধারণ মানুষ, কৃষক ও ক্ষেত-মজুরের লোক, তাদের তো কিছু এদিকে ওদিকে হতেই পারে। সব হয় না, তবে শতকরা ৯০ ভাগ খরচ হয়। অভিজ্ঞতার অভাবে কিছু কিছু নষ্ট হয়, কিছু কিছু ত্রুটি-বিচ্যুতিও হয়।

আমি আবেদন করব এই পঞ্চায়েত ব্যবস্থায় যারা আসছে তারা সাধারণ লোক, তাদের জন্য যদি পঞ্চায়েত অ্যাডমিনিস্ট্রেশন কিভাবে চালাতে হয় তারজন্য কিছু কিছু শিক্ষার আলোচনার ব্যবস্থা করা যায় তাহলে এই ক্রটিকে মুক্ত করা যাবে। আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাব আমি যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ রেখেছেন তাতে আমি জানি আপনি একজন অঙ্ক বিশারদ অর্থনীতিবিদ, গতবারে যে অর্থ বরাদ্দ হয়েছিল তারপর যে অতিরিক্ত অর্থ বরাদ্দ হয়েছে তাতে আপনি গতবারের বাজেটকে ঘাটতি শূন্য অবস্থায় আনতে পেরেছেন, এবারেও আপনি এদিক ওদিক করে বাজেটকে ঘাটতি শূন্য রাখবেন এই বিশ্বাস আমাদের আছে। তাই আপনার এই অতিরিক্ত বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে দাবি আমাদের সামনে পেশ করেছেন আমি সেই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে দু'চারটি কথা বলছি। এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে গিয়ে আমাদের দেখতে হবে আমাদের রাজ্য সরকারের যে বাজেট বরাদ্দ হয়েছিল এবং সরকার যেভাবে কাজ পরিচালনা করেছেন, যে সিদ্ধান্তগুলি গ্রহণ করেছিলেন, যে প্রকল্প হাতে নিয়েছিলেন তারজন্য অর্থ ব্যয় করার ক্ষেত্রে তার সামঞ্জস্য ঘটেছে কিনা, সেখানে কোনও বিশৃঙ্খলা ঘটেছে কিনা। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে ঘোষণা করতে পারি সরকারি কার্য পরিচালনার মধ্য দিয়ে যে বিষয়টা আমাদের সামনে এসেছে তা হল যেসমস্ত প্রকল্পে সরকার অর্থ বরাদ্দ করেছিলেন তার শতকরা ৯৫ ভাগ ক্ষেত্রে সেই বরাদ্দকৃত অর্থ খরচ করতে পেরেছেন। এটা নিঃসন্দেহে এই সরকারের কাজের সাফল্য সূচিত করে। আমরা লক্ষ্য করেছি তিনি একটা ভারসাম্যমূলক ঘাটতি শূন্য বাজেট পেশ করেছিলেন। আমরা গতবারের বাজেট বরাদ্দ দেখেছি, গতবারে যে বাজেট বরাদ্দ করেছিলেন শেষ পর্যন্ত তা ঘাটতি শূন্য বাজেট রাখতে পেরেছেন। সেইভাবে আমাদের বর্তমান আর্থিক বছরের বাজেটও ঘাটতি শূন্য হবে সেই বিষয়ে সন্দেহ নেই। সুতরাং তাঁর যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি সেটা ন্যায়সঙ্গত দাবি, তাকে সমর্থন করা উচিত। দ্বিতীয়ত আমরা লক্ষ্য করেছি তিনি তাঁর বাজেট ভাষণে বলে গেছেন গত বছরের অর্থ বরাদ্দে একদিনের জন্যও ওভার ড্রাফ্‌ট নিতে হয়নি। কেন্দ্রীয় সরকারের যেসমস্ত কার্যকলাপ বাজারে যে কোনও সময়ে বিভিন্নভাবে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি করে দেওয়ার জন্য এই সরকারের উপর যে চাপ আসছে তা সত্ত্বেও একটা সরকারকে যে ওভার ড্রাফ্‌ট নিতে হয়নি, সেইভাবে সরকার কার্য পরিচালনা করেছেন নিঃসন্দেহে এই কার্যকলাপ প্রশংসাযোগ্য। ভারতবর্ষ একটা ধনতান্ত্রিক রাষ্ট্র, এই ধনতান্ত্রিক রাষ্ট্র কাঠামোর মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মতো একটা অঙ্গ রাজ্যের সরকারকে কাজকর্ম পরিচালনা করতে হচ্ছে। আমরা জানি নানা ধরনের সীমাবদ্ধতা এই সরকারের আছে, এই সরকারকে নানা ধরনের প্রতিবন্ধকতামূলক অবস্থার মধ্যে পড়তে হচ্ছে, সেখানে দাঁড়িয়ে আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার প্রত্যেক বছর যে কর প্রস্তাব তাদের বাজেটে রাখছে আর আমাদের পশ্চিমবঙ্গ সরকার তাঁর বাজেটে যে কর প্রস্তাব রেখেছেন তার মধ্যে যথেষ্ট তফাৎ আছে। কেন্দ্রীয়

সরকার জনগণের উপর আক্রমণ করে চলেছেন।

আমরা লক্ষ্য করছি ১৯৮৫-৮৬ সালে ৪৪৩ কোটি টাকা কর আরোপ করেছিল এবং বর্তমান বছরে কর আরোপ করেছে ১২৮৭ কোটি টাকা। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার যে কর আরোপ করছেন তাতে আমি বর্তমান বছরের উদাহরণ দিচ্ছি—মাত্র ৪৯ কোটি টাকা কর আরোপ করবার চেষ্টা হয়েছে। এই সরকার শ্রমজীবী মানুষ, সাধারণ মানুষের উপর কর আরোপ করেন ঠিক, কিন্তু লক্ষ্য করলে দেখা যাবে এতে সাধারণ মানুষের উপর কোনও চাপ আসছে না। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার দিনের পর দিন ক্রমাগত ঘাটতি বাড়াচ্ছেন এবং সেটা এখন সীমাহীন আকার ধারণ করেছে। এই ঘাটতির প্রভাব আমাদের অঙ্গ রাজ্যের উপরে পড়ে। এই সরকারের ১১ বছরের কার্যকলাপ জনসাধারণের অগ্রগতিকে চিহ্নিত করছে এবং সেই সমস্ত অগ্রগতির কথা আমরা জানি। মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন পশ্চিমবাংলা ভূমি সংস্কারের কাজে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে এবং ২৪ লক্ষ পরিবার যারা গ্রামাঞ্চলে বসবাস করে তারা এর মাধ্যমে উপকৃত হয়েছে। আমাদের মোট পরিবারের সংখ্যা ৫৫ লক্ষ। এর মধ্যে কেউ খাস জমি পেয়েছে, কেউ বর্গাদার হিসেবে ন্যায্য দাবি আদায় করতে পেরেছে। অতীতে এইসব কাজ হত না। অতীতে দেখেছি কংগ্রেস সরকার পুলিশ এবং মালিক পক্ষের ভাড়াটে গুণ্ডাদের দিয়ে গ্রামাঞ্চলের কৃষকদের বিপর্যস্ত করে তুলেছিল। কিন্তু এই সরকার সেই জনগণকে নিরাপত্তা দিয়েছে এবং তার ফলে মানুষ এগিয়ে চলেছে। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ক্ষেত্রে বিরাট ভূমিকা পালন করেছে। আই আর ডি পি র ক্ষেত্রে, সেচ প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে এবং গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে আজকে মানুষের অর্থনৈতিক অগ্রগতি ঘটেছে। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় দারিদ্র্যসীমার নিচে বাস করে এমন লোকের সংখ্যা ছিল শতকরা ৫২ ভাগ। বামফ্রন্ট সরকারের কার্যকলাপের ফলে এই সংখ্যা নেমে হয়েছে শতকরা ৩৬ ভাগ। এটা কি বামফ্রন্ট সরকারের অগ্রগতি এবং সাফল্য প্রমাণ করে না? প্রশান্ত মহলানবীশ কমিটির রিপোর্টে বলা হয়েছে বিলি করবার জন্য সাড়ে ছয় লক্ষ একর জমি পাওয়া যাবে। জনতা সরকার বলেছিল ভারতবর্ষে নাকি ৮ কোটি একর উদ্বৃত্ত জমি আছে। গোটা ভারতবর্ষে যেখানে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে শতকরা ১৯ ভাগ জমি রয়েছে সেখানে পশ্চিমবাংলায় ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে শতকরা ৭০ ভাগ জমি রয়েছে। এই ঘটনা অগ্রগতির একটা লক্ষণ। কৃষি ক্ষেত্রে এবং শিল্প ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে সেটা বামফ্রন্ট সরকারের বিরাট সাফল্য এ বিষয়ে কোনও সন্দেহ নেই। বিদ্যুতের ব্যাপারে মাননীয় সদস্য প্রবোধবাবু যা বললেন সেটা শুধু বিরোধিতার জন্যই বললেন। কংগ্রেস আমলে বিদ্যুতের অবস্থা কি ছিল সেটা তিনি ভুলে গেছেন। সেই সময় বিদ্যুতের অভাবে কলকারখানা বন্ধ হয়ে গিয়েছিল। কিন্তু আজকে সেই অবস্থা আর নেই, অনেক অগ্রগতি ঘটেছে সেটা আমরা লক্ষ্য করছি। আমাদের এই বিদ্যুতের ঘাটতি পূরণের জন্য সরকার বক্রেশ্বর পরিকল্পনা করেছেন এবং সেটা রূপায়িত করবার চেষ্টা করছেন। অর্থমন্ত্রী মহাশয় অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি যেটা পেশ করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-30—5-40 P.M.]

## LETTER FROM MEMBER

**Mr. Speaker :** Hon'ble Members, I have received a letter from Shri Sudip Bandyopadhyay, Shri Saugata Roy and Dr. Tarun Adhikary Dt. 28th March, 89. I have received it at 4-30 P.M. It is as follows : -

To

The Speaker,

West Bengal Legislative Assembly,

Calcutta,

Sir,

We the undersigned Members of the West Bengal Legislative Assembly, beg to lodge this complaint of the undersirable, undignified and unbecoming conduct on the part of Shri Jyoti Basu the Chief Minister, Shri Sachin Sen the Government Chief Whip, Shri Shyamal Chakrabarty the Transport Minister, Shri Subhas Chakrabarty Minister of State for Sports and Youth Welfare, Shri Kiranmoy Nanda Minister of state for Fisheries, Shri Dilip Majumder MLA and Shri Malin Ghosh, MLA, who created a pandemonium and caused violent commotion in the Assembly precincts on the occasion of the Governor's Address in the Assembly on 27th February, 1989.

The Conduct of the persons named above and the offences committed by them were derogatory to the dignity of the House and inconsistent with the standards which the House is entitled to expect from its Members.

We, therefore, suggest that after giving the persons named above an opportunity to state their own versions of the case, the House should award such punishment to these persons as it deems fit.

The details of the offences committed by the above Members are given below : -

1. OFFENCES BY SHRI JYOTI BASU

*1.1 On 27th February, 1989 when the Congress(I) Members tried to draw the attention of the Governor to the fact that the Governor's Address was conspicuously silent on how under the leadership of Shri Jyoti Basu, the CPI(M) base in West Bengal is being strengthened by

completely subverting all democratic processes, politicising the administrative machinery and misusing Government funds including Central Plan assistance, the Chief Minister Shri Jyoti Basu became furious and used abusive and derogatory language against the Congress(I) Members in the House.

1.2 The Chief Minister Shri Jyoti Basu could not bear allegations made by the Congress(I) Members before the Governor on 27-2-89 that "the C.P.I.(M) which is indulging in massive rigging in almost all elections was driving the latest nail in the coffin of democracy at the elections to the Howrah Municipal Corporation." The Chief Minister Shri Jyoti basu started shouting at the Congress(I) Members who were trying to draw the attention of the Governor to such irregularities and malpractices of the C.P.I.(M).

1.3 The Chief Minister Shri Jyoti Basu lost his temper and behaved improperly when the Congress(I) Members referred to the politics of violence launched by the CPI(M) in West Bengal."

The Chief Minister Shri Jyoti Basu created a serious disorder when the Congress(I) members sought to complain to the Governor that "while violence by the ruling party cares (including political murders) are not taken cognizance of, Congress(I) workers are harassed and even arrested on flimsy grounds or implicated in false criminal cases".

1.4 The Chief Minister Shri Jyoti Basu behaved in a most derogatory manner when the Congress(I) Members tried to draw the attention of the Governor to the fact that "there is not even a Whisper in the Governor's Address about the political Murder of Shri T. S. Gurung, M.P. who was murdered because he had protested against the policy of the Left Front Government of giving unlicenced arms and lethal weapons to the CPI(M) cadres."

1.5 The Chief Minister Shri Jyoti Basu was visibly annoyed and was found to be behaving indecently, violating the rules of Parliamentary etiquette and conventions when the Congress(I) Members tried to point out to the Governor that "the CPI(M) led Government in West Bengal has become the hotbed of absolute corruption, nepotism and favouritism and that some of its Ministers have amassed huge fortunes through misuse of power."

1.6 The Chief Minister Shri Jyoti Basu appeared to be very much perturbed and was noticed to be making wild gestures and making sarcastic remarks, when the Congress(I) Members alleged before the

Governor that Shri Jyoti Basu has used his position as the Chief Minister for building up a large financial empire for his close relatives who have amassed several crores of rupees in less than a decade's time."

1.7 When the Congress(I) Members referred to specific cases involving corruption by the Chief Minister Shri Jyoti Basu's son Chandan Basu and other relatives like Shri Bijan Nag, Jayanta Roy, B. N. Basu, Sisir Wahi etc. the Chief Minister Shri Jyoti basu was found to be signalling to the Government Chief Whip Shri Sachin Sen to incite the Members on the Treasury Benches to gag the voice of the Congress(I) Members and to throw them out of the House.

1.8 When the Congress(I) MLA's sought to draw the attention of the Governor to the corruption and malpractices involved in the Bengal lamp Scandal and in the out of Court settlement of the claims of the British Shareholders of Calcutta Tramways Co., the Chief Minister Shri Jyoti Basu lost his temper and when the Congress(I) MLA's, asserted that Shri Jyoti Basu had furthered the business interest of his son and other close associates by misusing his own official position, the Chief Minister directed the Left Front MLA's to create a tumulus scene in the House and incited assaults on Congress MLA's who had made such allegations before the Governor.

The Chief Minister Shri Jyoti Basu used the most offensive expressions and created grave disorder during the Governor's Address in the Assembly on the 27th February, 1989 and created a provocative situation in the House by inciting the Left Front MLA's to attack the Congress(I) MLA's and thus create a serious disorder in the House.

**Offences committed by Shri Sachin Sen**

Taking a cue from the derogatory conduct of the Chief Minister Shri Jyoti Basu, the Government Chief Whip Shri Sachin Sen indulged in continuously shouting abuses against the Congress(I) Members and incited the Left Front MLA's to assault the Congress(I) Members.

When the Governor was delivering his address in the House the Government Chief Whip was throwing paper missiles on the Congress(I) Members and was instigating other Left Front Members to attack the Congress Members.

**Offences by Shri Shyamal Chakraborty**

When the Congress(I) Members referred to the Calcutta Tramways Scandal and pointed out to the Governor that the Chief Minister

Shri Jyoti Basu, the Former Transport Minister Shri Md. Amin and the Former Law Minister Shri Hashim Abdul Halim had taken personal initiative in reaching an out of Court settlement with the British Shareholders of Calcutta Tramways Co., to serve the interest of the Shareholders in the United Kingdom, the Transport Minister started shouting and hurled abuses at the Congress(I) Members and thus created disturbance in the House.

**Offences by Shri Subhas Chakraborty**

Shri Subhas Chakraborty the Minister of State for Sports and Youth Welfare indulged in continuously shouting and hurling abusive and derogatory remarks at the Congress(I) Members thereby interrupting and obstructing the delivery of the address by the Governor.

Shri Subhas Chakraborty was involved in the assault on some Congress(I) Members in the precincts of the Assembly.

**Offences by Shri Kiranmoy Nanda**

On 27th February, 1989 during the Governor's Address to the House Shri Kiranmoy Nanda the Minister of State for Fisheries suddenly rushed to the Opposition side of the House and gave Shri Subrata Mukherjee, MLA a hard blow on the cheek as a result of which Shri Subrata Mukherjee's cheek showed slight fracture and he was admitted to the Nursing Home.

Shri Kiranmoy Nanda jeered at the Congress(I) Members and shouted abuses when they referred to the serious allegations of corruption and abuse of position made against him by Shri Biman Mitra and other leaders of his WBSP.

**Offences by Shri Dilip Majumdar**

Shri Dilip Majumdar MLA, became furious when the Congress(I) members referred to the Salt Scandal and informed the Governor that a close associate of the Chief Minister has been implicated in illegal payments of Rs. 22 lakhs to a Gujarat based firm which was supplying salt under different names to the Caustic Soda Plant of Durgapur Chemicals Ltd., and that this firm managed to get Rs. 22 lakhs in excess of the Contracted price at the personal initiative of this close associate of the Chief Minister.

Shri Dilip Majumdar rushed towards the Congress(I) Members and hurled abuses.

**Offences by Shi Malin Ghosh, MLA**

Shri Malin Ghosh assaulted Shri Sultan Ahmed as a result of which Shri Sultan Ahmed sustained serious injuries and had to be admitted in a Nursing Home on the 27th February, 1989.

Shri Malin Ghosh created serious disorder in the House by continuously shouting and hurling abuses which marred the Governor's Address in the House and constituted grave disrespect to the Constitutional Head of the State.

Yours faithfully,

Sd/- Sudip Bandyopadhyay, 28-3-89
Saugata Roy, 28-3-89
Tarun Adhikary

I don't know what comments should I make on this letter. But, we will deal with the letter in their presence, if and when they return to the House.

Mr. Amalendra Roy, would you like to make any comment on this?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার কাছে জানাতে চাই যে, আপনি এখন যেটা পড়লেন সেটা একটা মস্ত বড় ফিরিস্তি। এটার কোনও অপারেটিভ পার্ট আছে কিনা এবং এটা এখানে কিভাবে এল, এটা প্রিভিলেজ মোশন, কন্ডাক্ট অব মেম্বারের ডিগনিটি এবং ডেকোরাম মেন্টেন করার ব্যাপারে যে সমস্ত আইনকানুন আছে সেইগুলি ভঙ্গ হয়েছে বলে কন্ডাক্ট অব মেম্বার সম্পর্কে কিছু অভিযোগ? কি ধরনের অভিযোগ করা হয়েছে এবং কোনও অপারেটিভ পার্ট আছে কিনা, এটা আমাদের জানা দরকার, হাউসের জানা দরকার। না, একটা চিঠি লেখার জন্যই লিখে দেওয়া হচ্ছে—যাই হোক, সেটা একটা ব্যাপার। এটা আপনি একটু পরিষ্কার করে দেবেন হাউসের কাছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা শোনার পরে আজকে এখুনি এই ৩ জনের বিরুদ্ধে ব্রিচ অব প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট্ অব দি হাউস-এর অভিযোগ আনছি। ডেলিবারেটলি, নোয়িংলি, উইলফুলি হাউসকে মিসলিড করা হচ্ছে। আর কেউ নয়—অভিযোগ কার বিরুদ্ধে? প্রধানত আমি বলতে চাইছি, লিডার অব দি হাউসের বিরুদ্ধে অ্যাবসোলিউটলি বেসলেস, অ্যাবসোলিউটলি অন টু কমপ্লেইন্ট লজ্ করা হয়েছে এখানে। সুতরাং এর অ্যাবিউসিভ এটিবেট আছে, কি নেই, সেটা পরের কথা। লিডার অব দি হাউস সম্পর্কে সর্বৈব অসত্য, যার বিন্দুমাত্র কোনও ভিত্তি নেই—কোনও রেসপনসিবল্ দল্বের তরফ থেকে, কোনও রেসপনসিবল দলের সদস্যদের তরফ থেকে এক মাস পরে এই রকম অভিযোগ উঠতে পারে, এটা ভাবা যায় না।

পার্লামেন্টারি ডেমোক্রাসিকে কোনও জায়গায় ওরা নামিয়ে নিয়ে যেতে চান আমরা

বুঝতে পারছি না। যাই হোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আগামীকাল এ বিষয়ে আলোচনার সুযোগ দেবেন এটাই হচ্ছে আপনার কাছে আমার অনুরোধ। স্যার, প্রিভিলেজ মোশন এখানে মুখে মুখে আনা যায়, আমি সেই রকমভাবেই সেটা আনছি এবং যদি আপনি বলেন তাহলে আমি কালকে লিখিতভাবে দেব। ব্রিচ অব প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অব দি হাউসের বিচার আগেই করতে হবে, কালকেই বিধানসভায় করতে হবে এটাই হচ্ছে আপনার কাছে আমার অনুরোধ।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনি লিখিতভাবে দেবেন। যেটা অ্যালিগেশনস এগেনস্ট চিফ মিনিস্টার, আমি তো ওঁনার পাশে বসেছিলাম অল অ্যালং দি গভর্নর অ্যাড্রেস, আমি তো প্রত্যক্ষ সাক্ষী বলতে গেলে। হাউসের মধ্যে যা ঘটেছে সেদিন আমি সবই দেখেছি কিন্তু আজকে আমি কোনও কমেন্ট করতে চাই না। If and when they come to the House.

শুনছি কালকে নাকি আসবেন, যদি ওঁরা কালকে আসেন এটা কালকে আমি টেক-আপ করব। কালকে কোয়েশ্চেন আওয়ার হবে না, প্রথমে এটাই হবে, because this is a very serious matter. If anybody tries to attempt to reduce the Parliamentary decorum and decency to a matter of street talks and street behaviour.

এটা আমাদের সবাইকে কনডেম করতে হয়, এটা হতে পারে না। It cannot go on this way. That had to be stopped some where. Members have to be responsible.

আমি আজকে কোনও কমেন্ট দিতে চাই না, Whatever comments I want to make, I want to make that in their presence. It is becoming intolerable.

সেটাই বলতে চাই, এর চেয়ে বেশি আজ বলছি না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আপনি হাইপথিক্যালি বললেন যে কালকে যদি ওঁরা আসেন। ওঁরা আসুন বা না আসুন, হাউসের ডিগনিটি, ডেকোরাম ওঁদের জন্য ওয়েট করে থাকতে পারে না। কাজেই ওঁরা আসুন বা না আসুন আপনি এই আশ্বাস আমাদের দিন যে এই ব্যাপারটি নিয়ে কালকেই আলোচনা হবে।

**মিঃ স্পিকার ঃ** আপনাকে লিখিতভাবে এটা দিতে বললাম তো। We will take up it tomarrow. But I want to hear them. তিনজন মাননীয় সদস্য এটা দিয়েছেন। I believe they are responsible members, and one of them was a member of the Central Ministers. তাদের কথা শুনতে হবে। How these allegations can be made? আমরা শুনব না?

[5-40—5-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার প্রতি আমি কৃতজ্ঞ, এটা

শুধু আমার কথা নয়, এই বিধানসভার সকলেরই কথা এবং আমার মনে হয় বিরোধীদলের যে দু'জন মাননীয় সদস্য এখানে উপস্থিত আছেন তাঁরাও এ ব্যাপারে একমত। আপনি নিজেই বলেছেন যে আপনি পাশে বসেছিলেন, দেখেছেন যে যিনি এই সভার নেতা, মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি কি করেছেন সর্বক্ষণ। এঁরা দু'জনও। স্যার, বিধানসভার আলোচনায় সংবাদপত্রের কথা আলোচনা করা উচিত নয়। সাংবাদিকরা কি দেখেছেন, না দেখেছেন আমাদের বলা উচিত নয়—রীতি অনুযায়ী তা উচিত নয়। তবে তার পরের দিন সমস্ত সংবাদপত্রে রিপোর্টিং হয়েছে সেটা সবাই দেখেছেন। এখন ওঁরা যদি দিনকে রাত আর রাতকে দিন করেন তাহলে আর কি করা যাবে? স্যার, সংসদীয় শিষ্টাচারে 'অসত্য' বলতে হয়, 'মিথ্যা' বলা যায় না। আমি নিজে একজন শিক্ষক হিসাবে কখনও এটা বলিনি। স্যার, আজকে আমি আপনার অনুমতি চাইছি এই শিষ্টাচার বিরোধী, সংসদীয় বিরোধী কথাটা বলার জন্য। "মিথ্যা কথা এখানে বলা হয়েছে।" এটা সাধারণ রুচিতে বলা চলে না কিন্তু আজকে আমি এই নিয়ম ভঙ্গ করে 'অসত্য' নয়, 'মিথ্যা' বলবার অভিযোগ ওঁদের বিরুদ্ধে আনছি। স্যার, এরকম নির্লজ্জ মিথ্যাবাদী, একটা কথা আছে—টয়লেট পেপার, তাঁদের এই চিঠিটা স্যার, টয়লেট পেপারের বেশি মর্যাদা পেতে পারে না।

**Mr. Speaker :** I would have ignored it. But as it has come from the responsible members of the House.

**Shri Nirmal Kumar Bose :** Are they responsible members? I do not consider them to be responsible at all. A responsible person cannot write such a letter at all.

সুতরাং আজকে এখানে এটা আমাদের রেকর্ড করার কথা যে যা এখানে ঘটেনি, সবাই যেটা জানেন, সেখানে অন্য কথা বলে একটা অত্যন্ত অন্যায় অভিযোগ আনার অর্থ কি সেটা বুঝতে হবে। এটা শুধু হাউসকে মিসলিড করা নয়, এটা যখন বাইরে বেরুবে তখন কিছু লোক ভাববে—আমাদের একটা সম্মান আছে, পশ্চিমবঙ্গের একটা সম্মান আছে, সেখানে এরকম ২-৪ লাইন বেরুলে লোকে ভাববে হয়ত এরকম ঘটনা ঘটেওছিল বা তাহলে রেসপনসিবল তিনজন সদস্য বললেন কি করে? কাগজে বেরুলে আমাদের সকলের সম্মান নষ্ট হবে। আজকে ভারতবর্ষে অনেক অসুবিধার মধ্যেও আমরা একটু মাথা উঁচু করে দাঁড়িয়ে আছি। এই উঁচু মাথাটা হেঁট করে দেবার চক্রান্ত চলছে, এর একটা প্রতিবিধান হওয়া দরকার। আগামীকাল একটায় প্রশ্নোত্তর পর্বের দরকার নেই। কিন্তু এর একটা প্রতিবিধান হওয়া দরকার।

**Mr. Speaker :** Professor Bose, I would have ignored this letter, but because it is relating to a serious allegation against the Chief Minister of which I am also a witness, fortunately or unfortunately, I am forced to come into this being a witness of the incident. But the question is that যখন ওরা চিঠি দিয়েছে I feel it is my duty to enlighten the members about this documents and it should be dealt with by the House as appropriately. ওরা আগে আসুক, তার পরে হবে।

## DEMANDS FOR GRANTS

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৮-৮৯ সালের অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে আলোচনা তাতে অংশগ্রহণ করতে গিয়ে আমি সংক্ষেপে ৪টি বিষয়ে এখানে বলছি। প্রথমত এই আর্থিক বছরে আমরা যে সম্পদ সংগ্রহ করব স্থির করেছিলাম তার থেকে কিছু বেশি সম্পদ আমরা সংগ্রহ করতে পেরেছি। দ্বিতীয়ত এই সঙ্গে আমরা লক্ষ্য করেছি যে কতকগুলি দপ্তর থেকে কিছুটা অর্থ সাশ্রয় হয়েছে। এই এক এবং দুইয়ের যোগফল হচ্ছে মোট অতিরিক্ত অর্থ আমাদের কাছে কিছুটা পুনর্বন্টন, কিছুটা সংযোজন বাজেটের ক্ষেত্রে করার জন্য এসেছে। তৃতীয়ত একই সঙ্গে আমরা দেখব যে কতকগুলি দপ্তরে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ করার প্রয়োজন হয়েছে। চতুর্থত এবং সর্বশেষ দেখব যে অতিরিক্ত অর্থ আমরা সংগ্রহ করেছিলাম এবং যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ করেছি সেখানে সামঞ্জস্যর সম্পর্ক কি? এটা ঘাটতি শূন্য বাজেট থাকবে কি থাকবে না? অতিরিক্ত অর্থ সংগ্রহের ক্ষেত্রে আমরা দেখছি, ১৯৮৮-৮৯ সালের বাজেটে আমি যা বলেছিলাম তার চেয়ে ৫৪ কোটি ১২ লক্ষ টাকা অতিরিক্ত অর্থ আমরা সংগ্রহ করতে পেরেছি। এটা সম্ভবপর হয়েছে কার্যত স্বল্প সঞ্চয়ের জন্য। স্বল্প সঞ্চয়ের থেকে আমরা যা আশা করেছিলাম তার থেকে প্রায় ১০০ কোটি টাকা বেশি সঞ্চয় করা সম্ভব হয়েছে, যার কিছুটা বাজেট বক্তৃতায় বলেছিলাম। একই সঙ্গে বলি যে আরও কতকগুলি খাতে যা অতিরিক্ত ভেবেছিলাম সেগুলি পাওয়া যায়নি। যেমন—শিক্ষা, প্রভিডেন্ট ফান্ড থেকে যে অর্থ পাব বলে আমরা আশা করেছিলাম, কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে যে অর্থ রাজ্য সরকারের তহবিলে আসতে পারে বলে আশা করেছিলাম সেটা আমরা পাইনি। সেটা আমরা বিয়োগ করেছি এবং তারপরে নেট অতিরিক্ত সম্পদ ৫৪ কোটি ১২ লক্ষ টাকা আমরা সংগ্রহ করতে পেরেছি। তারপরে বিভিন্ন দপ্তর থেকে কিছু অর্থ বেঁচেছে, কিছু অর্থ ব্যয় করা সম্ভব হবে। প্রশ্ন উঠতে পারে যে এই দপ্তরগুলিতে কেন অর্থ ব্যয় করা সম্ভব হয়নি, তাহলে এটা কি পরিকল্পনা খাতে নয়? পরিকল্পনা খাতে ১৯৮৮-৮৯ সালে ৯৫১ কোটি টাকা ব্যয়-বরাদ্দ করেছিলাম। আমরা যা অনুমান করেছিলাম তার থেকে কিছু বেশি ব্যয়-বরাদ্দ করতে পেরেছি।

[5-50—6-00 P.M.]

তবে পরিকল্পনা বহির্ভূত কিছু খাতে কোনও কোনও দপ্তরের অর্থ আমাদের বেঁচেছে, এই দপ্তরগুলি থেকে পরিকল্পনা বহির্ভূত খাতে যে অর্থ বেঁচেছে, তার যোগফল হচ্ছে ২৬৬ কোটি ৯ লক্ষ টাকা। আগে যেটা বলেছিলাম অতিরিক্ত অর্থ সংগৃহীত হয়েছে ৪৪ কোটি ৫২ লক্ষ টাকা, তার সঙ্গে ২৬৬ কোটি ৯ লক্ষ টাকা যদি আমরা যোগ করি তাহলে মোট আমাদের হাতে অতিরিক্ত অর্থ আসছে ৩২০ কোটি ২১ লক্ষ টাকা প্রায়। এটা বললাম। এটা বলে আমি তৃতীয় অংশের আলোচনায় আসছি, যেখানে বিভিন্ন দপ্তরে অতিরিক্ত ব্যয়ের প্রয়োজন হয়েছে বলে মনে করি, এখানে অনেকগুলো খাত আছে, আমি সময় সীমার মধ্যে যত তাড়াতাড়ি পারি দশটা বা পনেরোটা খাত, কোনও কোনও জায়গায় ব্যয় বরাদ্দ হয়েছে, আমি একটু বলে দিচ্ছি। প্রথমত হচ্ছে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরে, সেখানে ৪৮ কোটি ৪৬ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয়-বরাদ্দ প্রস্তাব আমরা রেখেছি। মূল কারণটা কী, যে

আমাদের প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে যে শিক্ষক মহাশয়রা আছেন, তাদের কিছু বকেয়া ডি এ, বকেয়া মহার্ঘ ভাতা এবং বোনাস বাবদ অর্থ যেটা আমরা প্রথমে যা ধরেছিলাম, তার চেয়ে বেশি প্রয়োজন হয়েছে। প্রথমে আমরা একটা লাম্প সাম প্রভিসন রেখেছিলাম এই বাবদ, তার চেয়ে একটু বেশি প্রয়োজন হয়েছে, এটা মূল কারণ। দ্বিতীয় খাত যেটা মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন, বন্যাত্রাণ এবং ঘূর্ণি ঝড়, এই বাবদে অতিরিক্ত বরাদ্দ হয়েছে ৩৬ কোটি ৬ লক্ষ টাকার মতো করতে হয়েছে। কারণটা জানেন, আমি আর পুনরুক্তি করছি না, বন্যার ক্ষেত্রে এবার সাতটি জেলা ক্ষতিগ্রস্ত হয়, বিশেষ করে উত্তরবঙ্গের চারটি জেলা এবং মোট ৩৪ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন। আমরা খরচের ন্যূনতম সীমা মনে করেছিলাম, ১০৮ কোটির একটু বেশি প্রয়োজন এবং তার সেচ দপ্তর এবং পূর্ত দপ্তর থেকে আরও একটু বেশি বরাদ্দ বলা হয়, কিন্তু কেন্দ্রীয় সরকার সেই উর্ধসীমা বেঁধে দেন ২৩ কোটি ৫৫ লক্ষ টাকায়, যেটা প্রান্তিক মানি হিসাবে আছে ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা, তারও কম। তার বেশি খরচ করা আমাদের প্রয়োজন হয়েছে। ঘূর্ণি ঝড়ের ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অবগত আছেন, এখানে যে ঘূর্ণি ঝড় হয়ে যায়, তাতে প্রায় ২৯ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়, বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনা এবং উত্তর ২৪ পরগনায় খরচের ন্যূনতম সীমা ৫২ কোটি ৯২ লক্ষ টাকায় ধার্য করার কথা আমরা বলেছিলাম। কিন্তু কেন্দ্রীয় সরকার ১৩ কোটি ৫৪ লক্ষ টাকায় সেই সীমা নামিয়ে দেন। বলা উচিত, যে এই পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা কোনও অর্থ পাইনি। এর জন্য যা বরাদ্দ, সেটা আমাদের অতিরিক্ত রাখতে হয়েছে। এই প্রসঙ্গে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে একটু বলে রাখছি যে এই রকম প্রয়োজন হতে পারে, এই ছাড়াও এই বছরে বিশেষ করে ঘূর্ণি ঝড়ের জন্য ক্ষয়ক্ষতি অনুসারে কিছু এক্সেস এক্সপেন্ডিচার করতে হতে পারে। বিশেষ করে আমরা এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যেহেতু কোনও অর্থ পেলাম না, প্রাথমিক এবং মাধ্যমিক স্তরের যে বিদ্যালয়গুলো ক্ষতিগ্রস্ত হয়েছে উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায়, তার জন্য অতিরিক্ত ব্যয়-বরাদ্দ প্রায় এক কোটি টাকার মতো করতে হতে পারে এর পরেও। এবং একই সঙ্গে একটু বলে রাখছি, এই বছর এখন আমরা বিভিন্ন জেলা থেকে খবর পাচ্ছি যে পানীয় জলের একটা সমস্যা দেখা দিচ্ছে, এর জন্য আমাদের হয়তো অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এই আর্থিক বছরেই করতে হতে পারে, এটা এই ক্ষেত্রে সাপ্লিমেন্টারির মধ্যে দেখানো হয়েছে, এক্সেস এক্সপেন্ডিচার হতে পারে সেইজন্য আমি নিয়মনীতি মেনে এই বছর এখানে পরে রাখব সময়মতো, এটা শুধু আমি একটু বলে রাখলাম। এছাড়া তৃতীয় একটা পয়েন্ট আছে, যেটা অবসরকালীন ভাতা বৃদ্ধির জন্য আমাদের প্রায় ৩৪ কোটি ১৫ লক্ষ টাকা রাখতে হয়েছে। তার কারণ আমি আগের বাজেটে বলেছিলাম যে এই ১৯৮৮-৮৯ আর্থিক বছরেই আমরা অবসরকালীন ভাতার সংশোধন করে বৃদ্ধি করি কেন্দ্রীয় সরকার যে রকম করেছেন। সাধারণভাবে সেই নিয়মের মধ্যে থেকেই কিন্তু অতিরিক্ত কিছু সুবিধা রাজ্য সরকার দেয়।

এখানেও আমাদের কিছু অতিরিক্ত বরাদ্দ লাগছে; ৩৪ কোটি ১৫ লক্ষ টাকা। জেলা কর্মসংস্থান প্রকল্পে, জেলা পরিকল্পনা ফান্ডে জাতীয় কর্মসংস্থান প্রকল্পের যে অর্থ ছিল তার ওপর কেন্দ্রীয় সরকার ৯ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করেছেন। ওঁরা ওটা করার সঙ্গে সঙ্গে আমাদেরও ম্যাচিং ৯ কোটি টাকা দিতে হচ্ছে। ফলে ৯ কোটির সঙ্গে ৯ কোটি যোগ

করে ১৮ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। অর্থাৎ জেলা পরিকল্পনা ফান্ডে অতিরিক্ত অর্থ সংযোজন করতে হচ্ছে। আমি বাজেট বক্তৃতার সময়ে বলেছিলাম যে, কতগুলি বিশেষ ক্ষেত্রে—ক্ষুদ্র সেচ, শহরের কর্মসংস্থান, আবাসন ইত্যাদি ক্ষেত্রের জন্য—আলাদা করে অর্থ ছিল। সে সমস্ত খাতের টাকা আমরা জেলা পরিকল্পনা ফান্ডের মাধ্যমে দিয়েছি। এর পরে একটু বলা উচিত যে, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে বিভিন্ন জেলাগুলি তাঁদের লক্ষ্যমাত্রা অতিক্রম করেছেন। যদিও পুরো হিসেবটা এখনও আসেনি, তবুও প্রথম ক্ষেপে একটা অর্থ উৎসাহদানের জন্য দিয়েছি। সেটা জেলা পরিকল্পনা ফান্ডের মাধ্যমে গিয়েছে; ১২ কোটি ৭০ লক্ষ টাকা। বিভিন্ন জেলা স্বল্প সঞ্চয়ের লক্ষ্যমাত্রা অতিক্রম করার জন্য এটা প্রথম ক্ষেপে পেয়েছেন এবং আরও পাবেন। আমরা যে রকম প্রতিশ্রুতি দিয়েছিলাম তাঁরা সে রকমই পাবেন। এর পরে বলা উচিত যে, বিদ্যুতের ক্ষেত্রে ২২ কোটি ১০ লক্ষ টাকা অতিরিক্ত বরাদ্দ করতে হয়েছে। কোলাঘাটের জন্য বি এইচ এ এল-কে একটা টাকা দেওয়ার প্রয়োজন ছিল; যাতে ঠিক সময় কোলাঘাটের কাজ হয়। লক্ষ্যমাত্রা অনুযায়ী বা নির্দিষ্ট সময়ের দিকে লক্ষ্য রেখেই এই অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হচ্ছে। বিদ্যুৎ পরিবহনের জন্যও কিছু অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হচ্ছে। ৬ নং হচ্ছে,—ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট বলে স্বাস্থ্য দপ্তরের একটা প্রোজেক্ট আছে বিদেশি ঋণ সাহায্যে। সেই প্রোজেক্টের কাজকর্ম এ বছর আগের চেয়ে দ্রুততার সঙ্গে এগিয়ে যাবার জন্য প্রায় ১৫ কোটি ১৭ লক্ষ্য টাকার মতো আমরা অতিরিক্ত ঋণ নিতে পারছি। সেটাকে রিসিপ্ট দেখানো হলে এক্সপেন্ডিচারটাও দেখানো দরকার হচ্ছে। তাই সংখ্যাটা এসেছে। কৃষিতে অতিরিক্ত ১৫ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হচ্ছে। এর একটা কারণ হচ্ছে, কৃষি দপ্তরের সঙ্গে যুক্ত যাঁরা আছেন তাঁদের মহার্ঘভাতা ইত্যাদি বৃদ্ধি। কিন্তু আর একটা বড় খাত আছে: বন্যার পরে মিনি কিট দিতে হয়েছে। ক্ষুদ্র সেচের কাজেও অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হয়েছে। জন-স্বাস্থ্য দপ্তরে রোগীদের ডায়েট চেঞ্জ করার—আগের চেয়ে বাড়ানোর জন্য অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। এবং সেখানে মহার্ঘ ভাতার প্রশ্নও আছে। পরিবহন সম্পর্কে আজকে এখানে প্রশ্ন উঠেছে। কাজেই আমি নির্দিষ্ট করে বলছি যে, মাননীয় সদস্যরা সাপ্লিমেন্টারি গ্রান্টের ১১৬ থেকে ১১৮ পাতায় এ-বিষয়ের পূর্ণ পরিসংখ্যান পেয়ে যাবেন যে, পরিবহনের কোন্ খাতে অতিরিক্ত অর্থ দেওয়া হচ্ছে এবং দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থাকে কি খাতে অর্থ দেওয়া হচ্ছে। দেওয়া হচ্ছে এই খাতে যে, এতদিন পরিবহন সংস্থাগুলিকে ঋণ হিসাবে অর্থ দেওয়া হত এবং সেই ঋণের সুদের বোঝাও পরিবহন সংস্থাকেই বহন করতে হত। ফলে তাদের ওপর অতিরিক্ত ভার চাপত। এখন ঋণগুলিকে শেয়ার মূলধনে রূপান্তর করে দেবার ফলে লোন ইক্যুইটিতে চেঞ্জ করবে। তাহলে সুদের অতিরিক্ত ভার আর চাপবে না। এই জন্যই অতিরিক্ত বরাদ্দ করা হচ্ছে। এটা সংস্থাগুলিতে ভাইয়্যাবলিটি আনতে সাহায্য করবে। এটা নতুন চিন্তা। মূলত এর জন্যই বরাদ্দ বেড়েছে, অন্য কোনও কারণ নেই। পরিবহন খাতে ১২ কোটি ১৬ লক্ষ টাকার মতো অতিরিক্ত বরাদ্দ করা হচ্ছে। এখানে পুলিশ খাতের প্রশ্ন উঠেছে। পুলিশ খাতে ১১ কোটি ৭৯ লক্ষ টাকার মতো অতিরিক্ত বরাদ্দ হচ্ছে। কিন্তু কোন্ কোন্ কারণে? ঐ মহার্ঘভাতা এবং বোনাস বিভিন্ন দপ্তরের যেমন দেওয়া হয়েছিল, তেমন পুলিশের ক্ষেত্রেও দেওয়া হয়েছে। দেওয়ার প্রয়োজন হয়েছে। এ-বিষয়ে আর একটি বড় খাত হচ্ছে,—কিছু অতিরিক্ত জীপ গাড়ি কিনতে হয়েছে। কোন্ কোন্ ক্ষেত্রে? যে-গুলো কন্ডেম্‌ড ভেহিকেলস্—যেগুলো আর

*চালানো যাচ্ছে না—সেগুলোর জায়গায় কিনতে হচ্ছে। অতিরিক্ত জীপ কিছু কলকাতার জন্য এবং বেশ কিছু দার্জিলিঙের জন্য কিনতে হয়েছে। সে ক্ষেত্রে অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। এন ভি এফ বাহিনী* মোতায়েন করার জন্যও অতিরিক্ত খরচ হয়েছে। এর পরে বলা উচিত সরকারি সংস্থার ক্ষেত্রে অতিরিক্ত অর্থ বরাদ্দ হয় না, কিন্তু দুটো মূল জায়গায় আমাদের অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হচ্ছে। ডি পি এল-এর ক্ষেত্রে ঋণ হিসেবে যে সাহায্য করা হত সেটাকে ঋণের পরিবর্তে সরাসরি শেয়ার মূলধনে রূপান্তরিত করা হচ্ছে। ডি পি এল-এর ক্ষেত্রে এটা করা হচ্ছে; এটা আপনারা দেখতে পাবেন, এটা একটা বড় হেড।

[6-00—6-10 P.M.]

কল্যাণী স্পিনিং মিলের পুনরুজ্জীবনের জন্য আই ডি বি আই যে প্রকল্প সেটা আমরা গ্রহণ করেছি। এরজন্য এ বছর ১ কোটি টাকার মতন বরাদ্দ ছিল, সেটা ওখানে গেছে। এইভাবে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হয়েছে। নির্বাচনের জন্য ৬ কোটি ৬৭ লক্ষ টাকার ধরতে হয়েছে, কারণ ইলেকটোরাল রোল রিভিসন করার প্রয়োজন হয়েছে। ক্ষুদ্র কুটির শিল্পের ক্ষেত্রেও করা হয়েছে। জনতা শাড়ির দাম বাড়িয়ে দেওয়ার জন্য আমরা সেই জনতা শাড়ির দামটাকে ধরে রাখার জন্য সাবসিডি দিই। তাহলে মোট যোগফল হচ্ছে ৩২০ কোটি ২১ লক্ষ টাকা যা অতিরিক্ত ব্যয়বরাদ্দ চেয়েছিলাম। শেষ অংশে বলছি, ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব করেছিলাম জমা এবং খরচ এক রেখে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জমা খাতে যেহেতু আমরা ৩২০০ কোটি ২১ লক্ষ টাকা অতিরিক্ত সম্পদ যোগাড় করতে পেরেছিলাম সেহেতু ঠিক সম পরিমাণ অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব আমি এনেছি ৩২০ কোটি ২১ লক্ষ টাকা। তাই যে ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব রেখেছিলাম সেই ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব নিয়েই আমার বক্তব্য শেষ করছি। এই প্রসঙ্গে আর একটি কথা বলি. ১৩ তারিখে আমি বাজেট পেশ করেছিলাম আর আজকে ২৮ তারিখ, কিন্তু আজ পর্যন্ত আমরা এখনও ওভার ড্রাফ্টের দিকে যাইনি। আমার বিশ্বাস—মাস শেষ হতে আর ২-৩ দিন বাকি আছে, আর যেতে হবে না। আমি সবাইকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 1

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,53,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 3

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,23,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 5

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

6,67,11,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 6

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 14,59,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 8

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 81,59,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 9

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 31,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of other Taxes on Property and Capital Transactions" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 11

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,34,73,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 12

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,40,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 13

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 17,00,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 14

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 47,60,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services" during the current year, was then put and agreed to.

[6-10—6-20 P.M.]

## DEMAND NO. 18

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 26,68,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 19

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 13,90,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "20053—District Administration" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 21

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,78,56,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 22

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 62,48,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 24

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 95,81,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 25

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

19,94,61,000 be granted for expenditure under Demand No. 25, Major Head : "2059—Public Works. 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) and 4211—Capital Outlay on Family Welfare (Buildings)" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 27

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,31,26,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 28

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 34,15.36.000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 29

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,20,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Service" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 30

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 48,99,32,000 be granted for expenditure under Demand No. 30, Major Head : "2202—General Education. 2203—Technical Education and 2205—Art and Culture" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 31

### Major Head : 2204—Sports and Youth Services

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 44,96,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 32

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,83,44,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 33

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,95,44,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 35

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,43,19,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 36

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,21,32,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing and 2216—Capital Outlay, on Housing" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 37

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 10,69,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 38

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 58,54,000 be granted fo expenditure under Demand No. 38, Major Heads : "4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 41

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,31,35,000 be granted for expenditure under Demand No. 41 Major Heads : "4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas sub-Plan) and 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 44

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 36,05,55,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 45

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 15,71,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year, was then put and agreet to.

## DEMAND NO. 46

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,27,000 be granted for expenditure under Demand No. 46. Major Heads : "2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 47

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,32,81,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads : "2401—Crop Husbandry and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertaking)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 49

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,65,10,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : 2403—Animal Husbandry" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 50

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,86,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 51

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,18,93,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 52

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,20,53,000 be granted for expenditure under Demand No. 52 Major Head : "2406—Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 53

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 32,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "6407—Loans for Plantations" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 54

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 85,45,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food, Storage and Warehousing" During the current year, was then put and agreed to.

## DEMAND NO. 55

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,81,32,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 57

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,76,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation and 4425—Capital Outlay on Co-operation"during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 58

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,20,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "4435—Capital Outlay on Other Agricultural Programmes" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 59

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,91,23,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2504—Special Programme for Rural Development" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 60

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 30,68,00,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 61

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,25,54,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 63

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 25,00,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "6515—Loans for Other Rural Development Programmes (Community Development)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 64

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,54,000 be granted for expenditure under Demand No. 64, Major

Head : "2551—Hill Areas" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 65

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 64,18,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575—Other Special Areas Programmes" during the current year, was then put and agreed to.

[6-30—6-41 P.M.]

### DEMAND NO. 66

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,68,28,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 68

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 34,28,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "2711—Flood Control" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 69

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 22,10,23,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 4801—Capital Outlay on Power Project, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 72

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 15,02,000 be granted for expenditure under Demand No 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 73

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,92,19,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 74

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,51,17,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 75

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,93,66.000 be granted for expenditure under Demand No, 75 Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the curent year, was then put and agreed to.

## DEMAND NO. 76

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,37,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 79

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,32,17,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 80

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,12,51,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 5055—Capital Outlay on Road Transport and 7055—Loans for Road Transport" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 82

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 83

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,29,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 84

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 18,00,000 be granted for expenditure under Demand No. 84. Major Head : "5452—Capital Outlay on Tourism" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 85

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,30,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 87

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,18,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "7465—Loans for General Financial and Trading Institutions" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 88

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,22,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 89

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,31,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" during the current year, was then put and agreed to.

### DEMAND NO. 90

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,00,000 be granted for expenditure under Demand No 90, Major

Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 92

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,91,50,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings) and 6858—Loans for Engineering Industries (Public Undertakings)" during the current year, was the put and agreed to.

## DEMAND NO. 95

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,68,50,000 be granted for expenditure under Demand No. 95, Major Head : "6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 96

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,43,43,000 be granted for expenditure under Demand No. 96, Major Head : "6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries}" during the current year, was then put and agreed to.

## DEMAND NO. 99

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,00,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants, etc." during the current year, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6-41 P.M. till 1 P.M. on Wednesday, the 29th March 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Charhber of the Assembly House, Calcutta, on Wednesday, the 29th March, 1989 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 8 Ministers of State and 196 Members.

[1-00 — 1-10 P.M.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholly duty to refer to the sad demise of **Shrimati Santi Das**, freedom fighter and former member of this Legislative Assembly who expired on 28.3.1989. She was 73.

Born in Calcutta in 1916. Shrimati Das was educated from Comilla Faizenessa Government Girl's High School and Women's College Calcutta. She devoted herself in the freedom movement at her young age. She made a history in the freedom movement for causing death of Mr. Stempens the then District Magistrate of Comilla, now in Bangladesh. She suffered imprisonment for 8 years.

She was a member of the West Bengal Legislative Council from 1958 to 1962 and again from 1967 to 68 and also a member of the West Bengal Legislative Assembly from 1962 to 1967. She was the author of a book titled "Arun Bahni".

At the demise of Shrimati Santi Das the country has lost a great patriot.

Now I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage Hon'ble Members stood in silence for two minutes.)

Thank you Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr. Speaker :** What is your point of order ?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আজকের একটা বিজনেস সংক্রান্ত ব্যাপারে সংবাদপত্রে দেখলাম যে আপনি কোয়েশ্চেন অ্যানসার বাতিল করে দিয়েছেন। তার বদলে অন্য কি একটা

বিষয় নিয়ে আলোচনা করবেন। আমি আপনার অনুমতি নিয়ে জানতে চাই যে, আপনি যদি মনে করেন এটা সিরিয়াস ম্যাটার তাহলে সুয়ো মটো করে আলোচনা করতে পারেন, শুধুমাত্র কোয়েশ্চেন অ্যানসার বাতিল করলেন তার বদলে অন্য একটি জিনিস আপনি হাউসে আলোচনা করবার জন্য নিয়ে এলেন। আপনি তো এটা বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আনতে পারতেন, সেখানে মিটিংয়ে আলোচনা করতে পারতেন। আপনি আউটরাইট অ্যাডজোর্নও করতে পারতেন। শুধুমাত্র কোয়েশ্চেন অ্যানসার বাতিল করে দিয়ে অন্য একটি বিষয়কে নিয়ে এলেন, সেটার জন্য আমি তীব্র আপত্তি করছি। আপনি এইভাবে হাউসকে ভায়োলেট করতে পারেন না। আপনি দরকার হলে সুয়ো মটো করে হাউসে আলোচনা করতে পারেন ইন ইয়োর ওপিনিয়ন। এইভাবে আপনি বিষয়টিকে গুরুত্ব দিন। সৌগত রায় যে ডিক্লারেশনটি দিয়েছে সেই কাগজটি আপনি হাউসে আনুন। দরকার হলে আপনি হাউসে অ্যাডজোর্ন করুন করে ডিসকাশন করুন। We discussed only this to day. This is my point of order.

**মিঃ স্পিকার ঃ** অতীতে আপনাদের রিকোয়েস্টে কোয়েশ্চেন বাতিল করা হয়েছে, অন্য বিষয়ে ডিসকাশন করা হয়েছে, তখন হাউস অ্যাডজোর্নড হয়নি। অতীতের প্রিসিডেন্ট রেখে কোয়েশ্চেন বাতিল করে আমরা এই বিষয়টা আলোচনা করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি নিশ্চয়ই জানেন ব্যাপারটার যদি শুধু এক ঘণ্টার মধ্যে ডিসকাশন সীমাবদ্ধ থাকত আমি পয়েন্ট অব অর্ডার তুলতাম না। কাগজে বেরিয়েছে ১০ পাতার একটা চিঠি যেটা মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে অন্যান্য মন্ত্রী সম্পর্কে সৌগত রায় এবং অন্য ২ জন এম এল এ তুলেছেন। সেই বিষয়ে যদি আলোচনা করতে হয়, মন্ত্রীদের যদি বক্তব্য রাখতে হয় এবং তারপর যদি আপনার রুলিং দিতে হয়—তারপর শুনছি একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছেন অমল রায় সমস্ত জিনিসটা পর পর সাজান তাহলে আপনি নিজেও ভালো করে জানেন যে অন্য কোনও বিষয় আসছে না। Therefore House, total business. যদি এক ঘণ্টার মধ্যে সীমাবদ্ধ থাকত, আপনি যদি এই ব্যাপারে নিশ্চিত হতেন তাহলে আমি আপনার সঙ্গে একমত হতাম। যেভাবে নোটিশ নিয়ে আসা হয়েছে আমি আপনার কাছে বলছি হাউসের টোটাল বিজনেসের উপর গুরুত্ব দিন।

**Mr. Speaker :** Yes, Mr. Satya Ranjan Bapuli what is your point of order ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে যেকোনও কারণে হোক বহুদিন পরে বাজেটের মতো একটা ইমপর্ট্যান্ট সাবজেক্টে যোগদানের জন্য আমরা আজ এসেছি এবং আপনি জানেন যে গতকাল আমাদের সি এল পি-র মিটিং ছিল, সেই মিটিং-এর সিদ্ধান্তের পর আজকে এলাম। আজকে সকালে সংবাদপত্র পড়ে......

**মিঃ স্পিকার ঃ** আপনারা কোনও ভয়ের কারণে ফিরে আসছেন না তো?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, ভয় আমরা করি না, ভয়ের জন্য জন্মাইনি। কারণ ভয় করলে কংগ্রেস করতাম না।

**মিঃ স্পিকার ঃ** আপনি কি ভয় করিয়ে দেবার জন্য জন্মেছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার জবাব দিতে গেলে সময় নষ্ট হয়ে যাবে, সেজন্য আমি আর জবাব দিলাম না। আজকে সংবাদপত্রে দেখলাম আপনি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করতে চান, সৌগত রায়, আরও কয়েকজন, মাননীয় মুখ্যমন্ত্রী, অন্যান্য মন্ত্রীদের নিয়ে হৈচৈ হয়েছে। তবে আপনি জানেন একই বিষয়ে ৪ তারিখে দিন ঠিক করেছেন, সেদিন আলোচনা হতে পারে। You know this co-lateral issue that when the subject regarding the same matter is pending before the House for discussion, obviously it should be discussed on the same day. আমি সেজন্য আপনাকে বলব আপনি যদি মনে ভাবেন যে ব্যাপারটা সত্যই খুব গুরুত্বপূর্ণ তাহলে আমার মনে হয় একটা পুরো দিন আপনি ফিক্স করুন, তাতে নিশ্চয়ই সকলেরই বলার সুযোগ থাকবে। সেদিন শুধু ৩৩ জন নয় মন্ত্রীদের নিয়ে সব মিলিয়ে ৫০-৬০ জন হয়ে যাবে, সকলে বলার সুযোগ পাবেন। সেজন্য আমি বলব ব্যাপারটা খুব গুরুত্বপূর্ণ, কারণ যেভাবে রটনা হয়েছে তাতে আমাদের অংশ গ্রহণ করার দরকার আছে, আমাদের কথা রেকর্ড করার দরকার আছে। আপনি বিচারবুদ্ধি সম্পন্ন ব্যক্তি, আপনার কিছু কথার আদান প্রদানের দরকার আছে। এর মধ্যে আপনি যদি আন্তরিকতার সঙ্গে মনে করেন যে এই বিষয়ে আলোচনার দরকার তাহলে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, তাহলে একটা দিন ফিক্স করুন, সেদিন আমরা ১টার সময় আলোচনা আরম্ভ করতে পারব এবং পুরো বিষয়টা আলোচনা করে শেষ করব, তাহলে ব্যাপারটা পরিষ্কার হবে এবং বলার পর সকলে বুঝতে পারবে প্রকৃত ঘটনা কি হয়েছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রতবাবু যেকথা বলেছেন আমি তা সমর্থন করছি। সুব্রতবাবু বহুদিন থেকে এই হাউসে আছেন এবং বোধহয় আপনারও আগে হাউসে আছেন। তিনি আপনার কাছে ঠিক পয়েন্ট-ই তুলেছেন। I quote from the Practice and procedure of Parliament by Kaul and Shakdher, Page-369, where it says- "The House agreeing unanimously. Question Hour may be dispensed with for the purpose of devoting more time to other business before the House. Such instances have, however, been very few." এখানে অপারেটিভ শব্দটা হচ্ছে হাউস এগ্রিং আন্যানিমাসলি এবং টেকনিক্যালি এটা আপনি বলতে পারেন। গতকাল আপনি বজ্রপাতের মতো যখন এটা ঘোষণা করলেন তখন হাউস আন্যানিমাসলি সেটা মেনে নিল। আমরা কালকে অবধি হাউস অ্যাটেন্ড করিনি। নর্মাল কোয়েশ্চেন আওয়ার ডিসপেন্স উইথ করতে হলে অপজিশনের সম্মতি লাগে। আমরা আজকে হাউসে আসব এটা আপনি জানতেন কাজেই আজকে হাউসের ওপিনিয়ন নিয়ে যদি কোয়েশ্চেন আওয়ার ডিসপেন্স করতেন তাহলে নর্মাল পার্লামেন্টারি প্রাকটিস অ্যান্ড নর্মস অবজার্বড হতো।

**Mr. Speaker :** Mr. Roy, I would have been more happy, if you have made this argument for the suspension of question hour today. But

you did not say so.

**শ্রী সৌগত রায়ঃ** রুলিং পার্টি এগ্রি করেছে।

**Mr. Speaker :** The opinion of the House was not taken on that occasion. You may forget it. Take your seat. So, when you want the suspension of question hour, then the opinion of the House is not necessary. But, when it become necessary for the business of the House or of the ruling party to suspend the question hour, then the opinion of the House has to be taken. So, there have to be two sets of rules one for you and one for the ruling party. It is unfortunate. I cannot do it. Very well. Honourable members Shri Subrata Mukherjee, Shri Satya Ranjan Bapuli and Shri Saugata Roy have raised objections to the dropping of question hour today. Honourable member Shri Saugata Roy has referred to page no 369 of Kaul and Shakdher where it has been written-

"The House agreeing unanimously. Question Hour may be dispensed with for the purpose of devoting more time to other business before the House. Such instances have, however, been very few. In such cases, the normal practice is that all starred questions for the day are treated as unstarred and their answers together with answers to the unstarred questions, if any, are printed in the Official Report for that day. There have, however, been instances when such questions (both starred and unstarred) were, with the agreement of the House, transferred in to another date for which no question time had been allotted". এখানে question হচ্ছে suspention of question hour for today. Last evening, when I received the letter signed by the honorable members, Shri Sudip Bandyopadhyay, Shri Saugata Roy and Dr. Tarun Adhikari, making serious allegations against the Chief Minister, and some other Ministers and members of this House, I felt that the matter was more important. I felt it was more important because the letter was given very late, relating to the incidence of 27th February, 1989. The letter was given on 28th March, 1989, i.e. a day more than a month after the alleged incidence have occurred. Secondly, I thought, it was very important because I was personal witness to the incidence of that day, as well as other members who were present in the House and I thought that this matter should be discussed at the earliest occasion. The argument raised by the honourable members that suspension of question hour should not be taken, should not be made. It should be taken with the consent of the House. The House should be adjourned and only the subject should be taken. None of which is relevant for today's matter.

It has been a past precedent of this House on the request of the opposition. The questions have been suspended in the same manner as it is being suspended today. I don't know why the opposition members are trying to differentiate between the suspension of question hour of that day and today. Such differentiation cannot be made. In a parliamentary precedence it should not be made becasue in parliamentary practice what is available to the oppostion is also available to the Ruling Party and vice versa. In this case, it is neither the case of the ruling party nor of the opposition. It is a matter of the entire House. There members have brought serious allegations against the Chief Minister- the Leader of the House. It is apparent that the matter should be discussed at the earliest opportunity. I have fixed the earliest opportunity to-day, and as such objections are overruled. The question hour is suspended for today and answers against the questions will be laid on the table of the House. Letters of Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay and Dr. Tarun Adhikari will be taken up. I would request Mr. Saugata Roy first. This letter has been written on the 28th March, 1989. Now Shri Saugata Roy has given 2 letters earlier, Both the letters were dated 2nd March, 1989. In both the letters he has not mentioned anything relating to the Chief Minister and it was mentioned only in the letter given to me yesterday. Shri Roy was also one of the signatory of the earlier letters. He was a common signatory of 3 letters. Now it is a normal commonsense of human conduct that a man reacts immediately on any incident. He does not react after a month. In the letter dated 2nd March he has named 2 members specifically. After a month he reacted again, and he named Chief Minister. He named several other persons also, which he did not mention earlier. The reason I cannot understand. I would like to have an explanation from Shri Roy. Please note, you have not given any motion.

**Shri Saugata Roy :** No Sir. I have not given any motion.

**Mr. Speaker :** এইভাবে অ্যাডিশন হয় না। Member of the Parliament. You submitted a privilege motion against Shrimati Indira Gandhi and you know the procedure of the privilege motion. There is no addendum.

**শ্রী সৌগত রায় :** স্যার, এটা তো কোনও ক্লোজ কোয়েশ্চেন ছিল না। আমি কালকে যাদের যাদের বিরুদ্ধে বলেছিলাম আরও কিছু মেম্বারের বিরুদ্ধে বলার আছে। আপনি পলেটিক্যাল পয়েন্ট-এ নিয়ে যাচ্ছেন। ভালো কথা, আপনি ইন্দিরা গান্ধীর নাম করছেন।

**Mr. Speaker :** Mr. Roy, you made a long statement on the privilege motion tabled by you against Shrimati Indira Gandhi where you wanted her punishment-'however high or low'. You have forgotten the term.

**শ্রী সৌগত রায়ঃ** *আপনি পলেটিক্যাল কথাটা ব্যবহার করেছেন। এনি ওয়ে সেই ব্যাপারে আরও বলছি যে যাদের বিরুদ্ধে পরে অ্যালিগেশন অ্যাড করতে চাই সেটা আমাকে বলতে দিন। যে কোনও ব্যাপারে যখন ফ্যাক্ট সংগ্রহ করা হয়—কারণ যেহেতু আমরা ছিলাম না—ঘটনা সব সময় নজরে থাকে নি—*সেগুলি রিকনস্ট্রাক্ট করতে সময় লাগে। আপনি জানেন আগে যে চিঠি দিয়েছিলাম তাতে দু সদস্যের বিরুদ্ধে অ্যালিগেশন করেছিলাম আপনি সেটা রিজেক্ট করেছেন। আমরা হাউসে ছিলাম না। আপনি সুয়ো মটো পাঠাতে পারেন কাগজে যা কম্যান্ট করেছেন যে কংগ্রেস নাকি গণতন্ত্রের একটা একটা করে ইট খুলছে। আমরা হাউসে এসেছি এই কারণে যে গতকাল আমাদের দল মিটিং করে সিদ্ধান্ত কবেছে।

[1-20 — 1-30 P.M.]

**Mr. Speaker :** I would like to remind you again that in your absence you sent a letter of privilege against Shri Subrata Mukherjee... and you withdrew that in your absense too. You were not present in the House also. Isn't it? Very well. Continue.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আপনার এটা মনে রাখতে হবে যে, আমরা সেটা হাউসে মুভ করিনি। এইবারে আমি আপনার দৃষ্টি একটা ছোট্ট ব্যাপারে আকর্ষণ করতে চাই। স্যার, আপনি এই হাউসের কস্টোডিয়ান এবং আপনি ইমপার্সিয়াল বলে সারা ভারতবর্ষের স্পিকারদের মধ্যে আপনার খুব নাম আছে, এটা আমরা শুনেছি। স্যার, আপনি হচ্ছেন এই হাউসের জাজ এবং আপনি স্পিকার হবার আগে ক্রিমিনাল কেস করেছেন। আমি একটি খুব সহজ প্রশ্ন আপনার কাছে রাখছি। স্যার, জাজ কি কোনও ইউটনেস হতে পারে? স্যার, আমরা কালকে হাউসে ছিলাম না। স্যার, কালকে হাউসে যা আলোচনা হয়েছে তাই নিয়ে আজকের টেলিগ্রাফ পত্রিকায় আপনার একটা বক্তব্য বেরিয়েছে। সেখানে আপনি বলেছেন। "I would have ignored the letter but as I was eyewitness to the incident on that day and the allegations are against the Chief Minister we will take it up tomorrow." Mr. Halim said such things could not go on and had to stop somewhere. He said since the letter... স্যার, আপনি এখানকার জাজ। আমরা যা বলেছি তার সত্যতা সম্পর্কে আপনি শেষে জানাবেন। আপনি নিজে বলছেন যে, ইউটনেস ছিলেন এবং সেটা হাউসে বলেছেন, যা কাগজে বেরিয়েছে। আমি বিনীতভাবে আপনার কাছে এটা সাবমিট করতে পারি যে, জাজ কি ইউটনেস হতে পারে? আপনি এই ব্যাপারে আপনার মতামত দেবেন।

(Noise)

**Mr. Speaker :** Mr. Roy, just I am disturbing you for a moment. If a judge is an eyewitness to a murder, he becomes blind. Can't he then be..

(Noise)

**Shri Saugata Roy :** Can a witness be also a jubge ? You please tell that. He can't be the witness. He cannot stand at the witness box and at the same time sit on the Judge's Chair. He cannot preside then, and somebody else has to preside. Someother person has to preside. My question is, can a witness be a judge ?

**Mr. Speaker :** Mr. Roy, I don't think you know the law about contempt of court. If a criminal throws a shoe at the judge, the judge passes a judgement for contempt of the House, being a witness to the incident. I think you don't know the law of contempt of court.

**Shir Saugata Roy :** Sir I know the law about contempt of court. স্যার, বলার আগে আমি একটি প্রশ্ন আপনার কাছে অত্যন্ত বিনীতভাবে উত্থাপন করতে চাই। Mr. Halim said such things could not go on and had to stop somewhere. স্যার, স্টেটসম্যান পত্রিকা আজকে একটা হেড লাইন করেছে, "Cong(I) creating intolerable situation" ইনটলারেবল সিচুয়েশন আমরা নাকি তৈরি করছি। স্যার, আমরা এক মাস হাউসে এলাম না। আপনারা যা ইচ্ছা আলোচনা করলেন। ঠক্কর কমিশনের রিপোর্ট নিয়ে রাজীব গান্ধীকে জড়িয়ে কথা বললেন, আর আমরা নাকি বাইরে থেকে চিঠি লিখে ইনটলারেবল সিচুয়েশন করলাম! স্যার, আমি বিনীতভাবে বলতে চাই যে, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অ্যালিগেশন এনেছি বলেই কি ইনটলারেবল সিচুয়েশন? স্যার, মুখ্যমন্ত্রী ভগবান না, সাঁইবাবা, তার বিরুদ্ধে অ্যালিগেশন আনা যাবে না? স্যার, এটার জাজমেন্ট বিফোর হিয়ারিং—স্যার, আমরা এটা আশা করিনি। স্যার, সেই জন্যই আমাদের ভয় হচ্ছে যে, বোধ হয় এখানে একটা জাজমেন্ট বিফোর হিয়ারিং-এর সম্ভাবনা রয়ে যাচ্ছে এবং এর মধ্যে একটা এলিমেন্টস অব ফিয়ার লার্কিং করছে যে, জাজ যখন কমেন্টস পাস করছেন তখন যে বক্তব্য রাখছেন, যাকে অ্যাকিউজড করার চেষ্টা হয়েছে সে কি ফিলি বলতে পাবে? স্যার, আমরা কংগ্রেসের লোক সত্যদা আগেই এটা বলেছেন। তিনি বলেছেন কংগ্রেসের লোকেরা ভয় করতে জানে না। আমরা রবীন্দ্র নাথের গান শিখেছি," আমি ভয় করব না, ভয় করব না। দু বেলা মরার আগে, মরবো না ভাই মরবো না। আমি ভয় করব না। তাই আমদের বক্তব্য রাখতেই হবে। স্যার, তৃতীয়ত আপনি আমাকে প্রশ্ন করতে পারেন, আমি আগে প্রিভিলেজ দিয়ে পরে কেন এই ধরনের মোশন দিলাম, দুই সেপারেট।

**Mr. Speaker :** It is not a motion. It is a letter. Let it be discussed.

**শ্রী সৌগত রায় :** আমি আপনাকে চিঠিটা দিলাম ঠিক যে কায়দায় শচীনবাবু দিয়েছেন যেটা নিয়ে আলোচনা করেছেন, ঠিক সেইভাবে আমিও চিঠি দিয়েছি। কেন দিলাম? তার কারণ, আমার আগেরটা যদি আপনি দেখে থাকেন যখন আমি শ্রী মলিন ঘোষ এবং শ্রী কিরণময় নন্দের বিরুদ্ধে শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী সুলতান আমেদকে মারার ব্যাপারে প্রিভিলেজ এনেছিলাম। আমার আগের পয়েন্টটা ছিল স্যার, ওরা by assaulting the members within the Hosue. প্রিভিলেজ ভঙ্গ করেছেন। It was a separate point. আর আজকে আমি যেটা দিয়েছি সেটা কি নিয়ে? আপনি স্যার, আমার চিঠির প্রথম

অংশটা পড়লেই দেখবেন, আমি বলেছি, ওরা হাউসের মধ্যে এইসব গন্ডগোল করে গভর্নরের ডিগনিটি ক্ষুন্ন করেছেন। এই প্রসঙ্গে স্যার, আমি কাউল অ্যান্ড শাকদর থেকে পড়ছি। Any action on the part of a member which mars the occasion of the presidents Address or creates disturbance is punishable by the House to which he belongs. এটা হচ্ছে, ১৬৬ পাতায়। আবার কাউল অ্যান্ড শাকদর এ ব্যাপারে বলছেন, কি কি জিনিসে প্রিভিলেজ হবে না। সেখানে কাউল অ্যান্ড শাকদর ২৩৬ পাতায় বলছে, Undesirable, undignified and un-becoming behavious on the part of a member at the time of President's Address to both the Houses of Parliament assembled together under article 85 is not a matter involving a breach of privilege or contempt of the House, but is one of Conduct of members and maintaining decorum and dignity by them. তাহলে কি বোঝা গেল স্যার? আমি আগেরবার দিয়েছিলাম প্রিভিলেজ শ্রী মলিন ঘোষ এবং শ্রী কিরণময় নন্দের বিরুদ্ধে for assaulting members within the House. সেটা একটা সেপারেট ইস্যু ছিল আর আজকে আমি যে চিঠি দিয়েছি সেটা for marring the dignity of the Governor. তারজন্য একটা সেপারেট চিঠি দিয়েছি। সেইজন্য আমি আমার স্কোপ ওয়াইডার করেছি। আশা করি আমি আমার পয়েন্টটা ক্লিয়ার করতে পেরেছি। স্যার, এবারে আমি এটাও বলতে চাই যে, আমার চিঠিটা শচীনবাবুর চিঠির পাল্টা নয়। শচীনবাবু চিঠি দিন, সমন করুন তারা চিঠি অনুযায়ী যা করার করতে পারেন কিন্তু আমার চিঠিটা আমাদের দৃষ্টিভঙ্গি থেকে দেওয়া। বামফ্রন্টের প্রধান শরিক সিপিএমের মেম্বারদের গভর্নারের অ্যাড্রেসের সময় ব্যবহারের ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি। স্যার, এই প্রসঙ্গে বলি, আপনাকে যেটা বলছিলাম, আপনি যদি কপি চান দিতে পারি, আমার চিঠির সঙ্গে আমি আরও ৪ জন-এর নাম যুক্ত করতে চাই। [***] He left his seat rushing towards the opposition side and was seen.

**Mr. Speaker :** Mr. Roy, I will not allow you to add this addendum. This part will be expunged.

**শ্রী সৌগত রায় ঃ** কোন পার্টটা স্যার?

**Mr. Speaker :** This letter is not going in. We are dealing with only, the letter of yesterday.

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** ঠিক আছে স্যার। আমি পারমিশন চেয়েছিলাম, আপনি অ্যালাউ করছেন না। আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে বলতে চাই। শ্রী রবীন মন্ডল, শ্রী গৌতম দেব, শ্রমতী আরতি দাশগুপ্ত, শ্রীমতী মিনতি ঘোষ, এদের নাম যোগ করতে চাই। স্যার, এবারে আমি আপনাকে বলছি, এখন একটু রিকনস্ট্রাক্ট করতে হবে কি ঘটেছিল হাউসে ২৭শে ফেব্রুয়ারি। এর আগে আপনারা কি আলোচনা করেছিলেন আমি জানি না, আমি তো

---

Note [* Expunged as ordered by the Chair]

হাউসে ছিলাম না। তবে রি-কনস্ট্রাকট করার ব্যাপারে কিছু অসুবিধা আছে। সেই অসুবিধার একটা হচ্ছে ভিজুয়াল, আর একটা হচ্ছে প্রেজেন্স। স্যার, আপনি জানেন যে যখন কোনও ঘটনা হয় পুলিশ পরে সেখানে গিয়ে ঘটনাটাকে রি-কনস্ট্রাকট করার চেষ্টা করে। আমিও ঘটনাটাকে রি-কনস্ট্রাকট করার চেষ্টা করেছি। তবে এটা বলে রাখা ভালো যে আমাদের দলের বেশির ভাগ সদস্য একটা সময়ে ওয়াক-আউট করেছিলেন। দুর্ভাগ্যবশত আমাদের কয়েকজন সদস্য ভিতরে থেকে গেছেন যাদের উপরে সব চেয়ে বেশি আক্রমণ ঘটে। সুতরাং আমি সেই ব্যাপারে সবটাই রি-কনস্ট্রাকশন করার চেষ্টা করেছি। আমি বিভিন্ন সোর্স থেকে শুনে, কাগজে পড়ে রি-কনস্ট্রাকট করার চেষ্টা করেছি।

**Mr. Speaker :** May I take it that what you are saying is after hearing from others and seeing the newspapers not seeing yourself.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি আগে আমার কথা শুনুন। আপনি মাঝখানে কেন কথা বলছেন? আপনি আমাকে বলতে দিন। আমি বলেছি যে হাউসে এই ঘটনা ঘটার অনেকটা সময়ই আমি বাইরে গিয়েছিলাম, আমি প্রত্যক্ষদর্শী নই। এটাতো সকলেই জানেন যে আমরা বাইরে চলে গিয়েছিলাম। হাউসের ভিতরে এবং পরে হাউসের লবিতে যা ঘটেছে সেগুলি চোখে দেখেছি এবং সেই বেসিসে আমি একটা রি-কনস্ট্রাক্ট করার চেষ্টা করেছি যে কি হয়েছে। আপনার একথা মনে রাখতে হবে যে হাউসে সেই সময়ে কে কি বলছিল। সব সময়েই যে ক্লিয়ারলি সেটা বোঝা যাচ্ছিল তা নয়। তার কারণ গভর্নর একটা অ্যাড্রেস দিচ্ছিলেন এবং আমাদের সদস্যরা প্রতিবাদ করছিলেন। তার মধ্যে রুলিং পার্টির লোকেরা নানা রকম কথা বলছিলেন। তারা অনেকেই উত্তেজিত ছিলেন। সেটা দেখে তারপরে আমি বেরিয়ে গেছি। সুতরাং রি-কনস্ট্রাকশন যে একদম ত্রুটিহীন একথা বলতে পারব না। স্যার, কোনও কেসেই করা যায় না এবং আমার ক্ষেত্রেও যে হবে তা বলছি না। তবে সাধারণ ভাবে রি-কনস্ট্রাশন করা যায়। রাজ্যপাল বক্তৃতা দিতে শুরু করলেন। আমাদের দিক থেকেও একটা শ্লোগান উঠেছিল এবং পরে আমাদের দিক থেকে একটা চার্জ সীট বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে পড়া হচ্ছিল। সেখানে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে নানা চার্জ ছিল, মুখ্যমন্ত্রীর ছেলের সম্পদের বিরুদ্ধে চার্জ ছিল, মুখ্যমন্ত্রীর আত্মীয়ের সম্পদের বিরুদ্ধে চার্জ ছিল, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির ব্যাপারে চার্জ ছিল, ট্রাম কোম্পানি কেলেঙ্কারির ব্যাপারে চার্জ ছিল, দুর্গাপুর সল্ট স্ক্যান্ডেল-এর ব্যাপারে চার্জ ছিল, এগুলি আমাদের তরফ থেকে পড়া হচ্ছিল। সল্ট লেকে জমির অ্যালটমেন্ট নিয়ে চার্জ ছিল সেগুলি পড়া হচ্ছিল। এই জিনিস হাউসে চলছিল। গভর্নর যখন পড়ছেন তখন আমাদের দিক থেকে এই ধরনের কতকগুলি চার্জ পড়া হচ্ছিল। এটা যখন হচ্ছে তখন আমরা দেখলাম যে বামফ্রন্টের সদস্যদের উত্তেজিত লাগছে। এর মধ্যে কি হল? আমাদের একজন সদস্য যখন দেখলেন যে সি পি এম-এর প্রাক্তন সংসদ সদস্য—তখনও তিনি সংসদ সদস্য ছিলেন ঠাকুর সিং গুরুং তার নাম রাজ্যপালের ভাষণের শোক প্রস্তাবের মধ্যে নেই। যখন তিনি উঠে রাজ্যপালকে চেঁচিয়ে দৃষ্টি আকর্ষণ করতে পারলেন না তখন তিনি উঠে গিয়ে বলেছিলেন যে কেন টি এস গুরুং, সি পি এম-এর এম পি খুন হল তার নাম এর মধ্যে নেই? সেই সঙ্গে আরও ২/১ জন সদস্যও সিট থেকে উঠে গিয়ে একই কথা বললেন যে কেন টি এস গুরুং, সি পি এম-এর সংসদ সদস্য, তিনি খুন হলেন তার

*নাম এর মধ্যে নেই?*

**মিঃ স্পিকার ঃ** *মিঃ রায়, এই সংসদ সদস্য কারা, তাদের নাম মনে আছে? এক মাস আগের কথা ভুলে যাননি তো?*

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ, নাম মনে আছে। স্যার, এরপরে কি হল? এর পরে আমাদের অনেক সদস্যারা বের হয়ে গেলেন, যখন আমাদের পক্ষ থেকে মেমোরেন্ডামটা পড়া শেষ হয়ে গেল। যারা এখানে ছিলেন তারা প্রতিবাদ করছিলেন. তারা শুনতে পান নি যে, আমরা ওয়াক-আউট করার কথা বলছি। তারা স্বভাবতই হাউসে একা হয়ে গেলেন। এর পরে যে ঘটনা ঘটল তা বিধানসভার ইতিহাস, গণতন্ত্রের ইতিহাসে খুব কমই ঘটেছে। এই ধরনের গণতন্ত্রকে ধর্ষণ করার উদাহরণ খুব কমই আছে। খুব কম আছে। সি পি এম-এর একজন মাননীয় সদস্য মলিন ঘোষ, তিনি তার সিট ছেড়ে দৌড়ে এলেন, দৌড়ে সিটগুলি টপকে গেলেন, টপকে ঐ যে ডেপুটি স্পিকার যেখানে বসে আছেন ঐ সিটে দাঁড়ালেন, ঘুষি ছুড়লেন। গভর্নর পড়ছেন, মুখ্যমন্ত্রী বসে আছেন, আপনি পাশের চেয়ারে বসে আছেন, তিনি ঘুষি ছুড়লেন, ঘুসি আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জির লাগল। আমাদের মাননীয় সদস্য সুলতান আহমেদের লাগল। আমাদের মাননীয় সদস্য তুহিন সামন্তের দুটো ঘুষি লাগল পেটে, বুকে। এইসব নয়। ইতিমধ্যে দৌড়ে এলেন একজন, তার নাম কিরণময় নন্দ, মৎস্য দপ্তরের রাষ্ট্র মন্ত্রী। সম্প্রতি সোসালিস্ট পার্টি নিয়ে বিমান মিত্র-র সঙ্গে গন্ডগোলের সূত্রে তার রোজ কাগজে নাম বেরচ্ছে। তিনি দৌড়ে এসে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জিকে ঘুষি মারলেন প্রত্যক্ষভাবে। শুধু তাই নয়, আরও লজ্জার ব্যাপার, রাজ্যপাল তখন বক্তৃতা দিচ্ছেন, তখন মন্ত্রী শ্যামল চক্রবর্তী, তার সিট ছেড়ে এসে, স্পিকারের সামনে দিয়ে, রাজ্যপালের সামনে দিয়ে এসে, তিনি ওখানে পৌছলেন। উনি মেরেছেন কিনা আমি বলছি না। কিন্তু উনি সিট ছেড়ে ওখানে এসেছিলেন। আর কে এসেছিলেন? ঐদিক থেকে ছুটে এলেন গৌতম দেব, তিনি তখন ওখানে পৌছে গেলেন। আর কে এলেন? এলেন রবীন মন্ডল। তার বিরুদ্ধে আমরা অভিযোগ করছি না মারার, কিন্তু তিনি এসেছিলেন, হাত পা ছুড়ছিলেন, চেঁচামেচি করছিলেন। এবং রবীন মন্ডল এখানে এসে দাঁড়িয়েছিলেন। এইরকম একটা অবস্থা হয়েছিল। আমরা তখন বাইরে চলে গেছি। তার সঙ্গে অঞ্জন চ্যাটার্জি, কাটোয়ার সদস্য, তিনি দৌড়ে এলেন। এই অবস্থায়, অপোজিশনের বেশির ভাগ সদস্যই বেরিয়ে গেছেন, আমাদের কয়েকজন মাত্র সদস্য ছিলেন, তাদের মধ্যে সুব্রত মুখার্জি ঘুষি খেয়ে অচৈতন্য হয়ে পড়ে গেছেন। তিনি মোমেন্টারিলি আনকনসিয়াস হয়ে ছিলেন এবং সুলতান আহমেদ কান চেপে বসে পড়েছিলেন। এই অবস্থায় গভর্নর ভাষণ পাঠ করছিলেন, আপনি তার পাশের চেয়ারেই বসে ছিলেন। এবং হাউসে ঐ অবস্থা চলছিল, স্যার, এবারে কি হল? এবারে হঠাৎ যে কোনও কারণেই হোক—কাগজে বেরিয়েছে বোধ হয় আপনার উপদেশ—রাজ্যপাল বক্তৃতা সংক্ষিপ্ত করে দিলেন। বক্তৃতা সংক্ষিপ্ত করে দিলেন, এখানে কিন্তু তখনও মারামারি চলছে এবং কেউই সুস্পষ্ট বুঝতে পারছে না কারা কারা মারছে। আমি একটা কাগজ থেকে উদ্বৃতি দিচ্ছি। স্যার, প্রেসের লোকেরা, যারা বসে ছিলেন, তারাও বুঝতে পারেন নি। স্টেটসম্যান কাগজে লিখেছে, From the Press Gallery arms and blowing fists were visible when the congress (I) M. L As took to their heels. তার মানে হাত পা ছোড়া হচ্ছে, এটা

[1-40 — 1-50 P.M.]

দেখা যাচ্ছিল। শুধু তাই নয়, দেখার সেখানে একটু অসুবিধা ছিল। এখানে আবার বলছে, Blows rain on Subrata Mukherjee and Sultan Ahmed, Congress(I) M.L.As who become unconscious. এবার গভর্নর হঠাৎ বক্তব্য শেষ করে দিলেন। ইতিমধ্যে আমরা দৌড়ে এসেছি সুব্রত মুখার্জিকে মারছে শুনে, কিন্তু আমরা হাউসে ঢুকতে পারলাম না, গেট আটকে কয়েকজন সিপিএম এর সদস্য দাঁড়িয়ে আছেন। তারপর সাধন পান্ডে গিয়ে আমাদের খবর দিলেন, আমরা দৌড়ে এলাম, তারপর দেখি আমাদের বন্ধু সুপ্রিয় বসু সুব্রত মুখার্জিকে ধরে নিয়ে আসছেন লবি দিয়ে, সুব্রত মুখার্জি হাঁটতে পারছেন না, বলছেন মাথায় অসহ্য যন্ত্রণা, কথা বলতে পারছেন না, সুব্রত মুখার্জি লবিতে গিয়ে বললেন আর চলতে পারছি না, সুব্রত মুখার্জি বসে পড়লেন। আমাদের দুজন সদস্য তার মাথা কোলে নিয়ে বসে আছেন। সেই সময় আমরা দেখলাম আমরা এইরকম দেখিনি, একটা বিরাট মিছিল বার হচ্ছে, তার পেছনে নাকি গভর্নর আছেন, তার সামনে মহিলা সদস্য শ্রীমতী আরতি দাশগুপ্তা, তিনি সামনে, তার মুখও চলছে, হাতও চলছে, পাও চলছে এবং আমাদের সদস্য মাটিতে পড়ে আছেন, তার উপর দিয়ে তাদের পা চলছে, আমরা এই রকম ভাবতে পারিনি যে মহিলা সদস্যারা পড়ে থাকা সদস্য, আহত সদস্য সুব্রত মুখার্জি তার উপর সেইভাবে পা দিয়ে লাথি মারতে পারেন। শুধু তিনি নন, আমি বলছি আপনি শুনুন, তারপর সব কাগজে এটা লিখেছে যে কংগ্রেস এম এল এদের ট্রাম্পল করে দেওয়া হয়েছে, পা দিয়ে ট্রাম্পল করে দেওয়া হয়েছে করুণতম ভাবে এবং তখনও আমি দেখেছি শ্রীমতী মিনতি ঘোষ কংগ্রেসের সম্পর্কে তার মুখে অজস্র গালি, তিনি এইভাবে লাথি মেরে আমাদের সদস্য সুব্রত মুখার্জি তো ছিলেন, তিনি লাথি খেলেন, অরুন গোস্বামী আমাদের সদস্য লাথি খেয়ে ছিটকে পড়লেন, এই করুণ অবস্থা আমরা দেখতে পেলাম। এই যে এখানে স্টেটসম্যান দিয়েছে, সিপিএম লেজিসল্টোরস with at least two women M.L.As remained in the forefront and stream rolled over the Opposition Members, steam rolled over the Opposition Memebers স্টিম রোলিং এর মতো চালিয়েছেন, স্টিম রোল্ড ওভার দি অপোজিশন। আমি স্যার সেদিনের ঘটনা যা রিকনস্ট্রাক্ট করতে পেরেছি আমি বলেছি। আমার রিকনস্ট্রাকশনের ব্যাপারে ত্রুটি থাকতে পারে, কিন্তু আমি যতটুকু পেরেছি চেষ্টা করে রাজ্যপালের বক্তৃতার সময় কি হয়েছে এই হাউসে, কিভাবে নির্মমভাবে হাউসের মধ্যে গভর্নরের প্রেজেন্সে, মুখ্যমন্ত্রীর প্রেজেন্সে—সবচেয়ে বড় কথা আপনার প্রেজেন্সে এই হাউসে কংগ্রেসি এমএলএরা আহত হয়েছেন এবং আপনি তার প্রতিবাদে আমরা এতদিন হাউস বয়কট করেছি এবং আমরা আগেও বলেছি আমরা কারও ভয়ে সভায় ফেরত আসিনি। গণতন্ত্রের মূল্যবোধকে রাখার জন্য আমরা ফিরেছি। এমএলএদের হাউসের মধ্যে কোনও সিকিউরিটি নেই। সুব্রত মুখার্জি আজকের মেম্বার নয়, ১৯৭১-৭২, ১৯৮২-১৯৮৭ চারটে ইলেকশন জিতেছে, তার উপর এই রকম অত্যাচার হয়েছে। স্যার, আমি এবার যে মেন কথাটা বলব, মুখ্যমন্ত্রীর ব্যাপারে আমি কিছু কথা বলেছি, আমি ওর কতকগুলি অভিযোগ এনেছি, আমি আপনাকে বলেছি, সেই অভিযোগগুলো রিকনস্ট্রাকশন করেছি, এখন উনি বললেন সেইগুলো ঠিক কি না। আমি ধরে নিচ্ছি, স্যার এমন হতে পারে, আমি আগে ধরে নিচ্ছি, যেমন বেঙ্গল ল্যাম্প সম্পর্কে সরকার একটা 'অপ্রচারের জবাবে' বলে একটা বই বার করেছেন, তেমনি মুখ্যমন্ত্রী

বলতে পারেন এটা কংগ্রেসিদের অপপ্রচার, ধরুন এটা উনি বললেন, উনি বললেন উত্তেজিত হননি। যে রকম অভিযোগ ছেলের সম্পর্কে করেছিলাম উনি মাথা ঠাণ্ডা করেছিলেন। সিপিএম দ্বারা টি এস গুরুং-এর খুনের ব্যাপারেও উত্তেজিত হননি। উনি বলতে পারেন, কই, কিছু তো বলিনি। উনি এইসব কথা বলতে পারেন। উনি যদি বলেন আমি চুপ করে ছিলাম, এত অভিযোগ আমার বিরুদ্ধে থাকা সত্ত্বেও আমি এতটুকু উত্তেজিত হইনি তাহলে আমি বলব আউট অফ ক্যারেকটার হয়ে যাবে। উনি আমাদের বিরুদ্ধে কম প্রোভোকেশনে এমন শব্দ ব্যবহার করেছিলেন যে আপনাকে এক্সপাঞ্জ করে ওনাকে বাঁচাতে হয়েছিল। উনি অল্পতেই প্রোভোকড্ হয়ে যান। তাই উনি যদি বলেন বেঙ্গল ল্যাম্প কিম্বা ট্রাম কেলেঙ্কারি নিয়ে আমি উত্তেজিত হইনি মেনে নিলাম উনি কিছু বলেন নি, তাহলে তখন উনি কি করছিলেন? উনি লিডার অফ দি হাউস। স্যার, একটা ইনটারেস্টিং জিনিস হঠাৎ করে পেলাম তাতে আছে লিডার অফ দি হাউসের কাজ কি? স্যার, কাউল অ্যান্ড শাকদেরের ১১৪ পাতায় দেখুন, সেখানে বলছেন The responsibility of the Leader of the House is not only to the Government and its supporters in the House but to the Opposition and the House as a whole.

**Mr. Speaker:** Mr. Roy you have taken 40 minutes.

**Shri Saugata Roy:** হয়ে এসেছে, আমি স্যার, একটু পড়ি. He maintains liaison between the Government and the Opposition Groups in the House. He is the guardian of the legitimate rights of the Opposition as well as those of the Government অপোজিশনের প্রতি তার একটা দায়িত্ব আছে। He is the guardian of the legitimate rights of the Opposition as well as those of the Government লিডার অফ দি হাউসের গারজেন হচ্ছে ঐ ভদ্রলোক। As such, he should be among the foremost champions of the rights of the House as a whole and see that the House is not denied, despite pressure from any quarter, its rightful opportunities শুধু তাই নয়, মুখ্যমন্ত্রী লিডার অফ দি হাউস, তার কি থাকা উচিত। The Leader of the House, it has been aptly said, should possess an intuitive instinct about what is going on in the minds of members on both sides, and in case or any trouble brewing, he should be able to estimate the nature and extent of commotion. মানে যে ঝামেলা হচ্ছে সেটা বোঝা দরকার, কতটুকু ঝামেলা হতে পারে। উনি হচ্ছেন হাউসের সকলের ধারক এবং বাহক।

**Mr. Speaker:** Mr. Roy your time is up. Please sit down.

[1-50 — 2-00 P.M.]

**Shri Saugata Roy:** তারপর পেজ কমিটি কি বলেছিলেন শুনুন। He should be all times prepared to intervence in the discussions, respond to the demands of the Opposition in the matter of giving opportunity for debate, fixing time and dates for discussion, control unrully behaviour

members and help the Speaker in arriving at dicisions in regard to matters before the House. Was he trying to control the unruly behaviour of the members ? Was he trying to perform his duties ? স্যার, আমার প্রশ্ন যে, মুখ্যমন্ত্রী মহাশয় বলুন যে হাউসের মধ্যে তার উপস্থিতিতে যখন মাননীয় সদস্যদের পেটান হচ্ছিল উনি তখন কি করছিলেন? উনি বলুন যে এটা করছিলাম কি ওটা করছিলাম। উনি লিডার অব দি হাউস। উনি বলুন যে আমার দায়িত্ব পালন করছিলাম। উনি যদি বলেন যে উনি চুপ করে বসেছিলেন তাহলে কি সেটা আমাদের বিশ্বাস করতে হবে যে ওনার অনুমতি ছাড়াই এই ধরনের কান্ড হয়েছিল, কংগ্রেস সদস্যদের পেটানো হয়েছিল? আমরা জানি উনি মন্ত্রিসভার অংশ, উনি দল এবং পার্টির সর্বময় কর্তা, ওর কিছু হলে আমরা কোয়েশ্চেন আওয়ারস ডিসপেন্স করে তার আলোচনা করি, মেম্বারদের পেটানো হচ্ছে সেটা উনি জানতেন না। যদি আমরা বলি পুরো ব্যাপারটা একটা চক্রান্ত। কংগ্রেসিরা, আমরা যাতে হাউস বয়কট করি, বেঙ্গল ল্যাম্প, ট্রাম কোম্পানি নিয়ে আলোচনা যাতে না হয় রাজ্যপাল মহাশয়কে লাল সেলাম দিয়ে বিদায় দেওয়া যায় তাহলে কি ভুল হবে? আমরা যদি বলি মুখ্যমন্ত্রী কর্তৃক এটা হয়েছে তাহলে কি ভুল হবে? এতবড় একটা ঘটনার ব্যাপারে আগে কিছু জানতেন না, পরে কিছু করেন নি আমাদের কি আশ্চর্য লাগবে না? যদি উনি বলেন উনি কিছু জানতেন না, চুপ করে বসেছিলেন, ওর বিনা নির্দেশে ওর পার্টির এমএলএ-রা সিট টপকে এসে আমাদের মেরেছে, ঘুষি লাথি মেরেছে, গালাগালি দিয়েছে, অপমান করেছে, উনি বলুন, হি ইজ দি লিডার অফ দি হাউস আমরা মেনে নেব। কিন্তু ওকে বলতে হবে যা ঘটেছে ওর বিনা অনুমতিতে ঘটেছে কিম্বা ওনার কথা কেউ শোনেনা। তাহলে আজকে এই প্রশ্নটা দাঁড়াচ্ছে যে এ ব্যাপারে মুখ্যমন্ত্রী যা বললেন, উনি লিডার অফ দি হাউস, আমরা মেনে নিতে রাজি আছি, কিন্তু অন্যরা যাদের নাম আমি করলাম তারা হচ্ছে মলিন ঘোষ, কিরণময় নন্দ, শ্যামল চক্রবর্তী, গৌতম দেব, শ্রীমতী আরতি দাশগুপ্ত, শ্রীমতী মিনতি ঘোষ এরা ছাড়া আর যাদের নাম আমার চিঠিতে উল্লেখ করেছি তারা হচ্ছে শচীন সেন, সুভাষ চক্রবর্তী, দিলীপ মজুমদার। স্যার এই প্রশ্ন আমি করতে চাই। আর এ প্রসঙ্গে আমি ধন্যবাদ জানাতে চাই আর এস পি, ফরওয়ার্ড ব্লক, সি পি আই, এম এল এ-দের যারা সিট ছেড়ে ওঠেনি। তারা এটুকু গণতান্ত্রিক বিবেক দেখিয়েছেন। শুধু এই দলটা একাধারে পশ্চিমবঙ্গের গণতন্ত্র শেষ করছে যারা উঠে এসে আমাদের আক্রমণ করেছে, আমাদের সর্বনাশ করেছে। স্যার, এই হাউসের কাছে প্রশ্ন রাখতে চাই একটা ব্যাপারে অধিকার ভঙ্গের একটা বিচার করতে পারব না। এখানে টাইরানি অফ দি মেজরিটি চলবে, এটাতে প্রিভিলেজ কোডিফায়েড হয়েছে কি? আমাদের দেশে জাসটিস নেই নিশ্চয়, হাউসের বেশি সংখ্যক মেম্বার বলে দিলেন জল উঁচু, তাহলেই কি জল উঁচু হবে? প্রশ্ন এই যে হাউসের মর্যাদা, হাউসের ওপিনিয়ন এতে বিবেকের প্রতিফলন ঘটবে কিনা! এখানে সামগ্রিক বিবেকের প্রশ্ন আসছে। এই হাউসের সদস্য হিসাবে যে ঘটনা বললাম কিছু চোখে দেখে এবং কিছু সুব্রত এবং সুলতান আহমেদের মুখে শুনে, কিছু আকারে ইঙ্গিতে, যে চিফ মিনিস্টার চুপ করে বসেছিলেন না। একাধিকবার হাত তুলেছিলেন। উনি বলুন, কাউকে উনি সিগন্যাল দেন নি, ইনস্ট্রাকশন দেন নি। ওকে বলতে হবে মারামারির জন্য আমি সিগন্যাল দিই নি, আমি এই হাউসের মারামারি বন্ধ করতে চাই, তার চেষ্টা করেছি। আমি সেজন্য এই মোশনটি এনেছি। হাউসের যিনি কাস্টোডিয়ান

তার কাছে এটাই জানতে চাই যে বিরোধী দল হিসাবে আমাদের নিরাপত্তা থাকবে কি থাকবে না? প্রশ্ন এটা নয়, আমাদের বিরুদ্ধে কয়টি সমন ইস্যু হবে ; প্রশ্ন এটা নয়, অমলেন্দ্রবাবু প্রিভিলেজ মোশন আনবেন কিনা। আমরা সেটা জানতে চাই না। আজকে পশ্চিমবঙ্গে গণতন্ত্র হত্যা হচ্ছে, একথা আগেই বলেছি। আমরা দেখেছি, হাওড়া কর্পোরেশনের ইলেকশনে কিভাবে রিগিং হয়েছে। আমরা দেখেছি, কিভাবে দক্ষিণ দমদম পৌরসভার কমিশনার শীশ মুখার্জিকে হত্যা করা হয়েছে। তাই আমার আশঙ্কা, হাউসে আবার আমাদের সেই দুর্দশা হবে কিনা ; হাউসে গণতন্ত্র থাকবে, কি থাকবে না। তবে সে ভয়ে কম্পিত নয় আমার হৃদয় যে, কেউ আমার বিরুদ্ধে নেবে। এখানে রবীঠাকুরের কবিতার ভাষায় বলি—

চিত্ত যেথা ভয়শূন্য, উচ্চ যেথা শির,
জ্ঞান যেথা মুক্ত, যেথা গৃহের প্রাচীর
আপন প্রাঙ্গনতলে দিবসশর্বরী
বসুধারে রাখে নাই খন্ড ক্ষুদ্র করি,
যেথা বাক্য হৃদয়ের উৎসমুখ হতে
উচ্ছ্বাসিয়া উঠে, যেথা নির্ধারিত স্রোতে
দেশে দেশে দিশে দিশে কর্মধারা ধায়
অজস্র সহস্রবিধ চরিতার্থতায়—
যেথা তুচ্ছ আচারের মরুবালুরাশি
বিচারের স্রোতপথ ফেলে নাই গ্রাসি,
পৌরষেরে করেনি শতধা, নিত্য যেথা
তুমি সর্ব কর্ম চিন্তা আনন্দের নেতা—
নিজ হস্তে নির্দয় আঘাত করি পিতঃ,
ভারতের সেই স্বর্গে করও জাগরিত।

আজকে আমার বক্তব্যের শেষে আপনাকে ধন্যবাদ জানাতে চাই এইজন্য যে, আপনি আমাকে যথেষ্ট সময় দিয়েছেন বলবার জন্য আমার যে ক্ষোভ, আমার যে দুঃখ, আমার যে ক্লেশ, আমার যে বেদনা, আমার যে কষ্ট, সেটা আপনার অনুমতি নিয়ে এই মুহূর্তে বিধানসভায় রাখতে পেরেছি এবং বিধানসভার সকল সদসস্যের কাছে আবেদন করছি, আমাদের হাউসে যে সংখ্যাগরিষ্ঠের একনায়কতন্ত্র প্রতিষ্ঠিত হয়নি সেটা দেখান। টেরানি অফ মেজরিটি ডাজ নট স্টপ দি কনসেন্স অফ ডেমোক্রাসি। লেট জাস্টিস বি এস্টাব্লিসড অ্যান্ড ট্রুথ বি ফাউন্ড আউট। তাই আমি আবার আপনাকে বলছি, মুখ্যমন্ত্রী যদি বলেন আমি মেনে নেব, কিন্তু অন্য সমস্ত অভিযোগের ব্যাপারে একটা হাউস কমিটি গঠন করে এখানে তার বিচার করা হোক। তবেই এই হাউসে ন্যায়বিচার এবং গণতন্ত্র প্রতিষ্ঠিত হবে। একথা বলে আবারও আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**Mr. Speaker :** Now Shri Sudip Bandyopadhyay please.

**Shri Sudip Bandyopadhyay :** Sir, I do not want to speak.

[2-00 — 2-10 P.M.]

**Mr. Speaker :** I have received with great interest the submission of honourable member Shri Saugata Roy. His main contention has been that he was, for a portion of the time on the 27th February, inside the House, and for a period of time, outside the House. He has seen a part of the incident and he has recapitulated, through hear-say and from the newspaper reports, remaining of the incidents. He has related some incidents which have taken place outside the House. He has also referred to 4 other members who he feels have also violated the privileges of some members of this Hosue. He has appealed that by 'sheer brute majority' a decision should not be taken, because it affects the decorum, prestige and the honour of the esteemed House of which he is very concerned. He has debated the matter for nearly 50 minutes. In his entire debate he has referred to the duties of the Chief Minister of the House. He has related to some of the incidents in which he alleges some members of this House had participated in or actively done something. In his letter dated 28th March, which he signed along with two other honourable members of the ten pages in that letter he has devoted paragraph 1.1 to paragraph 1.9 out of a total of twenty paragraphs nine paragraphs-to allegations against the Chief Minister. During his entire submission, he has not stated what breach of privilege the Chief Minister committed inside the Hosue on that day. He has related that to the other members who has done what. He has stated that the Chief Minister has the responsibility to control the House. So he also becomes vicarioulsy liable for contempt because he has failed to control the House. I fail to comprehend how the Chief Minister will know what the programme is of the Opposition. I fall to comprehend that. I don't know Nevertheless. Now the question is apparently whether the letter had been written with a genuine sense of grievance or with a sense of intent to denigrate, defame and reduce the esteem of the Chief Minister in the eyes of the public. If he did intend to have done that then it is a serious breach of privilege of the member of the Hosue and of the entire Hosue. The question now is if he has read through the paragraphs of the letter carefully. I have laid the same on the table ot the Hosue yesterday. I have read it out also. The allegations have been very serious and that have to be supported by cogent evidence and reasonable agruments, so that the proof can be established. No attempt has been made to do that. Sentiments have been attracted in the speech of Shri Saugata Roy, high-flown words have been used ; but nowhere an attempt has been made to show or prove of in what

manner the Chief Minister committed breach of privilege of any member of this House. It is unfortunate that members will take or adopt such tactics for purposes best known to them. I will only remind Mr. Saugata Roy to mete his argument as regards the majority of the House when he was a member of the Lok Sabha. He was an honourable minister also for a period of time. There was a privilege motion against Shrimati Indira Gandhi. Indira Gandhi through Mr. Stephen in the Lok Sabha stressed the point that—in the Privileges Committee, the members are mainly of the Janata Party, and as such I will not get the justice out of that.. 'That the composition of the Privileges Committee majority of whose Members belong to Janata Party, has created a reasonable apprehension in her mind that the Committee is hostile to her and cannot, therefore, mete out justice to her.' The very same argument Mr. Saugata Roy has repeated to the House that the ruling party members are in the majority and by sheer majority they can get a dicision. Doesn't it belie him to make that argument today when he has argued very much against this whole thing—'Parliament is Parliament—all members of the House with equal liabilities, duties and responsibilities. Everyone is equal when Mr. Saugata Roy held these views he belonged to the Janata Party and today he is sitting in the Opposition bench.

(Shri Saugata Roy rose to speak)

Please take your seat. I am reading from the proceedings of the Lok Sabha. "The founding fathers of the Indian Constitution did not find it necessary to codify the privileges of Parliament. As far as we are concerned, we are pursuing the directives given by the House of Commons. If that is so, we should also go by the precedents set by the House of Commons.

The privileges of the House of Commons came as a matter of right between the Parliament and the royalty on the question of the royalty making inroads into the power of Parliament. It started right from the Bill of Rights stage, it started against royalty's inroads and latter on it transeended to the priviliges of a collective nature, not an individual nature but of a collective nature."

Now which one I will take today. Is it the precedent created by Mr. Saugata Roy when he was the member of the Janata Party in the Lok Sabha, or what Mr. Roy is saying today sitting in the Opposition Bench in the West Bengal Legislative Assembly ?

**Shri Saugata Roy :** Sir, please take the position of here not there.

**Mr. Speaker :** 'Here' Very well. Now, the views of Mr. Saugata Roy, have very elaborately been stated here. it makes a very good thesis for the students of the political science and I hope it will be incorporated in some books in future.

Unfortunately, I am unable to agree with the arguments put forward by Mr. Saugata Roy. They are very tenuous, not sustainable. Therefore, I permit Mr. Amalendra Roy to move his notice of Breach of Privilege.

(Nose)

[2-10 — 2-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মাননীয় সৌগত রায়ের বক্তৃতা অন্তত পঞ্চাশ মিনিট ধরে শুনলাম। আজকে এই সভায় প্রিভিলেজ মোশন নিয়ে আলোচনা করার জন্য কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করা হয়েছে। এই প্রিভিলেজ মোশন আলোচনা করার আগে মাননীয় সদস্য সৌগত রায় আপনার কাছে যে চিঠি লিখেছেন, সে সম্পর্কে তিনি এখানে প্রায় এক ঘণ্টা ধরে ব্যাখ্যা দিয়েছেন। মাননীয় সদস্য সৌগত রায় মহোদয় বললেন যে তিনি হাউসের সামনে একটা মোশন রেখেছেন। কিন্তু কালকে আপনি যখন হাউসের সামনে এই চিঠি উপস্থাপন করেছিলেন এবং ঘোষণা করেছিলেন যে আজ এই চিঠি নিয়ে আলোচনা হবে, তখন আমি আপনাকে প্রশ্ন করেছিলাম যে, এই চিঠি কি কোনও মোশন? এই চিঠি কোন রুলে কিভাবে হবে এটা বলেছেন এবং তখনই আমি এইটুকু বুঝেছি যে মাননীয় সৌগত রায় মহাশয়, তরুন অধিকারী এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় যে চিঠি আপনার কাছে দিয়েছেন সেটার কোনও মোশন নেই। সুতরাং আমি আমার মোশন তোলার আগে আমি আপনার কাছে নিবেদন করতে চাই যে মাননীয় সৌগত রায় মহাশয় এতক্ষণ ধরে এখানে বক্তৃতা করে গেলেন যে ভিত্তিতে, সেই ভিত্তি নিয়ে আমি আমার মোশন আলোচনা করার আগে এখানে দুটি কথা বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা পরিষ্কার করে বুঝতে হবে বিরোধীদলের যারা সদস্য তাদেরকে, বিরোধীদলের নেতাকে এবং যে ৩জন মাননীয় সদস্য আপনাকে চিঠি লিখেছেন তাকেও বুঝতে হবে ২৭ তারিখের যে ঘটনা, সেই ঘটনাকে। ২৭ তারিখের ঘটনার, সেই ঘটনাকে। ২৭ তারিখের ঘটনায় এইকথা মনে রাখতে হবে বিরোধীদের যে এই বিষয়ে মাননীয় স্পিকার মহাশয়কে, অথবা মাননীয় মুখ্যমন্ত্রীকে লিডার অফ দি হাউসকে বা অন্য কোনও সদস্যকে অভিযুক্ত করা যায় না।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আপনি আমাকে বলতে দিন।

গন্ডগোল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় আপনি বলে যান। (গন্ডগোল)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, এটা তাদের মনে রাখতে হবে যে ২৭ তারিখের যে অ্যাসেম্বলি মিটিং করেছিলেন সেটা বিধানসভার সিটিং ছিল না। এই মূল জায়গায় তারা গন্ডগোল করেছেন। এটা ছিল রাজ্যপালের মিটিং, অথবা প্রেসিডেন্টস মিটিং। সেই মিটিং

*কনস্টিটিউশনের বিধান হচ্ছে যে, রাজ্যপাল তার কনস্টিটিউশনাল ফাংশান ডিসচার্জ করার* জন্যে যখন মিটিং করছেন বা রাষ্ট্রপতি বা প্রেসিডেন্ট যখন মিটিং করছেন তখন সেই হাউসের যে মিটিং সেখানে অ্যাসেম্বলির পুরো কন্ট্রোল রাজ্যপালের হাতে থাকে। সেই মিটিং যদি জয়েন্ট সিটিং হয় পার্লামেন্টে বা রাজ্যসভায় সেখানে কোনও স্পিকার বা চেয়ারম্যানের রাজ্যসভায় কর্তৃত্ব থাকে না। কর্তৃত্ব থাকছে প্রেসিডেন্টের। এখানে যখন মিটিং হচ্ছে সেখানে পুরো কর্তৃত্ব থাকে রাজ্যপালের। এটা ভালো করে, পরিষ্কার করে দিতে চাই। এটা পরিষ্কার না করলে ওরা বুঝবেন না কি ভুল সেদিন তাদের তরফ থেকে করা হয়েছে। আমাদের তরফ থেকে যা করা হয়েছে তা সংবিধান সম্মত কিনা এটাও বুঝবেন। আমি যেটা এনেছি তা সংবিধান সম্মত এবং লোকসভায় তার নজিরগুলি আছে। লোকসভায় ঐতিহাসিক ৩টি নজির আছে এবং ভারতবর্ষে অন্যান্য বিধানসভা মিলিয়ে ৪টি নজির আছে। অর্থাৎ মোট ৭টি নজির আছে। ভারতবর্ষে ৪টি বিধানসভার ৪টি নজির আছে। আমরা দেখেছি প্রেসিডেন্ট যখন সভা চালাচ্ছেন বা রাজ্যপাল যখন সভা চালাচ্ছেন সেখানে স্পিকারের কোনও কর্তৃত্ব থাকে না। সেখানে মেম্বার আছে, ডিজঅর্ডারলি ব্যবহার করা এবং ডিজঅর্ডারলি ব্যবহার করার জন্য কোনও প্রিভিলেজ মোশন আসে না। অন্য কোনও মোশনও আসে না। একমাত্র লোকসভায় পার্লামেন্টের ক্ষেত্রে সেখানে কনডাক্ট অফ মেম্বারসদের ডিগনিটি এবং ডেকরাম এটা তুলনা করা হয়েছে বলেই বলছি, প্রিসিডেন্ট আছে সেখানে সভায় গোলমাল করা হয়েছে তাই সেখানে অ্যাকশন নেওয়া হয়ছিল। এবং মাননীয় সদস্য শচীন সেন মহাশয় আজকে এখানে যে প্রস্তাব এনেছেন সেটা একটা ঐতিহাসিক নজিরের ভিত্তিতে করা হয়েছে। ওদেরকে বলছি, আজকে তো এখানে অনেকেই কাউল অ্যান্ড শাকদার পড়লেন, আপনারা যে গন্ডগোল করলেন এটা একটা নজির আপনাদের মধ্যে কেউ একজনও থাকেন সে একটা নজির হাজির করুন অন্তত আপনাদের সমর্থনে। ভারতবর্ষের কোনও বিধানসভায়, পার্লামেন্টে কোথাও কোনও নজিরের ভিত্তিতে আপনারা এখানে দাঁড়াতে পারবেন না।

(গোলমাল)

এটা কি গণতন্ত্র নাকি, রাজ্যপালের গাড়ির উপর ঐ মহীমহ সদস্য নাচছিলেন এই সমস্ত কাগজেই বেরুল। আজকে এখানে এসে আবার নৃত্য শুরু করেছেন।

(গোলমাল)

এখানে দাঁড়িয়ে তো ৫০ মিনিট বক্তৃতা দিয়ে গেলেন, কোনও বাধা এই তরফ থেকে কেউ দেয়নি। আজকে যখন মোশন মুভ করা হয়েছে তখন ধৈর্য্য নেই, সহ্য শক্তি নেই, নিজে বলব, অন্যকে বলতে দেব না। এই তো কংগ্রেস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য আমি আর বেশি ব্যাখ্যার মধ্যে যেতে চাই না। ওদেরকে শেখানো যাবে না, ওদেরকে কেন, ওদের দলকে শেখানো যাবে না, ওদের নেতাকে শেখানো যাবে না। ওরা ভারতবর্ষের গণতন্ত্রকে রসাতলে দেবার জন্য বদ্ধ পরিকর। আমি আর শেখাতে চাই না। আমি মোশন মুভ করছি বিধানসভার সদস্য শ্রী সৌগত রায়, সুদীপ বন্দ্যোপাধ্যায় ও ডাঃ তরুন অধিকারির বিরুদ্ধে। মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ওরা একটা চিঠি লিখেছেন, ঐ চিঠি গতকাল (২৮-৩-৮৯) মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় উপস্থাপন করেছেন এবং সম্পূর্ণটা পড়েছেন। ঐ চিঠিতে

[2-20 — 2-30 P.M.]

সভার মাননীয় নেতা মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর বিরুদ্ধে সম্পূর্ণ ভিত্তিহীন অসত্য যে অভিযোগ তৈরি করেছেন তা ম্যালিসিয়াসলি ফলস রাইটিং ও কাস্টিং রিফ্লেকশন on the House and its members এই পর্যায়ে পড়ে। ঐ ইমপিউন্ড লেটারের ছত্রে ছত্রে অ্যাবিউসিভ ওয়ার্ডস ডিরোগেটরি ফাউল থিংস ইমপিউটেশন অফ ইমপ্রপার মোটিভস, ইনসাল্টিং ল্যাঙ্গুয়েজ দেখতে পাওয়া যাবে। এই উদ্দেশ্যমূলক অসত্য ভাষণের একমাত্র উদ্দেশ্য হচ্ছে to diminish the respect due to the leader of the House and the Chief Minister of the state. এই প্রসঙ্গে আচার্য্য কৃপালনী ঐতিহাসিক প্রিভিলেজ মামলা উল্লেখ করে আরও স্পষ্ট ভাষায় বলতে হয় The impugned letter read as a whole in respect of the leader of the House, in its tenor and content libels the leader of the House and the Chief Minister and cast reflection on him on account of some wholly baseless charges and his otherwise dignified conduct. The language of the letter is replete with wild accusations, invectives foul epithets, imputation of malicous motives, deregatory references and defametory words. Each one attracts the provision of breach of privilege and contempt of the House. These unwarranted allegations were deliberetly calculated to bring the leader of the House into odium, contempt and redicule by referring to him in a contemptous and insulting manner. This was perpetrated not only to deliberately wilfully and knowingly mislead the House, but the people of the West Bengal and India as a whole. সুতরাং আমার নির্দিষ্ট অভিযোগ হচ্ছে শ্রী সৌগত রায়, শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়, শ্রী তরুন অধিকারিকে গিলটি অব গ্রস ব্রিচ অব প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অব দি হাউস এই অভিযোগে বিচার করা হোক। এই অভিযোগ সম্পর্কে আমার আরও প্রস্তাব হচ্ছে এই আজই এখানে এই হাউসে এই বিচার করতে হবে এবং সিদ্ধান্ত ঘোষণা করতে হবে এই হচ্ছে আমার প্রস্তাব। যে চিঠি আপনি পড়েছিলেন তার কপি আমি দিয়ে দিয়েছি, তার বেসিসে আমার এই প্রিভিলেজ মোশন। এই হাউসের মতামত নিয়ে এখানে বিচারের ব্যবস্থা করতে হবে।

**Mr. Speaker :** I admitted the breach of privilege notice given by Shri Amalendra Roy. It is for the House to decide whether this breach of privilege should be sent to the Committee on Privileges or it should be decided by the House itself. Now Mr. Sattar.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার আমি যেটা বলছিলাম।

(Noise & interruptions)

**Mr. Speaker :** Mr. Sattar, as long as Mr. Amalendra Roy was speaking, your members continued to disturb him.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** প্রশ্নটা হচ্ছে আপনি যখন অ্যালাও করেছেন, লিডার অব দি

অপোজিশন যখন কিছু বলতে উঠেছে তখন সেখানে ডিসটারবেন্স হচ্ছে, সেখানে আপনি দেখছেন না।

(Noise)

**Mr. Speaker :** Question হচ্ছে. When I call a member তারপর, তার মাঝখানে অন্য কোনও সদস্য বলতে পারবেন না। I do not allow that. আমার অর্ডার শুনতে হয়, না হলে হাউস চলবে না। When I called upon a member to say his say, he was being disturbed, But when you spoke, I told the House not to disturb you. But it was seen that both sides were disturbing each other. It is a bad practice.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে উনি ওঠার আগে আমি আপনাকে বলতে উঠেছিলাম। মাননীয় স্পিকার মহাশয়, আমাদের তরফ থেকে অধ্যাপক সৌগত রায়, সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং ডাঃ তরুন অধিকারি একটা চিঠি দিয়েছেন এবং তাতে চিফ মিনিস্টার সম্বন্ধে কিছু বক্তব্য রয়েছে। এই ব্যাপারে সৌগত রায় কিছুটা ব্যাখ্যা করেছেন। যার বিরুদ্ধে বক্তব্য রাখা হয়েছে তিনি উত্তর না দিয়ে মাননীয় স্পিকার সেই উত্তর দিবেন এটা খুবই দুঃখের বিষয়। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যখন বক্তব্য রাখছিলেন তখন মুখ্যমন্ত্রী মহাশয় হাউসে উপস্থিত ছিলেন এবং স্বাভাবিকভাবে তিনিই এখানে তার উত্তর দিতে পারতেন এবং তারপর যিনি প্রিভিলেজ মোশন এনেছেন তিনি বক্তব্য রাখতেন। সৌগত রায় বক্তব্য রাখারপর মুখ্যমন্ত্রী কিছু বলেন নি।

**Mr. Speaker :** Mr. Sattar, I have received a letter and that is neither a motion nor a matter of Breach of Privilege. In this letter allegations have been made against some members. But the copy of the letter has not been given to the concerned hon'ble members against whom allegations have been made. So, I do not know how they can reply. How can you expect reply from those members to whom you did not give the copy of the letter ? The question does not arise.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যখন কোনও মিনিস্টার বা সদস্যের বিরুদ্ধে হাউসে কোনও অভিযোগ আনা হয় তখন আপনি বলেন, যে পর্যন্ত ওই মিনিস্টার বা সদস্যকে অ্যালিগেশনের কপি দেওয়া হচ্ছে সে পর্যন্ত এই ইস্যুটা হাউসে তুলতে দেওয়া হবে না। আপনি এক্ষেত্রে সৌগত রায়কে বলতে পারতেন আপনি তাকে কপি দিন।

[2-30 — 2-40 P.M.]

(Noise)

**Mr. Speaker :** The question is if any notice or allegation or motion of privilege is given against any member, I would require a copy of it to be served to the persons against whom the allegations are made.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমার পয়েন্টটা হয়তো আপনাকে বোঝাতে পারি নি। We ave given a letter on this প্রশ্ন হচ্ছে আপনি যে নিয়ম ফলো করেন যে যখন কানও মেম্বারের বিরুদ্ধে বলা হয় সে এদিকের হোক আর ওদিকের হোক তার একটা rocedure থাকবে। সৌগত রায় চিফ মিনিস্টারের বিরুদ্ধে.....

**Mr. Speaker :** This is not a notice of privilege. I am sorry. It is ot. I am sorry. It is just mere a letter addressed to me.

(Noise)

Have patience. This was mere a letter addressed to me. I have aid that letter on the table of the House. Shri Amalendra Roy has' pplied for a copy of the letter yesterday. I have supplied a copy to im.

(Noise)

Have patience. It is not a document in compliance with the pro- edure of the House. It is only a letter containing scandalous statement gainst a member. Do you understand what I am telling you ? Now, fter that, I cannot ask these members to serve a copy of the letter ddressd to me to the Chief Minister. I cannot. The letter was ad- ressed to me. Do you understand what the letter is ? He has applied or a copy. I have given him.

(Noise)

Now, here the only question is whether a member on whom a opy has not been served can be called upon to reply. He has not alled upon to reply. So, if you have anything to say, then, you can nake your submissions.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** শচীন সেন আমাদের একটা মোশন দিয়েছে এবং সেটা অফিস থকে সারকুলেট হয়েছে। এখানে সৌগত রায় যেটা দিয়েছে সেটা অফিস থেকে সারকুলেট রতে পারতেন। আমার কথা হচ্ছে যখন কোনও মেম্বারের বিরুদ্ধে অ্যালিগেশন আনা য়েছে। They have made some allegations against our Chief Minister and gaisnt some other members. এখানে কতকগুলি মেম্বারের বিরুদ্ধে অ্যালিগেশন আনা য়েছে এবং শ্রী সৌগত রায় আপনার সামনে সে সম্বন্ধে বলেছেন।

**Mr. Speaker :** I fail to understand. I can not help you. The letter s addressed to me. Mr. Sattar, I am sorry, I cannot, because the llegations were made against some members. The motion was moved.

(Noise)

ওদের কোনও বক্তার বক্তব্যে বাধা দিই নি, আমাকে এইভাবে ডিসটার্ব করা হচ্ছে কেন? আমি কি বলতে পারব? মাননীয় অধ্যক্ষ মহাশয় ৩ জন মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায়, শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং ডাঃ তরুন অধিকারির একটি চিঠি কালকে আপনি আমাদের সকলের সামনে এখানে পড়েছেন। সুতরাং বিষয়টি আমাদের বিধানসভার কাছে এসে গেছে এবং তার উপর কি করা হবে, সেটা এখন বিধানসভার বিচার্য বিষয়। কিন্তু আমি প্রথমেই যেটা আপনার কাছে নিবেদন করতে চাই তা হল এই আপনিও বলেছেন এবং মাননীয় সদস্য অমল রায়ও বলেছেন যে, এটা কোন নিয়মে এখানে আসবে—আপনি এই সভার পরিচালক। আপনার আদেশই শিরধার্য। আপনি মনে করেছেন এই ৩জন দায়িত্বশীল সদস্য চিঠি দিয়েছেন, গুরুতর কিছু বক্তব্য রেখেছেন, কাজেই এটা এখানে আনা উচিত। কিন্তু আমরা এই সভার কাজ কর্ম পরিচালনা করি এই বই দ্বারা রুলস অব প্রসিডিওর ইত্যাদির কোনও নিয়মে এটা এখানে আসছে? এটা মোশন নয়, রেজলিউশনও নয়। এখানে মাননীয় সৌগত রায় একাধিকবার অধিকার ভঙ্গের কথা বলেছেন। কিন্তু তার চিঠিতে আছে এই করেছে পানিশমেন্ট দিন। প্রিভিলেজ শব্দটা যদি ভুল না হয়—আমি কালকেও শুনেছি এবং আপনার ঘরে গিয়ে চিঠিটিও পড়েছি যদি আমার স্মৃতি বিভ্রম না হয় তাহলে এটা বলতে পারি যে, প্রিভিলেজ শব্দটা কোথাও উচ্চারণ করা নেই। এটা প্রিভিলেজ নয়, সাধারণ মোশন নয়, রেজলিউশন নয়, একটা ডিসকাশন দাবি করাও নয়। এখানে প্রাক্তন অধ্যক্ষ অপূর্বলাল মজুমদার উপস্থিত আছেন। আপনিই বলুন কোনও ফরমে না করে একটা চিঠির উপর অভিযোগ আনা যায়? তারা আলোচনা করার দাবি করছেন। এটা অগ্রাহ্য করলেই ভালো হত। আপনি এনেছেন আর তা আমরা অগ্রাহ্য করতে পারি না, এর উপর ব্যবস্থা নিতে হবে। মাননীয় অমল রায় মোশন এনেছেন যে, এই চিঠির দ্বারা এই তিন জন সদস্য অধিকার ভঙ্গ করেছেন, তার মধ্যে আমাদের সভার নেতাও আছেন, অন্য সদস্যরাও আছেন। আমরা মনে করি এই সভার অবমাননা করেছেন, ব্রিচ অব প্রিভিলেজ অব মেম্বার অ্যান্ড কনটেম্পট অব দি হাউস হয়েছে এবং সেই কারণে আমাদের ব্যবস্থা নিতে হবে। আপনি মেজ পার্লামেন্টারি প্র্যাকটিসটা দেখুন, কাউল অ্যান্ড শাকদার দেখুন, মুখার্জি দেখুন এবং এটা প্রিভিলেজ কমিটিতে না পাঠিয়েও এই সভাতেই এর বিচার করা যায়, অতীতেরও এই রকম প্রচুর নজির আছে। সময় সংক্ষেপের জন্য আমি সেইগুলি আর পেশ করছি না। ঘটনাটি কি? অধ্যাপক সৌগত রায়-এর ৫০ মিনিটের ভাষণ আমি শুনলাম। তিনি চিঠিতে আরও অনেকের কথা বলেছেন। আমি সেই সবের মধ্যে আর যাচ্ছি না। সভার নেতা সম্বন্ধে তিনি গুরুতর কিছু অভিযোগ এনেছেন। তিনি কি করেছেন? তিনি দাঁড়িয়ে উত্তেজিত করেছেন, মার ওদের! তিনি বলেছেন তোমরা যাও এই করো ঐ করো চিঠিতে লিখেছেন। তিনি ৫০ মিনিটের বক্তৃতায় একটি কথাও একবারও বললেন না যে, অন্য সদস্যরা কে কি করেছেন। তিনি একবারও বললেন না যে, সভার নেতা হাত পা ছুঁড়েছেন, তিনি মারতে বলেছেন, তিনি চেঁচিয়েছেন, তিনি ক্ষেপিয়েছেন। তিনি কি বললেন? এখানে উপস্থিত আছেন, তিনি বলুন যে, আমি এটা করিনি। তিনি একটি ন্যারেশন দিয়ে গেলেন। পর পর ধারা বিবরণী দিয়ে গেলেন। সেই ধারা বিবরণীতে কোথাও নেতা কি করেছেন, সেই কথা একবারও উল্লেখ করলেন না। সমস্ত বক্তব্যের পরে উনি বললেন, আপনি একবার বলুন যে, আমি এইগুলি করিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইদেশ হচ্ছে মায়াবাদের দেশ। এখানে বলা হয়, যাহা

[2-40 — 2-50 P.M.]

দেখিতেছ তাহা সত্য নহে, যাহা তোমার মনে আছে তাহাই সত্য। সাবজেক্টিভ কথা। সাবজেক্টিভ কথা যে তিনি বলুন যে আমি এগুলি করি নি। বললেনই না আপনি করেছেন তারপর বলছেন, বলুন আমি করি নি। যে কথা আপনি কালকে বলেছেন, তার উত্তর দিয়েছেন, যে যিনি সাক্ষী তিনি বিচারক হতে পারেন কিনা, অমলবাবু তার জবাব দিয়েছেন যে সেদিন আপনি বিচারক ছিলেন না। বিচারক যদি কারুকে বলতে হয় রাজ্যপাল মহাশয় সেদিন ছিলেন এই সভার পরিচালক। আপনি যা দেখেছেন সেটাই বলেছেন, আপনি আবার অন্য কথাও বলেছেন, আমি তারমধ্যে আর যাচ্ছি না। আমরা তো সবাই সেদিন দেখেছি যে সভার নেতা কি করেছেন। সংবাদপত্রকে উল্লেখ করতে নেই কিন্তু উনি করেছেন. আমিও সেজন্য করছি, ২৮শে ফেব্রুয়ারি সমস্ত সংবাদপত্রে কোন জায়গায় আছে যে সভার নেতা উত্তেজিত করেছেন, হাত পা ছুঁড়েছেন, বলেছেন, যাও, লেলিয়ে দিয়েছেন? তা তো নেই বরং একটি সংবাদপত্রে পড়েছি, সম্পাদকের স্বাক্ষরিত প্রবন্ধে লেখা হয়েছে, 'সভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী কেন চুপ করে বসেছিলেন? এটাই হচ্ছে তাদের অভিযোগ যে কেন তিনি চুপ করে বসেছিলেন। ২৮ তারিখের অনেক বক্তব্যই তো বেরিয়েছে, এক মাস সেখানে তাদের সময় লাগলো বুঝতে যে সভার নেতা মুখ্যমন্ত্রী, তিনি এরকম কাজ করেছেন। কই. কোনও বিবৃতি তো দেন নি। এখানে এতো কথা বললেন, দিল্লিতে গিয়ে কথা বললেন, বিধানসভায় আসেন নি কিন্তু এখানে ঘরে বসে বিরোধীদলের নেতা থেকে আরম্ভ করে সবাই কত বিবৃতি দিলেন এর বিরুদ্ধে ওর বিরুদ্ধে কিন্তু কই, এটা তো বললেন না। একজন সদস্য সম্বন্ধে তো বললেন যে বুকের ছাতি কত দেখে নেব কিন্তু কই, মুখ্যমন্ত্রী সম্বন্ধে তো কোথাও কিছু বললেন না। হটাৎ ২৮শে মার্চ তারিখে মনে হল—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যদি একথা বলি তাহলে কি খুব অন্যায় হবে যে গতকাল কংগ্রেস বিধানসভা দলের অধিবেশনে শোনা যাচ্ছিল তারা ঠিক করেছেন এখানে আসবেন। আমরা শুনেছি, এসব কাগজে পড়া কথা ওরা বলবেন সঠিক কিনা, এ ব্যাপারে ওদের মধ্যে মতভেদ আছে। কেউ কেউ চাইছিলেন না যে তারা আসুন। কয়েকজন সদস্য যখন বুঝতে পারলেন যে অধিকাংশ কংগ্রেস সদস্য ফিরে আসছেন তখন এটা নষ্ট করার জন্য তাড়াহুড়ো করে একটা চিঠি দিলেন যাতে এটা নিয়ে হাঙ্গামা হয়। স্যার, একথা বলে সেটা কি খুব অন্যায় হবে? স্যার, যা ঘটে নি, সম্পূর্ণ অসত্য সেটা বলা হয়েছে। এখানে অধিকার ভঙ্গ কোথায়, অবমাননা কোথায়? মাননীয় সদস্যের লিডার অব দি হাউস সম্বন্ধে কোনও অবমাননাকর মন্তব্য করা মানে পুরো সভার প্রতি অবমাননা দেখানো। লিডার মে, কাউল শাকদর দেখুন। ১৮৫৭ সালে, মানে সোয়াশো বছর আগে কমন্স সভায় এই সিদ্ধান্ত হয়েছে কোনও সদস্য সম্বন্ধে অবমাননাকর মন্তব্য করলে অধিকার ভঙ্গ হয়। আমাদের দেশে ১৯১৯ সালে মন্টেগু চেমসফোর্ড রিফরমসের পর এই প্রাদেশিক আইনসভায় এই জিনিস হয়েছে। সংবিধান পাশ হবার পর ১৯৫৩ সালে অবিভক্ত বঙ্গের বিধানসভায় টাইমস অব ইন্ডিয়ার কেসে এই সিদ্ধান্ত হয়েছে। কত নজির আর দেব? সেখানে বলা হয়েছে যে যদি কোনও সদস্য সম্বন্ধে অবমাননাকর মন্তব্য করা হয় তাহলে সভারও আবমাননা করা হয়, ডিগনিটি অব দি হাউস নষ্ট হয়। এই সভার নেতার অন্য মর্যাদা আছে। সুতরাং এর ফলে অবমাননা করা হয়েছে, এটা কোনও মতেই বরদাস্ত করা যায় না। মাননীয় সদস্য অমল

রায় মহাশয় এখানে যে অধিকার ভঙ্গের অভিযোগ এনেছেন এই তিনজন সদস্য সম্বন্ধে সে সম্পর্কে স্যার, আমি বলব, তারা অধিকার ভঙ্গ করেছেন, সভার অবমাননা করেছেন, তাদের শাস্তি এখানে দিতে হবে, এটা অধিকার রক্ষা কমিটির কাছে পাঠাবার কোনও দরকার নেই। স্যার, ওরা গণতন্ত্রের কথা বলছেন কিন্তু সেই গণতন্ত্র কি ওরা মানেন? কোনও শিস্টাচার মানেন? কোনও নিয়ম-কানুন মানেন? স্যার, আমার দুঃখ হচ্ছে কংগ্রেস পরিষদীয় দলের অবস্থা দেখে। অনেক তো পুরানো সদস্য আছেন—বিধানসভার প্রাক্তন অধ্যক্ষ আছেন, বিরোধীদলের নেতা, তিনি উকিল, তা শেষ পর্যন্ত উকিল বাছলেন সৌগত বাবুকে? এতো খারাপ সওয়াল? তিনি তো তার বক্তৃতায় তার দলকে তুলে দিলেন। ভালো করে সওয়ালটাও তিনি করতে পারলেন না। এতো দুর্বল উকিল দিয়ে কেস সাজানো যায়? কেসই তিনি দাঁড় করাতে পারলেন না। আর কোনও উকিল খুঁজে পেলেন না?

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমার কণ্ঠস্বর হয়ত একটু কম আওয়াজ তুলছে, তবু আমি আপনার কাছে বেশি কথা বলতে চাচ্ছি না, কয়েকটি কথা বলে আপনার দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। আপনি কালকে একটা চিঠি পেয়েছেন। সেই চিঠির আপনি গুরুত্ব দিয়েছেন এবং গুরুত্ব দিয়ে এই হাউসে পাঠ করেছেন। সেই পাঠ করার সময়ে এই হাউসে যারা উপস্থিত ছিলেন তারা নিশ্চয়ই শুনেছেন এবং যে সমস্ত মন্ত্রীরা আছেন, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, তাদের কানে সেই সমস্ত অ্যালিগেশন গতকালই গেছে। দীর্ঘক্ষন ধরে সেদিনের ঘটনা এখানে বলা হয়েছে। আমি এখানে ঘটনার দিন খানিকক্ষন ছিলাম। যখন ওয়াক আউট হয়েছিল আমি বাইরে চলে গিয়েছিলাম। তারপরের কোনও ঘটনা আমি নিজের চোখের দেখিনি। কিন্তু আপনি এই জিনিসটার এত বেশি গুরুত্ব দিয়েছেন বলেই এখানে হাউসে তুলেছেন, হাউসের প্রপার্টি করে দিয়েছেন এবং সকল সদস্য যার যার বিরুদ্ধে ঐ চিঠিতে অভিযোগ আছে বা অভিযোগের ইঙ্গিত আছে সেগুলি তাদের কানে আজ নয়, গতকালই চলে গেছে এবং কালকে টেলিভিশনে দেখলাম কিছু বক্তব্য রেখেছেন এই চিঠি সম্পর্কে। আজকে এখানে নিঃসন্দেহে এই কনক্লুশনে আসতে পারি যে মাননীয় সদস্যরা যাদের বিরুদ্ধে সৌগত রায়ের ঐ চিঠিতে বক্তব্য আছে, ইঙ্গিত আছে সেই সব মাননীয় সদস্যরা এই সম্পর্কে কালকে জানতে পেরে আজকে তারা তৈরি হয়ে এসেছেন। এই বক্তব্য বলতে হচ্ছে বলে আমাকে মাপ করবেন যে আমার দৃষ্টি আকর্ষিত হয়েছে যে আপনি এই চিঠি পাবার পরে এতবেশি রাগ করেছেন, বিরক্ত হয়েছেন এবং আপনার রিঅ্যাকশন কি এই চিঠি সম্পর্কে সেটা আপনি সকলকে জানিয়ে দিয়েছেন। আমরা জানি স্পিকারের যে কঠোর এবং কঠিন দায়িত্ব, সেই কঠোর এবং কঠিন দায়িত্ব হচ্ছে ইমপার্শিয়ালিটি। কখনই উত্তেজিত হয়ে কোনও কথা বলা ঠিক নয়। আমি আপনাকে অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে এবং বিনীতভাবে নিবেদন করব যে কথাগুলি কালকে বলে ফেলেছেন এবং আপনি আপনার মনের ভাবকে প্রকাশ করে দিয়েছেন এবং এখানে এই চিঠি সম্পর্কে আপনি কি স্টেপ নিতে চাচ্ছেন, কোনভাবে প্রসিড করবেন, তা আজকে সকল সংবাদ পত্রে প্রকাশিত হয়ে গেছে। এটা যদি হয়ে গিয়ে থাকে তাহলে আমি আপনার কাছে বিনীতভাবে নিবেদন করব যে এই কাজটা আপনার মতো একজন বুদ্ধিমান, বিচক্ষণ, অভিজ্ঞ এবং আমাদের সকলের শ্রদ্ধেয় এমন একজন ব্যক্তির কাছ থেকে আমরা কখনও আশা করিনি। কারণ আপনি উভয় পক্ষে

*শুনবেন। সৌগত রায়ের অভিযোগ যদি সম্পূর্ণ মিথ্যা হয় তাহলে সেটা মিথ্যা বলে এখানে* বলতে পারেন যাদের বিরুদ্ধে একথা বলা হয়েছে এবং বিশেষ করে বলা হয়েছে যে মুখ্যমন্ত্রী যদি বলেন এটা মিথ্যা, এটা ঠিক নয় তাহলে উনি মেনে নেবেন, একথাও তিনি বলেছেন। আমার বিরুদ্ধে যদি কেউ অভিযোগ করেন এবং আমি যদি মনে করি যে এটা মিথ্যা, তাহলে আমি নিশ্চয়ই বলব যে এটা সত্য নয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, আপনি বলছেন, সৌগত রায় বলেছেন যে যদি মুখ্যমন্ত্রী বলেন যে একথা সত্য নয় তাহলে উনি মেনে নেবেন। আমি একটা কথা বলি। যদি একটা কথা অসত্য থাকে তাহলে সেটা কি অসত্য বলতে লাগে?

[2-50 — 3-00 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমি আপনাকে একটু বলি। যদি এর মধ্যে কোনও টিপ্পনি থাকে, যদি কোনও অশোভন কথা থাকে, যদি পার্লামেন্টারি কোনও ওয়ার্ড থাকে you can expunge it in any moment. আপনার সেই ক্ষমতা আছে। স্যার, চিঠিটা এত বেশি গুরুত্বপূর্ণ আপনি সেটাকে হাউসের সামনে এনেছেন। আপনার রিঅ্যাকশন অন্য পার্টির কাছ থেকে না শুনেও, আপনি আপনার মন্তব্য দিয়ে সেখানে বলে দিয়েছেন, what you want to do এবং আপনার মাইন্ড কি বলছে—আমার এখানেই আপত্তি, আমার যতটুকু অভিজ্ঞতা আছে, আমি প্রায় ২৫ বছর বিধানসভায় আছি এবং আমি এখানে আরও অনেক ঘটনা দেখেছি। এখানে এর আগে আমাদের যিনি গভর্নর ছিলেন, তিনি আপনার ঐ চেয়ারে বসতে পারেন নি, এই ঘটনার সাক্ষী আমি নিজে, সেটা আমি এখানে বলতে চাইছি না, আমাদের বিরুদ্ধে যখন অভিযোগ, আমি তখন সেই কথা বলব কি অপরাধ করেছি এবং আপনার ঐ চেয়ারে তিনি বসতে পারেন নি। সেখানে আপনাদেরই এখানকার একজন মাননীয় সদস্য, তার নাম করতে চাই না, তিনি ঐ চেয়ার দখল করে বসেছিলেন, যার সাক্ষী আমি নিজে অপোজিশন পার্টির একজন সদস্য হিসাবে আমি এই কথা বলছি। আমি তখন যুক্তফ্রন্টে ছিলাম। কাজেই এখানে যদি কিছু অন্যায় করে থাকে, নিশ্চয়ই সেটা প্রমান হলে সেই শাস্তির ব্যবস্থা করা হবে। স্যার, আমি নিশ্চয়ই পুরানো সদস্য, আমি জানি অনেক সদস্যই সেই সব ঘটনা জানেন না, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেই ঘটনা জানেন, তিনি তখন সদস্য ছিলেন, আমি সেই ঘটনা জানি, আর অধিকাংশ মেম্বার সেই সব ঘটনা জানেন না, যাঁরা পুরানো দিনের আছেন, তাঁরা জানেন। ১৯৬৭ সালে, ১৯৬৮ সালের যারা ছিলেন ফেব্রুয়ারি মাসে, তারা সেইসব ঘটনাগুলো জানেন। সেই তুলনায়, সেদিনের সেই ঘটনার তুলনায় এখানে যে ঘটনা হয়েছে তার টেন পারসেন্টও নয় বলে আমি মনে করি। কারণ হচ্ছে ওখানে দাঁড়িয়ে থেকেও স্পিকার্স পোডিয়াম-এ উঠতে পারেন নি, আপনার চেয়ারে বসতে পারেন নি, ওখানে দাঁড়িয়ে গভর্নরকে তার বক্তব্য রাখতে হয়েছিল সেদিন এবং তাকে মারবার জন্য যা ছুঁড়ে মারা হয়েছিল, তার হাত থেকে লেখা কাগজ পড়ে যায়, হি ওয়াজ—আমি আর বেশি বলতে চাই না, কিন্তু সেই ঘটনা যেহেতু আপনি চাক্ষুস দেখেননি, সেইজন্য সামান্য কিছু আপনার কাছে নিবেদন করলাম। কিন্তু আজকে যখন আপনাকে দেখি, আপনি অলরেডি এই কথা বলেছেন যে এই সম্পর্কে "I would have ignored the

letter had it not been for the serious charges brought against the Chief Minister'', he said, ''The situation is becoming intolerable''. ''It cannot go on this way and must stop somewhere this abuse of parliamentay behaviour and decancy''. আপনার রুলিং আপনি দিয়ে দিয়েছেন যে ঐ চিঠি পার্লামেন্টারি ডিসেন্সি, সমস্ত ডেকোরামকে নষ্ট করে দিয়েছে, The ruling has already been passed before you call upon to move the letter. It was not expected from a Hon'ble Speaker. এবং সেটা করার আগেই আপনি দিয়ে দিয়েছেন, সেই জন্য আপনাকে হাত জোড় করে অনুরোধ করব, আপনার প্রতি শ্রদ্ধা জানিয়ে বলব, আপনাকে এতটুকু আঘাত করতে চাইনি, আপনাকে সম্পূর্ণ ভাবে নমস্কার জানিয়ে শ্রদ্ধা জানিয়ে বলব, এটা The Speaker cannot curbe the rights and privileges of the members. He is the sarvant of the House and not the master of the House. The Speaker is the custodian of the House. মেজ পার্লামেন্টারি প্র্যাকটিশে এই কথা বলে। উভয় পক্ষ আপনার কাছে সমান, আপনার কাছে মুখ্যমন্ত্রী যেমন ঠিক, আমাদের অপোজিশন পার্টির আমরা যেমন একজন, আমরা ঠিক, সেই রকম ভালোবাসা, ততটুকু রাইটস অ্যান্ড প্রিভিলেজেস পেতে পারি। আমি মুখ্যমন্ত্রী সম্পর্কে কোনও মন্তব্য করব না, দীর্ঘদিন ধরে উনাকে আমি জানি। আমি জানি উনি একজন দক্ষ পার্লামেন্টারিয়ান এবং এখানে সকলের শ্রদ্ধার, ভালবাসার পাত্র। কিন্তু আপনাকে শুধু এইটুকু বলব যে, এইটুকু আজকে আমি আশা করছি যে এতবড় অ্যালিগেশন যখন এসেছে, সেই সম্পর্কে আমাদের মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে যদি দু পাঁচটা কথা বলেন তাহলে সমস্ত হাউসের মাননীয় সদস্যরা সন্তুষ্ট হবেন, আমারও খুশি হব যে আমাদের মুখ্যমন্ত্রী এই প্রসঙ্গে বলবেন। কিন্তু এই খবর আজকের নয়, কালকেই সার্কুলেট হয়ে গেছে ইন দি হাউস। তার কপি আপনি পেয়েছেন এবং আপনি কাগজে রিঅ্যাকশন দিয়েছেন। যখন কোনও কিছু হাউসের প্রপার্টি হয় তখন সেটা হাউসে সার্কুলেট করে দেওয়া হয় এবং এখানকার সেক্রেটারিয়েটের দায়িত্ব সমস্ত সদস্যদের কাছে সেই চিঠির কপি বিলি করা। আপনি যদি ওটা হাউসে না আনতেন, যদি ছিঁড়ে ফেলে দিয়ে বলতেন, ''আই ডু নট টেক এনি কগনিজেন্স অফ দি বোগাস লেটার।'' তাহলে আমাদের কিছু বলার ছিল না। আপনি অনেক চিঠিই ছিঁড়ে ফেলে দেন। কিন্তু এই চিঠি আপনি ফেলে দেন নি, বিকজ ইউ থট ইট মাস্ট কাম বিফোর দি হাউস অ্যান্ড ইট মাস্ট বি ডিসকাসড হওয়ার আগেই আপনি আপনার বক্তব্য বলে দিয়েছেন। ফলে এখানকার ডেকোরাম, ডিসেন্সি নষ্ট হয়ে গেছে। এর পরে আর প্রিভিলেজ কমিটির প্রশ্নই ওঠে না, বিকজ ইউ হ্যাভ গিভেন ইয়োর রুলিং। এই কথা বলে আপনার প্রতি শ্রদ্ধা জানিয়ে আমি আপনাকে অনুরোধ করছি যে, আপনি অন্যান্য মন্ত্রীদের, বিশেষ করে মাননীয় মৎস্যমন্ত্রী কিরণময় নন্দ মহাশয় এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করুন এখানে বক্তব্য রাখার জন্য অবশ্য আপনি তাদের বক্তব্য রাখার জন্য বাধ্য করতে পারেন না, কিন্তু আপনি আইন অনুযায়ী অনুরোধ করতে পারেন। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার এটা কি আপনার কনটেনশন যে, অতীতে কেউ অপরাধ করে থাকলে বর্তমানে আপনিও করতে পারবেন? এটা কি আপনার সাজেশন?

***শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** আই ডু নট থিং সো। ১৯৬৮ সালে এখানে যে প্রিসিডেন্ট* ক্রিয়েট হয়েছিল দ্যাট ওয়াজ ইগনোর্ড অ্যাট দ্যাট টাইম এবং আই থট এ প্রিসিডেন্ট ওয়াজ ক্রিয়েটেড। হাই কোর্টের ডিসিশন ছিল, গভর্নর যা করেছিলেন, ইজ জাস্টিফায়েড অ্যাকরডিং টু দি কালকাটা হাই কোর্ট। সুতরাং যে ঘটনা ঘটেছিল সেটাকে প্রিসিডেন্ট মনে করে কেউ কিছু করতে পারেন। সেটার এগেনস্টে অ্যাকশন নেওয়া হয় নি। এবং সেটার তুলনায় ১০% ও যদি হয়ে থাকে, তাহলেও আমি বলতে পারি বিধানসভার বিগত ২০ বছরের ইতিহাসে কোনও দিন কোনও রুলিং পার্টি এইভাবে অপোজিশন পার্টিকে মারে নি, লাথি মারে নি, ঘুষি মারে নি। আমি ২০/২৫ বছরের ইতিহাস দেখেছি, তাতে এই জিনিস দেখি নি। সংখ্যায় আমাদের ২/৩ জন ছিলেন রুলিং পার্টির মেম্বাররা এসে তাদের মেরেছেন। আপনার সামনে, মাননীয় মুখ্যমন্ত্রীর সামনে, মাননীয় মন্ত্রীদের সামনে এই জিনিস হয়েছে। এটা আমাদের কাছে বেদনাদায়ক। ২০ বছরের ইতিহাসে আমি কোনও দিন রুলিং পার্টির সংখ্যাগরিষ্ঠ শক্তিশালী সদস্যদের বিরোধী দলের ২/৩ জন সদস্যের ওপর ঝাপিয়ে পড়তে দেখি নি। আমি অন্য জায়গার হাউসের উদাহরণের মধ্যে যেতে চাই না। পশ্চিমবাংলা বিধানসভায় গভর্নরের সামনে ঐভাবে বিরোধী সদস্যদের পেটানো হয় নি, এর আগে কোনও দিন হয় নি। যদিও আমি সেটাকে জাস্টিফাই করতে চাই না, আমি শুধু আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, প্রথমেই আমি মাননীয় অপূর্ববাবুর বক্তব্য ধরে বলতে চাই যে, মাননীয় স্পিকার, আপনি শুধু এই হাউসের কাস্টোডিয়ানই নন, এই হাউসের ডিগনিটি, এই বিধানসভার মর্যাদা রক্ষা করার দায়িত্ব আপনার। আজকে আমাদের সামনে সব চেয়ে বড় বিপদ এসে হাজির হয়েছে, যে কারণে এই ধরনের একটা প্রিভিলেজ মোশন আনতে আমরা বাধ্য হয়েছি। আজকে সামগ্রিকভাবে আমাদের বিধানসভার মর্যাদা সারা দেশের মানুষের কাছে ক্ষুন্ন হতে চলেছে আমাদের কতিপয় সদস্যের কৃতকল্পের জন্য। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন ইতিপূর্বে যে চিঠিটি পঠিত হয়েছে তার ভিত্তিতেই আলোচনা হচ্ছে, মোশন এসেছে। কিন্তু চিঠিটি এখানে এসেছে ঘটনা ঘটার এক মাস বাদে। মাননীয় স্পিকার স্যার, আপনি নিশ্চয়ই শুনেছেন, বারবার এ-কথা বলা হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন যে, যে দিন ঘটনাটি ঘটেছিল সেদিন সেটা রাতের অন্ধকারে ঘটে নি। সেটা ২৭ তারিখ এই বিধানসভার মধ্যে ঘটেছে। বিধানসভার সদস্য হিসাবে আমরা সকলে এখানে উপস্থিত ছিলাম। আমাদের চোখের সামনেই সেই ঘটনা ঘটেছে। শুধু আমাদের চোখের সম্মুখে তা নয়, সংবাদপত্রের প্রতিনিধিরা ছিলেন, তাদের চোখের সামনে ঘটেছিল সেই ঘটনা। আমরা প্রত্যক্ষভাবে দেখেছি সেদিনকার ঘটনা। সেই ঘটনার উপর ভিত্তি করে কারও সম্পর্কে কেউ যদি অভিযোগ তোলেন, সত্যতা সম্পর্কে যদি সন্দেহ দেখা দেয় তাহলে সেই সত্যতা নিয়ে আলোচনা করার দরকার আছে, বলার দরকার আছে। সেই কারণে সব থেকে মারাত্মক বিপদ যেটা সেটা হচ্ছে বিধানসভার সদস্য হিসাবে অসত্য ভাষণ দেবার অধিকার থাকবে কি থাকবে না—এই প্রশ্ন আলোচিত হওয়া উচিত। সাধারণ মানুষের কাছে বিধানসভার সদস্যদের যে মর্যাদা সেই মর্যাদা বিধানসভার মর্যাদাকে বাড়িয়ে তুলতে সাহায্য করে। আজকে যদি

এইরকম ঘটনা ঘটে যায়, এইরকম যদি চলতে থাকে যে ঘটনা আমাদের চোখের সামনে ঘটেনি, যা আমরা দেখিনি, সেই ঘটনাকে মিথ্যা করে অভিযোগ করা হল, তার কোনও বিচার হল না, তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হল না। এই ঘটনা যদি ঘটতে থাকে তাহলে শুধু পশ্চিমবঙ্গে কেন সামগ্রিকভাবে সারা ভারতবর্ষের বিধানসভার মর্যাদা ক্ষুন্ন হবে। বিধানসভার সদস্য হিসাবে কারও মিথ্যাচারের অধিকার নেই। সেই মিথ্যাচারের বিরুদ্ধে নিশ্চিত ব্যবস্থা গ্রহণ করতে হবে। এখানে দেখলাম মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় এক ঘণ্টার বেশি ধরে অনেক কথা বলে গেলেন। আমি তার বক্তব্যের পরিপ্রেক্ষিতে কতকগুলি প্রশ্ন এখানে উত্থাপন করতে চাই অন্য কোনও কথায় না গিয়ে। মাননীয় স্পিকার স্যার, বিধানসভার সদস্য হিসাবে আমার অভিজ্ঞতা বেশি দিনের নয়। বিধানসভার সামগ্রিক যে কার্যকলাপ, যে আইন-কানুন আছে সেই সম্পর্কে খুব বেশি ধারণা আমার নেই। কিন্তু সৌগতবাবু যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি প্রশ্ন আপনার কাছে রাখতে চাইছি সেগুলি বিধানসভার বিধিসম্মত কিনা আপনি জানাবেন। সৌগতবাবু বলেছেন, মহামান্য রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন সেই ভাষণদানকালে বিরোধী দলের নেতা চার্জসিট পড়ছিলেন। আপনি জানাবেন কি, বিধানসভার কার্যবিবরনীতে আইনের কোন ধারায় এটা অধিকার হিসাবে স্বীকৃত আছে যে মহামান্য রাজ্যপাল যখন ভাষণ পড়বেন তখন বিরোধী দলের নেতা দাঁড়িয়ে উঠে চার্জসিট পড়বেন? সংসদীয় গণতন্ত্রে বিধানসভার মধ্যে আইনগত ব্যবস্থা আছে কিনা আমি জানতে চাইছি। এরপর মাননীয় সদস্য সৌগতবাবুর বক্তব্যে জানতে পারলাম, যখন রাজ্যপাল বক্তব্য রাখছেন তখন কোনও এক সদস্য (কংগ্রেসের) শোক প্রস্তাবের কোনও জায়গায় কার নাম নেই সেটা রাজ্যপালের কাছে বলতে গেলেন। বিধানসভার যে নিয়মকানুন আছে, সেই নিয়মকানুনের মধ্যে বিরোধী দলের কোনও সদস্যের এই জিনিস করার অধিকার পড়ে কিনা জানাবেন। আমার যেটুকু সীমিত জ্ঞান তার মধ্যে আমি জানি, রাজ্যপাল হচ্ছেন হেড অফ দি গভর্নমেন্ট। গভর্নমেন্টের বক্তৃতা তিনি এখানে পাঠ করেন এটা আমরা সবাই জানি। রাজ্যপালের ভাষণের পর ৩ দিন সময় ধার্য করা হয়। সেই সময়কালে যদি কোনও সদস্যের রাজ্যপালের ভাষণের উপর কোনও সমালোচনা থাকে তাহলে সেই সমালোচনা করার অধিকার তার আছে। রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক চলার সময় সেইসব বক্তব্য রাখা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানাবেন, আমাদের বিধানসভায় যে নিয়ম আছে, রুলস অফ প্রসিডিওর আছে, বিসনেজ আছে তার কোন ধারায় এই কথা লেখা আছে যে মহামান্য রাজ্যপাল যখন ভাষণ দেবেন বিরোদী দলের সদস্যরা তখন চিৎকার করবেন, তার কাছে এগিয়ে যাবেন, পেনের খোঁচা দেবেন, তার ল্যাম্প ধরে টানবেন, তার চশমা খুলে নেবার চেষ্টা করবেন, তাকে শারীরিকভাবে নির্যাতন করার চেষ্টা করবেন এমন কোনও বিধি আমাদের দেশের সংসদীয় গণতন্ত্রের বিধি ব্যবস্থায় লেখা আছে কিনা, তার মধ্যে উল্লিখিত হয়েছে কিনা জানাবেন। যদি উল্লিখিত হয়ে থাকে তাহলে সেদিন কংগ্রেস বেঞ্চ থেকে যে ঘটনা ঘটিয়েছিল বলা যাবে সেটা সঠিক হয়েছিল। আমার জ্ঞান সীমিত, সেইজন্য আপনার কাছে আশা করছি আপনি এ বিষয়ে বিধানসভার অতীত দিনের যে সমস্ত নজির আছে সেই সমস্ত নজিরগুলি তুলে আমাদের আশ্বস্ত করবেন, কি রকম বিধানসভা চলবে? কারণ এই সমস্ত ঘটনা যদি চলতে থাকে, কেবলমাত্র আমাদের বিরোধী সদস্য কয়েকজন এই সব ঘটনা ঘটাচ্ছেন কেন? সংবাদপত্রে নাম নেবার জন্য? সংবাদপত্রে নাম উঠলেই কি বিখ্যাত হওয়া যায়? চার্লস

*শোভরাজের নামও তো সংবাদপত্রে উঠেছিল।* ইংলন্ডের কে এক মহিলা তার নামও তো সংবাদপত্রে উঠেছিল। এতে সংসদীয় গণতন্ত্রের অমর্যাদা করা হবে এবং এই বিধানসভারও অমর্যাদা করা হবে। ওদের এই প্রশ্নের জবাব দিতে হবে, এতে সমগ্র বিধানসভার মর্যাদা সারা দেশের সামনে ক্ষুন্ন হয়েছে, সংসদীয় গণতন্ত্রের মর্যাদা নষ্ট হচ্ছে। আমি একটি বিষয়ে জানাতে চাই সেটা হচ্ছে এই যে, একটি প্রশ্ন তুলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিধানসভার অধিকার সম্বন্ধে। তারা বলেছেন তার কি দায়িত্ব? আমি আপনার কাছে জানতে চাই, হাউস যখন চলবে, হাউস চলাকালীন হাউসকে কন্ট্রোল করার দায়িত্বটা কার? যখন রাজ্যপাল মহাশয় থাকেন না, আমি যতদূর জানি, তখন দায়িত্ব আপনার, যখন রাজ্যপাল মহাশয় থাকেন তখন তার দায়িত্ব। রাজ্যপাল যখন থাকেন তখন আপনারা কি করবেন? যে ধরনের ব্যবহার মাননীয় বিরোধী সদস্যরা তার সামনে করেছেন সে সময় মাননীয় মুখ্যমন্ত্রী লজ্জায় অধোবদন হয়ে চুপ করে বসেছিলেন, তার কি করার ছিল? তার পরে বিধানসভায় প্রস্তাব গ্রহণ করে রাজ্যপালকে জানাতে হয়েছে সেদিন যে অবস্থা হয়েছে আমরা সে জিনিস চাইনি। কাজেই সেই কারণে যে প্রিভিলেজ আজকে আনা হয়েছে, যে মোশন আজকে আনা হয়েছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই ভাবে যে কোনও দিন বিধানসভার নেতার বিরুদ্ধে অভিযোগ আনা যায়, এ জিনিস ভবিষ্যতে কোনও দিন চলতে দেওয়া যায় না। সেই কারণে আমি মনে করি যে প্রিভিলেজ মোশন আনা হয়েছে তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে এবং এদের শাস্তি হওয়া উচিত বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The question before the House is that motion on Breach of Privilege against Shri Sudip Bandyopadhyay, Shri Apurbalal Majumder, Shri Saugata Roy, and Dr. Tarun Adhikari, moved by Shri Amlendra Roy was adopted. I would like to hear from Shri Saugata Roy whether he will withdraw the letter or not.

[3-10 — 3-20 P.M.]

**Shri Saugata Roy :** I am sorry that you have asked me such question regarding the withdrawal of the letter where I made allegation against some members. I am quoting two lines from Tagore's poem "আমি ভয় করব না, ভয় করব না, দুবেলা মরার আগে মরব না ভাই মরব না, তরীখানা বাইতে গেলে, মাঝে মাঝে তুফান মেলে, তাই বলে হাল ছেড়ে দিয়ে কান্নাকাটি করব না"। যে প্রশ্নটা আমি আপনার কাছে বলতে চাই যেটা important point স্যার, বার বার আমি বিনীতভাবে একটা জিনিস সাবমিট করতে চাই আমার পক্ষ থেকে। শুধু তাই নয়, আমার সতীর্থ সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং তরুন অধিকারী মহাশয় যা জানেন,—আপনি জানেন স্যার, এই প্রিভিলেজটা হাউসকে দেওয়া হয়েছে কেন? এটা হচ্ছে to ensure Freedom of speech in this House যাতে এই হাউসকে বলার জন্য কেউ বাইরে liable না হয়, যাতে মানুষ মুক্তভাবে জনসাধারণের কথা এই হাউসে বলতে পারে। স্যার, আপনি জানেন যে আমাদের দেশে অ্যাসেম্বলি এবং পার্লামেন্টে কোন ধরনের কথা দেশের সর্বোচ্চ নেতা এবং নেত্রীর সম্বন্ধে বলা হয়েছে। ইন্দিরা গান্ধীর সম্বন্ধে কোন ধরনের কথা সি পি এমের

লোকেরা বলেছেন এই হাউসে। দেশের প্রধান মন্ত্রীর সম্বন্ধে শাসক দলের লোকেরা কোন ধরনের কথা বলেছেন। গণতন্ত্রের ক্ষমতা এটা ওনাদের মনে থাকা দরকার। Member হিসাবে I think আমার মনে হয় দি weapon has come এই প্রশ্নের উপর স্যার আপনারা পুরো Impertial বিচার করতে হবে, আমি বলি to discuss ইন্দিরা গান্ধীর ক্ষেত্রে করা যায় না। ইন্দিরা গান্ধীর ক্ষেত্রেও করা যায় নি। ইন্দিরা গান্ধী দুই বছর পরে ফিরে এসেছিলেন। স্যার, আমি আপনাকে "কাউল অ্যান্ড শাকদার"-এর ২৩৪ পাতা রেফার করছি। ব্রিচ অফ প্রিভিলেজ কখন হয় সেটা এতে উল্লেখ আছে। এই প্রশ্নটা খুবই ইমপর্টেন্ট ইফ এনি স্টেটমেন্ট।

**Mr. Speaker :** Mr. Roy, many submissions have been made. Your arguments cannot go on and stand becasue the House has admitted it. You have made your submissions earlier. There is no question of re-opening it. That cannot be reopened. I am sorry, that cannot be done. Here the only question is whether guilty or not guilty. The question is whether you are willing to express regret and withdraw the letter or not. There is no further point on it.

**শ্রী সৌগত রায় ঃ** কিন্তু আপনি তো কোয়েশ্চেনটা অ্যাডমিট করেছেন। এটা অ্যাডমিট করবার আগে আমার সাবমিশন তো আপনি রাখতে দিলেন না! কিন্তু অন মাই লেটার আমার যে উদ্দেশ্য ছিল সেটাই আই মাস্ট পুট অন রেকর্ড।

**Mr. Speaker :** Mr. Sudip Bandyopadhyay, are you willing to withdraw the letter ?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, যে চিঠি দেওয়া হয়েছে সেটা প্রত্যাহারের প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** Then, Dr. Tarun Adhikari

(At this stage, Dr. Turan Adhikari was not found present in the House)

The question that this House will have the debates here on the motion of Breach of Privilege tabled by shri Amalendra Roy instead of sending it to the Committee on Privilege, was then put and agreed to.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশন হাউসের সামনে রেখেছি এবং এই মোশন নিয়ে আজকে আলোচনা যা হবার হয়েছে। তবে দুঃখের বিষয়, ঐ চিঠি যারা লিখেছিলেন তাদের মধ্যে একজনকে আপনি বলবার সুযোগ দিলেন এবং তিনি বিনা বাধায় ৫০ মিনিট ধরে হাউসের সামনে বক্তব্য রেখেও গেলেন। কোনওরকম বাধা তাকে রুলিং বেঞ্চের তরফ থেকে দেওয়া হয়নি। কিন্তু যখন আমার মোশনটা আমি উত্থাপন করতে উঠলাম তখন সেই সদস্য সমেত গোটা অপোজিশন বেঞ্চ একরকম বলতে গেলে

সমস্বরে পুরো সময়টা বাধা দিয়ে গেলেন। আমি আমার মোশনটা এখানে রেখেছি এবং সেটা গৃহীতও হয়েছে। কাজেই আমার মনে হয়, অন্য যেসব প্রসঙ্গের অবতারণা মাননীয় সদস্য সৌগত রায় হাউসে করলেন তার সবগুলোর মধ্যে যেতে চাই না, কিন্তু শেষ করলেন যে ঘটনা দিয়ে সেই ফ্রিডম অপ স্পিচ থাকা দরকার এবং সেটা থাকবে এটা ধরে নিতে পারি। কিন্তু মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় যে কথা বললেন এবং কনভিনিয়েন্টলি বললেন ফ্রিডম অফ স্পিচ। কিন্তু যা খুশি বলার লাইসেন্স কোনও বিধানসভায় কোনও পার্লামেন্টে নেই। We are subjected to certain rules. যে চিঠি তিনি লিখেছেন সেই চিঠি যখন হাউসের সামনে এলো তখন সেটা হাউসের প্রপার্টি, হাউসের প্রতিটি মেম্বার সেটা বিবেচনা করে দেখতে পারেন যে whether this is according to rules or not? এখন প্রিভিলেজ অ্যাট্রাক্ট করে কি করে না এটা দেখার বিষয়। আমরা দেখলাম তারা যে অভিযোগগুলি এনেছেন সেই মাননীয় লিডার অফ দি হাউস এবং মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে। আমি তার সঙ্গে আমার মামলা জড়াতে চাচ্ছি না। আমি মনে করি যে এটা দিনের আলোর মতো স্পষ্ট, সকলে সেটা এখানে বলেছেন, সকলে সেটা এখানে দেখেছেন ফান্ডামেন্টাল মিসটেক যেটা সৌগতবাবু বললেন। উনি কনস্টিটিউশনের ধারা বার করুন, রুলস অফ প্রসিডিয়োরের ধারা বার করুন when the Governor Addressing the Assembly. এটা হাউস বলে নয়, when the president Addressing the joint sittings সেই সময় অ্যাসেম্বলি প্রসিডিংস কন্ট্রোল করে কে? এখানে প্রিসিডেন্টগুলি আছে, প্রিসিডেন্টগুলি পড়ুন। পড়ে যদি থাকেন আমি আরও স্মরণ করিয়ে দিতে চাই কারণ কনভিনিয়েন্টলি এই জায়গাগুলো উল্লেখ করেন নি। আপনাকে বলছি প্রিসিডেন্ট হচ্ছে Members of the Lok Sabha and Rajyasabha to hear the President's Address under Article 87(1) is deemed to be neither a joint sitting of both the Houses nor a sitting of Lok Sabha nor of Rajyasabha. এই হচ্ছে প্রথা এবং এই প্রথাটা দীর্ঘকাল থেকে ইংরেজ আমল থেকে চলে আসছে, এটাই হচ্ছে পার্লামেন্টারি প্র্যাকটিস।

(গোলমাল)

বনে যেমন শিয়াল চিৎকার করে বিশেষ একটা সময়ে ভালো কথা বললে শুনতে ইচ্ছা নেই। ভুল করেছেন, ফান্ডামেন্টাল মিসটেক সেই মিসটেক সংশোধন করতে হবে। হোয়াট ইজ দি সিটিং এটা বোঝেন না। ওটা সিটিং ছিল না। সিটিং ছিল না বলে এটাতে কোনও প্রিসিডেন্ট ছিল না। প্রেসিডেন্ট অ্যাড্রেস করেন ঠিকই, গভর্নর অ্যাড্রেস করেন ঠিকই কিন্তু তা প্রিসিডেন্ট নয়, কারণ they are not Member of the Hosue. সেই জন্য প্রিসাইড তিনি করতে পারেন না। অলদো যেহেতু তিনি অ্যাড্রেস করছেন entire disciplinary powers at that time is in the hands of the president or the Governor সুতরাং এই পরিস্থিতিতে যখন কিছু ঘটনা ঘটে গেল অ্যাকশন যদি নিতে হয় তাহলে কে নিতে পারেন? অ্যাকশন নিতে পারতেন গভর্নর। এখানে নজির আছে। রাজস্থানের বিধানসভায় রাজ্যপাল থাকাকালীন গোলমাল করা হয়েছিল। স্যার, এটা ফান্ডামেন্টাল মিসটেক এটা রিফ্রেকটেড হওয়া দরকার। রাজ্যপাল একমাত্র একটি জায়গাতে অ্যাকশন নিয়েছিলেন। তাই নিয়ে হাইকোর্টে কেস হয়েছিল। হাইকোর্টের কেসও রাজ্যপালের পক্ষে গিয়েছিল। হাইকোর্ট সেখানে পরিষ্কার বলেছেন

[3-20 — 4-00 P.M. (including adjournment)]

যে, এই সভায় সদস্যদের গোলমাল করার কোনও প্রয়োজনও নেই। কারণ এই সভা হয়ে যাবার পরে যখন হাউস বসবে তখন তারা আলোচনা করবেন। সুতরাং মেজরিটি যখন শুনবেন, তখন কয়েকজন মাইনরিটি শুনবেন না, এই রকম মনোভাব নিয়ে কোনও রকম গোলমাল করলে সেটা সমর্থন করা যায় না। রাজস্থানের রুলিংকে হাইকোর্ট আপহোল্ড করেছিল, এই ডিফারেন্সটা ওরা বোঝেন নি। আর বোঝেন নি বলে এই রকম পরিস্থিতি ঘটেছিল। ২য় পয়েন্ট হচ্ছে, শচীন সেন মহাশয় যে মোশন এখানে তুলেছেন, সেটিকে গতকাল ক্লিয়ার-কাট প্রিসিডেন্টের ভিত্তিতে এবং তিনটি প্রিসিডেন্টের ভিত্তিতে লোক সভাতে যা হয়েছিল, প্রেসিডেন্টের উপরে সেখানে তার অ্যাড্রেসের সময়ে গোলমাল করা হয়েছিল, ১৯৬৩, ১৯৬৮ এবং ১৯৭১ সালে তিনটি প্রিসিডেন্ট হয়েছিল এবং রাজস্থানের একটি প্রিসিডেন্ট, এই চারটি প্রিসিডেন্টের বলেই মাননীয় শচীন সেন মহাশয় তার মোশন এখানে উত্থাপন করেছেন। এটাই হচ্ছে একমাত্র প্রিসিডেন্ট। ওরা এখানে বললেন যে প্রিসিডেন্ট দেখিয়ে বলতে হবে। আমরা এই প্রিসিডেন্টের জোরেই ব্যবস্থা নিতে চাই। আমি আগেই বলেছি, ওরা একটাও প্রিসিডেন্ট দেখাতে পারবেন না, ওরা যা করেছেন সেই প্রিসিডেন্টের জোরে আজকে সমর্থন করবেন? তার কোনও উপায় নেই। কাজেই, সেই কারণে আমি এই মোশন হাউসে এনেছি। হাউস এটাকে নিজে বিচার করবেন বলে ঠিক করেছেন। আমার সেই প্রস্তাব গৃহীত হয়েছে। এখন আপনি হাউসের মতামত নিন। আমি মনে করি হাউস আমার মোশন অ্যাকসেপ্ট করে নিয়েছেন। এই অবস্থায় এ সম্পর্কে নির্দিষ্ট প্রস্তাব হাউসের সামনে আসা দরকার এবং তা যাতে আসে তারজন্যই আমি আপনার কাছে অনুরোধ জানাই।

**Mr. Speaker :** Mr. Roy, I would like you to address this House on the guilt of the persons, namely. Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay and Dr. Tarun Adhikari.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি তো মোশন আগেই পড়ে দিয়েছি। আমি চাইছি যে হাউস এখন বিচার করুক যে ওদের পানিশমেন্ট হবে কি হবে না?

**মিঃ স্পিকার ঃ** ওদের দোষটা কি তা তো আপনাকে বলতে হবে? হোয়াট ইজ দি অফেন্স?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার মোশনে পরিষ্কার করে বলা হয়েছে যে প্রিভিলেজ ব্রিচ হয়েছে, যেহেতু মেলিশিয়াসলি false witing casting reflection on the House and its members. এই হচ্ছে নাম্বার ওয়ান। Sir, I have already mentioned that in my notice that abusive words, derogatory remarks, fould epithets, imputation of improper motives, insulting language-each one of these attracts breach of privilege and contempt of the House. I have explained that. The impugned letter read as a whole in respect of the leader of the House, in its tenor and content libels the leader of the House and the Chief Minister and cast reflection on him on account of some

wholly baseless charges and his otherwise dignified conduct. The language of the letter is replete with wild accusations, invectives foul epithets, imputation of malicious motives, derogatory references and defamatory words. Each one attracts the provision of breach of privilege and contempt of the House. These unwarranted allegation were deliberately calculted to bring the leader of the House in to odium, contempt and redicule by referring to him in a contemptuous and insulting manner. This was perpetrated not only to deliberately wilfully and knowingly mislead the House, but the people of the West Bengal and India as a whole. Sir, the entire list has been given to you.

**Mr. Speaker :** Now, I put the question before the House whether Hon'ble Members, Shri Saugata Roy, Sudip Bandyopadhyay, Dr. Tarun Adhikari by their letter addressed to the Speaker, West Bengal Legislative Assembly have commited the breach of privilege of this House and some of he Hon'ble Members of this House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now Shri Abdul Quiyom Molla.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay and Dr. Tarun Adhikari-members of this House be suspended from the services of the House for a period of ten days beginning from today.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Hon'ble Member Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay and Dr. Tarun Adhikari are suspended from the services of the House for a period of ten days beginning from today.

(The House was then ajdourned till 4 p.m.)

(After Adjournment)

[4-00 — 4-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment motion. The first is from Shri Ashoke Ghosh on the subject of alleged violence and rigging in the civic poll of Howrah Municipal Corporation, the second is from Shri Probuddha Laha on the subject of alleged assault on Shri Ambica Banerjee M.L.A. at Howrah on 5th March, 1989 and the third one is from Dr. Manas Bhunia on the

subject of serious set back to paddy production due to power crisis in the State.

As regards the first two motions the Members have not taken the first available opportunity to raise the matters in the House. Moreover the Minister in charge of Home (Police) Department made a statement on the subject in the House on 14.3.89 in reply to a Calling Attention notice. The subject matter of the third motion may be raised by the Member during discussion on the relevant Demand. Moreover the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Questions, Mention etc.

I therefore withhold my consent to all the motions. One member of the Party may however read out the text of the motion. আপনি অ্যাডজোর্নমেন্ট মোশনটা পড়ুন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইচ্ছা ছিল আজকে মুলতুবি প্রস্তাবটা পড়ার। [**............**]

**মিঃ স্পিকার ঃ** এটার কোনও কিছুই রেকর্ডেড হবে না।

(Noise and interruptions)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Alleged erosion in the embankment of Rupnarayan near Kolaghat. | : Shri Lakshman Chandra Seth |
| 2. Alleged incident of rape of a staff nurse in Binpur Primary Health Centre on 26.3.89. | : Dr. Manas Bhunia and Shri Surya Chakraborty |
| 3. Murder of Shri Shish Mukherjee Commissioner of South Dum Dum Municipality | : Shri Askok Ghosh |
| 4. Irregularities in the supply of rice and wheat to the ration card holders of Asansol. Baraboni, Salanpur, Chittaranjan and Hirapur Areas. | : Shri Prabuddha Laha and Shri Manik Upadhyay |

Note : **.......* Not recorded as order by the chair.

5. *Alleged failure of police to arrest the murderer of Shri Hemanta Sardar of Chandaneswar. P.S. Joynagar.* : *Shri Gobinda Chandra Naskar.*

6. Embezzlement of Scholarship money of Scheduled Caste and Scheduled Tribe students of Girish Chandrapur High School. : Shri Hrishikesh Maity and Shri Samanta Kumar Hira

**Mr. Speaker :** I have selected the notice of Dr. Manas Bhunia and Shri Surya Chakraborty on the subject of Alleged incident of rape of a staff nurse in Binpur Primary Health Centre on 26.3.89

The Hon'ble Minister in charge may please make a statement today if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 7th April next.

**Mr. Speaker :** Since the three Congress (I) members are suspended for 10 days they will not be able to attend the House on the 4th of April next. So a fresh notice would be served to the members to take up the matter on a convenient day. Next, a motion under rule 185 was given by Shri Saugata Roy and the said motion would be taken up by the House tomorrow. But since Shri Saugata Roy is suspended he could not move his motion. So this matter will not be taken up tomorrow. It will be taken up later on.

## LEGISLATION

### The West Bengal Taxation Law (Amendment) Bill, 1989

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1989, be taken into consideration.

Sir, I have already explained in my Budget Speech the necessity of raising additional resources during 1989-90 to meet the plan and non-plan commitments. The net additional requirement of fund for these purposes to be raised during 1989-90 was proposed to be at Rs. 79 crores. The measures we are going to undertake have already been

mentioned in my Budget Speech on 13th March, 1989. Hon'ble members will get an idea of these measures in the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1989 if it is kindly read with the existing provisions of the relevant sections of the respective Acts sought to be amended by this Bill. Statement of objects and reasons of the Bill, also indicates the main objects.

(At this stage congress (I) members walked out of the Chambers)

I, therefore, refrain from further elaboration of the same. I am, however, indicating some of the salient features of the Bill for information of the Hosue.

At the outset I like to reiterate that while framing the budget proposals maximum care has been taken to see that the interests of the poorer section are not hurt and tax evasion is checked. I have also tried to find out a few areas of taxation where even by lowering the tax rate the total collection, through prevention of trade diversion, may go up, thereby providing relief and enhanced tax revenue at the same time. The proposed reduction of tax rates for Vanaspati and Dry Cell battery falls into this category. In addition I have proposed a number of tax concessions including lowering the rate of tax on bicycle and spare parts, tea and footwears which are included in the present Bill. Members will appreciate that these reliefs will to provide relief to particularly to the common people. However, the loss of revenue on these reliefs will be compensated by administrative measures for checking tax evasion. I have proposed for tax enhancement in this bill on items such air-conditioner, air-cooler, sanitary wares and sanitary fittings which are not goods of general use by poorer sections of the society. To encourage the industrial growth of the State I have proposed both under the Bengal Finance (Sales Tax) Act, 1941 and West Bengal Sales Tax Act. 1954 to allow relief to new industrial unit in large, medium and small scale sectors to be set up after 1.4.89 by way of deferment of sales tax during a period not exceeding 7 years. At the same time it is also proposed in the Bill to provide for more stringent provisions both under the Bengal Finance (Sales Tax) Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954 to prevent evasion of Sales tax in the State.

I have already announced in the House that existing rate-schedule of profession tax would be restructured. Honourable members are aware that the ceiling limit for levy of profession tax at present is Rs. 250 per annum. Constitution was amended recently and the said ceiling was raised to Rs. 2500 per annum. A new schedule for restructuring the

rate of profession tax has been proposed. In restructuring care has been taken to ensure that the burden of higher tax does not affect the low salaried employees. No enhancement has therefore been proposed in the existing rate of tax for salaried employees drawing emoluments upto Rs. 2000 per month. Honourable members will get detailed idea of the rates in the new shedule proposed in the Bill. Members will appreciate that the upward revision of Rs. 900 per annum has been proposed in the case of salaried persons drawing salary at Rs. 8000 and above per month and in the case of certain categories professionals and self-employed persons. However, in case of such persons, if the taxable income is below the ceiling prescribed for income tax purposes, the profession tax payable by them will be limited on only Rs. 250 per annum as at present.

I believe hon. members will support the measures proposed in the Bill. With these words Sir, I commend by motion for the acceptance of the House.

[4-10 — 4-20 P.M.]

**শ্রী নারায়ণ মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী মহাশয় এখানে দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯ যেটা পেশ করেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করে দু একটা কথা বলব। আজকে যে ট্যাক্সেশন বিল আনা হয়েছে এটা প্রতি বছরই আনতে হয় এবং কখনও কখনও ফার্স্ট, সেকেন্ডে, থার্ড অ্যামেন্ডমেন্ট পর্যন্ত আনতে হয়। আমাদের দেশে অর্থনৈতিক স্থিতিস্থাপকতার অভাব, অর্থনৈতিক সংকট এবং মুদ্রাস্ফিতি যেভাবে বাড়ছে সেগুলি চোখের সামনে রেখে এবং যে বাজেট তৈরি করতে হয় সেখানে আয়-ব্যয়ের ভারসাম্য রক্ষা করবার জন্য, পরিকল্পনাখাতে উপযুক্ত সম্পদ সংগ্রহ করবার জন্য এটা আমাদের করতে হয়। কর আরোপ করা বড় কথা নয়, দেখতে হবে এই কর কাদের উপর চাপানো হচ্ছে এবং কারা এটা বহন করছে। দেশে যদি এরকম অবস্থা হত—মুদ্রাস্ফিতি তেমন দ্রুত হারে বৃদ্ধি পাচ্ছে না, অর্থনৈথিক ক্ষেত্রে স্থিতিস্থাপকতা এসেছে, মূল্যবৃদ্ধি ঘটছে না বা তাকে একটা জায়গায় টানা গেছে তাহলে এই ট্যাক্সেশন লজ অ্যামেন্ডমেন্ট বিল আনার দরকার হত না। ট্যাক্সের ব্যাপারে অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটে কতগুলি প্রস্তাব করেছেন। ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার পার্লামেন্টে যে বাজেট পেশ করেছেন তাতে করের প্রস্তাব রয়েছে এবং সেটা গতবারের চেয়ে বেশি করার প্রস্তাবই রয়েছে। শুধু তাই নয়, পরোক্ষ কর শতকরা ৯০ ভাগের বেশি ছাড়িয়ে যেতে পারে। এবছর লোকসভায় কেন্দ্রীয় অর্থমন্ত্রী করের প্রস্তাব যেটা করেছেন তাতে দেখছি ইস্পাতের মূল্য বাড়িয়ে এক চরম অবস্থার সৃষ্টি করেছেন এই নেহেরু জন্মশতবর্ষে। আমাদের বাজেট করবার সময় আয়-ব্যায়ের দিকে লক্ষ্য রেখে করের প্রস্তাব করা হয়েছে। অনেকে বলেন, অর্থনৈতিক ক্ষেত্রে কর আর কোথায় বসাবেন? আমার ২/১ জন ল-ইয়ার বন্ধু আমাকে বলেছিলেন বর্তমানে যে অবস্থা চলছে তাতে কর আর কোথায় বসবে? আমি তাদের বললাম, এ গুড সিটিজেন মাস্ট পি হিজ ট্যাক্স। আমাদের

[4-20 — 4-30 P.M.]

বিভিন্ন পরিকল্পনাগ্রহণ করতে হবে, উন্নয়নমূলক কাজ অব্যাহত রাখতে হবে—কাজেই কর তো বসাতেই হবে। তবে কেন্দ্রীয় সরকার পরোক্ষ কর যা বসিয়েছেন সেটা খুবই বিপজ্জনক। পরোক্ষ কর ধনী, দরিদ্র নির্বিশেষ সকলকে সমহারে দিতে হয়। একজন ধনীকে পরোক্ষ কর যেটা দিতে হয়, গ্রামের ক্ষেতমজুর প্রান্তিক চাষীকেও সেটা দিতে হয়। পশ্চিমবাংলার অর্থমন্ত্রী করের প্রস্তাব যেটা করেছেন সেটা দরিদ্র লোকদের উপর চাপবে না। অবশ্য ভবিষ্যতে কি হবে সেটা এখনই বলা যাবে না। কারণ মুদ্রাস্ফীতি হবে, ট্যাক্স বাড়বে, জিনিসের দাম বাড়বে কাজেই ভারতবর্ষের অর্থনীতি কোথায় যে যাচ্ছে বা যাবে সেটা এখনই বলা যাবে না। তবে মনে হচ্ছে দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময় ফরাসী দেশে যা হয়েছিল অবস্থা সেদিকেই যাচ্ছে। বর্তমানে যে করের প্রস্তাব অর্থমন্ত্রী মহাশয় করেছেন তাতে দেখবেন কতগুলি জায়গায় ট্যাক্সের পুনর্বিন্যাস করা হয়েছে এবং কতগুলি জায়গায় এই কর বৃদ্ধি করা হয়েছে। এবং কতকগুলি জায়গায় এই কর ফাঁকি রোধ করার ব্যবস্থা করা হয়েছে। এই দিক দিয়ে যেখানে কর বৃদ্ধি করা হয়েছে, যে প্রস্তাব বাজেটে রাখা হয়েছিল, এখানে সেই প্রস্তাবই রাখা হয়েছে। এই জায়গায় দরিদ্র মানুষের উপর বোঝা বাড়বে না। ডলোমাইট, গ্রানাইট এয়ার কন্ডিশনের উপর ট্যাক্স বাড়ানো হয়েছে। এতে দরিদ্র মানুষের উপর করের বোঝা চাপবে না। তারপর কর বিন্যাস করা হয়েছে। ১০০ টাকার ঊর্ধে নয় তাদের উপর কর চাপানো হয় নি। ২-৩-৪ টাকা যাদের আছে তাদের উপর ৮ টাকা। ইলেকট্রনিক্স শিল্পকে উন্নত করার জন্য আমাদের যে বাণিজ্য নীতি, শিল্পনীতি এই দিকে লক্ষ্য রেখে ট্যাক্সেশন পলিসির দিকে লক্ষ্য রেখে ইলেকট্রনিক্স শিল্পকে উৎসাহ দান করার জন্য রেডিও টেপ রেকডার টু ইন ওয়ান এইসব জিনিসের উপর ট্যাক্স কমিয়ে দেওয়া হয়েছে। এই ট্যাক্স কমাবার যুক্তি আছে। এই ট্যাক্স ১৫ টাকা ১১ টাকা থেকে ৮ টাকা করা হয়েছে। ব্যাটারির উপর ট্যাক্স ৮ থেকে কমিয়ে ৪ টাকা করা হয়েছে। এতে যারা টর্চ ব্যবহার করেন তাদের সুবিধা হবে, সাধারণ মানুষের সুবিধা হবে। সাইকেল—যেটা সাধারণ মানুষ ব্যবহার করে এবং গ্রামাঞ্চলে এটা অতি প্রয়োজনীয় জিনিস—তার যেসব যন্ত্রাংশ টায়ার টিউব ইত্যাদির শতকরা ৪ টাকা ট্যাক্স কমিয়ে তিন টাকা করা হয়েছে। এতে সাধারণ মানুষের সুবিধা হবে। যেসব ট্যাক্স ফাঁকি দিচ্ছে সেই ব্যাপারে বাজেট প্রস্তাবে রাখা হয়েছে এবং আজও রাখা হয়েছে—এই বিক্রয় কর ফাঁকি বন্ধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। টার্ন ওভার ট্যাক্স লোহা ইস্পাত যার উপর কেন্দ্রীয় সরকার শতকরা ৪০ টাকা বাড়িয়েছে এই দিকে লক্ষ্য রেখে টার্ন ওভার ট্যাক্স কমাবার একটা প্রস্তাব তিনি করেছেন বৃত্তি কর বৃদ্ধি করা হয় নি। কর ফাঁকি দেবার ব্যাপারে প্রস্তাব নেওয়া হয়েছে। এখানে অনেক দুর্নীতি হচ্ছে এবং অনেক ত্রুটি আছে—কর আদায় ঠিক মতো হয় না। সেগুলির দিকে লক্ষ্য রাখা হয়েছে। তারপর প্রবেশ কর যেভাবে আদায় হবার কথা সেইভাবে আদায় হচ্ছে না। বসিরহাটের ইট বিখ্যাত এবং তার চারি দিকে প্রসার ঘটেছে। বহু লরি আসে। হাজার হাজার লরি আসে বলা যেতে পারে। সেই পরিমানে কিন্তু প্রবেশ কর ওখান থেকে আদায় হচ্ছে না। একটা ক্রুটিবিচ্যুতি আছে বলে মনে হয়েছে। চা-এর ব্যাপারে কাগজে লেখালেখি হয় যে, চায়ে বিক্রয় কর ফাঁকি দেবার একটা প্রবণতা থাকে এবং এই ব্যাপারে আপনাকে একটু লক্ষ্য রাখতে হবে। আমাদের কর আদায়ের যে

প্রশ্নটা রেখেছেন তাতে দেখা যাচ্ছে কর আদায় হয় না। ট্যাক্সেশন পলিসি, ইন্ডাস্ট্রিয়াল পলিসি, কমার্শিয়াল পলিসি ইত্যাদি এইগুলিকে একসঙ্গে চোখের সামনে রেখে আপনি কর আরোপের প্রস্তাব করেছেন, নিশ্চয়ই এটা সমর্থনযোগ্য। কিন্তু করের প্রস্তাব হলেও কর আদায় হয় না। কর সংগ্রহের জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেই ব্যবস্থা আপনাকে গ্রহণ করতে হবে। এই কথা বলে এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে ট্যাক্সেশন বিল এখানে এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই বিল অত্যন্ত সুদক্ষভাবে এখানে উত্থাপিত হয়েছে। প্রত্যেকটি জিনিসেই ট্যাক্স র‍্যাশনালাইজড করার চেষ্টা হয়েছে এবং এই ট্যাক্স আদায় করার জন্য যে ব্যবস্থা থাকা দরকার, সেই ব্যবস্থার কথা এই বিলের মধ্যে আছে। মাননীয় অর্থমন্ত্রী পর পর তিনবার ঘাটতি শূন্য বাজেট আমাদের উপহার দিচ্ছেন। তিনি প্রতিটি জিনিস যে অত্যন্ত চিন্তা ভাবনা করে করেছেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি সেই জন্য এই বিলকে আবার সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। এই বিলে তিনি কেবল ট্যাক্স বৃদ্ধি করেন নি, সেই সঙ্গে ব্যবসায়ীদের কতকগুলি অসুবিধা কমাবার চেষ্টাও করেছেন। এতে কতকগুলি সুবিধা দেওয়া হয়েছে। সাইকেলের দাম কমানো হয়েছে। আমি নিজে সাইকেল চড়ি, যদিও সম্প্রতি আমার সাইকেলটি চুরি হয়ে গেছে। এর জন্য গ্রামের লোক মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছে। ব্যাটারির দাম তিনি কমিয়ে দিয়েছেন, সেই জন্যও তাকে ধন্যবাদ দিচ্ছি। বিভিন্ন জিনিসের দামের পুনর্বিন্যাস করা হয়েছে। এইগুলি সব অত্যন্ত চিন্তা ভাবনা করেই করা হয়েছে। কিন্তু আমি একটি জিনিস তাকে বিবেচনা করে দেখতে অনুরোধ করব। স্যানিটারি ফিটিংসের ক্ষেত্রে ট্যাক্সটা ৮ টাকা থেকে বাড়িয়ে ১৫ টাকা করা হয়েছে। স্যানিটারি ফিটিংস কেবলমাত্র বড় লোকের বস্তু নয়। গ্রামঞ্চলের সাধারণ মধ্যবিত্ত মানুষও আজকাল এটা ব্যবহার করে। আমাদের মিউনিসিপ্যালিটিতে আলোচনা হয়েছে যে, পুরানো খাটা পায়খানা তুলে দিয়ে স্যানিটারি পায়খানা চালু করার প্রস্তাব উঠেছে। কাজেই এই ক্ষেত্রে আমি বলব যে, স্যানিটারি ফিটিংসের উপর ট্যাক্সটা ৮ টাকা থেকে বাড়িয়ে ১৫ টাকা করার যে প্রস্তাব করা হয়েছে, সেটা একটু পুনর্বিবেচনা করে দেখা দরকার। এই নিয়ে সাধারণ মধ্যবিত্ত পরিবারের মধ্যে বামফ্রন্টের উপর একটু গুঞ্জন শুরু করে দিয়েছে। বিয়ারের উপর তিনি যে ট্যাক্স বৃদ্ধি করেছেন, এটা খুবই আনন্দের কথা। এদেশে তৈরি বিলিতি মদের উপর ট্যাক্স বৃদ্ধি করেছেন। দেশি মদের উপর ট্যাক্স বাড়ান নি। আমার মনে হয় এর উপরও ট্যাক্স বৃদ্ধি করলে খারাপ হত না। প্রফেসনাল ট্যাক্স সম্বন্ধে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। এই সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রাথমিক শিক্ষক শ্রেণী বলছেন, আমরা তো একবার বেতনের সঙ্গে প্রফেসনাল ট্যাক্স দিচ্ছি, সেটা সরকারের ঘরে যাচ্ছে। তারপর আবার পঞ্চায়েত থেকেও প্রফেসনাল ট্যাক্স আদায় করা হচ্ছে। প্রচুর জায়গায় একই নামে ট্যাক্স আদায় হচ্ছে। আমাদের উপর ডাবল ট্যাক্স পড়ছে। এই বিষয়ে আমি কোনও জবাব দিতে পারিনি। এই প্রফেসনাল ট্যাক্স সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী কিছু চিন্তা ভাবনা করছেন কিনা জবাবি ভাষণে বললে আমরা খুব উপকৃত হব। এটা প্রত্যাহার করে নেওয়ার অনুরোধ জানাচ্ছি। আমি আর একটি জিনিস উল্লেখ করতে চাই, সেটা ট্যাক্সেশন ল'য়ের মধ্যে নেই।

এই পাটের ট্যাক্স সম্বন্ধে বলতে চাই। আমরা পাটের কথা বলি, পাট চাষীদের কথা বলি। পাট চাষিরা এক কিলো পাট বিক্রি করে ৪ টাকা পায়। আর এক কিলো পাট বিক্রি করার জন্য গভর্নমেন্ট পায় দুটাকা, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং স্টেট গভর্নমেন্ট।

এক কুইন্টাল পাটের মার্কেটিং ট্যাক্স হয় ৫ টাকা, এন্ট্রি ট্যাক্স ৩.৪০ টাকা, সেলস ট্যাক্স পশ্চিমবঙ্গের ২০ থেকে ২৫ পারসেন্টে ভ্যারি করে, সেন্ট্রাল গভর্নমেন্টের এক্সাইজ ডিউটি ৬৬ টাকা, ৮ পারসেন্ট সেলস ট্যাক্স মিলকে দিতে হয়। এই সমস্ত মিলিয়ে দাঁড়ায় এক কেজি পাটে দু টাকা ট্যাক্স। এই ট্যাক্স তো কেবলমাত্র ব্যবসায়ীরা দেয় না, এই ট্যাক্স আলটিমেটলি চাষীদেরই দিতে হয়। আমরা পাট নিয়ে অনেক চিন্তা-ভাবনা করি, আপনি অনেক রেমিশন দিয়েছেন, পাটের দামের অবস্থা কিন্তু খুব খারাপ সেটা আপনাকে বিবেচনা করতে হবে। পাট চাষীদের কথা এই বাজেটে নেই, পরবর্তীকালে আপনি এটা একটু বিচার বিবেচনা করবেন, খোঁজ খবর নেবেন। একটা চাষী এক কেজি পাট বিক্রি করে ৪ টাকা পায়, তার ট্যাক্স দু টাকা চলে যায়, সেটা এদের ঘাড়েই চাপে—কাজেই এটা বিশেষভাবে বিবেচনা করবেন। মাননীয় মন্ত্রী মহাশয় খুব ভালো ব্যবস্থা করেছেন আদায়ের ব্যাপারে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে সেলস ট্যাক্স অফিসগুলিতে কতকগুলি ডিক্লারেশনের ব্যাপার আছে, পারমিটের ব্যাপার আছে। এখন সেলস ট্যাক্স অফিসগুলি এইসব ব্যাপারে দুর্নীতির আখড়া হচ্ছে এই অভিযোগ আমরা প্রায়ই শুনি। বড়দের কিছু হয় না, ছোট ছোট যারা ব্যবসায়ী তাদের সেখানে হয়রানি হয়। এদিকেও দৃষ্টি দিতে অনুরোধ করছি। এই প্রসঙ্গে বলি, ওয়েস্ট দিনাজপুরের ডালখোলাতে একটি চেক-পোস্ট আছে এবং সেখান দিয়ে অনেক জিনিসপত্র যাতায়াত করে এবং নানান রকমের জুলুমও দুর্নীতি সেখানে চলে। এ বিষয়ে আপনার কাছে রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছে এবং ওখানকার ব্যবসায়ীরা এর বিরুদ্ধে একদিন হরতালও করেছিল। দোষটা কিন্তু বামফ্রন্টের ঘাড়েই চাপছে। ডালখোলার ব্যাপারটি একটু দেখবেন। বারাসতের ব্যাপারেও নানান অভিযোগ উঠেছে। তারপর আর একটি কথা বলতে চাই। স্পিরিট এ দেশে যা বিক্রি হয় তারজন্য ট্যাক্স পশ্চিমবঙ্গ সরকার পেতে পারে কিন্তু তা পাওয়া যায় না। স্পিরিট বিহার থেকে আমাদের এখানে আসে। সেই স্পিরিটের যে ট্যাক্স পশ্চিমবঙ্গ সরকার পেতে পারত সেটা বিহার সরকার পেয়ে যাচ্ছে। বিহার থেকে স্পিরিট এখানে আমদানি করা হচ্ছে, তার কোনও ট্যাক্স দিতে হয় না। বর্ডার ডিস্ট্রিক্টে আমরা এগুলি বেশি পরিমানে দেখি। বর্ডার দিয়ে একেবারে ভেতরের দিকে সেই স্পিরিট চলে আসে। বিহার সরকার সেই ট্যাক্স পাচ্ছে, আমরা পাচ্ছি না। এ ব্যাপারটাও একটু দেখতে বলছি। তারপর ইলেকট্রনিক গুডস বাইরে পাঠাবার জন্য যে ইনসেনটিভ দিয়েছেন তারজন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আর একটি অনুরোধ করছি—আপনার অধীনে একটি ইউনিট খুলুন যাতে সেলস ট্যাক্স অফিসগুলিতে ছোট ছোট ব্যবসায়ীরা হয়রান হলে সে ব্যাপরে যেন তারা সেখানে অভিযোগ করতে পারেন। সেখানে যে সব অফিসাররা তাদের হয়রান করছে তাদের সম্বন্ধে জানতে পারলে আপনি ব্যবস্থা নিতে পারবেন। এটা করলে ছোট ছোট ব্যবসায়ীদের হয়রান কমবে, তাদের আর প্রশেসন করে এসে অভিযোগ দায়ের করতে হবে না এবং কিছু অ্যাকসনও হবে। স্যার, ফেডারেশন অব ট্রেডার্সের সভাপতি আমাকে বলছিলেন, আমরা মন্ত্রীকে এত দরখাস্ত দিলাম কিন্তু তার কোনও জবাব এল না

[4-30 — 4-40 P.M.]

ফলে আমাদের হরতালে যেতে হল, ১০ হাজার লোক নিয়ে মিছিল করতে হল। আপনি কেবলমাত্র অর্থ দপ্তর দেখেন না, সব দিকে দেখাবার চেষ্টা করেন। সেজন্য হয়ত সব কিছু দেখা সম্ভবপর হয়ে ওঠে না। কাজেই আমি আপনাকে অনুরোধ করব যে আপনি যদি একটা কমপ্লেন সেল তৈরি করেন তাহলে ভালো হয়। এতে বামফ্রন্ট সরকারের ভাব মূর্তি উজ্জ্বল হবে এবং সাধারণ ভাবে কোনও চিঠি এলে তার জবাবও পাবে। যদিও কেউ যদি দুর্নীতি করে সেটা দেখার জন্য লোক আছে। কিন্তু তবুও অনেকে আমাদের কাছে বলে যে সেলস ট্যাক্স অফিসে কমপ্লেন করলে কিছু হয় না, আরও হয়রানি বাড়ে। কাজেই এগুলি দেখার জন্য আপনাকে অনুরোধ করব। এই কথা বলে আর একবার পাট চাষীদের কথা বিবেচনা করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে 'পশ্চিমবঙ্গ করাধন বিধি (সংশোধন) বিধেয়ক ১৯৮৯, এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সেই সঙ্গে যে বিষয়টা তার দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি সেটা হচ্ছে, এই বৃত্তিকরের ক্ষেত্রে পশ্চিমবাংলায় এখন ডাবল ট্যাক্সেশন হচ্ছে। কলেজ শিক্ষক, মাধ্যমিক শিক্ষক, প্রাথমিক শিক্ষকের উপরে ডাবল ট্যাক্সেশন হচ্ছে। পঞ্চায়েতগুলিতে যেভাবে মাপকাঠি করা হয়েছে, ৫০১ টাকা থেকে ৭০১ টাকা পর্যন্ত যেটা করা হয়েছে, এই সম্পর্কে সরকারের যে নীতিগুলি আছে সেটা মানা হচ্ছে না। নির্দিষ্ট গ্রামপঞ্চায়েত তারা নিজ নিজ দৃষ্টিভঙ্গিতে কোথাও ৩০ টাকা, কোথাও ৪০ টাকা কোথাও ৫০ টাকা করে বাড়তি ট্যাক্স ধার্য করছে। আমার এই ব্যাপারে অভিজ্ঞতা আছে। আমি মাধ্যমিক স্কুলের শিক্ষক। আমাদের দুই তরফের ট্যাক্স দিতে হয়। আমার পাশে হায়ার সেকেন্ডারি স্কুলে তাদের এক রকম দিতে হয়। আবার রাজনীতিগত ভাবে ভিন্ন গ্রামপঞ্চায়েত যেগুলি আছে সেখানে আমরা যারা বামফ্রন্টের শিক্ষক আছি, আমাদের ক্ষেত্রে এটা বাড়ানো হচ্ছে। কাজেই কোনও নিয়মকানুন মানা হচ্ছে না। শিক্ষকদের ক্ষেত্রেও ঐ একই কথা বলা যায়। স্বভাবতই এই ব্যাপারে আমি আগেও দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং আবার দৃষ্টি আকর্ষণ করছি যে বৃত্তিকর একজন লোকের উপরে এভাবে ধার্য করা ইনজাস্টিস। এটা কোনও ন্যায়নীতির প্রশ্ন নয়। কাজেই এটা আপনাকে দেখতে হবে। আর একটা প্রশ্ন হচ্ছে, কর ধার্যের ব্যাপারটা সবটাই রাজ্য সরকারের হাতে আনা উচিত। কর্পোরেশন, মিউনিসিপ্যালিটিতে নানাভাবে কর ধার্যের যে পদ্ধতি আছে, পঞ্চায়েতের জন্য যে টাকা দেওয়া হচ্ছে, কর্পোরেশনকে রাজ্য সরকার যখন টাকা দিচ্ছেন তখন তাদের হাতে কর ধার্যের কোনও ক্ষমতা থাকার প্রয়োজন নেই। এটা সম্পূর্ণভাবে রাজ্য সরকারের হাতে থাকলে ইনজাস্টিস হবে না। কাজেই এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা হচ্ছে, সলিসিটর লেক্ষ্য, প্রমানকগণ সমেত চিকিৎসা, আইনজীবী, ব্যবসায়ীগণ, স্থপতি, ইঞ্জিনিয়ার, চার্টাড অ্যাকাউন্ট্যান্ট ইত্যাদি এগুলির ক্ষেত্রে ভাগ করা উচিত ছিল। চিকিৎসক, চাটার্ড অ্যাকাউন্ট্যান্ট, স্থপতি এদের সকলের আয় সমান নয়। কর পরিচালনা পরামর্শদাতা এবং কর পরামর্শদাতা এগুলি সবই একসঙ্গে। ক,খ,গ,ঘ করে করা হয়েছে এবং তাদের উপরে ট্যাক্স ধার্য করা হয়েছে। কিন্তু এদের সকলের আয় সমান নয়। একজন চাটার্ড অ্যাকাউন্ট্যান্ট-এর যে আয় সেখানে একজন সলিসিটর বা স্থপতি, ইঞ্জিনিয়ার-এর আয় একরকম

নয়। সেজন্য এর একটা বিভাজন করা প্রয়োজন ছিল। অর্থাৎ কিছু বাড়ানো, কিছু কমানো প্রয়োজন ছিল। আর একটা বিষয় হচ্ছে চিট ফান্ড। এই চিট ফান্ডগুলি সম্পর্কেও চিন্তা করা দরকার। এখানে যে সমস্ত লটারিসমূহ পরিচালনাকারিগণ বা প্রতিষ্ঠান সমূহ আছে তাদের বার্ষিক ৯ শত টাকা করা হয়েছে। লটারির টিকিট বিক্রেতাদের ক্ষেত্রেও বার্ষিক ৯ শত টাকা করা হয়েছে। এই চিট ফান্ডগুলি প্রচন্ড সর্বনাশ করছে। আমারা আগেও দেখেছি এবং এখনও দেখছি যে এগুলি একটা রমরমা ব্যবসা চলছে সারা পশ্চিমবঙ্গে জুড়ে। কাজেই এদের ক্ষেত্রে যেটা করা হয়েছে সেটা বোধ হয় ঠিক হয়নি। আজকে তাদের কর ভারে পীড়িত করে, জর্জরিত করে, এদের এই চিট ফান্ডগুলোকে ক্রমশ গুটিয়ে আনার ব্যবস্থা করতে হবে জনগণের নিরাপত্তার জন্য, এই বিষয়টা আপনি একটু চিন্তা করবেন, এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা ব্যাপার হচ্ছে টিউটোরিয়াল হোম, এইগুলোর জন্য ট্যাক্সের ব্যবস্থা করেছেন, এটা একটা বড় ধরনের ব্যবসা, কলকাতা, মফস্বল, সর্বত্র এখন এই ব্যবসা জমজমাট। কিন্তু আপনি এটাও জানেন, আপনি শিক্ষক, আমিও শিক্ষক, আমিও জানি যে এখানে এই সব টিউটোরিয়াল হোমের নামে না থেকেও ব্যাপকভাবে টিউশনটা চলছে, ব্যাপক ভাবে টিউশনি চলে। এক একজন শিক্ষক সকালে বিকালে, রাত্রে, বহু শিফটে তারা শিক্ষকতা করছেন এবং ব্যাপক ছাত্র সেই সব জায়গায় পড়াশুনা করেন। ২৫-৩০-৪০ জন করেও পড়ে। অনেক শিক্ষক একেবারে বাড়ি করে ফেলেছেন, সেইগুলো কিন্তু আইনের আওতার মধ্যে পড়ছে না। এই বিষয়গুলোকে চট করে ধরা মুস্কিল, গোটা পশ্চিমবাংলা জুড়ে এই জিনিস চলছে, কাজেই এখানে শুধু মাত্র টিউটোরিয়াল হোমের নামে যে সব চলছে, শুধু তাবাই নয়, তার সঙ্গে সঙ্গে যে গোটা পশ্চিমবাংলায় আজকে যেভাবে প্রাইভেট টিউশনির ব্যাপারটা চলছে টিউটোরিয়াল হোম না দিয়েও, এই ব্যাপারগুলো দেখা দরকার যাতে করে তারাও ওখানে কত ছাত্র পড়ছে, এই রকম হিসাব নিকাশ একটা পাওয়া যায়। যদিও এটা দূরুহ কাজ এবং তার ভিত্তিতেও কিছুটা রেস্ট্রিক্টেড করার জন্য ওদেরকেও বাড়ানো দরকার। তারা দুদিন পড়িয়ে ৩০০ টাকা, তিন দিন পড়িয়ে ৬০০ টাকা, এইরকম ভাবে চলছে এবং আজকে অভিভাবকরা খরচ করতে বাধ্য হচ্ছেন। প্রত্যেক জায়গায় দু দিন তিন দিনের বেশি কেউ পড়ান না, তাতে ২০০/৩০০/৪০০ টাকা যে যেমন পারছেন নিচ্ছেন, কলেজ শিক্ষকদের ক্ষেত্রেও তাই, মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রেও তাই। এবং যেহেতু আজকে পাঠ্যক্রম ইত্যাদির বোঝা চেপেছে এবং ছাত্রদের আরও ভালো পড়াশুনার জন্য এই প্রাইভেট পড়াশুনা ব্যবস্থাটা রাখতেই হচ্ছে এবং এই ব্যবসাটা খুব ভালো ভাবে চলছে, সুতরাং এদিকটা দেখতে হবে। শুধু টিউটোরিয়াল হোম রেজিস্ট্রিকৃত এই ক্ষেত্রে নয়, এর বাইরেও নন-অফিসিয়ালি যেগুলো চলছে, সেদিকে দৃষ্টি দিতে হবে। আর দু তিনটি বিষয় বলব, এই ভিডিও গুলোকে রেস্ট্রিকেটেড করতে হবে। ভি.ডি.ওগুলো থেকে আজকে কর আদায়ের জন্য চেষ্টা করতে হবে। এবং এই সব জায়গায় নতুন করে কর বসানোর স্কোপ রয়েছে, কারণ সর্বত্র ভি.ডি.ও চলছে এবং রুচি এবং সব কিছুকে তারা ধংস করে ফেলছে, গ্রামবাংলার অন্দর মহলে একেবারে ঢুকে গেছে। বই এর কোনও বাছ বিচার নেই, যা খুশি চলছে, একটা অসাংস্কৃতিক আবহাওয়া গোটা দেশের মধ্যে চলছে। এইগুলো কি ভাবে কর ধার্য করে নিয়ন্ত্রণ করা যায়, রেস্ট্রিকটেড করা যায় বা যদি বন্ধ করা যায়—বনধ করা যাবে না, কারণ এই রকম একটা আধুনিক ব্যাপার বন্ধ করতে বলছি না, কিন্তু কতটা নিয়ন্ত্রণ করা যায়, বিষয়টা ভাবা দরকার। তাছাড়া

আপনার ট্যাক্সেশন বিল, প্রগতিশীল বিল, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৯, এই বিষয় আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমে বোধ হয় কিছুটা পুনরুক্তি হলেও বলা উচিত, যখন এই অতিরিক্ত কর বসানোর প্রস্তাব রাখতে হয়, কোথাও কোথাও করের ছাড়ও দিতে হয়, সামগ্রিকভাবে যখন এই কাজটা করতে হয় তখন এই সমস্যা প্রতি বছর রাজ্যের যে কোনও অর্থ দপ্তরের যিনি দায়িত্বে থাকেন, তার সম্মুখে আসে। সেটা আমি একটু সংক্ষেপে বলে পরের ক্ষেত্রে যাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আগেই বলা হয়েছে এবং আমি পুনরুক্তি করেই বললাম, এই বছর আমাদের পরিকল্পনা খাতে যে ৯৫১ কোটি টাকা বরাদ্দ ছিল ১৯৮৯-৯০ সালে আগামি বছরে সেটা ১১১৫ কোটি টাকাতে তোলার চেষ্টা করছি, অর্থাৎ ১৭ শতাংশ বৃদ্ধি। অর্থাৎ ১৭ শতাংশ বৃদ্ধি পাচ্ছে। আমাদের কাছে যা খবর আছে তাতে আমরা দেখছি যে, ভারতবর্ষের সমস্ত রাজ্য গুলির মধ্যে পরিকল্পনা খাতে সব চেয়ে বেশি বরাদ্দ বৃদ্ধির প্রস্তাব আমরা রেখেছি। চলতি বছরের সমগ্র বাজেট যেটা ৪১০৮ কোটি টাকা ছিল, আগামি বছর সেটাকে ৫২৮৫ কোটি টাকায় উন্নিত করা হচ্ছে। এখানে বলা উচিত যে, বেতন কমিশন যে রিপোর্ট দিয়েছেন তার ওপর আমরা আগামী আর্থিক বছরে সিদ্ধান্ত নিতে যাচ্ছি। এবং এ বছর অধ্যাপকদের ক্ষেত্রে যে ধরনের সিদ্ধান্ত মালহোত্রা কমিটি নিয়েছেন তার ওপরও আমরা সিদ্ধান্ত নিচ্ছি। এটা বলছি এই কারণে যে কেন্দ্রীয় সরকারের কতগুলি সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতেই মূলত বৃদ্ধি ঘটে। প্রশাসনিক মূল্য বৃদ্ধি এবং নির্দিষ্ট কতগুলি নীতি কেন্দ্রীয় সরকার নেওয়ার ফলেই মূলত মূল্য বৃদ্ধি হয় বা দাম বাড়ে। ফলে বেতন সংশোধনের প্রয়োজনও দেখা দেয়। তারপর কেন্দ্রীয় সরকার নিজেদের—কেন্দ্রীয় কর্মচারিদের—বেতন কমিশনের রায় মেনে নেওয়ার তারা আমাদেরও বেতন সংশোধনে বাধ্য করেছেন। তার প্রভাব আমাদের ওপরও পড়ছে। এই অর্থে আমি বলেছি, কতগুলি নির্দিষ্ট ক্ষেত্রে অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রেখেছি। তারমধ্যে একটা হচ্ছে বন্ধ এবং রুগ্ন শিল্প খোলার ক্ষেত্রে অতিরিক্ত ২০ কোটি টাকা। বাঁধ মেরামতের ক্ষেত্রে অতিরিক্ত ১০ কোটি টাকা। রাস্তাঘাট মেরামতের জন্যও অতিরিক্ত ১০ কোটি টাকা বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। রাস্তাঘাট মেরামতের ক্ষেত্রে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আগেও বলেছি, আবার বলছি যে, এই কাজগুলি আমরা সাধারণভাবে কন্ট্রাক্টরদের বাদ দিয়ে পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে সরাসরি করার পক্ষপাতী। এরকম নতুন প্রকল্প আমাদের মাথায় আছে। এছাড়া অতিরিক্ত ৫ কোটি টাকার বরাদ্দ স্বনিযুক্ত প্রকল্পের জন্য রাখা হয়েছে। এই কারণে আমি আগেই বলেছি যে, ৭৯ কোটি টাকার মোট অতিরিক্ত বরাদ্দের প্রয়োজন হচ্ছে। পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত বিষয়গুলি ভাগ না করে আমি বলছি যে, মোট আমরা ৫২৮৫ কোটি টাকার যে বাজেট পাশ করতে চাইছি তার মধ্যে সামগ্রিকভাবে কেন্দ্রীয় সরকার ২৮ শতাংশ দিচ্ছেন, আর রাজ্য সরকার ৭২ শতাংশ দিচ্ছেন। এখন আমি একটা বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭১-৭২ সালের রাজ্যের মোট বাজেটের ৪০ শতাংশ অর্থ কেন্দ্রীয় সরকার দিতেন এবং ৬০ শতাংশ রাজ্য সরকারকে দিতে হত। চলতি

বছরে কেন্দ্রীয় সরকারের ভাগটা ৪০ শতাংশ থেকে কমে গিয়ে ৩০ শতাংশ হয় এবং রাজ্য সরকারেরটা ৬০ থেকে বৃদ্ধি পেয়ে ৭০ শতাংশ হয়। এবং আগামী বছর কেন্দ্রীয় সরকারের ভাগটা ৩০ শতাংশ থেকে কমে ২৮ শতাংশ হচ্ছে এবং রাজ্য সরকারেরটা ৭০ শতাংশ থেকে বৃদ্ধি পেয়ে ৭২ শতাংশ হচ্ছে। অর্থ কমিশনের কাছে আমরা সুচিন্তিত দাবি রেখেছিলাম যে, যে করগুলি বিভাজ্য কর, যার থেকে রাজ্যগুলিকে করের ভাগ দেওয়া হয়, সেই ভাগগুলি বৃদ্ধি করা হোক। আমরা দাবি করেছিলাম যে, বিভাজ্য করের মধ্যে আরও কিছু কর যুক্ত করা হোক। যেমন আয় করের ক্ষেত্রে শুধু ব্যক্তিগত আয় নয়, বাণিজ্যিক আয়ের কথাও বলেছিলাম এবং সারচার্জকেও যুক্ত করার কথা বলেছিলাম। আগে ছিল। তারপরে প্রশাসনিক মূল্য ইত্যাদি যেগুলি আছে সে গুলিও যুক্ত করতে বলেছিলাম। নবম অর্থ কমিশন তাদের প্রাথমিক রিপোর্টে আমাদের প্রতিটি দাবি অগ্রাহ্য করেছেন। আমরা আরও বলেছিলাম যে, আমাদের বেতন কমিশনের জন্য এই যে অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হচ্ছে ; এটা যেহেতু কেন্দ্রীয় সরকার মূল্যবান স্থির করে দেন, যেহেতু তাদের গৃহীত নীতির ফলেই প্রধানত দাম বাড়ে এবং যেহেতু বেতনের ক্ষেত্রেও তাদের সিদ্ধান্ত অনুযায়ী আমাদের সিদ্ধান্ত গ্রহণ করতে হয় সেহেতু বেতন বৃদ্ধির ৫০ শতাংশের ভার কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। অন্যান্য রাজ্যও এই দাবি রেখেছিল। সেটা ওরা অগ্রাহ্য করেছেন। আমি আগেই বলেছি, ১ হাজার ১১৫ কোটি টাকার যে পরিকল্পনা ব্যয় নির্দিষ্টভাবে আছে তার মধ্যে ৩২৪ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেন তথাকথিত পরিকল্পনা সাহায্য হিসাবে, বাকিটা রাজ্য সরকারের। তথাকথিত ৩২৪ কোটি টাকা পরিকল্পনা সাহায্য এই কারণে বলছি, তার ৭০ ভাগ ঋণ যেটা রাজ্য সরকারকে ফেরত দিতে হয়। সুদের হার কেন্দ্রীয় সরকার বাড়িয়ে দিয়েছেন, যারজন্য সুদ সমেত একদিকে ওরা ৩২৪ কোটি টাকা দিচ্ছেন আর আমাদের ফেরত দিতে হচ্ছে প্রায় ৬৫৬ কোটি টাকা একই বছরে মানে আগামী বছরে। যা ওরা দিচ্ছেন তার চেয়ে বেশি ফেরত দিতে হচ্ছে। আমি আগেই বলেছি অভ্যন্তরীণ ঋণের ফাঁদ সৃষ্টি হয়েছে। এই কারণে অন্তত ৫০ ভাগ ঋণ মকুব করা যায় কিনা সেই দাবি আমরা রেখেছি, কিন্তু সেটা ওরা অগ্রাহ্য করেছেন। একদিকে পরিকল্পনা খাতে এই বৃদ্ধি, মূল্য বাজেটে এই বৃদ্ধি অথচ কর আদায়ের ক্ষেত্রে যে দাবি আমরা রেখেছিলাম সেটা অগ্রাহ্য হয়ে যায় এবং বেতন কমিশনের সুপারিশ যা আমরা নিতে যাব তার কিছু অংশের ভাগ ওরা নেবে না। আর একটি কথা বলে রাখি, অতিরিক্ত সমস্যা হয়েছে, শুধু ঘাটতি নয়, নবম অর্থ কমিশন আর একটি সিদ্ধান্ত এতদিনে নিয়েছেন যাতে প্রতিটি রাজ্য ক্ষতিগ্রস্ত হবে। নবম অর্থ কমিশনের দায়িত্ব ছিল প্রতি রাজ্যের আয় এবং ব্যয় তার একটা আনুমানিক হিসাব করা, আনুমানিক হিসাব করে ঘাটতি দেখে যা সংবিধানে আছে ঘাটতির বরাদ্দ হিসাবে কিছু টাকা রাজ্য সরকারকে দেন। কিন্তু কিভাবে ব্যয় এবং আয় নির্ধারণ করলেন লক্ষ্য করে দেখলে দেখা যাবে, ব্যয় নির্ধারণের ক্ষেত্রে অর্থ কমিশন কেন্দ্রীয় সরকার যখন ব্যয় দেখাচ্ছেন পরিকল্পনা বহির্ভূত ব্যয় তখন অর্থ কমিশন সেটা গ্রহণ করছেন, কিন্তু রাজ্য সরকারের আগামী বছরে আমাদের নিজেদের বেতন কমিশন জনিত যে অতিরিক্ত অর্থ দিতে হচ্ছে সেটা অগ্রাহ্য করছেন এটা কি অদ্ভুত দু-মুখো নীতি ডাবল স্টানডার্ড? আমরা যখন ওদের বলি যে কেন্দ্রীয় সরকারের ক্ষেত্রে অর্থ ধরা হচ্ছে আর রাজ্যের ক্ষেত্রে বাদ দিলেন কেন? যখন ধরছেন তখন সবার ক্ষেত্রেই ধরা উচিত। পশ্চিমবাংলার ক্ষেত্রে বলা হচ্ছে এই রাজ্য ঘাটতি নয়, উদ্বৃত্ত, সেই উদ্বৃত্ত যদি চলে যায়

[4-50 — 5-00 P.M.]

তাহলে ঘাটতি রাজ্য হয়, অতিরিক্ত অর্থ পায়। নবম অর্থ কমিশন যখন এখানে আসেন তখন আমরা এই প্রসঙ্গে কথা বলি। ওরা বলেন, আমাদের আগে কেউ পরিষ্কারভাবে এইকথা বলেনি, তাই রিপোর্টে পরিষ্কারভাবে লিখিনি। আমরা এই সম্পর্কে বলেছি, কিন্তু এখনও পর্যন্ত আমরা খবর পাইনি। ১৯৮৯-৯০ সালে অর্থ কমিশনের দিক থেকে কিছু না জানা অবস্থাতেই বাজেট করেছি, ৭৯ কোটি টাকা ঘাটতি আছে। তবে মোটামুটি ২টি বিকল্প ছিল। আমরা যদি ঘাটতি রেখে দিই, কিন্তু ঘাটতি দেখা মানে কি? বাজেট প্রস্তাবে রেখেছি ঘাটতি রাখা মানে এই যে বিকল্পগুলির কথা বললাম—একদিকে প্রস্তাব রাখছি অন্যদিকে একইসঙ্গে বলছি অর্থ কোথা থেকে আসবে—এই অসঙ্গতি বাজেটে করা উচিত নয়। তাই অতিরিক্ত কর প্রস্তাব রেখেছি। এই প্রস্তাবগুলি রাখতে গিয়ে ছয়টি নীতির কথা মনে রেখেছি। যেখানে কর বসানো হচ্ছে সেখানে সাধারণ মানুষের গায়ে আঁচ না লাগে এই হচ্ছে এক নম্বর, দু নম্বর হচ্ছে, কিছু কিছু কর ছাড় দেওয়া যাতে সাধারণ মানুষ সরাসরি উপকৃত হন। তিন নম্বর হচ্ছে, নতুন পরীক্ষা করার চেষ্টা হচ্ছে যে কোনও কোনও ক্ষেত্রে করের হার কমানোর পরেও মোট কর আদায় পরিমান বৃদ্ধি পেতে পারে। যাতে বাণিজ্য অন্য রাজ্যে চলে না যায়, থামানো যায় (৪) কোনও কোনও ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় বাজেটে—যেটা মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন—কতকগুলি সিদ্ধান্ত নিয়েছেন যেটা এই রাজ্যের শিল্পের পক্ষে, সাধারণের পক্ষে ক্ষতিকারক, আমাদের সেখানে দাঁড়িয়ে ক্ষতির কিছুটা পূরণের চেষ্টা করতে হয়েছে। (৪) নতুন শিল্পে কিছু উৎসাহ দেওয়ার প্রয়োজন হয়েছে তার জন্য সেখানে কিছু আইনের সংশোধনের প্রয়োজন এবং কর ফাঁকি রোধ করার প্রচেষ্টা করা হচ্ছে। এটা করতে গিয়ে যে তিনটি মূল অ্যাক্ট আছে সেই বেঙ্গল ফাইনান্সিয়াল ট্যাক্সেশন অ্যাক্টের ৪১/৫৪ ধারা এবং প্রফেসনাল ট্যাক্সেশন অ্যাক্টের ১৯৭ ধারা সংশোধনের কথা হয়েছে। কর বসানোর ক্ষেত্রে যে কনসাইনমেন্ট ট্যাক্সের কথা কেন্দ্রীয় আইনে হবে সেটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কেন্দ্রীয় সরকারই করবেন। তবে কিছুদিন আগে যখন মুখ্যমন্ত্রীদের মিটিং হয়েছিল তখন রাজ্যের তরফ থেকে বলা হয়েছে খুব ছোট একটা সংশোধনের মাধ্যমে এটা করা যায়। সেন্ট্রাল সেলস ট্যাক্সের কথায় আমি যাচ্ছি না। (২) কর অতিরিক্ত বসানো হয়েছে, এয়ার কন্ডিশনিং স্যানিটারি ফিটিংস এসবের কথা মাননীয় সদস্য শ্রী বীরেন্দ্র মৈত্র মহাশয় বলেছেন। তবে একটা কথা বলি যে এই ব্যাপারে মধ্যবিত্তের জীবনে খুব বেশি লাগে না। যে করের ভারটা হচ্ছে সেটা ৫০ বা ৩০ দিয়ে ভাগ করলে সেটা বোঝা যাবে। ডলামাইট, চুনাপাথর ইত্যাদির ক্ষেত্রে যে কর বৃদ্ধি হয়েছে তার সঙ্গে সাধারণ মানুষের যোগ নেই। গ্রানাইটের ক্ষেত্রেও বলা যায় এটা বড়লোকের বাড়ি করতে লাগে, এখানেও কর বৃদ্ধি করা হচ্ছে না। রাফলি ক্লজ-২ সাব ক্লজ-৮, এখানেও পরিবর্তনগুলি এই আইনে আছে, সাব ক্লজ ১০-এ আছে। এ ক্ষেত্রে কর বৃদ্ধির ব্যাপারে মাননীয় সদস্যরা সহমত পোষণ করেছেন, এটার জন্য আমি নতুন কোনও বক্তব্য রাখছি না। এটার জন্য আইন সংশোধনের প্রয়োজন হয় নি, নোটিফিকেশন হয়েছে। আইনে দেখতে পাবেন না। বৃত্তি করের ক্ষেত্রে দু-একটা কথা বলার প্রয়োজন। প্রথমত বৃত্তি করের ক্ষেত্রে চাকুরিজীবিদের প্রসঙ্গে দেখবেন যে, ২০০১ টাকা পর্যন্ত বৃত্তি করের কোনও সংশোধন হয় নি। আমাদের হিসাবে সরকারি কর্মচারিদের সংখ্যা

সাধারণভাবে শতকরা ৯০ জনের নিচে। বৃত্তি করের পরিবর্তনের জন্য শতকরা ১০ ভাগের উপর একটু চাপ পড়বে, কোথাও ৫ টাকা, কোথাও ১০ টাকা কোথাও ২০ টাকা সর্বোচ্চ স্তরে ৫০ টাকা। ৮০০১ টাকার বেশি হলে সাধারণভাবে চাপ পড়বে না। এখানে দু ধরনের বক্তব্য আসে, বিধানসভার মধ্যে এবং বাইরে। একটি হচ্ছে বিভিন্ন স্তরে এই বৃত্তি কর বসানোর সুযোগটা সংবিধানে আছে এবং এবারে কেন্দ্রীয় সরকার যখন ঊর্ধসীমাটা বাড়িয়েছেন প্রত্যেকটি স্তরের জন্য সেখানে তারা নির্দিষ্টভাবে বলেছেন যে তারা বাড়াতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সভাকে আশ্বস্ত করতে চাই যে রাজ্যের বিভিন্ন স্তরে এটা বসানো যায়, তবে এগুলির একটা সমন্বয় প্রয়োজন। এ সম্বন্ধে আমরা অবহিত আছি। বৃত্তি করের একদিকে আছে চাকুরিজীবি এবং আর একদিকে রয়েছে যারা স্বনিযুক্ত বৃত্তিতে আছে, যেমন আইনজীবি, চিকিৎসক ইত্যাদি। এখানে একটা প্রশ্ন আমরা নিজেরা আলোচনা করেছি যে এখানে আয় ধরে ধরে না গিয়ে আমরা কেন বছর ধরে ধরে গেলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবহিত আছেন যে এটা প্রথমে ১৯৭৯ সালে বসানো হয় এবং তখন আদালতে—আমার যতদূর ধারণা—২৩টি রিট পিটিশন হয়। তারপরে ঠিক হল যেটা জয়ন্তবাবু বলেছেন এই ক্ষেত্রে আয় ধরে ধরে না গিয়ে বছর ধরে ধরে যেতে হবে। কাজেই কিছুটা বাঁধা অবস্থায় আমরা কাজ করছি এটা বলা উচিত। এখানে একটা প্রশ্ন উঠেছে যে বেশি বছর আইনজ্ঞ হিসাবে থাকলেই তার আয় বেশি হবে তার কোনও মানে নেই, কাজেই তাদেররক্ষা করার জন্য বলছি যারা আয়করের আওতার মধ্যে আসে না তাদের ২৫০ টাকার বেশি দিতে হবে না। টিউশন, ভি ডি ও-র ক্ষেত্রে কথা উঠেছে। টিউশন করার ক্ষেত্রে আমাদের মতামত আমরা অন্যান্য ক্ষেত্রে আগেই বলেছি। এটা টিউশন করার ব্যাপারে ট্যাক্স বসানোর ব্যাপারই নয়। বিভিন্ন স্তরে শিক্ষক এবং অধ্যাপকরা যারা বিদ্যায়তনের ক্লাশে পড়ান, বাইরে নন, তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য নয়। এ ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ের আইনে যা আছে সেই মাফিক ব্যবস্থা নেওয়া হবে। টিউশন করাটাই অন্যায় বলে আমি মনে করি, এর জন্য যথেষ্ট চিন্তা চলছে। ভি ডি ও-র সম্বন্ধে বলি, এখানে আইনগত বাধা এসে গেছে, যেহেতু মহামান্য হাইকোর্টে কিছু কেস আছে। যার জন্য এখানে করের হার বাড়ানো হয় নি। এটা সোজাসুজি বলে দেওয়া উচিত। তবে এ সম্বন্ধে আমি আপনার মাধ্যমে সভাকে আশ্বস্ত করতে চাই, এর সঙ্গে যে অসামাজিক কাজটা যুক্ত হয়েছে তার বিরুদ্ধে কঠোরভাবে ব্যবস্থা আমরা নেব। এই ব্যাপারে মাননীয় সদস্যদের সম্পূর্ণ সহযোগিতা আমরা পাব এটা ধরে নিচ্ছি। আরও যে ক্ষেত্রে ছাড় দেওয়া হয়েছে তারমধ্যে সাইকেল আছে। এছাড়া পাদুকার ক্ষেত্রে বলা প্রয়োজন যে, ছাড়টা কেন। এক্ষেত্রে অগে ছিল ১৫ টাকা পর্যন্ত পাদুকার ক্ষেত্রে কোনও কর ছিল না, ১৫ টাকা থেকে ৫০ টাকা পর্যন্ত ৮ শতাংশ, ৫০ টাকার উপর ১১ শতাংশ কর ছিল। আমরা ১৫ টাকার উপর থেকে ১০০ টাকা পর্যন্ত আগে যেটা ৮ থেকে ১১ শতাংশ কর ছিল সেটা নামিয়ে ৪ শতাংশ করে দিয়েছি। ১০০ টাকা থেকে ২০০ টাকা পর্যন্ত ৮ শতাংশ এবং ২০০ টাকার উপর দামের পাদুকার ক্ষেত্রে ১১ শতাংশ কর করা হয়েছে। কাজেই এক্ষেত্রে করটা সাধারণভাবে কমবে। এছাড়া বলা প্রয়োজন যে, চায়ের উপর বিক্রয় কর কমানো হয়েছে। কাগজ এবং বনস্পতির ক্ষেত্রেও করটা কমছে। কাগজটা আগে ১৯৪৭ অ্যাক্টের অধীনে ছিল, কিন্তু এখন সেটা ১৯৫৪ অ্যাক্টে নিয়ে আসা হয়েছে। ঐ যে ২৪সি ফর্ম, যেটা আগে অত্যন্ত প্রয়োজনীয় ছিল, সেটা আর লাগবে না, ওটা উঠে যাচ্ছে।

[5-00 — 5-10 P.M.]

কাজেই উৎপাদনকারী যদি এর দাম না বাড়ান তাহলে এর দাম কমছে। বনস্পতি এবং ড্রাই সেল ব্যাটারির ক্ষেত্রে করের হারটা কমছে। নোটিফিকেশনে যেটা থাকে আইনে দেখানো হচ্ছে না। ইলেকট্রনিক্স-এর ক্ষেত্রে সুপ্রীম কোর্টের একটি রায়ের জন্য স্থানীয় শিল্পকে যে সুবিধা দিচ্ছিলাম সেটা দিতে পারছি না। কিন্তু সেখানে দাঁড়িয়েও যেটা ১৫ শতাংশ কর ছিল সেটা ৬ শতাংশ এবং আন্তরাজ্য ৬ থেকে ৩ শতাংশ করা হয়েছে। রেডিও এবং টু-ইন-ওয়ান, যা গ্রামাঞ্চলের মানুষ ব্যবহার করেন, সেক্ষেত্রেও কর নামানো হয়েছে। লৌহ এবং ইস্পাতের ক্ষেত্রে যেভাবে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে শুল্ক বাড়ানো হয়েছে, কোথাও ৫০, কোথায় ১০০ শতাংশ, আমরা মনে করি এরফলে পূর্বে মাশুল সমীকরণের পরে পশ্চিমবাংলার শিল্পের উপর এত বড় আঘাত আসেনি। সেজন্য এক্ষেত্রে কর রেহাই দেবার চেষ্টা করছি। তারজন্য টার্ন ওভার ট্যাক্সটা বহু স্তরের জায়গায় এক স্তর করেছি। নতুন শিল্পোদ্যোগের ক্ষেত্রে কর স্থগিত রাখবার প্রস্তাব রেখেছি। আগে কিন্তু বিক্রয়-কর আইনে এই সুযোগ ছিল না। এরজন্য আইন সংশোধন করতে হচ্ছে। মাননীয় সদস্যরা লক্ষ্য করুন, ১৯৪১ অ্যাক্টে ক্লজ ২, সাব-ক্লজ ২ এবং ক্লজ ২, সাব-ক্লজ ৭য়ে পরিবর্তনটা করা হয়েছে। ঠিক ১৯৫৪ অ্যাক্টের ক্ষেত্রেও সমান পরিবর্তন করা হয়েছে। পরিবর্তনটা করা হয়েছে ক্লজ ৩, সাব-ক্লজ ৪ এবং ক্লজ ৩ সাব-ক্লজ ৫য়ে। প্রশাসনিক বিষয়েও দুই-একটি নেওয়া হয়েছে, তবে সে বিষয়ে আমরা বিস্তারিত যাচ্ছি না। ঐ বিক্রয় কর আইনে লক্ষ্য করবেন, যিনি বিক্রয়কারী, তার কাছে যিনি কর নিচ্ছেন তিনি যদি কাগজপত্র দেখতে চান তাহলে তা দেখাতে হবে। কিন্তু মহামান্য হাইকোর্ট সম্প্রতি যে রায় দিয়েছেন তাতে বলা হয়েছে যে, বিক্রয়কারী কাগজপত্র দেখাতে পারেন, কিন্তু পাশ করলে উত্তর দেবার ক্ষেত্রে তার কোনও বাধ্যবাধকতা নেই। সেজন্য এটা বলে দিতে হচ্ছে যে, কোন কোন ক্ষেত্রে আমরা ছাড়টা দিচ্ছি। আমরা ছাড় দিই যিনি কাঁচামাল কিনছেন তিনি নিজে যদি উৎপাদক হন তাহলে ২ শতাংশ হারে কম বিক্রয় কর দিতে হয়। কিন্তু এখানে পরিষ্কারভাবে ক্লজ ২, সাব-ক্লজ ১ এবং সেকশন-এ, সাব-সেকশন আই এতে বলে দিতে চেয়েছি যে, এক্ষেত্রে নিজেকে উৎপাদক হতে হবে। এছাড়া কেউ এর সুযোগ পাবেন না। কারণ এক্ষেত্রে কিছু ফাঁকি চলছিল। আর পরিবহনকারী যারা আছেন তাদের ডিক্লারেশন ফর্ম দিতে হয়। কোনও কোনও ক্ষেত্রে বিদেশে যেমন বাংলাদেশে যেতে হতে পারে তার জন্য কিছু রিলিফ দিয়েছি। এই সমস্ত ছাড় দেবার পর, মোট যা রিলিফ দেওয়া হচ্ছে তার পরে ৮৯ কোটি টাকার প্রয়োজন ছিল। সেটা কর বাবদ তোলার প্রস্তাব রেখেছি, ফলে ঘাটতি শূন্য বাজেট থাকছে। আমরা করের প্রস্তাব রেখে থেমে থাকি না, কর আদায় করার ব্যবস্থা করি। আমি একটা কথা বলি ১৯৮৭-৮৮ সালে অর্থাৎ গত বছরে মূল করগুলির ক্ষেত্রে বিক্রয় কর এবং আবগারী কর যা প্রস্তাব করা হয়েছিল প্রতিটি ক্ষেত্রে যা লক্ষ্যমাত্রা ছিল তার ১০০ শতাংশের বেশি আদায় করতে পেরেছি। এই বছর আরও ২ দিন বাকি আছে এবং শেষ ২ দিন খুব বেশি আদায় হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগত করতে চাই এই বছর সাধারণ ভাবে রাজ্যের যে করগুলির লক্ষ্যমাত্রা রাখা হয়েছিল তা ১০০ শতাংশেরও বেশি ছাপিয়ে যাবে। আমি আরও বলতে চাই সমন্বয় সাধনের কথা। বিভিন্ন কর বসানোর ক্ষেত্রে এবং এর সঙ্গে বলেছি যে সম্পদ সংগ্রহ

করার ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের প্রয়োজন আছে। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে পঞ্চায়েত এবং পৌরসভা গুলিকে যুক্ত করে লাভ হয়েছে। এর সঙ্গে এটা মনে রাখা উচিত যে, যেগুলি রাজ্যস্তরে সেই ক্ষেত্রে ঠিক নয় বিক্রয় কর বা আবগারি ক্ষেত্রে নয়, যেগুলি জেলা স্তরে সাধারণত কর আদায় করা হয় যে রকম সেস বা অ্যামিউজমেন্ট ট্যাক্স এইগুলির ক্ষেত্রে ঠিক। স্থানীয় ব্যবস্থায় সেখানে সিনেমা হল ঠিকমতো অ্যামিউজমেন্ট ট্যাক্স দিচ্ছে কিনা সেই ক্ষেত্রে স্থানীয় পৌরসভা এবং পঞ্চায়েতকে যুক্ত করা যায় তাহলে উৎসাহ নিয়ে তারা টাকা আদায় করবে। যা আদায় হবে তার অর্ধেকের বেশি যদি পঞ্চায়েত এবং পৌরসভা গুলিকে ফেরত দিতে চাই, তাহলে আদায় বৃদ্ধি পাবে। এই কুসান রাখা যায়, কর আদায় করার ক্ষেত্রে অসুবিধা হয়, আঘাত আসে তাহলেও আমি আশা করি ঘাটতি শূন্য বাজেট রাখতে পারব। আজকে পর্যন্ত কোনও ওভারড্রাফ নিতে হয় নি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Begnal Taxation Laws (Amendment) Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 3.

The question that Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

### Clause-4

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 4 tabled by Shri Sachin Sen. The amendment is in order.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in Clauses 4, in sub-clause (2), in the proposed schedule, in serial No. 2 (c), for item (ii), the following item be substituted, "(ii) above 3 years, but less than 5 years ...100 per annum".

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা আমি গ্রহণ করছি। আমি বলতে চাই কুসান সেটা ছিল। যেটা ক্ষতি হবে, ভালো করে কর আদায় করে তুলে নিতে পারব এবং ঘাটতি শূন্য বাজেট থাকবে।

The motion of Shri Sachin Sen, was then put and agreeed to.

The question that Clause 4 (as amended) do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Law (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মুহূর্তে খবর পেলাম যে, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা সভা থেকে ওয়াকআউট করে বাইরে প্রেস-এর কাছে অসত্য কথা বলছেন এবং হাউসের পক্ষে মর্যাদাহানীকর বিবৃতি রাখছেন। আমি এটি আপনার দৃষ্টিতে আনলাম।

## The West Bengal Appropriation Bill, 1989

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** I beg to move that the West Bengal Appropriation Bill, 1989, be taken into consideration.

Sir, under Article 266 (3) of the Consititution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purpose and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (No.2) Act, 1989 authorised the payment and appropriation of certain sums form and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges which came and will come in course of payment during the financial year 1988-89.

During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1988-89 under the provisions of Article 203 read with Article 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of all the money required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amont or altering the destination of any grant so made or of varying the amount of any expen-

diture charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptance by the House.

[5-10 — 5-20 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভায় মাননীয় অর্থ মন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তাতে রাজ্য সরকারের কনসোলিডেটেড ফান্ড আছে সেই ফান্ড থেকে বরাদ্দের জন্য বিধানসভার অনুমোদন প্রার্থনা করেছেন। এই বিলকে সমর্থন করে কয়েকটি কথা আমি নিবেদন করতে চাই। ভারতীয় সংবিধান অনুসারে আমাদের এই বিধানসভায় আর্টিকেল ২০৫ এবং ২০৬ অনুসারে ক্ষমতার অনুমতি দিতে হয় এবং বৈধভাবে যাতে এই বিধানসভা আইনানুগ খরচা রাজ্য সরকার পেতে পারেন সেইজন্য আমাদের সদস্যবৃন্দ যারা আছেন তাদের মতামত দিতে হবে। আমাদের পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য, এই সরকারের ক্ষমতা বিধিবদ্ধ রয়েছে। জনগণের দ্বারা বিধিবদ্ধ সীমিত গন্ডীর মধ্যে নানা বাধার মধ্যে এই রাজ্যের জনগণের উন্নয়নের দায়িত্ব পালন করতে হবে। আমাদের সামনে কোনও ফুল বিছানো কোনও বস্তু উৎসবের পথ নেই যে পথ দিয়ে পশ্চিমবাংলার উন্নয়ন করব এই ধাপ্পা আমরা করব না। আমরা সংগ্রামের পথে, সংগ্রামের মধ্যে দিয়ে ঐক্যবদ্ধভাবে সমস্ত মানুষের উন্নতির চেষ্টা করব। বাস্তব অবস্থায় তৃতীয় বিশ্বের অগণিত কৃষক অগণিত জনগণের আজকে অবর্ননীয় দুর্দশার মধ্যে পড়ছে এবং সুবিধাবাদী দেশগুলি আজকে যেটুকু উৎপাদন বৃদ্ধি পেয়েছে তার সুযোগ নিয়ে একমাত্র একচেটিয়া বহু জাতিক শিল্প প্রতিষ্ঠান মুনাফা লাভ করছেন। সেইজন্য আজকে এত বেকারের সমস্যা বেড়েছে। অর্থনৈতিক সংকটের ফলে আজকে বিশ্বের পুঁজিবাদী দেশগুলিকে পর্যন্ত ব্যয় সঙ্কুচিত করতে হচ্ছে। আজকে সারা দেশে দেড় হাজার কারখানা বন্ধ হয়ে গেছে। ষষ্ঠ পরিকল্পনার শেষে বৈদেশিক মুদ্রা ৫৫ হাজার কোটি টাকা দাঁড়িয়েছে এবং ৭ম পরিকল্পনার শেষে ৭৫ হাজার কোটি টাকায় দাঁড়াবে। এই মহাজনী ঋণের চাপে ভারতীয় পণ্য মহাজন দেশগুলিতে সস্তায় বিক্রি করতে বাধ্য হচ্ছে। ১৯৮৮ সালে রাজীব জমানায় সাড়ে তিন কোটি বেকারে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গে ১৯৮৮ সালে বিশেষ ক্ষয়ক্ষতি হয়েছে। বন্যা, ভূমিকম্প ও ঘূর্ণীঝড়ে জনজীবনের বিপুল ক্ষতি হয়েছে। এই ক্ষয়ক্ষতি ছাড়াও আজকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের জন্য দার্জিলিংয়ে ৫৪ জন আমাদের পার্টিকর্মী খুন হয়েছে। কয়েক হাজার বাড়িঘর ক্ষতিগ্রস্ত হয়েছে। এইরকম অবস্থায় যেখানে কেন্দ্রের সাহায্য পাওয়া উচিত সেখানে কেন্দ্রের কাছ থেকে এই রাজ্যের বঞ্চনা ছাড়া আর কিছুই পায় না। কেন্দ্রীয় সরকার যতটকু টাকা অনুদান দেন তা খুবই সামান্য। যে পরিমান টাকা রাজ্য থেকে নিয়ে যায় তার খুব সামান্য দেয় এই সুদ বাবদ তার চেয়ে বেশি পরিমান টাকা কেটে নেন। আজকে কেন্দ্রীয় সরকার একটা কঠিন রোগ যন্ত্রণায় ভুগছে। এই রোগের প্রকাশ আজকে শরীরের কুষ্ঠ রোগের মতো ফেটে ফেটে পড়ছে। ফেয়ার ফ্যাক্স বোর্ফারস কেলেঙ্কারি এবং ঠক্কোর কমিশনের রিপোর্ট নিয়ে তারা বিব্রত। ৯ মাসে ৯দিন

[5-20 — 5-[illegible] P.M.]

হয়ে গেছে আর গোপন করার ক্ষমতা নেই। তাই আজকে এইসব কারণে রোগে ফেটে ফেটে পড়ছে। সারা ভারতের জনগণের কাছে যাবার কোনও রাস্তা নেই কেন্দ্রীয় সরকারের। জনগণ যে আজকে তাদের পাশে দাঁড়িয়ে কংগ্রেসিদের হয়ে লড়াই করবে সেই আস্থাটুকুও তারা আজকে হারিয়েছে। পশ্চাৎপদ থেকে লড়াই করব। নয় মাস নয় দিন কেটে গিয়েছে আর গোপন করার ক্ষমতা নেই। এই কেন্দ্রীয় সরকারের তার বিশেষ গোপন জালে কি ছিল তা আজকে প্রকাশ হয়ে গিয়েছে। সুতরাং এই অবস্থার ভেতর দিয়ে রাজ্য সরকারকে তাদের সাহায্য দেওয়ার ক্ষমতা নেই। তাই এই অবস্থায় আমরা আমাদের বিধানসভায় সংকল্প নিচ্ছি আমাদের পশ্চিমবাংলাকে আমরা গড়ে তুলব। আমরা যে অর্থ সংগ্রহ করব তা আমাদের রাজ্যের ৭১ ভাগ নিজস্ব সম্পদ সৃষ্টি করার আয়ের মধ্যে দিয়ে আমরা পশ্চিমবাংলাকে গড়ে তুলব। দিল্লির আশা চাতক পাখির মতো আমরা জল চেয়ে যাব। আমাদের জেলা ও ব্লক স্তরগুলিতে আমাদের রাজ্যের ব্যয় ভাগের ৫০ ভাগ ব্যয় করে কাজ করতে চাই। আমরা দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলকে গড়ে তুলতে চাই, এবং এর জন্য দ্রুত উন্নয়নের কর্মসূচিও আমরা নিয়েছি। তাই ৫৩,৬৯০ হেক্টর জমিতে আমরা জল দেবে এবং সেই জল আমরা ওদের পিছনেও ভরে দেব। তফসিলি জাতি ও উপজাতি মানুষদের জন্য আমরা ৭৫ হাজার কূপ খনন করে সেচনের জন্য জল দেব। পশ্চিমবাংলাকে আমরা সেচ-সেবিত এলাকা করতে চাই। ১০ হাজার জৈব শক্তির কারখানা গড়ে তুলব, ৮,৩০০ তাঁতকে সক্রিয় সমবায়ের আওতায় আনা হবে। আমরা আরও যেসব করব আগামী ৬ বছরে ১৭২৩ মেঃ ওয়াট বিদ্যুৎ উৎপাদন, আমরা করব, বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্র আমরা গড়ে তুলব, ইলেকট্রনিক শিল্প গড়ে তুলব ; হলদিয়া করব। হাজার হাজার ছেলে যে ছেলেরা বেকার হয়ে বসে আছে—যে ছেলে গোঁফ ওঠার সময় নাম লিখেছিল এখন গোঁফ পাকাতে বসেছে—এই কেন্দ্রীয় সরকার তাদের চাকরি দিতে পারেনি, আমরা নিজেরা লড়াই করে নিজেদের মাটিতে অন্ন সংস্থান করব। তাই আপনার এই বাজেটে খরচের জন্য যে ব্যয়-বরাদ্দ আপনি চেয়েছেন, সেই ব্যয়-বরাদ্দকে আমি সমর্থন করছি। গতবারে অ্যাডমিনিস্ট্রেশন অফ জাস্টিসে আপনি ৫ কোটি ১৬ লক্ষ ১ হাজার টাকা রেখেছিলেন, এবারে তাকে বাড়িয়েছেন ৫ কোটি ৭৩ লক্ষ ৩ হাজারে। আরও একটু বাড়ালে ভালো হত, যদি পারেন একটু টেনে বাড়িয়ে দেবেন। জেনারেল এডুকেশনে গতবারে (৮৮-৮৯) আপনার বরাদ্দ ছিল ১৯৫ কোটি, ২ লক্ষ, ৭৫ হাজার টাকা ; এবারে সেটা বেড়ে ২৫০ কোটি ৯৬ লক্ষ ৯১ হাজার টাকায় দাঁড়িয়েছে। চিকিৎসার উপরেও জোর দিচ্ছেন। গতবারে পঞ্চায়েতি রাজ্যের জন্য ছিল ১২ কোটি, ৯৩ লক্ষ ৯ হাজার টাকা। এবারে ৩০ কোটি ২ লক্ষ ৪৪ হাজার টাকা ব্যয়বৃদ্ধি হিসাবে ধরা হয়েছে ; এর দ্বারা গ্রামবাংলায় কাজ করবার আবার সুযোগ দিচ্ছেন। পশ্চিমবাংলার মানুষ তাদের স্বাধীনতা পেয়েছে—একটা প্রবাদ আছে, যে সংসার সুখের হয় রমনীয় গুণে, বাড়ির যদি গিন্নি ভালো হয় কর্তাকে বুঝতে দেয় না। আজকে তাই বলব সারা পৃথিবীতে যেখানে সংকট চলছে সেই রকম জায়গায় আপনি দাঁড়িয়ে পশ্চিমবাংলার জনগণের আশা-আকাঙ্খার একটা প্রতীক হয়ে উঠেছেন। সুষম অর্থের ব্যবহার যাতে হয় যাতে ব্যক্তিগত তৃপ্তি বা অর্থের সুষম ব্যবহারের নামে অপরিনামদর্শী ফল না হয় এটা দেখা দরকার। তাই আপনার কাছে আবেদন

করব পশ্চিমবাংলার কৃষক, পশ্চিমবাংলার মেহনতী মানুষ, খেটে-খাওয়া মানুষ আজকে তারা যখন বুকের রক্ত দিচ্ছে, অর্থ দিচ্ছে, শ্রম দিচ্ছে। পশ্চিমবাংলাকে গড়ে তুলতে চাইছে—তখন তাদেরকে বাধা দিচ্ছে কায়েমি স্বার্থের কিছু লোক, বাধা দিচ্ছে ঐ কেন্দ্রীয় সরকার। আপনাকে আমরা পশ্চিমবঙ্গের বিধানসভার তরফ থেকে সাহস দিচ্ছি, আপনাকে আমরা শক্তি যোগাচ্ছি, আপনার প্রতি পশ্চিমবঙ্গের জনগণের ভরসা আছে, পশ্চিমবঙ্গকে গড়ে তোলার জন্য আপনি যে সংগ্রাম করছেন সেই সংগ্রামে নির্ভীক কর্মী হিসাবে আপনি এগিয়ে যান। সারা পশ্চিমবঙ্গের মানুষের জয়যাত্রাকে আপনি এগিয়ে নিয়ে যাবেন এই আশা-আকাঙ্খা করে আপনার এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটা সুখবর জানাচ্ছি। সন্তোষ ট্রফিতে আমাদের ছেলেরা গোল পাচ্ছিল না, তারা হতাশাগ্রস্ত হয়ে পড়েছিল। এই মাত্র খবর পাওয়া গেল বিজয়কুমারের গোলে গোয়াকে হারিয়ে আমরা ফাইনালে ২২ বারের পর ২৩ বার জাতীয় চ্যাম্পিয়ান হব।

**শ্রী গৌরহরি আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের কাছে পরিবেশন করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলব। আমরা জানি যে পশ্চিমবঙ্গ সরকার বা আমরা এখানে যারা বিধায়করা আছি আমরা জনগণের উন্নতির জন্য দায়বদ্ধ এবং আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে গ্রামের বিভিন্ন রকম উন্নতির দিকে আমরা এগিয়ে যাচ্ছি। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে ৩২০ কোটি ২০ লক্ষ ৯০ হাজার ৬৯৯ টাকা যেটা ধরা হয়েছে তা খরচ করার অধিকার আমরা দিতে যাচ্ছি। অতএব এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে আমরা সর্বান্তকরণে সমর্থন করি। আমরা জানি আজকে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা আছে, তবুও এই বঞ্চনাকে কাটিয়ে পশ্চিমবঙ্গ সরকার যে কাজগুলি করে যাচ্ছেন সেটা অত্যন্ত কম নয়, সেটা উন্নতির দিক থেকে অত্যন্ত সহায়ক বলে আমি মনে করি। আমরা জানি যে কেন্দ্রীয় সরকার বঞ্চনা করে তিস্তা প্রকল্পে মাত্র ৫ থেকে ১৫ কোটি টাকা দিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার সেখানে ২০০ কোটি টাকার উপর খরচ করেছেন। সেখানে ৫৩০ কোটি টাকার প্রয়োজন। উত্তরবঙ্গের ৫টি জেলা ছাড়া আরও ১২টি জেলার যে বন্যা হয়েছিল সেই বন্যার খরচ যার সম্পূর্ণ দায়ভার কেন্দ্রীয় সরকারের তা কেন্দ্রীয় সরকার না নেওয়ায় পশ্চিমবঙ্গ সরকার সেটা বহন করে চলেছেন। নভেম্বর মাসে যে সাইক্লোন হল তাতে যা খরচ হয়েছে সেই খরচের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে কিছু পাইনি। এইসব কেন্দ্রীয় সরকারের বঞ্চনা আছে। উন্নতিকামী মানুষ হিসাবে আমরা যারা আছি আমরা সেই উন্নতিকে অব্যাহত রেখে চলব। কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও ইরিগেশন বাড়িয়ে আমরা কৃষি উন্নতি করব। ইরিগেশনের উন্নতির ফলে এই বছরে ১০৯ কোটি টাকার মতো উৎপাদন বাড়াতে পেরেছি। তবুও একটা কথা বলি আমরা যেটা অনুভব করেছি সেটা হচ্ছে অনেক সময় দেখা যায় সেচ এলাকায় হয়ত ইরিগেশন আছে কিন্তু অসেচ এলাকায় টু ইন ক্রিজ দি ইরিগেশন পোটেনসিয়ালিটি, ইরিগেশন পোটেনসিয়ালিটি বাড়ানো জন্য চেষ্টা করা দরকার।

কিন্তু আমি জানি অসেচ এলাকায় ছোট এবং মাঝারি প্রকল্প গুলি গ্রহণ করা যাচ্ছেনা।

সাধারণত একটা নর্মস আছে অসেচ এলাকায় যেখানে ড্রেনেজ স্কীম চলছে সেখানে সেচ ব্যবস্থা করা হয় না। এবং ছোট ও মাঝারি পরিকল্পনাগুলি গ্রহণ করা হয় না। আমি সরকারের কাছে অনুরোধ করছি, এটা অত্যন্ত প্রয়োজনীয় বিষয় কাজেই ওই নর্মস পাল্টানো যায় কিনা এবং অসেচ এলাকায় যেখানে ড্রেনেজ স্কীম আছে সেখানে সেচ সম্প্রসারিত করা যায় কিনা সেটা চিন্তা করুন। গত বছর বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী বলেছিলেন শতকরা ৫০ ভাগ জমিকে সেচের আওতায় আনবেন। কিন্তু আমি দেখলাম সেটা কোনও রকমেই সম্ভবপর হয়নি। সেচের ব্যবস্থা করা একান্তই দরকার কাজেই অর্থ লগ্নী করার জন্য আবেদন রাখছি। ফ্ল্যাড কন্ট্রোলের জন্য ব্যবস্থা আছে, কিন্তু অনেক সময় দেখা যায় এই ফ্ল্যাড কন্ট্রোলের জন্য যে টাকা বরাদ্দ করা থাকে তাতে সব কাজ হয় না। ১৯৮৯-৯০ সালে ১০ কোটি টাকা রেখেছেন ফ্ল্যাড কন্ট্রোলের জন্য। কিন্তু আমরা যদি আগে থেকে ফ্ল্যাড কন্ট্রোলের ব্যবস্থা করতে না পারি তাহলে বন্যা আসবে, সম্পদ নষ্ট হবে এবং তখন শুধু খয়রাতি সাহায্য দিয়েই এর মোকাবিলা করতে হবে। তবে এই ফ্ল্যাড কন্ট্রোলের জন্য আরও টাকার দরকার। দামোদর সংস্কার করা অত্যন্ত দরকার কারণ আমরা দেখেছি হুগলি থেকে আরম্ভ করে হাওড়ার শ্যামপুর পর্যন্ত প্রতি বছর বন্যার ফলে সম্পদ নষ্ট হয়। এই ব্যাপারে টাকা প্রচুর খরচ হয়, কিন্তু দেখা যায় দুর্বিসহ যন্ত্রণা মানুষকে ভোগ করতে হচ্ছে। এই বন্যা দামোদর দিয়ে বয়ে যায় কাজেই দামোদরের সংস্কার করা দরকার যাতে নদীর নাব্যতা থাকে। এই বন্যার কবলে পড়ে প্রতি বছর হুগলি থেকে আরম্ভ করে হাওড়া পর্যন্ত মানুষ ভুগছে। আমি সরকারের কাছে তাই আবেদন করছি, বন্যা কন্ট্রোল করতে গেলে যে কাজগুলি করা দরকার সেটা যেন আগে থেকেই করা হয়। তবে খয়রাতি সাহায্য এবং বিভিন্ন রকম ব্যবস্থা সরকার করেছেন বলে আজকে দেখা যায় মানুষ তাদের জীবন জীবিকার প্রশ্নে আজকে কাতারে কাতারে কলকাতার দিকে ছুটে আসছেন। গ্রামাঞ্চলে এই যে অর্থনৈতিক ভারসাম্য এবং স্থিতিশীলতা গড়ে উঠেছে এটা লক্ষ্য করবার বিষয়। অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা বিধানসভায় আনা হয়েছে আমি মনে করি এটা আমাদের সকলেরই সমর্থন করা উচিত। বামফ্রন্ট সরকার নানা রকম জনহিতকর কাজ করা সত্ত্বেও দেখছি বিভিন্ন পত্রপত্রিকায় তাদের সমালোচনা করা হয় এবং সেই সমালোচনার বিষয়বস্তু খুবই বেদনাদায়ক। অনেক সময় দেখা যায় অসত্য রিপোর্ট উধৃত করে সমালোচনা করা হয়। আমি মনে করি এই জিনিস দূর করা দরকার এবং এই ব্যাপারে সরকারেরও দৃষ্টি দেওয়া দরকার। জনসাধারণের উন্নতির জন্য যে সমস্ত প্রকল্পগুলি গ্রহণ করা হয়েছে তাকে আরও বেশি করে বাস্তবায়িত করবার জন্য অনুরোধ জানাচ্ছি। একথা বলে অর্থমন্ত্রী মহাশয়ের প্রস্তাবিত অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী নর্মদা রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থ মন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের মাননীয় অর্থ মন্ত্রী সাপ্লিমেন্টারি বাজেট বরাদ্দ করেছেন তাকে খরচ করার জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল তিনি এনেছেন। এখানে একটু মূল্যায়ন করলেই দেখা যাবে যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর না করে বিভিন্ন খাতে অনেক

বেশি বেশি অর্থ বরাদ্দ করেছেন। এবং তা ঠিক ঠিকভাবে খরচ করার ব্যবস্থাও করেছেন। গ্রামবাংলায় রাস্তাঘাট, পানীয় জলের ব্যবস্থা করেছেন। এটা অস্বীকার করার উপায় নেই যে এই সরকার ক্ষমতায় আসার পর পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে অনেক জিনিসের উন্নতি করেছেন রাস্তাঘাটের উন্নতি করেছেন বিশেষ করে গ্রামবাংলায়। কংগ্রেস শাসিত পশ্চিমবাংলায় রাস্তাঘাট, যান বাহনের যে অবস্থা ছিল তাকে উন্নত করার জন্য এই সরকার চেষ্টা নিয়েছেন। শুধু রাস্তা ঘাট নয়, কৃষি উন্নতি করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই সরকার কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল না হয়ে, কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিরুদ্ধে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় জনহিতকর কাজ তরান্বিত করছেন। নতুন নতুন পরিকল্পনা গ্রহণ করে এবং তাকে কার্যকর করার ব্যবস্থা যেভাবে করেছেন তা প্রশংসার যোগ্য। এই জন্য মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন টাকা খরচ করার জন্য তিনি যে অধিকার চেয়েছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফাঁকা মাঠে আর কি বলব, অর্থ মন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তাকে সমর্থন করে দু একটা কথা বলব। কেন্দ্রীয় সরকার মুখে সোনার বাংলা করার কথা মাঠে ময়দানে বলে বেড়াচ্ছেন। কিন্তু এই পশ্চিমবাংলার যা প্রাপ্য তা তারা দিচ্ছে না। পশ্চিমবাংলায় প্রত্যক্ষ এবং পরোক্ষ কর কেন্দ্রীয় সরকার বসিয়ে এই সরকারের ট্যাক্স বসানোর সমস্ত রকম রাস্তা বন্ধ করে দিয়েছেন। কোথায় কর বসাবেন? কেন্দ্রীয় সরকার সমস্ত রকম পথ রোধ করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের কাছে বার বার দাবি করেও কিছুই পাওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার একটা বুর্জুয়া সরকার। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য সে কি করতে পারে? একটা সুষম বণ্টন নীতি কেন্দ্রীয় সরকারের নেই। একটা গল্প আছে একটা পেটুক এবং নিন্দুকও বটে। সে খুব খেতে পারতো এবং সকলে তাকে ধরে ধরে খাওয়াতো। এক জায়গায় খুব ভালো করে তাকে খাইয়েছে। তখন সে বলছে যে এতো ভালো ভালো নয়। আমাদের কংগ্রেসের অবস্থাও সেখানে দাঁড়িয়ে গেছে। বাজেট সম্বন্ধে খবরের কাগজে ওদের প্রতিক্রিয়া হিসাবে ওরা যেটা বলেছেন, তার মোদ্দা কথা দাঁড়াচ্ছে এই যে, " এতো ভালো, ভালো নয়,"। অর্থাৎ কিছু বলার না থাকায় সেই জন্যই বলছেন যে, 'এইটা নির্বাচনের বছর, তাই এই বছর তো কিছু করতেই হবে'। কিন্তু অর্থমন্ত্রীর সাফল্যের কথা, রাজ্য সরকারের সাফল্যের কথা ওরা স্বীকার করতে চান না। গত ১২/১৩ বছর ধরে পশ্চিমবাংলায় একটা অর্থনৈতিক জাগরণ, অর্থনৈতিক পরিবর্তন সূচিত হচ্ছে এবং গ্রামবাংলার ক্ষেত মজুর, গরিব চাষী, ভূমিহীন কৃষক ইত্যাদির জীবনে একটা বিরাট পট পরিবর্তন এসেছে এই ভূমি সংস্কারের ফলে। সেটা ওরাও লক্ষ্য করছেন, কিন্তু মুখে কোনও কথা বলতে পারছেন না, এটা মর্মে মর্মে অনুভব করছেন। আগে আমরা গ্রামবাংলায় দেখতাম যে কোনও ভোজ বাড়িতে প্রচন্ড পরিমানে ভিখারি জমায়েত হত। আজকে পশ্চিমবাংলায় ভিখারি শূন্য হতে বসেছে। এটাই হচ্ছে আমাদের সব চেয়ে বড় সাফল্য, বামফ্রন্ট সরকারের বড় সাফল্য। অর্থমন্ত্রী এমনভাবে বাজেট তৈরি করছেন যেটা সাধারণ মানুষকে স্পর্শ করছে না, উচ্চ বিত্ত, উচ্চ মধ্যবিত্তেদের স্পর্শ করছে। তার ফলে আজকে গরিব মানুষের ক্রয় ক্ষমতা বাড়ছে। আজকে তাদের মোটা ভাত, মোটা কাপড় জোটাতে কোনও কষ্ট হচ্ছে না। আজকে কোনও ভোজ বাড়িতে নিমন্ত্রণ করলেও ভিখারির

সন্ধান মিলছে না, এই রকম অবস্থায় পশ্চিমবাংলা এসেছে। আমরা কৃষক আন্দোলন করতে গিয়ে এই অর্থনৈতিক পরিবর্তনটা লক্ষ্য করেছি। আজকে শ্রেণী বিন্যাস হচ্ছে। ক্ষেত মজুররা তাদের অবস্থার উন্নতি করছে, ভূমিহীন চাষিরা তাদের অবস্থার উন্নতি করছে। ১২/১৩ বছর আগে তাদের অর্থনৈতিক অবস্থা যা ছিল, আজকে আর তা নেই। পরিকল্পিত অর্থনৈতিক নীতির ফলেই এটা সম্ভব হয়েছে। আমরা লক্ষ্য করে দেখছি তিনি পর পর তিন বছর ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন। আমাদের ওভার ড্রাফট অনেক কমে গেছে। এই জন্য তিনি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল অনুমোদনের জন্য এখানে পেশ করেছেন সেটাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 4-48 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮৯ এর উপর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই বলা উচিত যে, ৩২০ কোটি ২১ লক্ষ টাকার অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব এই বিল মারফত আমরা এনেছি। এর উপর আলোচনা বিধানসভায় আগেই কিছুটা হয়ে গেছে, তাই বোধ হয় বিস্তারিত আলোচনার প্রয়োজন ততটা নেই। তবুও আমি যে যে খাতে অতিরিক্ত বরাদ্দগুলি লাগিয়েছি সেটা এখন বলছি। আমি আবার বলছি যে, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য প্রয়োজনীয় অতিরিক্ত অর্থ আমরা জোগাড় করেছি। সব চেয়ে বেশি অতিরিক্ত ব্যয় বরাদ্দ আমাদের লাগছে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের জন্য প্রায় ৪৮ কোটি ৪৬ লক্ষ টাকার মতো। এর মূল কারণ হল এই, শিক্ষক শিক্ষিকাদের বকেয়া মহার্ঘ ভাতা এবং বোনাসের জন্য প্রথমে যে অর্থ ধরা হয়েছিল তার চেয়ে বেশি অর্থের প্রয়োজন ন্যায়সঙ্গত ভাবেই কিছুটা হয়েছে। দ্বিতীয় গুরুত্বপূর্ণ খাত হচ্ছে বন্যা ত্রাণ খাত। ঘূর্ণি ঝড়ের জন্য অতিরিক্ত ব্যয় ৩৬ কোটি ৬ লক্ষ টাকা হয়েছে। এর কারণ আমি আগেই বলেছি যে, কেন্দ্রীয় সরকার উর্ধ সীমা বেঁধে দিয়েছিলেন বন্যার জন্য। তারচেয়ে বেশি প্রয়োজন আমাদের ঘূর্ণি ঝড়ের জন্য হয়েছে। আমরা এখনও কোনও অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি। এটা যোগ দিলে ৩৬ কোটি ৬ লক্ষ টাকার গিয়ে দাঁড়াচ্ছে। অবসরকালীন ভাতার জন্য ৩৪ কোটি ১৫ লক্ষ টাকার অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হয়েছে। তার কারণ, কেন্দ্রীয় সরকার কর্মচারিদের জন্য অবসরকালীন ভাতা সংশোধন করেছেন। রাজ্য সরকারকেও তাই সংশোধন করতে হয়েছে এবং আগের যে সুবিধাগুলি ছিল সেইগুলি মনে রেখে এর জন্য অতিরিক্ত ৩৪ কোটি ১৫ লক্ষ টাকা লেগেছে। চতুর্থ খাত হচ্ছে, গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এবং জেলা পরিকল্পনার জন্য ৩০ কোটি ৬৮ লক্ষ টাকা—এই কর্মসংস্থান প্রকল্পের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ৯ কোটি টাকা ধরে দেয় মাত্র। আমরা তার সঙ্গে ম্যাচিং গ্রান্ট হিসাবে প্রায় ৯ কোটি টাকা দিয়েছি।

তাই ১৮ কোটি টাকার বরাদ্দ এখানে হয়েছে। জেলা পরিকল্পনা খাতে কতকগুলি নির্দিষ্ট প্রকল্পের কথা যদি আর একবার উল্লেখ করি তাহলে দেখবেন, তারমধ্যে ক্ষুদ্রসেচ আছে, শহরাঞ্চলে কর্মসংস্থানের প্রকল্প ইত্যাদি সমস্ত কিছু আছে। এরজন্য অতিরিক্ত ব্যয়বরাদ্দ করার প্রয়োজন হয়ে পড়েছে। তারপর স্বল্প-সঞ্চয়ের ক্ষেত্রে জেলাগুলি যেখানে লক্ষ্যমাত্রা অতিক্রম করেছে সেখানে তাদের উৎসাহ দেবার জন্য যে প্রস্তাব আমরা রেখেছিলাম তার সঙ্গে সঙ্গতি রাখার জন্য অতিরিক্ত বরাদ্দ এখানে করতে হয়েছে। বিদ্যুতের জন্য প্রায় ২২

কোটি ১০ লক্ষ টাকা অতিরিক্ত বরাদ্দ করতে হয়েছে। কোলাঘাট প্রকল্পের ক্ষেত্রে বি.এইচ. ই. এল কে অর্থ দেবার জন্য এবং বিদ্যুৎ পরিবহনের জন্য এস ই বি কে অর্থ দেবার জন্য এটা করা হয়েছে। তারপর ইন্ডিয়ান পপুলেশন প্রজেক্ট বলে একটা প্রকল্প আছে যেটা বিদেশি সাহায্যে চলে। সেখানে কাজ ভালো হবার জন্য যে অতিরিক্ত ঋণ পাওয়া গিয়েছে সেটা এখানে এন্ট্রি করতে হয়, তারজন্য ১৫ কোটি ৭৭ লক্ষ টাকা রাখা হয়েছে। কৃষির জন্য ১৫ কোটি ২০ লক্ষ টাকা রাখা হয়েছে। এর একটা বড় অংশ হচ্ছে মিনিকিট ইত্যাদি যা দিতে হয়েছে এবারে ঘূর্ণিঝড় ও বন্যার পর তারজন্য অতিরিক্ত বরাদ্দ করতে হয়েছে। কৃষি দপ্তরের কিছু ডি এ এবং বোনাস এর সঙ্গে যুক্ত আছে। জনস্বাস্থ্য দপ্তরের ১৩ কোটি ৮০ লক্ষ টাকার বরাদ্দের মধ্যে কিছুটা আছে মহার্ঘভাতা এবং বোনাস। হাসপাতালের রোগীদের খাবারের হার যেটা— ডায়েট চার্জ সেটা বাড়ানো হয়েছে এবং ঔষধের জন্য কিছু বেশি বরাদ্দ করা হয়েছে। পরিবহন দপ্তরের জন্য আরও নির্দিষ্টভাবে বলা উচিত যে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের জন্য অতিরিক্ত বরাদ্দ এইভাবে করা হয়েছে যে, যেটা আগে ঋণ হিসাবে দেওয়া হত সেই ঋণকে শেয়ার মূলধন পরিবর্তন করা হয়েছে। তার মানে লোনকে ইক্যুইটিতে ট্রান্সফার করা হয়েছে। এটা করলে সেই পরিবহন সংস্থার স্বাস্থ্য উন্নত হয় কারণ সুদটা গুণতে হয় না। তাতে সুবিধা হয় যে সেটা ভ্যায়াবল হয়। এটা তার জন্যই দেওয়া হয়েছে। পুলিশ খাতে যে ১১ কোটি ৭৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে তার নির্দিষ্ট খাতগুলি এই রকম—সেখানে মহার্ঘভাতা এবং বোনাসের প্রশ্ন আছে। তা ছাড়া অতিরিক্ত কিছু জিপ গাড়ি দার্জিলিং এলাকার জন্য কেনার প্রয়োজন হয়েছে। কলকাতা এলাকার জন্য কিছু কনডেম ভেকেল—সেগুলি কনডেম করার পর কিছু নতুন গাড়ি কেনা হয়েছে। তা ছাড়া এন.ভি. এফ-এদের আমাদের নিয়োগ করতে হয়েছে। এইসবের জন্য অতিরিক্ত বরাদ্দ দিতে হয়েছে। সরকারি সংস্থার ক্ষেত্রে ৭ কোটি ৯২ লক্ষ টাকা যা বরাদ্দ করা হয়েছে সেখানেও নির্দিষ্টভাবে কি করা হয়েছে তার কিছু কিছু বলছি। একটা হচ্ছে, ডি পি এলের ক্ষেত্রে একইভাবে যেটা আগে ঋণ হিসাবে দেওয়া হত সেই ঋণকে মূলধনে রূপান্তরিত করার জন্য অতিরিক্ত বরাদ্দ। কল্যাণী স্পিনিং মিলের ক্ষেত্রে আই. ডি.বি. আই. ভারতের শিল্পোন্নয়ন ব্যাঙ্ক থেকে—ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করার পর একটা প্রকল্প আমরা মেনে নিয়েছি এবং তাতে রাজ্য সরকারের পক্ষ থেকে প্রথম বছর এক কোটি টাকা দিতে হয়েছে। এইভাবে যোগফলটা আস্তে আস্তে ৭ কোটি ৯২ লক্ষ টাকা হয়েছে। আর ভোটার তালিকা নতুনভাবে প্রস্তুত করার প্রয়োজন হয়েছে কারণ ভোটারদের বয়স ১৮ হয়েছে। এরজন্য ৬ কোটি ৬২ লক্ষ টাকা চাওয়া হয়েছে। ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য ৪ কোটি ৯২ লক্ষ টাকা চাওয়া হয়েছে। এ ক্ষেত্রে মূলধন প্রয়োজন হচ্ছে, জনতা শাড়ির দাম কেন্দ্রীয় সরকার বৃদ্ধি করেছেন কিন্তু আমরা দামটা স্থির রাখতে চেয়েছি, তাই ভরতুকি বাবদ খরচা। পানীয়জলের ক্ষেত্রে ৪ কোটি ৪৫ লক্ষ টাকা। এ ছাড়া রাস্তাঘাট নির্মাণের ক্ষেত্রে অতিরিক্ত একটা বরাদ্দ করা হয়েছে। এরফলে যোগফলটা দাঁড়াচ্ছে ৩২০ কোটি ২১ লক্ষ টাকা তে। একই সঙ্গে আমি বলব, এ বছর বাজেটে আমরা যা ধরেছিলাম অর্থ সংগ্রহের ক্ষেত্রে সেখানে তার চেয়ে অতিরিক্ত অর্থ সংগ্রহ করতে আমরা সক্ষম হয়েছি। এখন অনুমান করছি সেটা এইভাবে হয়েছে। সবচেয়ে বেশি যে খাত থেকে পেয়েছি সেটা হচ্ছে স্বল্প সঞ্চয়। স্বল্প সঞ্চয়ে যে লক্ষ্যমাত্রা ছিল তার চেয়ে ১০০ কোটি টাকা অন্তত আমরা অতিরিক্ত সেই খাত থেকে যোগাড় করতে পেরেছি। রাজ্য সরকার রাজ্যের যে কর গুলি—একটু আগেই আমি বলেছি, সেখানে যে লক্ষ্যমাত্রা ছিল তার ১০০ শতাংশ ছাপিয়ে যাবে, অতিরিক্ত কিছু কর আদায় হবে। একই সঙ্গে কোনও কোনও ক্ষেত্রে আমরা

যে অতিরিক্ত অর্থ পাব বলে ধরেছিলাম সেটা পাব না, সেটা বাদ দিয়েছি। যেমন প্রভিডেন্ট ফান্ডে শিক্ষকরা যে অর্থ রাখবেন সেটাতে আইনগত কিছু সমস্যা হওয়ার জন্য আমরা পাব না। সমবায়গুলির কাছ থেকে কিছু অর্থ পাবার কথা ছিল কিন্তু সেটাও আমরা পাব না। সেটা বিয়োগ করে অতিরিক্ত অর্থ সংগ্রহ হয়েছে ৫৪ কোটি ১২ লক্ষ টাকা। তাছাড়া বিভিন্ন দপ্তর থেকে কিছু অর্থ বেঁচেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পরিষ্কার ভাবে মাননীয় সদস্যদের আপনার মাধ্যমে জানাতে চাই, এই যে অর্থ বেঁচেছে, এটা পরিকল্পনা খাতে নয়। পরিকল্পনা খাতে ৯৫১ কোটি টাকা বরাদ্দ ছিল। আমরা এবারে চেষ্টা করছি ১০০ শতাংশ অর্থ বরাদ্দ করে দিতে। পরিকল্পনা খাতে আমরা ১০০ শতাংশ এক্সপেন্ডিচার করার একটা প্রচেষ্টা নিয়েছি। অর্থ বেঁচেছে পরিকল্পনা বহির্ভূত খাতে প্রায় ২৬৬ কোটি ৯ লক্ষ টাকা। ৫৪ কোটি ১২ লক্ষ টাকা যেটা আমরা অতিরিক্ত পেয়েছি স্বল্প সঞ্চয়ের মাধ্যমে তার সঙ্গে পরিকল্পনা বহির্ভূত খাতে যে টাকা বেঁচেছে ২৬৬ কোটি ৯ লক্ষ, এটা যোগ করলে ৩২০ কোটি ২১ লক্ষ টাকা হয় যেটা ঠিক অতিরিক্ত ব্যয়-বরাদ্দের সমান। অর্থাৎ আমি ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব দিয়ে শুরু করেছিলাম, তারপরে ব্যয়ের দিকেও ৩২০ কোটি টাকা বৃদ্ধি করার প্রস্তাব দিলাম এবং একই সঙ্গে আয়ের ক্ষেত্রেও ৩২০ কোটি ২১ লক্ষ টাকা পাব এই আশ্বাস আমি দিতে পারছি মাননীয় সদস্যদের আপনার মাধ্যমে। তাই আমি আবার ঘাটতি শূন্য বাজেট দিয়ে চলতি বছর শেষ করতে পারব এই বিশ্বাস আমার আছে। কারণ আজ পর্যন্ত কর যা আদায় করতে পেরেছি, একটু আগে একটা হিসাব আমি পেলাম এবং তাতে দেখা যাচ্ছে যে আমরা খুব ভালো কর আদায় করতে পেরেছি এবং আগামীকালও কত কর আদায় করতে পারব সেটাও ধারণা করতে পেরেছি এবং গত ১০ দিনে প্রতি দপ্তরের প্রতিটি জেলায় কোথায় কি খরচ হয়েছে আমি সন্ধ্যার দিকে সেই রিপোর্ট যোগাড় করেছি এবং তার ভিত্তিতে এখানে দাঁড়িয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে চাই যে এই বছরে আজ পর্যন্ত কোনও ওভারড্রাফট নিতে হয়নি। কালকেও হবে না, এ বছরে একদিনও ওভারড্রাফট নিতে হবে না। এই বিশ্বাস রেখে আপনাদের সকলকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3, Preamble and Schedule

The question that Clauses 1 to 3, preamble and schedule do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5.48 P.M. till 1 p.m. on Thursday, the 30th March 1989 at the Assembly Hosue, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 30th March, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 152 Members.

### CALLING ATTENTION

[1.00 - 1.10 P.M.]

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :—

1. Reported death of a student on 26. 3. 89 during work education examination : Shri Suresh Singha
2. Alleged death of ten children of pox and measles at Harishchandrapur in Malda District : Shri Birendra Kumar Moitra
3. Acute scarcity of drinking water in Kharagpur and Midnapore Municipal areas. : Shri Gyan Singh Sohanpal

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of acute security of drinking water in Kharagpur and Midnapore Municipal areas.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 10th of April, 1989.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged murder of four persons at Kamarhati on 20th March, 1989.

(Attention called by Shri Gopal Krishna Bhattacharyya on 27th March, 1989).

### STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Gopal Bhattacharyya regarding the brutal

murder of four persons and injury to one person in the compound of Sagar Dutta Hospital at Kamarhati on the 20th March, 1989.

On the 20th March, 1989, around 1.50 p.m. Belghoria police received information that three persons have been detained by the public at Graham Road near Loha Gate, Kamarhati and that the detained persons were suspected to be child lifters. When the police rushed to the spot they found a mob armed with iron rods, daggers etc. and the police were greeted with a shower of brickbats. The mob was dispersed by the police and naked bodies of three persons were found lying by the drain of the Kamarhati Jute Mill.

In the meantime, an information came that two persons were being assaulted by a mob at Sagar Dutta Hospital. The Officer-in-Charge and the other officers rushed to the spot and found one dead body lying near a culvert at the premises of the Sagar Dutta Hospital. The police learnt that the mob had handed over another injured person to the Kamarhati T.O.P. The injured person was shifted to Sagar Dutta Hospital subsequently. Thus, in these incidents four persons whose identity is yet to be established lost their lives and one person was injured. According to the police, these four persons could be unfortunate outsiders who might have been small traders or beggars. The police started a case in connection with these incidents.

Senior police officers visited the area and twenty-six persons were arrested and forwarded to the Court in connection with this case.

It is reported that on the 11th March, 1989, one Mohammed Shamim aged 10 years of Dhobiabagan, Kamarhati was found missing. The local people believed that one Raju of the same place might be responsible for the disappearance of this boy. On the 17th March, 1989, the dead body of Md. Shamim was found floating in the pond of Sagar Dutta Hospital. The police started an U.D. Case and the dead body was sent for post-mortem. During inquest, it was found that there was no external injury on the body.

On the 17th March, 1989, one Md. Akbar expressed openly that Shamim was murdered and that police took no action. The Addl. S. P. and other officers explained to Akbar that the death of Shamim so far appeared to be a case of drowning and that in any case post-mortem report should be waited. Apparently, at this, the people seemed to be satisfied.

On the 20th March, 1989, the Hindi Daily "SANMARG" published news-item over this death and expressed apprehension that the

boy had been murdered by a gang of child lifters in which Raju is a member. It was also alleged that other children were also kidnapped by Raju by feeding drugs to them. The death of Shamim, the rumours that were spread and this news item in the "SANMARG" appear to have led to the violent incidents on the 20th March. The entire matter is still under police investigation.

On the 21st and 22nd March, some local boys had gone to the Sagar Dutta Hospital and intimated the hospital staff. On the 22nd March, about 30/40 persons went to the hospital and enquired of one Jahed of PS. Khardah. O. C. Khardah rushed to the spot and took the people to the house of Jahed. It was found that the boy was sleeping in his residence and the father of the boy told the police that he had made no complaints. Police arrested twelve persons who during interrogation stated that they all rushed to the hospital, on hearing the 'Halla' that Jahed had been taken to the Sagar Dutta Hospital and that his blood was being sucked.

It may thus be seen that these incidents are the result of some false rumours. While no motive could be established, it appears that there was a planned attempt to create lawlessness in the thickly populated area of Kamarhati.

The post-mortem report on the body of Md. Shamim has since been received, and it appears that the death was due to drawning and that there was no mark of violence on the body either externally or internally. Wide publicity was given in all the wards against spreading of rumour. Meetings were organised with leaders of political parties and Ward Commissioners and police camp was established in the area.

**Mr. Speaker :** This statement will be circulated. I would like to mention here one point. Members give the notice of calling attention statement. But when the statement is read they are not present in the House. It is very unfortunate. Serious note will be taken of this. The Minister takes the trouble of presenting the Calling Attention Statement and the member is not present in the House. Then what is the utility of presenting the statement ? It should not be done.

শ্রী সুমন্ত কুমার হীরা : [* * * * * * * * * * *]

(noise)

(Several Members of the Congress(I) Benches rose to speak)

**Mr. Speaker :** Please take your seats. The statement of Shri Sumanta Kurmar Hira will be expunged. Nothing will go on record.

* Expanged as ordered by the Chair.

## PRESENTATION OF REPORT

**Presentation of Third Report of the Committee of Privileges, 1988-89.**

**The Chairman** (Shri Anil Mukhrjee) : Sir, I beg to present the Third Report of the Committee of Privileges, 1988-89.

## LAYING OF REPORTS

**Sixteenth to Twenty-eighth Annual Reports of the West Bengal State Warehousing Corporation for the years 1973-74 to 1985-86**

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Sixteenth to Twenty-eighth Annual Reports of the West Bengal State Warehousing Corporation for the years 1973-74 to 1985-86.

**The Twenty-first Annual Report and Accounts of the West Bengal Industrial Developmnt Corporation Limited for the year 1987-88.**

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Twenty-first Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1987-88.

[1-10 — 1-20 P.M.]

## MOTION UNDER RULE 185

**শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ মিঃ স্পিকার স্যার, আন্ডার রুল ১৮৫ আমি আমার মোশনটা মুভ করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, ভারতের পুরাতন রাজধানী কলিকাতায় দেশ বিভগের ফলে এবং দেশের বিভিন্ন প্রান্ত থেকে অগণিত মানুষ জীবিকার সন্ধানে এই শহরে আসার ফলে শহরের জনসংখ্যা অত্যন্ত বৃদ্ধি পেয়েছে এবং তিনশত বৎসরের পুরাতন এই শহরের জল সরবরাহ, রাস্তাঘাট, পয়ঃপ্রণালী ইত্যাদির প্রাচীন ব্যবস্থা বর্তমান জনসংখ্যার প্রয়োজনের তুলনায় অপ্রতুল ;

এই সভা মনে করে যে, রাজ্য সরকার বা কলিকাতা পৌরসভার সীমিত আর্থিক ক্ষমতায় এই শহরের পুরাতন পয়ঃপ্রণালী. রাস্তা ও জল সরবরাহ ব্যবস্থার আমূল পরিবর্তন সম্ভব নয় ;

সুতরাং কলিকাতা পৌরসভার মেয়র এই শহরের সামগ্রিক উন্নয়নের জন্য যে ১৮২৭ কোটি টাকার দাবি কেন্দ্রীয় সরকারের কাছে করেছেন তাকে এই সভা সম্পূর্ণ সমর্থন করছে এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে ঐ টাকা অবিলম্বে মঞ্জুর করতে এবং সেই সঙ্গে এই শহরকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করতে অনুরোধ করছে।"

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিতর্কে অংশ নেবার আগে আপনার অনুমতি নিয়ে কয়েকটি কথা বলব যদি অনুমতি দেন। গতকাল আমাদের যে সদস্যদের বহিষ্কার করেছেন সেই ব্যাপারে প্রশ্ন করছি না। শুধু আপনার কাছে জানবার জন্য জিজ্ঞাসা করছি বিষয়টা। আপনি ৩৪৭, ৩৪৮ না করে সরাসরি প্রিভিলেজ নিয়ে এসে হাউস থেকে তাদের বের করে দিলেন। এই সাসপেনশন অর্ডারের ক্ষেত্রে ৩৪৮ ক্লজে টোটালি আউটসাইড দি প্রেসিংটস্ হয়ে যায়, কিন্তু প্রিভিলেজের ক্ষেত্রে এইরকম কোনও প্রভিশন নেই। সেজন্য প্রিভিলেজে যখন কোনও সাসপেনশন হবে তা একই প্রভিশনে হবে না।

**মিঃ স্পিকার ঃ** একই প্রভিশনে হবে সাসপেনশন ফ্রম দি সার্ভিসেস অফ দি হাউস। হি কান্ট এনটার ইনসাইড দি প্রেমিসেস।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কোথায় আছে স্যার? আন্ডার হোয়াট রুল?

**মিঃ স্পিকার ঃ** There is no question of rules. He is suspended from entering inside the precincts of the House.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব শ্রী লক্ষ্মীকান্ত দে, ডাঃ দীপক চন্দ্র, শ্রী নীহার বোস এবং শ্রী জয়ন্তকুমার বিশ্বাস নিয়ে এসেছেন সেই মূল প্রস্তাবের একটি অংশ ছাড়া সমগ্র প্রস্তাবটা যদি ভাবনা-চিন্তা করে যথার্থভাবে আনা হত, আমি খুশি হতাম ; তাতে আপত্তি হত না। যেমন প্রথম প্যারাগ্রাফে বলা হয়েছে, 'এখানে অনেক লোকসংখ্যা বেড়ে গেছে এবং তারজন্য জল সরবরাহ, রাস্তাঘাট, পয়ঃপ্রণালী ইত্যাদির প্রাচীন ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অপ্রতুল।' এটা মনে করতে পারি, যে আর্থিক আনুকূল্য রয়েছে তাতে সবকিছু অ্যামিনিটিজ দেওয়া সম্ভব নয়। কিন্তু পরবর্তীগুলিতে যে কথা বলতে চান তাহল 'কেন্দ্রের কাছে টাকা চাই এবং এক্ষেত্রে কেন্দ্র টাকা না দিলে কিছু হবে না'। আসলে এই সমস্তর দ্বারা রাজনীতি করবার চেষ্টা করেছেন। কাজেই এর প্রতিবাদ করছি। এটা না করলেই ভাল হত। কেন্দ্রের কাছে টাকা চাইবেন, কিন্তু সেই টাকা চাইবার ক্ষেত্রে যদি রাজনীতির সাহায্য নেওয়া হয় সেখানেই আমার আপত্তি। যে কোনও উন্নয়নমূলক কাজের জন্য টাকা চাইতেই পারেন এবং পাওনা টাকা হলে নিশ্চয়ই চাইতে পারেন। কিন্তু যে টাকা চেয়েছেন সেটা পাওনা টাকা নয়, ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচিত বামফ্রন্টের চরম ব্যর্থতা এবং সীমাহীন দুর্নীতিকে ঢাকবার জন্য কেন্দ্রের কাছে টাকাটা চেয়ে চাপ দেবার চেষ্টা করছেন। আমি বিস্তারিত দেখবার সময় পাইনি যে সেখানে কি পরিমাণ ইরেগুলারিটিজ রয়েছে, তবে ওখানে যদি মাননীয় অর্থমন্ত্রী বুঝাতেন, যেমন তিনি বার বার মনিটারিং এর কথা বলেন, লিকেজটা এবং ড্রেনেজটা বন্ধ করা দরকার তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চাইতে হত না। তাতে হয়ত কল্লোলিনী কলকাতার হারানো মর্যাদার জায়গায় পৌছে দেওয়া যেত না, কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছে কলকাতার উন্নয়নের জন্য যে উপায়ে টাকাটা চাওয়া সেটা অভূতপূর্ব এবং টাকাটা চাওয়া হয়েছে একের জায়গায় দশ গুণ। এমন কি কাজ করছেন যার কেন্দ্রীয় সরকারের কাছে এত টাকা চাওয়া হচ্ছে? আমি সমস্ত অরিজিনাল ডকুমেন্ট নিয়ে এসেছি। আজকে ইনকাম ব্যয় বেশি হয়, মায়না দিতেই ডেভেলপমেন্টের সব টাকা ব্যয় হয়ে যায়। কিন্তু রোজ রোজ কাগজ পাঠিয়েছে মেয়র ইন কাউন্সিলের কাছে যে অমুককে চাকুরি দিয়ে দিন, সে আমাদের পার্টি ওয়ারকার। একদিন নয় দুদিন নয়, একটা-দুটো নয় প্রতি নিয়ত

এই রকমভাবে কাগজ পাঠানো হয়েছে। আমি তার দু-একটা কাগজ-পত্র আপনার কাছে সাবমিট করছি, আপনি তাহলে বুঝতে পারবেন। গত কয়েক বছরে কয়েক হাজার ছেলেকে প্যাডে লিখে লিখে চাকুরি দেওয়া হয়েছে মিউনিসিপ্যাল সারভিস কমিশনে সুপারিশ করে। যেখানে চাকুরির দরকার নেই সেখানেও চাকুরি দিয়ে একটা মাথা ভারি প্রশাসন তৈরি করা হয়েছে। কয়েকটি রেফারেন্স হিসাবে আপনার সামনে রাখছি। মিউনসিপ্যাল সারভিস কমিশনের যে সমস্ত চাকুরি সেই সমস্ত চাকুরি ক্ষেত্রেও যেখানে কোনও রকম সুপারিশ আইন মোতাবেক হয় না সেই সমস্ত জায়গাও পার্টির প্যাডে চাকুরির সুপারিশ করেছেন একের পর এক। মিউনিসিপ্যাল সারভিস কমিশনের জুনিয়র অ্যাসিসটেন্ট পোস্ট শরিৎ কুমার ভট্টাচার্য, রোল নং .০০২৪৭ একজামিনেশানের ডেট ২১.২.৮২ তাকে লিখেছে চাকদা লোকাল কমিটির এ. জি-র সদস্য, এস. এফ. আই-এর সদস্য নৈহাটির ঋষি বঙ্কিমচন্দ্র কলেজে বি. এসসি ফার্স্ট ইয়ারে পড়ে, আমাদের কলিকাতা ইউনিটে আমাদের ক্যান্ডিডেট জয়গোপাল রায় সম্পাদক মণ্ডলীর সদস্য, কলিকাতা জেলা কমিটি—ওনার কাছ থেকে এল. সি. এস চিঠি দিয়ে মিউনিসিপ্যাল সারভিস কমিশনের কাছে চাকুরির জন্য তদ্বীর করা হয়েছে প্রশান্তবাবু মানে প্রশান্ত চ্যাটার্জির কাছে চাকুরি দেওয়া হোক বলে। স্যার, পার্টি প্যাডে চিঠি যাচ্ছে, আর. ভট্টাচার্য, আব্দুল মৌড়িগ্রাম, কমরেড স্বদেশ, পত্রবাহিকা শ্রীমতী ভারতী দাস আমাদের মহিলা কর্মী, ওর ব্যক্তিগত পরিচয় পাঠালাম, সমস্ত কিছু শুনে ওর চাকুরি ব্যবস্থা করে দিও। এই সমস্ত দিয়ে পাঠিয়ে দেওয়া হচ্ছে প্রশান্ত চ্যাটার্জির কাছে যিনি মেয়র ইন কাউন্সিল। ভারতী দাস যার রোল নং .০০১২৭। ড্রেনেজ কিভাবে হচ্ছে, কিভাবে মাথা ভারি প্রশাসন তৈরি হচ্ছে দেখুন। সরাসরি পার্টি থ্রু দিয়ে কিভাবে বেআইনিভাবে চাকুরি দেওয়া হচ্ছে। অপরদিকে বলছেন কেন্দ্র টাকা দাও আর সেই টাকা দিয়ে কল্লোলিনী কলিকাতা তৈরি করি। ৩০০ বছরের কলিকাতা, এখানে সমস্যা আছে আমরা জানি। এই কলিকাতাকে রাতারাতি কোনও নূতন শহরের মতো করে করতে পারব না আমরা জানি। কিন্তু আমি যেটা বলতে চাই যে পরিমাণ লিকেজ এবং ড্রেনেজ করছি গত কয়েক বছর ধরে এবং যে কোরাপশন এবং নেপোটিজিম করছি সেইসব যদি বন্ধ করা যায় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ভিক্ষাবৃত্তি করার দরকার ছিল না, যেটা লক্ষ্মীবাবু করবার চেষ্টা করেছেন। অশোক কুমার মাইতিকে পাঠানো হচ্ছে প্রশান্ত চ্যাটার্জির কাছে। প্রশান্তদা এই ছেলেটির বিষয়ে দেখবে, রাজনীতির সঙ্গে খুব একটা যোগাযোগ নেই কিন্তু আমার সঙ্গে পরিচয় আছে, ছেলেটি বি. কম. এবং আমাদের কমরেডের আত্মীয়। নাম সুখেন্দু পানিগ্রাহি ১২. ৮. ৮৮-তে পাঠানো হচ্ছে ফর দি পোস্ট অফ ডেপুটি সিটি আরকিটেক্ট বুঝে দেখুন। সর্বানি কর (মাইতি) মিউনিসিপ্যাল সারভিস কমিশনের আওতার মধ্যে তাকে নোট দিচ্ছে কমরেড প্রশান্ত চ্যাটার্জি তাকে আবার দিচ্ছে শৈলেন দাশগুপ্ত, অমল মজুমদার, একেও নেওয়া হোক এই প্যানেলের ভেতর থেকে। স্যার, ভারতীয় কমিউনিস্ট পার্টি ২৪-পরগনা জেলা থেকে পাঠানো হচ্ছে প্রশান্ত চ্যাটার্জিকে যে প্রিয় কমরেড, পত্রবাহক কমরেড পীযূষ ঘোষ হাবড়ায় বাড়ি, এম. এসসি. পাশ, এর কথা শুনে চাকুরির ব্যবস্থা করে দেবেন। নাম নীরেন ঘোষকেও পাঠিয়ে দিয়েছি। এর জন্য তো টাকা চাই, এই টাকাগুলি আসবে কোথা থেকে? এদের তো মাইনে দিতে হবে? এই পোস্টগুলি কি খালি পোস্ট ছিল? এই পোস্টগুলিকে তৈরি করা হচ্ছে এবং শুধুমাত্র কমরেডদের ঢোকাবার জন্য ভায়োলেটিং অল নর্মস্। তারপর কেন্দ্র টাকা দিচ্ছে না,

কেন্দ্রের কাছ থেকে চাওয়া হচ্ছে। এই সমস্ত অরিজিনাল কপি আপনাকে দিয়ে দেব। শ্রদ্ধেয় কমরেড প্রশান্তদা, ভারতীয় কমিউনিস্ট পার্টি মার্কসবাদী দক্ষিণ দমদম লোকাল কমিটি ২নং ব্লক অফিস থেকে পাঠানো হচ্ছে, পত্রবাহক কমরেড সুব্রত দেব, পার্টি সদস্য মিউনিসিপ্যাল সারভিস কমিশনে পরীক্ষা দিয়েছে। স্যার, ইমাজিন হোয়াট টাইপ অফ গ্রস ইরেগুলারিটিজ? মিউনিসিপ্যাল সারভিস কমিশনে এই রকমভাবে তদ্বির করা যায় না। লিখেছে সারভিস কমিশনে পরীক্ষা দিয়েছে জুনিয়ার অ্যাসিস্টেন্ট পদের জন্য, শীঘ্র নামের তালিক বার হবে, এই ব্যাপারে সব শুনে আপনি ব্যবস্থা করে দেবেন। কমরেড অনিল বিশ্বাসের কাছে জানানো হয়েছে, আশা করি আপনি যথাসাধ্য চেষ্টা করবেন—রবি সরকার।

[1-20 — 1-3  P.M.]

আমার কাছে সমস্ত অরিজিন্যাল কাগজ আছে, আমি সবগুলোই জমা দেব। আর একটা হচ্ছে ভারতের কমিউনিস্ট পার্টি, কেশপুর লোক্যাল কমিটি থেকে লেখা। আমি সবগুলোই এনেছি। এরমধ্যে মূল কথা হচ্ছে, মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনকে এইভাবে কখনও সুপারিশ কেউ করতে পারেন না এবং এটাই হচ্ছে ফার্স্ট পয়েন্ট, চাকুরি পাওয়া নয়। ফার্স্ট কথা হচ্ছে ইরেগুলারিটিস। মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনের কাছে এইভাবে কোনও সুপারিশ কখনও হতে পারে না। কোন আইনে এটা আছে—মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনের কাছে এটা কি আপনারা করতে পারেন? স্যার, আমি টোট্যাল বিরোধিতা করছি না। কলকাতার জন্য কেন্দ্রের কাছে টাকা চাওয়াতে আমি কোনও অপরাধ আছে বলে মনে করছি না। কিন্তু আমি যেটা বলতে চাই তা হচ্ছে, যে পরিমাণ লিকেজ, নেপোটিজম, ড্রেনেজ এবং কোরাপশন রয়েছে, এগুলো যদি বন্ধ করা যায়—অর্থমন্ত্রী যে কথা বারেবারে বলে থাকেন, অর্থনৈতিক শৃঙ্খলা যদি আনা হয়, তাহলে এই টাকার দরকার হয় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ আপনি যে নামগুলোর কথা বলছেন, তারমধ্যে ক'জন চাকুরি পেয়েছেন?

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ চাকুরি পাওয়াটা বড় কথা নয়, সার্ভিস কমিশনের কাছে এই রকমভাবে তদ্বির করে লেখা হবে কেন? এটা হচ্ছে একটা গ্রস ইরেগুলারিটিজ, এটাই হচ্ছে প্রাইমারি ব্যাপার, চাকুরি পাওয়াটা হচ্ছে সেকেণ্ডারি ব্যাপার। আমার কাছে এতগুলো কাগজ আছে, সবগুলোর মধ্যেই এইভাবে সুপারিশ করা হয়েছে। স্যার, আরও কি রকম কোরাপশন হয়েছে শুনুন। এক কোটি টাকা খরচ করে আবার টাকা চাইছেন। এক কোটি টাকা খরচ করে টালার একশ বছরের পুরনো দুটো জলাধার মেরামত করা হয়েছে এবং সেই মেরামতের কাজ দেওয়া হয়েছে ওদেরই পেটোয়া—এইচ. সি. সি. এক সংস্থাকে। এইচ. সি. সি.-এর কাজ সম্পর্কে টেস্ট রিপোর্ট চাওয়া হয়েছিল। সেই টেস্ট রিপোর্টের ফটোস্ট্যাট কপি আমার কাছে আছে। টেস্ট রিপোর্টে যে কমেন্ট করা হয়েছে তাতে বলছে যে সমস্ত নোংরা জল গোটা ট্যাঙ্কের মধ্যে ঢুকবে। যে কাজ করা হয়েছে তা একেবারে রং কনস্ট্রাকশন, সমস্ত কনস্ট্রাকশনের দায়িত্ব দেওয়া হয়েছে ঐ সংস্থাকে। অর্থাৎ এক কোটি টাকা খরচ করে সম্পূর্ণ ভুল কনস্ট্রাকশন-এর কাজ যে সংস্থা করল, তাকেই আবার এই কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। আমি ডেট এখানে উল্লেখ করছি—৬৪, ডেটেড ১০/৩/৮৯। ঐ ভুয়া কন্ট্রাকটরকে আবার নতুন করে

কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। অর্থাৎ বারে বারে যে কোটি টাকা চুরি করবে এবং বারে বারে টেস্ট রিপোর্টে কাজে ভুল হয়েছে বলে দেখা যাবে, কমেন্ট করবে, তাকেই আবার কাজ-এর দায়িত্ব দেওয়া হবে। আমি স্যার, আপনাকে সব অরিজিন্যাল কাগজপত্র দিয়ে দেব। শুধু তাই নয়, কলকাতা কর্পোরেশন আরও কিভাবে সর্বনাশ করছে, তিনশ বছরের পুরনো কলকতাকে নতুন করার নাম করে কলকাতার জল-এর জায়গাটাকে পলিউটেড করে দিচ্ছে। এই সমস্ত জিনিসগুলোই হচ্ছে লিকেজ, এগুলোই বন্ধ হওয়া দরকার। তারপর স্যার, আট থেকে দশটা পে-অর্ডারে আরও কিভাবে অর্থ অপচয় হচ্ছে দেখুন। এইভাবে পে-অর্ডার মারফৎ বছরে ৩৬ লক্ষ করে টাকা পেমেন্ট করা হচ্ছে দুটো বুলডোজার-এর ভাড়া বাবদ, যার মধ্যে একটা মাত্র কাজ করছে আর একটা স্ট্যান্ড বাই হিসাবে পড়ে থাকছে। বারোটার জায়গার দুটোমাত্র বুলডোজার সাপ্লাই হয়েছে এবং বারোটা পে-অর্ডার ভাড়া বাবদ বছরে ৩৬ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। এই যে লিকেজগুলো ঘটছে, এগুলোই তো বন্ধ হওয়া দরকার এবং তা করে কেন্দ্রের কাছে টাকা চাইলে আমরা কিছু মনে করতাম ন। আর কেন্দ্র টাকা দিলে তো রাজ্য সরকারের কাছেও টাকা চাইতে হবে, তাকে তো বাদ দেওয়া যায় না? স্যার, কয়েকদিন আগে কর্পোরেশনের মেয়র যে বাজেট সাবমিট করেছেন তাতে এক জায়গায় বলা হয়েছে যে, আমাদের এখানে সেন্ট্রাল গভর্নমেন্টের যে প্রোপার্টি আছে তা থেকে সর্বসাকুল্যে আমরা যা পাই তাতে ১৩ কোটি টাকার বেশি আসছে না। টোট্যাল হেড আছে ১৪টা। এর মধ্যে আগের কলাম, আট পাতায় প্যারা ২, ক্লজ ১য়ে দেখা যাচ্ছে স্টেট গভর্নমেন্ট-এর কাছে কয়েক কোটি টাকা পাওনা আছে অথচ পেমেন্ট হয়নি। এই কথাটা লক্ষ্মীবাবু তার মোশনের মধ্যে মেনশন করেন নি। তিনি বলেননি যে, রাজ্য সরকারের কাছে যে টাকা পাওনা আছে তা দিয়ে দেওয়া হোক। শুধু তাই নয়, হিউজ ট্যাক্স বাড়ানো হচ্ছে কর্পেরেশনের বাজেটে। এরফলে সাংঘাতিক ক্ষতি হচ্ছে ট্রেডার্সদের ক্ষেত্রে। ট্রেড লাইসেন্স-এর ব্যাপারে যেটা করা হচ্ছে সেটা একটা অমানুষিক ব্যাপার। এটা কংগ্রেস-কমিউনিস্টের কোনও ব্যাপার নয়, ট্রেড লাইসেন্স ফি এইভাবে বাড়ানোর ফলে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হবেন ছোট ছোট ব্যবসায়ীরা। ছোট ছোট দোকান যদি কর্পোরেশনের এক্তিয়ারের মধ্যে থাকে তাহলে সে ট্যাক্স দিতে বাধ্য। কর্পোরেশনের মধ্যে একজন ব্যবসায়ীকে সেলস্ ট্যাক্স, ইনকাম ট্যাক্স, ফায়ার লাইসেন্স ট্যাক্স, গার্বেজ ট্যাক্স, রিফিউজি ট্যাক্স এবং হেলথ্ ট্যাক্স দিতে হচ্ছে, এরপর আবার অ্যাডিসানাল ট্রেড ট্যাক্স ইম্পোজ করা হলো। এরপর কি আর ঐ সমস্ত ছোট ছোঠ ব্যবসায়ীরা ব্যবসা চালাতে পারবে? বড় বড় ব্যবসায়ীদের ওরা ধরতে পারছেন না, সেলস্ ট্যাক্স আদায় করতে পারছেন না, আমরা দেখছি সেলস্ ট্যাক্সের পার্সেন্টেজ অব রিকভারি কমে যাচ্ছে, অ্যাট দি সেম টাইম আবার নতুন করে ট্রেড ট্যাক্স ইম্পোজ করছেন? এর বিরুদ্ধে সমস্ত ট্রেডাররা বিক্ষোভে ফেটে পড়েছে।

বিশেষ করে স্মল অ্যান্ড মার্জিন্যাল ট্রেজার্সরা যারা আছেন তাদের সম্বন্ধে আমি বলছি মাননীয় মন্ত্রী মহাশয় রয়েছেন, নিশ্চয় আশা করব এটা একটু কনসিডার করবেন। কারণ এটা তো ইজ্জতের প্রশ্ন নয়। এরা তো একটা গরীব সাধারণ মানুষ। যেখানে এতো বেশি আনএমপ্লয়মেন্ট রয়েছে সেখানে এই ধরনের ছোটখাট ব্যবসার উপরে এই রকম ট্যাক্স ইম্পোজ করা মানে ইট ইজ এ ক্রিমিন্যাল অফেন্স। স্যার, আমি এই লিকেজের ক্ষেত্রে আরও নমুনা দিতে পারি। কিন্তু যেটা সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ ব্যাপার সেটা হচ্ছে ক্যালকাটা

মিউনিসিপ্যাল কর্পোরেশনের অ্যানুয়াল রিপোর্ট যদি দেখেন তাহলে দেখবেন আমাদের উপরে কিভাবে ট্যাক্স ইম্পোজ করা হয়েছে, এর রিকোভারি করবেন কি করে জানি না। একটা সামান্য ব্যাপার কিভাবে কলিকাতাকে জঞ্জাল নগরী বলা হয়। এই কলিকাতাকে পরিষ্কার করতে কি মহাভারত অশুদ্ধ হয়ে যাবে? একে কি পরিষ্কার করা যায় না? ডিপার্টমেন্ট থেকে বলছে যে ২ হাজার এম.টি গ্যারবেজের জন্য ৩০০টি গাড়ি কেনা আছে। কিন্তু তা সত্ত্বেও ২০০টি গাড়ি ভাড়া করা হয়েছে। প্রতিদিন যদি ২ হাজার এম.টি গারবেজ জমা হয় তারজন্য তো যা গাড়ি আছে তাই তো যথেষ্ট, আবার একস্ট্রা ভাড়া করার কি প্রয়োজন? ২ হাজার এমটি গারবেজ ডিসপোজ অফ করতে যদি ২টি করে ট্রিপ যায় এন্টালি ওয়াকর্শপ থেকে তাহলেই তো রাস্তা মোটামুটি পরিষ্কার রাখতে পারবেন। ২০০টি বেশি গাড়ি রাখতে হবে কেন? কার স্বার্থে তা দেওয়া হবে? এই দীর্ঘ ৩০০ বছর পর্যন্ত আগে কোনও মেয়র বা একজিকিউটিভ অথরিটি কোনদিন এয়ার কন্ডিশন, কনটেসা গাড়িতে চড়েন নি। তারা সাধারণ একটা হিন্দুস্থান গাড়িতে চড়তেন।এখন এক একজন ডিসি পাইপ লিকেজ ট্রেনিং নেওয়ার জন্যে আমেরিকা যাচ্ছেন। যেখানে পাইপ চুরি হয়ে যাচ্ছে সেখানে কিনা ওনারা টাকা খরচ করে আমেরিকা যাচ্ছেন। এই সমস্ত জিসিসগুলি দেখা দরকার। আমরা কলকাতা সম্পর্কে যথেষ্ট উদগ্রীব এবং আমরা কখনো মনে করিনা যে কলিকাতাকে টাকা দেওয়ার দরকার নেই। কেন কেন্দ্রীয় সরকার কি দেয়নি কলিকাতার ওই স্টেডিয়ামটা করার জন্যে? একেবারে কি আপনাদের সম্পূর্ণভাবে ফিরিয়ে দিয়েছিলেন? আমরা জানি উদ্বাস্তু আসার পরে সমস্যা অনেক বেড়েছে কিন্তু তাই বলে এর মধ্যে রাজনীতি করছেন কেন? আপনারা কর্পোরেশনকে ক্যাপচার করার জন্যে ভেড়ি দখল করছেন, সেখানে মালঞ্চের মতো গ্রামকে যেখানে ইলেক্ট্রিক নেই সেই গ্রামকে কলকাতা কর্পোরেশনের আওতায় এনেছেন। পৃথিবীর ইতিহাসে এইরকম নজির কোথাও আছে? যেখানে যাদবপুরের ওপাশে এখনো পর্যন্ত বন্যা ত্রাণ করতে হয়, এখনো শেয়াল, ছোট বাঘের মতো বাঘড়োল বেরুয় সেই মালঞ্চ গ্রামকে জোচ্চুরি করে জেতাবার জন্য করপোরেশনের সঙ্গে যুক্ত করে দিয়েছেন। হোয়াট ইজ দি সিভিক অ্যামিনিটিস, আপনাদের কোনও অধিকার থাকে না আপনাদের কোনও অথরিটি থাকে না। অন্তত মিনিমাম সিভিক অ্যামিনিটিস থাকলে এই ধরনের কাজ করতেন না। আপনাদের লজ্জা করে না? যেখানে এখনো লম্ফ জ্বলে, ইলেকট্রিক দিতে পারেন নি এবং মিনিমাম সোয়ারেজের ব্যবস্থা করতে পারেননি, যেখানে এখনো খাটা পায়খানা তো দূরের কথা মানুষ এখনো মাঠে বসে পায়খানা করে সেই অঞ্চলকে কলকাতার মধ্যে আনার কি যুক্তি আমি বুঝতে পারছি না। আমি মনে করি আপনারা রাজনীতি না করে সত্যিকারের কলিকাতাকে কল্লোলিনী কলকাতায় আনার যদি প্রস্তাব করেন তাহলে নিশ্চয় তাতে সম্মতি জানাবো। তবে যে সমস্যার কথা বলেছেন সেই সমস্যার সাথে যদি রাজনীতি করেন তাহলে আমি তার সঙ্গে একমত নই। সুতরাং আমি সম্পূর্ণ প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

---

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, সুব্রতবাবু কি বললেন কিছু চিঠিপত্র আছে, আমি সেই ব্যাপারে আপনার কাছে অনুরোধ করব তিনি যেন চিঠিটা টেবিলে পেশ করেন।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু আপনি টেবিলে চিঠিটা দেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা শ্রী লক্ষ্মীকান্ত দে, ডঃ দীপক চন্দ্র, শ্রী নিহার বসু এবং শ্রী জয়ন্তকুমার বিশ্বাস যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সংক্ষেপে সেই প্রস্তাবটির পক্ষে দু-একটি কথা বলব। ইতিমধ্যে আমাদের বিরোধী দলের অন্যতম মাননীয় সদস্য সুব্রতবাবু যে পর পর কয়েকটি চাকুরি সংক্রান্ত অভিযোগ করলেন আমি তাঁর বিষয়টি বুঝতে পারছি না।

[1-30 — 1-40 P.M.]

এখানে যে প্রস্তাব রাখা হয়েছে সেই প্রস্তাবের আমি যা বুঝতে পারছি এর একটা মূল স্পিরিট আছে তা হচ্ছে এই বিরাট শহরের নাগরিক সমস্যার সমাধান করতে গিয়ে যে ধরনের সীমাবদ্ধতা এবং সমস্যার সম্মুখীন আমরা হচ্ছি তাতে কলকাতাবাসী এবং পশ্চিমবাংলার সমস্ত দলমত নির্বিশেষে আমাদের এই মনোভাবই থাকা উচিত যে কলকাতার মতো মহানগরীর একটা ইতিহাস আছে, দেশ ভাগের পরও স্বাধীনতার পর উদ্বাস্তু সমস্যা নিয়ে আমাদের কলকাতা মহানগরীর যে বিশেষ ধরনের সমস্যা, সেই সমস্যা একটা রাজ্য সরকরের পক্ষে বা কর্পোরেশনের পক্ষে করা সম্ভব নয়। এটাকে একটা গুরুত্বপূর্ণ জাতীয় সমস্যা হিসাবে কেন্দ্রীয় সরকারেরও পক্ষ থেকে খানিকটা আর্থিক ও নৈতিক দায়িত্ব নেওয়া দরকার। এই প্রস্তাবটি এখানে তুলে ধরা হয়েছে। (**এ. ভয়েস : এগ্রি করছি**) যদি এগ্রি করেন তাহলে মাননীয় সদস্যর কাছে দু-একটি কথা নিবেদন করব। দেশের নীতিটা কিন্তু সেইভাবে নেই। কেন্দ্রীয় সরকার তাদের নগর উন্নয়ন দপ্তর থেকে একটা কমিশন নিযুক্ত করেছিলেন ভারতবর্ষের প্রধান প্রধান শহরগুলির সমস্যা অনুধাবন করার জন্য ভারতখ্যাত চার্লস কোরিয়া তার চেয়ারম্যান নিযুক্ত হয়েছিলেন, তার মূল রিপোর্ট এবং আংশিক রিপোর্টটা দেখবেন, রিপোর্টে বলা হয়েছে স্পষ্ট করে চার দশক পার হয়ে গিয়েছে, এই চার দশক ধরে কেন্দ্রীয় সরকার তাদের সমস্ত চিন্তা-ভাবনায় যা কাজ করেছেন তা হচ্ছে দিল্লির শহরকে ঘিরে,—দিল্লি শহরকে উন্নত করতে হবে। এই নিয়ে বিতর্ক থাকা উচিত নয়—দিল্লি শহরকে উন্নত করার ব্যাপারে কেন্দ্রীয় সরকার ওখানে সোজাসুজি খরচ করেন, কিন্তু সেই তুলনায় এখানে কিছুই তারা করেন না। কোরিয়ানের রিপোর্টে বলা হয়েছে বোম্বে, ম্যাড্রাস এবং ক্যালকাটার—পশ্চিমাঞ্চল, দক্ষিণাঞ্চল ও পূর্বাঞ্চলের—অর্থনৈতিক প্রাণকেন্দ্র এই শহরগুলির সম্পর্কে কেন্দ্রীয় সরকার যে মনোভাব নিয়ে চলেছেন এটা যদি পরিবর্তন না হয় অদূর ভবিষ্যতে ভারতের অর্থনীতিতে একটা গুরুতর ফাটল ধরবে এবং কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব এড়িয়ে যেতে পারবেন না। তারা দিল্লির শহরকে গুরুত্ব কম দিয়ে বোম্বে, ম্যাড্রাস ও কলকাতাকে গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করেছে। এরজন্য সপ্তম পরিকল্পনায় ২০০ কোটি টাকার কথা বলা আছে এবং অষ্টম পরিকল্পনায় যা স্থির হতে যাচ্ছে তাতে সাব-প্ল্যান করে আলাদা টাকা দেওয়া উচিত। এটা কেন্দ্রীয় সরকারের প্রস্তাব। এই প্রস্তাব পাওয়ার পর আমরা স্বভাবতই বলি যে, দিল্লির সঙ্গে আমাদের এই যে চিন্তার পার্থক্য—আজকে যদি তারা আমাদের সঙ্গে থাকতেন তাহলে আমাদের সুবিধা হত। আমরা কমিশনের রিপোর্ট পাওয়ার পরে আমরা দিল্লিতে চিঠি লিখেছি এই কমিশনের রিপোর্ট অনুযায়ী অন্তত সপ্তম পরিকল্পনায় না হলেও অষ্টম পরিকল্পনা থেকে স্থির হোক—তিনট শহরের জন্য সাব-প্ল্যান টাকা দিন। এই প্রস্তাবে মূলত এই কথা বলা হয়েছে। আপনারা জানেন আমাদের মেয়র তিনি একটা মেমোরান্ডাম নিয়ে দিল্লি গিয়েছিলেন,

তিনি প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলতে চেয়েছিলেন কিন্তু তিনি কথা বলার সুযোগ পাননি, তিনি কথা বললে হয়ত কিছু হত। কিন্তু প্রশ্ন হচ্ছে কলকাতার মতো এই শহরে আমরা সকলেই জানি—আপনারাও জানেন—কর্পোরেশন, সি. এস. ডি. এ., পূর্ত্ত দপ্তর নগর উন্নয়ন স্তরের দায়িত্বে রয়েছে। কিন্তু সমস্যা যে বিপুল সমস্যা তার আমরা কখনো পরিবর্তন করিনি, সেই পরিস্থিতিতে খুব ভাল ভাবে ও চমৎকার চলছে। বস্তির জন্য যে টাকা খরচ করা হয়েছে তার দ্বারা গত কয়েক বছরে খানিকটা উন্নত করা গিয়েছে। কিন্তু সেইজন্য বিপুল টাকা দরকার, কলকাতার যানজট ছাড়ানোর জন্য বিপুল টাকা দরকার, কলকাতার পরিবহনের জন্য টাকা দরকার, পানীয় জলের জন্য টাকা প্রয়োজন, পানীয় জলের জন্য তো সুষ্ঠ ব্যবস্থা এখনও কলকাতায় হয়নি। এবং নতুন এলাকাগুলি কলকাতার মধ্যে আসার ফলে সুব্রতবাবু বললেন যাদবপুরকে কেন জোর করে নিলেন—যাদবপুরের মানুষের মনোভাব অন্য রকম, তারা ভাবেন কলকাতার সঙ্গে আসার ফলে আমাদের সুবিধা হবে। কিন্তু এই কথাগুলি বলার সঙ্গে সঙ্গে সুব্রতবাবু আর একটা কথা বললেন যে আপনাদের বিরুদ্ধে কিছু অভিযোগ আছে। আমরা কখনও বলিনি যে আমাদের কাজকর্ম সব ত্রুটি মুক্ত। তিনি অনেক কাগজ পড়লেন, কাগজগুলি দিয়ে দিলে আমরা নিশ্চয়ই পেয়ে যাব। **(শ্রী সুব্রত মুখার্জি ঃ আপনি লিকেজের কথা বলুন, ড্রেনেজের কথা বলুন)**। আপনি সব হিসাব করে এখানে একটা সংখ্যা দিলেন যে ১ হাজার ৮২৭ কোটি টাকা আমরা দাবি করেছি, আর অভিযোগ যা বললেন হিসাব করে তা থেকে এই কথাই আসে তাহলে আমরা যে টাকা চাইছি তার চেয়ে বেশি অপচয় হয়ে যাচ্ছে? আমি বলতে চাই কলকাতার বিভিন্ন সমস্যার জন্য সি. এম. ডিএ. কর্পোরেশনের মতো প্রতিষ্ঠান তারা যে কাজ করছেন সেই কাজের মধ্যে সাফল্য নিশ্চিতভাবে আছে, কিন্তু সেই সাফল্যের পাশাপাশি এই সংস্থাগুলি ত্রুটিমুক্ত নয়, আমাদের আরও উন্নতি করার নিশ্চয়ই সুযোগ আছে। কলকতার আবর্জনা পরিষ্কারের যে কথা বললেন ট্রিপ বাড়ানো যায় কিনা, সেখানে কোনও ব্যতিক্রম আছে কিনা, নিশ্চয়ই সেটা দেখা হবে। মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনে অন্যান্য ত্রুটি আছে কিনা নিশ্চয়ই দেখা হবে, কিন্তু দেশলাই এর বাক্সের মধ্যে সিগারেটের বাক্সের মধ্যে নাম পাঠিয়ে দিলাম চাকরির জন্য এইসব আপনারা যা করেছেন আমাদের সময়ে তা হচ্ছে না। আমাদের আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নীতি আমরা মানি, আমরা সার্ভিস কমিশনের নীতি মানি, তার মধ্যে কি হচ্ছে না হচ্ছে আমরা দেখব, দেশের মানুষ ঐসব ব্যাপার বিশ্বাস করে না। তার পাশাপাশি এই কথা বলতে চাই আমাদের রাজ্য সরকার, আমাদের কলকাতা পৌরসংস্থা, সি. এম. ডি-এর আর্থিক সঙ্গতির মধ্যে আমরা আপ্রাণ চেষ্টা করছি এবং সেখানে আমি একমত যে তার মধ্যে ত্রুটিমুক্ত করতে হবে। আমাদের কিছু ত্রুটি আছে, সব কর্মসূচি, সব উন্নয়ন সব সময় করা যাচ্ছে না, সেখানে অপচয় থাকলে আটকাতে হবে, প্রশাসনিক ত্রুটি আটকাতে হবে। এইসব ত্রুটি সত্ত্বেও কলকাতাবাসীরা পশ্চিমবঙ্গবাসীরা আগামী বছরে কলকাতা মহানগরীর ৩০০ বছর যে পূর্তি পালন করবে সেই কর্মকাণ্ড যখন শুরু হবে সেই কর্মকাণ্ডের প্রধান কথা হচ্ছে শুধু কয়েক দিনের জন্য অনুষ্ঠান উৎসব নয়, এই কলকাতা মহানগরীর সমস্যার কথা চিন্তা করে কেন্দ্রীয় সরকার এই মহানগরীকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করুন, তাদের কমিশনের রিপোর্ট অনুযায়ী যে অর্থনৈতিক দায়-দায়িত্ব সেই দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিন, এইটাই প্রস্তাবের মূল বয়ান, এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার পক্ষের অত্যন্ত গুরুত্বপূর্ণ আজকে যে মোশান এসেছে প্রথমেই আমি মাননীয় মন্ত্রী এখানে আছেন তার কাছে আবেদন করতে চাই তার ভাষণে তিনি আহ্বান করছেন বিরোধী দলকে তার পাশে দাঁড়িয়ে এইসব ব্যাপারে সমর্থন করার জন্য, আমরা একাধিকবার মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি, একাধিকবার মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করে বলেছি যে কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব কলকাতার সমস্ত বিধায়কদের, কলকাতার সমস্ত সংসদ সদস্যদের, কলকাতার সমস্ত কাউন্সিলারদের ডেকে পাঠান, সভা করুন, বলুন আমাদের কি করতে হবে।

[1-40 — 1-50 P.M.]

তিনি আমাকে বললেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলে আপনাকে জানাব। দুঃখের বিষয় এখনও পর্যন্ত তার কাছ থেকে কোনও সাড়া আমি পাইনি। আমি কলকাতার এম. এল. এ., কলকাতার মানুষ, কলকাতা সম্বন্ধে আমি চিন্তা করি, কিন্তু তার দপ্তর থেকে কোনও রকম সংবাদ এখনও পাইনি যে আমাকে কি করতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমি মেয়রের সঙ্গে কথা বলেছিলাম ওই ১,৮০০ কোটি টাকার পরিকল্পনা সম্বন্ধে। আমি তাকে বললাম আপনি এই যে পরিকল্পনা জমা দিয়েছেন এই ব্যাপারে আমাদের সঙ্গে কথা বলুন, ডকুমেন্টের কপি দিন কারণ আমরা জানতে চাই কি আপনি লিখেছেন, কি আপনি করতে চান। দুঃখের বিষয় ডকুমেন্টের একটা কপিও পাইনি। সেই ডকুমেন্ট কার নির্দেশে, কার সমর্থনে, কাদের সাহায্যার্থে পাঠিয়েছেন আমি জানিনা। কলকাতা আমাদের প্রিয় শহর। এই কলকাতার সবচেয়ে বড় সমস্যা হচ্ছে স্বাস্থ্য। কলকাতার উপর দিয়ে একটা ক্যানেল চলে যার নাম হচ্ছে মারাঠা ডিচ। সেখানে মশার দারুন উপদ্রব এবং তার ফলে রোগ চারিদিকে ছড়িয়ে পড়ছে। এ সম্বন্ধে একটা রিপোর্ট দেওয়া হয়েছে আশাকরি মন্ত্রিমহাশয় সেটা পেয়েছেন। গঙ্গা অ্যাকসন প্ল্যানের টাকা দিল্লিতে ফেরত গেছে। এই টাকা দিয়ে আবর্জনা পরিস্কার করবার জন্য কেন্দ্রীয় সরকার একটা প্ল্যান দিয়েছিলেন, কিন্তু এখনও পর্যন্ত সেই আবর্জনা ক্লিয়ার করা হয়নি। আমরা রাজনৈতিক দল রাজনীতি করতে গিয়ে কলকাতার ইন্টারেস্ট ভুলে গেছি। এখন শুধু ভোট, ভোট গেম চলছে এবং ভোট বক্স—এর কথা চিন্তা করা হচ্ছে। সাধারণ মানুষের স্বার্থ বড় একটা দেখা হয়না। আমরা জানি আমাদের এখানে মেট্রো রেলওয়ে চলছে। তবে ভারত সরকার বলছেন আর কোনও মেট্রো রেলওয়ে তৈরি করা হবেনা—মেট্রো রেলওয়ে তৈরি করবে আর্বান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট। আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়ে বলেছি কলকাতা থেকে হাওড়া এই কাজটি যেন এরপর করা হয়। এই ব্যাপারে চিফ সেক্রেটারিকে দিয়ে একটা সেল তৈরি করা হয়েছে, ১ কোটি টাকা দিল্লি থেকে দেবার ব্যবস্থা হয়েছে যাতে সেকেন্ড ফেজ অব মেট্রো রেলওয়ে হয়। শুধু তাই নয়, জাপানের ও ডি আর টু পারসেন্ট ইন্টারেস্টে মেট্রো রেলওয়েকে টাকা দেবে। মেট্রো রেলওয়ে সেকেন্ড ফেজ যদি হয় তাহলে আপনাদের সঙ্গে সহযোগিতা করতে প্রস্তুত আছি এবং এতে কলকাতার মানুষের খুব সুবিধা হবে। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে আমরা চেয়েছিলাম একটা হাসপাতাল সুন্দরভাবে হোক। এটা হলে আমাদের আর ভেলোরে যেতে হত না। কলকাতার একটা বিরাট শিল্প গোষ্ঠী ১০০ কোটি টাকার এক পরিকল্পনা মুখ্যমন্ত্রীর দপ্তরে ৬মাস আগে জমা দিয়েছেন তারা সল্ট লেকে একটা হাসপাতাল করতে চান। দুঃখের বিষয় তারা মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে একটা চিঠি পর্যন্ত

পান না। শুনলাম সোনারপুরে চিড়িয়াখানা নিয়ে যাওয়া হবে। বর্তমানে যে চিড়িয়াখানা আছে সেটার তাহলে কি হবে? চিড়িয়াখানার পাশেই টাটা কোম্পানি হোটেল করছে, তবে কি ওখানে তাদের বাগান হবে? আমাদের সঙ্গে কথা না বলে, কোনও রকম আলোচনা না করে যদি এই সমস্ত পরিকল্পনা করেন তাহলে আমরা কি করতে পারি? আর্বান ডেভেলপমেন্ট মিনিস্ট্রি দীর্ঘদিন ধরে লড়াই করে বৃটিশ সরকারের কাছ থেকে ৬০ কোটি টাকা নিয়ে এসেছে কলকাতার বস্তী বাসীদের জন্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে ঐ ৬০ কোটি টাকা দিয়ে আপনি কি করবেন। তিনি বলেছিলেন যে উত্তর কলকাতা দক্ষিণ কলকাতা বড় বাজার এলাকা এমন কি কলকাতার সংলগ্ন এলাকাগুলির উন্নয়ন করবেন। এ সম্বন্ধে আমি মন্ত্রী মহাশয়কে একটা চিঠি দিয়েছিলাম আমি তার কোনও উত্তর পাইনি। আমি শ্রীমতী লীনা চক্রবর্তীর সঙ্গে দেখা করেছিলাম এবং বলেছিলাম যে এই ৬০ কোটি টাকা যেটা বৃটিশ সরকারের কাছ থেকে আসছে সেটা কি হল। ২০ দফা কর্ম্মসূচির পয়েন্ট নং ১১এ বলছে যে ইকনমিক্যালি উইকার সেকশন—প্রতিটি বস্তীবাসীদের ৫০০ টাকা করে দেওয়া হচ্ছে। আমি জানতে চাই কোথায় কোথায় এই টাকা খরচ করেছেন। আমি আপনাকে একটা চিঠির জেরক্স কপি দেব কেন্দ্র থেকে তিনি যা যা চেয়েছেন তা পেয়েছেন কিন্তু বস্তী অঞ্চলে মশার উপদ্রব কমেনি। তারা বলেছেন যে আরও অধিক চান তাও দেব—কিন্তু সেটা সঠিকভাবে ব্যবহার হচ্ছে কি? ৫০০ মেট্রিক টন ডি. ডি. টি. কোয়ান্টিটি ডিমান্ড ছিল তাই দেওয়া হয়েছে। কোয়ান্টিটি সাপ্লায়েড ৫০০ মেট্রিক টন। দিল্লি বলেছে যে স্বাস্থ্য দপ্তর যা যা চাইবে তাই দেব। কর্পোরেশন মিউনিসিপ্যালিটি এরিয়ায় এত মশা বেড়েছে যে বাস করা যায় না। বি. সি. এইচ. ৫০—যে কোয়ান্টিটি ডিমান্ডেড ৭৮৬ মেট্রিক টন সেই কোয়ান্টিটি এলটেড করা হয়েছিল। কিন্তু মশার উপদ্রব বেড়েই চলেছে। তিনি বলছেন যে টেকনিক্যাল পারসনরা কাজ করছে না বলেই এই জিনিস ঘটছে। তাহলে তিনি কি করতে আছেন? ১৮শত কোটি টাকা বিশ্বের বিভিন্ন দেশ দিতে রাজি—সি. ইউ. ডি. পি—১১ সি. ইউ. ডি. পি. ১১১ সম্বন্ধে কিছুই করতে পারেননি। আরব্যান ট্রান্সপোর্ট কলিকাতা আরব্যান ট্রান্সপোর্ট প্রোজেক্টে বিশ্ব ব্যাঙ্ক টাকা দিতে চাইছে, বিশ্বব্যাঙ্কের অফিসাররা ঘুরে ঘুরে দেখে যাচ্ছে, কিন্তু এদের পরিকল্পনা সমাপ্ত হয়নি। আমি মন্ত্রী মহাশয়কে বলব দয়া করে রাজনীতি ছেড়ে দেশের মানুষের দিকে তাকান কলকাতার মানুষের দিকে তাকান তাহলে নিশ্চয় কলকাতা চাঙ্গা হয়ে যাবে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মিঃ স্পিকার, স্যার, আমি একটা জিনিস আপনার কাছে বুঝতে চাই—এখানে একটি প্রস্তাব উত্থাপিত হয়েছে। সেই প্রস্তাবের পক্ষে অথবা বিপক্ষে একজন বক্তব্য রাখবেন। সাধনবাবুর বক্তব্যের মধ্যে তিনি প্রস্তাবের পক্ষে, না বিপক্ষে সেটার কোনও উল্লেখ আমি দেখতে পেলাম না। পূর্বতন বক্তা সুব্রতবাবুর বক্তব্য থেকেও এটা বোঝা গেল না।

**মিঃ স্পিকার ঃ** অ্যাবস্টে'ন করা যায়। আপনি বসুন।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের শ্রদ্ধেয় লক্ষ্মীকন্ত দে, ডাঃ দীপক চন্দ্র, নীহারকুমার বসু এবং জয়ন্তকুমার বিশ্বাস কলকাতার উন্নয়নের জন্য যে প্রস্তাব

*এনেছেন, আমি তাকে সম্পূর্ণ রূপে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। বিরোধী সদস্য সুব্রত মুখার্জি, তিনি প্রস্তাবের দুটি প্যারাগ্রাফ সমর্থন করলেন।* কিন্তু তৃতীয় প্যারাগ্রাফে যে টাকা চাওয়া হয়েছে, সেই প্যারাগ্রাফটি তিনি সমর্থন করলেন না। আমার মনে হয় এই সমর্থন তো কন্ট্রাডিক্টরি হয়ে গেল। তিনি যদি মনে করেন কলকাতার ড্রেনেজ, রাস্তাঘাটের উন্নয়ন ইত্যাদি বিভিন্ন রকমের ডেভেলপমেন্ট দরকার তাহলে শুধু ডেভেলপমেন্ট করতে বললেই তো আর এমনি হয়ে যাবে না, টাকার'ও দরকার হবে। সেই টাকা আসবে কোথা থেকে? পশ্চিমবঙ্গ সরকারের সীমিত ক্ষমতার মধ্যে যতখানি সম্ভব আমরা সেই টাকা খরচ করেছি। এরপরে প্রয়োজনীয় টাকা আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে চাইতে হবে। এই টাকা চাওয়ার ক্ষেত্রেই সুব্রতবাবু আপত্তি করলেন। আমার মনে হয় এটা সেল্ফ কন্ট্রাডিক্টরি হয়ে গেল। আর একজন মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে মহাশয় তিনিও কনক্লুড করলেন মশা, মশা মশা ইত্যাদি বলে। এই মশার জন্ম হচ্ছে ড্রেন থেকে। কাজেই পচা জল থাকলেই মশা হবে। এই পচা জল বের করবার জন্য ড্রেনেজ দরকার। ভাল ভাবে ড্রেনেজ সিস্টেম তৈরি করতে হবে, রাস্তাঘাটের ইমপ্রুভমেন্ট দরকার হবে। এই কাজগুলি না হলে মশা থাকবেই। স্যার, কলকাতা বহুদিনের শহর, ৩০০ বছর অতিক্রম করতে চলল। আসছে বছর এর ৩০০ বছর পূর্তি উৎসব প্রতিপালিত হতে চলেছে। স্যার, আপনি জানেন এই ৩০০ বছরের ইতিহাসে অনেক স্মৃতিই জড়িয়ে আছে এবং তারপর আসতে আসতে আধুনিক যুগের কলকাতায় রূপান্তরিত হয়ে বর্তমানের অবস্থায় এসেছে। কলকাতা শহর বিভিন্ন কারণে শুধু ভারতবর্ষের নয়, সারা দুনিয়ার দৃষ্টি আকর্ষণ করেছে। এই কলকাতা শহরেই ভারতবর্ষের নবজাগরণ হয়েছিল। রাজা রামমোহন রায়, বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, রামকৃষ্ণ দেব, বিবেকানন্দ, রবীন্দ্রনাথ ঠাকুর, বিদ্যাসাগর প্রভৃতি বিভিন্ন মনীষী এই কলকাতায় হয় জন্মগ্রহণ করেছেন, কিম্বা একে জন্মভূমি হিসাবে স্বীকার করেছেন। এই কলকাতাই একদিন পলিটিক্যাল মনীষীদের প্রত্যক্ষ লীলাভূমি ছিল। শ্রী অরবিন্দের নেতৃত্বে মানিকতলা বোমার মামলার ভিতর দিয়ে ভারতবর্ষের প্রথম রাজনৈতিক বিকাশ ঘটে। সেই কলকাতা আজকে মজে, পচে নষ্ট হয়ে যাচ্ছে এর জন্যই আমাদের প্রস্তাব হচ্ছে যে, শুধু কলকাতা হিসাবেই কলকাতা নয়, এটাকে প্রথমে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করতে হবে। আমি শুধু কলকাতার কথা বলছি না,এর সঙ্গে সঙ্গে বোম্বাই, মাদ্রাজকেও ঘোষণা করতে হবে এবং কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ডিক্লেয়ার করতে হবে। জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে কলকাতার যা প্রাপ্য সেই অনুযায়ী টাকা বরাদ্দ করতে হবে। শুধু পশ্চিমবঙ্গ সরকারের একার পক্ষে সব কিছু করা সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারেরও নিশ্চয় একটা দায়িত্ব আছে। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য একটা স্ট্যাটিসটিক্স তুলে ধরছি। কলকাতায় যেসব মানুষ আসেন এবং বসবাস করেন তাদের মাদার টাঙ্গ অনুযায়ী হিসাবটি হল নিম্নরূপ। এখানে আসামী ২০৩ জন ফিমেল, ৯৯ জন মেল আছে। বেঙ্গলি ১০ লক্ষ ৪৭ হাজার ৪৮৯ জন আছে। ১৯৭১ সালের সেনসাস অনুযায়ী গুজরাটি ১৪ হাজার ৬৫৭ জন আছে। হিন্দী স্পিকিং ৫ লক্ষ ১২ হাজার ৬৩৬ জন আছে। কানাড়ী ৪৪৩ জন আছে, অন্ধ্র ৩৭ হাজার ৫০১ জন, উড়িয়া ২ লক্ষ ৩৭ হাজার ৩৯৩ জন আছে। কাজেই বহু জাতি, বহু ভাষার মানুষ এই কলকাতায় থাকে। কাজেই কলকাতা শুধু বাংলার শহর নয়, এটাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে বিবেচনা করতে হবে। কলকাতা এবং হাওড়ার প্রবলেম সাংঘাতিক।

সেটা আমাদের বিরোধীদের মাননীয় সদস্যরা নিশ্চয় স্বীকার করবেন। এখানে ৬২টি বাসরুট আছে, এরমধ্যে কলকাতার ৪০টি এবং হাওড়ার ২২টি। তাছাড়া আরও যে সমস্ত গাড়ি এখানে চলে তারফলে কলকাতার যানজটের সমস্যা একটা বিরাট সমস্যা। অ্যাসেম্বলি শেষ হবার পর আমরা বাসে চেপে কখন বাড়ি যাব জানি না। এই অ্যাসেম্বলির একটি গুরুত্বপূর্ণ সভায় আমাকে নির্মলবাবু বলবার জন্য বলেছিলেন, ১১ টার সময়, আমি রামরাজাতলা থেকে বেরিয়েছিলাম, আমার আশঙ্কা হচ্ছিল সময়মত আমি পৌঁছাতে পারব কিনা। আজকে কলকাতার এই যানজটের যে সমস্যা সেটা সকলেই জনেন। আমি এই প্রসঙ্গে কলকাতার কি ধরনের ভেকেল ফ্লাই করছে তার একটা হিসাব আপনাদের বোঝার সুবিধার জন্য দিচ্ছি। প্রাইভেট বাস ১,৫৫০, স্টেটবাস ট্রাম তো আছেই, মিনিবাস ৫০০, মোটর কারস ৭৬ হাজার ৪৯৭, ট্রাক ১৮ হাজার ৩৩১, ভ্যান, ৫ হাজার ৫৯৯, রিক্সো—৬ হাজার, টু হুইলারস—৩২ হাজার ৪৪৩। এর থেকেই বুঝতে পারছেন কলকাতার যানজটের সমস্যাটা কত বড় এবং কি রকম কনজেসটেড হয়ে পড়েছে এই শহর। এইসব কারণে এই প্রস্তাবে কলকাতাকে জাতীয় শহর হিসাবে স্বীকৃতি দিতে বলা হয়েছে। স্যার, আপনি জানেন, বহু মানুষ বাইরে থেকে নানান কারণে কলকাতায় আসেন। তা ছাড়া পূর্ব বাংলা যা অধুনা বাংলাদেশ সেখান থেকেও বহু মানুষ কলকাতায় এসেছেন। কি কারণে মানুষরা কলকাতায় আসেন তারও একটা স্টাটিসটিকস আমি দিচ্ছি। ইকনমিক রিজিনে—৮৬.৭ পারসেন্ট, পলিটিক্যাল রিজিনে—৫.৩ পারসেন্ট, সোস্যাল. রিজিনে—৩.৩ পারসেন্ট এবং আদার রিজিনে—৪.৭ পারসেন্ট মানুষ এখানে আসেন। স্যার, আগামী বছর কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব আমরা করতে চলেছি। এই প্রসঙ্গে আমার বক্তব্য, শুধু পূর্তি উৎসব করলেই চলবে না, সঙ্গে সঙ্গে কলকাতাকে সুন্দর এবং মনোরম করে গড়ে তুলতে হবে। এই কারণেই এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকারকে কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করতে বলা হয়েছে। আমি আশা, করি বিরোধীদের মাননীয় সদস্যদের এ ব্যাপারে আমরা সঙ্গে পাব।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা শ্রী লক্ষ্মীকান্ত দে, শ্রী দীপক চন্দ্র, শ্রী নীহার বসু, শ্রী জয়ন্ত বিশ্বাস আজ এই সভায় যে প্রস্তাব এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমি মনে করি এই প্রস্তাব খুবই সময় উপযোগী হয়েছে। কলকাতার ৩শো বছর পূর্তি উৎসব হতে চলেছে, এই মুহূর্তে কলকাতার যে বাস্তবিক সদমস্যাগুলি সেই সমস্যাগুলি এই প্রস্তাবের মধ্যে দিয়ে তুলে ধরে সেগুলি দূর করার জন্য আর্থিক দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে বহন করতে বলা হয়েছে। কাজেই আমি বলব, এটা খুবই সময় উপযোগী হয়েছে। স্যার, কলকাতা একটি প্রাচীন শহর। কলকাতা মহানগরীর একটা ঐতিহ্য আছে। এক সময় এই কলকাতা শহর ভারতবর্ষের রাজধানী ছিল এবং এই শহর থেকেই সারা ভারতবর্ষকে শাসন করা হত। সেই সময় থেকেই কলকাতা শহর সারা ভারতবর্ষের মধ্যে একটি গুরুত্বপূর্ণ জায়গা হয়ে দাঁড়িয়েছে। কিন্তু স্যার, আজ এই শহরের সমস্যাগুলি এখানকার জনজীবনের এক গুরুতর সমস্যার সৃষ্টি করেছে। এর উপর দেশ বিভাগের ফলে অধুনা বাংলাদেশ থেকে প্রচুর উদ্বাস্তুরা আসায় এখানকার জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে। তা ছাড়া দূর দূর গ্রামাঞ্চল থেকে প্রতিদিন লক্ষ লক্ষ মানুষ হাওড়া ও শিয়ালদ দিয়ে কলকাতায় আসছেন জীবিকার সন্ধানে এবং ফিরে যাচ্ছেন। শুধু তাই নয়, এই কলকাতা

*শহরে ভারতবর্ষের প্রতিটি রাজ্য থেকে বিভিন্ন ভাষাভাষীর মানুষরাও আসছেন এবং এখানে* অবস্থান করছেন।

[2-00 — 2-10 P.M.]

এবং তাদের জীবন যাত্রা নির্বাহের জন্য তারা কলকাতায় আসছে এবং এখানে রুজি রোজগার করছে, কিন্তু সেই তুলনায় কলকাতা শহরের যে সমস্ত নাগরিক, তাদের জীবনের সুযোগ সুবিধা বহু ক্ষেত্রে ব্যাহত হচ্ছে। কলকাতার রাস্তাঘাট—এই মহানগরীতে ছোট রাস্তা আছে, বড় রাস্তা আছে, এইগুলো অত্যন্ত ভয়াবহ অবস্থায় আছে। যার ফলে যান চলাচলের ক্ষেত্রে একটা বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। কলকাতার পানীয় জলের সমস্য আজকের দিনেও ভীষনভাবে আছে। আপনারা জানেন এই মহানগরী আমাদের শিল্প বিকাশের শুরু থেকে একটা জাতীয় বাজারে রূপান্তরিত হয়েছে। কিন্তু এই কলকাতা মহানগরীর সমস্যা সমাধানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের একটা দায়িত্ব আছে, আশা করি কেন্দ্রীয় সরকার কলকাতা কর্পোরেশন যে টাকা চেয়েছিল হাজার ৮২৭ কোটি টাকা, এই টাকা কেন্দ্রীয় সরকার দিলে যাতে সেটা যথার্থভাবে খরচ হয়, যাতে অপচয় না হয়, এই জিনিসটা দেখতে হবে। যদি সঠিকভাবে খরচ না হয় তাহলে কলকাতা বাসীর সমস্যার কোনও সমাধান হবে না। সুতরাং কলকাতা বাসী এবং পশ্চিমবঙ্গ বাসীর যে আন্দোলন, যে চাপ বা দাবি এখান থেকে করা হচ্ছে, এটা যথার্থ দাবি। এই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ, এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা কি রকম ধ্বংসের সম্মুখীন হয়েছে, আমি একটা ছোট্ট পরিসংখ্যান উপস্থিত করছি। যে কলকাতা বন্দর পূর্ব ভারতের অর্থনীতির প্রাণ কেন্দ্র, সেই কলকাতা বন্দর থেকে ১৯৪০ সালে ভারতবর্ষের আমদানি রপ্তানির শতকরা ৪৩ ভাগ কলকাতা বন্দর থেকে হত, ১৯৬০ সালে সেটা এসে দাঁড়ায় শতকরা ১০ ভাগে, আর ১৯৮৫-৮৬ সালে শতকরা সেটা ৩.৪০ ভাগে এসে দাঁড়ায়। এ থেকে বোঝা যায় আমাদের অর্থনীতি কিভাবে বিপর্যস্ত হচ্ছে। সুব্রতবাবু আজকে এখানে এই রকম বক্তব্য রাখলেন, কিন্তু এই সুব্রতবাবু যখন ফরাক্কা ব্যারেজের ব্যাপারে ডেলিগেশনে দিল্লিতে গিয়েছিলেন, তখন তিনি দ্বর্থহীন কণ্ঠে দাবি করেছিলেন এবং আমরা তাকে সেদিন অভিনন্দন জানিয়েছিলাম। কিন্তু আজকে তিনি এই প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করলেন না। আমরা তো এমনি টাকা চাইছি না ; টাকাটা কলকাতার জন্য। আমি দুটো দৃষ্টান্ত দিচ্ছি, যে আমাদের দাবি কত ন্যায্য, আমরা তো ভিক্ষা চাইছি না। একমাত্র আয়কর থেকে দু হাজার ৫০০ কোটি টাকা প্রতি বছর কলকাতা থেকে যায়, কেন্দ্রীয় সরকারের কাছে যায়। এমনি ভিক্ষা চাওয়া হচ্ছে না। চা এবং চট শিল্প থেকে রপ্তানি বাবদ প্রচুর বৈদেশিক মুদ্রা কেন্দ্রীয় সরকার সংগ্রহ করে। স্বভাবতই ভিক্ষা চাওয়া হচ্ছে না। আমাদের শোষণ করা হচ্ছে। এই শোষণ আজকে থেকে নয়, ব্রিটিশ সাম্রাজ্যবাদের আমলে কলকাতা ভারতের রাজধানী ছিল, এই রাজধানীকে স্থানান্তরিত করা হয় রাজনৈতিক কারণে। কারণ সারা ভারতবর্ষের যে স্বাধীনতার লড়াই, সেই লড়াই শুরু হয়েছিল এই কলকাতা থেকে। স্বাধীনতার পরেও বামপন্থী রাজনীতির, শ্রমিক কৃষকের রাজনীতির পীঠস্থান কলকাতা সমস্ত ভারতবর্ষকে অনুপ্রাণিত করছে। সে কারণেই কলকাতার প্রতি বঞ্চনা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয়

সরকার নিয়োজিত চালর্স কুরিয়ার কমিটি মাদ্রাজ, বোম্বাই এবং কলকাতার জন্য ৭ম পরিকল্পনায় ৫০০ কোটি টাকা এবং ৮ম পরিকল্পনায় ১,০০০ কোটি টাকা বরাদ্দ করতে বলেছিলেন। কেন্দ্রের নিয়োজিত কমিটি মাদ্রাজ, বোম্বাই এবং কলকাতার জন্য অর্থনৈতিক কারণে, ভারতবর্ষের অর্থীনীতিকে বাঁচাবার স্বার্থে এই টাকা বরাদ্দ করতে হবে বলেছিলেন। ওরা যদি আজকে আমাদের প্রস্তাবের সঙ্গে সহমত হয়ে কথা বলতেন, তাহলে এই রাজ্যের মানুষের মতই কাজ করতেন। ওরা কি এই রাজ্যের বাসিন্দা নন? ঐভাবে বিরোধিতা করে বললে! তারপরে মাননীয় সাধন পান্ডে মহাশয় মেট্রো সম্বন্ধে অনেক কথা বললেন। গড়িয়া পর্যন্ত যে সম্প্রসারণের ব্যাপার সেটার কেন্দ্রীয় বাজেটে বরাদ্দ হয়নি। অথচ উনি এখানে বলে গেলেন! আবার সঙ্গে সঙ্গে বেলেঘাটার টালি-নালার সম্বন্ধেও বললেন। অথচ বেলেঘাটার টালি-নালার ব্যাপারটা গঙ্গা অ্যাকশন প্ল্যানে বাতিল করা হয়েছে। ওখানকার উনি বিধানসভার সদস্য, আর মাননীয় অজিত পাঁজা মহাশয় কেন্দ্রীয় মন্ত্রী। এগুলো জনসাধারণকে বলা দরকার,—এই অপদার্থ মন্ত্রী, এম. এল. এ. ; তারা নিজেদের এলাকার দাবি উত্থাপন করতে পারেন না। (**শ্রী সাধন পান্ডে ঃ—আপনি কলকাতায় থাকেন না, মুর্শিদাবাদে থাকেন।**) কোথায় থাকি? তোমার মতো সোনাগাছিতে থাকি না। তুমি কোথায় থাক, জানা আছে। তুমি ঐ পরিবেশে বাস কর, তাই অসভ্য আচরণ কর।

**মিঃ স্পিকার ঃ** No personal attack, please.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** অসভ্য আচরণের দ্বারা এই বিধানসভার মর্যাদা ক্ষুন্ন করাই ওদের একমাত্র উদ্দেশ্য। অসভ্য কথা উচ্চারণ করে ওরা বিধানসভাকে মেলোহাটায় পরিণত করতে চায়। আমরা বার বার এই জিনিস দেখছি। এই সমস্ত মানুষ বিধানসভায় আসছে। এখানে অসভ্য কথা বলা যায় না। মাননীয় স্পিকার স্যার, ইন্টারাপশনেরও একটা ভাষা আছে, কিন্তু এই ভদ্রলোকের তাও জানা নেই। আমরা বার বার তা দেখেছি। আজকে এই বিধানসভায় যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাতে মুর্শিদাবাদের লোক, কি কোথাকার লোক, এই প্রশ্ন ওঠে না। মাননীয় স্পিকার মহোদয়, এ প্রস্তাব আমরা সম্মিলিতভাবে উত্থাপন করেছি তাতে আমরা বলতে চাইছি আজকে যখন কলকাতার ৩০০ বৎসর পূর্তি হতে চলেছে তখন কলকাতাকে বাঁচাতে হবে এবং ভারতের অর্থনীতিকে বাঁচাতে হবে। ভারতবর্ষের সংস্কৃতির রাজধানী, রাজনীতির রাজধানী কলকাতা। এখান থেকেই সমস্ত ভারতবর্ষের রাজনীতির পথ আলোকিত হচ্ছে, বামপন্থী রাজনীতি প্রসারিত হচ্ছে। তাই আজকে দিল্লির বঞ্চনার হাত থেকে কলকাতাকে বাঁচাতে হবে। এই বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবের আলোচনার জন্য ২টো ১০ মিনিট পর্যন্ত সময় নির্দিষ্ট আছে। ২টো ১০ মিনিটে এটা শেষ হওয়ার কথা। কিন্তু তা সম্ভব নয়। সেইজন্য সভার অনুমতি নিয়ে আমি আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করছি তাতে কারও আপত্তি নেই।

(এই সময় আলোচ্য প্রস্তাবের ওপর আলোচনার জন্য আধ ঘণ্টা সময় বাড়ানো হয়।)

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমরা কলকাতার উন্নতির জন্য প্রস্তাব উত্থাপন করেছি। কিন্তু আমার মনে হচ্ছে আমাদের বিরোধীরা কলকাতা উন্নতিতে ভয় পান। ওরা মনে করেন কলকাতা মৃত প্রায়। তবুও আমরা আশা করেছিলাম ওরা আমাদের

প্রস্তাবটিকে সমর্থন করবেন। যদি করতেন তাহলে খুবই ভাল হত। কলকাতার মানুষ হিসাবে অন্তত কলকাতা উন্নয়নের পরিকল্পনাকে সমর্থন করা উচিত। এই প্রসঙ্গে আমি একটি কোটেশনের প্রতি ওদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। "Calcutta is a biggest city in the country. Its problems are the national problems quit apart from the problems of West Bengal and it is necessary that something special should be done. If the whole city went to pieces, it should be a tremendous tragedy"—Jaharlal Nehru.

[2-10 — 2-20 P.M.]

জওহরলাল নেহেরু একথা বলেছেন। স্বাভাবিক কারণেই কলকাতাকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ভাবা উচিত কি উচিত নয়—এই প্রশ্ন এখন অবান্তর। এটা জব চার্নকের শহর। আমরা হয়ত এখন আছি। কলকাতা পৌরসভা হয়ত ৪ বছর আছে। কিছুদিন আগে পর্যন্ত এই কলকাতা শহরের মন্ত্রী হিসাবে যিনি কাজ করছেন তিনি হচ্ছে সুব্রত মুখার্জি। সুতরাং তিনি নিশ্চয়ই জানেন, কলকাতা শহরের ড্রেনেজ লাইন সেই মহেঞ্জোদর-হরপ্পার মতন ইটের তৈরি। এটা আপনাদের আমলে নয়, আমাদের আমলেও নয়। সুতরাং এর আমুল পরিবর্তন সম্ভব নয় যতক্ষণ পর্যন্ত না কেন্দ্রের কাছ থেকে টাকা আসে ততদিন পর্যন্ত কলকাতা শহরের ড্রেনেজ সিস্টেমের আমূল পরিবর্তন সম্ভব নয়। সেইজন্য এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব গ্রহণ করা উচিত। ৩০০ বছর আগের কলকাতা আর আজকের কলকাতার কথা ভাবুন। এ ব্যাপারে নিশ্চয়ই একমত হওয়া উচিত যে কলকাতা শহরের জনসংখ্যা কতগুণ বেড়েছে। এরজন্য দায়ী কিন্তু আপনারা নন, আমরাও নই, দায়ী হচ্ছে দেশ বিভাগের জন্য। বৃটিশদের সৃষ্ট এই জনসংখ্যা। দিনের পর দিন জনসংখ্যা বাড়ছে। কলকাতার কিলোমাইল এরিয়া ধরুন। দিল্লি হচ্ছে ১,৪৮৩ স্কোয়ার কিলোমাইল, বোম্বে ৬০০, মাদ্রাজ ১৭০ আর কলকাতা হচ্ছে ১০৪। আগেই বলেছি, জনসংখ্যা কলকাতাতে দিনের পর দিন বাড়ছে। ১৯০১ সালে ৯ লক্ষ লোক বাস করত আর এখন সেখানে ৩৩ লক্ষ লোক কলকাতায় বাস করে। সুতরাং এ ব্যাপারে সাহায্য করা কেন্দ্রীয় সরকারের অবশ্যই কর্তব্য। তারপর আপনাদের কমিশন যে গ্রোথ রেট হয়েছে সেই সম্পর্কে বলেছেন ১৯০১ সালকে ১০০ যদি ধরা যায় তাহলে ৩৫৪ ভাগ লোক সংখ্যা বেড়েছে। খালি বাড়া নয়, এই সম্পর্কে, ন্যাশনাল কমিশন অন আরবানাইজেশন বলছেন of the 30 towns in Bengal of less than half a million population which are growing faster than the national and out of a total urban population in 1981 of a little over 14.4 million, almost 11 million live in Calcutta. কলকাতা কেবলমাত্র বাংলাভাষীদের জন্য নয়। কলকাতায় ৩৩ লক্ষ পপুলেশনের মধ্যে ১৯৮১ সালের সেনসাস অনুয়াযী বাংলা ভাষী বাস করেন ১৮ লক্ষের কিছু বেশি আর অন্য ভাষাভাষী অর্থাৎ সমস্ত মিলিয়ে বাস করেন ১৪ লক্ষের কিছু কম। তাহলে এই ১৮ লক্ষ আর ১৪ লক্ষ বাংলা ভাষাভাষী আর অন্যান্য ভাষাভাষীর লোক বাস করেন। যারজন্য চার্লস কুরিয়ার রিপোর্টে উল্লেখ করা হয়েছে people from Bihar will migrate to Calcutta or Bombay rather than stay nearer home. পেজ নাম্বার ৫, আমার কাছে রিপোর্টটা দেখে নেবেন। স্বাভাবিক কারণে কলকাতা কেবলমাত্র বাঙালীদের জন্য হতে পারে না, কলকাতা হচ্ছে সকলের কলকাতা।

সুতরাং পুরানো কলকাতাকে গড়ে তুলতে হবে অন্তত আগামী ৩০০ বছর পূর্তি উৎসব উপলক্ষ্যে এটা করতে হবে। কলকাতার জন্য আপনারা কি করেছেন? কেন্দ্রীয় সরকারের বঞ্চনার ইতিহাস ছাড়া আর কিছু কলকাতার জন্য করা হয়নি। দমদম এরোড্রোম কলকাতার মধ্যে পড়ে। সেখানেও বড় ইন্টারন্যাশনাল ফ্লাইটগুলি বন্ধ হয়ে গেছে। লুফতা, জ্যাপ, বি. ও. এ. সি. প্যান আমেরিকা এই সমস্তগুলি ধীরে ধীরে কাট্‌ল করে দেওয়া হয়েছে। জাহাজের, কলকাতা বন্দরে নিয়ে আপনারা কিছু ভাবেন না। যেখানে জলের ব্যাপার নিয়ে একটু বলা দরকার সেই ব্যাপারটা আপনারা ভাবছেন না। কলকাতা বন্দরকে কি করে ডেভেলপ করা যায়। আমি আপনাদের ভাববার কথা বলছি কারণ আপনাদের কমিশনের রিপোর্টেই কিছু কিছু উল্লেখ করেছে কেন কলকাতাকে বেশি করে সাহায্য করতে হবে। চার্লস কুরিয়ার যে রিপোর্ট আছে সেখানে বলা হচ্ছে But it is not enough to develop and sustain New Delhi as the capital of India; all the state capitals desire equal attention. Our urbanisation strategy must reflect the concern for all such cities and towns and the five year plans should provide adequate support for this. টাকা চাওয়াটা অন্যায় নয়। আপনাদের কমিশনের রিপোর্ট অনুসারে যা বলা আছে তাই বলছি Somewhere between Rs. 3,000 and 3,500 crores will need to be inyested per year in infrastructure in order to achieve such growth momentum. এই রিপোর্ট উল্লেখ করা আছে, তাই টাকা চাওয়াটা খুব অন্যায় কথা নয়। এটা কি বলেছেন—The Central Government has been equally remiss. Substantial amounts are collected from cities and towns by way of direct and indirect taxes and some of this money must flow back. The Seventh Plan allocation for urban housing, water supply, sewerage, is 4 per cent of which the Central Government's share is 0.25 per cent. টাকা কত হল? না, সারা ভারতবর্ষে বিভিন্ন বড় বড় শহর হচ্ছে তার কেবল ০.২৫ এই কেন্দ্রীয় সরকার দায়িত্ব গ্রহণ করেছেন। তাদের কমিশনের রেকমেন্ডেসন হচ্ছে—It is recommended that plan allocation for the urban sector should be at least 8 per cent and at least one half of this amount should be contributed by the Central Government. তাহলে এই যে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে দাবি তারা করেছেন সেটা সম্বন্ধে আমি উল্লেখ করলাম। এই যে চাওয়ার ব্যাপারটা সেটা অন্যায় কিছু নয়, এটার জন্যই কলকাতার উন্নতি হবে, শুধু কর্পোরেশনের ব্যাপারে কিছু কথাবার্তা বলে চলে যাবেন? আমার ধারণা কলকাতার এবং কলকাতার মানুষের প্রতি অবিচার করছেন। কেবলমাত্র ন্যাশান্যাল সিটি বলে ক্যালক্যাটা কর্পোরেশনের উল্লেখ করেছেন। Contribution to National Economy এই ৪টির জন্য regional linkages, transport and communication network, and population growth and migration. রেকমেন্ডেসন করবেন। আমরা নই, এখানে রিপোর্টের কপি নিয়ে তারা নিজেরাই যেখানে বলেছেন বোম্বে, মাদ্রাজ এবং তার সঙ্গে কলকাতা এই টিকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করা হোক। কেন্দ্রীয় সরকার দায়িত্ব গ্রহণ করুন। কেন বলেছেন তাও উল্লেখ করা আছে। The Calcutta Metropolitan Area plays a dominant role in the economy of the Nation, the Eastern Region and the State...The hinterland of

Calcutta comprises Assam, North East Region, West Bengal, Bihar, Orissa and Uttar Pradesh etc. এইভাবে তারা বলেছেন এর দায়িত্ব কেন্দ্রীয় সরকার গ্রহণ করুন, কেবলমাত্র দিল্লি নয়, ৩টে রাজ্যে পপুলেশন যেভাবে মাইগ্রেসন হচ্ছে যেভাবে বাড়ছে সেই অনুসারে যদি দায়িত্ব গ্রহণ না করেন এই শহরকে বাঁচিয়ে রেখে দেওয়া যাবে না।'নেহেরুর কথা উল্লেখ করে তারা স্বীকার করেছেন এইভাবে চললে আগামী দিনে এই শহর ধ্বংসের দিকে চলে যাবে। সেটা কাম্য নয়, এবং যে প্রস্তাব তোলা হয়েছে তাতে কেউ কেউ সহমত পোষণ করেছেন। আগামী ১০ই এপ্রিল কলকাতা নাগরিক কমিটি সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, দিল্লি যাবেন, দিল্লিতে গিয়ে দরবার করবেন, অবস্থান করবেন। আমরা যে টাকাটা চেয়েছি সেই টাকা যদি দেন আমরা খুশি। সুব্রতবাবু যেভাবে কংগ্রেসকে ক্যাম্পে নিয়ে গিয়ে দায়িত্ব গ্রহণ করেছিলেন সেই দায়িত্ব তিনি এবারেও গ্রহণ করলে আমি খুশি হতাম। আমি আশা করব যে আমার এই প্রস্তাব সর্ব-সম্মতিক্রমে সকলে গ্রহণ করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Lakshmi Kanta Dey that—"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, ভারতের পুরাতন রাজধানী কলিকাতায় দেশ বিভাগের ফলে এবং দেশের বিভিন্ন প্রান্ত থেকে অগণিত মানুষ জীবিকার সন্ধানে এই শহরে আসার ফলে শহরের জনসংখ্যা অত্যন্ত বৃদ্ধি পেয়েছে এবং তিন শত বৎসরের পুরাতন এই শহরের জল সরবরাহ, রাস্তাঘাট, পয়ঃপ্রণালী ইত্যাদির প্রাচীন ব্যবস্থা বর্তমান জনসংখ্যার প্রয়োজনের তুলনায় অপ্রতুল ;

এই সভা মনে করে যে রাজ্য সরকার বা কলিকাতা পৌরসভার সীমিত আর্থিক ক্ষমতায় এ শহরের পুরাতন পয়ঃপ্রণালী, রাস্তা ও জল সরবরাহ ব্যবস্থার আমূল পরিবর্তন সম্ভব নয় ;

সুতরাং কলিকাতা পৌরসভার মেয়র এই শহরের সামগ্রিক উন্নয়নের জন্য যে, ১৮২৭ কোটি টাকার দাবি কেন্দ্রীয় সরকারের কাছে করেছেন তাকে এই সভা সম্পূর্ণ সমর্থন করছে এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে ঐ টাকা অবিলম্বে মঞ্জুর করতে এবং সেই সঙ্গে এই শহরকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর হিসাবে ঘোষণা করতে অনুরোধ করছে।"..., was then put and a division was taken with the following results :

**AYES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Barma, Shri Manidra Nath

Basu, Shri Nihar Kumar

Basu, Shri Subhas

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bora, Shri Badan

Bose, Shri Nirmal Kumar

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Gour

Chakraborty, Shri Surya

Chanda,Dr. Dipak

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Chattopadhyay, Shri Sadhan

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut

Dasgupta, Shrimati Arati

Dey, Shri Lakshmi Kanta

Dutta, Dr. Gouripada

Ghatak, Shri Santi Ranjan

*Ghosh, Shri Satyendranath*

*Guha, Shri Nalini*

Ghosh, Shri Tarapada

Halder, Shri Krishna Chandra

Hajra, Shri Sachindranath

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Kar, Shri Ramsankar

Kisku, Shri Laksmi Ram

Koley, Shri Barindra Nath

Kujur, Shri Sushil

Kumar, Shri Pandab

Let, Shri Dhirendra

M. Ansaruddin, Shri

Mahata,Shri Kamala Kanta

Mahamuddin, Shri

Malik, Shri Sreedhar

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Rabindra Nath

Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Sailendra Nath

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sufal

Najmul Haque, Shri

Naskar, Shri Sundar

Oraon, Shri Mohan Lal

Pakhira, Shri Ratan Chandra

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Pramanik, Shri Radhika Ranjan

Rai, Shri H. B.

Ray, Shri Narmada

Roy, Shri Hemanta

Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Jamini Bhuson

Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sunil

Satpathi, Shri Abani Bhausan

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Santosh Kumar

Soren, Shri Khara

**NOES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Ghosh, Shri Asok

Mukherjee, Shri Subrata

Naskar, Shri Gobinda Chandra

The Ayes being 90, and Noes 6.

The motion was carried.

**Mr. Speaker :** Other then Shri Amar Banerjee and Shri Arun Kumar Goswami, who entered after the Division Bell was rung, the other Opposition Members whose names have not been recorded in the electronics vote, will send a list and that will be recorded.

Now I call upon Shri Gopal Krishna Bhattacharyya.

[2-20 — 2-30 P.M.]

**শ্রী গোপাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার নির্দেশে আমার কলিং অ্যাটেনশনের উত্তর মাননীয় মুখ্যমন্ত্রী সভায় দিয়েছেন। আমি কলিং অ্যাটেনশনের নোটিশটা দিয়েছিলাম বলে যথা সময়ে আমার সভায় উপস্থিত থাকবার কথা ছিল, কিন্তু জ্যামের জন্য আসতে দশ মিনিট দেরি হয়ে গেছে। তবে এটা আমার অপরাধ নয়, পরিস্থিতি বাধ্য করেছে লেট হতে। এরজন্য মার্জনা করবেন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মাননীয় সদস্য গোপাল ভট্টাচার্য মহাশয়েকে তিরস্কার করেছেন উনি সময়মত উপস্থিত থাকতে পারেন নি বলে। উনি তার জন্য এখানে ক্ষমা চাইলেন আপনার কাছ থেকে। আজকে এই বিধানসভায় কলিকাতা উন্নয়নের জন্য কেন্দ্রের কাছ থেকে ১৮২৭ কোটি টাকা চাওয়া হয়েছে। যদিও এই ব্যাপারে কংগ্রেস দল আপত্তি করেছেন। আপনার নিজের প্রয়োজনে আপনি যদি আমাদের ডাকেন তখন যদি ঠিক সময়মতো আসতে হয় তাহলে কলিকাতার রাস্তা আরও বাড়ানো দরকার এবং চওড়া করা দরকার। আজকে গোপাল ভট্টাচার্য মহাশয়ের দেরি হয়েছে, অনেকের দেরি হয়েছে এখানে আসতে। ওদের তো এই রকম কোনও বিধি-নিষেধ নেই বা আসতে হয় না তাই ওরা কিছু বলেন না। সেই জন্য আমি স্যার বলছি ওনাদের আর একবার বলুন—ওরা তো আপনার ঘরে যায় কলিকাতার স্বার্থে এই জাতীয় গর্হিত কাজ যেন না করেন। কলিকাতাকে রক্ষা করার ওদের, আমাদের এবং আপনার সকলের দরকার। কলিকাতার উন্নয়নের জন্য টাকা চাইলে ওনারা আপত্তি করেন যদি তাহলে ওরা ভোটারদের গিয়ে কি বলবেন? সেইজন্য বলছি আপনি আর একবার ওদের ঘরে ডেকে বোঝান কলিকাতার স্বার্থে এই মোশনকে সমর্থন করা দরকার।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা যে অত্যন্ত গুরুত্বপূর্ণ এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কলিকাতার স্বার্থে টাকা চাই এই ব্যাপারে আমাদের সদস্যদের কোনও আপত্তি নেই। আমি যেটা বলতে চাই সেটা হল এর মধ্যে যে লিকেজগুলি আছে সেইগুলি বন্ধ করা হোক। আমি এখানে একটা প্রস্তাব দিচ্ছি যে সমস্ত কমিটি আছে তার সঙ্গে মেয়র ইন কাউন্সিলকে সঙ্গে নিয়ে একটা আলোচনার ব্যবস্থা করুন যে রিয়েলি কোন খানে কি

প্রয়োজন আছে, কোথায় কি হওয়া দরকার। এটা করা হলে সঠিকভাবে হবে এবং এটা বিধানসভার পক্ষ থেকে চালু করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আমি একটা সাজেশন দিতে পারি সাবজেক্ট টু দি অ্যাপ্রুভ্যাল অফ দি হাউস। আপনারা একটা অল পার্টি ডেলিগেশন নিয়ে দিল্লি যান, সেখানে ওনারা কি বলেন দেখুন। তাতে যদি আপনারা রাজি থাকেন তাহলে আমি একটা অল পার্টি কমিটি করে দিতে পারি।

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, এই প্রস্তাবের ব্যাপারে আপনি একটা ভাল রায় দিলেন। তাই আমি বিশেষ করে উল্লেখ করতে চাই সেই আলোচনায় আপনি থাকুন, মাননীয় মুখ্যমন্ত্রী থাকুন, মেয়র ইন কাউন্সিল থাকুন এবং আমাদের ডাকুন এবং আলোচনা করুন। কিছু কথা বলার আগেই প্রস্তাব রেখে লক্ষ্মীবাবু বললেন নাগরিক কমিটি নিয়ে দিল্লি যেতে চান। আমাদের সঙ্গে আলোচনা করে যদি ফ্রুটফুল কিছু না বার হয় তাহলে আপনারা নিজেরাই সেই পথ বেছে নিতে পারেন। আমাদের সঙ্গে আলোচনা না করে, আমাদের না ডেকে এই সিদ্ধান্তটা নিচ্ছেন কেন? আমরা বিধায়ক রূপে আছি গত ৪ বছর পরে আমাদের একবারও ডাকা হয়নি। কলিকাতার পরিস্থিতি নিয়ে আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় যা বলেছেন সেই ব্যাপারে বলি। স্যার ওনার কি রুচি আমি জানিনা, উনি যে ধরনের কথাবার্তা বলেছেন তারজন্য আমি অত্যন্ত দুঃখ পেয়েছি। উনি যে ধরনের বিধায়ক সেই ধরনের বিধায়কের কাছ থেকে এই ধরনের কথাবার্তা আশা করা যায় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বললেন যে আপনার উপস্থিতিতে বিষয়টা নিয়ে আলোচনা করলে সঠিকভাবে হবে। উনি তো স্পিকারের উপস্থিতিতেই সমস্ত কিছু আলোচনা করলেন। ওনার আলোচনা থেকে বেরিয়ে এল যে কলিকাতার উন্নয়নের জন্য ১৮২৭ কোটি টাকা চাওয়া হচ্ছে তিনি তার বিরোধিতা করেছেন। এটা নোট করা আছে। আপনারা যদি দিল্লি ঘুরতে যেতে চান তো যেতে পারেন। উনি তো ব্লাক অ্যান্ড হোয়াইট নোট করিয়েছেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কলিকাতা উন্নয়নের জন্য ১৮২৭ কোটি টাকা চান না এবং এটা স্পিকারের উপস্থিতিতেই আলোচনা হয়েছে। আর ফারদার কি আলোচনা হতে পারে আমি জানিনা। আপনারা যদি এই প্রস্তাবে একমত হতেন তাহলে না হয় দেখা যেত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন বলতে উঠেছিলাম সেই সময় যথেষ্ট চিৎকার চেঁচামিচি শুরু হয়েছিল, একটা গোলমালের সৃষ্টি হয়েছিল। সেই সময় যে সমস্ত কটূক্তি হয়েছে, অপরিষদীয় কথাবার্তা হয়েছে সেইগুলি রেকর্ডেড হয়নি মাইকের সামনে ছিল না বলে। স্বাভাবিকভাবেই আমি উত্তেজিত হয়ে পড়ি। দীর্ঘদিন ধরে আমি এই হাউসের সদস্য, তিনটি টার্ম আমি এই হাউসের সদস্য হিসাবে আছি। আপনারা সকলে জানেন এই বিধানসভায় আমি কি ধরনের আচার-আচরণ করি, কোনও কটূক্তি বা কোনও অশালীন আচরণ আমি কোনও দিন করিনি। ওরা যখন এই বিধানসভায় বলেন তখন কোনও বাধার সৃষ্টি করা হয় না। আমি যখন বলতে উঠি তখন ক্রমাগত অপরিষদীয় কথা বলা, অশালীন আচরণ করতে থাকেন এবং কটূ কথা বলতে থাকেন। এই ১০-১২ বছরে আমি কোন অপ্রিয় কথা ব্যবহার করিনি। ওনারা ওই সময় যা করেছেন আমার মনে হয়

ওনারা হাউসের মর্যাদা রক্ষা করেননি, হাউসকে অপমানিত করেছেন। যাই হোক আমার দিক থেকে যে অশালীন শব্দ ব্যবহারিত হয়েছে আমি সেটা প্রত্যাহার করে নিচ্ছি।

[2-30 — 2-40 P.M.]

## MOTION UNDER RULE-185

**মিঃ স্পিকার ঃ** রুলিং পার্টি এবং অপোজিশন পার্টির সদস্যরা যে মোশন দেন তারমধ্যে থেকে সাধারণ নিয়ম হচ্ছে রুলিং পার্টির একটি মোশনের পর অপোজিশন পার্টির মোশন আলোচনার জন্য গ্রহণ করা। এখানে আজকে অপোজিশন পার্টির মোশন 'বেঙ্গল ল্যাম্প' নিয়ে যেটা ছিল, সেটা আসার কথা ছিল। কিন্তু সেটা আজকে হচ্ছে না। সেজন্য আমি দেবপ্রসাদবাবুর মোশন লিস্টে রেখেছি। আগের দিন দেবপ্রসাদবাবুর সঙ্গে আমার এই রকম কথা হয়েছিল, সেজন্য আমি এটা রেখেছি। আশা করছি এই ব্যাপারে সকলের মতামত আছে। অপোজিশনকে নিয়ম অনুযায়ী যে পজিশন দেওয়া হয়ে থাকে তা দেবার জন্যই এটা আমি রেখেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি আমার মোশন মুভ করার আগে আপনার কাছে একটা সাবমিশন রাখছি। এটি শিক্ষা সংস্কৃতির উপরে একটি গুরুত্বপূর্ণ বিষয়, ফলে এই বিষয়ের উপরে আলোচনার জন্য যে সময় ধার্য আছে, সেই নির্দ্ধারিত সময় বাড়াবার জন্য আপনার কাছে অনুরোধ জানাচ্ছি। এটি গুরুত্বপূর্ণ একটি বিষয়, এর উপরে সুস্থ একটি আলোচনা হতে পারে। সেজন্য আপনার কাছে আমার সাবমিশন হচ্ছে নির্দ্ধারিত সময় যা আছে তা আপনি একটু বাড়িয়ে দিন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব এখানে লিখিত প্রস্তাব আকারে সকলের কাছে সার্কুলেট করা হয়েছে,

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, বামফ্রন্ট সরকারের অনুসৃত ভাষা ও শিক্ষা নীতি অল্পবিত্ত সাধারণ ঘরের ব্যাপক ছাত্র-ছাত্রীদের ক্ষেত্রে প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দিয়ে, শুধুমাত্র বিত্তবান ঘরের ছাত্র-ছাত্রীদের জন্য ব্যয়বহুল ইংরাজি মাধ্যম বিদ্যালয় চালু রেখে এই রাজ্যে ইংরাজি না-জানা সুযোগ সুবিধা বঞ্চিত এবং ইংরাজি জানা মুষ্টিমেয় সুবিধাভোগী দুই শ্রেণীর নাগরিক সৃষ্টি করছে ; এবং প্রাথমিক স্তরে পাশ-ফেল তুলে দিয়ে এই রাজ্যে শিক্ষার বুনিয়াদটিকেই দুর্বল করে দিচ্ছে ;

এই সভা মনে করে যে, ঐ শিক্ষানীতি অনুযায়ী

(১) পঞ্চম শ্রেণী পর্যন্ত আদৌ ইংরাজি না পড়িয়ে মাধ্যমিক স্তরে ষষ্ঠ শ্রেণী থেকে মাতৃভাষার সাহায্য ছাড়া সরাসরি ইংরাজি ভাষার মাধ্যমে ইংরাজি পঠন-পাঠনের পদ্ধতিটি সম্পূর্ণ ভ্রান্ত ও অবৈজ্ঞানিক ;

(২) জ্ঞান-বিজ্ঞানের জগতে প্রবেশের মাধ্যম হিসাবে নয়, কোনও রকমে কাজ চালানো গোছের ইংরাজি শেখানোর উদ্দেশ্য নিয়ে মাধ্যমিক স্তরে কার্যত গ্রামার ও সাহিত্য শিক্ষা বিবর্জিত বৃত্তিমুখী ইংরাজি সিলেবাস ছাত্র-ছাত্রীদের পূর্ণাঙ্গ ইংরাজি ভাষা শিক্ষা এবং মানবিক মূল্যবোধ গড়ে তোলার পরিপন্থী ;

(৩) মেডিকেল ও ইঞ্জিনিয়ারিং পাঠক্রমে ভর্তির ব্যাপারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা থেকে ইংরাজি তুলে দেওয়ায় এই রাজ্যে মেডিকেল ও ইঞ্জিনিয়ারিং শিক্ষার মান নিম্নগামী হবে ;

(৪) শিক্ষার বিভিন্ন স্তরে ইংরাজি শিক্ষা তথা সামগ্রিকভাবে ভাষা ও সাহিত্য শিক্ষার অবমূল্যায়ন এই রাজ্যে উচ্চ শিক্ষা ও জ্ঞান-বিজ্ঞান চর্চা এমনকি চাকরি-বাকরির ক্ষেত্রে আগামী প্রজন্মকে পেছনের দিকে ঠেলে দেবে ; এবং

(৫) আমাদের দেশে বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ, আশুতোষ, প্রফুল্ল রায় প্রমুখ মনীষীদের অবদান ও ঐতিহ্যবাহী শিক্ষা-সংস্কৃতির কাঠামোটিকে আরও সমৃদ্ধশালী না করে তাকে ধূলিসাৎ করে দিচ্ছে ;

এই সভা আরও মনে করে যে ঐ শিক্ষানীতি কেন্দ্রীয় সরকারের নির্দেশে এবং এই রাজ্যের শিক্ষাবিদ্‌দের মতামতকে উপেক্ষা করে রচিত হয়েছে ;

অতএব এই সভা শিক্ষা-সংস্কৃতি ও মনুষ্যত্ব রক্ষার স্বার্থে রাজ্য সরকার অনুসৃত বর্তমান ভাষাশিক্ষা নীতির পরিবর্তন করে অবিলম্বে প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা ও পাশ-ফেল প্রথা পুনঃপ্রবর্তন, মাধ্যমিক স্তরে অবৈজ্ঞানিক ইংরাজি সিলেবাস বাতিল এবং শিক্ষার বিভিন্ন স্তরে ইংরাজি তথা ভাষা শিক্ষার উপর যথাযথ গুরুত্ব প্রদানের দাবি জানাচ্ছে।

আমি প্রস্তাব উত্থাপন করে প্রথমে এই কথা বলতে চাই যে, এই রাজ্যের বামফ্রন্ট সরকারের যে ভ্রান্ত ভাষা ও শিক্ষা নীতি তা এই রাজ্যের শিক্ষা, সংস্কৃতি এবং মনুষ্যত্বের উপরে যেভাবে আঘাত হেনেছে তাতে রাজ্যের প্রতিটি শুভবুদ্ধিসম্পন্ন মানুষ খুবই উদ্বিগ্ন। আপনি জানেন যে, একটা প্রাকৃতিক বিপর্যয়, একটা ন্যাচারাল ক্যালামিটি সমাজের ক্ষতি করে, তাতে জনপদ বিনষ্ট হয়ে যেতে পারে—কিন্তু একটা সরকারের ভ্রান্ত শিক্ষানীতি দেশের পক্ষে তার থেকে অনেক বেশি ক্ষতিসাধন করতে পারে এবং তার পরিণতি অনেক সুদূর প্রসারী, একটা প্রজন্মকে পঙ্গু করে দিতে পারে, মানবসভ্যতা এবং সংস্কৃতির উপর চরম আঘাত হানতে পারে।

**মিঃ স্পিকার ঃ** দেবপ্রসাদবাবু, আপনি কি আপনার মোশন মুভ করেছেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি মোশনটি এখানে পড়িনি, যেহেতু এটি লিখিতভাবে সকলের কাছে সার্কুলেট করা হয়েছে। তবে আমি আমার মোশান মুভ করেছি। আজকে সরকার প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিয়ে এবং পাশ-ফেল প্রথা তুলে দিয়ে দেশের শিক্ষানুরাগী মানুষের সমস্ত মতামতকে উপেক্ষা করেছেন। তাদের কোনও মতামত নেননি। পরবর্তী পর্যায়ে মাধ্যমিক স্তরে যে ইংরাজি সিলেবাস রচনা করেছেন তাতে তারা গণতান্ত্রিক কোনও রীতিনীতি বা আচার আচরণ মানেন নি।

তারা যে বলছেন যে এই সিলেবাস রচনার ক্ষেত্রে বিশেষজ্ঞ এবং শিক্ষা সংগঠন তাদের সম্মতি আছে, এক্ষেত্রে আমার প্রশ্ন এই শিক্ষা সংগঠন মানে কি সরকারি অনুগত কিছু শিক্ষক সংগঠক তাদের মতামত থাকলেই কি একটা রাজ্যের শিক্ষক সমাজের মতামত, মর্যাদা দেওয়া হল? তাদের মতামত থাকলেই অর্থাৎ যারা কিনা সরকারের নির্দেশে চলে,

তাদের মতামত থাকলেই কি বিশেষজ্ঞের মতামত এটা আমাদের মেনে নিতে হবে? এইদিক থেকে বিচার্য যে গণতান্ত্রিক রীতিনীতিতে আমাদের এই বিষয়টা গ্রহণ করা হচ্ছে কিনা। আপনি জানেন স্যার, এই ইংরাজি সিলেবাস রচনার ক্ষেত্রে যেটা সেকেন্ডারি স্টেজ, সেখানে সিলেবাসের ক্ষেত্রে যেটা সবচেয়ে বেশি গুরুত্ব ইংরাজি শিক্ষার জন্য শিক্ষার গুরুত্ব ভাষা শিক্ষাকে অবমাননা করা হয়েছে। অর্থাৎ কোনও রকমে কাজ চালানোর মতো ইংরাজি শিক্ষা দিতে হবে। তারা যাতে দু কলম লিখতে পারে কিন্তু ইংরাজি ভাষা শিক্ষার জন্য এই সিলেবাস তৈরি হয়নি। এখানে তারা একমুখে কেন্দ্রীয় সরকারের জাতীয় শিক্ষানীতির বিরোধিতা করছেন অথচ অন্যদিকে সেখানে তাদের যে গাইডলাইন এবং কমিউনিকেটিভ স্কিল আছে তাকে অনুসরণ করে যাচ্ছেন। যেখানে কেন্দ্রীয় সরকার বলেছেন পরস্পর কথাবার্তা চালানোর মতো ইংরাজি শিক্ষা হলেই চলবে তাহলে তাদের সঙ্গে আপনাদের শিক্ষানীতির কোনও পার্থক্য নেই। অথচ আপনারাই জাতীয় শিক্ষানীতির বিরোধিতা করছেন। এইগুলো একটু বিবেচ্য বিষয়। তাছাড়া ভাষা শিক্ষার ক্ষেত্রে ভাষার যে গঠন ভঙ্গিমা, ভাষার সৃজনশীলতা প্রয়োগ করে, তাকে সাবলীলভাবে প্রয়োগ করার জন্যে যে গ্রামারের মাধ্যমে দরকার তারজন্য কোনও শিক্ষার ব্যবস্থা নেই। গ্রামার শিক্ষার কোনও ব্যবস্থা নেই সিলেবাসে।-কেবল লেসেন থেকে যেটুকু গ্রামার শিক্ষা নেওয়া যায় তার ব্যবস্থা আছে। যারফলে আলাদাভাবে গ্রামার শিক্ষার ব্যবস্থা নেই। অন্য কোনও দেশে এই ধরনের কাজ হয়নি। তাছাড়া আজকে শিক্ষা পদ্ধতিতে যে মেথড চালু করছেন তা অত্যন্ত মারাত্মক। ডাইরেক্ট মেথডে গ্রামার ট্রান্‌শেলশন্ প্রভৃতির মাধ্যমে ভাষা শিক্ষা করা চলবে না। ডাইরেক্ট মেথডে যে ভাষা শিক্ষা তাতে শিশু অবস্থা থেকেই না শিখলে পরবর্তীকালে মাতৃভাষার মাধ্যমে ছাড়া এগোনো যাবে না। শিশু অবস্থা থেকেই পঠন গঠন করতে হবে। এই ১০ বছর পরে পরবর্তী পর্যায়ে যখন তাকে ইংরাজি শিক্ষা নিতে হবে তখন মাতৃভাষার সাহায্য ছাড়া কিছু করা সম্ভব নয়। অ্যাট অল ডাইরেক্ট মেথড করতে হলে শিশু অবস্থা থেকেই চালু করতে হবে। সুতরাং এখানে যে পরিবেশ সৃষ্টি করা দরকার তা আমাদের পশ্চিমবঙ্গে করা হয়নি। জাতীয় শিক্ষানীতির ক্ষেত্রে যে পরিবেশ গ্রহণ করা দরকার তাতে পশ্চিমবঙ্গে যে ইস্কুল বাড়ি এবং যে ফুটো ছাদ কোনও রকম আনুসঙ্গিক জিনিস রাখার ব্যবস্থা নেই। সেখানে এই নয়া শিক্ষা পদ্ধতি চালু করা সম্ভব নয়। সেখানে টেপ রেকর্ডার, ভিডিও মডেল প্রভৃতি না হলে এবং আনুসঙ্গিক বিষয় না হলে এই পদ্ধতিতে শিক্ষা দেওয়া চলে না।

[2-40 — 2-50 P.M.]

তাহলে এইসব কথা বলার অর্থ কি এবং বৈজ্ঞানিক সম্মতিতে সেখানে বলা হচ্ছে The main objective by the end of class VI is fluent and the continues communication in english ইত্যাদি ব্যাপরে। ক্লাস ফাইভ পর্যন্ত যে ছাত্রছাত্রী এ বি সি ডি পর্যন্ত জানল না, অক্ষর জ্ঞান হল না এক বছরে সে The main objective by the end of class VI is fluent and the continues communication in english—একেবারে ইংরাজিতে কথা বলবে, একেবারে স্বতঃস্ফূর্তভাবে স্পনটেনিয়াসলি ভাবে ও সাবলীলভাবে। এটা কি ম্যাজিক ওয়ান্ড বা যাদুদণ্ড? এই বিষয়ে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর আলোচনা বাড়াতে চাইনা, মাননীয় সদস্যরা আমার এই প্রস্তাবের গুরুত্ব অনুধাবন করে তাদের বক্তব্য রাখবেন, তারপরে আমি জবাবী ভাষণে বলব।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। তার প্রস্তাবে বক্তব্য প্রাথমিকে যে কেবলমাত্র মাতৃভাষা শিক্ষা দেওয়া হচ্ছে এটা ঠিক নয় ; এই সঙ্গে সঙ্গে ইংরাজি শেখানোর ও দরকার। তার বক্তব্য যে প্রাথমিকের থেকে পাশ ফেল প্রথা তুলে দেওয়া হয়েছে, সেটা আবার চালু হোক, তার প্রস্তাবের নূতন বক্তব্যটি হচ্ছে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার সময় যে ইংরাজি ছিল সেটা তুলে দেওয়া হয়েছে এটা ঠিক হয়নি। এটা চালু করা হোক। এর কোনটাই বিজ্ঞান সম্মত এবং শিক্ষার স্বার্থে নয়, এমন কি শিক্ষার্থী যারা, যাদের জন্য শিক্ষা ব্যবস্থা তাদের স্বার্থেও নয় ; সুতরাং আমি এইগুলির বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ইংরাজ আমলে যে শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে গড়ে উঠেছিল, সেই শিক্ষা ব্যবস্থার মধ্যে যেসব জিনিস ছিল সেইগুলি যদি পরিবর্তন করা হয় তাতে নাকি কিছু মানুষের মনে হচ্ছে এইগুলি ভাল হয়নি। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবুও সেইগুলি ফিরিয়ে আনার পক্ষে। একেবারে প্রাথমিক স্তরে যে ইংরাজি, এইটা ইংরাজ শাসনে ছিল বলেই এটা তুলে দেওয়া হয়েছে। কারণ মাতৃভাষাতেই শিশু প্রথম শিক্ষা গ্রহণ করবে, এটা পৃথিবীতে চালু আছে। ভারতবর্ষে এই মুহূর্তে নাগাল্যান্ড ছাড়া প্রাথমিক স্তরে ইংরাজি কোথাও চালু নেই, এটা চালু থাকলেও বলতে হচ্ছে ইংরাজিই তাদের ভাষা হয়ে গিয়েছে। ভারতবর্ষের আর কোথাও নেই ; তারা আমাদের এখানে করতে হবে। মাননীয় সদস্য অনুগ্রহ করে নামটা বলুন, পৃথবীর অন্যান্য দেশে কোথায় হচ্ছে এই রকম ভাবে? কোনও একটি বিশেষ অঞ্চলে বিচ্ছিন্নতাবাদ থাকলেও ইউনেসকোর রিপোর্টে আমরা পড়েছি তাতে দেখেছি উন্নতশীল দেশে বা সমাজতান্ত্রিক দেশে, আপনার তৃতীয় বিশ্বের কোথাও তো শিশু প্রাথমিক স্তরে মাতৃভাষা ছাড়া অন্য ভাষায় লেখাপড়া করে না। কারণ এতে শিশুর উপর চাপ পড়ে। তাই আমরা আগে চাই শিশুর শিক্ষার বুনিয়াদটা আগে পাকা হোক, ইংরাজিকে আমরা তুলে দিইনি, ইংরাজি শেখানোর প্রবণতা আমাদের নেই এটা বলছি না, ইংরাজি ভাষাই হচ্ছে আমাদের সংযোগকারি ভাষা, তাই ইংরাজির প্রয়োজনীয়তা আছে। তাই ষষ্ঠ থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত ইংরাজি পড়াটা বাধ্যতামূলক। এইটা প্রতিটি স্কুলে চালু আছে, কেউ বলতে পারবেন না যে আমরা ইংরাজি পড়াচ্ছি না। ষষ্ঠ শ্রেণী থেকে যে ইংরাজি ভাষা চালু হচ্ছে এটা ভাল হয়নি,—অন্য ভাষাতেও আছে—কেউ যখন বি.এ., এম. এ. পাশ করে অন্য ভাষা শিখতে যায়, জার্মান ভাষা শেখে, তখন সে কি অন্য ভাষা শেখে না। আমরা তাই বলছি যে, আগে তার বুদ্ধিটা পাকা হোক। যেটা আমরা দরকার বলে মনে করি। এখানে আমরা কোনও জিদের বশবর্তী হয়ে করছি না, মূল্যায়ন নিশ্চয়ই হতে পারে। মূল জায়গায় শুরুতে শিশুরা নিজের মাতৃভাষায় শিখবে, তারপর ষষ্ঠ শ্রেণীতে ইংরাজিতে গ্রামারে কোথায় গোলমাল আছে খোলা মনে আলোচনা করা যায়, আপত্তির কিছু নেই। এই সিদ্ধান্তটা আমাদের বামফ্রন্ট সরকার নিজে উদ্যোগী হয়ে করেছেন তা নয়, দেবপ্রসাদবাবুর অজনা নয় যে প্রথম বামফ্রন্ট সরকারের আমলে মাননীয় সদস্য পার্থ দে শিক্ষা মন্ত্রী ছিলেন, তিনি উদ্যোগ নিয়েছিলেন, পশ্চিমবঙ্গের সমস্ত দল-মত-নির্বিশেষে প্রাথমিক শিক্ষক সমিতির প্রতিনিধিদের নিয়ে বিশ্বভারতীর শিক্ষণ শিক্ষা কলেজে অবসর প্রাপ্ত অধ্যক্ষ হিমাংশু শেখর মজুমদার মহাশয়কে সভাপতি করে একটা কমিটি করেছিলেন, সেই কমিটিতে একমাত্র ওদের দলের শিক্ষক সংগঠন বাদে সবাই বলেছিলেন যে প্রাথমিকে কেবলমাত্র মাতৃভাষা থাকবে। কংগ্রেস আছে, আমি জানি না ওরা

কি বলবেন। কংগ্রেসের সঙ্গে যুক্ত প্রাথমিক শিক্ষক সমিতি সই করেছেন, তারা সম্মতি জানিয়েছেন, বলেছেন যে পঞ্চম শ্রেণী পর্যন্ত কেবলমাত্র মাতৃভাষা, ইংরাজি ভাষা থাকবে না। পরবর্তীকালে তাদের ভিন্ন মত কোথায়? তাদের সই করা কাগজ আছে, তাদেরই শিক্ষক সংগঠনের মতো নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার এই কাজটা করেছেন। এই হচ্ছে ঘটনা এবং আমরা জানি স্বাধীনতা আন্দোলনের সময় এই বক্তব্য রাখা হয়েছিল যে মাতৃভাষাতে কেবল শুরু হবে না, সর্বস্তরে শিক্ষার বাহন হবে মাতৃভাষা এবং আমরা এখন চেষ্টা করছি যাতে মাতৃভাষাতেই একেবারে সর্বোচ্চ স্তর পর্যন্ত, গবেষণা স্তর পর্যন্ত ছাত্র-ছাত্রীরা সুযোগ পেতে পারে। অন্য ভাষা সমান্তরালভাবে থাকবে, কিন্তু শিক্ষা মাতৃভাষার মাধ্যমে হবে, এটাতে আপত্তি কোথায়? সারা পশ্চিমবাংলায় আমাদের অভিজ্ঞতা ভাল, ছাত্র-ছাত্রীরা শিক্ষা গ্রহণ করছেন, তাদের শিক্ষার বুনিয়াদ পাকা হচ্ছে। এখানে কেবল বাংলা ভাষী থাকেন না, এখানে হিন্দি ভাষী আছেন, উর্দু ভাষী আছেন, নেপালী ভাষী আছেন, অন্য রাজ্য থেকে আগত মানুষের জন্য ভাষা আছে, তাদের জন্য প্রাথমিকে তাদের ভাষায় লেখাপড়ার সুযোগ আছে। যেখানে যতটুকু অসুবিধা আছে সেই অসুবিধা দূর করবার চেষ্টা করা হচ্ছে। দ্বিতীয়ত যেটা পাবলিক এগজামিনেশন সিস্টেমের কথা বলেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা ক্ষেত্রে সমস্ত শিক্ষক সংগঠনের দীর্ঘ দিনের পুরানো বক্তব্য যে পাবলিক এগজামিনেশন সিস্টেম রাখা উচিত নয়। শিক্ষক তারা ছাত্রকে নিয়ত মূল্যায়ন করবেন, সেই কারণে প্রথমিকে সাধারণ পরীক্ষা নেবার ব্যবস্থা তুলে দেওয়া হয়েছে। এর ফল কিন্তু ভাল হয়েছে। বলতে পারেন নিয়ত মূল্যায়নের যে ব্যবস্থা সেখানে কিছু ঘাটতি আছে ; থাকতে পারে, আমি একই কথা বলি যে আমাদের কোনও জেদের ব্যাপার নেই, এই নিয়ে আলোচনা হতে পারে, যদি কোনও জায়গায় অপূর্ণতা থাকে সেটা দূর করা যেতে পারে। মূল যে কথাটা এটা সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা করে করা হয়েছে, সমস্ত শিক্ষক সংগঠন এক বাক্যে বলেছেন যে সাধারণ পরীক্ষা তুলে দিন, শিক্ষক নিয়ত মূল্যায়ন করে চলুন, এর মধ্যে দিয়ে ছাত্রা-ছাত্রীরা ভাল হবে। তৃতীয় যে বক্তব্য জয়েন্ট এন্ট্রাসে ইংরাজি তুলে দেওয়া হয়েছে—ইঞ্জিনিয়ারিং, মেডিকেলে যারা যাবেন একটা স্তর পর্যন্ত ইংরাজি শিক্ষার পর তাদের আবার ইংরাজি পড়তে হবে কেন? বি. এস.সি. আমরা যখন পড়েছি সেই সময় কি ছিল—বি. এ-তে ইংরাজি ছিল, কিন্তু বি এসসি-তে ফিজিক্স, কেমিষ্ট্রি, ম্যাথমেটিক্স পড়েছি, ইংরাজি ছিল না, বি এস সি (অনার্স) ছেলে-মেয়েদের পড়তে কোনও অসুবিধা হয়েছে? ভাল ছাত্র-ছাত্রীরা সায়েন্সে যেতেন, তারা অনার্স নিয়ে পড়তেন, এম. এসসি হতেন পি. এইচ. ডি. হতেন, আন্তর্জাতিক ক্ষেত্রে সম্মান অর্জন করতেন, কিন্তু বি. এসসি-তে বাংলা পড়েননি, ইংরাজি পড়েননি, কোনও অসুবিধা হয়েছে তাদের? আজকে জয়েন্ট এন্ট্রাসে ইংরাজি তুলে দেওয়ার জন্য ইঞ্জিনিয়ারিং, মেডিকেলের জন্য অসুবিধা কি হয়েছে? আসল কথা হচ্ছে মূল শিক্ষার যে নীতি, রবীন্দ্রনাথ মাতৃভাষা আমাদের দুগ্ধ এই কথা বলেছেন, ইউনেসকো, সারা পৃথিবীর অন্যান্য দেশের দৃষ্টিভঙ্গীতে এবং শিক্ষাবিদদের কথামতো আমরা ছাত্র-ছাত্রীদের মানসিক বিকাশের দিকে লক্ষ্য রেখে এই কাজটা করেছি। আর একটা কথা মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বলেছেন যে সরকারি উদ্যোগে যেসব বিদ্যালয় সেখানে মাতৃভাষায় পড়ানো হয়, পাশাপাশি অনেক প্রাইভেট স্কুল আছে যেখানে ইংরাজি পড়ানো হচ্ছে। ঠিকই আমরা এটা পছন্দ করি না।

[2-50 — 3-00 P.M.]

আমরা চাই একই ধারা প্রবর্তন করা হোক। এখানে কিছু সাংবিধানিক অসুবিধা আছে সেটা তিনি জানেন। সবটা আমাদের হাতে নেই, কাজেই এই ব্যাপারে জনমত গঠন করতে হবে। এতে কেন্দ্রীয় সরকারেরও কিছু ব্যাপার আছে। কিন্তু প্রশ্ন হল, এই সমস্ত জিনিস রয়েছে বলে আমরা যেটা করা উচিত বলে মনে করি সেটা করব না? মাতৃভাষা শেখার সঙ্গে সঙ্গে আর একটা ভাষা আনা হোক এবং সেটা ইংরাজি হোক এই মনোভাব শিক্ষা প্রসারের মনোভাব নয়। আর একটা কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নির্দেশে যে শিক্ষানীতি হচ্ছে তার সঙ্গে আমাদের মতভেদ রয়েছে এবং আমরা তার তীব্র সমালোচনা করেছি। পশ্চিমবাংলার সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে পরামর্শ করে আমরা এটা করেছি, তাদের মত অনুসারে আমরা এটা করেছি এবং এটাই আমাদের নীতি। শিক্ষার ক্ষেত্রে, ভাষার ক্ষেত্রে শিক্ষকদের যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেটাই থাকা উচিত বলে মনে করি এবং সেইজন্য আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় শিক্ষানীতি এবং অনুসৃত ভাষা নীতি সম্পর্কে যে মোশন এনেছেন তার একটা অংশ বাদ বাকি অংশটুকু পরিপূর্ণভাবে সমর্থন করছি। স্যার, আপনি নিশ্চয়ই অবগত আছেন গত ১২ বছর যাবত পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য এবং অরাজকতা চলার ফলে সার্বজনীন শিক্ষাদান পরিপূর্ণভাবে ব্যর্থ হয়েছে। নির্মলবাবু একজন অধ্যাপক এবং তিনি এখানে কতগুলি কথা বলেছেন। তাকে জানাতে চাই, প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেবার ফলে শিক্ষাক্ষেত্রে দুমুখো নীতি গ্রহণ করা হয়েছে। যেমন, গ্রামাঞ্চলের ছেলেমেয়েরা আর ইংরাজি শিখতে পারবেনা, কিন্তু যারা কলকাতার ছেলে, ডনবস্কো, সেন্ট জেভিয়ার্স ইত্যাদিতে পড়াশুনা করছে তারা ইংরাজি শিখতে পারবে। সরকার পক্ষের অনেক মাননীয় সদস্যের, ট্রেজারি বেঞ্চে যারা বসে আছেন সেইসব মন্ত্রী মহাশয়দের বাড়ির ছেলেমেয়েরা প্রাথমিক পর্যায়ে ইংরাজি স্কুলের পনাশুনা করছে, নির্মলবাবুর বাড়ির ছেলেমেয়েরাও ৫ম শ্রেণী পর্যন্ত ইংরাজি স্কুলেই পড়াশুনা করছে। কলকাতার ইংরাজি স্কুলগুলিতে প্রথম থেকেই ইংরাজিতে পড়াশুনা করাচ্ছে এটা যদি সরকার অ্যালাউ করেন তাহলে আমি বলব গ্রামাঞ্চলেও সেই ব্যবস্থা করতে হবে। গ্রামাঞ্চলের গরীব মানুষদের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা এবং শহরাঞ্চলের মানুষদের জন্য আর এক রকম শিক্ষা ব্যবস্থা আমি এই নীতির বিরুদ্ধে প্রতিবাদ করছি। ইংরাজি তুলে দেবার ফলে গ্রামাঞ্চলের ছেলেমেয়েদের ক্ষেত্রে একটা চরম দুরবস্থা সৃষ্টি করা হয়েছে। শুধু তাই নয়, পাশ-ফেল প্রথা তুলে দিয়ে শিক্ষাক্ষেত্রে আর একটা বিপর্যয় সৃষ্টি করেছেন। পরীক্ষা ব্যবস্থা তুলে দেবার ফলে দেখছি প্রাইমারি টিচাররা অনেক সময় মাসের পর মাস স্কুলেই যান না। আজকেই সংবাদপত্রে বেরিয়েছে, "প্রাইমারি শিক্ষকরা ফাঁকিবাজ"। আমি পশ্চিমবাংলার শিক্ষামন্ত্ররী কাছে অনুরোধ রাখছি, প্রাইমারি স্টেজে ফাইন্যাল পরীক্ষা চালু করুন এবং শিক্ষকরা নিয়মিত স্কুলে আসছেন কিনা সেটা দেখুন। এবং ইন্সপেকসনের ব্যবস্থা করুন। শিক্ষকরা ঠিকমতো স্কুলে আসছে কিনা সেটা দেখার ব্যবস্থা করুন। পশ্চিমবাংলায় প্রাইমারি যেসব স্কুল আছে সেখানে শিক্ষকদের মধ্যে ৭৫% শিক্ষক স্কুলে আসেই না। ২৫% শিক্ষক আসে এটা আমরা জানি। গ্রামাঞ্চলের প্রাইমারি স্কুলগুলির কি অবস্থা—সেখানে অনেক

জায়গায় ঘরদোর নেই বেশিরভাগ স্কুলে ব্লাকবোর্ড নেই। সেন্ট্রাল গভর্নমেন্ট প্রাইমারি স্কুলের ছাত্রদের বই বিতরণের জন্য যে টাকা দেয়। কিন্তু সেই বই সাপ্লাই হয় ৫/৬ মাস পরে। আমি দেখেছি ডায়মন্ডহারবারে অনেক স্কুলে কি দুরাবস্থা ঘরের পাকা বাড়ি খুবই কম। কেন্দ্রীয় সরকার স্কুলের ছাত্রছাত্রীদের জন্য কোটি কোটি টাকার খাদ্য পাঠাচ্ছেন, আর সেই খাদ্য নিয়ে চারিদিকে দলবাজি, রাজনীতি হচ্ছে। নদীয়া জেলায় প্রাইমারি স্কুলের ছাত্রদের বিতরণের জন্য ৩ কোটি টাকার মুড়ি কেনা হয়েছে। স্যার, আপনি বলুন আপনি বিবেচক লোক ৩ কোটি টাকার মুড়ি ভাজবার ব্যবস্থা নদীয়া জেলায় আছে? এতবড় একটা অসত্য জিনিস আর কোথায়ও দেখা যায়নি। কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছে সেগুলি নানাভাবে আত্মসাৎ হয়ে যাচ্ছে। নির্মলবাবু বললেন, যে সমস্ত শিক্ষক সমিতি শিক্ষক সংগঠন নীতি মেনে নিয়েছে। আমি জানি পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি এই শিক্ষা নীতি মেনে নেননি। এই সমিতি হচ্ছে সবচেয়ে বড় পশ্চিমবাংলার মধ্যে। তারা এই নীতির প্রতিবাদ করেছে। আরও অনেক শিক্ষক সমিতিও প্রতিবাদ করেছে। আমি ডায়মন্ডহারবারের কথা জানি সেখানে মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে একটা অরাজকতা চলছে। কারাপসনে ভর্তি হয়ে গেছে। কিছু দিন আগে ডায়মন্ডহারবারে যে, কনফারেন্স হয় সেখানেও এইসব আলোচনা হয়েছে। ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি থাকবে না—আর ক্লাস সিক্স থেকে ইংরাজি দিয়েছেন। ইংরাজি বই এমন দেওয়া হয়েছে তাতে ছাত্রদের খুবই অসুবিধা হচ্ছে। এবং ইংরাজির যে কোয়েশ্চেন করা হচ্ছে তা অত্যন্ত শক্ত। টিচাররা সব আউটডেটেড তাদের ট্রেনিং দেওয়া হচ্ছে ইংরাজি শিক্ষা দেবার জন্য। ..... ক্লাস নাইন টেনের বই পাওয়া যায় না। অথচ কলেজ স্ট্রিটে ৪০/৫০ টাকায় সেই বই পাওয়া যাচ্ছে। আনন্দবাজার পত্রিকায় এটা ছাপা হয়েছে। ৫০/৬০ ভাগ শিক্ষককে ইংরাজি শিক্ষা দেবার ট্রেনিং দেওয়া হচ্ছে কি করে ইংরাজি খাতা দেখতে হবে।

[3-00 — 3-10 P.M.]

একই খাতায় একজন শিক্ষকের কাছে পাচ্ছে ৭০ নম্বর, আর একজন শিক্ষকের কাছে পাচ্ছে ৪০ নম্বর। তারফলে দেখা যাচ্ছে প্রায় ৩০ নম্বর এর ফারাক হয়ে যাচ্ছে। সেইজন্য সমস্ত ইংরাজি টিচারদের ডেকে ট্রেনিং দেওয়া হচ্ছে যে, কি করে খাতা দেখতে হবে। লার্নিং ইংলিশ পড়াবার জন্য একদিকে উপযুক্ত ইংরাজি শিক্ষক পাওয়া যাচ্ছে না, অভিজ্ঞ শিক্ষক নেই, এক্সপার্ট অপর দিকে মাধ্যমিক শিক্ষার খাতা দেখবার লোক পাওয়া যাচ্ছে না বলেই শিক্ষকদের তালিম দিয়ে পাঠানো হচ্ছে। লার্নিং ইংলিশ পড়াবার জন্য মধ্যশিক্ষা পর্ষদ বিভিন্ন স্কুলের ইংরাজির শিক্ষকদের বেছে নিয়ে ১০/১৫ দিনের ট্রেনিং দিয়ে দিচ্ছে এই কর্মশালার মাধ্যমে। সেখানে আমরা দেখলাম কিছু কিছু কমরেড শিক্ষকদের ডাকা হচ্ছে। তাদের ডেকে ১০/১৫ দিনের তালিম দেওয়া হচ্ছে। কেবল ১০/১৫ দিনের তালিম দিলেই একজন শিক্ষক এক্সপার্ট হতে পারে কিনা সেটা আমার জানা নেই। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন। আমি তাকে অনুরোধ করব মাধ্যমিক পর্যায়ে ইংরাজি সিলেবাস যেটা করেছেন সেটার পরিবর্তন করে আগামী দিনে নতুন করে কিছু করা যায় কিনা সেই চিন্তা ভাবনা একটু করুন। বৃত্তিমূলক শিক্ষার অসুবিধা হবে বলে আপনি সম্পূর্ণ অবৈজ্ঞানিক, অবাস্তব ইংরাজি সিলেবাস মধ্যশিক্ষা পর্ষদে করে দিয়েছেন। প্রকৃতপক্ষে এতে পশ্চিমবঙ্গের ছাত্র সমাজের অপূরণীয় ক্ষতি হয়ে যাচ্ছে। এতে কেউ ইংরাজি শিখছে না, বেসিক ফাউনডেসন বলে কিছু

থাকছে না। গতানুগতিক কতকগুলি ছাত্র কেবল কোশ্চেনের মুখস্ত অ্যানসার লিখে দিয়ে চলে যাচ্ছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি যে, শিক্ষাজগতে একটা চরম নৈরাজ্য চলেছে, আপনি একটা টিম তৈরি করে ইন্সপেকশন করার ব্যবস্থা করুন। সর্বত্রই শিক্ষার ঠিকমতো কাজ কর্ম হচ্ছে না। এডুকেশন পলিসি ঠিকমতো কাজ করছে না। জীবনমুখী, বাস্তবমুখী, সমাজমুখী শিক্ষা ব্যবস্থা ছাত্র, শিক্ষক সবাই মিলে গ্রহন না করলে কিছু হবে না। যে পরিবেশ, যে বাতাবরণ এই বামফ্রন্ট সরকার ১২ বছরের মধ্যে শিক্ষা প্রতিষ্ঠানে, শিক্ষাক্ষেত্রে সৃষ্টি করেছেন, সেই বাতাবরণের হাত থেকে শিক্ষা প্রতিষ্ঠানকে রক্ষা করতে গেলে অনেক কিছু পরিবর্তন করার চেষ্টা করতে হবে এবং সেই চেষ্টা করার জন্য আমি মননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আপনি একজন শিক্ষক, এডুকেশন মুভমেন্ট করেছেন। আমি একজন প্রফেসরের উদ্ধৃতি তুলে ধরছি। তিনি বলছেন, "It is the most important task of teachers to educate themselves in order to be able to educate other. Without this component there is not much sense in preparing education for the working life and the development of the productive forces. Otherwise education would just turn into a form of entertainment a leisure time activity. Without such a basis it would also be pointless to urge education to take part in the dispute between politics and the working world." মাননীয় শিক্ষামন্ত্রীকে এই বিষয়ে সতর্ক হবার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিজে একজন শিক্ষাবিদ হিসাবে দীর্ঘদিন ধরে সংগ্রাম করেছেন। কিন্তু আজকে মন্ত্রীত্বের গদিতে বসে শিক্ষকদের সেই সংগ্রামের কথা আপনি ভুলে গেছেন। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এখানে এনেছেন আমি তার সঙ্গে আরও কয়েকটি কথা বলতে চাই। আজকে শিক্ষাক্ষেত্রে একটা চরম নৈরাজ্য চলেছে। পশ্চিমবঙ্গের শিক্ষকরা আজকে ফুটপাথে বসেছে। আজ পর্যন্ত শিক্ষকরা ফেব্রুয়ারি মাসের মাইনে পায়নি। আপনার দপ্তর থেকে যে সমস্ত ব্যবস্থাপনা হয়েছে তাতে করে শিক্ষকরা ফেব্রুয়ারি মাসের মাইনে আজও পায়নি। শিক্ষকদের পেনসনের টাকা আদায় করতে জুতোর শুকতলা পর্যন্ত ক্ষয়ে যাচ্ছে শিক্ষকরা মরে যাচ্ছে, অথচ তাদের পেনসনের টাকা আজ পর্যন্ত পাচ্ছে না। পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে চরম অব্যবস্থার সৃষ্টি হয়েছে। যেমন একটা অবৈজ্ঞানিক ভাষা নীতি, যেমন একটা অবাস্তব সিলেবাস, তেমনি কতকগুলি কমরেডকে বসিয়ে দেওয়া হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** গোবিন্দবাবু, যে রেজলিউশন আছে, তার সঙ্গে সংগতি, রেলিভ্যান্সি রেখে আপনি বলুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এই দুমুখো শিক্ষানীতির পরিবর্তন করুন এবং পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে যে দলবাজী, পার্টিবাজী চলছে তা পরিবর্তন করবার চেষ্টা করুন। মধ্যশিক্ষা পর্ষদ একটা বাস্তুঘুঘুর বাসা। এই বাস্তুঘুঘুর বাসাকে ভাঙ্গতে গেলে কেবলমাত্র সিলেবাস করে, ইংরাজি সিলেবাসের পরিবর্তন করে এই মধ্যশিক্ষা পর্ষদকে আপনি চাঙ্গা করতে পারবেন না।

এখানে মাধ্যমিক পরীক্ষায় কি হল? পরীক্ষার ৭ দিন আগে ৪টি প্রশ্ন আউট হয়ে গেল। মাননীয় শিক্ষমন্ত্রী মহশয় এরজন্য কি ব্যবস্থা নিয়েছেন? বোর্ডের প্রেসিডেন্টকে কি শো-

কাজ করতে পেরেছেন? রঞ্জুগোপাল মুখার্জি বোর্ডের প্রেসিডেন্ট হয়ে বসে আছেন, সেখানে কিছু করতে পেরেছেন কি? কতকগুলি ক্যাডারকে বসিয়ে রেখে আর ঐ লারনিং ইংলিশ ইত্যাদি করে কোনও কাজই হবে না, একটা গঠনমূলক ব্যবস্থা গ্রহণ করে পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে যে চরম অরাজকতা চলছে তার পরিবর্তন করা দরকার। স্যার, পশ্চিমবঙ্গে জয়েন্ট এনট্রান্স পরীক্ষায় এবং ইঞ্জিনিয়ারিং পরীক্ষায় গত বছর থেকে দেখছি ইংরাজি তুলে দেওয়া হয়েছে। যেগুলি কমপিটিটিভ পরীক্ষা, যেখানে পশ্চিমবাংলার ছাত্রছাত্রীদের অন্যান্য রাজ্যের ছাত্রছাত্রীদের সঙ্গে কমপিটিশানে যেতে হবে সেখানে ইংরাজি তুলে দেওয়া আদৌ সমীচীন হয়নি। আজকে এই ভাবে ইংরাজি তুলে দেবার ফলে পশ্চিমবঙ্গের ছাত্রসমাজ অন্যান্যদের থেকে পিছিয়ে পড়বে। তাছাড়া গ্রামাঞ্চলের ছাত্রছাত্রীরা যাদের পড়াশুনার স্কোপ কম এর ফলে দেখা যাবে শহরাঞ্চলের ছাত্রদের তুলনায় তারা আরও পিছিয়ে যাবে। এই ব্যবস্থার মাধ্যমে আমরা মনে করি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তথা তার শিক্ষামন্ত্রী পশ্চিমবঙ্গে দ্বৈত শিক্ষাব্যবস্থার প্রবর্তন করেছেন। এতে বিত্তবান মানুষদের সুবিধা হবে এবং অপর দিকে গ্রামের দরিদ্র ঘরের ছাত্ররা চরম অসুবিধায় পড়বে। গ্রামের ছেলেদের কলকাতার ছেলেদের সঙ্গে কমপিটিশান করা অসম্ভব হয়ে পড়বে। দেবপ্রসাদবাবু বলেছেন যে কেন্দ্রীয় সরকারের নির্দেশে এবং এখানকার পন্ডিতদের পরামর্শকে উপেক্ষা করে এটা করা হয়েছে। এক্ষেত্রে আমি দেবপ্রসাদবাবুর সঙ্গে একমত নই। আমাদের সংবিধানের ৭ম শিডিউলে আছে যে শিক্ষা যুগ্ম তালিকায় কারেন্ট লিস্টে থাকবে। সেখানে কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতিও পরিষ্কার। সেখানে রিজিওন্যাল ল্যাঙ্গুয়েজ, ন্যাশানাল ল্যাঙ্গুয়েজ, ইন্টারন্যাশানাল ল্যাঙ্গুয়েজ—এই তিনটির ব্যবস্থা রাখা হয়েছে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কিন্তু সে ব্যবস্থা গৃহীত হয়নি। স্যার, এখানে মাননীয় শিক্ষামন্ত্রী বসে আছেন, তিনি একজন শিক্ষাবিদ, তাকে বলব শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে দুমুখো নীতি নিয়েছেন যাতে শহরাঞ্চলের ছাত্ররা সুবিধা পাচ্ছে এবং গ্রামাঞ্চলের ছাত্ররা অসুবিধা ভোগ করছে তার পরিবর্তন করুন। তাছাড়া প্রাইমারি শিক্ষা ব্যবস্থায় পাশ, ফেল তুলে দিয়ে এবং ইংরাজি তুলে দিয়ে শিক্ষক এবং গার্জেনদের যে অবস্থার মধ্যে ফেলেছেন সেটাও একটু চিন্তা করুন। তাছাড়া ইংরাজির যে সিলেবাস করেছেন তার তো মাথামুন্ডু কিছু নেই। আমি বলব, সেই সিলেবাস পরিবর্তন করুন, লারনিং ইংলিশ ইত্যাদির পরিবর্তন করে বাস্তবিক পক্ষে ছাত্ররা শিক্ষিত হাতে পারে সে রকম শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করুন। সেখানে এমন শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করুন যাতে ছাত্রছাত্রীরা সেই শিক্ষা পেয়ে তাদের সমাজকে বুঝবে, দেশকে জানবে, পরিবেশকে জানবে এবং প্রকৃত শিক্ষায় শিক্ষিত হয়ে উঠবে। আপনি যে শিক্ষা ব্যবস্থার প্রবর্তন করেছেন সেটা কোনও বৃত্তিমূলক শিক্ষাব্যবস্থাকেও সাহায্য করবে না। আপনাকে বলব, প্রাথমিক স্তরে আবার ইংরাজি প্রবর্তন করুন এবং পাশ, ফেল চালু করে ছাত্রদের প্রকৃত মূল্যায়ন যাতে হয় সে ব্যবস্থা করুন। এই কথা বলে দেবপ্রসাদবাবু তার প্রস্তাবে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যেটা বলেছেন সেই অংশটুকু বাদ দিয়ে বাকিটা সমর্থন করছি।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় ইংরাজি সিলেবাস বাতিল এবং ঐ পাশ, ফেল তুলে দেওয়ার বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে তা সম্পূর্নরূপে বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, এই প্রস্তাবকে আংশিকভাবে সমর্থন করেছেন

মাননীয় সদস্য শ্রী গোবিন্দচন্দ্র নস্কর মহাশয়। এই প্রসঙ্গে বলতে গিয়ে নানা কথার মধ্যে তিনি বর্তমানে পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য চলেছে একথা বলেছেন। স্যার, আপনিও জানেন এবং এখানকার সকল মাননীয় সদস্যই জানেন যে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যের স্রষ্টা ঐ বক্তারাই ছিলেন। ১৯৭২-৭৭ সালে তিনি শিক্ষামন্ত্রী ছিলেন। আজকে তার মুখ থেকে এ কথা শোনার চেয়ে ধৃষ্টতার আর কিছু থাকতে পারে না। সেই সময় ছাত্রদের গণ টোকা-টুকি শিখিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থাকে ওরা কোথায় নিয়ে গিয়েছিলেন সেটা সকলেই জানেন।

[3-10 — 3-20 P.M.]

আর বেতন সম্বন্ধে অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন করা হলো। ১৯৭৭ সালে যে দিন থেকে বামফ্রন্ট সরকার এসেছে, সেদিন থেকে আজ পর্যন্ত নিয়মিত মাস পয়লা বেতন শিক্ষক, শিক্ষা কর্মীরা পেয়ে থাকেন, এটা আপনাদের জানা উচিত। কাজে কাজেই শুধু কুম্ভীরাশ্রু বিসর্জন করলে চলবে না, তার পেছনে কিছু যুক্তি থাকা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার মূল কথায় আসছি, এখানে মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু ইংরাজি পড়ানো সম্পর্কে বলতে গিয়ে বলেছেন, এটা নাকি অল্প বিত্ত যে সমস্ত ছাত্রছাত্রী আছে, তাদের ক্ষতি সাধন করে বিত্তবান ছাত্রছাত্রীদের জন্য করা হয়েছে। এখন এই কথা বললে তো বিশ্বাস করা যায় না, কারণ ইংরাজি শিক্ষা শিখতে পায় না এবং শিখতে পায় কারা, ইংরাজি সম্পর্কে বলতে গিয়ে তিনি অনেক কথা বলেছেন। যেমন বলেছেন গ্রামার বিবর্জিত শিক্ষা, এই গ্রামার সম্বন্ধে একটা কথা আছে, আপনি জানেন যে একটা ওল্ড স্কুল অব থট আছে, আর একটা মডার্ন স্কুল অব থট আছে। ওল্ড স্কুল অব থট তারা বলে Grammer is the terror of learning English এবং মডার্ন স্কুল তারা বলছে যে লিটারেচারের মাধ্যমে গ্রামার শিখতে হবে। কাজে কাজেই লিটারেচারের মাধ্যমে যে গ্রামার শিক্ষা, সেটাকে বলা হয়েছে। সেই জন্য বলেছেন শিক্ষাবিদদের মতামতকে উপেক্ষা করে, এই কথা রয়েছে, এটা সম্পূর্ণ অসত্য। শিক্ষাবিদ, শিক্ষা বিজ্ঞানী, মনস্তত্ত্ববিদ, তাদের সঙ্গে পরামর্শ করে তাদের মতামতকে মর্যাদা দিয়ে এই সিলেবাস রচিত হয়েছে। কাজে কাজেই এই রকম সুসংহত সিলেবাস খুবই কম পাওয়া যায়। কাজে কাজেই এই সিলেবাস অত্যন্ত যুক্তি সংগত হয়েছে। এছাড়া অবমূল্যায়নের কথা বলা হয়েছে, এখানে ডিরেক্ট মেথডের কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ঐ ইংরাজি শিক্ষার পঠন পাঠন এবং শিক্ষা দান, এই সম্বন্ধে নানা রকম মত আছে এবং ইংরাজি শিক্ষা সম্পর্কে যে ফোর ফোল্ড এইম আছে, তার মধ্যে ইংরাজি শিক্ষা দানের সম্পর্কে যে মেথড আছে, সেই বহুবিধ মেথডের মধ্যে হচ্ছে ডিরেক্ট মেথড। অতি অল্প দিনে শিশুদের ইংরাজি শেখানো যায় এবং সেখানে উনি বলেছেন, যে ছেলে ফাইভ পর্যন্ত ইংরাজি শিখলো না, সে ক্লাস সিক্সে গিয়ে কি করে ইংরাজি শিখবে, তাকে ইংরাজি শেখানো যাবে ডিরেক্ট মেথডে এবং সঙ্গে সঙ্গে বলেছেন এইসব পরিবেশ এবং সাজ সরঞ্জাম এর অভাব। সাজ সরঞ্জামের সম্পর্কে এই কথা বলা যেতে পারে, আজকে ১৯৮৯ সালের মার্চ মাসে দাঁড়িয়ে, আজকে সাজ সরঞ্জামের কথা বলি, কিন্তু আমরা জানি না, ভারতবর্ষের স্বাধীনতার আগে যে দিনগুলো ছিল, তখন কি সাজ সরঞ্জাম আমাদের দেশে ছিল, তখন কেবলমাত্র এ পিস অব চক অ্যান্ড এ ব্ল্যাক বোর্ড, এই দিয়ে সমস্ত মনিষীরা মানুষ হয়েছেন।

আজকে সেখানে আমরা যদি অটোমেশনের কথা ডিরেক্ট মেথডে শেখবার জনস্বীকৃত হয়েছে। যারা ইংরাজি পঠন পাঠন সম্পর্কে অভিজ্ঞ, তারা এই কথা বললেন। কাজে কাজেই ক্লাস সিক্স থেকে যে ডিরেক্ট মেথডে ইংরাজি শেখবার কথা বলা হয়েছে এবং যে সিলেবাস করা হয়েছে, ক্লাস সিক্স থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত ছেলেরা ইংরাজি শিখবে এবং সেই ইংরাজিকে ওরা বলছেন দায় সারা ইংরাজি। তাও যদি তর্কের খাতিরে ধরে নেওয়া যায়, ১২ বছরে দ্বাদশ শ্রেণীর পর যে ম্যাচ্যুরিটি আসবে, ভাষা জ্ঞান যার বাড়বে, তখন তো তারা সেক্সপিয়ার, শেলি, কিট্স, রুশো, ভলটেয়ার, এই সব পড়ার তো কোনও বাধা নেই। কাজেই পূর্ণাঙ্গ সিলেবাসের পক্ষে কোথায় এর ব্যতিক্রম হলো? এই ইংরাজি সিলেবাস কি মানবিক মূল্যবোধ গড়ে তোলার পরিপন্থী? আমরা তো তা বুঝতে পারছি না। এই সিলেবাস কি বলছে—তুমি রুশো পড়োনা, ভলটেয়ার পড়ো না! কাজেই দেখা যাচ্ছে যে, এই সিলেবাস অত্যন্ত বৈজ্ঞানিক এবং শিক্ষা জগতে অবিলম্বে এটা প্রতিফলিত হওয়া দরকার। তাই আমি উপস্থাপিত প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রাসদ সরকার মহাশয় একটা মোশান এনেছেন যে, এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার অনুসৃত ভাষা ও শিক্ষা নীতির ফলে আমাদের রাজ্যে দুটো শ্রেণী তৈরি হচ্ছে। একটা শ্রেণী হচ্ছে, যারা শহর এলাকার মধ্যে এবং শহরাঞ্চল ঘেঁষা জায়গায় বাস করে। আর একটা শ্রেণী হচ্ছে, যারা গ্রামাঞ্চলে বাস করে। অর্থাৎ উনি বলতে চাইছেন যে, বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির ফলে দুটো শ্রেণী আমাদের সমাজ-জীবনে তৈরি হতে চলেছে। ফলে আগামী দিনে নতুন করে শ্রেণী বৈষম্য সৃষ্টি হবে। অতএব সরকার গৃহীত শিক্ষা নীতি বা সিলেবাস এবং পদ্ধতির পরিবর্তন প্রয়োজন। এই হাউসে এবিষয়ে আমি দেবপ্রসাদবাবুর সঙ্গে পুরোপুরি এক মত। এখানে আমার মাননীয় শিক্ষক মহোদয়, ব্যক্তিগত জীবনে যিনি আমার শিক্ষক, তিনি বক্তব্য রাখলেন। অর্থাৎ মাননীয় নির্মলবাবু বক্তব্য রাখলেন। কিন্তু তার বক্তব্য খুব ভাল নয়। ভাল নয় এই কারণে, তিনি জোর দিয়ে বলতে পারলেন না। তিনি জানেন যে পদ্ধতিতে শিক্ষা ব্যবস্থা চলছে তাতে তার মধ্যে গোঁজামিল চলছে। আমি এখানে বলছি যে, মাননীয় জ্যোতিবাবু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা এবং সে হিসাবে তিনি যখন কিছু করেন বা বলেন তখন তা তার পার্টির ব্যাপার বা কথা হয়। সেটা আলাদা কথা। কিন্তু উনি যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তখন উনি শুধু মাত্র ওর পার্টির নেতা নন, উনি তখন পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষের নেতা। আমরা জনি "আপনি আচরি ধর্ম অপরে শেখাও।" উনি পশ্চিম বাংলার সর্বস্তরের মানুষের নেতা এবং আমার যদি ভুল না হয় তাহলে ওর নাতনীদের 'লা মার্টিনা' স্কুলে ভর্তি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে যিনি আপনার চেয়ারে বসে সভার কাজ পরিচালনা করছিলেন, তারও এক নিকট আত্মীয়কে ইংরাজি মিডিয়াম স্কুলে ভর্তি করা হয়েছে। এই জিনিস কেন হবে? যারা সমাজের সম্মানিত ব্যক্তি, সাধারণ মানুষের মধ্যে যারা নজির সৃষ্টি করবেন তাদের ছেলে-মেয়ে, আত্মীয়-স্বজন যদি ইংরাজি স্কুলে পড়ে তাহলে সাধারণ মানুষ কি শিখবে? তারা তো বলবেন,—আমার আত্মীয়, আমার ছেলে-মেয়ে বাংলা মিডিয়ামে পড়ছে, তোমরা, গ্রামের সাধারণ মানষ তোমাদের ছেলে-মেয়েরাও বাংলা মিডিয়ামে পড়বে। এটাই তো নীতি হওয়া উচিত,

প্রিন্সিপ্‌ল্ হওয়া উচিত। তা না হলেই ব্যাঙের ছাতার মতো রাতারাতি ইংরাজি মিডিয়াম স্কুল গজিয়ে উঠবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কারও সম্মানহানী না করেই বলছি, আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি যে, এই অবস্থায় গ্রামাঞ্চলে প্রাথমিক স্কুলে ছাত্র সংখ্যা কমে যাচ্ছে। একের পর এক ইংলিশ্ মিডিয়াম স্কুল গড়ে উঠছে। অতীতে আমরা মহারাষ্ট্রে, রাজস্থানে, গুজরাটে ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তি হতে হলে টাকা দিতে হয় বলতাম এবং পশ্চিমবঙ্গে স্কুলে ভর্তি হতে হলে টাকা দিতে হয় না বলতাম। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তির যে চাহিদা বৃদ্ধি পেয়েছে তাতে এখানেও ভর্তি হবার জন্য ২৫/৩০ হাজার টাকা দিতে হচ্ছে। আমি ঠিক জানি না, তবে শুনেছি যে, জ্যোতিবাবুর নাতনীকে যে লা-মার্টিনা স্কুলে ভর্তি করা হয়েছে, সেই স্কুলের প্রিনসিপাল মিসেস সুব্বাকে সল্ট লেকে স্পেশাল কোটায় ল্যাণ্ড ডিস্ট্রিবিউট করা হয়েছে। এই জিনিস হচ্ছে। এই শিক্ষা নীতিতে দুটো শ্রেণী তৈরি হচ্ছে আমাদের সমাজে। ধরুন আমরা দুই ভাই একই সঙ্গে বসবাস করি, আমার ভাই এর খিদিরপুরের ডকে চাকরি হল এবং সে খিদিরপুরে বসবাস করতে শুরু করল, আর আমি উলুবেড়িয়াতেই বসবাস করলাম। আমাদের দুই ভাই-এর এক সময়ে দুটি সন্তান জন্ম গ্রহণ করল। আমার সন্তান উলুবেড়িয়ার একটি বাংলা মিডিয়াম স্কুলে ভর্তি হল লেখাপড়া শেখবার জন্য, আর আমার ভাই-এর সন্তান খিদিরপুরের ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তি হল। ফলে পরবর্তীকালে ঐদুটি সন্তানের মধ্যে ঠিক মতো ভাই ভাই সম্পর্ক গড়ে উঠবে না। আজকে আমরা ইংরাজি ভাষা ষষ্ঠ শ্রেণী থেকে অ্যাডপ্ট করছি এবং সেখানে যে সিলেবাস তৈরি করা হয়েছে তাতে কি আছে? আজকে গোটা পশ্চিমবাংলার মানুষের প্রশ্ন হচ্ছে, কেন ক্লাস ওয়ান থেকে ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি শেখানো হবে না কেন ক্লাস ওয়ান থেকে ইংরাজি শেখার সুযোগ দেওয়া হবে না? সেই সুযোগ না দিয়েই তাদের ক্লাস সিক্সে ইংরাজি সেন্টেন্স তৈরি করতে বলা হচ্ছে। পারবেন, সম্ভব কখনও হয়? আজকে কিছুতেই এই জিনিস হতে পারে না। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব সিলেবাস চেঞ্জ করুন, এটা মর্যাদাহানির প্রশ্ন নয়, কেন মর্যাদাহানি হবে? পশ্চিমবাংলার স্বার্থে এই জিনিস করা দরকার, শিক্ষা নিয়ে নতুন করে চিন্তা-ভাবনা করার দরকার। এই শিক্ষা ব্যবস্থা থাকলে দেশে দুটি শ্রেণী তৈরি হবে। আপনারা ইঞ্জিনিয়ারিং শিক্ষাক্ষেত্রে, জয়েন্ট এন্ট্রান্সের ক্ষেত্রে ইংরাজিকে তুলে দেবেন। যে সমস্ত ছেলেরা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার মাধ্যম দিয়ে ডাক্তার এবং ইঞ্জিনিয়ার হয়ে বেরুচ্ছে তাদের সবাইকে কি আপনি এই পশ্চিমবঙ্গে চাকরি দিতে পারবেন? পারবেন না। তারা সারা ভারতবর্ষে বিভিন্ন কমপিটিশনে কমপিট করতে পারবে না এই ইংরাজি না জানার জন্য। ফলে আপনারা একটা নতুন জেনারেশন তৈরি করবেন যারা আগামী দিনে কোনও চাকরি পাবে না। অবশ্য কমিউনিস্টদের ইতিহাস আছে গ্রামের মানুষদের অশিক্ষিত করে রাখা। সোভিয়েত রাশিয়ায় এই জিনিস হয়, সব কমিউনিস্ট কান্ট্রিতে আছে যে মাতৃভাষার দোহাই দিয়ে মেজর পিপ্‌লকে অশিক্ষিত করে রাখা। আপনাদের মন্ত্রী কিরণময় নন্দ ১৯৮১ সালে বলেছেন শিক্ষা দপ্তর হচ্ছে অশিক্ষা ও শিক্ষক নিধন দপ্তর, আরও উনি এক জায়গায় বলেছেন শিক্ষা ব্যবস্থা নাকি কালোবাজারিদের হাতে চলে গেছে। আজকে যে কোনও ইংলিশ মিডিয়াম স্কুলে উচ্চবিত্ত মানুষদের ছেলে-মেয়েরা পড়ার সুযোগ পাচ্ছে। কিভাবে সুযোগ পাচ্ছে? স্কুলে অ্যাডমিশন নেবার জন্য তাদেরকে আইনের দিক থেকে, বে-আইনি দিক থেকে, বিপথে কিম্বা অন্য রাস্তায় প্রচুর টাকা ভরতুকি দিতে হচ্ছে। এখন হয়ত বলতে পারেন, কেন তারা

টাকা দিচ্ছেন? আপনারা তো এ ব্যাপারে কোনও সেনসেশন ক্রিয়েট করতে পারছেন না। যে নজির সৃষ্টি করা দরকার সেই নজির তো আপনারা সৃষ্টি করতে পারছেন না, সেইজন্যই তারা বেশি টাকা দেয়। শাসকগোষ্ঠীর নেতাদের ছেলেমেয়েরা তারা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়বে আর গ্রামের একদল লোকের ছেলেমেয়েরা বাংলা মিডিয়ামে পড়বে, ইংলিশ মিডিয়ামের ধারে-কাছে যেতে পারবে না—এটা একটা নীতির প্রশ্ন। সেইজন্য দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে আপনারা পাশ, ফেল প্রথা তুলে দিলেন আর এদিকে ইংলিশ মিডিয়াম স্কুলে সেই জিনিস তুলে দেওয়া হয়নি। ছেলেবেলায় কেউ যদি অঙ্কে ১০০ নম্বর পেত তাহলে সে লাফাতে লাফাতে বাড়িতে আসত যে আমি অঙ্কে ১০০ পেয়েছি। আর এখন হচ্ছে কি? (ক), (খ), (গ) পাচ্ছে। এর মানে কি? হ্যাঁ, বুঝতাম যদি শিক্ষর মান অনেক নিচে নেমে যেত, তাকে উপর তলার দরকার আছে, তাহলে নিশ্চয়ই বলতাম পাশ, ফেল প্রথা তুলে দেওয়া ঠিক হয়েছে। সেটা আলাদা কথা। কিন্তু তা তো হয়নি। তা যদি না হয়ে থাকে তাহলে পাশ, ফেল প্রথা তুলে দিয়ে লাভ কি হচ্ছে? ছেলে-মেয়েরা লেখাপড়া শিখতে পারছে না, তাদের মধ্যে কমপিটিশনের যে মনোভাব সেটা নষ্ট হয়ে যাচ্ছে। অল্প বয়স থেকে তাদের মনে যে উৎসাহ সেই উৎসাহে ভাটা পড়ে যাবে। সেইজন্য দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। উনি প্রস্তাবের একটি জায়গায় বলেছেন কেন্দ্রীয় সরকারের নির্দেশে এটা হয়েছে। কিন্তু আমি বলব, কেন্দ্রীয় সরকারের কোনও নির্দেশ পশ্চিমবঙ্গ সরকার মানেন না, তা যদি মানতো তাহলে গরীব মেধাবী ছেলেদের জন্য পশ্চিমবাংলায় মডেল স্কুল করার যে স্কীম সেই স্কীম পশ্চিমবঙ্গ সরকার মেনে নিতেন। প্রত্যেক গ্রামে বড় বড় স্কুলগুলির জন্য ইঞ্জিনিয়ারিং ইস্যু ইক্যুইপম্যান্ট দেওয়া হত। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বিভিন্ন সুযোগ দেবার যে পরিকল্পনা ছিল তা এই সরকার দু হাত ভরে গ্রহণ করতে পারতেন। চ্যালেঞ্জের রাস্তায় না এসে আপনারা নিজেদের মনকে ঠিক করুন, পরিচ্ছন্নভাবে চলার চেষ্টা করুন। নিজেদের মনে বিশ্বাস নিয়ে প্রকৃত শিক্ষাকে বাস্তবায়িত করার চেষ্টা করুন। তারপর পশ্চিমবঙ্গের হাজার হাজার গ্রামের মানুষের কাছে শিক্ষা ব্যবস্থার বাগাড়ম্বর বুলি ওষুধের মোড়কের মধ্যে ঢুকিয়ে বিতরণ করার চেষ্টা করবেন। এই কথা বলে দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই ম্যাটারটা সাড়ে তিনটার সময় শেষ হবার কথা ছিল, আরও সময় লাগবে। হাউসের মতামত নিয়ে আরও এক ঘণ্টা সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এই সভায় উত্থাপন করেছেন আমি সম্পূর্ণভাবে তার বিরোধিতা করে কয়েকটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। এখন মাননীয় দেবপ্রসাদবাবু তার বক্তব্যের প্রথমে বলেছেন আমাদের যে শিক্ষানীতি সেই শিক্ষানীতি নাকি গণতান্ত্রিক পদ্ধতিতে তৈরি হয়নি। আমি মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দিতে চাই যে, স্বাধীনতা লাভের পর ভারতবর্ষে ১১৭টি শিক্ষা কমিশন বা শিক্ষা কমিটি হয়েছে। ১১৭টির মধ্যে ৮০টি কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়োজিত এবং ৩৭টি রাজ্য সরকার কর্তৃক নিয়োজিত। মাননীয় দেবপ্রসাদবাবুকে আমি অনুরোধ করব একটি শিক্ষা কমিশনের একটি রিপোর্ট উনি উল্লেখ করুন যেখানে আমাদের শিক্ষা নীতিতে ইংরাজি সম্পর্কে বা শিক্ষা সম্পর্কে কোনও রকম ভিন্ন মত পোষণ করেন। একটিমাত্র শিক্ষা কমিশনের রিপোর্ট

যদি উনি দেখতে পারেন তাহলে ওনার সমস্ত কথা আমি মেনে নেব। একটিতেও দেখতে পারবেন না। প্রাথমিক স্তরে মাতৃভাষাতেই শিক্ষা শুরু করার কথা বলা আছে। সর্ববৃহৎ যে শিক্ষা কমিশন সেই কোঠারি কমিশন, সেই কোঠারি কমিশনের শিক্ষা প্রবর্তনের ৮.৩৫ ধারায় তারা সুস্পষ্টভাবে বলেছেন যে প্রাথমিকস্তরে ইংরাজি শিক্ষার আমরা সম্পূর্ণ বিরোধী, একমাত্র মাতৃভাষায় শিক্ষা দেওয়া উচিত, কোঠারি কমিশনের এই মন্তব্য অগণতান্ত্রিক বলছেন? ডঃ কুদরাতই খুদা, বাংলাদেশে সেখ মুজিবর রহমানের সময়ে একজন বিদগ্ধ শিক্ষাবিদ, যিনি সম্পূর্ণ বৈজ্ঞানিক পদ্ধতিতে শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করেছিলেন এবং সেই শিক্ষা কমিশনে তার সুস্পষ্ট অভিমত ছিল যে, প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা দ্বিভাষা প্রবর্তন না করে একমাত্র মাতৃভাষাতে বাংলাতে প্রাথমিক স্তরে প্রবর্তন কর। যারা ঐ বাংলা ভাষার জন্য জীবন দিয়েছেন, রক্ত দিয়েছেন, তারা অভিমত দিয়েছেন একমাত্র মাতৃভাষা বাংলা ভাষায় প্রাথমিক স্তরে যেন শিক্ষা প্রবর্তন করা হয়। আপনি গণতন্ত্রের কথা বলছেন, যখন আমরা এই নীতি প্রবর্তন করি ৫ বছর ধরে প্রাথমিক স্তরের পাঠক্রম নিয়ে আলোচনা হয়েছিল এবং ৭টি উপসমিতি গঠন করা হয়েছিল। ৭টি উপসমিতিতে ৮৮ জন শিক্ষাবিদ্ শিক্ষক নেতা যুক্ত ছিলেন। তারা এই ব্যাপারে সুপারিশ করেছিলেন এবং তাদের সুপারিশ গ্রহণ করে পশ্চিমবঙ্গে ১৯৭৯ সালে এই নীতি প্রবর্তন করেন। যখন এটা করা হয় তখন সংবাদপত্রে বিজ্ঞাপন পড়েছিল যে একটা রাজ্য পশ্চিমবঙ্গের বাইরে, তারা সুপারিশ করলেন পরামর্শ দিলেন এবং যথাযথ গুরুত্ব দিয়ে এই সিদ্ধান্ত গৃহীত হল। দেবপ্রসাদবাবু একটা দৃষ্টান্ত দেখাতে পারেন ভারতবর্ষের ইতিহাস থেকে কোনও রাজ্য সরকার এতখানি ধৈর্য্য ধরে জনগণের অভিমত নিয়ে আলাপ আলোচনা করে পাঠ্যক্রম স্থির করেছেন? একটা দৃষ্টান্ত দেখাতে পারবেন না। আমাদের কাছে শিক্ষার গুরুত্ব অপরিসীম। কারণ, ভবিষ্যৎ বংশধর এবং প্রজন্ম এরই উপর নির্ভরশীল। এই বিষয়টিকে সবাই বোঝবার চেষ্টা করেছেন এবং কমিশনের যা সুপারিশ তাকে অক্ষরে অক্ষরে পালন করার চেষ্টা করেছেন। আপনাদের রাজনৈতিক দল দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন যে, বিদ্যাসাগর মহাশয় না কি ইংরাজি ভাষা প্রবর্তন করতে চেয়েছিলেন। একটু লেখাপড়া করে এ কথা বলুন, লেখাপড়া না করে কেন এসব কথা লেখেন? ভাবতে অবাক লাগে, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় যে আমলের লোক তখন বাংলা গদ্য সাহিত্যে ছিল না। তাকে বাংলা গদ্য সাহিত্যের জনক বলা যেতে পারে। সেই সময় তিনি টোলে এবং চতুষ্পাঠীতে সংস্কৃত শিক্ষার প্রসারের কথা বলেছিলেন, তিনি অনেক উন্নত মানের প্রগতিশীল শিক্ষাবিদ্ ছিলেন, এসব খোঁজ না রেখে গোপন করে কেন দেওয়ালে এসব লেখেন? ঈশ্বরচন্দ্র ইংরাজি শিক্ষার প্রবর্তন করেছিলেন। তিনি যে আমলের লোক তখন ছাত্ররা ১১/১২ বছর বয়সে চতুষ্পাঠীতে ভর্তি হত, তখন ছাত্ররা খানিকটা পরিপক্কতা অর্জন করত, এখন মাত্র ৬ বছর বয়সে ছাত্ররা সেই পরিপক্কতা অর্জন করে।

[3-30 — 3-40 P.M.]

আপনাকে বিভিন্ন শিক্ষাবিদের মতামত সম্বন্ধে বলছি। শিক্ষাবিদ প্রবোধ সেন তার 'রবীন্দ্রনাথের শিক্ষচিন্তা' পুস্তকের ৩৬ নং পৃষ্ঠার বলেছেন, "১৮৮০ সাল থেকে আজ পর্যন্ত হরপ্রসাদ, বঙ্কিমচন্দ্র, আনন্দমোহন, গুরুদাস, রবীন্দ্রনাথ, মেঘনাদ প্রমুখ মনীষীরা শিক্ষাকে মাতৃভাষার স্বাধিকারের উপরে স্থায়িত্বদানের জন্য আবেদন করে গেছেন।" এঁরা শিক্ষাবিদ নন?

আজকে এই প্রস্তাব এনেছেন, ইংরাজির গুরুত্বের কথা বলেছেন। হ্যাঁ, স্বীকার করি, ঐতিহাসিক কারণে ইংরাজি শিক্ষার প্রয়োজনীয়তা আছে। সেইজন্যই ইংরাজি ভাষাকে যথাযথভাবে প্রবর্তন করতে চাই দ্বিতীয় ভাষা হিসাবে। তবে দেবপ্রসাদবাবু, প্রথমভাষা এবং দ্বিতীয় ভাষার মধ্যে কিন্তু ততটা গুরুত্ব পায় না। আজকে সেই গুরুত্ব দিয়ে আমরা ইংরেজি শিক্ষা প্রবর্তন করতে চাই। আজকে ষষ্ঠ শ্রেণী থেকে ১০ম শ্রেণীতে, তারপর একাদশ এবং দ্বাদশ শ্রেণীতে যে ইংরাজি পাঠ্যক্রম, যে সিলেবাস, ক্যারিকুলাম প্রবর্তন করেছি এবং তার সঙ্গে যে পাঠ্যপুস্তক রচনা করেছি, একটু কষ্ট করে যদি সেই পাঠ্যপুস্তক একটু পড়ে আসতেন তাহলে ভাল হত। আপনি নিজে একজন শিক্ষক, ছাত্রদের এইভাবে না পড়ে পড়ান কিনা জানি না। আমি নিজেও শিক্ষক, কাজেই এতে মনে ব্যথা লাগে। যে ইংরাজি বই ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত প্রবর্তন করা হয়েছে তার প্রত্যেক সূচির শেষে ইংরাজি গ্রামারের সুস্পষ্ট ব্যাখ্যা আছে। আর পাঠ্যসূচির সহায়িকা পুস্তক যা রচনা করা হয়েছে সেই সহায়িকা পুস্তকের দ্বারা ব্যাকরণ শিক্ষা দেওয়া হবে সেটা বলা হয়েছে। কাজেই একটা ভুল ধারণা যদি আজকে একজন শিক্ষকের মস্তিষ্ক থেকে দূর করতে পারি তাহলে অন্তত কিছু ছাত্রের উপকার হবে। ইংরাজি শিক্ষার ক্ষেত্রে সবার উপরে রয়েছে 'ব্রিটিশ কাউন্সিল' এবং সেন্ট্রাল গভর্নমেন্টে রয়েছে' ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ ইংলিশ অ্যান্ড ফরেন ল্যাঙ্গুয়েজ'। তারা কৃতজ্ঞতা জানিয়ে বলেছেন, 'সমগ্র ভারতবর্ষে যদি ইংরাজি শিক্ষা দিতে হয় তাহলে পশ্চিমবঙ্গে ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত ছাত্রছাত্রীদের জন্য যে ইংরাজি পাঠ্যক্রম তৈরি করা হয়েছে এবং তার উপর যে পাঠ্যপুস্তক রচনা করা হয়েছে সেটা শ্রেষ্ঠ পাঠ্যক্রম। সেটা অন্যান্য রাজ্যেও প্রবর্তন করবার জন্য চেষ্টা করতে হবে।' এ-সম্পর্কে গুজরাট সরকার আমাদের কাছে চিঠি দিয়েছেন। আসাম সরকার এবং উড়িষ্যার সরকারও চিঠি দিয়েছেন। ইংরাজি ভাষা প্রসারের ব্যাপারে যারা সবচেয়ে উৎসাহী, যুক্তরাষ্ট্রের ইংরাজি ভাষার সেইসব বিভিন্ন সুপণ্ডিত ব্যক্তিরা ভারতবর্ষে এসেছিলেন। আমরাও ওদের মেনে নিয়ে এখানে আহ্বান করেছিলাম। তাদের বলেছিলাম, 'আমরা সঠিকভাবে ইংরাজি ভাষাকে দ্বিতীয় ভাষা হিসাবে এখানে চালু করতে চাই, ইংরাজির ভূমিকা আমরা বজায় রাখতে চাই। কাজেই আপনারা দেখুন, পাঠ্যপুস্তকগুলির মধ্যে কোনও ফাঁক আছে কিনা বা ত্রুটি আছে কিনা।' কে কে এসেছিলেন? আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন Miss Paulin Barr, Mrs. Patricia Ahrans, Mr. Andrew Narrison এরা সব এসেছিলেন এবং দীর্ঘদিন ধরে থেকে দেখেশুনে তারা বলেছেন, 'তোমাদের দেশে যদি সঠিকভাবে ইংরাজি শিক্ষা দিতে হয় তাহলে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে ইংরাজি পাঠ্যপুস্তক তৈরি করেছেন সেটা শ্রেষ্ঠ। ঐ পাঠ্যপুস্তক যদি অনুসরণ করা হয় তাহলে ইংরাজি ভাষা প্রবর্তনের ক্ষেত্রে সবচেয়ে বেশি অবদান যোগাবে।' আজকে ইংরাজি ভাষায় আন্তর্জাতিক বিশেষজ্ঞ যারা, এই হল তাদের সুস্পষ্ট অভিমত আমাদের পাঠ্যক্রম সম্পর্কে। এরপর ইংরাজি ভাষা শিক্ষার ব্যাপারে কি বলবেন আপনি? আপনারা সাহিত্যের কথা বলেছেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় কোন ভাষার শিক্ষক আমি জানি না, সাহিত্য বলতে উনি কি বলেন আমি জানিনা। প্রথম শ্রেণীর ছাত্রছাত্রীদের যে ছড়ার বই আছে এটা যদি সাহিত্য হয়, ষষ্ঠ শ্রেণী থেকে যে ইংরাজি প্রবর্তন করেছি সেখানে যে ছড়া আছে সেটা তিনি যদি সাহিত্য বলেন তাহলে বলার কিছু নেই। আমরা জানি প্রথম শ্রেণীতে যখন ছড়া পড়ানো হয় তখন আমরা বঙ্কিমচন্দ্রের ভাষায় শিক্ষা দিই না। একটা স্তর পর্যন্ত শিক্ষার্থীরা পরিপক্কতা অর্জন করে

তারপর সাহিত্যের মূল উপাদানগুলি আনা হয়। এটা ভাষা শিক্ষার নীতি। আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন শিক্ষাবিদেরা এটা স্বীকার করেন, সর্ব্বজনীনভাবে এটা স্বীকৃত। ফলে প্রথমে ভাষার উপর দখল আসে তারপর সাহিত্যের বিভিন্ন উপাদানগুলির বিষয় আসে। মানুষের জীবনে সাহিত্যে প্রয়োজন আছে। কিন্তু আপনি যখন ইংরজি পড়াবেন তখন সেলি, বায়রণ এইগুলি আনবেন, প্রথম সেক্সপিয়ার আনবেন? সেইজন্য আমরা ষষ্ঠ শ্রেণী থেকে যে ইংরাজি শিক্ষা দিচ্ছি সেই শিক্ষায় সেলি, বায়রণ বা স্কেসপিয়ার আনিনি, এটা বিবেচনা করা দরকার, এটা বোঝা দরকার। একজন শিক্ষক হয়ে এটা যদি আপনি না বোঝেন তাহলে দুঃখ রাখবার জায়গা আমার অন্তত নেই। ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যাল কলেজের কথা বলেছেন। আই. আই. টিতে যে পরীক্ষা হয় সর্ব্বভারতীয় ক্ষেত্রে, সেখানে বিশেষজ্ঞরা সুস্পষ্ট অভিমত ব্যক্ত করেছেন যে ইঞ্জিনিয়ারিং বা ডাক্তারির জন্য শেক্সপিয়ার বা বায়রণ-এর ভাষা জানবার দরকার নেই। আপনি জানেন আমাদের পশ্চিমবাংলায় অনেক পরীক্ষা-নিরীক্ষা করেছি সেখানে যারা ইংরাজি মিডিয়ামের ছাত্র-ছাত্রী, যাদের বাড়িতে কিছু ইংরাজি শেখবার পরিবেশ আছে তারা ইঞ্জিনিয়ারিং পরীক্ষায় বা মেডিক্যাল পরীক্ষায় ইংরাজিতে কিছু বেশি নাম্বার পায় আমাদের অন্যান্য ছাত্রদের থেকে, কিন্তু জীববিদ্যা মেডিক্যালের জন্য জীববিদ্যা এবং রসায়ন বিদ্যা আর ইঞ্জিনিয়ারিং-এর জন্য পদার্থবিদ্যা, রসায়নবিদ্যা এবং অঙ্কশাস্ত্রে আমাদের বিদ্যালয়ের ছাত্ররা অনেক নাম্বার পায়। ইংরাজিতে মার খায়, ২০/২৫ নম্বর ইংরাজি কম পাওয়ার জন্য কিছুটা মার খেয়ে যায়। ফলে তথাকথিত ইংরাজি মিডিয়ামের ছাত্রছাত্রী, আপনারা যাদের কথা ভাবেন, আপনাদের পরিবারের সন্তান-সন্ততি, যারা ইংরাজির জন্য সুবিধা পেয়ে অন্যান্য বিষয়ে কম নম্বর পাওয়া সত্ত্বেও ইংরাজি নম্বরের দাপটে জয়েন্ট এন্ট্রান্স একজামিনেসনে নির্বাচিত হয়। এই সুযোগ আমরা বন্ধ করতে চাই। যারা রসায়ন, পদার্থবিদ্যা, অঙ্ক এবং জীববিদ্যায় যথেষ্ট যোগ্যতার পরিচয় দিয়েছে, ইংরাজি ভাষায় কম নম্বর পাওয়া সত্ত্বেও, ইংরাজি ভাষায় কম নম্বর পাওয়ার জন্য তারা যাতে বঞ্চিত না হয় এই ব্যবস্থাকে সুনিশ্চিত করবার জন্য ইংরাজি ভাষাকে আমরা যৌথ পরীক্ষা থেকে তুলে দিয়েছি। এটা সর্ব্ববাদী সম্মতি ক্রমে যে সকলে স্বীকার করেছেন, সুপারিশ করেছেন এবং কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন আই. আই. টি, সেখানে এই সুপারিশ গৃহীত হয়েছে, এই পদ্ধতি তারা প্রবর্তন করতে চলেছে। এখানে গোবিন্দবাবু কতকগুলি কথা বললেন, আমি তার জবাব দিচ্ছি না। কারণ এই যে প্রস্তাব এখানে এসেছে তার উপর উনি কিছু বলেন নি। কেন যে উনি এই সব কথা এখানে বললেন আমি জানি না, অন্য সময় এইগুলি বললে ভাল করতেন। তারমধ্যে একটা কথার জবাব আমি এখানে দিচ্ছি, আপনি তো আগে শিক্ষা বিভাগের রাষ্ট্রমন্ত্রী ছিলেন, আপনি কি বাজেট বইটা দেখেননি? আপনি বললেন কেন্দ্রীয় সরকার স্কুলে ছাত্র-ছাত্রীদের জলখাবারের জন্য টাকা দেন। কেন্দ্রীয় সরকার কোনও রাজ্যের কোনও স্কুলের জলখাবারের জন্য টাকা দেন না। আপনি বাজেট বইটা একটু কষ্ট করে ওলটাবেন, কেন্দ্রীয় সরকার একটা পয়সাও দেন না। আপনি কেন বললেন যে কেন্দ্রীয় সরকার টাকা দেন? কেন্দ্রীয় সরকারের প্রসংশা করবেন জানি কিন্তু সেই প্রসংশা করবার আগে তো একটু তো শুনে নিতে হয়, একটু তো খোঁজ-খবর রাখবেন। এখানে মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় উনি সমস্ত কথা বলতে গিয়ে একটা কথা বলেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে সেই কথাটা আমি বিনীতভাবে নিবেদন করছি। মাননীয় দেবপ্রসাদ সরকার বলেছেন—আমাদের সরকার

পক্ষের সদস্যরাও বলেছেন—যদি নাকি মানবিক মূল্যবোধ সৃষ্টি করতে হয় তাহলে ইংরাজি জানা দরকার, মনুষ্যত্ব সৃষ্টি করতে গেলে নাকি ইংরাজি জানা দরকার। হিনমন্যতার একটা স্তর আছে, তার থেকেও নিচে নেবে গেছেন? দাস সুলভ মনোভাব এখনও আপনার আছে এই কথা বলব না, তাহলে আপনাকে অপমান করা হয়। কিন্তু ইংরাজি না জানা থাকলে নাকি মনুষ্যত্ব থাকে না, ইংরাজি না শিখলে নাকি মানবিক মূল্যবোধ তৈরি হয় না, এর থেকে ছোট কথা আর কি আছে? ভারতবর্ষের যে সমস্ত লোক ইংরাজি জানে না, পৃথিবীর যে এলাকার মানুষ ইংরাজি জানে না তাদের মধ্যে মনুষ্যত্ব নেই? আমি রাজি আছি দেবপ্রসাদবাবু, চলুন জয়নগরে আপনার বিধানসভা এলাকায়, সেখানে আপনি বলবেন যারা ইংরাজি জানে না, যারা সেলি, বায়রন পড়েনি, যারা শেক্সপিয়ার পড়েনি তারা মানুষ নয়, তাদের মধ্যে মনুষ্যত্ব নেই, তাদের মধ্যে মানবিক মূল্যবোধ নেই। সাহস আছে আপনার এই কথা বলার? আমি রাজি আছি, আমি চ্যালেঞ্জ নিচ্ছি আপনি চলুন জয়নগরে, প্রকাশ্য জনসভায় বলুন তো যে যারা সেলি-বায়রন পড়েনি তারা মনুষ্যত্ব বিবর্জিত, মানবিক মূল্যবোধ তাদের মধ্যে নেই? এতো নিচে নামতে পারেন সরকারকে আক্রামণ করার জন্য, ব্যাখ্যা করার জন্য? দুঃখের কথা হ'ল একটা প্রস্তাব উত্থাপন করতে গিয়ে আপনি মাত্রা জ্ঞান হারিয়ে ফেলেছেন।

[3-40 — 3-50 P.M.]

আপনারা বিভিন্ন সময়ে নো ডিটেনশন সম্পর্কে বলে থাকেন। এখানে গোবিন্দবাবু এবং অমরবাবু নো ডিটেনশন সম্বন্ধে তাদের বক্তৃতার মধ্যে বলে গেলেন। আপনাদের বক্তৃতা শুনে আমার সন্দেহ হয় যে আপনারা ইন্দিরা কংগ্রেসের সদস্য, না বাংলা কংগ্রেসের সদস্য। কেন্দ্রের ইন্দিরা কংগ্রেস সরকার একটি শিক্ষানীতি রচনা করেছেন, সেখানে তারা বলেছেন যে অষ্টম শ্রেণী পর্যন্ত কাউকে আটকে রাখা যবে না। সেখানে আপনারা বলছেন সেই নো ডিটেনশন পলিসি করা যাবে না। এই নীতি তারা যখন রচনা করেন তখন আমি বিরোধিতা করেছিলাম এবং আমার সেই বিরোধিতার জন্যই তারা তখন বলেছিলেন, যতটুকু পারেন প্রবর্তন করুন। অষ্টম শ্রেণী পর্যন্ত কাউকে আটকে রাখা যাবে না, এই নীতি আপনাদেরই সরকারের শিক্ষানীতি, যেটি ১৯৮৬ সালে চালু হয়েছিল। আমাদের সম্পূর্ণ বিরোধিতা সত্ত্বেও এবং সংসদে বিরোধী পক্ষের সদস্যদের বিরোধিতা সত্বেও, তাদের মতামতকে উপেক্ষা করে সংসদে এই শিক্ষানীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। যে নীতি তারা গ্রহণ করেছেন তাতে পরিস্কার করেই বলা হয়েছে যে অষ্টম শ্রেণী পর্যন্ত কোনও ছাত্র-ছাত্রীকে আটক রাখা যাবে না। এখানে কংগ্রেস দলের দু'জন সদস্য কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে বলেছেন। আপনারা এখন থেকে সতর্ক থাকবেন, না হলে আপনাদের দল থেকে বের করে দেওয়া হতে পারে। ইংলিশ মিডিয়াম বিদ্যালয়গুলি বন্ধ করে দেবার কথা এখানে উল্লেখ করা হয়েছে। কিন্তু ইংলিশ মিডিয়ামের বিদ্যালয়গুলিকে বন্ধ করে দেবার ক্ষমতা রাজ্য সরকারের নেই। সংবিধানের আর্টিকেল ৩০-এর মধ্যে পরিস্কারভাবেই বলা আছে যে, যেকোনও মানুষ, শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করতে পারবে, বিশেষ করে যারা সংখ্যালঘু হিসাবে বিবেচিত হবেন। আমাদের দেশে 'রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম' সংখ্যালঘু হিসাবেই বিবেচিত—এই ব্যাপারে আদালতের রায় রয়েছে। সুতরাং যে কোনও মানুষ বা প্রতিষ্ঠানই এটা স্থাপন করতে পারেন এবং এটা করলে কোনও রাজ্য সরকারেরই ক্ষমতা নেই তা বন্ধ করে দেবেন। সেজন্য

ইংরাজি মিডিয়ামকে নিশ্চিহ্ন করতে হলে রাজ্য সরকারের কোন ক্ষমতা নেই। আপনারা তো দিল্লীতে যান, বোট ক্লাবেও যান—কয়েক দিন আগেও বোট ক্লাবে গিয়েছিলেন—সেখানে গিয়ে বলুন না, ইংরাজি মাধ্যমের বিদ্যালয়গুলিকে রাজ্য সরকার বন্ধ করে দিতে পারেন সেজন্য সংবিধানের তারা পরিবর্তন করুন। এ পর্যন্ত তো ৬৫ বার সংবিধান পরিবর্তন করেছেন, আরও একবার এই কাজটা তারা করুন না? এটা যদি করা হত তাহলে আমরা এই ক্ষমতা অর্জন করতে পারতাম এবং সেই ভিত্তিতে শিক্ষাক্রম চালু করতে সমর্থ হতাম। শিক্ষাক্ষেত্রে জবরদস্তির কোনও স্থান নেই। মানুষের চেতনাকে জাগ্রত করে, মানুষকে বুঝিয়ে সঠিকভাবে যখন যোগ্যতর করে গড়ে তোলা সম্ভব হবে তখনই এসব সম্ভব হবে, কিন্তু তার আগে কখনই সম্ভব নয়। এটা না করে জবরদস্তি, গায়ের জোরে আইন প্রয়োগ করে—যেহেতু শিক্ষা হচ্ছে সমাজ বিজ্ঞান, সেইহেতু—শিক্ষাক্ষেত্রে কিছু করা যায় না। শিক্ষার উপরে মানুষকে ঐক্যবদ্ধ করে এবং সর্বাধিক গুরুত্ব দিয়ে সঠিক শিক্ষা ক্রমে রচনা ও প্রবর্তন সম্ভব। আমরা শিক্ষানীতিকে যেভাবে প্রবর্তন করেছি, তাকে আমরা এগিয়ে নিতে চাই। আমরা শিক্ষার ক্ষেত্রে যে নীতির ভিত্তিতে পাঠ্যক্রম এবং পাঠ্য পুস্তক প্রকাশনার সিদ্ধান্ত নিয়েছি তারমধ্যে ভুলভ্রান্তি কোথাও থাকতে পারে। সমাজ বিজ্ঞানের ক্ষেত্রে অভ্রান্ত বলে কিছু নেই এবং সনাতন বলে কিছু নেই। সুতরাং কোনও আলোচনা যদি হয় এবং কোনও সুপারিশ সেখানে আসে, তাহলে আমরা সেগুলিকে নিয়ে পর্যালোচনা করতে পারি, মত বিনিময় করতে পারি। এইভাবে নিয়মিতভাবে যদি পর্যালোচনা করা হয়, তাহলে অনেকখানি এগিয়ে যাওয়া সম্ভব হবে। শিক্ষানীতির নিয়ন্ত্রণে আছেন কেন্দ্রীয় সরকার। তাদের অধীনে যে গবেষণা পর্ষদ আছে, তারা স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গের যাবতীয় পাঠ্যপুস্তক, পাঠ্যক্রম এবং সকল উদ্যোগ ভারতবর্ষের আর কোন রাজ্যের কাছে শিক্ষণীয়। এখানকার মতো পাঠ্য পুস্তক পর্যালোচনা, পাঠ্যসূচি এবং পুর্নমূল্যায়ন আর কোনও রাজ্যে হয়নি। আমরা যেটা করেছি তারমধ্যে দুর্বলতাগুলি আমরা জানতে চাই। কাজেই আমাদের রাজ্যের শিক্ষা ব্যবস্থাকে পরিপূর্ণ ক্রটিমুক্ত করে সঠিক পথে এগিয়ে নিয়ে যেতে চাই। আপনারা ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেশকে অনেকখানি পিছিয়ে দিয়েছেন এবং মানুষকে নিরক্ষরতার অভিশাপে ফেলে দিয়েছেন। সগর রাজার অভিশাপ মুক্ত করতে ভগীরথ যেমনভাবে গঙ্গাকে টেনে এনেছিল, তেমনি আমরা পশ্চিমবাংলার মানুষকে নিরক্ষরতার অভিশাপ থেকে মুক্ত করতে, কোটি কোটি মানুষকে মুক্ত করতে নতুন শিক্ষাক্রমের সলিল ধারা এখানে প্রবর্তন করেছি।

যাতে আপনাদের পাপরাশিকে দূর করতে পারি সেইজন্য নূতন শিক্ষানীতি প্রবর্তন করতে চাই। সেইজন্য আমি আবেদন করব আমাদের আলোচনার মধ্যে দিয়ে শিক্ষানীতিকে বাস্তবায়িত করবার জন্য মিলিত উদ্যোগ নিতে পারি এই কথা বলে দেবপ্রসাদবাবুর অবান্তর ভিত্তিহীন, মর্যাদাহানিকর, অপমানকর জাতীয়তা বিরোধী প্রস্তাব এনেছেন আমি তার সম্পূর্ণ বিরুদ্ধাচরণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বক্তৃতা ভালো দিয়েছেন। কিন্তু আমি আপনাকে একটা অনুরোধ করব যে একটা দিন অন্তত আপনি সারাদিন যতক্ষণ থাকবেন একটিও ইংরাজি না বলে বাংলায় বলবেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনি ভুলে যাচ্ছেন যে গভর্নমেন্ট পলিসি হচ্ছে যে

প্রাথমিক স্তরে মাতৃভাষার মাধ্যমে হবে। বাংলার মাধ্যমে হবে কোনও জায়গায় সরকার বলেনি। আপনি ভুলে যাচ্ছেন, আপনাকে আবার স্মরণ করিয়ে দিই যে পশ্চিমবাংলায় অনেক বাঙালী আছে যাদের মাতৃভাষা উর্দু, অনেক বাঙালী আছেন যাদের মাতৃভাষা হিন্দি। অনেক বাঙালী আছেন যাদের মাতৃভাষা নেপালী, অনেক বাঙালী আছেন যাদের মাতৃভাষা অলচিকি। অনেক বাঙালী আছেন যাদের মাতৃভাষা ইংরাজি এবং তার মধ্যে আমাকেও ধরে নিতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আমি এখানে উথাপন করেছি রাজ্যের ভাষা শিক্ষানীতির উপরে, সেই প্রস্তাবের উপরে এই রাজ্যের মাননীয় শিক্ষামন্ত্রী অন্যান্যদের সঙ্গে যে ভাষণ দিয়েছেন, আজকে এই রকম একটা প্রস্তাবের উপরে একজন শিক্ষামন্ত্রীর কাছ থেকে এইরকম অশিক্ষক সুলভ, নিম্নমানের ভাষণ শোনবার জন্য প্রস্তুত ছিলাম না। পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে শিক্ষা জগতের আজকে জনসাধারণের আগামী প্রজন্মের কত বড় দুঃভার্গ্য যে এই রাজ্যে হিসাবে নজির হয়ে থাকবে এই ভাষণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের উপরে যে যে বক্তব্য রেখেছেন তার প্রত্যেকের কথা মন দিয়ে শোনবার চেষ্টা করেছি, যুক্তি দিয়ে উত্তর দেবার চেষ্টা করছি। তবে যুক্তি হারিয়ে পাল্টা গালাগালি, কুৎসা, ব্যানটারিং যেটা আদর্শগত দেওলিয়াপনার লক্ষণ।

**মিঃ স্পিকার ঃ** আপনি ইংরাজি শব্দ 'ব্যানটারিং' ব্যবহার করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি তো ইংরাজির পক্ষেই। আমি ওই সব গালাগালির দিকে যাব না। প্রথমত এই প্রস্তাবের উপরে মাননীয় মন্ত্রী নির্মলবাবু বলেছেন যে পৃথিবীর কোনও দেশে প্রাথমিক স্তরে ইংরাজি বা দ্বিতীয় ভাষা পড়ানো হয় না। তার কোনও অপরাধ নেই, তার সঙ্গে ইতিপূর্বে মাননীয় জ্যোতিবাবুও আরও অনেক কথা বলেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। আমি শুধু বলি পড়ানো হয় কিনা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমোদন নিয়ে আমি রেফারেন্স দিচ্ছি। সমাজতান্ত্রিক বেজিং থেকে আমি নোট করছি ৭ই জানুয়ারি তাতে লেখা আছে—''সমাজতান্ত্রিক এক চীনেও প্রাথমিক স্তরে বিদেশি ভাষা শিক্ষা শুরু হয়েছে এবং তা অবশ্যই ইংরাজি ভাষা। প্রাথমিক স্তরে ভর্তির বয়সসীমা ৭ বছর। অবস্থা অনুসারে ছয় বা সাড়ে ছয় বছরের শিশুরাও ভর্তি হয়। পাঠ্য বিষয় ঃ চীনা ভাষা, বিদেশি ভাষা, প্রবর্তিত ইংরাজি, পাটিগণিত, প্রকৃতি বিষয়ে প্রাথমিক জ্ঞান, শরীরচর্চা, সঙ্গীত ছবি আঁকা, রাজনীতি, তৃতীয় স্তর এবং তার উর্ধ্বে।

[3-50 — 4-00 P.M.]

মাও সেতুং তিনিও বলেছেন—কিছু কোট করতে গেলে সময় লাগবে—প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো উচিত। মস্কো নিউজে সাপ্তাহিক সংখ্যা ৫০-র '৮০-তে বলা হয়েছে—যেটি উল্লেখ করা দরকার, অনেক সময়ে স্কুলের বয়সের আগেই বিশ্ব ও বৃটিশ সংস্কৃতির সোভিয়েত শিশুদের পরিচয় শুরু হয়ে যায়। বহু নার্সারি স্কুলে সাত বছরের কম বয়স্ক শিশুদের ইংরাজি পড়ানো হয়। বাচ্চাদের জন্য ৩৪০ ঘন্টা পাঠকালের একটা বিশেষ পাঠ্যবইও প্রকাশ করা হয়েছে। এই রকম অনেক দৃষ্টান্ত দেওয়া যায়।

**মিঃ স্পিকার ঃ** আমি চীন গিয়েছি, বেজিং শহরের কাছে কয়েকটি স্কুলেও গিয়েছিলাম নট এ ম্যাটার অফ ইউনিভার্সাল প্র্যাকটিশ, আমিও ওখানের কিছু স্কুলে দেখে এসেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী তিনি বললেন, তাই বললাম। বাংলাদেশে সেখানেও প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো নিষিদ্ধ নয়। আমি এটা কোট করে বলছি—অধ্যাপক মহম্মদ মনিরুজ্জামান তিনি বলছেন স্কুল-কলেজ বিশ্ববিদ্যালয়ে বাংলা আবশ্যিক, তৃতীয় থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত ইংরাজি হল আবশ্যিক—দ্বিতীয় ভাষা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় নির্মল বাবুর বক্তৃতা শুনে আমার খুব বেদনা লাগে, মার্জিত হয়েই বলতে হয় উনি হ্যান্ডিক্যাপ্ড। ওর নিজের দলের শিক্ষক সংগঠন তাদের বক্তব্য প্রাথমিক স্তরে ইংরাজি ভাষা চালানোর প্রয়োজন, স্বয়ং শীস মহম্মদ তিনিও এখানে বক্তৃতা দিয়েছিলেন ইংরাজি সিলেবাস সম্বন্ধে—তিনি বলেছিলেন যে এটা শিশুমেধ যজ্ঞ হচ্ছে। রবীন্দ্রনাথের কথায়—প্রাথমিক স্তরে ছাত্র-ছাত্রীদের জন্য ইংরাজি শিক্ষার ব্যবস্থা করেছিলেন এবং শিশুদের উপযোগী বইও লিখেছিলেন। রবীন্দ্রনাথ তার শান্তিনিকেতনের জন্য—প্রাথমিক স্তরে ইংরাজি পড়াবার জন্য—পাঠ্য পুস্তক রচনা করেছিলেন—পাঠভবন, (স্কুল ডিপার্টমেন্ট) ইংলিশ গ্রুপ এক্সেট্রা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবচেয়ে আমার অদ্ভুত লাগল জ্ঞানের গভীরতায় থেকেও ইংরাজির মানটাকে, মূল্যবোধকে—এখানে যে কথা বলা হচ্ছে, ইংরাজি ওনার কাছে হীনমন্যতায় বাধছে, দেশপ্রেমে বাধছে। ইংরাজি ভাষা চালু হোক এটা শুধু আমার কথা নয়, ইংরাজি ভাষাকে জোরদার করার মধ্যে কোনও হীনমন্যতা নেই। ভারতে স্বদেশি আন্দোলনে যারা ছিলেন তারাও জানবেন কেউই এর বিরুদ্ধে ছিলেন না। ভারতবর্ষের স্বদেশি আন্দোলনের যারা নেতৃত্বে ছিলেন তারা যে চেতনায় উদ্বুদ্ধ হয়েছিল তাতে বলেছিল যে ইংরাজি ভাষার সঙ্গে হীনমন্যতার কোনও সম্পর্ক নেই, হীনমন্যতার যদি সম্পর্ক থাকে তাহলে তা হচ্ছে মাল্টি ন্যাশানালের সঙ্গে এবং সাম্রাজ্যবাদীরা শোষণের হাতিয়ারের সঙ্গে আপনারা যে হাত মেলাচ্ছেন সেখানে হীনমন্যতা থাকতে পারে। ফলে হিসাবে একটু গোলমাল করে ফেলেছেন, এটা হীনমন্যতার পরিচয় নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোকমান্য তিলক বোধ হয় দেশদ্রোহী ছিলেন না, দেশপ্রেমিক ছিলেন, মাননীয় শিক্ষা মন্ত্রীর জানার জন্য বলছি তার একটা কোটেশান ইংরাজি ভাষা বাঘের দুধের সমতুল্য। আর যুব সমাজকে যদি এই দুধ পান করানো যায় তবে স্বাধীনতা লাভ ত্বরান্বিত হবে। এখানে মেডিকেল এবং ইঞ্জিনিয়ারিং-এ ভর্তি হওয়ার প্রশ্নে জয়েন্ট এন্ট্রান্সে ইংরাজি তুলে দেওয়ার প্রশ্নে বলেছেন। আমার একটা প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কিছুদিন আগে বলেছিলেন যে ইংরাজি তুলে দেওয়ার ফলে মেডিকেল শিক্ষা বা ইঞ্জিনিয়ারিং শিক্ষার মান নেমে যাবে না এবং এরজন্য ইংরাজি পড়ানোর দরকার নেই। সাহিত্য সম্পর্কে এই যে দৃষ্টিভঙ্গী ঐ প্রসঙ্গে আমি রবীন্দ্রনাথকে একটু রেলেভ্যান্ট কোট করছি—রবীন্দ্রনাথ তার সাহিত্য প্রবন্ধে বলেছেন চিরস্থায়ী মনুষ্যত্বের সঙ্গে আমাদের ঘনিষ্ঠ যোগসাধন করে ক্ষুদ্র মানুষকে বৃহৎ করে তোলা—সাহিত্য এমনি করে আমাদের মানুষ করছে। সাহিত্যের শিক্ষাতেই আমরা আপনাকে মানুষের এবং মানুষকে আপনার বলে অনুভব করছি। তারপরে আমরা ডাক্তারি শিখে মানুষের চিকিৎসা করি, বিজ্ঞান শিখে মানুষের মধ্যে জ্ঞান প্রচার করতে প্রাণপণ চেষ্টা করি। গোড়ায় যদি আমরা মানুষকে ভালবাসতে না শিখতুম তাহলে সত্যকে তেমন ভালবাসতে পারতুম কিনা সন্দেহ। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে

এই মূর্খ সদস্যের কাছ থেকে এই বিষয় সম্পর্কে একটু অনুধাবন করবার জন্য বলছি। শুধু তাই নয় আজকে ইঞ্জিনিয়ারিং, মেডিক্যেলের সমস্ত পাঠ্য পুস্তক যেখানে ইংরাজিতে সেখানে ইংরাজি শিক্ষার একটা মিনিমাম স্ট্যান্ডার্ড ছাড়া কি করে মেডিকেল ইঞ্জিনিয়ারিং শিক্ষা সম্ভব? এজন্য জয়েন্ট এন্ট্রান্সে ইংরাজি শিক্ষা রেখে ন্যূনতম মান এনসিওর করা দরকার, এটা গায়ের জোরে ব্রুট মেজরিটির জোরে অস্বীকার করা যায় না। এখানে একটা বেসিক কোয়েশ্চেন, ফান্ডামেন্টাল কোয়েশ্চেন উঠেছে সেটা হচ্ছে ফাঙ্কসন্যাল লিটারেসি—কাজ চালানো গোছের ইংরাজি শেখানো। এখানে ওনার এবং ওনার সরকারের সার্টিফিকেট দেওয়ার নীতি দুটি—একটি হচ্ছে কেন্দ্রীয় সরকারের সার্টিফিকেট, আর একটা হচ্ছে বৃটিশ কাউন্সিলের প্রখ্যাত সমস্ত যারা বিশেষজ্ঞ তাদের সার্টিফিকেট। আমি ওকে বলতে চাই উনি মার্ক্সবাদী ছাত্র, বিপ্লবী রাজনীতির চর্চা করেন বলেন, ইতিহাস বিজ্ঞানের ছাত্র হিসাবে ওর জানা উচিত এখানে যে ফাঙ্কসন্যাল লিটারেসি বলছেন—শিক্ষার একেবারে বেসিক উদ্দেশ্য কি, যথার্থ অর্থে শিক্ষার উদ্দেশ্য হচ্ছে সত্যের অনুসন্ধান, মনুষ্যত্ব অর্জন, শিক্ষার উদ্দেশ্য জ্ঞানার্জন, শিক্ষার উদ্দেশ্য হচ্ছে জ্ঞান-বিজ্ঞানকে আয়ত্ব করা। আজকে কি হচ্ছে, আজকে কাজ চালানো গোছের শিক্ষার কথা বলছেন—জ্ঞানার্জন নয়, মনুষ্যত্ব অর্জন নয়, পুঁজিবাদী শোষণ ব্যবস্থার জোয়াল এটা, কাজ চালানো গোছের কিছু লোকজন গড়ে তোলার জন্য এটা।

[4-00 — 4-10 P.M.]

এক্ষেত্রে তিনি কতগুলি উদাহরণ দিয়েছেন এবং বৃটিশ কাউন্সিলের শিক্ষাবিদ্‌দের কথা বলেছেন। তখন সমাজ ব্যবস্থা কি ছিল? রেঁনেসাস-এর যুগে তৎকালীন শিক্ষাবিদরা যে দৃষ্টিভঙ্গী নিয়ে শিক্ষাকে দেখতেন তার সঙ্গে তুলনা করুন এই ক্ষয়িষ্ণু পুঁজিপতিরা, এই সংকটগ্রস্ত পুঁজিপতিরা কি উদ্দেশ্য নিয়ে জ্ঞান বিজ্ঞানকে দেখছে? তারা কি মনুষ্যত্ব, বিবেক বাড়ুক, জ্ঞান চর্চা হোক, জ্ঞান-বিজ্ঞানের চর্চা হোক, যুক্তি বিজ্ঞানের যুক্তি দিয়ে ছেলেমেয়েরা শিক্ষাকে গ্রহণ করুক এই জিনিস চাচ্ছে? শুধু তাই নয়, টেকনোলজিক্যাল আস্পেক্টে তার চর্চা হোক, যুক্তিবাদী মন নিয়ে বিজ্ঞান চর্চা হোক, কারিগরির চর্চা হোক, যুক্তি বিজ্ঞান গড়ে উঠুক এই জিনিস তারা গড়ে তুলতে চায়না। এর কারণ হচ্ছে, যথার্থ যুক্তিবাদী মন মানে ন্যায় অন্যায়বোধ গড়ে উঠবে এবং তার ফলে গোটা অবস্থাটা তাদের বিরুদ্ধে যাবে। রেঁনেসাস-এর যুগে শিক্ষাবিদদের মধ্যে যে অবস্থা ছিল, শিক্ষার যে মূল্যবোধ ছিল আজকে তা নেই। গ্রেট বৃটেন, জার্মানি, ফ্রান্সের মতো সাম্রাজ্যবাদী এবং পুঁজিপতি দেশগুলো আজকে শিক্ষা এবং শিক্ষককে কোন দৃষ্টিভঙ্গী নিয়ে দেখছেন? দুঃখের বিষয় তাদের সার্টিফিকেট-এর উপর ভিত্তি করে আপনি কথা বলছেন। আজকে শিক্ষার মূল সত্তা নষ্ট হয়ে যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী রাজনীতির চর্চা করেন, বিপ্লবের চর্চা করেন অথচ ঠিক কি জিনিস কার্যকর করছেন না এটা খুবই দুঃখের কথা। নো ডিটেনসনের প্রশ্ন যেটা উঠেছে সে সম্বন্ধে মাননীয় সদস্যরা বলেছেন বলে আমি আর পুনরুল্লেখ করছিনা। একদিকে আপনারা নো ডিটেনসনের কথা বলছেন অথচ সরকারি স্কুলে এবং প্রাথমিক স্কুলে ভর্তির সময় অ্যাডমিসন টেস্ট চালু রেখেছেন। আপনারা বলছেন পরীক্ষায় বসলে হীনমন্যতা আসে। তাহলে ভর্তির সময় অ্যাডমিসন টেস্টে বসলে হীমন্যতা আসছে না? এতো দেখছি কন্ট্রাডিকটরি ব্যাপার। এবারে যেটা বলব সেটা আমার কথা নয়, আমাদের দেশের বিশিষ্ট শিক্ষাবিদ—ডঃ. সুকুমার সেন, প্রয়াত ডঃ. নীহাররঞ্জন

রায়, প্রয়াত প্রেমেন মিত্র, ডঃ. প্রতুল, গুপ্ত প্রভৃতি বিশেষজ্ঞ বা শিক্ষাবিদদের কথায় মর্যাদা দেওয়া দরকার বলে যদি মনে করেন তাহলে তারা কি বলছেন শুনুন। কাজ চালানো গোছের ইংরেজি শিক্ষার জন্য যে সিলেবাস চালু করেছেন সে সম্বন্ধে ডঃ. সুকুমার সেন বলেছেন, "অষ্টাদশ শতাব্দীতে ইংরেজরা তাদের কোচোয়ান এবং চাপরাশিদের জন্য ইয়েস, নো, ভেরি ওয়েল গোছের ইংরেজি যা শিখিয়েছিল ঠিক সেই রকম এই নূতন ইংরেজি শিক্ষা হচ্ছে শিক্ষার নামে বাঁদর নাচ। আপনি বলছেন বিশেষজ্ঞরা এসব কথা বলেছেন। আমাদের এইসব বিশেষজ্ঞরা কি বলেছেন? আপনি এটাকে ফলস প্রেস্টিজ ইস্যু হিসেবে নেবেন না, সমস্ত, দেশের শিক্ষক সমাজ, শিক্ষানুরাগী মানুষ, শুভবুদ্ধিসম্পন্ন মানুষ এই ভয়াবহ শিক্ষানীতির ব্যাপারে প্রতিবাদ করেছেন, তারা আতঙ্কিত হয়েছেন। আমি ডবল স্ট্যান্ডার্ডের কথা বলছিনা। দেশের অল্প সংখ্যক ছেলেমেয়ে ইংলিশ মিডিয়ামে পড়ছে, কিন্তু বাকি এই যে বিরাট সংখ্যক ছেলেমেয়ে রয়েছে তাদের যে আপনি সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন সেকথা একবার চিন্তা করেছেন কি? তাদের কথা বিবেচনা করুন এই অনুরোধ জানিয়ে, প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদববাবু বললেন যে প্রাথমিক স্তরে ইংরাজি থাকুক এই কথা সমস্ত শিক্ষা এবং শিক্ষক সংগঠন করেছে—এটা ঠিক নয়। আমি এই কথার বিরোধিতা করছি। আমাদের দলের সঙ্গে যুক্ত প্রাথমিক সংগঠন এবং প্রথমিক শিক্ষা সংঘ এই কথা বলে যে প্রাথমিক স্তরে মাতৃভাষার শিক্ষা দেওয়া হোক ইংরাজি ভাষার প্রয়োজন নেই। উনি ওনার বক্তব্যে চীনের কথা তুলেছেন। আমি গত বছর জুন মাসে চীনে গিয়েছিলাম এবং সেখানে ৪টি প্রাথমিক স্কুলে গিয়েছিলাম। সেখানে ইংরাজি ভাষায় শিক্ষা দেওয়া হয় না।

The Motion of Shri Deba Prasad Sarkar that "এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, বামফ্রন্ট সরকারের অনুসৃত ভাষা ও শিক্ষা নীতি অল্পবিত্ত সাধারণ ঘরের ব্যাপক ছাত্র-ছাত্রীদের ক্ষেত্রে প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দিয়ে শুধুমাত্র বিত্তবান ঘরের ছাত্র-ছাত্রীদের জন্য ব্যয়বহুল ইংরাজি মাধ্যম বিদ্যালয় চালু রেখে এই রাজ্যে ইংরাজি না-জানা সুযোগ সুবিধা বঞ্চিত এবং ইংরাজি জানা মুষ্টিমেয় সুবিধাভোগী দুই শ্রেণীর নাগরিক সৃষ্টি করছে ; এবং প্রাথমিক স্তরে পাশ-ফেল তুলে দিয়ে এই রাজ্যে শিক্ষার বুনিয়াদটিকেই দুর্বল করে দিচ্ছে ;

এই সভা মনে করে যে, ঐ শিক্ষানীতি অনুযায়ী

(১) পঞ্চম শ্রেণী পর্যন্ত আদৌ ইংরাজি না পড়িয়ে মাধ্যমিক স্তরে ষষ্ঠ শ্রেণী থেকে মাতৃভাষার সাহায্য ছাড়া সরাসরি ইংরাজি ভাষার মাধ্যমে ইংরাজি পঠন-পাঠনের পদ্ধতিটি সম্পূর্ণ ভ্রান্ত ও অবৈজ্ঞানিক ;

(২) জ্ঞান-বিজ্ঞানের জগতে প্রবেশের মাধ্যম হিসাবে নয়, কোনও রকমে কাজ চালানো গোছের ইংরাজি শেখানোর উদ্দেশ্য নিয়ে মাধ্যমিক স্তরে কার্যত গ্রামার ও সাহিত্য শিক্ষা বিবর্জিত বৃত্তিমুখী ইংরাজি সিলেবাস ছাত্র-ছাত্রীদের পূর্ণাঙ্গ ইংরাজি ভাষা শিক্ষা এবং মানবিক মূল্যবোধ গড়ে তোলার পরিপন্থী ;

(৩) মেডিকেল ও ইঞ্জিনিয়ারিং পাঠক্রমে ভর্তির ব্যাপারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা থেকে ইংরাজি তুলে দেওয়ায় এই রাজ্যে মেডিকেল ও ইঞ্জিনিয়ারিং শিক্ষার মান নিম্নগামী হবে ;

(৪) শিক্ষার বিভিন্ন স্তরে ইংরাজি শিক্ষা তথা সামগ্রিকভাবে ভাষা ও সাহিত্য শিক্ষার অবমূল্যায়ন এই রাজ্যে উচ্চ শিক্ষা ও জ্ঞান-বিজ্ঞান চর্চা এমনকি চাকরি-বাকরির ক্ষেত্রে আগামী প্রজন্মকে পেছনের দিকে ঠেলে দেবে ; এবং

(৫) আমাদের দেশে বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ, আশুতোষ, প্রফুল্ল রায় প্রমুখ মনীষীদের অবদান ও ঐতিহ্যবাহী শিক্ষা-সংস্কৃতির কাঠামোটিকে আরও সমৃদ্ধশালী না করে তাকে ধূলিসাৎ করে দিচ্ছে ;

এই সভা আরও মনে করে যে ঐ শিক্ষানীতি কেন্দ্রীয় সরকারের নির্দেশে এবং এই রাজ্যের শিক্ষাবিদ্‌দের মতামতকে উপেক্ষা করে রচিত হয়েছে ;

অতএব এই সভা শিক্ষা-সংস্কৃতি ও মনুষ্যত্ব রক্ষার স্বার্থে রাজ্য সরকার অনুসৃত বর্তমান ভাষাশিক্ষা নীতির পরিবর্তন করে অবিলম্বে প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা ও পাশ-ফেল প্রথা পুনঃপ্রবর্তন, মাধ্যমিক স্তরে অবৈজ্ঞানিক ইংরাজি সিলেবাস বাতিল এবং শিক্ষার বিভিন্ন স্তরে ইংরাজি তথা ভাষা শিক্ষার উপর যথাযথ গুরুত্ব প্রদানের দাবি জানাচ্ছে। was then put and lost.

(At this stage the House was adjourned till 4.45)

(After adjournment)

[4-45 — 5-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এখানে লেবার মিনিস্টার উপস্থিত রয়েছেন। আমি ওর সামনেই এটা উত্থাপন করতে চাই। স্যার, আপনি জানেন কলকাতায় মেটাল বক্সের ৩টি ইউনিট ছিল। আর একটা ছিল খড়গপুরে। গত ৪ বছর আগে খড়গপুরের ইউনিটটি বিক্রী হয়ে যায়। ৩ নং ইউনিটটি উঠে যায়। ২টি ইউনিট যখন চলছিল তখন ১।। বছর হল সেখানে বেআইনি লক আউট করে খৈতানরা বন্ধ করে রেখে দিয়েছে। প্রায় ৩।। হাজার ওয়ার্কার সেখানে মৃত্যুর সাথে লড়াই করছে না খেতে পেয়ে। এই পরিপ্রেক্ষিতে মাদ্রাজ এবং আরও কয়েকটি ইউনিট সাসপেন্সন অব ওয়ার্কের নাম করে বেআইনি লক আউট করেছে। আমরা বারে বারে বলেছিলাম এই লক আউটকে বেআইনি বলে মন্ত্রী মহোদয় ঘোষণা করুন এবং এই পদ্ধতিটা ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে নেই সেটা আপনি বার বার করে জানিয়ে দিন। এই প্রসঙ্গটা আমরা পরবর্তীকালে লেবার ডিপার্টমেন্টের বাজেটের সময়ে আলোচনা করব। আমি আপনার মাধ্যমে যেটা উপস্থিত করতে চাই তাহল এই যে, গত ১৪ই মার্চ, ১৯৮৯ তারিখে আমরা হিন্দু পত্রিকার মাধ্যমে একটি সংবাদ পেলাম ক্যাশ রিলিফ মেটাল বক্সের মাদ্রাজ ওয়ার্কার্সদের জন্য দেওয়া হয়েছে। আমি ঐ হিন্দু পত্রিকার খবরটি এখানে তুলে ধরছি। Cash relief to Metal Box Workers—Madras, March 13—Consequent to the Chief

Minister, Mr. M. Karunanidhi's announcement that a cash relief of Rs. 250 from the Tamilnadu Labour Welfare Fund will be paid to each worker affected by the closure of industrial units in the State. The Cash relief will be paid to workers of Metal Box (India) Limited, Madras, at their canteen premises, Tondiarpet, on March 14, between 10 a.m. and 4 p.m. according to an official press release.

স্যার, আমরা বিভিন্ন শ্রমিক সংস্থা থেকে আবেদন করেছি, সরকারের যে আন্ডার এজ ওয়েলফেয়ার কমিশনার রয়েছে তার কাছেও আবেদন করেছি এবং সেখানে আমরা লাস্ট প্যারাগ্রাফে বলেছি—Pursuant to Section 16 of the W. B. Labour Welfare Fund Rules 1975, we are sending application in triplicate for granting necessary monetary relief from the fund in justification of our claim mentioned above.

স্যার, আমরা চাই এই রকমভাবে ২৫০ টাকা করে একটা অনুদান দেবার ব্যবস্থা করা হোক। ফান্ড রয়েছে, টাকাও রয়েছে। টাকা দেবার প্রভিসনও রয়েছে। মাননীয় লেবার মন্ত্রী, শ্রমমন্ত্রী এটা ঘোষণা করুন। করুনানিধি ওদের বন্ধু মন্ত্রী। তিনি যদি দিতে পারেন তাহলে আমাদের এখানে দিতে পারবেন না কেন? শ্রমিকরা অত্যন্ত ডিসট্রেস অবস্থায় রয়েছে, মেটাল বক্সের কয়েক হাজার পরিবার না খেতে পেয়ে অত্যন্ত দুর্দশার মধ্যে রয়েছে। সেখানে আপনাদের সমর্থক লোকও রয়েছে। ১৪ জন লোক না খেতে পেয়ে আত্মহত্যা করেছে, মারা গেছে। আপনি একটা দৃষ্টান্ত স্থাপন করুন এবং ফান্ড আছে, টাকা পয়সা দেবার ব্যবস্থা করুন। ওখানে পাচ্ছে, এখানে না পাবার কিছু নেই। আপনি ইচ্ছা করলেই এখানে এটা ঘোষণা করতে পারেন। ওখানে আপনাদের বন্ধু সরকার আছে। মুখ্যমন্ত্রী ওখানে প্রচার করে সরকার করে দিয়েছেন। তারা যখন দিতে পারছে তখন আমি আশা করি আপনিও দিতে পারবেন। আশা করি আপনি এই কথাটা এখনই বলবেন। কংগ্রেস, কমিউনিস্টের ব্যাপার নয়, এটা সবার ব্যাপার, সব দলের ব্যাপার। উনি যদি বলেন দেখবেন তাহলে আমরা খুশি হব। উনি কিছুই করছেন না, আকাশের দিকে চেয়ে আছেন। আপনি অন্তত এইটুকু করুন দেখবেন বললেই আমরা খুশি হব। আমরা বলব মন্ত্রী বলেছেন দেখবেন। লেবার মিনিস্টার বসে বসে পড়ছেন। দিস ইজ নট এ পার্টি ম্যাটার। এটা আমাদের সকলের ব্যাপার। আজকে ১৪ জন লোক না খেয়ে মারা গেছে। আমি আপনার কাছে আবেদন করছি যেখানে তাদের সমর্থক অন্য সরকার দিয়েছেন সেখানে আপনারাও নিশ্চয় দিতে পারবেন। উনি অন্য কাগজ দেখছেন। উনি একবার উঠে দাঁড়াতে পারছেন না। একবার উঠে দাঁড়িয়ে দেখবেন বললে আমরা খুশি হব। আমি বেশি বক্তৃতা করতে চাই না, আমরা সরকারি সাহায্য চাই। সরকারি সাহায্য দেবার ব্যবস্থা রয়েছে, টাকা রয়েছে। কিন্তু তাসত্ত্বেও উনি উঠে বলছেন না।

মন্ত্রী মহাশয় যদি অ্যাবসেন্ট থাকতেন তাহলে আমি ওকে এখনই উঠে দাঁড়িয়ে বলবার জন্য বলতাম না কিন্তু উনি যখন উপস্থিত আছেন তখন উনি কি করবেন সেটা উঠে দাঁড়িয়ে একটু বলুন। মন্ত্রী মহাশয় পরিষ্কারভাবে বলুন যে মেটাল বক্সের ব্যাপারে কি করবেন। সেখানে দেবেন, কি দেবেন না পরিষ্কারভাবে জানিয়ে দিন। স্যার, আপনি আমাকে প্রটেকশন দিন, মন্ত্রী মহাশয়কে বলতে বলুন যে তিনি কি করবেন। ১৪ জন সেখানে না খেতে পেয়ে

মারা গিয়েছে, তারমধ্যে সি. পি. এম-এরও লোক আছে। একটা লক আউটও আপনি বেআইনি বলে ঘোষণা করছেন না। সাসপেনসন অব ওয়ার্ক স্টপ করছেন না। সেখানে যে অনুদানটি দিতে পারেন সেটাও দিচ্ছেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মুখার্জি, এবারে আপনি বসুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, লেবার মিনিস্টার এখানে উপস্থিত আছেন, উনি অন্তত বলুন যে ব্যাপারটা দেখবেন। আপনি ওকে কিছু বলতে বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Please take your seat, Mr. Mukherjee. Mr. Mukherjee, plase take your seat আপনি তো মেনশন যা করার করেছেন। আমি ওকে অনুরোধ করছি, এই সমস্ত ছাঁটাই শ্রমিকদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চেয়ে এনে তা পশ্চিমবাংলার এই সমস্ত ছাঁটাই শ্রমিকদের দেবার ব্যবস্থা করুন। এবারে আপনি বসুন।

(শ্রী সুব্রত মুখার্জি ওয়াজ সিন স্টিল স্ট্যানডিং ইন হিস সিট)

I am on my legs, Mr. Mukherjee. You should know the procedure of a Parliamentary democracy. You should know the Parliamentary procedure. Please take your seat.

Now, discussions of Motion Under Rule 185. Mr. Bikash Chowdhury, please move your motion.

**শ্রী বিকাশ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫ অনুসারে আমি এই মোশনটি সভায় উত্থাপন করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে দুর্গাপুর ও আসানসোল মহকুমার অসংখ্য কয়লাখনি হতে দীর্ঘকাল যাবৎ অবৈজ্ঞানিকভাবে কয়লা উত্তোলনের ও খনিকার্য পরিচালনার ফলে ব্যাপকভাবে ধ্বস, আগুন ও দুর্ঘটনার জন্য ঐ অঞ্চলের মানুষের জীবনযাত্রা বিপর্যস্ত হয়ে পড়েছে।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে একটি কাগজ দিয়ে আসেন)

এই সভা আরও লক্ষ্য করছে যে, ওপেন কাস্ট মাইনিং।

**Mr. Deputy Speaker :** One moment Mr. Bikash Chowdhury. Mr. Subrata Mukherjee, this is not the procedure. You are a senior Parliamentarian. You should have handed over the papers to the Speaker. You should know the Parliamentary procedure. Please continue, Mr. Bikash Chowdhury.

**শ্রী বিকাশ চৌধুরী ঃ** "ওপেন কাস্ট মাইনিং-এর ফলে জমি ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, অধিকন্তু নতুন নতুন কয়লাখনি চালু করার জন্য জমি অধিগ্রহণ করলেও ঐ জমির বদলে চাকুরি দেওয়ার প্রথা রদ করা হয়েছে, যে সমস্ত কারণে অর্থনৈতিকভাবে অসংখ্য মানুষের জীবন এবং সমগ্র অঞ্চলের পরিবেশ ও ভারসাম্য বিপন্ন হচ্ছে। সেইহেতু উক্ত

অবস্থা নিরসনে এই সভা কেন্দ্রীয় সরকারকে রাজ্যসরকারের মারফত প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে এবং সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনার জন্য দিল্লিতে একটি সর্বদলীয় প্রতিনিধি দল প্রেরণের প্রস্তাব করছে।"

স্যার, ব্যাপারটি অত্যন্ত গুরুতর। আজ দুর্গাপুর, আসানসোল মহকুমা প্রায় ধ্বংসের পথে। আমি এই প্রস্তাবটি রাখলাম। এর উপর যা আলোচনা হবে তা শুনে পরে জবাবি ভাষণের সময় আমি কয়েকটি কথা বলব।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভাতে শ্রী বিকাশ চৌধুরী, দিলীপ মজুমদার, বংশ গোপাল চৌধুরী, লক্ষ্ণ বাগদী, সুভাষ গোস্বামি, নিরুপম সেন, তারাপদ ঘোষ, কামাক্ষা ঘোষ, বিজয় বাগদী প্রমুখ একটা বেসরকারি মোশন এনেছেন, আসানসোল রানিগঞ্জ শিল্পাঞ্চলে ব্যাপক ধ্বংস নেমেছে, এর ফলে ঐ এলাকার মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে, জমি নষ্ট হয়ে যাচ্ছে, পানীয় জলের অসুবিধা হচ্ছে, সুতরাং কেন্দ্রীয় সরকারের কাছে একটা সর্বদলীয় কমিটি করে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য। এই যে মোশনটা এসেছে, এই মোশনটার ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে, আজকে আসানসোল, রানিগঞ্জ শিল্পাঞ্চলে ইস্টার্ন কোল ফিল্ড ১৯৭৩ সাল থেকে কাজ করছে, তার আগে আসানসোল, রানিগঞ্জ কোল বেল্টে বেসরকারিভাবে কয়লা উত্তোলনের কাজ হত। ১৯৭৩ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী কয়লা শিল্পকে জাতীয়করণ করেছেন ঐতিহাসিক কারণে। কারণ আসানসোল রানিগঞ্জের এই লোক বেল্টে যখন প্রাইভেট সেক্টারে ছিল তখন ওরা অবৈজ্ঞানিকভাবে, বেআইনিভাবে কয়লা খনি থেকে কয়লা উত্তোলন করত, কয়লা তোলার পর যে সমস্ত ব্যবস্থা নেওয়ার দরকার ছিল, যেমন বালি দিয়ে ভরাট করা, বা ধ্বস দমন করার জন্য, ধ্বংস বন্ধ করার যে ব্যবস্থা করার দরকার, জমির অবক্ষয় রোধ করার জন্য যে ব্যবস্থা করার দরকার, তা তারা করেনি। এটা স্বাধীনতার আগে থেকেই বলে আসছে। আমাদের আসানসোল রানিগঞ্জ কোল বেল্টে একাধিক বেসরকারি মালিক, তারা দিনের পর দিন যথেচ্ছভাবে কয়লা উত্তোলন করেছে, তার পরিণামে আজকে ১৯৮৯ সালে এই বিধানসভাতে আমাদের বামপন্থী বিধায়ক বন্ধুরা উদ্বেগ প্রকাশ করছেন এবং ওদের সঙ্গে আমরাও উদ্বেগ প্রকাশ করছি। কারণ আসানসোল রানিগঞ্জ এলাকায় যে সমস্ত মানুষগুলো আছেন, যে সমস্ত গ্রামগুলো আছে, সেখানকার মানুষগুলো দলমত নির্বিশেষে ভারতবর্ষের নাগরিক, অনেক জমি ধ্বসের ফলে ক্ষতিগ্রস্ত, যথেচ্ছভাবে কয়লা খননের জন্য জলের সঙ্কট দেখা দিয়েছে, সেখানে জমিতে বর্ষাকালে চাষ হয়, বর্তমানে জমিতে জলটা পর্যন্ত দাঁড়ায় না, জলটা তলায় চলে যাচ্ছে। আমি ব্যক্তিগতভাবে রানিগঞ্জ কোল বেল্ট সম্পর্কে জানি, বিশেষ করে হীরাপুর অঞ্চল থেকে আমি নির্বাচিত। হীরাপুরের জনজীবন যে কোনও সময়ে বিপন্ন হয়ে পড়তে পারে, আজকে এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়, এটা আমাদের সকলকে দেখতে হবে। অতীতে কয়লা খনিগুলো থেকে যথেচ্ছভাবে কয়লা উত্তোলনের ফলে যে ক্ষতি হয়েছে, তার বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমি যেটা বলছি ১৯৭৩ সালে কয়লা শিল্প জাতীয়করণ হয়েছে এবং প্রতি বছর রাজ্য সরকার বিভিন্ন খাতে ইস্টার্ন কোল ফিল্ড লিমিটেড এর কাছ থেকে তারা টাকা আদায় করে। কি কি বাবদ টাকা আদায় করে, P. W. D. Road Tax, Education cess, Asansol

Mining Board's Health cess, RE cess, royalty, surface rent. বিভিন্ন খাতে রাজ্য সরকার ১৬১.০৯ কোটি টাকা প্রতি বছর কেবলমাত্র কয়লা খনি অঞ্চলের জন্য ইস্টার্ন কোল ফিল্ডসের কাছ থেকে রাজস্ব আদায় করছে। তার বিনিময়ে রাজ্য সরকার কি দিচ্ছেন? সেখানে দেবার কথা, এই আসানসোল রানিগঞ্জ এলাকার রাস্তাঘাট তৈরি করা, ধ্বসের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা, প্রাথমিক বিদ্যালয় তৈরি করা, পানীয় জলের ব্যবস্থা করা।

[5-00 — 5-10 P.M.]

স্যার, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, মাননীয় সদস্যরা ইস্টার্ন কোল ফিল্ড যেহেতু কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা সেহেতু ধ্বস নিরসনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ওপর ন্যস্ত করছেন। এই প্রসঙ্গে যদিও আমি তাদের সঙ্গে একমত, তবুও আমি তাদের জিজ্ঞাসা করছি যে, রাজ্য সরকারের যে কাজগুলি করার ছিল সেই কাজগুলি কি রাজ্য সরকার করেছেন? কতটুকু করতে পেরেছেন। এই প্রশ্ন আমি মাননীয় বিধায়ক বংশগোপাল চৌধুরী, বিকাশ চৌধুরী এবং দিলীপ মজুমদারের কাছে রাখছি। রাজ্য সরকারের তরফ থেকে আসানসোল শিল্পাঞ্চলের ধ্বস নিরসনের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? জমি তো কেন্দ্রীয় সরকারের নয়। সারা পশ্চিমবঙ্গে যত জমি আছে তার টোটাল কন্ট্রোল রাজ্য ভূমি রাজস্ব দপ্তরের। সমস্ত জমিই ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রীর অধীন। তিনি এত দিন কি করেছেন? তিনি কি কি ব্যবস্থা নিয়েছেন এবং রাজ্য সরকারের ভূমি রাজস্ব দপ্তর কেন্দ্রীয় সরকারের সঙ্গে কিভাবে নেগোসিয়েশ করেছেন। ইস্টার্ন কোলফিল্ডের সঙ্গে তারা কটা মিটিং করেছেন? ধ্বস বন্ধ করার জন্য রাজ্য সরকার কত টাকা খরচ করেছেন বা করতে চেয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের কত টাকা খরচ করা দরকার, এই তথ্য আমাদের দিতে হবে, সভায় পেশ করতে হবে মাননীয় মন্ত্রী মহাশয়কে। ধ্বস নিরসনের জন্য তিনি কত বার চিঠি লিখেছেন, কত বার ইস্টার্ন কোলফিল্ডের সঙ্গে মিলিত হয়েছেন, ধ্বস নিরসনের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? জমি কেন্দ্রীয় সরকারের নয়, জমি রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন। ইস্টার্ন কোল ফিল্ডের জন্য কেন্দ্রীয় সরকার ১১০০ কোটি টাকা দিয়েছেন ১৬টি মাইনিং প্রোজেক্ট খোলার জন্য। অথচ আমাদের সরকার পক্ষের কমরেডরা এখনই বলবেন যে, কেন্দ্র রাজ্যকে কোনও টাকা পয়সা দিচ্ছে না, রাজ্যের কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না, নতুন কর্মী নিয়োগ হচ্ছে না, রাজ্যে কেন্দ্রীয় বিনিয়োগ হচ্ছে না। কিন্তু আমি বলছি শোনপুর বাজরি প্রোজেক্টের ২০০ কোটি টাকা বাদ দিয়েও এই ফাইনান্সিয়াল ইয়ারে ১১০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার ইস্টার্ন কোল ফিল্ডকে দিয়েছেন ১৬টি নতুন কয়লা খনি ইস্টার্ন কোল ফিল্ডের মধ্যে খোলার জন্য চিঠি লিখেছিলাম, উনি বলেছিলেন,—ওদের সঙ্গে মিটিং করব। সেইজন্য আমি বলছি রাজ্য সরকারকে কয়লা খনি খোলার ব্যাপারে, সেখানে চাকরি দেওয়ার ব্যাপারে, জমি হস্তান্তরের ব্যাপারে সামগ্রিক ব্যবস্থার গ্রহণ করতে হবে। এখনও পর্যন্ত কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। অবশ্য বামফ্রন্ট সরকারের আসানসোল অঞ্চলের প্রতি অনীহা থাকতে পারে, কারণ সেখানে চার জন কংগ্রেসি বিধায়ক এবং একজন কংগ্রেসি এম. পি. আছেন। কিন্তু সেটাই বড় কথা নয়। বড় কথা হচ্ছে রাজ্য সরকার ব্যাপক রাজস্ব আদায় করছেন এই অঞ্চল থেকে। সুতরাং তার দায়িত্ব ও কর্তব্য হচ্ছে এই এলাকার ডেভেলপমেন্ট ঘটানো, এলাকার বেকারি দূর করা, মানুষকে ধ্বসের হাত থেকে মুক্ত করা। ওপেন কাস্ট মাইনিং-

এর জন্য জমি ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং হেলথ হ্যাজর্ডস হচ্ছে। তার বিরুদ্ধে নিশ্চয়ই আমরা লড়াই করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, সেখানে ভিলেজ ইন্টারেস্ট প্রিজারভেশন কমিটি তৈরি হয়েছে, তারা বিভিন্ন এলাকায় ইস্টার্ন কোল ফিল্ড-এর সঙ্গে কথাবার্তা বলছেন। আন্দোলন শুরু হয়েছে। সেখানে কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নেই। গ্রামের স্বার্থে, গ্রাম জীবনের স্বার্থে তাদের এই কাজ করতে হচ্ছে। ওপেন কাস্ট মাইনিং-এর ফলে যে ক্ষতি হচ্ছে, যে ধ্বস নামছে সে ব্যাপারে অবশ্যই কার্যকর ব্যবস্থা নিতে হবে। কিন্তু আপনারা শুধুমাত্র কেন্দ্রের দিকে আঙুল দেখিয়ে দিচ্ছেন। কিন্তু আপনারা জানেন যে তাতে কাজের কাজ কিছুই হবে না। আপনারা বলবেন,—কেন্দ্রের ব্যাপার। কেন্দ্র বলবে,—এটা রাজ্যের ব্যাপার। আমি কেন্দ্র রাজ্য ঝগড়ার কথা বলতে চাই না। আমি বলছি ধ্বস নামছে, জনজীবন বিপর্যস্ত হচ্ছে, গ্রামাঞ্চলে পানীয় জলের সমস্যা দেখা দিচ্ছে। সেখানে পানীয় জলের ব্যবস্থা করা দরকার, চাষের জন্য সেচের ব্যবস্থা করা দরকার। রাজ্য সরকারের কি উচিত ছিল না এই সমস্ত ব্যবস্থাগুলি করা? পানীয় জলের ব্যবস্থা করা, দামোদর এবং অজয় নদী থেকে সেচের ব্যবস্থা করা কি রাজ্য সরকারের উচিত ছিল না? ওখানে ব্যপক অঞ্চলে বিদ্যুৎ নেই, রাস্তাঘাটের ব্যবস্থা নেই। স্কুল-কলেজের ব্যবস্থা যতটুকু ইস্টার্ন কোল্ ফিল্ডের করা উচিত ততটুকু তারা নিশ্চয়ই করেনি, কিন্তু তবুও তারা যা করেছে তাই সেখানে আছে। রাজ্য সরকারের দায়িত্ব এবিষয়ে রাজ্য সরকার এক বিন্দুও পালন করছেন না। দার্জিলিং-এ গোর্খা ল্যাণ্ড আন্দোলনের ওপর যেমন দাবি উঠেছিল সেরকম যদি আসানসোল শিল্পাঞ্চলের মানুষও বলে,—আমরা বঞ্চনার শিকার হচ্ছি, তাহলে কি বলবেন? আপনারা বলছেন,—কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ থেকে ২ হাজার কোটি টাকা নিয়ে যাচ্ছে, আমাদের দিচ্ছে না। তেমনই তো ঐ শিল্পাঞ্চলে মানুষও বলতে পারে,—প্রতি বছর ১৬১ কোটি টাকা ঐ শিল্পাঞ্চল থেকে রাজ্য সরকার নিয়ে যাচ্ছে এবং এ ছাড়াও ইনকাম ট্যাক্সের শেয়ার আছে! এছাড়া একসাইজ ডিউটির শেয়ার আছে, সেল্‌স ট্যাক্সের শেয়ার আছে। কম পক্ষে ৩০০ কোটি টাকা আসানসোল, রানিগঞ্জ শিল্পাঞ্চল থেকে বামফ্রন্ট সরকার নিয়ে আসছেন। টোটাল টাকা যা সংগ্রহ করছেন তার কত পারসেন্টেজ আসানসোল, রানিগঞ্জ শিল্পাঞ্চলের জন্য খরচ করছেন বলুন? বলতে পারবেন না, কিন্তু আমি বলছি খুব সামান্য। জেলা প্রশাসন আমাকে বলেছেন এইসব ব্যাপার নিয়ে অ্যাসেম্বলিতে বলুন। মাত্র ১/২ কোটি টাকা দেন, তাও আবার সেগুলি স্যালরি পেমেন্ট করতে চলে যায়। ডেভেলপমেন্টের জন্য কোনও টাকা রাজ্য সরকারের কাছ থেকে পাওয়া যাচ্ছে না। আজকে যদি জেলা প্রশাসনের লোকের নাম বলি তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে বলে আমি নাম বলছি না। আজকে কয়লাখনি এলাকায় নতুন প্রকল্প গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকার ১১০০ কোটি টাকা দিয়েছেন। আপনারাও এ ব্যাপারে উদ্যোগ নিন। মাননীয় মন্ত্রী বিনয়বাবু রয়েছেন, তিনি বর্ধমান জেলার লোক, তিনি এ ব্যাপারে বিশেষভাবে ওয়াকিবহাল। আজকে সেখানে ১৬টি কয়লাখনি খোলার জন্য ই. সি. এল কর্তৃপক্ষ, কোল ইণ্ডিয়া বিনয়বাবুকে চিঠি লিখেছেন আমাদের সহযোগিতা করুন, আমাদের জন্য জমি অধিগ্রহণ করে দিন, আমরা কয়লাখনি খুলতে চাই। বেকার ছেলেদের চাকরির সুযোগ-সুবিধা করে দিতে চাই, কিন্তু তিনি তা করছেন না। সুতরাং আগ্রহ কার? পার্লামেন্টের নির্বাচন আসছে তাই ধ্বসের ব্যাপারে হৈ-চৈ করতে লেগে গেলেন, তাই ই. সি. এল কর্তৃপক্ষকে ঘেরাও করলেন। রাজনৈতিক ফায়দা লুঠতে গেলে কিন্তু এইসব সমস্যার সমাধান

হবে না। ই. সি. এল গ্রামের মানুষের ক্ষতি করছে, কেন্দ্রীয় সরকার ক্ষতি করছে এইসব যদি করতে চান তাহলে ধ্বসের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারবেন না, আর কোনদিনও আসানসোল, রানিগঞ্জ শিল্পাঞ্চলের বেকার ছেলেদের চাকরির ব্যবস্থা করতে পারবেন না। আজকে সেখানে পানীয় জলের যে সংকট তার সুরাহা করতে পারবেন না, রাস্তাঘাটের উন্নতি করতে পারবেন না। তাই বলছি, আসুন, নির্বাচনকে বাদ দিন, কংগ্রেস, কমিউনিস্ট বাদ দিয়ে সবাই মিলে সেখানকার ডেভেলপমেন্টের জন্য কাজ করি। সত্যি কথা বলতে গেলে যেসব গ্রামে কয়লাখনি চলেছে সেখানে ধ্বস নামছে এবং এরফলে বহু মানুষের জমি ক্ষতিগ্রস্থ হচ্ছে, অনেক জমি চাষ করতে পারছে না। যা জল হচ্ছে তা তলার দিকে নিচে নেমে যাচ্ছে। কার্যকর ব্যবস্থা অতীতে নেওয়া হয়নি। এখন যাতে নেওয়া হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। এরজন্য যদি দরকার হয় চলুন দিল্লিতে, একটা সর্বদলীয় কমিটি তৈরি করা হোক, কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ ব্যাপারে কথা বলব, শক্তিমন্ত্রী বসন্ত শাঠে আছেন তার সঙ্গে কথা বলব, কয়লা মন্ত্রী জাফর শরিফ আছেন, এছাড়া কোল ইণ্ডিয়ান চেয়ারম্যান থাকবেন, এই ব্যাপার নিয়ে খোলাখুলি আলোচনা করতে হবে। কি কি কাজ রাজ্য সরকারের করা উচিৎ, ওদের কি করণীয় কর্তব্য আছে সেইসব আলোচনার মাধ্যমে ঠিক হবে। আমাদের ঐ অঞ্চলে ধ্বস নিরসনের জন্য, বেকার ছেলেদের চাকরির ব্যবস্থা করার জন্য, এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য, সেচের ব্যবস্থা করার জন্য, বৈদ্যুতিকরণের জন্য, পানীয় জল সরবরাহের জন্য রাজ্য সরকারের কি কি কাজ করা উচিত, রাজ্য সরকারের তরফ থেকে কত টাকা সেখানে খরচ করার দরকার এটা যেমন আলোচনার দরকার তেমনি কেন্দ্রীয় সরকারকে বলব তাদেরও কি কি করা দরকার। ওপেন কাস্ট যে মাইনিং হচ্ছে তারফলে প্রচণ্ডভাবে কয়লার গুঁড়ো এবং ধুলো উড়ছে এবং এরফলে এলাকার মানুষ বিভিন্ন রোগে আক্রান্ত হয়ে যাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে প্রস্তাব আনা হচ্ছে আমি তার বিরোধিতা করছি না, আমি বলতে চাইছি এটা কি রাজনৈতিক উর্দ্ধে থেকে সুষ্ঠুভাবে সমস্যার সমাধান করা যায় না এলাকার উন্নতির জন্য? বামফ্রন্ট সরকার দীর্ঘদিন ধরে আসানসোল এবং রানিগঞ্জ শিল্পাঞ্চলের মানুষকে বঞ্চনা করে যাচ্ছেন, এই বঞ্চনার অবসান হওয়া দরকার। একটা সার্টেন পারসেন্টেজ রেভেনিউ হিসাবে কালেকশন করছেন, কিন্তু তার কত পারসেন্টেজ ঐ এলাকার উন্নতির জন্য খরচ করা হয়? সুতরাং ঐসব এলাকার উন্নয়নের জন্য কাজ করুন। ধ্বস নিরসনের জন্য যদি আমরা রাজ্য সরকারের কাছ থেকে প্রতিশ্রুতি পাই যে হ্যাঁ এগুলি আমরা করব তাহলে চলুন, দিল্লি যাই, চলুন, রাইটার্স বিল্ডিংস-এ কোল-ইণ্ডিয়ান চেয়ারম্যানকে নিয়ে আসি এবং তার সঙ্গে কথা বলে কার্যকর পদক্ষেপ নেওয়া হোক।

[5-10 — 5-20 P.M.]

আমরা রাজনীতি করতে আসিনি, এলাকার মানুষেরা আমাদের এখানে রাজনীতি করার জন্য পাঠায়নি। এলাকার ডেভেলপমেন্টে আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুরা সেই প্রস্তাব আনেন নি। আমি আশা করব তারা রাজ্য সরকারের কোনও কোনও ক্ষেত্রে ব্যর্থতা এবং বঞ্চনার কথা তারা বলবেন। কত টাকা সেখান থেকে সংগ্রহ করে এবং কত টাকা খরচ করে সেই হিসাবটা আপনাদের সেখান থেকে নিতে হবে। কেন ঐ এলাকায় এই এই কাজগুলি হচ্ছে না? কেন্দ্রের দিক থেকে যে ত্রুটিগুলি রয়েছে সেগুলি আমরা বলব, আপনারাও

বলবেন, এইভাবে আলোচনা করে যদি কমন প্ল্যাটফর্মে একটা সমস্যা নিয়ে আলোচনা করতে পারি তাহলে আমার মনে হয় এর যে সৎ উদ্দেশ্য সেটা সফল হবে। কিন্তু পার্লামেন্ট ইলেকসনকে সামনে রেখে রাজনৈতিক প্রচার চালান যে কেন্দ্রীয় সরকার এইগুলি করুন তাহলে আমরা আপনাদের সঙ্গে নেই। আমার বক্তব্য হচ্ছে আসানসোল শিল্পাঞ্চলে দীর্ঘদিন ধরে বামফ্রন্ট সরকারের বঞ্চনার শিকার হয়েছে এবং এই যে বঞ্চনা—এটা একটা স্ট্যাটিসটিক্সের ব্যাপার—কত কোটি টাকা রাজ্য সরকার সেখান থেকে নিয়ে আসে কোন কোন খাতে সেই টাকা খরচ করে হিসাবগুলি তো অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আছে অর্থমন্ত্রী মহাশয় কি খরচ করেছেন সেই হিসাব দিন। আমরাও কেন্দ্রীয় সরকারকে বলব যে আপনারা ওখানে কোলিয়ারি খুলেছেন, কার্যকর ব্যবস্থা নিন, ধ্বস রোধের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন। ঠিকমতো জায়গায় বালি দিয়ে ভরাট করে শূণ্য স্থান পূরণ করুন। ইস্টার্ন কোল ফিল্ডস কি কি কার্যকরি ব্যবস্থা নিচ্ছেন এবং সেই সব কাজগুলি যাতে আরও সুষ্ঠুভাবে করা যায় এইগুলি দেখতে হবে। এই যে প্রস্তাবগুলি আছে সেই প্রস্তাবের সংশোধনী কর্মসূচি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা পাঠাচ্ছেন, সেই ব্যাপারে একটা সর্বদলীয় দল করে তাদের দিল্লি নিয়ে গিয়ে আলাপ আলোচনা করে, আর তার সঙ্গে সঙ্গে রাজ্য সরকারের যে ব্যর্থতা এবং তাদের দায়িত্ব তারা পালন করেন কি করেন না সেটা আমাদের দেখতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ বসুমল্লিক, আপনি সংশোধনের কথা বলছেন, কিন্তু আপনি তো সংশোধনী দেননি, সুতরাং এ কথা আসে না।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** এ প্রস্তাবটা একটা বাস্তব প্রস্তাব। ওপেন কাস্ট মাইনিংয়ের জন্য ধ্বস নামছে, সেটা অস্বীকার করছি না, আমি যেটা বলতে চাইছি গ্রামে ধ্বস নামার জন্য এবং কয়লা খাদানের জন্য যে ক্ষতি হচ্ছে....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি সংশোধনী দিলে আলোচনা হতে পারে।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** আমার বক্তব্য হচ্ছে রাজ্য সরকার যে টোটাল রেভিনিউ আর্ন করছেন সেই ব্যাপারে ওনারা আমাদের কাছে বক্তব্য রাখুন। ধ্বসের ব্যাপরে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব রয়েছে না রাজ্য সরকারের দায়িত্ব রয়েছে যদি উভয়েরই দায়িত্ব থাকে তাহলে আমাদের স্টেট গভর্নমেন্ট যারা রয়েছেন সেই স্টেট গভর্নমেন্ট তাদের দায়িত্ব পালন করছেন কি করছেন না সেটা আমাদের দেখতে হবে। যে টোটাল রেভিনিউ কালেকসন করছেন সেই টোটাল রেভিনিউর কত পারসেন্টেজ তারা ওখানে ইলেক্ট্রিসিটি, ওয়াটার, রোড এবং প্রাইমারি স্কুলের ক্ষেত্রে কতটা খরচ করেছেন সেটা আমাদের জানা দরকার। জানতে পারলে সবাই মিলে যৌথভাবে আন্দোলন করতে আমরা রাজি আছি। রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে নয়, এলাকার মানুষদের জন্য আমরা কাজ করতে চাই। রাজ্য সরকারের দায়িত্ব পালিত হচ্ছে না বলে আমরা ক্ষোভ প্রকাশ করছি এবং রাজ্য সরকারের যা দায়িত্ব তা পালন করা দরকার এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বর্গীর হামলার কথা জানি। বাংলাদেশে বর্গীরা এসে ধন-সম্পদ লুণ্ঠন করেছে , এমন কি, তাতে অনেক প্রাণহানী পর্যন্ত

ঘটেছে। বারবার তারা এইভাবে লুণ্ঠন করেছে। আজকে আমাদের দেশে নতুন বর্গী হচ্ছে কোল ইণ্ডিয়া লিমিটেড। আমাদের এই রাজ্যের রানিগঞ্জ অঞ্চলে হাজার হাজার গ্রাম আছে এবং তার উপর নির্মমভাবে লুণ্ঠন চালাচ্ছে, শোষণ চালাচ্ছে তারা। মানুষজন আজকে সেখানে আতঙ্কিত। একটা চরম অবস্থার মধ্যে পৌঁছে দেওয়া হয়েছে তাদের। এক সময় আমাদের দেশে সুজলা সুফলা যেসব জমি ছিল, যাতে ধান হত, শস্য হত, নীলকর সাহেবরা নিজেদের স্বার্থে চাষীদের বাধ্য করেছিল সেইসব জমিতে নীল চাষ করতে। যারজন্য পরবর্তী কালে সেইসব জমি নিষ্ফলা হয়ে যায়। ঠিক সেইভাবে আজকে আমাদের এই বাংলাদেশের অর্থনীতির সর্বনাশ হয়ে যাচ্ছে। কারণ আজকে কোল ইণ্ডিয়া লিমিটেড সেই একই জিনিস চালাচ্ছে। ২০০ বছর ধরে রানিগঞ্জ এবং তার পার্শ্ববর্তী অঞ্চলের কোলিয়ারিসমূহে ব্রিটিশের প্রাইভেট মালিক যারা ছিল তারা সেখানে লুণ্ঠন করে ধন-সম্পদ নিয়ে চলে গেছে। সেক্ষেত্রে ব্রিটিশ লোক দেখানো দুটি কমিটি করেছিল ; একটি করেছিল ১৯২২ সালে—ফার্স্ট সাবসিসটেন্স কমিটি এবং ১৯৩৭ সালে করেছিল সেকেণ্ড সাবসিসটেন্স কমিটি। তারপর দেশ স্বাধীন হল এবং ১৯৫৭ এবং ১৯৬৪ সালে দুটি কমিটি হল এটা দেখতে যে, কি করে গ্রামের চাষীদের রক্ষা করা যায়। তারপর কোলিয়ারি অঞ্চলে প্রচণ্ড আন্দোলন হয়, ফলে ১৯৭১ সালে ঘুগনানী কমিটি এবং তার সাব-কমিটি-বাগচি কমিটি গঠিত হয়। তারা একটা বিস্তারিত রিপোর্টও সাবমিট করেন। সেই রিপোর্টে বলা হয়, কিভাবে সেখানে একের পর এক সর্বনাশ হয়ে চলেছে এবং তারা সেখানে ১৬৬টি খনি অঞ্চলকে বিপজ্জনক বলে উল্লেখ করেন। আজকে ঐ সমস্ত অঞ্চলের গ্রামগুলি ক্রমশঃ ধ্বংস হয়ে চলেছে, বসে গিয়ে চাষের জমি নষ্ট হয়ে যাচ্ছে, মাঠে জল দাঁড়াচ্ছে না, আগুন হচ্ছে, গ্যাস হচ্ছে, ঘরবাড়ি ক্র্যাক্ হয়ে যাচ্ছে, কুয়োতে জল থাকছে না, মাটির নিচের জলের লেয়ার নেমে যাচ্ছে। অর্থাৎ সেখানে একটা ধ্বংসাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে। এর মধ্যে ই. সি. এল-এর ৮০টি কোলিয়ারি ২০ লক্ষ লোক অ্যাফেকটেড হয়েছে। ধন-সম্পদ, চাষের জমি, শিক্ষাদীক্ষা অর্থাৎ জীবন ধারণের জন্য সব কিছু প্রয়োজনীয়, তার সমস্ত কিছু অতল গহ্বরে তলিয়ে যাচ্ছে। সভ্যতার সবকিছু আজকে সেখানে বিপন্ন হয়ে পড়েছে। আজকে আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, ওরা কোনও নিয়ম-কানুন পর্যন্ত মানছেন না। ভারত সরকারের ই. সি. এল টাকা দিয়ে সেখানে ১৯১৫ একর জমি লিগাল লিজ্ পেয়েছে সরকারের কাছ থেকে। কিন্তু তার বাইরে, সরকারি হিসাবই বলছে, সাধারণ মানুষের ৫,৮০০ একর জমি তারা বেআইনিভাবে জবরদখল করেছেন। এছাড়া তারা আরও দশ-বারো হাজার একর জমি চুরি করে রেখে দিয়েছেন যার কোনও টাইটেল ডকুমেন্ট নেই। গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া বলেছেন, যেহেতু তার কোনও ডকুমেন্ট নেই সেহেতু ব্যাঙ্কের কাছ থেকে তারজন্য কোনও টাকা তারা পাবেন না। তাই সেখানে লোন তাদের কোল ইণ্ডিয়া লিমিটেড থেকে নিতে হয়। কয়লার ক্ষেত্রে ভারত সরকার ঢুকবার পর ঝাঝা কোলিয়ারিতে ৫০০ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে। দুর্গাপুরের পাশেই এই ঝাঝা কোলিয়ারি। তারা সেখানে নতুন একটা পদ্ধতি বের করেছেন। তাতে উপরটা কেটে মাটির নিচে থেকে কয়লা নিয়ে যাবে, কিন্তু জল দিয়ে বা বালি দিয়ে সেটা ফিল-আপ করবেন না। ফলে ভ্যাকুয়াম হবার ফলে অটোমেটিক্যালি সেখানে ইতিমধ্যে ধ্বংস শুরু হয়ে গেছে। ওখানে একটা বি. টি. কলেজ আছে, তার অর্ধেকটা এরমধ্যে মাটির তলায় চলে গেছে। একটি কুয়া আছে, কিন্তু তাতে জল নেই। সেটা দিয়ে সোঁ সোঁ করে হাওয়া ঢুকছে। ৫০০ কোটি টাকা

খরচ করে কোলিয়ারি করেছেন, কিন্তু একটি নতুন লোককেও তারা চাকরিতে নেননি।

[5-20 — 5-30 P.M.]

কোলিয়ারিতে অনেক উদ্বৃত্ত আছে, সেখানে ৩ হাজার লোকের চাকুরি হতে পারতো, গ্রামের লোকেরা চাকুরি পেত। হাজার হাজার বিঘা জমি নেওয়ায় হচ্ছে, তার ক্ষতিপূরণ তারা দিচ্ছেন না। বরাকরে ক্ষতিপুরণ দিচ্ছে একর প্রতি ৪-৫-৬ শো করে টাকা এবং সেটাও তারা দিচ্ছেন না। হাজার হাজার চাষীর সর্ব্বনাশ হয়ে যাচ্ছে। তারা শোনপুরের মানুষকে হটে যেতে বলেছেন। হটে যাবার পরে কোথায় তারা যাবে, বসতি ছেড়ে তারা কোথায় যাবে সেটা তারা জানেন না। কোল্ডফিল্ড কর্তৃপক্ষ গায়ের জোরে তারা এই সব জিনিস করছে। সেখানে তারা বর্গীদের মতো হামলা চালাচ্ছে। স্যার, আমি আজকে এই প্রস্তাব করছি ভারত সরকার যে ঘুঘনানি কমিটি-বাগচি কমিটি বসিয়েছিলেন সেই কমিটি যে ১০টি প্রস্তাব দিয়েছিলেন ধ্বসের হাত থেকে লক্ষ লক্ষ মানুষকে বাঁচাবার জন্য, চাষীদের বাঁচাবার জন্য, গ্রামের মানুষকে বাঁচাবার জন্য সেই ১০টি প্রস্তাব গ্রহণ করা হোক। আমার সময় অল্প তাই আমি সেই রিপোর্ট পড়ছি না। সেই রিপোর্টে ১০ প্রস্তাবের কথা পরিষ্কার ভাষায় বলা আছে। মাননীয় স্পিকার স্যার, আমি দাবি করছি এই বিধানসভা থেকে একটা সর্ব্বদলীয় কমিটি করা হোক, সেই কমিটিতে কংগ্রেস পক্ষের সদস্য থাকুক এবং অন্যান্য সমস্ত দলের প্রতিনিধিরা থাকুক, তারা বিচার করে দেখুন ভারত সরকার নিয়োজিত ঘুঘনানি কমিটির রিপোর্ট ভারত সরকার এক অংশও কি কার্যকর করেছেন? তারা যদি কার্যকার না করে থাকেন তাহলে সর্ব্বদলীয় কমিটির পক্ষ থেকে ভারত সরকারকে চাপ দেওয়া হোক যাতে ঘুঘনানি কমিটির সুপারিশগুলি তারা যেন বাস্তবে পরিণত করেন। কংগ্রেসের যদি সৎ সাহস থাকে, মানুষের জন্য তাদের যদি দরদ থাকে, কোল্ডফিল্ডের লক্ষ লক্ষ মানুষ যারা বিপর্যয়ের মধ্যে পড়েছে তাদের জন্য যদি তাদের দরদ থাকে তাহলে আসুন আমরা একটা সর্ব্বদলীয় কমিটি বিধানসভা থেকে তৈরি করে ভারত সরকার যাতে ঘুঘনানি কমিটির-বাগচি কমিটির সুপারিশগুলি কার্যকার করেন তার জন্য আমরা চাপ সৃষ্টি করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের যে টাকা-পয়সা রয়ালটি বাবদ, সেস বাবদ আমাদের প্রাপ্য সেই টাকা আমরা পাই না, হিসাবের নানা কারচুপি দেখিয়ে সেটা মেরে দেওয়া হচ্ছে। যে কয়লা মাটির নিচের থেকে তোলা হয় সেই কয়লার উপর আমাদের সেস দেওয়া হয় না, বাই রোড যে কয়লা যাচ্ছে তার উপর আমাদের তারা সেস দেয়। হাজার হাজার লক্ষ লক্ষ টন কয়লা মাটির নিচের থেকে যে কয়লা তোলা হচ্ছে তার উপর তারা সেস দেয় না! এইভাবে পশ্চিমবাংলার ন্যায্য প্রাপ্য থেকে পশ্চিমবাংলাকে ওরা বঞ্চিত করছেন। এইভাবে গায়ের জোরে লুট করে আমাদের বঞ্চিত করছেন। সেই কেন্দ্রীয় সরকারের ওরা দালালি করছেন। এটা হচ্ছে আমাদের কাছে লজ্জার বিষয়, পশ্চিমবাংলার লজ্জার বিষয়। ওরা পশ্চিমবাংলার প্রতিনিধি হতে পারেন না, ওরা গরীব মানুষের প্রতিনিধি হতে পারেন না, গরীব চাষীদের প্রতিনিধি হতে পারেন না। আমাদের পশ্চিমবাংলার হাজার হাজার কোটি টাকার কয়লা কেন্দ্র লুট করে নিয়ে যাচ্ছে, জমি নিয়ে চলে যাচ্ছে, সেখানকার মানুষগুলো খেতে পাচ্ছে না, চাকুরি পাচ্ছে না, আমাদের পাওনা টাকা আমরা পাচ্ছি না, এর আমি নিন্দা করছি, প্রতিবাদ করছি। তাই আমি আজকে বলতে চাই কোলিয়ারির লক্ষ লক্ষ মানুষকে বাঁচাবার স্বার্থে এই ঘুঘনানি কমিটির সুপারিশ

কার্যকার করা হোক। আসুন আমরা সকলে মিলে একটা সর্ব্বদলীয় কমিটি করে দিল্লির উপর চাপ সৃষ্টি করি তাহলে জানব আপনাদের মানুষের প্রতি দরদ আছে। এই কথা বলে আমি আবার এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাণিক উপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা আজ যে মোশন এনেছেন, রানিগঞ্জ কোলফিল্ড তথা দুর্গাপুর অঞ্চলের অবস্থা সকলের নজরে আনার জন্য, তা আমরা সমর্থন করি না তা বলছি না। কিন্তু রানিগঞ্জ কোলফিল্ড এরিয়ায় যে সমস্ত গ্রামাঞ্চল রয়েছে, সেখানে ধ্বস নামার ফলে সকল স্তরের মানুষ যে অসুবিধায় পড়ছে, গ্রামের পুকুরে, কুয়ায় যে জল নেই, এসবই ঠিক, তবে এরই সাথে সাথে দিলীপবাবু এখানে যে কথা বললেন—ইংরেজ এদেশে আসার আগে এবং পরে তা হচ্ছে রক্ষক এবং ভক্ষক হিসাবে ওখানে রয়েছেন ই. সি. এল। এই সঙ্গে ভক্ষক হিসাবে যে রাজ্য সরকার ওখানে বসে আছেন সেকথা উল্লেখ করার জন্য। তারা কিভাবে এগিয়ে চলেছেন তার প্রমাণ হচ্ছে ধ্বস নামা অঞ্চল থেকে তারা সেস পারপাসে কোটি কোটি টাকা নিয়ে আসছেন। কিন্তু তা কোথায় লাগাচ্ছেন তা কি এখানে বলতে পারবেন? আমার কনস্টিটিউয়েন্সি বারাবনির অন্তর্গত সীতারামপুর, সালামপুর এবং শ্রীপুর, এই তিনটে অঞ্চল থেকে ই. সি. এল. থেকে টোটাল যে ৬১ কোটি টাকা আয় হচ্ছে তার মধ্যে ৩ কোটি ৩৩ লক্ষ ৫৩ হাজার টাকা নিয়ে আসছেন ওখান থেকে। ঐ জায়গায় হাজার হাজার মানুষ বাস করেন, ওখানে পুকুরে জল থাকছে না এবং পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। গরীব মানুষের স্বার্থে এই সরকার তাহলে কি দিচ্ছেন তা কি মাননীয় সদস্যরা বলতে পারেন? প্রোফেশন্যাল ট্যাক্স বাবদ ওখান থেকে টাকা নিয়ে আসছেন অথচ ওখানে কোনও কাজ করছেন না, বেকার সমস্যা সমাধানের জন্য কিছু করছেন না। কোলিয়ারিতে নিয়োগের মাধ্যমে বেকার সমস্যার সমাধান হোক তা আমরা চাই, তবে ওখান থেকে যে টাকা নিয়ে আসছেন তা থেকে গরীব চাষীদের চাষের উপকারার্থে, চাষাবাদের স্বার্থে কতটুকু করেছেন? রিভার লিফট্ ইরিগেশনের মাধ্যমে দামোদর নদীকে কাজে লাগিয়ে চাষের কাজে সাহায্য করা যায় এবং তা করলে বেকার সমস্যার তথা গরীব চাষীদের উপকার হয়। কিন্তু তা করা হয়নি। গ্রামে গ্রামে বৈদ্যুতিকরণের ব্যবস্থা নেই, রাস্তাঘাট, শিক্ষাব্যবস্থা ইত্যাদির দিকেও মাননীয় সদস্যদের নজর নেই। তাই আমার বক্তব্য হচ্ছে, কেন্দ্রের বিরুদ্ধে দোষারোপ করে নিজেদের দোষকে ঢেকে রাখা চলবে না, সেটাকে সামনে তুলে আনুন। ধ্বস-এর প্রতিরোধকল্পে ও সুব্যবস্থা গ্রহণের জন্য সর্বদলীয় কমিটি গঠন করুন। আমরা সব সময়েই এই সমস্ত কাজে আপনাদের পাশে আছি ও কাজ করতে চাই। আমার বক্তব্য আর বেশি না বাড়িয়ে সত্যিকারের কাজের জন্য আপনারা এগিয়ে আসুন। আমরা একসাথে কাঁধে কাঁধ মিলিয়ে একসাথে এগিয়ে যেতে পারি এবং সেখানে সি. পি. এম. বা কংগ্রেস, এই রকম কোন পার্টির লোক না দেখে এগিয়ে আসতে পারলে সত্যিকারের কিছু করতে পারবো। এই কথাবলে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रमजान आलि :** मिस्टर डिप्टी स्पीकर सर, कोयलरी इलाके में रहनेवाले लोगों का, उनके जान-माल का और उनके घर-वार की अबस्था बहुत ही बुरी है। बिना अबैद्यानिक तरीके से कोयला निकालने से खतरा बढ़ता ही जा रहा है। इस्टर्न जोन में आज सैकड़ों

बर्षो से कोयला निकालने का काम हो रहा है लेकिन कभी भी उनके बचाव के लिए साइन्टिफिक ढंग से जमिन की सुरक्षा की व्यबस्था नहीं की गई। नतिजा यह हो रहा है कि जमिन धसती जा रही हैं। इसकी कोई व्यबस्था न तो ब्रिटिश सरकार की ओर से की गई और न तो आजादी के बाद गवर्नमेन्ट आफ इण्डिया की और से कोई कदम उठाया गया। आज समस्या गम्भीर हैं। कोयलरी इलाके की सारी आवादी खतरे में हैं।

इसलिए यह रेजूलेशन जो हाउस में लाया गया हैं। मैं इसको पूर्ण रूप से समर्थन करता हूँ। बिरोधी दल खासकर कांग्रेस आई दल के माननीय सदस्य जो बिरोध करते हैं, मैं उनसे अनुरोध करता हूँ कि वे केन्द्रीय सरकार से अनुरोध करें कि सरकार वहाँ के लोगों को बचाने के लिए ठीक से व्यबस्था करे। साथ ही साथ उस इलाके में रहने वाले लोगों की उन्नति के लिए सरकार काम करे। खेती की जमीन जो वर्बाद हो गई है, उसको दोवारा खेती के लायक बनाने के लिए जिन साधनों की जरूरत है, उसका उपाय किया जाय। तकि किसान लोग वहा जमीन पर खेती करके अपनो जीबन का निर्बाह कर सकें।

इन शब्दों के साथ मैं इस रेजूलेशन को सपोर्ट करता हूँ। धन्यवाद।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একটা অত্যন্ত জরুরি ব্যাপারে মাননীয় সদস্য বিকাশচৌধুরি এবং আরও কয়েকজন মাননীয় সদস্য এই বিধানসভায় একটা প্রস্তাব এনেছেন আমি তাকে অভিনন্দন জানাচ্ছি কংগ্রেস পক্ষের মাননীয় সদস্য শ্রী মল্লিক এবং মাননীয় সদস্য শ্রী উপাধ্যায় তাদের বক্তব্য শুনে মনে হয়েছিল যে বোধ হয় সত্যিকারের এই সমস্তটা তারা অনুধাবন করেছেন। বিশেষ করে তারা বললেন ওই কনস্টিটিউয়েন্সির খানিকটা অঞ্চল অবশ্য সবটা নয় সেখানে ধ্বস নেমেছে। অর্থাৎ ধ্বস কয়লা খনি অঞ্চলে নেমেছে। এর সংস্কারের দায়িত্ব রাজ্য সরকারের। পরিত্যক্ত কয়লাখনি আমি কয়েক বছর আগে নিজে গিয়ে দেখে এসেছিলাম যে ওই কয়লাখনি অঞ্চলে ধ্বস নামার জন্যে ওখানকার সমস্ত অঞ্চলটা দূষিত হয়ে রয়েছে। এটা সংস্কারে দায়িত্বও নাকি রাজ্য সরকারের। এইরকম তারা বলে থাকেন। আরেকটি মারাত্মক কথা বললেন যে তারা একটা হিসাব নিয়ে এসেছেন যে ওই অঞ্চল থেকে কত টাকা রাজ্য সরকার পান আর তার কত টাকা ওই খানের জন্য খরচ করছেন সেটা জিজ্ঞাসা করেছেন। তবে এই যদি ওদের মনোভাব হয় তাহলে তো কলকাতার মানুষ বলতে পারেন যে কলকাতা থেকে কত টাকা পান তার হিসাবে রাজ্য সরকারের কাছ থেকে চাই। সেই হিসাবে কলিকাতার জন্য খরচ করতে হবে। তাহলে অবস্থাটা কি দাঁড়াবে চিন্তা করুন। তারা হয়ত কথার কথা বলেছেন, তবে এই রকম যদি অনুভূতি হয় তাহলেতো সর্বনাশ ব্যাপার হয়ে যাবে। ধরুন একটা ওপেনিং কাস্ট মাইনিং আছে ওই সমস্ত এলাকায় চাষ হচ্ছে কিন্তু বিভিন্নভাবে সেই জমি নিয়ে নেওয়া হচ্ছে যার ফলে চাষীদের জমি কমে যাচ্ছে। আমি এই ব্যাপারে বিনয়বাবুর সঙ্গে দু-একটি সভায় গেছিলাম সেখানে কথা দেওয়া হয়েছিল যে যাদের জমি নিয়ে নেওয়া হয়েছে তারা যদি কিছু ক্ষতিপূরণ চায় তাহলে দেওয়া হবে এবং তারা যদি ওই জমির উপরে ভরণপোষণ চায়

তাহলে ওদের একজনকে চাকুরি দিতে হবে। পরে ওরা বললেন না, এই চাকরির ব্যাপারে আমরা প্রতিশ্রুতি দিতে পারিনা, এর একটা কারণ হচ্ছে—এই কয়লাখনিতে নূতন লোক নিয়োগ হচ্ছে না, লোক কমানো হচ্ছে। আজকে কোল ইণ্ডিয়ার যেখানে অফিস আছে, যেখানে ইস্টার্ন কোল্ডফিল্ডের অফিস, সেখানের কয়লাখনি অঞ্চলের বিভিন্ন রাজ্যের কয়েক হাজার মানুষ আজকে এসেছিলেন। তাদের প্রধান দুটি দাবির মধ্যে একটি দাবি হচ্ছে তাদের নিরাপত্তা নেই, তাদের জল নেই, তাদের কোয়ার্টার নেই ইত্যাদি ; আর একটি দাবি হচ্ছে চাকরি চলে যাচ্ছে এবং বিশেষ করে মেয়েদের চাকরি চলে যাচ্ছে এবং পুরুষদের তো যাচ্ছেই। তাছাড়া ঐ মাফিয়ারা যেখানে সেখানে ওপেন কাস্ট মাইন করছে, সেখান থেকে কয়লা তুলছে। এবড়ো খেবড়ো ভাবে নানানভাবে সর্বনাশ করছে। এগুলি মাফিয়াদের টাকা রোজগারের রাস্তা হয়েছে এবং কিছু অফিসিয়াল এর সঙ্গে যুক্ত—এইসব সমস্যাগুলি নিয়ে তারা আজকে এসেছিলেন। রানিগঞ্জ শহরে যে পরিমাণে ধ্বস নামছে তাতে মানুষের জীবন বিপন্ন হচ্ছে। আজকে যে কোনও সময়ে এই শহরটা মাটির তলায় চলে যেতে পরে—সেদিক থেকে অবস্থাটি গুরুত্বপূর্ণ। এখন ঐ অঞ্চল যদি দেখেন তাহলে দেখবেন চাষের জমি কমে গিয়েছে। তাছাড়া বিভিন্নভাবে এমনভাবে এবড়ো খেবড়ো খোঁড়া হচ্ছে যার ফলে কোথাও ধ্বস নেমেছে, কোথাও মাটি উঁচু হয়ে যাচ্ছে। জমির যে ফর্মেশন সেটা নষ্ট হয়ে যাচ্ছে। আন্ডার গ্রাউন্ডের সয়েলে পানীয় জল পাওয়া যাচ্ছে না। আমরা যখন সরকারে আসি তখন আমি অর্থ দপ্তর এবং জ্যোতিবাবুর দপ্তরে ছিলাম, আমি কয়েকটি জায়গায় গিয়েছিলাম সেখানে তারা যে সমস্ত কোল মাইনগুলি ছেড়ে গিয়েছে সেগুলি জলে ভর্তি হয়ে গিয়েছে। সেগুলিকে ব্যবহার করা যায় না। ডিপ-টিউবওয়েলগুলি ড্রাই হয়ে গিয়েছে জল পাওয়া যাচ্ছে না। রানিগঞ্জ শহরে আমি গিয়েছিলাম—দিলীপ মজুমদার কমিটির কথা বললেন—কিছু এক্সপার্ট নিয়ে কমিটির সঙ্গে কথা হয়েছিল তারা মতামত দিয়েছিলেন রানিগঞ্জ শহরকে বাঁচাতে গেলে সান্ডব্লাস্টিং করা দরকার। এই ব্যাপারে এক্সপেরিমেন্ট স্কীম হয়েছিল, সেগুলি করতে গেলে কিছু লোকের জমি যাবে, তারজন্য টাকা-পয়সাও দিতে হবে। সেই টাকার অ্যালটমেন্ট হয়নি। যার ফলে জল এবং বালি এগুলি কন্টিনিউয়াসলি পাম্প করে ভেতরে ঢোকাতে হবে। এ ছাড়া অন্য কোনও ব্যবস্থা নেই। সেই ব্যবস্থাটি পর্যন্তও হয়নি। এই হচ্ছে আজকের বিপদ। এখন কথা উঠেছে এর দায়-দায়িত্ব কে নেবে—আপনার মাইন অ্যান্ড মিনারেলসে পরিষ্কার লেখা আছে এই যে সমস্ত কয়লাখনি তার অপারেশন ইত্যাদির জন্য যদি এনভার্নমেন্টের কোনও ক্ষতি হয় বা পরিবেশের ক্ষতি হয়, মানুষের অন্য কোনও অসুবিধা হয়, জমি যা আছে, সেগুলির যদি ক্ষতি হয় সেইগুলি সমস্ত দেখা এবং সংস্কার করার দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। এবং পরবর্তীকালে তারা যখন নিয়মগুলি করলেন তাতেও সমস্ত লেখা আছে।

[5-40 — 5-50 P.M.]

কিন্তু কোনটাই কার্যকর করা হয়নি*যার ফলে আজকে এই সমস্ত অঞ্চলে একটা চরম বিপদ দেখা দিয়েছে। একদিকে মানুষ তার জমি হারাচ্ছে, অন্যদিকে মানুষের চাকরি-বাকরি নেই, যেকোনও সময়ে তার জীবন জীবিকা বাড়ি-ঘর ধ্বসে যেতে পারে। সেদিক থেকে এই যে প্রস্তাব এসেছে আমি বিরোধী পক্ষের কাছে আবেদন করব তারা কোনও রকম এর মধ্যে

গোঁজামিল না রেখে পরিষ্কারভাবে এই প্রস্তাবকে সমর্থন করবেন। এরমধ্যে নির্বাচন ইত্যাদির ব্যাপার জানবেন না, এটা সমস্ত অঞ্চলের ব্যাপার, তাদের যারা সমর্থক তারাও ওখানে আছেন, তাদের বাড়ি-ঘর জীবন জীবিকা সমস্ত কিছুর অস্তিত্ব বিপন্ন। সেদিক থেকে তারা সেইভাবে প্রস্তাবটি গ্রহণ করবেন এবং সর্বদলীয় কমিটির যে প্রস্তাব এসেছে সেই সর্বদলীয় কমিটিতে তারা আসবেন এবং ওখানে গিয়ে বলবেন হ্যাঁ, তারপর এখানে বলবেন সমস্ত সমস্যা হচ্ছে রাজ্য সরকারের, এতে সমস্যার সমাধান হবে না। এছাড়া আর একটা প্রস্তাব আছে যেটা ঐ প্রস্তাবের পরিপূরক সেটা হচ্ছে বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধিদল রানিগঞ্জ আসানসোল কয়লা খনি অঞ্চলে যেতে পারেন যেখানে ওপেন কাস্ট মাইনিং হচ্ছে, মাফিয়াদের রাজত্ব চলছে, তারা সেখানে গিয়ে দেখে এসে রিপোর্ট দিতে পারেন। যাইহোক ধন্যবাদ দিচ্ছি যারা এই প্রস্তাব এনেছেন, আর বিরোধী দলের কাছে আমার আবেদন কোনও রকম এদিক ওদিক না রেখে তারা এই প্রস্তাবকে সমর্থন করবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিকাশ চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই প্রস্তাবের উপর আলোচনায় বিরোধী দলের দু'জন সদস্য যা বললেন বিশেষ করে মাননীয় সদস্য সুহৃদ বসুমল্লিক যখন বলছিলেন তখন মনে হচ্ছিল ঠিক বলছেন কিন্তু পরবর্তীকালে এটা কিভাবে অন্যদিকে চলে গেল আমি বুঝতে পারলাম না। আমার মনে হয় ওরা সবই জানেন সবই বোঝেন, কিন্তু কিভাবে করতে হবে না করতে হবে, বিষয়টার কিভাবে প্রতিরোধ করতে হবে সেই বিষয়ে ওনারা এগোতে যাচ্ছেন না। কারণ, এগোতে গেলে কেন্দ্রীয় সরকারের সাথে কথাবার্তা বলতে হবে, যাইহোক কিছু করতে হবে, যার জন্য ওদের বলতে হয় তাই বলছেন। যাইহোক একটা কথা এখানে পরিষ্কার যে এর ভয়াবহতা, বিপদ, আশঙ্কার কথা সবাই স্বীকার করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার বক্তব্য হচ্ছে এই সমস্যা আসানসোল, দুর্গাপুর মহকুমার আছে, তার সাথে বাঁকুড়া জেলার অর্ধগ্রাস, মেজিরা, পুরুলিয়ার মধুকুণ্ডা, বীরভূমের খয়রাসোল এইসব অঞ্চল নিয়েও কথাবার্তা বলছি। এরমধ্যে দেখা যাচ্ছে এইসব অঞ্চলের ভয়াবহতা যদি বোঝাতে হয় তাহলে যা বললেন মাননীয় সদস্য দিলীপ মজুমদার ঘুগনানী কমিটির কথা এই কমিটি বলে দিয়েছে প্রায় ৪৫টি কোলিয়ারিতে এই অবস্থা সৃষ্টি হয়ে আছে। একটা কোলিয়ারিতে ৪/৫টি গ্রাম পড়তে পারে, আবার ৫/৬টি গ্রামও পড়তে পারে। যেমন উদাহরণ স্বরূপ বলা যায় মানিক উপাধ্যায়ের এলাকার ভানোরা কোলিয়ারিতে ১০টি গ্রাম আজ বিপজ্জনক অবস্থায় পড়ে আছে। এবং সেখানে কি করতে হবে, কি না করতে হবে অথবা প্রতিরোধ করতে হবে সে সম্বন্ধে কিছুই বললেন না। তাই বলছি, এটা নিয়ে রাজনীতি করবেন না। আমরা যদি একে প্রতিরোধ না করি তাহলে আগুন জ্বলবে কাজেই প্রতিরোধ না করে কি করব। এটাই হল ওদের চার্জনীতি অর্থাৎ ওপেন কাস্ট মাইনিং করে আবার বিপদ বাড়িয়ে দাও। আমি বলছি এইভাবে ওপেন কাস্ট মাইনিং করবেন না। আমরা মাস্টার প্ল্যান চেয়েছি কিন্তু সেই মাস্টার প্ল্যান আজ পর্যন্ত দেয়নি। দুর্গাপুর, আসানসোল সম্বন্ধে মাস্টার প্ল্যান দিলে মানুষ জানতে পারত তাদের বদ মতলব কি আছে। তাই এসব না করে ওপেন কাস্ট মাইনিং হবে বলছে। এটা হলে ওর আশে পাশে যে ৫/১০টা গ্রাম আছে তাদের অবস্থা কি হবে? তাদের পুর্নবাসনের ব্যবস্থা হবে কি? পুর্নবাসনের কথা বললেই বলা হয় আমাদের প্রোজেক্ট হেড নেই। সি. আই. ই. সি. এল বলছে আমাদের

হেড নেই। কেন্দ্রীয় সরকার বলেছেন নূতন নূতন প্রোজেক্ট হবে তখন নূতন নূতন সেল করতে হবে এবং তার নাম হচ্ছে রিহ্যাবিলিটেশান সেল। কিন্তু তারা তা করছেনা। ঘুগনানি কমিটি বলেছেন এমন এমন জায়গা আছে যেখানে ভূমি দাঁড়িয়ে আছে কিন্তু নিচে কোনও পিলার নেই। সাধারণত ৩ রকম কয়লা খনি হয়—পিট মাইনস্, ইনক্লাইন এবং ওপেন কাস্ট মাইনিং। যারা পিট মাইনস করে তারা কয়লা কাটতে কাটতে বহু দূরে চলে যায় এবং যখন তাদের মাইনিং লিজ এলাকা শেষ হয় তখন আবার পেছনে আসে। কিন্তু এখানে সমস্যা হল, এগিয়ে যাবার সময় যে সমস্ত পিলারগুলি রেখে যায় ফিরে আসার সময় সেই পিলারগুলি কেটে কেটে আসে এবং ডিপিলারিং হবার ফলে উপরের ভূমি ধ্বসে যেতে পারে। তবে অনেক সময় যে ধ্বসে পড়ে না তার কারণ হল আন্ডারগ্রাউন্ড ওয়াটার যেটা থাকে সেটা জমিকে ধরে রাখে। কিন্তু জল যদি তাড়াতাড়ি নিচে চলে যায় তাহলে ধ্বসে যেতে পারে এবং এটা অনেক সময়ই হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আলোচনার জন্য নির্দিষ্ট যে সময় আছে তার মধ্যে এটা শেষ হবে না, কাজেই সভার সম্মতি নিয়ে হাফ অ্যান আওয়ার টাইম ইজ এক্সটেন্ডেড।

**শ্রী বিকাশ চৌধুরি ঃ** আর একটা সমস্যা হল ওখানে আগুন জ্বলছে। ওই আগুন যদি উপরেউঠে আসে তাহলে ইস্টার্ন কোলফিল্ডকে খবর দেয় এবং তারা এসে যেখানে আগুন জ্বলছে সেখানে কিছুমাটি চাপা দেয়। কিন্তু এতে অনেক সময় আগুন নেভেনা। আন্ডারগ্রাউন্ডে ৪০০/৫০০ ট্যানেল রয়েছে, জমি ক্রাক হয়ে রয়েছে এবং অক্সিজেন ঢুকছে বলে আগুনও জ্বলছে। আসানসোল থেকে শুরু করে রানিগঞ্জ পর্যন্ত যে রেলওয়ে ট্রাক আছে সেখানেও বিপদ দেখা দিয়েছে।

[5-50 — 6-00 P.M.]

এখানে এই সমস্ত কথাবার্তা বলা হচ্ছে—কিন্তু কে রক্ষা করবে, কে এই জিনিসগুলি ধরে রাখবে। বার বার কমিটি হয়েছে বৃটিশ আমলে কমিটি হয়েছে। কিন্তু সেই কমিটি হবার পর তার যা রেকমেন্ডেসন সেগুলি সব চেপে রেখে দেওয়া হয়েছে। কথা উঠেছে যে আমরা জায়গা জমি দিতে চাই না—এই রকম একটা ধারণার সৃষ্টি করা হয়েছে। আমি এ কথা বলতে চাই আমরা জায়গা জমি নিশ্চয় দেবো কিন্তু কতকগুলি শর্ত করতে হবে। বৈজ্ঞানিক ভিত্তিতে, টেকনিক্যালি এই সমস্ত কাজ করতে হবে এবং সমস্ত কিছুই ঐভাবে করতে হবে। দাবি হচ্ছে কস্ট অব প্রোডাকশন এত হাই যে চারি কমিটি বলেছে যে ৩০টি কোলিয়ারি বন্ধ করে দিতে হবে। এর সঙ্গে জড়িত জল আছে আগুন আছে, গ্রামের সমস্যা আছে। তাই আমি বার বার এই কথাই বলি যে একটা সর্বদলীয় কমিটি করে দিল্লিতে গিয়ে তাদের সমস্ত কথা বলি যে আগের যে কমিটি তার রেকমেন্ডগুলি যদি ইম্পলিমেন্ট করি তাহলে আমরা অনেকটা এগিয়ে যেতে পারবো। জল সব নিচে চলে যাচেছ আর ঐসব জায়গা মরুভূমিতে পরিণত হতে পারে এই আশঙ্কা আমাদের আছে। এই বিষয় নিয়ে আশা করবো সমস্ত দলের মাননীয় সদস্যরা এটা সমর্থন করে যাতে এটা প্রতিরোধ করা যায় তার ব্যবস্থা নেবেন।

That motion of Shri Bikash Chowdhury that. "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, দুর্গাপুর ও আসানসোল মহকুমার অসংখ্য কয়লাখনি হতে দীর্ঘকাল

যাবৎ অবৈজ্ঞানিকভাবে কয়লা উত্তোলনের ও খনিকার্য পরিচালনার ফলে ব্যাপকভাবে ধ্বস, আগুন ও দুর্ঘটনার জন্য ঐ অঞ্চলের মানুষের জীবনযাত্রা বিপর্যস্ত হয়ে পড়েছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, ওপেন কাস্ট মাইনিং-এর ফলে জমি ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, অধিকন্তু নতুন নতুন কয়লাখনি চালু করার জন্য জমি অধিগ্রহণ করলেও ঐ জমির বদলে চাকুরি দেওয়ার প্রথা রদ করা হয়েছে, যেসমস্ত কারণে অর্থনৈতিকভাবে অসংখ্য মানুষের জীবন এবং সমগ্র অঞ্চলের পরিবেশ ও ভারসাম্য বিপন্ন হচ্ছে;

সেইহেতু উক্ত অবস্থা নিরসনে এই সভা কেন্দ্রীয় সরকারকে রাজ্য সরকার মারফত প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে এবং সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনার জন্য দিল্লিতে একটি সর্বদলীয় প্রতিনিধি দল প্রেরণের প্রস্তাব করছে। Was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে এই বক্তব্যের মধ্যে একটা সর্বদলীয় কমিটি করে দিল্লিতে পাঠাবার প্রস্তাব আছে। আমি সর্বদলীয় প্রতিনিধিদের নাম এখানে ঘোষণা করছি।

All party Delegation to meet the Union Minister for Energy in pursuance of Motion U/r. 185 moved by Shri Bikash Chowdhury and adopted by the House on 30.3.89.

1 Shri Benoy Krishna Choudhury - Minister-in-Charge, Land and Land Reforms Deptt. Leader.

2. Shri Nirmal Kumar Bose - Minister-in-charge, Food and Supplies Deptt.

3. Shri Santi Ranjan Ghatak - Minister-in-charge, Labour Deptt.

4. Shri Bikash Choudhury

5. " Lakshman Bagdi

6. " Bansa Gopal Choudhury

7. " Dilip Majumdar

8 " Tarun Chatterjee

9. " Nabani Bauri

10 " Gobinda Bauri

11. " Natabar Bagdi

12. " Bijoy Bagdi

13. " Tarapada Ghosh

14. " Sakti Prosad Bal

15. " Sunirmal Paik
16. " Prabodh Chandra Sinha
17. " Bimalananda Mukherjee
18. " Sunil Santra
19. " Prabuddha Laha
20. " Manik Upadhyay
21. " Suhrid Basu Mallik
22. " Tuhin Samanta
23. " Deba Prosad Sarkar
24. " Shri A.K.M. Hassan Uzzaman

এঁরা সবাই দিল্লিতে যাবেন এবং কেন্দ্রীয় শক্তি মন্ত্রীর সঙ্গে দেখা করে, তাদের বক্তব্য রাখবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Now discussion on Motion under Rule 185 regarding unemplogyment problem. I request Shri Surya Chakraborty to move his motion.

## MOTION UNDER RULE-185

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫ অনুসারে আমি এই প্রস্তাবটি উথাপন করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, দেশে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা বর্তমানে ৩ কোটিরও উর্দ্ধে এবং প্রায় ১,৮৬,০০০ কলকারখানা বন্ধ আছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার অর্ডিন্যান্স জারি করে অনির্দিষ্ট কালের জন্য কর্মী নিয়োগ বন্ধ রেখেছেন এবং বহু কেন্দ্রীয় সরকারি সংস্থা বন্ধ ও ডি-নোটিফাই করেছেন। এ ছাড়াও কেন্দ্রীয় সরকার রপ্তানীভিত্তিক শিল্প স্থাপনে গুরুত্ব দিয়েছেন, কলকারখানায় কর্মী নিয়োগ বন্ধ বা সংকোচন করে কম্পিউটার চালু করেছেন এবং গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে অর্থবরাদ্দ কমিয়ে দিয়েছেন;

এই সভা মনে করে যে, কেন্দ্রীয় সরকারের উপরোক্ত নীতি প্রধানমন্ত্রীর বেকারসমস্যা দূরীকরণ ও শতকরা ৩০ ভাগ চাকরি মহিলাদের জন্য সংরক্ষণ সম্পর্কিত সাম্প্রতিক ঘোষণার সম্পূর্ণ পরিপন্থী;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, (১) কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে সাংবিধানিক স্বীকৃতি দেওয়া হোক, (২) সারা দেশে সিলিং বহির্ভূত জমি বেকার ভূমিহীন ক্ষেতমজুরদের মধ্যে বন্টন করা হোক, (৩) নিয়োগ বন্ধের অর্ডিন্যান্স প্রত্যাহার করা হোক, (৪) এন. আর. ই. পি ও আর. এল. ই. জি. পি প্রকল্পে আরও অর্থ বরাদ্দ করা হোক, (৫) বন্ধ কলকারখানাগুলি খোলা হোক এবং রাজ্য সরকারগুলির সুপারিশমতো বন্ধ ও রুগ্ন কলকারখানাগুলি জাতীয়করণ করা হোক,

(৬) কলকারখানায় ও বিভিন্ন অফিসে কর্মীনিয়োগ বন্ধ রেখে কম্পিউটার চালু করা বন্ধ করা হোক, (৭) লক-আউট ও লে-অফকে বে-আইনি ঘোষণা করা হোক এবং (৮) পশ্চিমবাংলার হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প অবিলম্বে অনুমোদন, সল্টলেক-ইলেকট্রনিকস প্রকল্পে অর্থ বরাদ্দ, হলদিয়া সার কারখানা খোলা, হলদিয়া আই. ও. সি সম্প্রসারণ ও দুর্গাপুর ইস্পাত কারখানা সম্প্রসারিত করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** There are five amendments. All the amendments are in order. I request Shri Birendra Kumar Moitra to move his motion.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি।"

(1) in para 2, after the words "অর্থ বরাদ্দ কমিয়ে দিয়েছেন", the following words এবং কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রনাধীন রাষ্ট্রয়ত্ত ব্যাঙ্কগুলি পশ্চিমবঙ্গে বেকার যুবকদের স্বনির্ভর কর্মসূচিতে অর্থলগ্নী প্রায় বন্ধ করে দিয়েছেন, be added;

(2) after the last para the following new para be added:-

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে আরও অনুরোধ করছে যে কেন্দ্রীয় সরকারের নির্দ্ধারিত যথাবিহিত পদ্ধতিতে সুপারিশকৃত বেকার যুবকদের ঋণ প্রকল্পগুলির মঞ্জুরির ভাগ্য যাতে কেবলমাত্র ব্যাংকের ব্রাঞ্চ ম্যানেজারদের ইচ্ছার উপর নির্ভরশীল হয়ে না দাঁড়ায় এবং যাতে কোনও প্রকার কারণ প্রদর্শন না করে ঋণের প্রস্তাবগুলি বাতিল করা না হয় তার জন্য জেলায় একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন এবং নিয়মবিধি (guide line) স্থির করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Now I request Shri Manabendra Mukherjee to move his motion.

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে এই সংশোধনী মুভ করছি।

3) in para 2, line 1, for the word "অর্ডিন্যান্স" the word "নির্দেশ" be substituted;

4) in the last para, line 4, for the brackets, figure and words "(৩) নিয়োগ বন্ধের" the brackets, figure and words "(৩) কেন্দ্রীয় দপ্তরে নিয়োগ বন্ধের" be substituted;

5) in the last para, line 4, for the word, "অর্ডিন্যান্স" the word "নির্দেশ" be substituted.

[6-00 — 6-10 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ, মাননীয় সদস্য শ্রীসূর্য চক্রবর্তী মহাশয় যে প্রস্তাব এনেছেন সে সম্পর্কে আমি প্রথমেই বলতে চাই যে, এখানে দৃষ্টিভঙ্গীর তফাত রয়েছে। এই

প্রস্তাবটা শুধুমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটা রাজনৈতিক শ্লোগান বললে বোধহয় ঠিক হবে যা ওঁরা মাঠে ময়দানে বিগত ১১/১২ বছর ধরে বলে চলেছেন এবং তারই প্রতিফলন এই সভার মধ্যে করার চেষ্টা করেছেন। বেকাররা চাকরি পাক, বেকাররা কর্মসংস্থানের সুযোগ পাক, কর্মে নিয়োগ অনেক বেশী করে এগিয়ে চলুক—একথার আমার মনে হয় কোনও সুস্থ মস্তিষ্কের মানুষ বিরোধিতা করতে পারেন না। এই দাবি পশ্চিমবঙ্গের সবাই-এর দাবি, এই কথা পশ্চিমবঙ্গের সকল মানুষের কথা কাজেই সে দিক থেকে আমাদের কোনও আপত্তি নেই কিন্তু প্রশ্নটা অন্য জায়গায়। স্যার, এই প্রস্তাবের লাইনে লাইনে বেশ কিছু কিছু কথা আছে যার মধ্যে হীনমন্য রাজনৈতিক কথাবার্তা এদিক ওদিক ঘোরাফেরা করেছে কাজেই তার বিরোধিতা আমাদের করতেই হবে। যা দেখা যাচ্ছে যা অনুভব করা যাচ্ছে, যা বাস্তব অভিজ্ঞতা তার সঙ্গে এই প্রস্তাবের সুর এক সুরে বাঁধা নয়। উনি পশ্চিমবঙ্গের বাসিন্দা, পশ্চিমবঙ্গের কথা তো আগে বলতে হবে কিন্তু তা না বলে উনি আগেই চলে গেলেন ভারতবর্ষের কথায় এবং বললেন ৩ কোটির বেশি বেকার। উনি যদি বলতেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে কলকারখানা বন্ধ হবার জন্য প্রায় ৪৬ লক্ষ বেকার যুবক সৃষ্টি হয়েছে এবং এ ব্যাপারে প্রথম পুরস্কারের দাবিদার জ্যোতিবাবুর নেতৃত্বে বামফ্রন্ট সরকার তাহলে তা নিশ্চয় আমরা সমর্থন করতাম এবং সে সম্পর্কে ভাবনাচিন্তা করতাম কিন্তু উনি সেটা বললেন না। যদি বলতেন ভারতবর্ষে যে ১ লক্ষ ৮৬ হাজার কলকারখানা বন্ধ তারমধ্যে কতগুলি মাঝারি, কতগুলি বড়, কতগুলি ক্ষুদ্র এবং সেখানে পশ্চিমবঙ্গের অবস্থান কি—তার সংখ্যা বোধহয় ৮০ হাজার—তাহলে বুঝতাম কিন্তু উনি সেসব কথা বললেন না। আমি সেইজন্য বলব, ব্রেক-আপটা করুন এবং তা করে আসল চিত্রটা তুলে ধরুন। কিন্তু উনি যা করলেন, সেখানে শুধু কেন্দ্র বিরোধিতা, রাজীব বিরোধিতার কথা বললেন এবং সেই একই শ্লোগান শুনিয়ে গেলেন। যে শ্লোগান বিগ্রেড প্যারেড গ্রাউন্ডের মাঠে শোনান সেই একই শ্লোগান মহিষাদলের মাঠে শোনান। এবং তাই এই বিধানসভায় শুনিয়ে গেলেন, সমস্তই একই সূত্রে বাঁধা। কাজেই স্যার, এই দৃষ্টিভঙ্গির তফাতের জন্য দুঃখের সংঙ্গে এর বিরোধিতা আমাদের করতে হচ্ছে। ওঁর সঙ্গে একই সংঙ্গে আমি হাত তুলে শ্লোগান দিতাম উনি যদি বলতেন, বেকারদের চাকরি চাই—জ্যোতিবাবু আপনি এটা দেখুন। নিশ্চয় তাহলে আমি এটা সমর্থন করতাম। যদি উনি একই সঙ্গে বলতেন বেকারদের চাকরি চাই—প্রধামনন্ত্রী রাজীব গান্ধী এটা দেখুন তাহলে সেটা উনিও বলতেন, আমিও বলতাম এবং সেখানে ভারতবর্ষের চিত্রটা এবং পশ্চিমবঙ্গের চিত্রটা এই দুটো গ্রাফের মধ্যে রেখে উনি যদি ডিমান্ড করতেন on behalf of the un-unemployment তাহলে সেটা শোভনীয় হ'ত কিন্তু তা উনি করনেনি। সেই জন্যই স্যার, বলছি, এখানে দৃষ্টিভঙ্গীর তফাৎ রয়েছে এবং একটা রাজনৈতিক শ্লোগান এই প্রস্তাবের মধ্যে দিয়ে তুলে ধরা হয়েছে কাজেই স্যার, অত্যন্ত ব্যাথা নিয়ে, দুঃখের সঙ্গে এই প্রস্তাবের বিরোধিতা আমাকে করতে হচ্ছে। মানববাবু একটু বুদ্ধি-টুদ্ধি ধরেন, উনি অর্ডিন্যান্সের কথা বলেছেন। কেন্দ্রীয় সরকার কোথায় অর্ডিন্যান্স করেছেন নিয়োগ বন্ধের? কবে, কোন ডেটে, একটা অন্তত ডিসপ্লে করুন। এই তো অবস্থা, কাজেই স্যার, আপনি ব্যাপারটা একটু চিন্তা করে দেখুন। এখন মুশকিল হচ্ছে, সূর্যবাবু তো মেদিনীপুরের ছেলে কাজেই পার্টি বোধহয় ঠিকমতোন ওকে দেখছেন না। হাওড়া, হুগলি বা ২৪ পরগনার ছেলে হ'লে পার্টি আপনাকে ব্রিফ করে দিত কিন্তু আপনি মেদিনীপুরের ছেলে তো সেইজন্য পার্টি

আপনাকে দেখছে না, আপনাদের পার্টির দৈন্যতা এখানে প্রকাশ পাচ্ছে কারণ ঐ ভোগতন্ত্র, পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে আপনারা ঢুকে পড়েছেন গোয়াঙ্কাদের কোলে বসে। হলদিয়ার হাওয়া আপনার গায়ে লেগেছে সেইজন্য এই অবস্থা হয়েছে। কাজেই অর্ডিন্যান্স ইত্যাদি হয়নি। স্যার, আমার কাছে একটা বই আছে, ভারত সরকারের বই, ১৯৮৭ সালে এটা পাবলিশড হয়েছে, তাতে যে ফিগার দেখছি সেটা আমি প্রথমে বলছি। "The number of employees in Central Public Sector Undertaking in West Bengal increased by 12.63% from 3,80,000 in 1980-81 to 4,28,000 in 1985-86.

এই ক'বছরে, আমার কাছে রিসেন্ট ডাটা নেই, তাহলে ডাটা দিতে পারতাম, তবে এই হচ্ছে পরিস্থিতি। এই বইটা একটু পড়ুন তাহলে বোঝা যাবে। বই এর নামটা হচ্ছে হ্যান্ড বুড অব ইন্ডাস্ট্রিয়াল স্টাটিসটিক্স। উনি প্রথমে বললেন কেন্দ্রীয় সরকার অর্ডিন্যান্স করেছে, কোনও ভৌতিক কারণে যে বলেছেন জানিনা, মানববাবু আবার একটা সংশোধনী নিয়ে এসেছেন এবং বাঁচিয়ে দিয়েছেন আপনাকে। তারপর দেখছি ইন্ডাস্ট্রিয়াল অ্যাসেটস ক্রিয়েশনের ক্ষেত্রে সেন্ট্রাল সেক্টারের কি কি অবস্থাটা হয়েছে, The value of assets of Central Public Sector Undertakings in West Bengal has increased by 130% from Rs. 1736.40 crores in 1980-81 to Rs. 3991 in 1985-86. এটাও কিন্তু ঐ বই থেকে রেফার করছি দি হ্যান্ড বুক অব ইন্ডাস্ট্রিয়াল স্টাটিসটিক্স। তাহলে কি দেখা যাচ্ছে, কেন্দ্র বিমাতৃসুলভ ব্যবহার করছে, না তো? কেন্দ্র করছেন, দিচ্ছেন, কিন্তু পরিকাঠামো পশ্চিমবাংলায় কোথায়? কি অবস্থা আজকে, ১৭ই মার্চ এই বিধানসভায়—একটু আগে লেবার মিনিস্টার উত্তর দিয়েছিলেন আসানসোল সম্পর্কে, একটু আগে সুব্রত মুখার্জি মেটাল বক্স নিয়ে চিৎকার করলেন, উনি চুপ করে বসে ছিলেন। কত জন মারা গেছে, কত জন বেকার হয়েছে কি পরিস্থিতি? আমাদের একজন সদস্য মাননীয় সৌগত রায়, আমাদের সত্যরঞ্জন বাপুলি একটা প্রশ্ন করেছিলেন ১৭ই মার্চ, তার রিটিন অ্যান্সার এই হাউজেস এসেছে, মাননীয় শ্রমমন্ত্রী দিয়েছেন, কোশ্চেনটা কি ছিল, Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state—(a) Weather the State Labour Advisory Board has discussed the situation arising out of the lock out and work suspensions during the last six months? If so, (i) When was the matter discussed by the Board and (ii) What are the recommendations of the above tripartite Apex body ? কি উত্তর দিয়েছেন মন্ত্রী মহাশয়? গত ছয় মাসে এত উদ্বিগ্ন, শ্রম দরদি শ্রমমন্ত্রী, এত বেকার দরদি সরকারের মন্ত্রী মহাশয়, এত বেকার দরদি মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি, তার মন্ত্রী সভার সদস্য ছয় মাস ধরে এই লেবার অ্যাডভাইসার বোর্ডের মিটিং ডাকার সুযোগ পাননি, মিটিং হয়নি। কি প্রতিফলন ঘটছে? সূর্যবাবু প্রতিফলন ঘটেছে। পরিস্থিতিটা উদ্দেশ্য প্রণোদিতভাবে রাজনৈতিক আপনাদের পক্ষে কাজে লাগানোর জন্য এই পরিস্থিতি তৈরি করছেন, কেন্দ্র বিরোধী শ্লোগান দিয়ে আগামী দিনে বেঁচে থাকার একটা মূঢ় প্রচেষ্টা করছেন, তা যদি না হত তাহলে প্রতি মুহূর্তে সক্ষম, অতি কর্মঠ শ্রমমন্ত্রী চিন্তা-ভাবনা করতেন, একটা অন্তত মিটিং করতেন, ছয় মাসের মধ্যে করেননি, এই বিধানসভায় এই উত্তরটা ১৭ই মার্চ এসেছে। তাহলে কি দেখতে পাচ্ছি; আপনাদের প্রস্তাবে বলছেন কেন্দ্রীয় সরকার করছেন না, কেন্দ্র কমপিউটার চালু করছে,

আপনি মুখ্যমন্ত্রীকে বলুন, আমাদের মুখ্যমন্ত্রী কি বলেছেন? কমপিউটার লাগবে, বাট নট অ্যাট দি কস্ট অব দি ম্যান পাওয়ার। আমাদের প্রধানমন্ত্রী কি বলেছেন যে দু হাজার সালের দিকে এগিয়ে যাব—এ কি মিনি বাসের প্রথম দরজা দিয়ে বমফ্রন্ট সরকারের এগিয়ে যাবার ব্যাপার না কি? মিনি বাসে আমরা উঠি, কন্ডাক্টার সাহেব বলেন দাদা একটু এগিয়ে যান, এগিয়ে যাওয়া মানে বাসের পেছন দিকে এগিয়ে যাওয়া। জ্যোতিবাবুর নেতৃত্বে যদি বামফ্রন্ট সরকার, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যদি এই শ্লোগান দেন দু হাজার সালের সামনে দাঁড়িয়ে যে এগিয়ে চলুন, মানে মিনি বাসের পেছনের দিকে, তাহলে বিপদজনক ব্যাপার। পৃথিবী ছুটছে, স্পুটনিকের যুগ, পৃথিবী এগিয়ে চলেছে, ভারতবর্ষ তার থেকে বিচ্ছিন্ন থাকতে পারে না। নিশ্চয়ই আজকে সেটা সম্যক উপলব্ধি করেছেন বলেই মুখ্যমন্ত্রী অফ অ্যান্ড অন বিভিন্ন সমাবেশে বলেছেন যে কমপিউটার করতে হবে, কিন্তু আমাদের দেখতে হবে যাতে ম্যানপাওয়ার কার্টেল্ড না হয়। এটা আমরাও সমর্থন করি, এই দৃষ্টিভঙ্গী আমাদের সকলের নেওয়া উচিত। এই বক্তব্যের সঙ্গে আমরা দ্বিমত নই।

[6-10 — 6-20 P.M.]

তারপরে আপনি কি বলেছেন? বলেছেন যে, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্পগুলোর মাত্রা বাড়াতে হবে। এগুলোর এক একটা পর্যায় যদি আমরা দেখি তাহলে কি দেখব? স্যার, ইকনমিক রিভিউতে আমরা দেখছি—প্রথমে আমি বেকার ছেলেদের কথায় আসি, পশ্চিমবঙ্গ সরকারের এবারে যে ইকনমিক রিভিউ বেরিয়েছে সেখান থেকে আমি কোট্ করছি—পেজ্ নং ৩১, সেখানে বলা হচ্ছে, Number of educated job seekers in live register of Employment exchange increased by 1 lakh 67 thousand during the period 1985-88 an increase of 7.4% live register. তিন বছরে ৭.৪% লাইভ্ রেজিষ্টার বেড়েছে। সংখ্যাটা ৩৯ লক্ষ থেকে প্রায় ৪৫ লক্ষ কয়েক হাজারে চলে গেছে। মানে সারা দেশে যদি ৩ কোটি হয়, তাহলে পশ্চিমবঙ্গেই প্রায় ৫০ লক্ষ! এই বেকার উৎপাদনের কারণ হচ্ছে, পশ্চিমবঙ্গের কল-কারখানা ধুঁকছে, ১২ বছর ধরে ধুঁকছে। বামফ্রন্ট সরকারের নীতি নির্ধারণের জন্যই এই অবস্থা হয়েছে। বেকার যুবকদের সামাজিক প্রেক্ষাপটে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করা হচ্ছে। তাদের বেকার করে রেখে রাজনৈতিক প্রেক্ষাপটে মিছিল মিটিং-এ ব্যবহার করা হচ্ছে। তারপরে ইকনমিক রিভিউ'র ২৮ পাতায় চলে যাই। টোটাল নাম্বার কত হয়েছে? '৮৫ সালে ছিল ৩৯ লক্ষ ৫১ হাজার ৯০০ এবং তার সঙ্গে তিন বছরে ৬ লক্ষ ২৫ হাজার ২০০ বৃদ্ধি পেয়ে হয়েছে ৪৫ লক্ষ ৭৭ হাজার। এটা হচ্ছে রেজিষ্টার্ডদের সংখ্যা, এর ওপরে যে কত নন-রেজিষ্টার্ড আছে তার তো কোনও হিসেবই নেই! আপনারা তো কথায় কথায় পুঁজিবাদী পরিকল্পনার কথা বলেন, তা আপনাদের সাম্যবাদী পরিকল্পনায় আপনারা এইভাবে হুহু-করে এগিয়ে চলেছেন! প্ল্যানিং কমিশনের তথ্য কি বলছে! ১৯৮০-৮৫ সালের সেভেনথ্ প্ল্যানের ভল্যুম-II একটু দেখুন। এখানে স্টেট প্ল্যানিং বোর্ড আছে, তারা কি পরিকাঠামো তৈরি করেছে? এখানে তাদের হেডমাস্টার অসীমবাবু আছেন। তিনি পণ্ডিত মানুষ, আমি তাঁকে শ্রদ্ধা করি। তাঁকে এই বিধানসভায় আমাদের মাননীয় সদস্য শ্রীসৌগত রায় প্রশ্ন করেছিলেন এবং গত ২৭-শে মার্চ এই বিধানসভায় তিনি লিখিত উত্তর পেশ করেছেন। সৌগত রায়, তার প্রশ্নে জানতে চেয়েছিলেন, আমাদের এখানে এমপ্লয়মেন্ট

এক্সচেঞ্জের এডুকেটেড অ্যাণ্ড আন-এডুকেটেড ওয়ার্কিং ক্লাসের টোটাল নাম্বারের বিগত কয়েক বছরের একটা ভিউজ্ আমাদের এখানে আছে কিনা? কারণ একটা পরিকল্পনা করতে গেলে—একটা আর্থ-সামজিক পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আগামী দিনে রাজ্যের কথা, দেশের কথা, সমাজের কথা বলতে গেলে—একটা টোটাল স্ট্যাটিসটিক্স-এর ডাটা দরকার হয়। মানুষকে বিচ্ছিন্ন করে পরিকল্পনা করতে পারি না। গরু-মোষের জন্য পরিকল্পনা নয়। জীবনের জন্য, মানুষের জন্য, সমাজের জন্য পরিকল্পনা। সেই প্রশ্নের উত্তর এসেছে, "এই ধরনের কোনও স্ট্যাটিসটিক্স এবং ডাটা রাখার আমাদের কোনও ব্যবস্থা আজ পর্যন্ত নেই। তবে এটা অত্যন্ত ভাল ব্যাপার, আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিকে নির্দেশ দিচ্ছি, এগুলি যাতে ভবিষ্যতে করা যায়।" যে রাজ্য সরকারের পরিকল্পনা করার বেসিক স্ট্রাকচারাল প্যাটার্ন মেনটেন হয় না, সে রাজ্য সরকার বেকারদের নিয়ে কথা বলবে, পরিকল্পনার কথা বলবে, কেন্দ্রের বিরুদ্ধে কথা বলবে? তবে বলার দরকার হলে নিশ্চয়ই বলবেন, কিন্তু তাদের পরিকাঠামো বা ইনগ্রিডিয়েন্টস কোথায়? ভারত সরকারের প্ল্যানিং কমিশনের পক্ষ থেকে—সেভেনথ ফাইভ ইয়ার প্ল্যান, ১৯৮৫-৯০ ভল্যুম-II, পেজ নং ১১৯-পরিকল্পনার রূপ-রেখা এবং কিভাবে চার্ট মেনটেন করতে হবে সেটা বলে দিয়েছেন। এরপরে চলে আসুন, বেকার ছেলেদের জন্য প্রাণ কাঁদছে বীরেণবাবুর, তাই তিনি সংশোধনী দিচ্ছেন। তিনি বলেছেন, ব্যাঙ্কের লোকেরা বজ্জাতি করছে, টাকা পয়সা দিচ্ছে না। হ্যাঁ, অনেকটা সত্যি, অস্বীকার করার উপায় নেই। কিন্তু কেন হচ্ছে? কি ব্যাপার? আবার সূর্যবাবু বলেছেন, গ্রামীণ পরিকল্পনাগুলির কথা। সূর্যবাবুকে সাধুবাদ জানাই, তিনি লিখিতভাবে বলেছেন যে, এগুলি কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা। এই প্রথম বামফ্রন্টের পক্ষ থেকে এই কথা বলা হল। আপনারা মাঠে ময়দানে বলেন—আই আর ডি পি কার? জ্যোতিবাবুর। সি পি এম-এর। আর এল ই জি পি কার? মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির। এন আর ই পি কার? মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির। এখানে হাউসে লিখিতভাবে স্বীকার করেছেন যে, এগুলি কেন্দ্রীয় পরিকল্পনা এবং বলেছেন যে, কেন্দ্রকে অনুরোধ করতে হবে আই আর ডি পি ; আর এল ই জি পি ; এন আর ই পি প্রভৃতি গ্রামীণ কর্মসূচিগুলি—যেগুলি কেন্দ্রের মাধ্যমে হয়—বাড়াতে হবে।

এখন পার্লামেন্ট চলছে। সেখানে লেটেস্ট যে কোশ্চেন আনসার হয়েছে সেখান থেকে যদি আমি কতকগুলি তথ্য পরিবেশন করি তাহলে দেখতে পাই কিভাবে এই বামফ্রন্ট সরকার অসত্য কথা ঠিকভাবে পরিবেশন করে চলেছে। লোকসভায় যে কোশ্চেনটা হয়েছিল সেই কোশ্চেনটার নাম্বার হচ্ছে আনষ্টার্ড কোশ্চেন নম্বর ২৯০৯। কোশ্চেনটা করেছিলেন শ্রীমতী এন. পি. ঝাঁন্সি লক্ষ্মী। কোশ্চেনটা করেছিলেন এগ্রিকালচার মিনিস্টার শ্রী জনার্দন পূজারীর কাছে। অন বিহাভ অফ দি এগ্রিকালচার নিমিস্টার, রুরাল ডেভেলপমেন্ট মিনিস্টার এর উত্তরটা দিয়েছেন এ বছরের পারফরমেন্স এন. আর. ই. পির, ডিউরিং ১৯৮৮-৮৯ আপটু সেপ্টেম্বর, ১৯৮৮। সেখানে ওয়েস্ট বেঙ্গলেরও ফিগার আছে। টোটাল অ্যালোকেশন ফর এন. আর. ই. পি হচ্ছে ৩২৬০.০০ লক্ষ টাকা। আর টোটাল ইউটিলাইজেশন হয়েছে ১৭৬৩.১২ লক্ষ টাকা। পারসেন্টেজ অফ এমপ্লয়মেন্ট জেনারেশন কত হয়েছে? ৫৯.৫০ লক্ষ ম্যান্ডেস। সুতরাং এলোকেশন হল ৩২৬১.০০ লক্ষ টাকা আর ইউটিলিইজেশন বেঙ্গল গভর্নমেন্ট কত করলেন? ১৭৬৩.১২ লক্ষ টাকা আর পারসেন্টেজ অফ ম্যানেডস ক্রিয়েটেড হল ৫৯.৫০। কার দোষ সূর্যবাবু? আপনারা কাজ করুন। টাকা চান অথচ ইউটিলাইজেশন

সার্টিফিকেট দেন না। আপনারা সময় মতো প্রতিটি ক্ষেত্রে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেন না, কি আর. এল. ই. জি. পির ক্ষেত্রে, কি এন. আর. ই. পির ক্ষেত্রে। কি আই. আর. ডি. পির ক্ষেত্রে, কি সোস্যাল ফরেষ্ট্রির ক্ষেত্রে, কি ফিসারির ক্ষেত্রে। সারা গ্রাম বাংলাকে কেন্দ্র করে শ্রীমতি ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচি চলছে। সারা ভারতবর্ষের প্রতিটি জেলায়, প্রতিটি ব্লকে এই ২০ দফা কর্মসূচির কর্মকাণ্ড চলছে। আর সেই কর্মসূচি নিয়ে পশ্চিমবঙ্গ সরকার মাতব্বরি করছেন পশ্চিমবাংলার বুকে আর মানুষকে ভুল পথে পরিচালিত করছেন। আমার প্রশ্ন এইসব প্রোগ্রাম কাদের? স্যার, পশ্চিমবঙ্গে কি মারাত্মক কাণ্ড হচ্ছে দেখুন, পশ্চিমবঙ্গে আর. এল. ই. জি. পি অর্থাৎ রুরাল ল্যাণ্ডলেস এমপ্লয়মেন্ট প্রোগাম এবং এস. ই. পি অর্থাৎ সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগাম ফর দি রুরাল আন-এমপ্লয়েড ইউথস-১৯৮৩ সালে তদানীন্তন প্রধানমন্ত্রী স্বাধীনতা দিবস উপলক্ষ্যে লালকেল্লা থেকে এক বিরাট জনসভায় জাতির উদ্দেশ্যে এইসব প্রোগামের কথা ঘোষণা করেছিলেন। অত্যন্ত দুর্ভাগ্যের সঙ্গে এবং দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যে রাজ্যে আজ পর্যন্ত ভূমিহীনদের কোনও তালিকা তৈরি করা হয়নি। কোনও কোনও জেলায়, কোনও কোনও ব্লকে কতজন ভূমিহীন আছে সেই তালিকা ১৯৮৩ সাল থেকে তৈরি করেনি অথচ এদের জন্য তালিকা তৈরি করার ম্যানডেটরি অর্ডার আছে। শ্রমিকদের যেমন আইডেনটিটি কার্ড থাকে তেমনি এদেরও কার্ড থাকা দরকার। পশ্চিমবাংলায় ৮৩ হাজার গ্রাম আর ৩৪১টি ব্লক আছে। প্রতিটি গ্রাম পঞ্চায়েতের অধীনে কতজন তফসিলি আদিবাসী ভূমিহীন শ্রমিক আছে তার রেকর্ড বি. ডি. ও এবং পঞ্চায়েত অফিসে থাকবে, প্রত্যেকের কার্ড থাকবে। প্রতিটি গ্রামে আজকে কতজন আন-এমপ্লয়েড আছে, যারা কাজ পায় না, ভূমিহীন, এদের জন্য কার্ড দিতে হয়। ১৯৮৩ সাল থেকে আজ ১৯৮৯ সালের ৩০ তারিখ হয়ে গেল আজ পর্যন্ত এদের কার্ড দেওয়া হল না। একটি ভূমিহীন পরিবারের অন্ততপক্ষে ১ জনকে ১০০ দিন ম্যান্ডেটরি কাজ দিতে হবে। কিন্তু এখানে কি হচ্ছে? ১৯৮৩ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এদের জন্য কার্ড মেইন্টেন করা হল না।

[6-20 — 6-30 P.M.]

এটাই কিন্তু কর্মসূচী ছিল, এরমধ্যে দিয়ে কাজ এবং ম্যান্ডেজ ক্রিয়েটেড এবং এমপ্লয়মেন্ট জেনারেটেড হতে পারত। পশ্চিমবঙ্গে গ্রাম বাংলার বেকারদের শতকরা ৮০ ভাগ মানুষের কর্মসংস্থান হতে পারত। কিন্তু সেটা আপনারা অবহেলা করে এবং রাজনৈতিক কারণের জন্য প্রত্যাখ্যান করে চলেছেন। ফল কি হয়েছে? ১৯৮৫ সালে আজকের প্রধানমন্ত্রী ঘোষণা করেছিলেন সারা ভারতবর্ষের ভূমিহীন শ্রমিকদের জীবনবিমার আওতায় নেওয়া হবে, রাজ্য সরকারের সহযোগিতায় ভারত সরকারের পক্ষ থেকে সেটা করা হবে, কিন্তু কোনও রকম সহযোগিতা না পাওয়ার ফলে ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এই ৪ বছরে একটি ভূমিহীন শ্রমিকও এল. আই. সি. প্ল্যানে এমপ্লয়মেন্ট হল না। গত বাজেটে মাননীয় অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করেছিলাম, জানতে চেয়েছিলাম কি হয়েছে, কিছুই হয়নি। আজও পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামের ৩৪১টি ব্লকে ভূমিহীন কৃষক, বেকার যুবক, আদিবাসী তফসিলি সম্প্রদায়ভুক্ত এল. আই. সি. অফিসের তালিকাভুক্ত হতে পারেনি। সূর্যবাবু কিছু বলুন। বক্তব্য সংশোধন করবেন কি? বক্তৃতায় তো অনেক ভাল ভাল কথা বলেছেন,

বেকারদের কর্মসংস্থান হবে, ব্যাঙ্কের কথা বলেছেন, স্বনিযুক্তি কর্মসূচির প্রকল্পের কথা বলেছেন। আমার কাছে চিঠি আছে, সব বলতে গেলে মহাভারত হয়ে যাবে, সংক্ষেপে বলছি ১৯৮৫ সাল পর্যন্ত আপনাদের কতটা সাফল্য হয়েছে? একেবারে শূণ্য। পৃথিবীর একটা দেশের নাম করতে পারেন সূর্যবাবু, যেখানে সমস্ত নাগরিকদের অফিসে কাজ দেওয়া হয়েছে? অফিসার এল. ডি. ইউ. ডি. ইত্যাদি। কোন জায়গাতে? আর অফিস মানে কি শুধু কাঁধে একটা ব্যাগ, টেবিল, চেয়ার, একটা লোক এইসব? এইসব নয়, চাকরির তো ডাইভারসিফিকেশন আছে, মাল্টি ডাইমেনসন্যাল মিনিং আছে। ভারতসরকার বেকার যুবকদের স্বনিযুক্তি প্রকল্পের আওতাভুক্ত করার প্ল্যান করেছিলেন। ১৯৮৩ সালের পশ্চিমবঙ্গের কোটা কত ছিল? অ্যাভারেজ কোটা ছিল ২৪,০০০, কখন ৩১,০০০, কখন ৩২,০০০, কখন ২৮,০০০, এটা ১৯৮৩ সাল থেকে চলছে। কি গাইড লাইন ছিল? ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট আরও বলেছে ডি. আই. সি. অর্থাৎ ডিষ্টিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টারকে নোডাল এজেন্সি করে, তার জেনারেল ম্যানেজারকে চেয়ারম্যান করে, লিড ব্যাঙ্কের রিজিওন্যাল ম্যানেজারকে মেম্বার করে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসারকে মেম্বার করে, জেলা শাসককে মেম্বার করে এবং প্রয়োজনে জেলা পরিষদের সভাপতিকে নিয়ে একটা টাস্কফোর্স তৈরি করতে বলেছিল। আগে বেকার যুবকদের ২৫ হাজার টাকা দেওয়া হত, এখন সেটা ৩৫ হাজার করা হয়েছে। তাতে তারা ব্যবসা করে, দোকান করে ছোটখাট শিল্প তৈরি করে নিজের পায়ে দাঁড়াবে। কিন্তু প্রকৃতপক্ষে কি হল, আপনারা বললেন ঐ ফতোয়া আমরা মানিনা। আমাদের পঞ্চায়েত সমিতির প্রিয় কমরেড ভাইদের ঐ টাস্কফোর্সে ঢোকাতে হবে। কমরেড বন্ধুদের চ্যানালাইজ করতে হবে। এতে কারা শিকার হল? পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ বেকার ছেলেরা তাদের দিশাহারা অবস্থার সুযোগ নিয়ে আপনারা অফিসারদের সঙ্গে ব্যাঙ্কের সঙ্গে গুঁতোগুঁতি করে আপনাদের রাজনীতির পঙ্কিল আবর্তের ঘোলা জলের মধ্যে তাদের নিক্ষেপ করলেন। আপনারা শ্লোগান .জিগির তুললেন পঞ্চায়েতকে এর মধ্যে ঢোকাতে হবে। তার ফল হল এই। শেষে বলি কেন্দ্রীয় সরকারের শুধু গ্রাম নয়, শহর, আধা শহর মফস্বল টাউনের ছেলেদের দেখতে হবে, এরজন্য তারা একটা কর্মসূচি নিয়েছিলেন এর লেটেস্ট ফিগারটা আমার কাছে নেই, আমি ব্যাঙ্ক মন্ত্রী... চিঠি দিয়েছেলাম, বলেছিলাম আপনার ব্যাঙ্ক ম্যানেজাররা কাজ করছে না, ট্রেড ইউনিয়ন করছে, কোথাও বেফি, কোথাও এ. আই. কবু শ্লোগান মিছিল এইসব চলছে। কাজ হচ্ছে না। কাষ্টমাররা দাঁড়িয়ে আছেন আর ইউনিয়নের মিটিং চলছে। বেকার ছেলেরা অ্যাকাউন্ট খুলতে পারছে না। প্রতিবাদ করলে কি বলে জানেন? বলে, বেফি, এ. আই. কবু সদস্য। বীরেনবাবু অভিযোগ করছেন ব্যাঙ্কের বিরুদ্ধে, ব্যাঙ্কের কাজ যেমন চলছে তেমনি চলবে, আমরা রাজনীতির সুযোগ নেধ। কি হল বলুন না? ব্যাঙ্ক মিনিস্টারকে চিঠি দিয়েছিলাম। তিনি উত্তর দিয়েছেন। তাতে তিনি বলেছেন যে, আই. আর. ডি. পি.-তে ১৯৮৭-৮৮ সালের নভেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে টার্গেট ছিল ২ লক্ষ ৩৯ হাজার ৬৭৪ টাকা, কিন্তু ফিনান্স হয়েছে ২,৮৮,২৭৭ টাকা। কোথায় কমিয়ে দিলেন কেন্দ্রীয় সরকার সূর্যবাবু? ব্যাঙ্ক এক্ষেত্রে ফিনান্স তো বাড়িয়ে দিয়েছে। SESAP-য়ে টার্গেট ছিল ৪৯,৯৬০, সেক্ষেত্রে আপটু নভেম্বর ফুলফিল হয়েছে ৩১,৫৪৫। মার্চ পর্যন্ত ফিগার আমার কাছে নেই। কোনও জায়গায় বিমাতৃসুলভ ব্যবহার করেছেন কেন্দ্রীয় সরকার? এটুকু বলতে পারি, আগে পঞ্চায়েত ব্যবস্থার সমালোচনা করেছি, তবে এখন হাউসে স্বীকার করছি, অনেক গণ্ডগোলের মধ্যেও পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে

একমাত্র আগের রাজনীতি থেকে সরে এসে ইদানিংকালে কাজ করা হচ্ছে। প্রকল্প রয়েছে, টাকা রয়েছে, ব্যাঙ্ক রয়েছে, কিন্তু আপনারা ঠিক করলেন যে, কাজ করবেন না। উদ্দেশ্য হল, কাজ না করিয়ে লোকগুলোকে দিয়ে কৃষকসভা, ডি. ওয়াই. এফ. আই., স্টুডেন্টস ফেডারেশন বা 'সিটু'-র নেতৃত্বে সবকিছু ঘেঁটেঘুঁটে দেওয়া। অর্থাৎ সবকিছু ঘেঁটুঘুঁটে দাও, লুটেপুটে খাই। এটাই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। আমার কথা হচ্ছে আন-এমপ্লয়মেন্ট প্রবলেমকে রাজনৈতিক উদ্দেশ্যে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি পোষণ করছেন, তোষণ করছেন এবং ২০০ মাইল বেগে গাড়ি চালিয়ে তাকে নিয়ে ছুটছেন। গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী আদিবাসীদের একটি পুরস্কার বিতরণী সভায় গিয়েছিলেন। সেই পুরষ্কার বিতরণী সভায় মুখ্যমন্ত্রী যা বলেছেন তা রেডিওর স্থানীয় সংবাদে অনেকক্ষণ ধরে বলেছে। সেখানে তিনি বলেছেন—'আদিবাসীদের অর্থনৈতিক বুনিয়াদ সম্বন্ধে ভাবতে হবে, তাদের ক্যান্ডিডেটদের কিভাবে চাকরি দেওয়া যায় দেখতে হবে।' কিন্তু আমার কাছে যে তথ্য আছে তাতে আমি চ্যালেঞ্জ করছি, পশ্চিমবঙ্গে ২২ পারসেন্ট তপসিলি ছাত্রছাত্রীর চাকরি দেবার কথা ইন টার্মস অফ পপুলেশন অফ ওয়েস্ট বেঙ্গল অ্যাকডিং টু দি গাইডলাইন অফ দি ইউনিয়ন গভর্নমেন্ট, সেখানে গত ১২ বছরে কতজন তপসিলি ছাত্রছাত্রী, কতজন তপসিলি-আদিবাসী বেকার যুবক-যুবতীকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দিয়েছেন? আপনাদের সংস্থা—স্টেট গভর্নমেন্ট এন্টারপ্রেনিওরস, স্টেট গভর্নমেন্ট লিমিটেডগুলিতে কতজন আদিবাসী বেকার যুবক-যুবতীকে সাকার করেছেন? উল্টে পশ্চিমবঙ্গে যারা সাকার ছিল তারা এখন বেকারির জ্বালায় জ্বলে মরছে। আজকে গেস্টকিন উইলিয়মস-এর ছাঁটাই হওয়া শ্রমিকরা পরিবারসহ রাস্তায় রাস্তায় ঘুরে মরছে। আজকে মেটাল বক্সের হাজার হাজার শ্রমিক পেটের জ্বালায় জ্বলে মরছে। লক্ষ লক্ষ বেকার যুবক, যাদের লাল ঝান্ডার সন্ত্রাসের মুখে আটকে রাখে শুধুমাত্র নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য। তাদের দিয়ে কেন্দ্রের বিরুদ্ধে শ্লোগান তুলে বিগত কয়েক বছর ধরে রাজনীতি চালাচ্ছেন। তবে আগামী দিনে এই রাজনীতি আর চলবে না। যাদের দিয়ে শ্লোগান তুলিয়ে বিপ্লবের ভাঁওতা দেখাবার চেষ্টা করছেন, আগামী দিনে তারাই আপনাদের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠবে। তাই এই হীনমন্য রাজনীতির বিরুদ্ধে বলতে উঠে এর বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। বক্তব্য এখানেই শেষ করলাম।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানস ভুঁইয়া মহাশয় খুব জোরের সঙ্গে কেন্দ্রীয় সরকারের হয়ে দাঁড়িয়ে কথা বললেন। যখন কেন্দ্রীয় সরকার পোস্ট অফিসে পিয়ন অ্যাপয়েন্টমেন্ট করেননি, রেলে কর্মচারী অ্যাপয়েন্টমেন্ট করেননি, সমস্ত জায়গায় বন্ধ করে রেখে দিয়েছেন তখন উনি এখানে কেন্দ্রীয় সরকারের হয়ে অনেক বড় বড় কথা বললেন যে কেন্দ্রেয় সরকার অনেক কিছু করেছেন। আজকে কেন কেন্দ্রীয় সরকার আইন করে রেলের চাকুরি, পোস্ট অফিসে পিয়ন অ্যাপয়েন্টমেন্ট বন্ধ করে রেখে দিয়েছেন? উনি যখন বড় বড় কথা বললেন আমি সেখানে বলি যে মাধব সিং সোলাংকি লোকসভায় বিবৃতি দিয়ে বলেছেন যে ১৯৮৮ সালে গোটা ভারতবর্ষে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৩ কোটি ৫০ লক্ষ। ১৯৫১ সালে সেটা ছিল ৩ কোটি ২৯ লক্ষ। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রি করেনি এই রকম লোক ধরা যায় তাহলে অনেক বেশি হবে, প্রায় ৯-১০ কোটি

সংখ্যায় দাঁড়াবে। এ ছাড়া অনেকে সামান্য কিছু উপার্জন করে তাদের সংখ্যাটাও এখানে ধরা প্রয়োজন।

(গোলমাল)

আবার বেকারের সংখ্যা বাড়ছে, নূতন করে কারখানা বন্ধ হচ্ছে। এই মুহূর্তে সারা ভারতবর্ষে বন্ধ কারখানার সংখ্যা হ'ল ১ লক্ষ ৮৬ হাজার। এই অবস্থা হবার কারণ হল কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত অর্থনীতি। এই ভ্রান্ত নীতি এটা আমার কথা নয়। ওদের যে বই বেরিয়েছিল 'রিপোর্ট অফ দি কমিটি অফ আন-এমপ্লয়মেন্ট সেখানে পরিষ্কার ভাষায় বলে দিয়েছে।

**(এ ভয়েস ঃ এটা কবেকার রিপোর্ট?)**

এটা ১৯৭৩ সালের রিপোর্ট। সেখানে কি বলছে? সেখানে বলছে যে "It was expected at that time that the adequate employment would be generated from the implementation of the development programme envisaged in the plan."

আমি বলছি ভুল প্রথম থেকে হচ্ছে, প্ল্যানিং-এ ভুল প্রথম থেকে হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে বর্তমানে বেকারের সংখ্যা বাড়ছে, কিন্তু কোনও সমস্যার সমাধান হচ্ছে না। কেন্দ্রীয় সরকার বেকারদের প্রতি মিথ্যা আশা-ভরসা দিয়েছে। প্রয়াত ইন্দিরা গান্ধী বলেছিলেন বেকারি হটাও। কংগ্রেসের আমলে অ্যাপয়েন্টমেন্ট কিভাবে হতো সেটা সকলেই জানে, বরকত সাহেব কিভাবে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন সেটা মালদার লোক ভাল ভাবেই জানে। একটা লিস্ট তৈরি হত, সেখানে যারা ৩ হাজার করে টাকা ঘুষ দিতে পারবে তাদের চাকুরি হবে। এইভাবে কংগ্রেসি লোকেদের চাকুরি হল, গরিব লোকেদের হল না। যারা ৩ হাজার টাকা দিতে পারল অর্থাৎ যারা বড় লোক তাদের চাকুরি হল, যাদের পাকা বাড়ি আছে তাদের চাকুরি হল। শুধু তাই নয় একই বাড়িতে ২ জন করে চাকুরি পেয়েছে এমন নজির আছে। ১০ হাজার বেকার ছেলেকে এইভাবে গৌতম চক্রবর্তী চাকুরি দিল। কে গরিব লোক সেটা দেখা হল না, কার কি অভাব আছে সেটা দেখা হল না বড় লোকেরা যারা টাকা দিতে পারল তারা চাকুরি পেল। অন্য দলের কথা ছেড়েই দিলাম। আজকে কেন্দ্রীয় সরকারের প্রতিটি জায়গায় দেখেছি একটা জায়গায়ও লোক নিয়োগ হচ্ছে না। কোনও কর্মচারী মারা গেলেও লোক নিয়োগ হচ্ছে না। কারখানায় বেপরোয়াভাবে লক-আউট হচ্ছে কমপিউটার বসানোর জন্য বেকার সমস্যার সমাধান হচ্ছে না। যখন প্রথম স্কীম হয়েছিল তখন বলা হয়েছিল we feel that one fruitful result for diversification of the agriculture is an extensive programme of dairy and milk production.

এখানে বেকারির কথা তুলে তার প্রতিকারের জন্য ডেয়ারি করার কথা বলা হচ্ছে। কিন্তু এই স্কীম যখন ব্যাঙ্ক ম্যানেজারদের কাছে যাচ্ছে তখন তা ফিরিয়ে দেওয়া হচ্ছে। আমরা ইকনমিক রিভিউ যে বইটা পেয়েছি তারমধ্যে এই ভয়াবহ বেকারির কথা উল্লেখ আছে। ১৯৮৭-৮৮ সালে ৪৮,৯৮২ জন বেকারের মধ্যে ব্যাঙ্কের কাছে পাঠানো হয়েছিল ২০,৪৭৪ জনকে। তারমধ্যে মঞ্জুর করা হয়েছে ৫৫৫টি। কিন্তু শেষ পর্যন্ত লোন পেয়েছে ২৩৮ জন। এই হল ভয়াবহ অবস্থা। কিভাবে এই সমস্যার সমাধান করা যাবে? এই কি ব্যাঙ্কের নিয়ম?

ব্যাঙ্কে গেলে ব্যাঙ্ক ম্যানেজাররা দুর্ব্যবহার করছে এবং বলছে, কেন্দ্রীয় সরকার বললেই হবে না। ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্স কর্পোরেশনকে ব্যাঙ্ক ম্যানেজারদের উপরে নির্ভর করতে হয়। সেজন্য আমি অ্যামেন্ডমেন্ড এনেছি, আশাকরি মাননীয় সদস্য সূর্য্যবাবু এটা অ্যাকসেপ্ট করে নেবেন। প্রতি থানায় অ্যাডমিনিস্ট্রেটররা বেকার যুবকদের লোন দেবে না, এরফলে বিক্ষোভ হবে, এবং সেটা যাতে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে হয় তারজন্য কেন্দ্রীয় সরকার ব্যাঙ্ক কর্তৃপক্ষের কাছে গোপনে এই নির্দ্দেশ দিয়েছেন। সেজন্য অনুরোধ করছি এটা করা হোক—ভূমি সংস্কারের উপরে জোর দেওয়া হোক। আমরা সেটা করছি এবং ক্ষেত মজুররা যাতে জমি পায়, প্রান্তিক কৃষকরা যাতে জমি পায় তার ব্যবস্থা করছি। এরা যদি উপকৃত হয়, তাহলে এদের হাতে পয়সা আসবে। কৃষকরা তাদের ফসলের ন্যায্য দাম পেলে তারা তাদের প্রয়োজনীয় দ্রব্যাদি কিনতে পাববে, শিল্পদ্রব্য কিনতে পারবে, এরফলে শিল্পের সম্প্রসারণ ঘটবে এবং বেকার ছেলেরা কাজ পাবে। পশ্চিমবঙ্গের উত্তরবঙ্গসহ অন্যান্য যে সমস্ত জায়গা বিশেষ করে অবহেলিত, সেখানে নতুন শিল্প স্থাপন করতে হবে, ক্ষুদ্র শিল্পের উপরে বিশেষভাবে জোর দিতে হবে। সংবিধানের মৌলিক অধিকারের মধ্যে কাজের অধিকারকে যুক্ত করতে হবে। আমাদের হলদিয়া পেট্রো কেমিকেলস্ প্রকল্প এবং সেখানে মূল কারখানার যে দাবি তা অব্যাহত রাখতে হবে। মানসবাবু হয় বলতে পারেন যে, তার কনস্টিটিউয়েন্সিতে ব্যাঙ্ক ম্যানেজাররা তাদের—কংগ্রেসিদের খাতির করেন, কংগ্রেসি এম. এল. এ.-দের খাতির করেন, কিন্তু আমরা সেই রকম ব্যবহার পাই না। এই কথা বলে, মাননীয় সূর্যবাবু এখানে এই রকম অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি সমস্যার কথা তুলে ধরেছেন সেজন্য তাকে আন্তরিক ধন্যবাদ জানাই এবং তার এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খারা সোরেণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্য সূর্য চক্রবর্তী এখানে যে মোশন এনেছেন, আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। যে মোশন তিনি আজকে এখানে এনেছেন তারমধ্যে আমরা লক্ষ করছি, গোটা ভারতবর্ষে যে বেকার সমস্যা তা একটা জাতীয় সমস্যা। পশ্চিমবাংলা এই ভারতবর্ষের বাইরের কোনও রাজ্য নয়, বেকার সমস্যা ভয়াবহভাবে দেখা দিয়েছে, ঠিক যে কারণে গোটা ভারতবর্ষে দেখা দিয়েছে, সেই কারণেই দেখা দিয়েছে। সেই কারণে ১নং দাবি রাখা হয়েছে, কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে স্বীকৃতি দেওয়া হোক। চল্লিশ বছর ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর আজকে যারা জন্মগ্রহণ করছে, জন্মগ্রহণ করার পর তারা যখন বড় হচ্ছে, তাদের কাজের সুযোগ সুবিধা বা অভাব অভিযোগকে পূরণ করার জন্য কাজের সুযোগ তাদের সামনে আসছে, কিন্তু ভারতবর্ষের বিভিন্ন জায়গায় মেহনতী মানুষ যারা আছেন তারা কাজ পাচ্ছেন না।

[6-40 — 6-50 P.M.]

ভারতবর্ষে যারা সরকারে আছেন তাদের জানা উচিত যে কাজের অধিকার একজন মানুষের আছে। কিন্তু এই অধিকার সংবিধানে দেওয়া নেই। এই কারণেই আজকে গোটা ভারতবর্ষেরে শিল্প কলকারখানা বন্ধ হয়ে গেছে প্রায় ১ লক্ষ ৮৬ হাজারের থেকে বেশি। আজকে বেকারের সংখ্যা ৩ কোটির বেশি দাঁড়িয়েছে। এই বেকার সমস্যা দূর করার ক্ষেত্রে

নতুন নতুন শিল্প গড়ে তোলার দরকার। আমরা জানি ভারতবর্ষ কৃষি প্রধান দেশ। কৃষিভিত্তিক শিল্প যদি গড়ে না ওঠে তাহলে গোটা ভারতবর্ষে যে মানুষ আছেন যারা কৃষির সঙ্গে যুক্ত আছেন তারা কিভাবে কাজ করতে পারেন। সেই কারণে কৃষিভিত্তিক যে ভারতবর্ষ সেখানে কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার দরকার। আমরা দীর্ঘ ৪০ বছর ধরে দেখে আসছি যে কৃষিভিত্তিক শিল্প গড়ে ওঠেনি। সেই কারণেই বেকার সমস্যার আরও তীব্র থেকে তীব্রতর হয়েছে। সরকার পক্ষ থেকেও শিল্প গড়ে তোলার জন্যে উদ্যোগ নিয়ে সাহায্য করা বা কেন্দ্রীয় সরকারের অনুদান পাওয়া যায়নি। সেইজন্য কলকারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। রাজ্য সরকারের উদ্যোগ থাকা দরকার এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকেও কোন সাড়া মিলছে না যাতে বন্ধ কলকারখানা খোলা যায়। সেখানে তাদের উদ্যোগ পর্যন্ত দেখতে পাচ্ছি না। পশ্চিমবঙ্গের চটকল কারখানাগুলি আছে সেগুলি আমরা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বারে বারে দাবি করা সত্ত্বেও সেই চটকল কারখানাগুলি রাষ্ট্রীয়করণ করা হল না। আজকে এই রাষ্ট্রীয়করণ না করার ফলে লক্ষ লক্ষ পাট চাষীর জীবনে অন্ধকার নেমে এসেছে। পাট চাষীরা তাদের ন্যায্য দাম থেকে বঞ্চিত হচ্ছে। সেই কারণে আজকে গোটা পশ্চিমবঙ্গ জুড়ে পাট চাষীদের ভবিষ্যত শেষ হয়ে যাচ্ছে। আজকে সেই কারণে আমরা লক্ষ্য করছি যে গ্রামেগঞ্জে যে ভেস্ট জমিগুলি আছে, সেখানে সিলিংয়ের ক্ষেত্রে বহুবিদও জমি লুকোনো আছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কৃষকদের স্বার্থে সেই জমি জবরদখল করে বার করেন। এইসব জমি ছাগল, মুরগী প্রভৃতির নামে লুকোনো রাখা ছিল, সেই জমি উদ্ধার করে ভূমিহীন কৃষকদের মধ্যে ন্যস্ত করা হয়েছে। সেইদিকে লক্ষ্য রেখে এই এম আর ইপি চালু করা হয়েছে। এই টাকাটা কেন্দ্র থেকে আসে। গ্রাম পঞ্চায়েত আমরা মিলে ওই টাকাটি ঠিকমতো পাই না। ওই টাকা দিয়ে ১০০ দিনের কাজের মূল্য গরিব কৃষকরা পায় না। কেন্দ্রীয় সরকারের আরও বেশি করে অর্থ দেওয়া দরকার। সুতরাং যে প্রস্তাবটি এসেছে তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, যেখানে এই রকম ভয়াবহ বেকার সমস্যা চলছে এবং সেই নিয়ে এখানে আলোচনা হচ্ছে সেখানে কংগ্রেস তার দায়িত্ব-জ্ঞানহীনতার পরিচয় দিলেন, তারা কেউ সিটে নেই। সুতরাং এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** ৭টা পর্যন্ত সময়, আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে নিচ্ছি, আশা করি সবার অনুমতি আছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য সূর্য চক্রবর্তী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি যে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে তিনি এই বিধানসভায় প্রস্তাব এনেছেন। আমি আশা করেছিলাম যে এই ধরনের একটা প্রস্তাব যা এখানে আলোচনা হচ্ছে সেখানে মাননীয় বিরোধী দলের সদস্য নেতৃ স্থানীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি উপস্থিত থাকবেন এবং তার বক্তব্যটা দিয়ে তিনি ওপেন করবেন। ওপেন করলেন মানসবাবু। অবশ্য যে কেউ বাজেটের দিনে বলতে পারেন—কিন্তু সমস্যার সঙ্গে তার যে প্রত্যক্ষ সম্পর্ক আছে এই বিষয়ে সন্দেহ আছে। আমি ওর বক্তব্যটা শুনলাম—ধান ভাঙতে শিবের গীত সেটাই গাইলেন। যাইহোক একজনের গান শুনলাম—উনি বাজেট পড়েছেন কিনা জানিনা। ওর বক্তব্য শুনে

মনে হল বাজেটের দিনে যখন বক্তব্য রাখবেন তখন উনি চান্স পাবেন কিনা জানিনা—তাই আগেই বলে রাখলেন। উনি প্রস্তাবের বিরোধিতা করার সময় কয়েকটি কথা, মূল কথা যেটা বলেছেন সেটা বুঝেছি। শ্লাবের মিটিং কেন ডাকা হয়না, মুস্কিল হচ্ছে শ্লাবের মিটিং ডেকে লক-আউট নিয়ে কোনও আলোচনা হয় না। এটা করা হয়নি বেকার সৃষ্টি করা হচ্ছে ; এটাই হচ্ছে মুস্কিল। শ্লাবের সব সময় মিটিং করে সমস্যার সমাধান করা যায় না কেন কারখানা লক-আউট হল,—কয়েকটি চট-কলের মালিক শ্লাবের প্রতিনিধিও ট্রেড ইউনিয়ন নেতাদের সকলেই সেখানে থাকবে—আমরা সেখানে বলেছি লক-আউট ভাল জিনিস নয়। কিন্তু এইভাবে হ্যাঁ বা না করে লক-আউট তোলা যায় না, এটা জ্ঞান সিং সোহনপালও জানেন। আমরা শ্লাবের সঙ্গে কখনও কখনও আলোচনায় বসি—বোনাসের সময় মিটিং হয়েছিল, এটি একটা সাধারণ ব্যাপার আরও যদি কিছু সাধারণ বিষয় আসে তখন শ্লাবের মিটিংয়ে বসতে হয়। একটা আলোচনা হয় যে একমত হওয়া যাবে কিনা। লক-আউটের ব্যাপারে একমত হওয়া যাবে না, মালিকরা বলবে লক-আউট হবে, কিন্তু কি করে এইগুলির সমাধন হবে জানিনা।

(গোলমাল)

আপনার পুরো কথা আমি শুনেছি, আমার কথায় বাধা দেবেন না, আপনার পুরো আরগুমেন্ট আমি শুনেছি, এখন আমি সেদিকে যাচ্ছি না। এখন কথা হচ্ছে যে প্রস্তাবটা এসেছে সেটা দেখবেন কি আছে। প্রস্তাবটা কেন্দ্রীয় সরকারের যে পলিসি এখানে রাখা হয়েছে সেটা ভাল, আজকে বেকার বাড়ছে তিন কোটি বেকার রেজিষ্ট্রিকৃত বেকার, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার এটা হচ্ছে রেকর্ড। এখানে আমাদের রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা হচ্ছে ৪২ হাজার।

[6-50 — 7-00 P.M.]

আমি জানি আমার ৬৮টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে এবং এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ.....

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ আমি ঘর থেকে শুনে এলাম যে আপনি ধমক দিচ্ছেন। আমরা আপনার কেডার নই, আমরা এম. এল. এ. ইউ সুড নট ফরগেট ইট।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ Please take your seat Mr. Bapuli plase take your seat. Don't disturb him. Let him continue his speech.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** ঃ যাইহোক, কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির ফলে আজকে এই অবস্থা হয়েছে সে সম্বন্ধে ওরা কিছু কথা বলেননি। আমি কয়েকটি উদাহরণ দিই—যেমন, জ্ঞান সিং সোহনপালের এলাকা খড়্গপুরে একটা বল বিয়ারিং এর কারখানা আছে, সেই কারখানায় সংকট দেখা দিয়েছে। মালিকপক্ষ বলছেন, তাদের আর্গুমেন্ট হচ্ছে বল বিয়ারিং এত বেশি ইমপোর্ট হচ্ছে যে তার ফলে আমাদের এখানে লাভজনকভাবে এই কারখান চালানো অসুবিধা হয়ে পড়েছে। এক্সপোর্ট ওরিয়েন্টেড ইন্ডাস্ট্রি চটকলে এবং অন্যান্য জায়গায় এক্সপোর্ট ওরিয়েন্টেড পলিসি নেওয়া হয়েছে। এক্সপোর্টে কেউ আপত্তি করে না, কিন্তু

শুধুমাত্র এক্সপোর্টের উপর যদি নির্ভর করতে হয় কোনও দেশে সেই দেশে শিল্প চলতে পারে না। প্রস্তাবে কি বলা হয়েছে ওরা সে সম্বন্ধে কিছু বলেননি। এক্সপোর্ট সাবসিডি দেওয়া হচ্ছে যা এক্সপোর্টের মধ্যে পড়ে এবং এক্সপোর্টের কতকগুলি আইটেম আছে। সেই আইটেমগুলি কি—কতকগুলি বিশেষ বিশেষ আইটেম, সেই আইটেমগুলিতে কিছু প্রোডাকশন লিমিট আছে, যেমন চটকলে এক্সপোর্ট আইটেমস লিমিটেড থাকার জন্য সেই আইটেমে লিমিটেড কাজ হবে। তাতে সমস্যার সমাধান হবে না, তারফলে সংকট বাড়ছে। কারখানা শুধু আমার এখানে বন্ধ নয়, সারা ভারতবর্ষ ব্যাপি বন্ধ। ৮০ হাজার ফিগারটা কোথায় পেলেন আমি জানি না। কিন্তু সারা ভারতবর্ষের যে ফিগার সেই ফিগার পার্লামেন্টে দাঁড়িয়ে সরকার পক্ষ থেকে বলেছেন ১৫০/১৬০ এই রকম কারখানা বন্ধ হয়েছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, হয়েছে কিছু সূতাকল বিভিন্ন রাজ্যে বন্ধ। এখানে সূতাকল নেই কিন্তু সেখানে সূতাকল বন্ধ হওয়ার জন্য সূতাকলের মেশিন যেসব কারখানায় হয় আমাদের এম. এন. সি. সেখানে আজকে ক্রাইসিস। মফতলাল টেক্সটাইল মেশিনের যে কারখানা সেই কারখানা বন্ধ হয়েছে। এই রকম বিভিন্নভাবে হচ্ছে। জুটের অবস্থা কি, জুটের অবস্থা সকলেই জানেন, বিধানসভায় এই নিয়ে আলোচনা করেছি। জুটের সঙ্গে আজকে শুধু কিছু চটকলের শ্রমিকরা জড়িত নয়, আজকে সেখানে জড়িত পাট চাষী। আমরা সেজন্য বার বার বলেছিলাম জুটকে ন্যাশানালাইজ করুন, এটা মালিকদের হাতে রাখতে দেবেন না, দিলে তারা ফাটকাবাজি করবে, বিভিন্নভাবে তারা চেষ্টা করছে মাইনে কমিয়ে দিয়ে অন্যান্য সুযোগ সুবিধা হরন করে শ্রমিক ছাঁটাই ইত্যাদি করে।

কিন্তু কেন্দ্রীয় সরকার এটা জাতীয়করণ করলেন না এবং এটা তাদের পলিসি—ও নয়। ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন আমাদের বিধানসভা থেকে তার কাছে প্রতিনিধিদল গিয়েছিলেন। তিনি বললেন আমি মনে করিনা এতে সমস্যার সমাধান হবে—তবে ভেবে দেখব। বর্তমান প্রধানমন্ত্রী বললেন, ন্যাশনালাইজেশন আমাদেরও পলিসি। কিন্তু বলা হচ্ছে কি? বলা হচ্ছে, নূতন মেশিন এনে কাজ চালাব। যে ব্যবস্থাটা করতে যাচ্ছে তাতে দেখছি সিনথেটিক ব্যাগ, জুট ব্যাগ এবং ইউনিয়ন ব্যাগ যেটা তৈরি হবে সেটা জুট এবং সিনথেটিক মিশিয়ে তৈরি করা হবে এবং সেই ব্যাগ তৈরি করবার জন্য সার্কুলার লুম বসবে। এতে কিন্তু আমাদের সূতাকলের শ্রমিকরা ছাঁটাই হয়ে যাবে। তাহলে বুঝুন, সমস্যাটা কে সৃষ্টি করছে। এদিকে এন. টি. সি. সিদ্ধান্ত নিয়েছে তাদের হাতে যত সূতাকল আছে সেগুলি তারা আর রাখবে না। এ টা যদি তারা কার্যকর করে তাহলে অর্ধেক কর্মচারী ছাঁটাই হবে। তাদের এখানে ১৪টি সূতাকল রয়েছে এবং তারা বলছে ৭টি রাখব—বাকি তাঁত নিয়ে চলে যাব। সমস্ত ট্রেড ইউনিয়ন-এর বিরোধিতা করেছে, আই. এন. টি. ইউ. সি.-ও বিরোধিতা করেছে। আমরা তাদের বলেছি রাজ্য সরকারের সঙ্গে এবং ট্রেড ইউনিয়নের সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করুন। আমরা এটাও বলেছি, আপনাদের যদি কোনও সমস্যা থাকে তাহলে আমরা সেটা বিচার করব। এখনও অবশ্য অর্ডিন্যান্স জারি করেনি, কিন্তু গত কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে যে সার্কুলার আছে তাতে রিক্রুটমেন্ট হবে না এটা পরিস্কার কথা। বর্তমানে কিছু কিছু সাব স্টাফ রিক্রুট করা হয়েছে বিভিন্ন রকম কমিশন, সার্ভিস কমশনের মাধ্যমে। রেলওয়েতে কিছু কিছু লোক নিয়োগ করা হচ্ছে। ইর্স্টান রিজিয়নে

তারা বাছাই করে লোক নিয়োগ করছে, এমপ্লয়মেন্ট একচেঞ্জ-এর মাধ্যেমে লোক নিয়োগ করা হয় না। তারপর, যাদের নিয়োগ করা হচ্ছে তারা পশ্চিমবাংলার লোক, না অন্য কোথাও রেজিস্টার্ড হয়ে আছে সেটাও বোঝা যাচ্ছেনা। রেলওয়েতে লোক নেবে বলে প্যানেল করা হল কিন্তু লোক নেওয়া হচ্ছে না। এন আর ই পি-তে কর্মসংস্থানের জন্য যে টাকা বরাদ্দ আছে সেটাও বানানো দরকার। বলা হচ্ছে এন আর ই পি-তে এত ম্যানডেজ ক্রিয়েট করতে হবে, কিন্তু মিনিমাম ওয়েজ পাবে না। আমি মনে করি এই ব্যাপারে তদন্ত করা দরকার। ম্যানডেজ কমে যাবার আশঙ্কাতেই অর্থের কথা বলা হয়েছে প্রস্তাবে। কেন্দ্রীয় সরকারের পলিসির ফলেই আজকে এই অবস্থা হয়েছে। কেন্দ্রীয় সরকারের উচিত কারখানা খোলার ব্যবস্থা করা। বেঙ্গল পটারি কেন ডি-নোটিফাই করা হয়েছে? ন্যাশনাল ট্যানারি, মোহিনী মিল, শ্রীদুর্গা মিলের ইউনিট ডি-নোটিফাই করা হয়েছে।

আমরা এই আর্থিক অবস্থার মধ্যেও ১৮টি ইউনিট চালাচ্ছি। ১১টি টেকওভার করেছি, ১০টি ন্যাশনালাইজ করেছি এবং আরও কিছু কিছু কারখানা জয়েন্ট সেক্টরে চালাচ্ছি। ডব্লিউ বি এফ সি, ডব্লিউ বি ডি আই জি এগুলি চালু রাখার ব্যবস্থা করছে। মোহিনী মিল কেন বন্ধ? মাননীয় স্পিকার মহাশয়, আমরা গর্বিত এবং ধন্যবাদ জানাচ্ছি আই এন টি ইউ সি-কে কারণ আই এন টি ইউ সি-র সঙ্গে এক সঙ্গে মিলে আন্দোলন করা হয়েছে বলে ন্যাশনাল ট্যানারি কেন্দ্রীয় সরকার নিয়েছে এবং মোহিনী মিল খোলার ব্যবস্থা হয়েছে। শ্রীদুর্গা উইভিং নিয়ে এক সঙ্গে আলোচনা হচ্ছে। আমরা শুনছি সেন্ট্রাল সেক্টরে আবার নাকি লোক নিয়োগ করা হবে এবং উল্টো দিকে এটাও শুনছি দুর্গাপুর স্টিল, ইন্ডিয়ন স্ট্যান্ডার্ড ওয়াগন—এর ব্যাপারে কুলটিতে বলছে লোক কমাতে হবে। এটা যদি হয় তাহলে যে সমস্ত কন্ট্রাকটরা হাজার হাজার শ্রমিক দিয়ে রেখেছে তাদের চলে যেতে হবে।

[7-00 — 7-10 P.M.]

টেমপুরারি ক্যাজুয়েল যারা তাদের চলে যেতে হবে এ কথা আমি বলে দিচ্ছি। এইভাবে বেকার সৃষ্টি হচ্ছে কেন? কি নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন? লক-আউট বে-আইনি করছেন না কেন? এটা কেন্দ্রীয় সরকারের একতিয়ার, এ ব্যাপারে রাজ্য সরকারের কোনও ক্ষমতা নেই। যদি থাকতো তাহলে বোধ হয় এই রকমভাবে লক-আউট হত না। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে থেকে এই ব্যাপারে একটা আইন করেছিলাম। সেই আইনের অনুমোদন এখনও পাওয়া যায়নি। লক-আউট করতে গেলে রাজ্য সরকারের অনুমতি নিতে হবে। এই ব্যাপার নিয়ে কলকাতা হাইকোর্টে, গুজরাট হাইকোর্টে মাদ্রাজ হাইকোর্টে অ্যাপিল করা হয়েছে। আপনারা তো এই সব কথা বললেন না। লে অফ ক্লোজার রেস্ট্রিক্ট করার জন্য শুধু আমরা কেন অন্যান্য রাজ্যও চেষ্টা করছে। আপনারা কি চান না যে হলদিয়া পেট্রোকেমিক্যাল সম্বন্ধে সোজাসুজি বলুন যে আপনারা এর বিরোধিতা করছেন, কি সমর্থন করছেন। ভূমি সংস্কারের ক্ষেত্রে যে নীতি আমরা নিয়েছি যে যাদের জমি নাই তাদের আমরা জমি দিতে চাই। সেখানেও অনেক বাধা সৃষ্টি হচ্ছে। যিনি এই প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আর একটা কথা বলি, ব্যাঙ্ক যেভাবে চলছে, আমরা জানি ব্যাঙ্কের তরফ থেকে বেশ কিছু অসহযোগিতা হচ্ছে। এই ব্যাঙ্কের উপর আমাদের ডিরেক্ট কন্ট্রোল নাই। কিন্তু তবুও এই ব্যাঙ্কগুলিকে একটিভাইজ যাতে করতে পারি তার চেষ্টা আমরা করে যাচ্ছি।

এই প্রস্তাবকে সমর্থন করে এবং যে সংশোধনী এসেছে তাকেও সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব এনেছিলাম সে সম্বন্ধে বিভিন্ন পার্টির তরফ থেকে যথেষ্ট আলোচনা হয়েছে। বিরোধী পক্ষের সদস্য শ্রী মানস ভুঁইয়া এখানে কিছু বক্তব্য রাখলেন। প্রথমেই বলি যে কথা তিনি বলেছেন, সেটা হচ্ছে দৃষ্টিভঙ্গীর তফাৎ। দৃষ্টিভঙ্গীর তফাৎ তো থাকবেই। তফাৎ ছিল, তফাৎ আছে এবং তফাৎ থাকবেই। ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে বক্তৃতা আর শ্লোগান দিয়ে বলে দিলেন নির্বাচনের সময় যে ১০ হাজার লোকের চাকুরি হবে। তার জন্য অফিস বসে গেল চেয়ার টেবিল এসে গেল। আবার যেইমাত্র নির্বাচন শেষ হয়ে গেল সেই চেয়ার সেই টেবিল সব চলে গেল। তমলুক রেলওয়ে লাইন হবে—জনগণ আশান্বিত হল—কিন্তু কোথায় সেই কাজ? আমরা এই রকম করি না। এইখানে আপনাদের সঙ্গে আমাদের তাফাৎ। যে কথা এখানে বললেন, কাগজে সেটা হেড লাইন সেটা হয়নি—হতে পারে না। অনেক বক্তব্যই রাখলেন কিন্তু মূল যে প্রস্তাব সেটা ওরা এড়িয়ে যাবার চেষ্টা করেছেন।

উনি এন. আর. ই. পি. পারফরমেন্স রিপোর্ট দিলেন, যেটা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে এসেছে। ৬ মাসের পারফরমেন্স রিপোর্ট হচ্ছে ৫৯%। এটা খারাপ কোথায়? নিশ্চয় এটা উল্লেখযোগ্য বিষয় ৬ মাসে এই সরকার তার লক্ষ্য মাত্রার ৫৯ ভাগ কার্যকর করেছে। এটা উল্লেখযোগ্য বিষয় নয়? এতে ব্যর্থতার কিছু নেই। উনি আবার বললেন যে, ভারতবর্ষে কেন যাচ্ছেন, পশ্চিমবাংলায় কেন থাকবেন না? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে—ভারতবর্ষ হল একটাই দেশ। এই রকম একটা পচা, গলা সমাজব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে একটি অঙ্গরাজ্যের সরকারকে কাজ করতে হচ্ছে। কাজেই এই সমস্ত পচা গলা ক্ষতগুলিকে কাটিয়ে উঠতে না পারলে একটা নতুন অর্থনৈতিক ব্যবস্থা গড়ে তোলা যবে না। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের এই সরকারকে কাজকর্ম করতে হচ্ছে। কাজেই এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের এই সরকার যে কাজ কর্ম করে চলেছে নিশ্চয় সেটা প্রশংসারযোগ্য দিক। এই ক্ষেত্রে নানান প্রতিবন্ধকতা, বাধা আছে। আমাদের সকলকেই এটা বুঝতে হবে। আমরা পরিষ্কার করে বলেছি যে, স্বাধীনতার ৪২ বছর পরে কে কোনও বেকার যুবক কাজ পাবে কি পাবে না, সেটা আলাদা প্রশ্ন। কিন্তু কাজ পাবার অধিকারের সাংবিধানিক স্বীকৃতি এই বেকার যুবকরা স্বাধীনতার ৪২ বছর পরে আজও তারা পেল না। আমরা সেই দাবি করেছি ডাঃ ভুঁইয়া এই বিষয়ে কিছুই বললেন না। কাজের অধিকারের স্বীকৃতির দাবিকে তিনি সমর্থন করছেন কি, করছেন না—সেই বিষয়ে তিনি কিছুই বললেন না। তিনি বললেন আমরা বিরোধিতা করছি। এই কাজের অধিকারের বিরোধিতা? এই কাজ তারা চিরকাল করে এসেছেন এবং করে যাবেন। জনস্বার্থ বিরোধী কাজই হচ্ছে তাদের নীতি। উনি আর একটি কথা বললেন এখানে অনেক কলকারখানা বন্ধ আছে। হ্যাঁ, বন্ধ আছে। কিন্তু একটা সময় ছিল যখন পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের শিল্প ক্ষেত্রে, সমৃদ্ধির ক্ষেত্রে, শ্রমিক সংখ্যার ক্ষেত্রে সবার শীর্ষে ছিল। কিন্তু গত ৪২ বছরের মধ্যে সেই শিল্পগুলিকে সম্প্রসারিত করে নতুন করে বিনিয়োগ করে আধুনিকীকরণ করার কোনও উদ্যোগই নেওয়া হয়নি। স্বাধীনতার ৪২ বছরের মধ্যে ভারত সরকার পশ্চিমবাংলায় কি

বিনিয়োগ করেছেন? ১৯৮২/৮৩ সালে রাষ্ট্রয়ত্ব ক্ষেত্রে বিভিন্ন অঙ্গরাজ্যগুলিতে কেন্দ্রীয় বিনিয়োগের পরিমাণ হচ্ছে এই রকম। মহারাষ্ট্রে ১২৪.৪, গুজরাটে ১১৫.৪, তামিলনাড়ুতে ১২০.৯, আর পশ্চিমবাংলায় মাত্র ৬৬%। এই হচ্ছে আপনাদের চরিত্র। গোটা ভারতবর্ষের মধ্যে আপনারা পশ্চিমবংলাকে কি দৃষ্টিভঙ্গীতে দেখেন সেটা একটু চিন্তা করে দেখুন। ৪২ বছরের মধ্যে এখানে নতুন করে শিল্প গড়ে তোলা হল না। আমরা পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের কথা বলেছি। দুর্গাপুর স্টিলকে আজ পর্যন্ত আধুনিকীকরণ করা হল না, সম্প্রসারিত করা হল না। হলদিয়া পেট্রোকেমিক্যাল হল না, সল্ট লেক ইলেক্ট্রনিক কমপ্লেক্সের টাকা আজ পর্যন্ত পাওয়া গেল না। হলদিয়া রিফাইনারির টাকার দরকার নেই, এখনো পর্যন্ত অনুমোদন আপনারা দিলেন না। গোটা ভারতবর্ষের সকল লোকই এটা জানে যে হলদিয়া রিফাইনারির উৎপাদন রেকর্ড ছাড়িয়ে গেছে। এই রিফাইনারি সম্প্রসারণের ক্ষেত্রে আমাদের দাবি-দাওয়া থাকা সত্তেও তাকে সম্প্রসারিত করা হল না। হলদিয়া সার কারখানার জন্য বিভিন্ন দেশ থেকে শিল্প সামগ্রী নিয়ে আসা হল, পার্টস নিয়ে আসা হল। কিন্তু উৎপাদন শুরু করার মুহূর্তে সেই কারখানাটাই শেষ হয়ে গেল। এই কারখানাটি চালু করার প্রশ্নে কেন্দ্রীয় সরকার কোনও কথা বলছেন না। এই হচ্ছে আপনাদের নীতি এবং এই জায়গায় দাঁড়িয়ে আমাদের সরকারকে কাজ করতে হচ্ছে। কাজেই পরিস্থিতিটা আপনাদের বিবেচনা করতে হবে। আপনারা বলছেন কমপিউটারাইজেশন করছেন। কিন্তু কোন দৃষ্টিভঙ্গীতে করছেন? মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, ভারতবর্ষে যে পরিমাণ মানব সম্পদ আছে তাকে ঠিকমতো ব্যবহার করতে পারলে ভারতবর্ষ সমৃদ্ধ হতে পারে। কিন্তু আপনাদের নীতি হচ্ছে সেই মানব সম্পদকে বঞ্চিত করে, মানুষকে কাজ না দিয়ে যান্ত্রিকীকরণের মধ্যে দিয়ে শিল্পোৎপাদন ঘটানো এবং সেই পথেই আপনারা চলেছেন। তারফলে আমরা লক্ষ্য করে দেখছি যে, ভারতবর্ষের আভ্যন্তরীণ অর্থনীতি একেবারে ধ্বংস হয়ে যাচ্ছে এবং আভ্যন্তরীণ বাজারে মন্দা দেখা দিয়েছে। মানুষের ক্রয় ক্ষমতা নেই। মানুষের অবস্থা ক্রমাগত নিচের দিকে নেমে যাচ্ছে। শতকরা ৭২ ভাগ জমি জোতদার, জমিদারদের হাতে রয়েছে। এই জমি আপনারা মানুষের হতে তুলে দিলেন না। কি করে মানুষের ক্রয় ক্ষমতা বাড়বে? ভারতবর্ষে উৎপাদিত দ্রব্য সামগ্রী বাজারে বিক্রি হচ্ছে না। তাই ওরা রপ্তানি শিল্প গড়ে তুলছেন। তার ফলে সেখানে কি হচ্ছে? যান্ত্রিকীকরণ হচ্ছে। মানুষের কর্ম সংস্থান হচ্ছে না। কাজেই আমরা একটা নীতির সামনে দাঁড়িয়ে এই প্রশ্ন তুলেছি। সবদিক লক্ষ্য রেখে আমাদের এগোতে হবে। শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা না করে ডাঃ ভুঁইয়া আমাদের এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই কথা বলে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The amendment of Shri Birendra Kumar Maitra that (1) in para 2, after the words, অর্থ বরাদ্দ কমিয়ে দিয়েছেন', the following words এবং কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন রাষ্ট্রয়াত্ত ব্যাঙ্কগুলি পশ্চিমবঙ্গে বেকার যুবকদের স্বনির্ভর কর্মসূচিতে অর্থলগ্নী প্রায় বন্ধ করে দিয়েছেন। Be added;

(2) after the last para the following new para be added :

'এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে আরও অনুরোধ করছে যে

কেন্দ্রীয় সরকারের নির্ধারিত যথাবিহিত পদ্ধতিতে সুপারিশকৃত বেকার যুবকদের ঋণ প্রকল্পগুলির মঞ্জুরির ভাগ্য যাতে কেবলমাত্র ব্যাঙ্কের ব্রাঞ্চ ম্যানেজারদের ইচ্ছার উপর নির্ভরশীল হয়ে না দাঁড়ায় এবং যাতে কোনও প্রকার কারণ প্রদর্শন না করে ঋণের প্রস্তাবগুলি বাতিল করা না হয় তার জন্য প্রতি জেলায় একটি উচ্চ পর্যায়ে কমিটি গঠন এবং নিয়মবিধি (guide line) স্থির করা হোক, was then put and agreed to.

The amendment of Shri Manabendra Mukherjee that—

(3) in para 2, line 1, for the word "অর্ডিন্যান্স" the word "নির্দেশ" be substituted ;

(4) in the last para, line 4, for the brackets, figure and words "(৩) নিয়োগ বন্ধের" the brackets, figure and words "(৩) কেন্দ্রীয় দপ্তরে নিয়োগ বন্ধের" be substituted ;

(5) in the last para, line 4, for the words "অর্ডিন্যাস the word নির্দেশ" be substituted—was then put and agreed to.

The motion of Shri Surya Chakraborti as amended

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, দেশে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা বর্তমানে ৩ কোটিরও উর্দ্ধে এবং প্রায় ১,৮৬,০০০ কলকারখানা বন্ধ আছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার অর্ডিন্যান্স জারি করে অনির্দিষ্ট কালের জন্য কর্মী নিয়োগ বন্ধ রেখেছেন এবং বহু কেন্দ্রীয় সরকারি সংস্থা বন্ধ ও ডি-নোটিফাই করেছেন। এ ছাড়াও কেন্দ্রীয় সরকার রপ্তানীভিত্তিক শিল্প স্থাপনে গুরুত্ব দিয়েছেন, কলকারখানায় কর্মী নিয়োগ বন্ধ বা সংকোচন করে কম্পিউটার চালু করেছেন এবং গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে অর্থবরাদ্দ কমিয়ে দিয়েছেন;

এই সভা মনে করে যে, কেন্দ্রীয় সরকারের উপরোক্ত নীতি প্রধানমন্ত্রীর বেকারসমস্যা দূরীকরণ ও শতকরা ৩০ ভাগ চাকরি মহিলাদের জন্য সংরক্ষণ সম্পর্কিত সাম্প্রতিক ঘোষণার সম্পূর্ণ পরিপন্থী;

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, (১) কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে সাংবিধানিক স্বীকৃতি দেওয়া হোক, (২) সারা দেশে সিলিং বহির্ভূত জমি বেকার ভূমিহীন ক্ষেতমজুরদের মধ্যে বন্টন করা হোক, (৩) নিয়োগ বন্ধের অর্ডিন্যান্স প্রত্যাহার করা হোক, (৪) এন. আর. ই. পি ও আর. এল. ই. জি. পি প্রকল্পে আরও অর্থ বরাদ্দ করা হোক, (৫) বন্ধ কলকারখানাগুলি খোলা হোক এবং রাজ্য সরকারগুলির সুপারিশমতো বন্ধ ও রুগ্ন কলকারখানাগুলি জাতীয়করণ করা হোক, (৬) কলকারখানায় ও বিভিন্ন অফিসে কর্মীনিয়োগ বন্ধ রেখে কম্পিউটার চালু করা বন্ধ করা হোক, (৭) লক-আউট ও লে-অফকে বে-আইনি ঘোষণা করা হোক এবং (৮) পশ্চিমবাংলার হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প অবিলম্বে অনুমোদন, সল্টলেক-ইলেকট্রনিকস প্রকল্পে অর্থ বরাদ্দ, হলদিয়া সার কারখানা খোলা, হলদিয়া আই. ও. সি সম্প্রসারণ ও দুর্গাপুর ইস্পাত কারখানা সম্প্রসারিত করা হোক।

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে আরও অনুরোধ করছে যে কেন্দ্রীয় সরকারের নির্দ্ধারিত যথাবিহিত পদ্ধতিতে সুপারিশকৃত বেকার যুবকদের ঋণ প্রকল্পগুলির মঞ্জুরির ভাগ্য যাতে কেবলমাত্র ব্যাংকের ব্রাঞ্চ ম্যানেজারদের ইচ্ছার উপর নির্ভরশীল হয়ে না দাঁড়ায় এবং যাতে কোনও প্রকার কারণ প্রদর্শন না করে ঋণের প্রস্তাবগুলি বাতিল করা না হয় তার জন্য জেলায় একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন এবং নিয়মবিধি (guide line) স্থির করা হোক।

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-11 p.m. till 1 p.m. on Friday, the 31st March, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 31st March, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 4 Ministers of State and 119 Members.

[1-00 — 1-10 P.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

**বিগত আর্থিক বৎসরে আমদানিকৃত রেপসীডের পরিমাণ**

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৪।) **শ্রী শীশ মহম্মদ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ সালের আর্থিক বছরে মোট কত মেট্রিক টন রেপসীড আমদানি করা হয়েছিল ; এবং

(খ) চাহিদা অনুপাতে উক্ত বৎসরে আমদানিকৃত রেপসীড-এর পরিমাণ কি যথেষ্ট?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** (ক) আনুমানিক ৯৩,০০০ মেঃ টন। (খ) না।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে রাজ্যের জন্য মোট ভোজ্য তেলের প্রয়োজন কত এবং রেশনিংয়ে দেবার জন্য কতটা রাজ্য সরকার-এর পক্ষ থেকে কেন্দ্রের কাছে চাওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটা করলেন, এটা আমাকে দু'ভাগে বলতে হবে। তবে সামগ্রিকভাবে ভোজ্য তেলের যদি হিসাব ধরা যায় তাহলে মাথা পিছু প্রতিদিন দুই আউন্স বা ৫৬.৭ গ্রাম তেলের দরকার। এটা ধরলে সারা বছরে আমাদের ভোজ্য তেলের প্রয়োজন ১১ লক্ষ ২৩ হাজার ৪ শত মেট্রিক টন। ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে মোট ভোজ্য তেল উৎপাদন হয়েছে ১ লক্ষ ৫৭ হাজার ৩ শত মেট্রিক টন। আর অন্যান্য রাজ্য থেকে বিভিন্ন ব্যবসায়ীরা যা আনেন তার হিসাব হচ্ছে ১৯৮৮ সালে ৭০ হাজার মেট্রিক টন। এগুলি যদি বাদ দিই তাহলে ঘাটতি হচ্ছে ১০ লক্ষ ৩৬ হাজার ১০০ মেট্রিক টন। কিন্তু আমাদের রেশন কার্ড অনুযায়ী বিধিবদ্ধ রেশনিং এলাকা ২৫০ গ্রাম এবং অংশিক এলাকায় রেশনে ২ শত গ্রাম ধরলে এই ভোজ্য তেলের প্রয়োজন ৬ লক্ষ ৮৩ হাজার ২০ মেট্রিক টন। কিন্তু রেপসীড অয়েল যারা বিলো দি পোভার্টি লাইনে আছেন তারা সবসময়ে আর্থিক সংগতি না থাকার জন্য হিসাব মতো তেল নিতে পারেন না। তাই আমাদের বণ্টনের জন্য আমরা চেয়েছি, কিন্তু আমাদের দরকার ১০ লক্ষ ৩৬ হাজার ১০০ মেট্রিক টন। রেশন পপুলেশন ধরলে আমাদের প্রয়োজন ৬ লক্ষ ৮৩ হাজার ২০ মেট্রিক টন।

আমরা কেন্দ্রের কাছে মাত্র ২ লক্ষ মেট্রিক টন চেয়েছি কিন্তু ওরা ৮৩ হাজারের বেশি দিচ্ছেন না।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, কেন্দ্রীয় সরকারের কাছে যা চাওয়া হয়েছে অর্থাৎ মানুষের চাহিদার তুলনায় যা চাওয়া হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার তা দিতে চাচ্ছেন না। এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিভাবে পাওয়া যায় সেই ব্যাপারে মন্ত্রী মহাশয় কি ভাবছেন?

**শ্রী নির্মলকুমার বোস :** এর কোনও সোজা উত্তর আমার জানা নেই। তারা বাইরে থেকে আনেন কিন্তু আমাদের দেন না সম্প্রতি দেশে তৈল বীজের উৎপাদন বেড়েছে, তেলের উৎপাদন বেড়েছে বলে তারা অর্ধেক আমদানি বন্ধ করে দিয়েছেন। রেপসীড অয়েল, পাম অয়েল এগুলি রেশনে দেওয়া হয় বিভিন্ন রাজ্যে। এগুলি বাইরে থেকে আনতে হয়। কিন্তু যে পরিমাণ তৈলবীজ, তেলের উৎপাদন বাড়ল এরও আমদানি বন্ধ করা হল, কিন্তু তা হয়না। সারা দেশে যদি বিদেশ থেকে আমদানির পরিমাণ অর্ধেক হয় আমাদেরও অর্ধেক করে দিন। কিন্তু আমরা দেখছি ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে আমরা পেয়েছি ২০ হাজার ৫ শত মেট্রিক টন, আর ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে আমরা পেলাম ২ হাজার মেট্রিক টন। জানুয়ারি ১৯৮৮-তে আমরা পেয়েছি ১৪ হাজার মেট্রিক টন, এই বছর পেলাম চার হাজার মেট্রিক টন, সুতরাং অর্ধেক কেন, অনেক কমিয়ে দেওয়া হয়েছে। আমরা প্রতিবাদ জানাচ্ছি, আমাদের এম. এল. এ., এম. পি.-রা যখন ধরনা দিয়েছিলেন, তখনও তারা এই কথা বলেছিলেন, বারবার দাবি জানানো হচ্ছে, কিন্তু তারা দিচ্ছে না, আমরাও চাপ দিচ্ছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, রেপসীড তেল যা আসছে, তাও শুধু কলকাতার দিকে দেওয়া হচ্ছে, মফস্বলে দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে, সেটা দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** এত কম আসছে স্টেট ট্রেডিং কর্পোরেশনের কাছে, কলকাতায় যেটা পৌছায়, সেটা কলকাতাতেই শেষ হয়ে যায়। দূরে মফস্বলে একদম পৌছায় না, ২০ হাজার মেট্রিক টনের জায়গায় দু-তিন হাজার মেট্রিক টন আসছে, সেই জন্য মফস্বলে পৌচচ্ছে না। তবে একটা সুখের খবর, এবার বাজারে সরষের তেলের দাম কম আছে।

**ডাঃ মানস ভূঁইয়্যা :** মন্ত্রী মহাশয় রেপসিডের স্বল্পতার কথা বললেন, কিন্তু রেপসিডের ক্ষেত্রে আমরা দেখছি বিভিন্ন জায়গায় রেশন দোকানের বাইরে উন্মুক্ত বাজারে রেপসীড বিক্রি হচ্ছে, এইসব ক্ষেত্রে বিভাগীয় কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** রেশন দোকানের বাইরে রেপসিড বিক্রির ব্যাপারে যা বললেন, যতটা বলছেন ততটা নয়, তবে কিছু কিছু খবর পাচ্ছি। যেখানে এই সব হচ্ছে সেখানে ধরছি এবং প্রচুর মাল আটক করা হয়েছে। এই বিষয়ে নোটিশ দেবেন, কত মাল আটক হয়েছে জানিয়ে দেব।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি দক্ষিণ ২৪ পরগনা জেলার সুন্দরবন ব্লকে কয়েক মাস রেপসিড দেওয়া হয়েছে, কিন্তু বর্তমানে সাপ্লাই বন্ধ করে দেওয়া হয়েছে, আবার যাতে সাপ্লাই হয় তার ব্যবস্থা করবেন কি?

শ্রী নির্মলকুমার বোস : দিল্লি যখন দেবে, তখন নিশ্চয়ই দেব।

শ্রী সত্যরঞ্জন বাপুলি : মন্ত্রী মহাশয় জানাবেন কি, রেপসীড রিফাইন করার জন্য কোনও ব্যবস্থা আছে কি?

শ্রী নির্মলকুমার বোস : আমাদের নিজস্ব ই. সি. এস. টি. কারখানা আছে, তাছাড়া আরও ছয়টি কারখানা আছে, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ, তারা এখানে ক্রুড তেল শোধনের জন্য দেওয়া সম্পূর্ণ বন্ধ করে দিয়েছে।

**Shortage of nursing staff in the Hospitals and Health Centres**

***466.** (Admitted question No. *1030) **Dr. Hoimi Basu :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether there is any shortage of nurshing staff in the Hospitals and Health Centres in West Bengal; and

(b) if so,—

(i) what is the present position in the matter, and

(ii) the steps taken or proposed to be taken to meet the growing need for Public Health Nurses in the State ?

শ্রী প্রশান্তকুমার শূর :

(a) Yes,

(b) (i) At present 1,491 posts of Nurses at hospitals and Health Centres are lying vacant against the sanctioned strength of 15,082.

(ii) Training in Diploma in Public Health Nurshing Course is being imparted to Nurses of the West Bengal Nurshing Service regularly at Regional Teachers/Public Health Nurses' Training Institute, Singur, Hooghly. Besides, a proposal to run Public Health Nursing Course at Dr. H. C. Mukherjee Memorial Health School, Singur is under considration of Govt.

ডাঃ সুদীপ্ত রায় : মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে সরকারি হাসপাতালগুলোতে নার্সের সংখ্যা কম আছে। এক শ্রেণীর দালাল জাল সার্টিফিকেট দিয়ে ট্রেনিং নার্স ঢোকাচ্ছেন, এই সম্পর্কে জানেন কি?

[1-10 — 1-20 P.M.]

শ্রী প্রশান্তকুমার শূর : নিশ্চয়ই জানি। জানব না কেন?

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছে? মন্ত্রী মহাশয় কি কোনও তদন্ত কমিটি গঠন করার কথা চিন্তা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হ্যাঁ, আমরা তদন্ত করেছি এবং তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করেছি। যাদের জাল মার্কশিট ধরা হয়েছে তাদের সেগুলি সেকেন্ডারি কাউন্সিলের কাছে ভেরিফিকেশনের জন্য পাঠিয়ে ভেরিফিকেশন করে সুনির্দিষ্টভাবে ব্যবস্থা গ্রহণ করার জন্য তাদের প্রত্যেককে শো কজ্ করেছি। এরপর তারা যাতে আর পড়তে না পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করব। এই কাজের সাথে যারা যুক্ত আছে তাদের নামও আমরা, নার্সিং স্টুডেন্টেদের কাছ থেকে পেয়েছি, তাদের এগেনস্টে প্রসিকিউশন স্টার্ট করেছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মার্কশিট্ জাল করার চক্রের কাউকে সরকার গ্রেপ্তার করেছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** তিন জনের নাম পেয়েছিলাম, তিন জনই অ্যাবস্কণ্ড করছে, তাদের গ্রেপ্তার করা যায়নি। তবে পুলিশ তাদের গ্রেপ্তার করার জন্য চেষ্টা করছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এখন পর্যন্ত কতজনের জাল মার্কশিট চিহ্নিত হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৩৩২ জনের।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই জাল মার্কশিটের ঢালাও কারবার বিগত ১০ বছর ধরেই চলছে। সুতরাং ১০ বছর ধরে যারা জাল মার্কশিট দিয়ে ভর্তি হয়েছে এবং পাশ করেছে, ট্রেনিং নিয়ে চাকরি পর্যন্ত পেয়েছে তাদের বিষয়টাও দয়া করে দেখবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, দেখব না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়, আপনি এখন বললেন ৩৩২ জন, অথচ ১৯ তারিখ রিটিন অ্যানসারে বলেছেন ৩১৬ জন। আমাদের কাছে খবর আছে ফোর্থ ইয়ারের যে-সমস্ত ছাত্রীরা ৪টি কলেজে পি. টি. এস. রয়েছে, যাদের সরকারি খরচে ফোর্থ ইয়ার পর্যন্ত ট্রেনিং দেওয়া হয়েছে—এক সময়ে যারা ঢুকে পড়েছে—তাদের কয়েক দিন আগে পরীক্ষায় বসতে দেওয়া হয়নি। এব্যাপারে সরকারের পক্ষ থেকে কোনও পদক্ষেপ নেওয়া হচ্ছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যারা ভেজাল সার্টিফিকেট দিয়েছে, তাদের পরীক্ষায় বসতে হবে না।

## Settlement of Industrial Dispute of M/s, Bengal Electric Lamp Works Ltd.

***468.** (Admitted question No. *223) **Shri Humayun Chowdhury :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to settle the Industrial Dispute in the factory of M/s. Bengal Electric Lamp Works Ltd, in Calcutta ; and

(b) if so,—

(i) what steps have been taken, and

(ii) the results thereof ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Yes,

(b) (i) & (ii)—The dispute raised over suspension of work in M/s. Bengal Lamps Ltd., was taken up in conciliation and ultimately management of the factory withdraw suspension of work in Glass Plant of the unit excepting mouth blewing section with effect from the 10th February, 1989.

Efforts for full resumption of work in the factory are continuing.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Labour Department be please to state what is the reason of this deadlock of the factory and who is responsible whether the management or the workers ?

**Shri Santi Ranjan Ghatak :** Management.

**Shri Satya Rajan Bapuli :** Will the Minister be pleased to state that if the management is responsible then what steps have been taken against the management to plug the leakage of the funds ?

**Shri Santi Ranjan Ghatak :** We are holding discussions with the management to sort out their problem so that the factory can be reopened in full.

**Shri Satya Ranjan Bapuli :** My question is very clear. What steps have been taken against the management to plug the leakage of the funds for which the factory is going to be sick ?

**Shri Santi Ranjan Ghatak :** There is no definite complain about the leakage of funds and that is also not under the jurisdiction of the Labour Department.

**Shri Satya Ranjan Bapuli :** One Shri Chatterjee, President of the CITU categorically stated that the management is fully responsible for the deadlock of the factory.

**Shri Santi Ranjan Ghatak :** If there is any definite complain

*about the leakage of funds then it will be filed to the Companys' Law Department and not to the State Labour Department.*

**ব্লক ভিত্তিক যুব উৎসব**

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** ক্রীড়া এবং যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে ব্লক ভিত্তিক যুব উৎসব অনুষ্ঠান বন্ধ আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে—

(১) তার কারণ কি, এবং

(২) উক্ত অনুষ্ঠান পুনরায় চালু করার বিষয়টি সরকার বিবেচনা করিয়াছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ

(১) আর্থিক অপ্রতুলতা হেতু স্থগিত রাখতে হয়েছে।

(২) সক্রিয়ভাবে বিবেচনা করা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে আর্থিক অপ্রতুলতার জন্য এটা করতে হচ্ছে। কিন্তু আপনাকে আমি অনুরোধ জানাব, এই যুব উৎসব গ্রাম বাংলায় একটা উৎসাহ সৃষ্টি করেছে, সুতরাং আপনি সহানুভূতির সাথে বিবেচনা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা প্রত্যক্ষ বিবেচনায় আছে, করার চেষ্টা করব।

**শ্রী নটবর বাগদী ঃ** আপনি ব্লক ভিত্তিক যুব উৎসবের জন্য টাকা দিচ্ছেন। ক্রমাগত উৎসবের প্রাধান্য বৃদ্ধি পাওয়ায় যুবক-যুবতীর সংখ্যা বেশি হচ্ছে। ৩০/৪০ হাজার যুবক অংশগ্রহণ করছেন। কিন্তু আপনি টাকা দিচ্ছেন ৩/৪ হাজার টাকা। এই টাকাটা বাড়াবার পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি আগেই উল্লেখ করেছি আর্থিক অপ্রতুলতার জন্য এটা স্থগিত করতে হয়েছে। আমরা বিবেচনা করছি যাতে এটা করতে পারি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যেহেতু উত্তর কোরিয়ায় এই বছর ত্রয়োদশ ছাত্র যুব উৎসব অনুষ্ঠিত হচ্ছে, সেজন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের কোনও অনুষ্ঠান করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যেহেতু বাজেটের ক্ষেত্রে টাকার খুব সমস্যা আছে, সেজন্য আমি এটা ব্যক্তিগতভাবে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি যে এই খাতে কিছু টাকা দেওয়া হোক।

### হুগলি জেলার বন্ধ কারখানার সংখ্যা

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩০।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় ৩১এ জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত ছোট বড় মোট কতগুলি কারখানা বন্ধ আছে ;

(খ) বন্ধ কারখানার শ্রমিক সংখ্যা কত ; এবং

(গ) কতদিন যাবত কারখানাগুলি বন্ধ আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হুগলি জেলায় ৩১-শে জানুয়ারি, ৮৯ পর্যন্ত লক-আউট ও ক্লোজারের ফলে যথাক্রমে ১৬টি ও ৬টি ছোট বড় কারখানা বন্ধ আছে।

(খ) লক-আউট ও ক্লোজার-জনিত কারণে বন্ধ কারখানাগুলির শ্রমিক সংখ্যা নিচে দেওয়া হল ঃ

| লক-আউট | ক্লোজার |
|---|---|
| ১৪,২৭০ | ২০২ |

(গ) লক-আউট ঘোষণার ফলে বন্ধ কারখানাগুলির মধ্যে ১৯৮৪ সাল থেকে ১টি, ১৯৮৬ সাল থেকে ৬টি, ১৯৮৭ সাল থেকে ৪টি এবং ১৯৮৮ সাল থেকে ৫টি কারখানা বন্ধ আছে।

অনুরূপভাবে ক্লোজার ঘোষণার ফলে বন্ধ কারখানাগুলির মধ্যে ১৯৮১ সাল থেকে ১টি, ১৯৮৫ সাল থেকে ২টি, ১৯৮৭ সাল থেকে ১টি এবং ১৯৮৮ সাল থেকে ২টি কারখানা বন্ধ আছে।

একটা কথা স্যার, ক্লোজার ১০০-র নিচে যে কারখানা সেগুলির পারমিশন দেওয়া হয় না।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—এই সমস্ত কারখানা খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সরকারের পক্ষ থেকে আমাদের শ্রম দপ্তরের দাবি আছে, কিছু কিছু আমি নিজে বিভিন্নভাবে আলাপ আলোচনা করেছি, এখন করছি যে কি করে খোলা যায়। দু-একটি কারখানা মাসে কিছুদিন খোলার পর আবার বন্ধ হয়ে গেছে, যেমন ভিক্টোরিয়া, অ্যাঙ্গাস ইত্যাদি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** এই সমস্ত কারখানা খোলানোর জন্য কংগ্রেস বিধায়ক অরুণ গোস্বামী যিনি আজকে এই কোয়েশ্চেন করেছেন তিনি গ্রেপ্তার হয়েছেন এটা জানেন কি?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, এই জেলার কারখানাগুলির মধ্যে কতগুলি লক আউট হয়েছে অথবা সাসপেনসন অফ ওয়ার্ক বলে বেনামে লক-আউট করা হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ফিগার তো আগেই দিয়েছি, ১৪,২৭০। সময়টা চেয়েছেন এবং এই লাক-আউটের মধ্যেই সাসপেনসন অফ ওয়ার্ক ইনক্লুডেড, কেননা আই. ডি. এ-র অ্যামেন্ডমেন্ট অনুযায়ী সাসপেসন অফ ওয়ার্ক হচ্ছে ট্যান্টামাউন্টস টু লক-আউট। হুগলি জেলায় ৩১শে জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত লক-আউট যথাক্রমে ১৬টি এবং ক্লোজার ৬টি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** লক-আউট বে-আইনি ঘোষণা করলে শ্রমিকরা আর্থিক সুবিধা পায় এবং আন্দোলন করতে পারে, এর প্রভিসন থাকা সত্ত্বেও কেন ঘোষণা করেন নি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা সময় সাপেক্ষ এবং বিচার সাপেক্ষ। বিচারের রায় না পেলে কিছু করার নেই।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লক-আউট কারখানাগুলিকে পুনরায় খোলার জন্য কোনও উদ্যোগ নিয়েছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য শান্তশ্রীবাবু যে প্রশ্নটি করেছিলেন তাতে আমার জবাব আছে সেটা আমি বলিনি। ১৯৮৮ সালে এই রাজ্যে লক-আউট, ধর্মঘট প্রত্যাহারের পর কারখানা পুনরায় কটা চালু হয়েছে তার পুরো হিসাব আমার কাছে আছে সেটা হ'ল লক-আউট ৭৬, ক্লোজার-৫ এবং লে অফ ২৭। এইগুলি হচ্ছে চালু হয়েছে। আপনি জানতে চেয়েছেন হুগলি জেলায় কতগুলি বন্ধ আছে। আমি তো কতগুলি চালু হয়েছে তার হিসাব দিয়ে দিলাম এবং কতগুলি বন্ধ হয়েছে তার হিসাব দিয়ে দিয়েছি, সুতরাং আপনি যোগ-বিয়োগ করে নেবেন তাহলেই জানতে পারবেন কতগুলি বন্ধ আছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় শ্রমদপ্তরের মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি, আপনি বললেন হুগলি জেলায় কারখানা বন্ধ হয়ে যাবার জন্য ১৪,২০০ জন শ্রমিক বেকার হয়ে গিয়েছে এবং সেইগুলি ৭-৮ বছর ধরে বন্ধ হয়ে রয়েছে, বেঙ্গল ল্যাম্প খোলার ব্যাপারে আপনি যে ইনিসিয়েটিভ নিয়েছেন মাত্র ২ মাসের মধ্যে চালু করেছেন—হুগলি জেলার বেকারদের এই রকমভাবে ভাবছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** হুগলি জেলায় যে সমস্ত কারখানা বন্ধ হয়ে রয়েছে এবং লক-আউট হয়ে রয়েছে সেইগুলি যাতে খোলে তার জন্য নিয়মিত ধারাবাহিকভাবে মিটিং চালাচ্ছি। মোটামুটি ২-১টি খোলা হয়েছিল কেশোরাম রেয়ন—তারপর আবার বন্ধ হয়ে গিয়েছে। এই ব্যাপারে আবার চেষ্টা চালানো হচ্ছে। অন্য কারখানগুলি খোলা হচ্ছে, আবার সেখানে কিছু কিছু লক-আউট হয়েছে, আবার চেষ্টা চালানো হচ্ছে। কেশরাম রেয়নের ব্যাপারে আবার মিটিং শুরু করে দিয়েছি। আবার কিছু অসুবিধা দেখা দিয়েছে স্পান পাইপের জন্য, পিগ আয়রনের অভাব। আমি স্টিল মিনিস্টারের কাছে টেলিগ্রাম করেছি যাতে পিগ আয়রন সাপ্লাই হয়। এই পিগ আয়রনের জন্য ২-১টি কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এই পিগ আয়রনের জন্য হাওড়ায় অনেকগুলি কারখানা এফেক্টেড হয়েছে। হাওড়ায় যারা এফেকটেড হয়েছে কাইন্ডলি তার যদি একটা লিস্ট আমাকে করে দেন তাহলে আমার উপকার হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে লক-আউট, ক্লোজার এবং লে অফের জন্য ১৪ হাজারের অধিক শ্রমিক বেকার হয়ে গিয়েছে। আমি যেটা জানতে চাই

তাহলে এই যে বহু দিন যাবত কারখানা বন্ধ হয়ে রয়েছে এর ফলে যে সমস্ত শ্রমিক বেকার হয়ে রয়েছে তাদের মধ্যে কেউ আত্মহত্যা করেছেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার কাছে এই রকম কোনও খবর নেই।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সুব্রতবাবুর কথার পরিপ্রেক্ষিতে স্টেট কাট বললেন যে আপনি বে-আইনি ঘোষণা করেননি। এই কথা বলার সঙ্গে সঙ্গে শ্রমিকদের দীর্ঘদিনের লড়াইয়ের ব্যাপারে আপনার হাতে যে ক্ষমতা, যে অস্ত্র আছে তা প্রয়োগ করা হবে না কেন বলবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা শ্রমিকদের লড়াইয়ের পক্ষেই আছি এবং তাদের যেটুকু সাহায্য করা সম্ভব তা আমরা করব।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** আপনি এখানে হুগলি জেলার চিত্র দিয়েছেন। পশ্চিমবঙ্গে মোট কত কলকারখানা লক-আউট এবং ক্লোজার হয়ে আছে তার চিত্র দিতে পারবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আপনি পশ্চিমবঙ্গের ব্যাপারে নোটিশ দেবেন বলে দেব।

### চিল্কা হ্রদ থেকে বাঙালি জেলে পরিবার উচ্ছেদ

*৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি ওড়িষার চিল্কা হ্রদ থেকে কয়েক শত বাঙালি জেলে পরিবার উচ্ছেদ হয়ে পশ্চিমবঙ্গের ব্যান্ডেলের কাছে হেমন্ত বসু কলোনিতে বসবাস করছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কারণে উক্ত পরিবারগর্ককে উচ্ছেদ হতে হয়েছে সে সম্পর্কে বিস্তারিত তথ্য সরকারের কাছে থাকলে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) জানুয়ারি ১৯৮৯ থেকে এ পর্যন্ত ৩২৫টি জেলে পরিবারস্থ ১৬২৫ জন ব্যক্তি ওড়িষ্যার চিল্কা হ্রদ অঞ্চল থেকে পশ্চিমবঙ্গে এসে ব্যান্ডেলের কাছে রেলওয়ের এক জমিতে অস্থায়ীভাবে বসবাস করছেন। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী মহোদয় এবং মুখ্যসচিব মহাশয় যথাক্রমে কেন্দ্রীয় সরকার এবং ওড়িষ্যা সরকারের কাছে এই সকল পরিবারবর্গকে ফিরিয়ে নেবার জন্য যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বনের অনুরোধ জানিয়েছেন। (অনুলিপি সঙ্গে দেওয়া হল)।

(খ) যেহেতু বিষয়টি স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের অধীন, সেহেতু এই বিভাগের কাছে এ সম্পর্কে কোনও বিস্তারিত তথ্য নেই।

২৫. ৩. ৭১-এর আগে প্রাক্ পূর্ববঙ্গ অধুনা বাংলাদেশ থেকে আসা উদ্বাস্তুদের ত্রাণ ও পুনর্বাসন সম্পর্কিত কাজকর্ম ছাড়া অন্য কোনও রাজ্য বা দেশ থেকে আসা কোনও ব্যক্তি

বা সম্প্রদায় সম্পর্কিত কোনও কাজই এই বিভাগের আওতায় পড়েনা। স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগে এই সম্পর্কিত বিস্তারিত তথ্য পাওয়া যেতে পারে।

**Statement referred to in reply to clause Kh of Starred Question NO. *471 (Admitted Starred Question No. *683)**

D. O. No. 40 CM.
Calcutta,
February 14, 1989.

Dear Shri Singh,

I would like to inform you that about 325 fishermen families of erstwhile East Pakistan origin have recently come into West Bengal from Orissa.

According to reports they had come into India some thirty years back and have been living in the Chilka Lake area of Orissa. Owing to some local disputes, these people have left their places and have come into West Bengal in batches since January, 1989. The influx is still continuing. On humanitarian grounds, we have been providing relief to these people who have taken temporary shelter on a place of Railway land near Bandel in the district of Hooghly in West Bengal. Chief Secretary, Government of West Bengal has written to Chief Secretary, Government of Orissa and also to the Union Home Secretary in this regard.

You will appreciate that such sudden influx of people creates a lot of administrative, social and political problems in the area. It is necessary for the Orissa Government to take steps to stop this immigration from that State and also to arrange to take these fishermen families for proper re-settlement.

I shall to grateful if you would kindly take up the matter on a priority basis with the Government of Orissa and help.

With regards,

Yours sincerely,
(Jyoti Basu)

Shri Buta Singh,
Home Minister,
Government of India,
New Delhi.

**RADIOGRAM**

From : Chief Secretary to the Govt. of West Bengal
**Calcutta**

To : Chief Secretary to the Govt. of Orissa
**Bhubaneswar**

No. 79 Dated 17/1/89

It is reported that about two hundred fishermen families consisting of about twelve hundreds people from P.S Balugaon, Dist. Puri, Orissa have come into the district. of Hooghly in... West Bengal. It is reported that these fishermen had settled in the Chilka Lake area. These people have reported that they were tortured and driven out from the Chilka Lake area. According to them they could not get any protection from the authorities. You are requested to kindly look into this and help them in returning to their places of residence. You may like to detail and officer with whom our officials can co-ordinate and arrange to send these fishermen back to their homes. Regards.

(T. C. Dutt)
Chief Secy. to the Govt. of West Bengal

Writers' Buildings,
Calcutta - 700 001.

D. O. No. 167/89-CS

Dear

I am writing this in connection with the influx of a large number of fishermen of the erstwhile of East Pakistan origin from the Chilka Lake area of Orissa into West Bengal. I enclose a report of the District Magistrate, Hooghly which is self-explanatory. I had written to the Government of Orissa in this regard, copy of their reply is also enclosed for ready reference. As on date, as many as 325 families consisting of about 1625 persons have come to the Bandel area in the district of Hooghly, West Bengal on different dates from the beginning of January 1989. Upon local enquiry, it appears that all of them had come to India over thirty years back. They may not have been officially settled by the Government of Orissa, but the fact remains that they are living there for long and they have been working and earning their livelihood in Orissa all these years. You will appreciate that sudden influx of refugees like this creates serious administrative and social problems and it is not possible for the Government of West Bengal to accommodate these people.

These people have taken temporary shelter on a place of Railway land under the jurisdiction of mouzas Kanagarh and Naldanga in the district of Hooghly and we are providing relief to these families. It may be appreciated that it is not possible for us to continue to hold them in this manner.

I would accordingly request you to kindly take up the matter with the Government of Orissa so that—

(a) necessary steps are taken to ensure a situation whereby further influx of people is stopped, and

(b) arrange to take back these fishermen to Orissa.

These refugees claim that they have come to India more than thirty years back and that they hold ration cards and are enrolled in the voters' list in Orissa. According to them, they left Orissa because they were tortured by losses of fisheries.

I shall be grateful if you would kindly have the matter considered on priority basis and help.

With regards,

Yours sincerely,

(T. C. Dutt)

Shri J. A. Kalyanakrishnan,
Home Secretary to the
Government of India,
Ministry of Home Affairs, North Block,
New Delhi - 110 001.

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** এ পর্যন্ত যে যোগাযোগ করা হয়েছে তার কোনও উত্তর এসেছে কিনা এবং কোনও রকম ব্যবস্থা গ্রহণের কথা হয়েছে কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের মুখ্যমন্ত্রী ১৪ই ফেব্রুয়ারি লিখেছেন। তিনি কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী বুটা সিংয়ের কাছে চিঠি লিখেছেন। আমাদের মুখ্য সচিব লিখেছেন ওড়িষ্যার সেক্রেটারিকে এবং তারপর আমাদের চিফ সেক্রেটারি লিখেছেন ওড়িষ্যা গভর্নমেন্টের কাছে। এই সমস্ত চিঠি জানুয়ারি-ফেব্রুয়ারি মাসের মধ্যে লেখা হয়েছে। কিন্তু তারা কোনও সাড়া দেননি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** আপনি আপাতত অন্যভাবে এদের পুনর্বাসনের কথা ভাবছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের সাধারণ নিয়ম হল পূর্ববঙ্গ, বর্তমানে বাংলাদেশ থেকে ২৫/৩/৭১ তারিখের মধ্যে যারা এসেছেন তাদের জন্য কেন্দ্রীয় সরকার এর সিদ্ধান্ত অনুয়ায়ী পুনর্বাসনের সিদ্ধান্ত নিতে পারি। কিন্তু ঐ তারিখের পরে আসলে আমাদের আর কোনও দায়িত্ব থাকে না। কিন্তু তা সত্ত্বেও তারা যেহেতু ঝড় জলের মধ্যে আছেন, সেজন্য আমরা তাঁবু ইত্যাদি দিয়ে সাহায্য করার চেষ্টা করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** এখানে কোয়েশ্চেনটা যেভাবে আছে এবং আপনি যেভাবে অ্যাডমিট করেছেন তাতে কোয়েশ্চেনটা আমার কাছে অ্যালার্মিং বলে মনে হচ্ছে। এটি যেহেতু কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র বিভাগ দেখছে, তাতে সবাইকে পুনর্বাসনের ব্যবস্থা করলেন বা করলেন না সেটা বড় কথা নয়, ওরা ওদেশ থেকে যেভাবে চলে আসছেন, এই সামগ্রিক বিষয় সম্বন্ধে আপনি গুরুত্ব সহকারে দেখবেন কিনা তা আমি আপনার কাছে জানতে চাইছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** দেখতে হবে বটে কিন্তু এই ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী লিখেছেন, আমাদের মুখ্যসচিব লিখেছেন, আমি নিজে জেলা শাসকের সাথে কথাবার্তা বলেছি রিলিফ ডিপার্টমেন্টের সঙ্গে কথাবার্তা হয়েছে। কিন্তু দায়িত্বটা তো সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের, কেন্দ্রীয় সরকার যদি জবাব না দেন তাহলে তো আমাদের কিছু করার নেই। ২৫-৩-৭১ তারিখ পর্যন্ত যদি কেউ এই রাজ্যে আসেন তার দায়িত্ব সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের। কারণ এটা সম্পূর্ণভাবে জাতীয় সমস্যা। পশ্চিম পাকিস্তান থেকে উদ্বাস্তুরা যখন এসেছিলেন তখন কেন্দ্রীয় সরকার তাদের প্রতি যথেষ্ট সহনুভূতিশীল ছিলেন, তাদের জন্য যথেষ্ট ব্যয় করেছিলেন, ১৯১ কোটি টাকা খরচ করে ফরিদাবাদে শিল্পনগরী গড়ে তুলেছিলেন। অথচ পূর্ব পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুদের জন্য কোনও রকম সাহায্য করা হয়নি। বাংলাদেশ থেকে আগত উদ্বাস্তুদের জন্য কোনও রকম আর্থিক সাহায্য কেন্দ্রীয় সরকার দেননি। এটা সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, আমাদের কিছু করার নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যে স্টেট গভর্নমেন্টের একটা ফোরটিন ফরেনার্স অ্যাক্ট আছে। আমি একটা কেস করেছিলাম তাতে ওই অ্যাক্টের দ্বারা একজনকে পুশব্যাক করা হয়েছিল। ফোরটিন ফরেনার্স অ্যাক্ট দ্বারা কেউ এই রাজ্যে প্রবেশ করলে তাকে পুশ ব্যাক করে ফেরৎ পাঠানো যেতে পারে। তবে আমার কাছে অভিযোগ আছে যে বর্ডার পুলিশ যারা আছেন তারা ঠিকমতো চেক করছে না ফলে অবাধে লোক চলে আসছে। তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে হলে ওই অ্যাক্ট দ্বারা তার পরের দিন তাকে পাঠিয়ে দেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি এই ব্যাপারে একটা প্রশ্ন আছে যে, ফরেনার্স মুভমেন্ট কন্ট্রোল করে সেন্ট্রাল গভর্নমেন্ট, চেক পোস্ট, বর্ডার ঠিকমতো আছে কিনা, বর্ডার সিকিউরিটি ঠিক আছে কিনা এবং বর্ডার সিকিউরিটি ফোর্স এসব দেখশোনা করে কেন্দ্রীয় বাহিনী। এই ব্যাপারে স্টের্ট গর্ভমেন্টের কোনও এক্তিয়ার নেই। এটা স্টেটের ম্যাটারই নয়। এটা সম্পূর্ণভাবে সেন্ট্রাল গভর্নমেন্ট কন্ট্রোল করে। ধরুন অন্য রাজ্য থেকে যথা ওড়িষ্যা থেকে বা বিহার থেকে লোক ঢুকলো সেটা রাজ্য সরকার বন্ধ করবেন কি করে। সুতরাং স্টেট গভর্নমেন্টের এই ব্যাপারে কোনও ইন্টারেস্ট নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার একটা পয়েন্ট আছে যে রাজ্য সরকার যদি সবসময়ে বলেন যে আমার কোনও দায়িত্ব নেই তাহলে তো হয় না। একটা ফরেনার্স অ্যাক্ট আছে,

সেই ফরেনার্স অ্যাক্ট অনুযায়ী রাজ্য সরকার ব্যবস্থা নিতে পারেন। তবে আমরা দেখেছি স্টেটের বর্ডারে ফোর্স ঠিকমতো থাকে না। বর্ডার সিকিউরিটি ফোর্স ঠিকমতো না থাকার জন্যে লোক চলে আসে এবং সেক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট ১৪ ফরেনার্স অ্যাক্ট করে সেই লাকটিকে অ্যারেস্ট করে পুশব্যাক করতে অন দি সেম ডে। পুশ ব্যাক করার ক্ষমতা স্টেট গভর্নমেন্টের আছে।

**মিঃ স্পিকার ঃ** একজন এক্সপেরিয়েন্সড্ ল-ইয়ার হয়ে যদি বলেন যে সেম ডেতেই পুশ ব্যাক অর্ডার করা যায় তাহলে কি বলব?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সামারি ট্রায়ালে তাকে পুশব্যাক করা যায়। জেলে ধরে রেখে তার বিরুদ্ধে গিল্ট প্লিড করে দিয়ে তাকে ফোরটিন ফরেনার্স অ্যাক্ট অনুসারে তাকে চার্জশিট দিয়ে দেওয়া হবে।

**মিঃ স্পিকার ঃ** আমিও এইরকম একটা কেস করেছি যে ভারতীয় নাগরিক নয় এমন কোনও বিদেশি ধরা পড়লে তার পাশপোর্ট চাই। সেখানে পুশব্যাক করলেই হয় না। পুলিশকে দিয়ে ভেরিফাই করাতে হবে, পুলিশ ইনভেস্টিগেশন করবে। ডকুমেন্টের দরকার এবং তবে কেস করে শাস্তি দিয়ে পুশব্যাক করা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যার সার্টিফিকেট নেই সেক্ষেত্রে কি হবে, অনেকেই তো বেআইনিভাবে ঢুকে পড়ছে সেক্ষেত্রে অন হিজ অ্যাডমিশন তাকে বাংলাদেশে ফেরৎ পাঠাতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এটা আমি ঠিক মানতে পারলাম না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এটা ডিউটিজ অ্যান্ড রেসপনসিবিলিটিজের ব্যাপার। It must be discharged রাজ্য সরকারের একটু দয়িত্ব এই ব্যাপারে থাকা দরকার।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, যে প্রশ্নটি নিয়ে সত্যবাবু বলেছেন—একজন উকিল এইজন্যই ওর বিপদ হয়ে গিয়েছে—উড়িষ্যার স্টেট থেকে যে সমস্ত লোক আসছে, সেই ব্যাপারে বলছি ওর কাছে উড়িষ্যা বিদেশ হতে পারে, আমার কাছে দেশ, অথচ এখানে আলোচনা হয়ে গেল উড়িষ্যার লোককে পুশ ব্যাক করতে হবে। উনি যেমন বুঝেছেন, কংগ্রেসের লোকের এই রকম বুদ্ধিই হয়, উড়িষ্যা থেকে যে বাঙালিগুলি চলে এলেন তারমধ্যে কতজন উদ্বাস্তু ওখানে পুর্নবসতি পেয়েছিলেন, তাদের ওখান থেকে যে তাড়িয়ে দেওয়া হল সেই বিষয়ে আমাদের এই রাজ্যের পুনর্বাসন-মন্ত্রী কেন্দ্রের সঙ্গে আলোচনা করেছেন কিনা? এখানে তো অন্য রাজ্যের লোকও বাস করে তাহলে তাদেরও ফিরিয়ে দিন না এখান থেকে পুশ ব্যাক করে। উনি তো বটতলার উকিল সেইজন্য এই রকম বলছেন।

**মিঃ স্পিকার ঃ** উকিল যেমন বটতলার হয়, কিছু কিছু মাস্টার তো বটতলার হয়।

**শ্রী ননী কর ঃ** মাস্টার বটতলার বলে এই রকম অকালকুষ্মাণ্ড ছাত্র এসেছে।

**মিঃ স্পিকার ঃ** শান্তিনিকেতনেও তো বটতলায় স্কুল আছে।

**বীরভূম জেলার কাঠিয়া-ইদ্রাকপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার পরিকল্পনা**

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৫।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার কাঠিয়া-ইদ্রাকপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাত চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সঠিক তারিখ বলা সম্ভব নয়, তবে যত শীঘ্র সম্ভব চালু করার চেষ্টা করা হচ্ছে।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বীরভূম জেলার কতকগুলি জেলায় সহায়ক স্বাস্থ্যকেন্দ্র ডাক্তারের অভাবে আবার বন্ধ হয়ে গিয়েছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এইভাবে তো বলা যাবে না। তবে আমি বলতে পারি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের সাড়ে ১৪-শো অ্যাপয়েন্টমেন্ট দিয়েছি, সেইগুলির শতকরা ৫০ ভাগও যোগ দেয়নি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল, এটা জেলার সঙ্গে না হলেও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র যেগুলি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারের মধ্যে নেওয়া হয়েছে, বলা হয়েছে গভর্নমেন্ট থেকে ন্যূনতম ৬টি বেড ছাড়া খুলবে না। কিন্তু যেসব সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে এখনও ২/৩/৪টি করে বেড আছে, সেইগুলিকে ৬টি বেডে পরিণত করা সম্ভব হবে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সেটা তথ্য নিতে হবে। এই রকম কত সংখ্যা আছে, এবং সেটা করতে গেলে কত অর্থ দরকার সেটাও জানতে হবে, এই ব্যাপারে বিশদভাবে লিখে জানাবেন।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারগুলিকে নতুন প্রাইমারি হেল্‌থ সেন্টরে কনভার্সন করা হয়েছে বাই ওয়ান গভর্নমেন্ট অর্ডার এক্ষেত্রে এর কি পদ্ধতি নির্দ্ধারণ করেছেন যার ফলে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার প্রাইমারি হেল্‌থ সেন্টারে কনভার্সন হয়ে গেল? এখন আর সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার লেখা হচ্ছে না, সব জায়গায় প্রাইমারি হেল্‌থ সেন্টার লেখা হচ্ছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কেন্দ্রীয় সরকারের একটা ঘোষণা হল সহায়ক স্বাস্থ্যকেন্দ্র বলে কোনও স্বাস্থ্যকেন্দ্র থাকবে না, যা আছে সেগুলিকে নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হিসাবে গণ্য করতে হবে। সুতরাং সেইভাবে তাদের ব্যবস্থা হবে।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নন-পি এইচ সি বলে যে নির্দেশ এসেছে তাতে তাদের নির্দেশ আছে সেখানে ২টি মাত্র ডায়েটারী বেড থাকবে, নন-

ডায়েটারী বেড থাকবে না, অন্যান্য বেড থাকবে না, এই সম্বন্ধে রাজ্য সরকার কি ভাবনা-চিন্তা করছেন? একটু আগে মাননীয় সদস্য বলেছেন আমাদের বিশেষ করে উপ-স্বাস্থ্য কেন্দ্র, সহায়ক স্বাস্থ্য কেন্দ্র আছে যেখানে ৪ থেকে ৬ বেড আছে। সেই সম্পর্কে রাজ্য সরকারের কি নির্দেশ আছে এগুলিকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে পরিবর্তন করার জন্য এটা কি জানাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের স্টেটে এই ধরনের স্বাস্থ্য কেন্দ্র খুব কম, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র কম আছে। তা সত্ত্বেও আমাদের এখন চিন্তা করতে হচ্ছে। কারণ, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র যেগুলি আছে সেগুলিতে অনেক সময় আমরা দেখেছি শয্যা থাকলেও ডাক্তার থাকে না, অন্যান্য বিষয় অনেকগুলি আছে। আমরা সেজন্য চিন্তা করছি এই সহায়ক স্বাস্থ্যকেন্দ্র যেগুলিকে এখন নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হিসাবে গণ্য করা হচ্ছে সেগুলিকে নিয়ে আমরা কি ব্যবস্থা করব।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন কেন্দ্রের নির্দেশ অনুসারে যে ধরনের আমাদের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের প্রয়োজন আছে আমাদের তার সংখ্যা অনুসারে আমরা কতখানি সম্পূর্ণ করতে পেরেছি, আর কয়টি মাত্র বাকি আছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ভারতবর্ষের মধ্যে আমাদের স্বাস্থ্যের ব্যাপারে যে পরিকাঠামো আছে। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের ব্যাপারে বলুন, নতুন স্বাস্থ্য কেন্দ্রের ব্যাপারে বলুন এই পরিকাঠামোর দিক থেকে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করি।

## মুর্শিদাবাদে পর্যটন ব্যবস্থার উন্নতি

*৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় পর্যটন ব্যবস্থার উন্নতির জন্য এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

> বহরমপুরে একটি ট্যুরিস্ট লজ আছে। মুর্শিদাবাদের বিভিন্ন আকর্ষণীয় স্থানে কন্ডাকটেড ট্যুরের আয়োজন করা হয়। লালবাগে ইয়ুথ সার্ভিসেস বিভাগের একটি যুব আবাস আছে। কেন্দ্রীয় সরকারের আর্কিওলজিক্যাল সার্ভে অফ্ ইণ্ডিয়া হাজারদুয়ারী স্মৃতিশালার রক্ষণাবেক্ষণ ও ঐ চত্বরের সৌন্দর্য উৎকর্ষের ব্যবস্থাপনা করছেন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—এইসব পর্যটন কেন্দ্র সাইটগুলি ঠিক করার কোনও নর্মস আছে কিনা, অর্থাৎ হিসটোরিক্যাল প্লেস যেখানে নৈসর্গিক সৌন্দর্য ইত্যাদি আছে সেটা কিভাবে ঠিক করা হয়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সাধারণভাবে প্রাকৃতিক সৌন্দর্য মণ্ডিত জায়গায়, ঐতিহাসিক স্থান এবং আমাদের ভারতীয় সমাজে যে বিভিন্ন পর্যটন স্থানগুলি গড়ে উঠছে তার মধ্যে প্রাচীন মন্দির, মসজিদ, গীর্জা ইত্যাদি আছে এই রকম ৩টি দিক বিবেচনা করে আমরা একটা জায়গা নির্বাচন করে থাকি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে নর্মসের কথা বললেন সেই নর্মস অনুসারে মুর্শিদাবাদে কোনও পর্যটন কেন্দ্র মানে আমি ঐ রকম কতকগুলি অবস্থা মীন করছি না, এটা ডেভেলপ করার জন্য মুর্শিদাবাদ জেলায় যে পসিবিলিটিস আছে, পোটেন্সিয়াল আছে সেটা এক্সপ্লোর করার জন্য আপনার দপ্তর থেকে সরকার তরফ থেকে কোনও সার্ভে করা হয়েছে কিনা আর প্যারালাল কেন্দ্রীয় সরকারের তরফ থেকে সেটা করা হচ্ছে না কেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সেভাবে নির্দেশ দিয়ে কোনও রকম সার্ভে করা হয়নি। মুর্শিদাবাদ জেলার লাগোয়া পলাশী ঐতিহাসিক ক্ষেত্রে কিছু করার প্রস্তাব এসেছে। সুনির্দিষ্ট সিদ্ধান্তে আসতে পারেনি, এ ছাড়া সাধারণভাবে আরও কিছু ফারাক্কা ব্যারেজকে কেন্দ্র করে কিছু করা—ভাবনার মধ্যে আছে, নির্দিষ্ট কোনও কার্যভার নেওয়া হয়নি। কেন্দ্রীয় সরকার শুধু তাদের শর্ত অনুযায়ী হাজারদুয়ারীর বাইরে কিছু করছে বলে আমার জানা নেই।

**শ্রী মান্নান হোসেন ঃ** মুর্শিদাবাদের পর্যটকদের আকর্ষণ বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকার হাজারদুয়ারী এবং আকর্ষণীয় স্থানগুলির সংস্কার হচ্ছে কিন্তু হাজারদুয়ারীর ঠিক সামনে ইমামশাহীতে ইঁট খসে পড়ছে। অনেক পর্যটক সেখানে যান, সেখানে সরকারি অফিস আছে অনেক সংগঠনের অফিস আছে বে-আইনিভাবে অনেক ঘর দখল হয়েছে, রাজ্য সরকারের অধীনে নিউ প্যালেস হচ্ছে। সেইসব স্থান সংস্কার এবং বে-আইনি দখলদারদের উচ্ছেদ করার কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যেভাবে প্রশ্ন করছেন তাতে কিছু সমস্যা এর মধ্যে আসছে। ওখানে কেন্দ্রীয় সরকারের যে আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্ট আছে প্রাচীন ঐতিহাসিক স্থান বলে চিহ্নিত আছে সেগুলি রক্ষণাবেক্ষণের দায়িত্ব নিয়ে থাকেন। রাজ্য সরকারের হয়ত কোনও জমির উপর দায়িত্ব থাকতে পারে। পর্যটকদের কাছে উপস্থিত করার মতো কিছু নেই, সে বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যদিও অতীতের তুলনায় মুর্শিদাবাদের ক্ষেত্রে আমাদের পর্যটনের বিষয়টি অনেক উন্নত হয়েছে, অনেক পর্যটন বিশিষ্ট স্থানগুলি বিদেশি পর্যটকদের আকৃষ্ট করবার প্রশ্নে আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে দেন, তাতে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কি কিছু পরিকল্পনা আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিদেশি পর্যটকদের আকৃষ্ট করার মতো সে রকম কোনও ব্যবস্থা রাজ্য সরকারের পক্ষ থেকে ভাবা হয়নি। ট্যুরিস্টদের প্রশ্ন বিবেচনা করে এখন আমাদের ভাবতে হচ্ছে।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মুর্শিদাবাদ একটা ঐতিহাসিক স্থান তার অনেক নিদর্শন আছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন কেন্দ্রীয় সরকার এইসব স্থানগুলির উন্নতির জন্য এখনও পর্যন্ত কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই বিষয়ে নূতন করে আমার কিছু বলার নেই।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** ঐতিহসিক যেসব স্থানগুলি আছে তার মধ্যে মুর্শিদাবাদ অন্যতম। এইসব প্রসিদ্ধ স্থানগুলি রক্ষণাবেক্ষণের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকার সেই দায়-দায়িত্ব পালন করছেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নিয়ম মাফিক হাজারদুয়ারী রক্ষণাবেক্ষণের জন্য কিছু ব্যবস্থা নিয়েছেন। এ ছাড়া পর্যটকদের আকৃষ্ট করার মতো স্থানগুলির জন্য কোনও ব্যবস্থা কেন্দ্রীয় সরকার নেয়নি।

### বেঙ্গল ল্যাম্প ও এলমি কারখানা দুটি খোলার ব্যবস্থা

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৮।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল ল্যাম্প ও এলমি নামক দুটি ল্যাম্প তৈয়ারির কারখানা বন্ধ থাকার জন্য ১৯৮৮ সালের ১৫ই ডিসেম্বর হতে ১০ই ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত মোট কত শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছেন ;

(খ) উক্ত ল্যাম্প তৈয়ারির কারখানাগুলি খোলার জন্য রাজ্য সরকার আজ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) ১৯৮৬ সালের ত্রিপাক্ষিক চুক্তি মালিকপক্ষ মেনে চলছেন কি ; এবং

(ঘ) যদি না মেনে চলেন, তবে তার কারণ কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) মালিক পক্ষ কর্তৃক কাজ স্থগিত (Suspension of work) ঘোষণার ফলে মেসার্স বেঙ্গল ল্যাম্প লিমিটেডের কারখানাতে গত ৭ই জানুয়ারি '৮৯ থেকে ৯ই ফেব্রুয়ারি '৮৯ পর্যন্ত (সম্পূর্ণভাবে কাজ বন্ধ থাকায়) প্রায় ৮৪০ জন শ্রমিক ক্ষতিগ্রস্থ হন। অনুরূপভাবে মালিকপক্ষ কর্তৃক লক-আউট ঘোষণার ফলে মেসার্স ইলেকট্রিক ল্যাম্প ম্যানুফ্যাকচারর্স (আই) লিঃ কারখানাটি ১৫ই ডিসেম্বর '৮৮ থেকে বন্ধ থাকায় প্রায় ১,৪০০ জন শ্রমিক ক্ষতিগ্রস্থ হচ্ছেন।

(খ) কারখানা দুটি খোলার জন্য শ্রম দপ্তরের পক্ষ থেকে চেষ্টা চালানো হয়। বেঙ্গল ল্যাম্প কারখানাটিতে গত ১০ই ফেব্রুয়ারি '৮৯ থেকে আংশিকভাবে কাজ শুরু হয়েছে। কারখানাটিতে পূর্ণমাত্রায় কাজ শুরু করার চেষ্টা চালানো হচ্ছে। এলমি কারখানার শ্রমিক ইউনিয়ন কর্তৃক উত্থাপিত এক শ্রমবিরোধ পরীক্ষা করা হচ্ছে।

(গ) এলমি কারখানার শ্রমিক প্রতিনিধিদের কাছ থেকে মালিক পক্ষ ১৯৮৬ সালের ত্রিপাক্ষিক চুক্তি না মানার কিছু অভিযোগ পাওয়া গিয়াছে।

(ঘ) চুক্তি না মানার কারণ হিসাবে মালিক পক্ষ ল্যাম্পের বাজারে সংকট ও চাহিদার মন্দার কথা উল্লেখ করেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বহু বিতর্কিত এই বেঙ্গল ল্যাম্প বন্ধ থাকার ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তা আপনি জানেন। কারখানাটি যদি সিক হয় তার কারণ দেখানো হয়েছে কি? যদি সিক হত তাহলে অন্য কথা, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর হস্তক্ষেপের জন্য এই জিনিস হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আপনি যেসব কথা উল্লেখ করলেন সেটা ঠিক নয়। ওরা আর্থিক কারণ দেখিয়েছে। আমরা বলেছি এটা ঠিক নয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আর্থিক কারণ, এটা হঠাৎ হয় না। ৫/৬ মাস আগে থেকে শুরু হয়। সেখানে ১,৪০০ কর্মী কাজ করছে—আর সেখানে হঠাৎ বলে দেওয়া হল ইকনমিক্যালি ভায়েবল নয়। বহু বিতর্কের পরে বন্ধ হয়ে গেল? এর সঙ্গে কোনও মন্ত্রী মহাশয় যুক্ত আছেন কিনা। শ্রী যতীন চক্রবর্তীর মন্ত্রিত্ব চলে যাবার কারণ হচ্ছে এই কারখানা। আপনি কি চান যে ওকে মিথ্যাবাদী সাজানো হোক? মুখ্যমন্ত্রী এবং যতীন চক্রবর্তীর বিতর্কের কারণেই এই কারখানা বন্ধ হয়েছে কি? ইকনমিক্যালি ভায়েবল নয়, স্পেসিফিক্যালি যে বলা হচ্ছে এটা ঠিক নয় এটা আপনি জানেন?

[2-10 — 2-10 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য সুব্রতবাবু একটু ভুল করেছেন, ১,৪০০ বেঙ্গল ল্যাম্পের নয়, ১,৪০০ এলমির। এলমির সঙ্গে বেঙ্গল ল্যাম্পের কোনও সম্পর্ক নেই। এলমিরই ১,৪০০। বেঙ্গল ল্যাম্পের সংখ্যাটা আমি বলে দিয়েছি এলমির সঙ্গে বেঙ্গল ল্যাম্প বন্ধ হবার কোনও সম্পর্ক নেই। এলমির উত্তরও তো আমি বলে দিয়েছি। আপনারা যে সমস্ত অনুমান করছেন তার সঙ্গে কোনও সম্পর্ক নেই। আপনি কবিতা লিখতে পারেন, আপত্তি নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি ভাল করেই জানেন যে, কোনও কারখানা যখন বন্ধ হয় তখন কিভাবে বন্ধ হয়—এটা আপনি ভাল করে জানেন। এই ধরনের রাজনৈতিক বিতর্কের মধ্যে দিয়ে বন্ধ হওয়া, আর সাধারণভাবে বন্ধ হওয়ার মধ্যে তাফাৎ আছে। আপনি ইকোয়াল করছেন কি করে? তার পাশেই সুলেখা বন্ধ হয়ে গিয়েছিল। সেখানে আপনি ইনিসিয়েটিভ নেন নি। তার কারণ রাজনৈতিক বিতর্ক হয়েছে বলেই আপনি বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে ইনিসিয়েটিভ নিয়ে প্রায়রিটি দিয়েছেন। এই বেঙ্গল ল্যাম্পের কারণে আজকে একজন মন্ত্রীকে এদিক ছেড়ে আমাদের পাশে এসে বসতে হচ্ছে। কাজেই আপনি এই কোয়েশ্চেনটা, প্রশ্নটা এড়িয়ে যেতে পারেন না।

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat. The time is over.

(গোলমাল)

## Starred Questions
## (which were not reached and answers thereto were laid on the Table)

### ১৯৮৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত লক-আউট বা ক্লোজারের ঘটনা

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালে রাজ্যে কতগুলি কারখানায় (১) লক-আউট, (২) ক্লোজার এবং (৩) ধর্মঘট হয়েছে ; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে কতগুলি কারখানায় লক-আউট/ক্লোজার/ধর্মঘট প্রত্যাহার হওয়ার পর পুনরায় কাজ চালু হয়েছে?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৮ সালে এই রাজ্যে বিভিন্ন কল-কারখানায় লক-আউট, ক্লোজার ও ধর্মঘটের সংখ্যা নিচে দেওয়া হল :

| লক-আউট | ক্লোজার | ধর্মঘট |
|---|---|---|
| ৮১ | ২৫ | ২৬ |

(খ) ১৯৮৮ সালে এই রজ্যে লক-আউট/ক্লোজার/ধর্মঘট প্রত্যাহার হওয়ার পর যে কারখানাগুলিতে পুনরায় কাজ চালু হয়েছে তার হিসাব নিচে দেওয়া হল :

| লক-আউট | ক্লোজার | ধর্মঘট |
|---|---|---|
| ৭৬ | ৫ | ২৭ |

**জেলায় জেলায় যুবউৎসব পালনের প্রস্তাব**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৫।) **শ্রী তপন রায় :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ সালে জেলায় জেলায় যুবউৎসব পালন করার কোনও প্রস্তাব আছে কি ; এবং

(খ) থাকলে, কোন্ সময়ের মধ্যে যুবউৎসব অনুষ্ঠিত হবে?

**ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রস্তাবটি ভবিষ্যৎ আর্থিক সংগতির উপর নির্ভরশীল এবং বিবেচনাধীন।

(খ) অনুষ্ঠানের সময়টি ও বিবেচনাধীন।

**স্বাস্থ্য বিভাগের উর্ধ্বতন পদাধিকারীর বিভিন্ন হাসপাতাল পরিদর্শন**

*৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯।) **শ্রী অসিতকুমার মাল :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্বাস্থ্য বিভাগের উর্ধ্বতন পদাধিকারী কর্তৃক বিভিন্ন হাসপাতাল (সরকারি) পরিদর্শন করে প্রয়োজনীয় ঔষধপত্রে সরবরাহের নীতি কি বর্তমানে কার্যকর করা হয়েছে ;

(খ) কার্যকর না হলে, তার কারণ কি কি ; এবং

(গ) সরকারি হাসপাতালগুলিতে প্রয়োজনীয় ঔষধপত্র সরবরাহ্ ব্যবস্থার উন্নতির জন্য সরকার কোনও পরিকল্পনার কথা বিবেচনা করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরবরাহ প্রয়োজন অনুযায়ী হয়। পরিদর্শনকালে প্রয়োজনবোধে নির্দেশও দেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) নূতন কোনও পরিকল্পনা গ্রহণ সাপেক্ষে পূর্বের গৃহীত ব্যবস্থাগুলিকে উপযুক্তভাবে কার্যকর করার উপর অধিক গুরুত্ব দেওয়া হইতেছে।

**রাজ্যে ম্যালেরিয়া রোগের প্রকোপ ও গৃহীত ব্যবস্থা**

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ৬ মাসে এই রাজ্যে মোট কতজন ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়েছেন তার কোনও তথ্য সরকারের কাছে আছে কি ;

(খ) পুনরায় এই রোগের আবির্ভাবের কারণ কি ; এবং

(গ) এই রাজ্যে ম্যালেরিয়া নির্মূল করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেপ্টেম্বর '৮৮ হইতে ফেব্রুয়ারি '৮৯ পর্যন্ত গত ৬ মাসে ম্যালেরিয়া রোগে আক্রান্ত রোগীর সংখ্যা—১২,১৩৪।

(খ) বহু প্রাচীন কাল থেকে এ রাজ্যে ম্যালেরিয়া রোগের প্রাদুর্ভাব আছে। ১৯৫৮ সাল থেকে ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনা গ্রহণের ফলে ম্যালেরিয়া রোগের প্রকোপ উল্লেখযোগ্যভাবে কমে যায়। পরবর্তীকালে শুধু পশ্চিমবঙ্গেই নয়, সমগ্র ভারতবর্ষে তথা বিশ্বের ম্যালেরিয়া অধ্যুষিত অঞ্চলেও এই রোগের প্রকোপ ক্রমশ বৃদ্ধি পায়। এই রাজ্যে এই বৃদ্ধির কারণ প্রধানত ঃ

(১) বহুদিন যাবৎ কীটনাশক ঔষধ প্রয়োগের ফলে ম্যালেরিয়া রোগজীবাণু বহনকারী মশার দেহে কীটনাশক ঔষধের প্রতি সহনশীলতা (tolerance) বৃদ্ধি।

(২) এই রাজ্যে প্রতিবেশি রাজ্যগুলি থেকে (chlorineine resistant) মারাত্মক ধরনের ম্যালেরিয়ার জীবাণুর (Pf. case) অনুপ্রবেশ ঘটায় জলপাইগুড়ি, কুচবিহার ও পুরুলিয়া জেলায় এই রোগের প্রাদুর্ভাব বেশি হয়েছে।

(৩) রাজ্যের অধিকাংশ উন্নয়নমূলক প্রকল্পসমূহের কর্মকাণ্ডের জন্য (malariogenic) পরিবেশ উদ্ভূত হওয়ার ফলে এই রোগের সংক্রমণ ও বিস্তার বৃদ্ধি পেয়েছে।

(গ) কেন্দ্রীয় বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুযায়ী (Modified Plan of operation) বা সংশোধিত কার্য্যক্রমের মাধ্যমে এই রোগ নিয়ন্ত্রণের জন্য নিম্নলিখিত

কর্ম্মসূচি গ্রহণ করা হয়েছে—

(১) কীটনাশক ঔষধ প্রয়োগ—প্রতি ১,০০০ লোক সংখ্যার ভিত্তিতে যেখানে রোগীর সংখ্যা দুই বা দুই এর অধিক সেই সব অঞ্চলে ঘরে ঘরে বছরে দুই বা তিনবার কীটনাশক ঔষধ প্রয়োগ করা হয়। এই কাজের জন্য seasonal spray gorg ৫/৬ মাসের জন্য নিয়োগ করা হয়। এ ছাড়া মারাত্মক ধরনের ম্যালেরিয়ার ক্ষেত্রে সেই সব বাড়ির চতুঃপার্শ্বস্থ ৫০টি বাড়িতে কীটনাশক ঔষধ প্রয়োগ করা হয় (focal spray)।

(২) রোগ অনুসন্ধান কর্মসূচি—বাড়ি বাড়ি ঘুরে (active surveillance) এবং হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র বা উপ-স্বাস্থ্যকেন্দ্রে (Passive surveillance) জ্বরগ্রস্ত রোগীর রক্তের নমুনা সংগ্রহ করে—উক্ত রোগী 4-amenoquinoline) ঔষধ দ্বারা আনুমানিক চিকিৎসা করা হয় (presumptive treatment)। অতঃপর সংগৃহীত রক্তের নমুনা পরীক্ষার দ্রুত ব্যবস্থা নেওয়া হয়।

(৩) Laboratory বিকেন্দ্রীকরণ—সংগৃহীত রক্তের নমুনা দ্রুত পরীক্ষা ও রোগ নির্ণয়ের জন্য প্রতিটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে Laboratory বিকেন্দ্রীকরণ করা হয়েছে।

(৪) চিকিৎসা—রক্ত পরীক্ষায় ম্যালেরিয়া রোগ নির্ণয় হলে, রোগীকে radical treatment হিসাবে পর পর পাঁচ দিন ঔষধ প্রয়োগ করে রোগীকে সম্পূর্ণ নিরাময় করে তোলা হয়।

(৫) দুর্গম ও আদিবাসী অধ্যুষিত এলাকায় ব্লক স্তরে পঞ্চায়েত, শিক্ষক বা স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে বিনামূল্যে ঔষধ বিতরণের ব্যবস্থা আছে (Drug Distribution Centre)। এসব এলাকায় জ্বরাক্রান্ত রোগীর রক্তের নমুনা সংগ্রহ ও presumptive treatment-এর ব্যবস্থাও আছে (Fever treatment depot)।

(৬) মশা দূরীকরণ—মশার জন্মস্থানগুলিতে শূককীট (Larva) নাশক তেল বা ঔষধ প্রয়োগের দ্বারা কলিকাতা কর্পোরেশন এলাকায় এই রোগ নিয়ন্ত্রণের কর্মসূচি রয়েছে। কলকাতা কর্পোরেশনের Vector Control Department শহরের সম্ভাব্য মশার জন্মস্থানগুলিতে মশার শূককীট ধ্বংস করার জন্য কীটনাশক তেল বা ঔষধ প্রয়োগ করে থাকেন (Larnircidal Measures)। তাছাড়া প্রয়োজনে কীটনাশক ঔষধ foggirg করা হয়।

(৭) মারাত্মক ধরনের ম্যালেরিয়া (Pf cases) প্রতিরোধ করার জন্য জলপাইগুড়ি ও পুরুলিয়া জেলায় Plasmodium falcipareen containment Programme (Rf. Cp) নামক প্রকল্প চালু আছে।

(৮) Entomological survey—ম্যালেরিয়া জীবাণু বহনকারী মশার গতিবিধি অভ্যাস (Bionomics) ও কীটনাশক ঔষধের উপর ইহার সহনশীলতা পর্যবেক্ষণের জন্য নিয়মিত survey-এর ব্যবস্থা আছে।

(৯) জনসাধারণের সহযোগিতা (People participation) ম্যালেরিয়া নির্মূলীকরণ পরিকল্পনায় জনসাধারণের সহযোগিতা একান্ত প্রয়োজন। সেই কারণে তাদের বিশেষভাবে অবগতির জন্য স্বাস্থ্যশিক্ষা প্রচার, সেই সঙ্গে এই রোগ ও ইহার প্রতিরোধ সম্বন্ধে জনসাধারণকে সচেতন করার জন্য বিভিন্ন পুস্তিকা, pamphlet, poster প্রভৃতি বিতরণ করা হয়।

**হলদিয়া পর্যটন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

***৪৭৯**। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়াতে পর্যটন কেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) এখনই বলা সম্ভব নয়।

**হুগলি জেলায় যুবকেন্দ্র নির্মাণ**

***৪৮০**। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৭।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় যুবকেন্দ্র তৈরির জন্য কোন্ সালে কত পরিমাণ অর্থ মঞ্জুর হয়েছে ;

(খ) উক্ত জেলা যুবকেন্দ্র নির্মাণ কাজের অগ্রগতি কিরূপ ; এবং

(গ) কবে নাগাত এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় যুব কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনাকে অন্তর্ভুক্ত করে শ্রীরামপুরে একটি স্পোর্টস কমপ্লেক্স-তথ্য-কমিউনিটি হল নির্মাণের জন্য ১৯৮৫ সালে ১ (এক) লক্ষ টাকা ও ১৯৮৬ সালে আরও ৩ (তিন) লক্ষ টাকা শ্রীরামপুর পৌর কর্তৃপক্ষের অনুকূলে মঞ্জুর করা হয়েছে।

(খ) কাজ শুরু করার প্রাথমিক ব্যবস্থা নেওয়া হয়েছে।

(গ) যত শীঘ্র সম্ভব।

**গগলভাই জুট মিলটি চালু করার ব্যবস্থা**

***৪৮১**। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫১।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়া জেলায় গগলভাই জুট মিলটি (বর্ধমানে

কানোরিয়া জুট মিল নামে পরিচিত) চালু করার জন্য সরকার বর্তমানে কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ। মিলটিতে লক-আউট ঘোষণার সঙ্গে সঙ্গেই মীমাংসার উদ্যোগ নেওয়া হয়। এই ব্যাপারে কোম্পানির পরিচালকবৃন্দের এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান, যেমন আই. বি. আই., আই. ডি. বি. আই., ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, ইণ্ডিয়ান ব্যাঙ্ক ইত্যাদির সঙ্গে বিভিন্ন সময়ে বৈঠক হয়। তাছাড়া কোম্পানির পক্ষ হতে আর্থিক সহায়তার জন্য বি. আই. এফ. আর.,-এর নিকট আবেদন করা হয়েছে। এখনও বিষয়টি বি. আই. এফ. আর-এর বিবেচনাধীন রয়েছে।

**মেদিনীপুর জেলার ভগবানপুর গ্রামীণ হাসপাতালের কাজ**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার ভগবানপুরে ৩০ শয্যা বিশিষ্ট গ্রামীণ হাসপাতালের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

(ক) ১৯৮৯ সালে

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৮ সালের ৭ই মার্চ ১৫ শয্যা বিশিষ্ট ভগবানপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হয়। উক্ত গ্রামীণ হাসপাতালটিকে ৩০ শয্যা বিশিষ্ট করার জন্য অতিরিক্ত নির্মাণ কার্য প্রয়োজন।

পূর্ত বিভাগ প্রয়োজনীয় নির্মাণ কার্যের জন্য গত ১৯৮৫ সালে ৯৭,৫১,৬৬০ টাকার একটি প্রাক্কালীন জমা দেয়। হাসপাতালটির বর্তমান পরিকাঠামোর ব্যবস্থার সম্বন্ধে বিবেচনা সাপেক্ষে প্রাক্-কলনটি সরকারের বিবেচনাধীন আছে।

**গঙ্গাসাগর এলাকাটিকে আকর্ষণীয় করে তোলার ব্যবস্থা**

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭১।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গাসাগর এলাকাটিকে তীর্থযাত্রীসহ ভ্রমণ পিপাসু ব্যক্তিদের কাছে আকর্ষণীয় করে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কতদিনে পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হতে পারে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কাকদ্বীপে লট নং ৮ সাগরদ্বীপের কচুবেড়িয়ায় যানবাহন পারাপারের জেটি নির্মাণের একটি প্রকল্প পর্যটনসহ কয়েকটি বিভাগে যৌথ উদ্যোগে রূপায়িত

হচ্ছে। এই জেটি নির্মাণের কাজ ১৯৮৯-৯০ আর্থিক বছরেই শুরু হবে। এছাড়া সাগরদ্বীপে একটি পর্যটন আবাস প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে।

**এম বি বি এস কোর্সে ভর্তি হওয়া ছাত্রের সংখ্যা**

*৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ রাজ্যের মেডিক্যাল কলেজগুলিতে প্রতি বৎসর কতজন ছাত্র-ছাত্রী এম বি বি এস কোর্সে ভর্তি হওয়ার সুযোগ পায় ;

(খ) উক্ত কোর্সে তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য আসন সংরক্ষণের সুযোগ আছে কি না ; এবং

(গ) বিগত শিক্ষাবর্ষে কতজন তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রী ভর্তির সুযোগ পেয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৭৫৫ জন। সমস্ত সংরক্ষিত আসনসহ।

(খ) আছে।

(গ) তফসিলি জতি—৯৭ জন।

তফসিলি উপজাতি—৩১ জন।

**১৯৮৮-৮৯ সালে রাজ্যে বন্ধ কলকারখানার সংখ্যা**

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৮।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ বৎসরের ৩১এ জানুয়ারি পর্যন্ত রাজ্যে মোট কতগুলি কলকারখানা বন্ধ হয়েছে ;

(খ) বন্ধ হবার কারণ কি ; এবং

(গ) বন্ধের ফলে আনুমানিক কতজন শ্রমিক-কর্মচারী কর্মচ্যুত হয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮-৮৯ বৎসরে ৩১-শে জানুয়ারি পর্যন্ত এই রাজ্যে বিভিন্ন কলকারখানায় ক্লোজার ও লক-আউট হয়েছিল যথাক্রমে ২০টি ও ৭৬টি।

(খ) আর্থিক অনটন, কাঁচা মালের ঘাটতি, বরাতের অভাব প্রভৃতি কারণে ক্লোজার লক-আউট ঘোষিত হয়েছে। লক-আউট ঘোষণার কারণ হিসাবে যে বিষয়গুলি সালিশী বৈঠকে চিহ্নিত হয়েছে তা হল শ্রমিক সংখ্যা হ্রাসের চেষ্টা, শ্রমিক

*এর বরাদ্দ কাজের পরিমাণ বৃদ্ধি, মহার্ঘ ভাতা সহ বেতন/মজুরি বৃদ্ধি রোধ, প্রচলিত সুযোগ সুবিধা হ্রাসের প্রচেষ্টা। আর্থিক অনটন ও ব্যবসায়ে ক্ষতির* অজুহাতেও লক-আউট ঘোষিত হয়েছে।

(গ) ক্লোজার ও লক-আউট ঘোষণার ফলে যথাক্রমে আনুমানিক ১,২২৮ জন ও ৫৬,৬৯৮ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছেন।

**খেজুরিয়াতে যক্ষ্মা নিরাময় কেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

*৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৭।) **শ্রী রামপদ মাণ্ডি** : গত ৮-৪-১৯৮৮ তারিখের উত্থাপিত তারকিত *৪০৬ (অনুমোদিত প্রশ্ন নং * ১২০৮) প্রশ্নের উত্তর উল্লেখে স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার ঝিলিমিলির কাছে খেজুরিয়াতে যক্ষ্মা নিরাময় কেন্দ্র স্থাপনের পরিকল্পনাটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) যক্ষ্মা চিকিৎসা পদ্ধতির পরিবর্তনের জন্য খেজুরিয়াতে পৃথক যক্ষ্মা নিরাময় কেন্দ্রের পরিবর্তে একটি স্বাস্থ্য কেন্দ্র স্থাপন করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন। ঐ স্বাস্থ্যকেন্দ্রে যক্ষ্মারোগীর চিকিৎসার জন্য ৫/৬টি পর্যবেক্ষণ শয্যা ও চেষ্ট ক্লিনিক স্থাপনের প্রস্তাবও সরকারের বিবেচনাধীন।

**ঘাটাল মহকুমা হাসপাতালে এস ডি এম ও-এর শূন্য পদ**

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০১।) **শ্রী রতনচন্দ্র পাখিরা** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত ঘাটাল মহকুমা হাসপাতালে দীর্ঘদিন এস ডি এম ও-এর পদটি শূন্য আছে ; এবং

(খ) শূন্য থাকলে উক্ত পদে ডাক্তার নিয়োগের ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য

(খ) হ্যাঁ।

**সল্টলেকে সর্বাধুনিক হাসপাতাল নির্মাণ**

*৪৯১। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৮।) **শ্রী লক্ষ্মীকান্ত দে** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, সল্টলেকে ২৫০ শয্যা বিশিষ্ট একটি সর্বাধুনিক হাসপাতাল নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

### পানিহাটি স্টেট জেনারেল হাসপাতালের শয্যা সংখ্যা

***৪৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭২।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার অন্তর্গত পানিহাটি স্টেট জেনারেল হাসপাতালের শয্যা সংখ্যা কত ;

(খ) ঐ শয্যা সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(গ) থাকলে, তা কবে নাগাত কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমোদিত শয্যা সংখ্যা—১৫০টি।

(খ) বর্তমানে নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

### আরামবাগ মহকুমা হাসপাতালকে জেনারেল হাসপাতালে রূপান্তরিতকরণ

***৪৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আরামবাগ মহকুমা হাসপাতালকে জেনারেল হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে সিমেন্টের দর বৃদ্ধি

***৪৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৬।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন বৎসরে সিমেন্টের দর বৃদ্ধি শতকরা কি পরিমাণে এবং কতবার হয়েছে ;

(খ) বর্তমানে বৎসরে সিমেন্টের দর বৃদ্ধি হয়েছে কি ;

(গ) দর বৃদ্ধির কারণ কি ; এবং

(ঘ) লেভীমুক্ত এবং রেশনিং ব্যবস্থায় বিক্রিত সিমেন্টের সর্বভারতীয় দর কি একই?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত তিন বৎসরে লেভী সিমেন্টের দর তিন বার বৃদ্ধি হয়েছে এবং টন প্রতি দর বৃদ্ধি পরিসংখ্যান নিম্নরূপ ঃ

| তারিখ | এফ ও আর মূল্য | শতকরা বৃদ্ধি |
|---|---|---|
| ১. ১. ৮৬ | ৮৫৯.০১ টাকা | |
| ৭. ৯. ৮৮ | ৯০৩.১৯ টাকা | ০.১০ |
| ১. ১০. ৮৮ | ৯১২.৯৬ টাকা | ১.০১ |
| ১. ১. ৮৯ | ৯১৬.৬৭ টাকা | .৩ |

নন-লেভী সিমেন্টের বাজার দর সরকারের নিয়ন্ত্রণাধীন নয়।

(খ) হ্যাঁ, একবার হয়েছে।

(গ) লেভী সিমেন্টের এফ ও আর মূল্য কেন্দ্রীয় সরকার ঠিক করেন। সুতরাং দর বৃদ্ধির কারণ রাজ্য সরকারের পক্ষে বলা সম্ভব নয়।

(ঘ) লেভী সিমেন্টের এফ ও আর মূল্য সর্বত্রই সমান। কিন্তু প্যাকিং চার্জ ও আনুষঙ্গিক খরচের জন্য বিভিন্ন রাজ্যে লেভী সিমেন্টের মূল্যের তারতম্য হয়।

## প্রতিবন্ধীদের জন্য চাকুরি

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, গত ৩ বছরে কতজন প্রতিবন্ধী চাকুরিতে বহাল হতে পেরেছে (প্রতি বছর অনুযায়ী হিসাব)?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বছর অনুযায়ী চাকুরিপ্রাপ্ত প্রতিবন্ধীর সংখ্যা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৮৬ সাল | ২০৪ জন |
| ১৯৮৭ সাল | ১৫০ জন |
| ১৯৮৮ সাল | ২০২ জন |
| মোট | ৫৫৬ জন |

## চিকিৎসক শূন্য রাজ্যের প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা

*৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ৩১-১-১৯৮৯ তারিখ পর্যন্ত রাজ্যের কতগুলি প্রাথমিক (পি এইচ সি) ও সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে (এস্ এইচ সি) চিকিৎসক নেই ; এবং

(খ) শূন্য পদগুলি পূরণের কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট—২১৩টি স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসক নাই। এর মধ্যে ঃ—

পি. এইচ. সি. — ৬২
এস. এইচ. সি. — ১৫১

মোট — ২১৩

(খ) পাবলিক সার্ভিস কমিশন থেকে সম্প্রতি প্রেরিত—২৪৩ জনের তালিকা থেকে ইতিমধ্যেই ১০০ জনের নিয়োগ পত্র প্রদান করা হয়েছে। অবশিষ্ট ১৪৩ জনের নিয়োগ পত্র শীঘ্রই বের করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**সিউড়ী ও রামপুরহাট কর্ম-বিনিয়োগ কেন্দ্রের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

*৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫১।) শ্রী **ব্রজগোপাল নিয়োগী** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সিউড়ী ও রামপুরহাট কর্ম-বিনিয়োগ কেন্দ্রের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ সম্পর্কে তদন্ত শুরু হয়েছে ; এবং

(খ) সত্য হলে,—

(১) তদন্ত শেষ হয়েছে কিনা এবং তার রিপোর্ট পাওয়া গেছে কিনা, এবং

(২) উপরের (১) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে রিপোর্টের ভিত্তিতে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) শেষ হয়েছে ও রিপোর্ট পাওয়া গেছে।

(২) রিপোর্টের ভিত্তিতে জেলা কর্ম বিনিয়োগ কেন্দ্র, সিউড়ীতে কর্মরত অভিযুক্ত জনৈক নিম্নবর্গীয় করণিককে জেলা কর্ম-বিনিয়োগ কেন্দ্র, তুফানগঞ্জে বদলী করা হয়েছে (জুন, ১৯৮৫)। অপর অভিযুক্ত জেলা কর্ম-বিনিয়োগ কেন্দ্র, রামপুরহাটে কর্মরত উচ্চবর্গীয় করণিককে (বর্তমানে মুখ্য করণিক) ফেব্রুয়ারি, ১৯৮৩-তে জেলা কর্ম-বিনিয়োগ কেন্দ্র, রায়গঞ্জে বদলী করা হয়েছে এবং তাঁর তিনটি বার্ষিক ইনক্রিমেন্ট খারিজ করা হয়েছে। অভিযুক্ত জেলা কর্ম-বিনিয়োগ কেন্দ্র, রামপুরহাটের ভারপ্রাপ্ত আধিকারিককে প্রোজেক্ট কর্ম-বিনিয়োগ কেন্দ্র, ফারাক্কায় বদলী করা হয়েছে (জানুয়ারি, ১৯৮৪)। তাহার বিরুদ্ধে বিভাগীয় তদন্ত শুরু করা হয়েছিল ; তদন্ত শেষ হওয়ার পূর্বেই সংশ্লিষ্ট আধিকারিক ৩১. ১. ৮৯ তারিখে অবসর গ্রহণ করেছেন।

***দারিদ্র সীমার নিচে অবস্থিত মানুষদের ভরতুকি দিয়ে রেশন দেওয়ার পরিকল্পনা***

*৫০১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪১।) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দারিদ্র সীমার নিচে অবস্থিত মানুষদের ভরতুকি দিয়ে রেশন দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কতদিনে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্য সরকারের এরূপ কোনও পরিকল্পনা নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**বাটা কারখানা কর্তৃপক্ষ কর্তৃক মীমাংসা চুক্তি লঙ্ঘন**

*৫০২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫।) **শ্রী অমলেন্দ্র রায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বাটা কারখানার কর্তৃপক্ষের বিরুদ্ধে সাম্প্রতিক মীমাংসা চুক্তি লঙ্ঘনের কোনও অভিযোগ পাওয়া গেছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**রেকর্ড পরিমাণ খাদ্য উৎপাদন হওয়া সত্ত্বেও খাদ্য ঘাটতি**

*৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যে রেকর্ড পরিমাণ খাদ্য উৎপাদন হওয়া সত্ত্বেও বর্তমানে খাদ্য ঘাটতি আছে ;

(খ) সত্য হলে, ইহার কারণ কি?

(গ) রাজ্যে বর্তমান উৎপাদিত খাদ্য চাহিদার কত শতাংশ ; এবং

(ঘ) 'লেভীর' মাধ্যমে সম্পন্ন চাষীদের নিকট উদ্বৃত্ত খাদ্যশস্য সংগ্রহের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, যদি আমরা মূল্য অনুসন্ধান কমিটির সুপারিশকৃত মাথাপিছু দৈনিক তণ্ডুল গ্রহণের হার ৪৫৩.৬ গ্রাম বলে মেনে নিই।

(খ) এর কারণ স্বভাবতই হল এই যে প্রয়োজনের তুলনায় উৎপাদনের পরিমাণ নজিরবিহীন বললেও—কম।

(গ) ১৯৮৮ সালে তণ্ডুলের (চাল, গম ও অন্যান্য) ফলন ছিল উপরিউক্ত ভিত্তিতে নির্ণীত চাহিদার ৮৯.৯ শতাংশ এবং কেবল চাল-গমের উৎপাদন ছিল ঐ চাহিদার ৮৯ শতাংশ।

(ঘ) না।

## PRESENTATION OF B. A. COMMITTEE REPORT

### 31st Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 31st Report of the Business Advisory Committee as follows :

| | | |
|---|---|---|
| Tuesday, 4-4-89 | .. | (i) Demand No. 18 } Home (P. & A. R.) Department<br>(ii) Demand No. 19 } —4 hours. |
| Wednesday, 5-4-89 | .. | (i) Demand No. 73 —Cottage and Small Scale Industries Deapartment—2 hours. |
| | | (i) Demand No. 49 } Animal Resources Development<br>(iii) Demand No. 50 } Department—2 hours. |
| Thursday, 6-4-89 | .. | (i) The Darjeeling Gorkha Hill Council (amendment) Bill 1989 (Introduction, Consideration and Passing)—1 hour. |
| | | (ii) The West Bengal Homeopathic System of Medicine (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour. |
| Friday, 7-4-89 | .. | To be fixed later on |
| Monday, 10-4-89 | .. | (i) Demand No. 69—Power Department—3 hours. |
| | | (ii) Demand No. 35—Public Health Engineering Department—1 hours. |
| Tuesday, 11-4-89 | .. | (i) Demand No. 21—Home (Police) Department—4 hours. |
| Wednesday, 12-4-89 | .. | (i) Demand No. 25 } Public Works Department—<br>(ii) Demand No. 79 } 3 hours. |
| | | (iii) Demand No. 36—Housing Department—1 hour. |

Now, I request the Parliamentary Affairs Minister to please move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৩১তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was put and agreed to.

## PRIVILEGE MOTION

**শ্রী শচীন সেন :** মিঃ স্পিকার, স্যার, আমি একটি স্বাধিকারের প্রস্তাব উত্থাপন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের একটি দৈনিক সংবাদপত্র তার সম্পাদকীয় প্রবন্ধে কিছু মন্তব্য করেছে। এর দ্বারা আমি মনে করি হাউসের অবমাননা করা হয়েছে। স্পিকারের নিরপেক্ষতা সম্পর্কে কটাক্ষ করা হয়েছে। সংবাদপত্রটি হচ্ছে আনন্দবাজার পত্রিকা। এই সম্পর্কে সেখানে বলা হয়েছে, "স্পিকার নিরপেক্ষ আচরণে দায়বদ্ধ হইলেও কার্যত তিনি সরকার পক্ষেরই নির্বাচিত বিধায়ক এবং বিভিন্ন রুলিং-এর ক্ষেত্রে তাহাকে প্রায়শই সরকার পক্ষের প্রতি পক্ষপাত এবং বিরোধিদের অসহিষ্ণুতা প্রদর্শন করিতে দেখা যায়।" মাননীয় স্পিকার মহাশয়, আরও লিখেছে—"মুখ্যমন্ত্রীসহ সরকার পক্ষের কিছু বিধায়কের বিরুদ্ধে অভিযোগ সম্বলিত চিঠি লিখিবার দায়ে পশ্চিমবঙ্গের স্পিকার ৩ জন কংগ্রেসি বিধায়কের বিরুদ্ধে যে ব্যবস্থা লইয়াছেন, তাহাও কিন্তু অনেকের কাছে নিরপেক্ষতার পরাকাষ্ঠা বলিয়া গণ্য নাও হইতে পারে।"

(গোলমাল)

যে প্রস্তাব গৃহীত হয়েছে সেই প্রস্তাব স্পিকারের নয়। এটা অধ্যক্ষের প্রস্তাব নয়। হাউস সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করেছে। প্রস্তাব সভায় উত্থাপিত হয়েছিল, স্পিকার সভা পরিচালনা করেছেন মাত্র। তিনি সেই শাস্তির ব্যবস্থা করেছেন—সেটা অসত্য কথা। এই সংবাদপত্র সেটাই লিখেছে।

(নয়েজ)

স্যার, এই সংবাদপত্র—আনন্দবাজার পত্রিকা—তার আগের দিন সেখানে ভেতরের পৃষ্ঠায় একজন সাংবাদিক তিনি তার নাম দিয়ে যেটা লিখেছেন সেটা আমি বলছি। "প্রায় একমাস বাদে বুধবার কংগ্রেস বিধানসভায় যোগ দেবার আগের মুহূর্তেই তারা একটা চিঠি পাঠালেন স্পিকারের কাছে যাতে সভার নেতা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু সম্পর্কে বহু অবমাননাকর অভিযোগ রয়েছে এবং যেসব অভিযোগের সত্যতা সম্পর্কে সন্দেহ আছে প্রায় একশো ভাগ।" স্যার, এই আনন্দাবাজার পত্রিকা এটাই লিখেছেন আগের দিন। পরের দিন সংবাদে...

(নয়েজ)

(শ্রী সত্যরঞ্জন বাপুলি রোজ টু স্পিক)

**মি স্পিকার :** Mr. Bapuli, please take your seat.

**শ্রী শচীন সেন :** স্যার, আরও লেখা হয়েছে, "মাননীয় স্পিকার যেভাবে বুধবার সভার কার্য পরিচালনা করেন, স্বতঃপ্রণোদিত হইয়া যেভাবে সরকার পক্ষের অনুকূলে এবং বিরোধী পক্ষের প্রতিকূলে বিবিধ মন্তব্য করেন তাহাতেও বোধহয় স্পিকার পদের মর্যাদার প্রতিও বিশেষ সুবিচার হয় নাই। "স্যার, এই বক্তব্যগুলি..

(নয়েজ)

মাননীয় স্পিকার মহাশয়, এতে স্বাধিকার ভঙ্গ হয়েছে এবং সমস্ত হাউসকে অবমাননা করা হয়েছে। স্পিকারের প্রতি, তার নিরপেক্ষতার প্রতি কটাক্ষ করা হয়েছে। আমি সেই

স্বাধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করতে চাই। স্যার, এটা আমি আজকেই মাত্র দেখেছি, আমি আনুষ্ঠানিক নোটিশ দিতে পারিনি, আগামী সোমবার সেই নোটিশ উত্থাপন করতে চাই। হাউসের অবমাননা, স্পিকারের নিরপেক্ষতার প্রতি কটাক্ষ—এটা সংবাদপত্রের সম্পাদক জানেন না যে, যে কথা বলা যায় না, সংসদীয় রীতিনীতিতে যে বক্তব্য রাখা যায় না সেইসব বক্তব্য চিঠির মধ্যে লেখা হয়েছে। এটা রীতি-নীতি নয়। এই সমস্ত যে অসত্য এবং উদ্ভট বক্তব্য সেটা প্রমাণিত হয়ে গিয়েছে। সেই জায়গায় এই আনন্দবাজার পত্রিকার সম্পাদক মহাশয়, তিনি সম্পাদকীয়তে এইসব মন্তব্য করেছেন। আমি আরও একটি কথা এখানে উল্লেখ করতে চাই। বলা হয়েছে, ''নানা মহলে প্রশ্ন উঠিয়াছে তিন কংগ্রেসি বিধায়কের চিঠি আলোচনা কি আইনসভার প্রশ্নোত্তরপর্ব মুলতুবি রাখার মতো গুরুতর বিষয় ছিল? ''স্যার, এইভাবে সমস্ত হাউসের অবমাননা করা হয়েছে।

[2-10 — 2-20 P.M.]

স্পিকারের নিরপেক্ষতা সম্পর্কে প্রশ্ন তোলা হয়েছে। এখানে স্বাধিকার ভঙ্গের প্রশ্ন নিশ্চয়ই আছে। আমি সেই প্রস্তাব উত্থাপন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাড়াহুড়োর মধ্যে নোটিশ দিতে পারিনি। আগামী সোমবার দিন আপনার অনুমতি নিয়ে আমি আনুষ্ঠানিকভাবে এই স্বাধিকার ভঙ্গের নোটিশ উত্থাপন করব আনন্দবাজার পত্রিকার যে সম্পাদক তার সম্পাদকীয়তে যে বক্তব্য রেখেছেন তার উপরে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বক্তব্য মাননীয় সদস্য এখানে রাখলেন, আমার যতদূর অনুমান যে তিনি লিখিতভাবে এখানে কোনও নোটিশ দেননি। এই সম্পর্কে উনি বোধ হয় বললেন যে তাড়াহুড়ো করে উনি সংবাদপত্র দেখেছেন এবং তার দেখার পরে হাউসে এটা রেফার করেছেন। এখন স্বভাবতই একটা দায়িত্বশীল সংবাদপত্রের বিরুদ্ধে যখন অভিযোগ উঠেছে তখন প্রথম কথা হচ্ছে আনুষ্ঠানিকভাবে মোশন আসা দরকার, নোটিশ আসা দরকার, যা আমাদের নিয়মে আছে সেই নিয়ম অনুযায়ী। আপনি মাননীয় সদস্যকে সেই অনুমতি নিশ্চয়ই দিতে পারেন, আর্লিয়েস্ট অপারচুনিটি অর্থাৎ সোমবারের মধ্যে তিনি যথাযথভাবে আইন অনুযায়ী নোটিশ দিয়ে কোয়েশ্চেন রেইজ করতে চাইতে পারেন। আমার মনে হয় তার আগে আপনি একটা প্রোসিডিওর নিতে পারেন যা লোকসভায় নেওয়া হয়ে থাকে এবং বিভিন্ন রাজ্য বিধানসভাতেও অনেক সময় নেওয়া হয়েছে। আজকে উনি যেটা রেফার করেছেন সেটার ভিত্তিতে আমার মনে হয় এটা যথাযথ হবে। আপনি যদি অনুগ্রহ করে আনন্দবাজার সম্পাদকের কাছে এই ব্যাপারটা রেফার করেন, এর সত্যাসত্যতা সম্পর্কে তাদের মন্তব্য জানতে চান এবং তার পরে এটা নিয়ে প্রসিড করেন, তাদের মন্তব্য বা মতামত জেনে নেবার পরে তাহলে আমার মনে হয় যে এটা প্রপ্রাইটির দিক থেকে ঠিক হবে এবং এটাই আপনার কাছে আমার সনির্বন্ধ অনুরোধ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো বিধানসভায় খালি জরুরি কাজ করব বলে এসেছি। এক মাস বন্ধ হয়ে ছিল।

**মিঃ স্পিকার ঃ** এক মাস হাউস বন্ধ হয়ে ছিল না, আপনারা ছিলেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা ছিলাম না ঠিকই। এই বিধানসভায় গণতন্ত্র রক্ষা করা [illegible] আমাদের যথেষ্ট সন্দেহ ছিল যে গণতন্ত্র রক্ষিত হচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** সেই সন্দেহ মিটেছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এখনও মেটেনি। এখনও যে কোনও সময়ে মার খেতে পারি। স্যার, এই বিধানসভায় আপনি আমাদের পুলিশ দিয়ে পিটিয়েছেন। আপনার নিশ্চয়ই সেটা মনে আছে। তারপরে সুব্রত মুখার্জি, সুলতান আমেদকে সেদিন পিটিয়েছেন সেটাও মনে আছে।

**মিঃ স্পিকার ঃ** আবার এটাও মনে আছে যে ম্যাডাম প্রাইম মিনিস্টার যখন বেঁচে ছিলেন তখন লোকসভার স্পিকার বলরাম জাখর এবং বুটা সিং কলকাতায় এসেছিলেন তাদের মন্তব্যও আমার মনে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার তো মনে থাকবে কারণ আপনার স্মৃতি শক্তি কত ভাল। সে জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। তারপরে আবার দেখেছি যেই বিধানসভা আরম্ভ হয়েছে তখন বাইরের কি একটা চিঠি, তারপরেই ভিতরে ঢোকালেন এবং ভিতরে ঢুকিয়ে প্রসিডিং করলেন, একটা কেচ্ছা করলেন, ভাল করেছেন। বাইরের ব্যাপার ভিতরে নিয়ে এসে আলোচনা করে ভাল করেছেন। আজকে সকাল বেলায় আমাদের মাননীয় বিধানসভায় সদস্য শচীনবাবু নকি তাড়াহুড়োতে কাগজ ভাল করে পাঠ করতে পারেননি এবং নোটিশও দিতে পারেননি। আমি বুঝতে পারছি না যে উনি ভাল করে পড়তে পারেননি, উনি চীফ হুইপ হয়ে ভাল করে পাঠ না করে একটা সংবাদপত্রকে এখানে নিয়ে এলেন। সেদিন ঠক্কর কমিশন নিয়ে জ্যোতিবাবু বলেছেন। আমার মনে হয় শচীনবাবুর এখানে দাঁড়িয়ে বলা উচিত ছিল যে আমরা কৃতজ্ঞ। যারা এই সমস্ত লিখেছে তারা সত্যি বাপের ব্যাটা, তারা ঠিক লিখেছেন। এই গণতন্ত্রের মন্দিরে ঠিক হচ্ছে কিনা এটা জনসাধারণ দেখছে। সেদিন যা হয়েছে, আনন্দবাজার যা লিখেছে সেটা ঠিক লিখেছে। শচীনবাবু, এই যে সংবাদ পত্র স্বাধীনতা রক্ষা করছে তার বিরুদ্ধে বলা উচিত নয়। বরঞ্চ আপনাদের বলা উচিৎ সংবাদপত্রের কাছে কৃতজ্ঞ। কারণ তারা বলিষ্ঠ কলমে নির্ভীকভাবে লিখেছে।

**মিঃ স্পিকার ঃ** আমি একটা জিনিস জানতে চাই, এখানে হাউজ যা রেজলিউশন করে, ওটাকে কি স্পিকারের সিদ্ধান্ত বলা যায়?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** হাউজে যা বলা হল, "যা হয়েছে", "যতটুকু পড়েছি", "এই রকম শোনা যাচ্ছে", তাতে হয় কি না জানি না। তবে স্পিকার সম্পর্কে কেউ বলবে না তা নয়, তবে আপনাকে বলার উর্দ্ধে থাকা উচিৎ। আপনার প্রিডেসেসার মনসুর হাবিবুল্লাহ, তাকে কেউ বলেননি। কিন্তু বর্তমানে দেখা যাচ্ছে, আপনিই সব। একাধারে স্পিকার, মুখ্যমন্ত্রী, সব। আপনিই সব। একাধারে আপনি সরকার চালাচ্ছেন—আপনি কি আমি বুঝতে পারছি না। আমি এখানে অনেকদিন আছি তো?

**মিঃ স্পিকার ঃ** বিপদ হচ্ছে কি জানেন, অনেক ব্যাপার আছে না বুঝেও বুঝতে হয়, আপনার অবস্থা তাই হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি বুঝেই বলছি। আমার বুদ্ধি একেবারে নেই তা নয়।

**মিঃ স্পিকার ঃ** না, আপনার বুদ্ধি ভালই আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তবে আমি অমলবাবুর মতো করতে পারব না।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য বলার সময় সংবাদপত্রে যা লেখা হয়েছে, সেটা পড়েও শুনিয়েছি এবং তাতে লেখা যেগুলো আছে, আমি আবার তার পাল্টা বক্তব্য যা আছে তাও পড়ে শুনিয়েছি। আমরা যখন এই হাউসে কোনও প্রস্তাব গ্রহণ করি, এটা স্পিকারের প্রস্তাব হয় না। হাউস গ্রহণ করে। স্পিকার সভা পরিচালনা করেন, আমরা সংসদীয় গণতন্ত্রের রীতিনীতি যেগুলো আছে, সেইগুলো পরিহার করে যদি যথেচ্ছেভাবে ব্যবহার করা হয়, তাহলে সত্যবাবুর প্রতি সম্মান রেখে বলতে হয়, তিনি যা বলেছেন, আমাদের এতদিনের পুরানো সদস্য, তার এই বক্তব্যের পর, তার এই বিধানসভার নির্বাচিত প্রতিনিধি হিসাবে প্রতিনিধিত্ব করার কোনও অধিকার নেই। তিনি সংবিধানকে অবমাননা করেছেন, স্পিকারের নিরপেক্ষতা সম্পর্কে যে কটাক্ষ করা হয়েছে—একটা সংবাদপত্রের সম্পাদক, তাকে তিনি বলছেন, খুব ভাল করেছেন। আবার ঐ সংবাদপত্রে আগের দিন তার একটা প্রবন্ধে তিনি বলেছিলেন, যা উপস্থিত করা হয়েছিল চিঠিতে, সেই সম্পর্কে শতকরা ১০০ ভাগ অসত্য, এই পত্রিকার মধ্যে আছে, তারা স্বীকার করছেন। এখানে স্বাধিকার ভঙ্গের প্রস্তাব আছে, তাড়াতাড়িতে আমি লিখতে পারিনি। আমি স্পিকারের কাছে অনুমতি চাইছি, আমি আনুষ্ঠানিকভাবে সোমবার অধিকার ভঙ্গের নোটিশ দেব। স্পিকারের প্রতি অবমাননা, স্পিকারের নিরপেক্ষতার উপর কটাক্ষ, হাউসের অবমাননা, এটা স্বাধিকার ভঙ্গের প্রস্তাব নিশ্চয়ই আসে। আমি সোমবার আনুষ্ঠানিকভাবে স্বাধিকার ভঙ্গের প্রস্তাব আনব, তার জন্য অনুমতি চাইছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ অমল রায়, এখানে যে প্রস্তাব আনা হয়েছে, রেজলিউশন আনা হয়েছে, ওটা চিঠি লেখার জন্য হয়েছে, না চিঠির মধ্যে যে অসত্য লেখা ছিল তা নিয়ে হয়েছে?

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব পরিষ্কার কথা হচ্ছে এই যে, চিঠির ওপর কোনও প্রিভিলেজ হয় না। চিঠির ওপর প্রিভিলেজ হবে কি করে? অসম্ভব কথা।

**মিঃ স্পিকার ঃ** অনেক চিঠিই তো আসছে, প্রিভিলেজ তো হচ্ছে না!

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** হ্যাঁ, অনেক চিঠি গিয়েছে, চিঠির ওপর হয় না। আমার মোশন ছিল শুধু মুখ্যমন্ত্রীর যে অবমাননা হয়েছে তার ওপর, অন্য কিছু নয়। অন্য কোনও বিষয় ছিল না। আমি দেখেছি কিছু কিছু সংবাদপত্রে ঐ ভুল তারা করে ফেলেছেন। সব বিষয়টা তারা গুলিয়ে ফেলেছেন। ফলে আমাদের অনেকের সেই ভুল ধারণা থাকতে পারে। মূলত লীডার অফ্ দি হাউস, চীফ্ মিনিস্টার অফ্ দি স্টেট অবমাননাকর যে-সমস্ত অভিযোগ করা হয়েছিল সেগুলোকে তিনি সাবসটেনশিয়েট্ সে দিন করেননি। তিনি জানেন, তিনি কি লিখেছেন? এখানে যদি সেই চিঠি পড়া হয়, আমার মনে হয় স্বয়ং প্রধানমন্ত্রী রাজীব গান্ধীও লজ্জায় মাথা হেঁট করবেন। একটা দুটো কথা নয়, ৮/১০ দফা সে-রকম অভিযোগ সেখানে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন প্রশ্ন হচ্ছে সেদিন যে আলোচনা এখানে হয়েছিল তাতে হাউসে ফ্রিডম অফ স্পিচ মানে এই নয় যে, আমরা এখানে দাঁড়িয়ে আমাদের যার যা মনে আসবে,

যার বিরুদ্ধে আমার যা কিছু বলার আছে বা থাকবে সব কি আমি বলতে পারব? না, ঝুড়ি ঝেড়ে বলা যায় না। সাবজেক্ট টু দি রুলস অফ্ দি হাউস, কন্সটিটিউশনের বাধা আছে, এখানে রুলসের বাধা আছে, এখানে প্রিসিডেন্সের বাধা আছে, এখানে প্রিভিলেজের বাধা আছে। প্রিভিলেজটা ২/১ দিনের কথা নয়। অনেকের গাত্রদাহ হতে পারে ; প্রিভিলেজ আবার কি করে হবে! প্রিভিলেজ শত শত বৎসর ধরে গড়ে উঠেছে। কয়েকটা জিনিস এবং আইন-কানুন যে-রকম ঠিক সে-রকম প্রিভিলেজ একটা আইন। ল' অফ্ প্রিভিলেজ, দ্যাট ইজ অলসো ল' দ্যাট ক্যান্ট বি ভাইয়োলেটেড্। না জেনে আমরা ভাইয়োলেট্ করতে পারি। সেই জন্য মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে-সমস্ত অ্যালিগেশন আনা হয়েছে সে-সমস্ত ভিত্তিহীনভাবে বলা হয়েছে। হোললি বেসলেস চার্জেস লেভেল্ড। পাবলিক এস্টিমেশনে তাঁকে ছোট করার জন্য, খাটো করার জন্য করা হয়েছে। আজকে যদি বিধানসভার কোনও সদস্যকে কেউ ছোট করতে চান, খাটো করতে চান তাহলে সেটা হবে সবচেয়ে বড় প্রিভিলেজের ওপর আঘাত এবং তার বিরুদ্ধে হাউসকে রি-অ্যাক্ট করতে হবে। এ ক্ষেত্রেও সেইভাবে রি-অ্যাক্ট করা হয়েছে। অর্থাৎ ব্যাপারটা হচ্ছে এই যে, যা বলা যায় না তা যদি কেউ বলেন তাহলেই প্রিভিলেজ অ্যাট্রাকটেড হবে। যেটা বলা যায় সেটা বলতে পারেন, সেখানে প্রিভিলেজের কোয়েশ্চেন নেই। ওরা তিন জন যে চিঠি লিখেছিলেন সেই চিঠি যদি লাইন বাই লাইন পড়ে যান তাহলে দেখবেন কতগুলি প্রিভিলেজের বিষয় ঐভাবে ভাইয়োলেট করা হয়েছে। কাজে কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিবেদন করতে চাই এইটুকু যে, চিঠির ওপর আদৌ প্রিভিলেজ হবে না। প্রিভিলেজ হয়েছে, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে হোললি বেসলেস্ চার্জেস যখন লেভেল করা হয়েছে তখনই প্রিভিলেজ হয়েছে। তাকে অবমাননা করা হয়েছে, খাটো করবার চেষ্টা করা হয়েছে। এটা করা হয়েছে, সুতরাং এটাই সবচেয়ে বড় প্রিভিলেজ্। হাউসকে কেউ খাটো করতে পারেন না। হাউসের সদস্যরাও কেউ এটা করতে পারেন না। যে যা বলবেন তার ভিত্তি থাকা চাই। যা বলবেন তার প্রমাণ থাকা চাই। You must prove, you must substantiate what you have charged against the Chief Minister other members. That is the matter. কিন্তু এখানে তারা যেহেতু স্বয়ং লিডার অফ দি হাউস বা চীফ্ মিনিস্টারকে নিয়ে ঐভাবে চিঠি লিখেছিলেন সেইকারণে সেইসব চার্জ-এর বিরুদ্ধে আমার মোশনে একটার পর একটা করে বলে দিয়েছি যে কি করে প্রিভিলেজ তারা ব্রিচ করেছেন, তারই উপর ভিত্তি করে হয়েছে, শুধু চিঠি লিখে হয়নি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শচীন সেন, আপনি লিখিত নোটিশ দেবেন, তারপর বিবেচনা করব।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of alleged scarcity of irrigation water in the State, the second is from Dr. Manas Bhunia on the subject of alleged scarcity of water for Boro cultivation in Midnapur district, the third is from Shri Ashok Ghosh on the subject of reported outbreak of hepatitis in Howrah Town causing

death of five persons and the fourth is from Shri Amar Banerjee on the subject of reported erosion in River Ganga at Uluberia.

On the subject matter of the first motion a notice was tabled by Dr. Manas Bhunia on 29. 3. 89 to which consent was withheld. I therefore, do not accept this notices.

As regards the three notices the Members will get opportunities to raise these matters during discussion on relevant Demands. More, over they may call the attention of the concerned Ministers through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to these motions. One Member of the Party may however read out the text of his motion as amended. মিঃ মান্নান হোসেন আপনার তো আরলিয়ার রিজেকটেড হয়ে গেছে, আপনি কিভাবে পড়বেন। মিঃ মানস ভূঁইয়া।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

সমগ্র মেদিনীপুর জেলায় বোরো ধানের চাষীরা আজ সর্বনাশের মুখে। কংসাবতী প্রকল্প থেকে এক ফোঁটা জল দেওয়া হয়নি। অগভীর এবং গভীর নলকূপগুলি বিদ্যুতের অভাবে অচল। হাইস্পীড ডিজেল এবং কেরোসিনের অভাবে ক্ষুদ্র প্রান্তিক, দরিদ্র বর্গাদার এবং পাট্টা পাওয়া চাষীরা যে বোরো চাষ করেছিল তা ধংসের মুখে।

## Calling Attention

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention. namely :—

1. Erosion of embankment of the Ganga near Uluberia : Shri Asok Ghosh
2. Reported death of two students at Majergram High School under Ramashal P. S. Nadia during practical Examination on 28. 3. 89 : Shri Gour Chandra Kundu
3. Alleged murder of two persons at Malda Town during Holy Festival : Shri Birendra Kumar Maitra
4. Alleged murder of one Shri Subir Biswas on 4. 3. 89 : Shri Gobindra Ch. Naskar

5. Reported theft of water pipe in Calcutta : Shri Satya Ranjan Bapuli

6. Acute scarcity of drinking water in the district of Midnapore : Shri Manas Bhunia

(A calling attention notices given by Shri Gyan Sing Sohanpal on the subject of acute scarcity of drinking water in Kharagpur and Midnapore Municipal areas had been admitted by Mr. Speaker on 30. 3. 89 and the reply due on 18. 4. 89.)

7. Alleged Murder of two persons at Avirampur village in Murshidabad on 27. 3. 89. : Shri Mannan Hossion

I have selcted the notice of Shri Asok Ghosh on the subject of Erosion of embankment of the Ganga near Uluberia.

The Minister-in-Charge may please make a statement today, if possible of give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 5th April.

**Mr. Speaker :** The Minister in-Charge of Labour Department to make a statement on the subject of reported lock-out in Budge Budge Jute Mill.

(Attention called by Shri Kamakhya Ghosh on 20th March, 1989.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Santi Ranjan Ghatak :** Sir,

The management of M/s. Budge Budge Jute Mills by a notice dated 18th March, 1989 all on a sudden declared suspension of work which tantamounts to lockout in their Mill with effect from 6 a.m. of the said date alleging indisciplined activities on the part of the workers and low productivity in violation of the subsisting agreement. The suspension, of work was resorted to by the management at a time when an understanding at the bipartite level with regard to productivity and payment of wages appeared to have been reached. Jute Industry is a Public Utility Service declared under the Industrial Disputes Act, 1947. The company was thus legally required to give fourteen days' notice

circumstances which compelled the management to declare lockout without notice as we were never informed of any such development by the management.

In the past also there had been disputes over irregular payment of wages and curtailment of some benefits of the workmen on the one hand and low productivity as alleged by the management on the other. Following a tripartite settlement dated 20th April, 1988 the lockout declared in the Mill with effect from 7th June, 1987 was lifted on 21st April, 1988. The parties thereafter entered into a mutual understanding relating to workload in various operations of the Mill and also with regard to payment of statutory dues to the superannuated workmen. Subsequently, the matter relating to payment of statutory dues was also taken up in conciliation and in a meeting held on 16th January, 1989 the management was requested to pay 52 workmen their dues on account of Earned Leave and to examine if the clerical staff of the company were entitled to 15 day's sick Leave and 2 days' Festive Leave as per law and practice in the company as those issues were breeding discontent among the workers.

Meanwhile, beginning from 10th November, 1988 the management, through various notices complain of low productivity and difficulties in cash flow from their bank and other financiers owing to alleged failure of the workmen in fulfilling their commitment regarding production. The issue of production and productivity was taken up in conciliation along with the issues raised by the Unions and efforts were made to reach a broad agreement. However, on 24th January, 1989 the Unions agreed to ensure 65 M.T. production in Spinning in the first stage which was to pick up further. The management agreed to run 71 Spinning Frames which was to include 12 Sacking Weft with present product mix quality. The production thereafter picked up but did not reach the level desired by the management. The Unions complained that the number of Back Process machinery were less than the required number and that there was slackness in supervision and maintenance of machinery for which the target of production could not be reached. They offered to follow the production norms which might the fixed by a third party, preferably by the Indian Jute Industries Research Association. The management, however, did not agree to the proposal in view of the cost and time factor but agreed to reduce the target of production by 5% from what was accepted between the parties at the time of lifting of lockout. The management wanted 72.5 M.T. production daily in Spinning and 67.5 M.T. production in Weaving.

Meanwhile, the Bengal Chatkal Mazdoor Union complained that the Management had proposed to introduce the production linked wages

which were less than the industry wise wages settled by Tripartite Settlement so long enjoyed by the workers. Meetings arranged by the Labour Commissioner on 2nd March, 1989 and 9th March, 1989 to sort out the issue could not be held as the management by a letter dated 7th March, 1989 expressed their inability to attend the meeting on the ground of sudden fire in the factory. However, on 11th March, 1989 the representatives of the unions and the management entered into an agreement regarding wages for the period ending 3rd March, 1989. As per terms of the agreement the total payment at previous rates was to be treated as an advance and the workmen agreed to accept the same. It was also agreed that necessary adjustment against the normal wages for the week ending 10th March, 1989 would be made on 17th March, 1989 and payment would be made accordingly. All the parties concerned also agreed with regard to steady increase of production.

While the unions were extending cooperation for settlement of the pending issues the management suspended the work in the Mill apparently to impose their terms regarding productivity linked wages on the workers. In order to settle the impasse caused by suspension of work a tripartite meeting was called by the Labour Directorate on 27th March, 1989. The unions attended the meeting. But the management by a letter dated 25th March, 1989 informed that they would be agreeable to attend conciliation meetings only if the unions would agree to accept the productivity linked wages. No settlement has yet materialised due to this rigid and unfair attitude of the management. Incidentally, the workers have refused management's proposal of productivity linked wages.

I share the concern of the Hon'ble Members on the suspension of work in the Mill. All possible actions would be taken for its early opening.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে আমার একটা সাবমিশন রাখার জন্য দাঁড়িয়েছি। আমি দেখলাম যে গতকাল আপনি অর্ডার দিয়েছেন যে যারা সাসপেন্ডেড মেম্বার তারা যদি প্রেসিংক্টের মধ্যে বিধানসভায় ঢুকতে চান তাদেরকে ঢুকতে দেবেন না নিয়ম মোতাবেক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এই অর্ডারকে কোনও রকম চ্যালেঞ্জ করতে চাই না। এই অর্ডার ঠিকই আছে। কিন্তু আমি মনে করি এটা যদি আপনি দয়া করে রিল্যাক্স করেন তাহলে বোধ হয় সদস্যদের ডিগনিটির দিক থেকে একটু ভাল হয়। এটা ঠিকই যে সাসপেন্ডেড মেম্বাররা প্রেসিংক্টের ভেতর আসতে পারবেন না এবং যখন সেই নিয়মটা আছে, আমাদের যদি জানা থাকে তাহলে আমরা নিশ্চয়ই বিনীথ মাই ডিগনিটি জোর করে এসে ঢুকতে চেষ্টা করি তাহলে সেটা অন্যায় হবে, নিশ্চয়ই আমরা এটা করতে পারি না। স্বাভাবিকভাবে আমি মনে করি আপনি বরং একটা অর্ডার দিন কিপ দি গেট ওয়াইড ওপেন। ওরা যদি মনে করেন যে বিধানসভার অর্ডার ভায়লেট বা কোনও সময় স্পিকারের

অর্ডার ভায়োলেট করে তারা ঢুকতে চান তাহলে ইট ইজ আপটু দেম। তারা অনারেবল মেম্বারস, তাদের ডিগনিটি এবং ডেকোরাম আছে। তারা যদি বোঝে যে এই রাস্তায় আসবেন তারা আসতে পারেন। আমাদের সেখানে পেনাল কোড আছে মেজ'স পার্লামেন্টারি প্র্যাকটিস হোক, কাউলঅ অ্যান্ড সাকধার হোক, এ. আর. মুখার্জি হোক সেই সব আছে। এইভাবে যদি কেউ আসতে চায় তাহলে সেই অনুযায়ী তাদের কনসিকোয়েন্স ফেস করতে হবে। তাতে তো সোজা কথা হচ্ছে কনটেম্পট অফ দি হাউস হচ্ছে। স্বাভাবিকভাবে সেই কনটেম্পট আগের যে অপরাধ তার চেয়ে গুরুতর অপরাধ হবে, আরও মারাত্মক কনটেমপ্ট চার্জে পড়বে। যাই হোক এই ব্যাপারে আমাদের একটু লাগে যে আমরা কি এত সচেতনতা হারিয়ে ফেলেছি? এই অবস্থায় জোর যার মুল্লুক তার করে ঢুকতে হবে? সেই অবস্থায় আপনাকে ল অ্যান্ড অর্ডার এজেন্সীকে ঢাকতে হবে? হোয়াই সেইজন্য আমি বলতে চাই দয়া করে আপনি এটা করে দিন যে গেট স্যুড কিপ ওয়াইড ওপেন। যারা সাপপেন্ড মেম্বার ইফ দে কাম তারা নিজের দায়িত্বে আসবেন এবং নিজের দায়িত্বে এলে তাদের যে কনসিকোয়েন্স ফেক করতে হবে সেটা তারা জানেন এবং জেনে আসবেন। ল অ্যান্ড এজেন্সী কোনও রকম সাহায্য না নেওয়া হয় তাহলে আমি মনে করি আমাদের ডিগনিটি রক্ষা পাবে। এটাই হ'ল আমার বক্তব্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার আজকে অমি যে মেনশন দিয়েছি সেটা এই পয়েন্টেই, আপনি এটা অমলেন্দ্রবাবুকে দিয়ে বলিয়ে ভালই করেছেন। আমার মেনশন হ'ল কালকে যখন গেটের কাছে সৌগতবাবু, সুদীপবাবু এবং তরুনবাবু এই তিন জন এসেছিলেন প্রেসিংকট অফ দি হাউস বলা হবে। এই বিধানসভায় আপনি কয়েকবার বলেছেন যে আয়রন গেট আছে সেখানে পেরিফেরি অফ দি হাউস আপটু দ্যাট আয়রন গেট। তাই আপনাকে বলি এর মধ্যে আসতে পারে না। কিন্তু কালকে দেখবেন এসেছিলেন—আনন্দবাজার কাগজে আছে দেখবেন that outside the gate, not inside। আমি আপনার কাছে পেরিফেরির মানেটা ভেবেছিলাম ক্লারিফিকেশন চাইব। অমলবাবু এখানে বিষয়টা তুলে ভালই করেছেন। এটা আমার মনে হয় ইনসাইড দি গেট—গেটের এপারেই থাকে হাউসের এক্তিয়ার, কিন্তু ওপার পর্যন্ত নয়। গেটের বাইরে এসে কেউ কথা বলতে পারে, গেটের বাইরে এসে জিজ্ঞাসা করতে পারে। কালকে ঠিক এটাই হয়েছিল। সুদীপ, তরুণ এবং সৌগত গেটের বাইরে থেকে জিজ্ঞাসা করেছিল যে তারা ভেতরে আসতে পারে কিনা। অমলবাবু এখানে যেটা বললেন, 'আমাদের একটা আত্মমর্যাদা আছে, এটা তাদের জানা আছে।' আত্মমর্যাদা সকলেরই আছে। যার যে রকম শিক্ষাদীক্ষা তারই উপর এটা নির্ভর করে। এটা তো আর মাপা যায় না যে সেটা একমণ বা দেড়মণ কিনা। পার্টি অনুযায়ী, ক্ষেত্র অনুযায়ী এটা পাল্টায়—নানাভাবে পাল্টায়। আমি যেটা এখানে বিশেষভাবে বলতে চাই তা হচ্ছে ওরা আসার পর আমি, সাত্তার সাহেব ওদের কাছে গিয়েছিলাম। ওরা জিজ্ঞাসা করেছিল যে ওরা ভেতরে আসতে পারে কিনা। আমরা বলেছিলাম, না, ভেতরে যেতে পারো না, আইনত তা করা যায় না। এরপর ওরা ওখানে অবস্থান করছিল, কিন্তু ভেতরে আসার কোনও রকম চেষ্টা করেনি। ওখানে মার্শাল গিয়েছিল। ওরা মার্শালকে জিজ্ঞাসা করেছিল যে ওরা ভেতরে যেতে পারে কিনা। মার্শাল তখন বলেছিল যে, 'আমি স্পিকার সাহেবের কাছ থেকে জেনে আসি।' এর উত্তরে সৌগত তখন বলেছিল, আচ্ছা, আপনি জিজ্ঞাসা করে আসুন। আমি ওদের বলেছিলাম

যে এটা আইনে নেই, রুলে এইভাবে উল্লেখ আছে। অমলবাবু যেটা বললেন, আপনি ভেতরে আসার অনুমতি দিন, আপনার যে আইন সেটা কঠোরভাবে করবেন না। উনি এখানে একটা অনুগ্রহ করা, মহানুভবতা দেখাবার কথা বলছেন। আমরা একটু বুঝি। উনি যেটা বোঝেন তা আমরাও একটু বুঝি। আমরা কি তার বাইরে থাকব? উনি বললেন, এটা করলে খারাপ দেখায়—আমরা এখানে বসে থাকব আর ওরা বাইরে থাকবেন। আমরা জনপ্রতিনিধি, চীফ মিনিস্টারকেও রাস্তায় দাঁড়িয়ে বক্তৃতা দিতে হয়, পুলিশের লাঠি খেতে হয়। পুলিশের তাড়া খেয়ে পালাতেও হয়। জনপ্রতিনিধিদের লাঠি খেতে হয়, মাথা ফাটে, জুতোর মালা গলায় পরিয়েও দেয়। আপনারা এখন রুলিং পার্টিতে আছেন, এসব আপনাদের হবে না, আমাদের হবে। ফলে, এটা কোনও ডিগনিটির প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে ডেফিনাইটলি যারা এসেছিলেন, আয়রণ গেটের ওপারে—তাদের একজন অধ্যাপক, একজন ডাক্তার। এরা বোধহয় শিক্ষার দিক থেকে অমলবাবুর চেয়ে কম নন। তারা কিন্তু নিজেদের মতো চলেন। সুতরাং অমলবাবু এখানে যে প্রস্তাব দিয়েছেন আমি তার বিরোধিতা করছি। বরং আপনি যেটা রেখেছেন তা থাকুক। আয়রণ গেটের ওপারে এম. এল. এ. অরুণ গোস্বামীকে পেলে পুলিশ অ্যারেষ্ট করে, একবার পিটিয়েছিল। এর মানে কিন্তু অনুগ্রহ বা ভিক্ষা নয়, কঠোরভাবে আইন যা আছে তা পালন করতে হবে। অর্থাৎ আপনি ওখানে যেভাবে বসে আছেন, তাই-ই করুন। অমলবাবুর যে প্রস্তাব তাই যদি আপনি দেন, অমলবাবু যে প্রস্তাব—আপনি আসতে দিন, বাইরে থেকে আসতে দিন। কেউ যদি জোর করে আসে তাহলে সে ভুল করবে। কারণ সবারই আইন জানা আছে। কাউল অ্যান্ড সাকদের আছে, কোর্ট আছে, প্রসিডিওর আছে, সবই জানা আছে। সুতরাং এগুলো ওর কথা নয়, কি করা হবে তার বিশেষ পদ্ধতি আছে। সুতরাং সবই জানা আছে, অমলবাবু যে প্রস্তাব দিয়েছেন তা গ্রহণ না করে আপনি যে রুলিং দিয়েছেন, ওদের সাসপেন্ড করেছেন,ওরা বাইরেই থাকবেন।

**মিঃ স্পিকার ঃ** আমার রুলিংয়ে সাসপেনসন হয়নি, হাউসের রুলিংয়েই সাসপেনসন হয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁনারা যেসব দুঃখ-টুঃখ দেখাচ্ছেন তার কোনও দরকার নেই, অতীতে এরকম অনেকবার ঘটেছে। সুতরাং আপনি যখন ওঁদের শাস্তি দিয়েছেন সেটাই ধার্য থাক।

**মিঃ স্পিকার ঃ** আমার রুলিংয়ে সাসপেন্ড হননি; হাউসের রুলিংয়ে তারা সাসপেন্ড হয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সত্যবাবু যেকথা বলছেন আমি তা আদৌ বলিনি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ অমল রায় যেকথা বলেছেন ভলেন্টারিলি সাবমিশন টু রুলস্ অ্যান্ড ডিসিসন অফ দি হাউস এটা আমি অ্যাকসেপ্ট করি। মেম্বারদের কাছ থেকে ভলেনন্টারিলি সাবমিশনের সময়ে হাউস কেন ওদের কাছ থেকে সার্ভিস পাবে না। আর সাসপেনসা মিনস্ সে তখন হাউসের কোনও সার্ভিস পাবে না, হাউস পেরিফেরি সারাউন্ডিং দি প্রেমিসেস এটাই হচ্ছে এসটাব্লিশড্ নরমস্ অ্যান্ড প্রিন্সিপ্যাল্স। গতকাল গেটে কি ঘটেছে আমি তার রিপোর্ট

পেয়েছি মার্শালের কাছ থেকে। গতকাল যা ঘটেছে সে বিষয়ে আমি আপনাদের চীফ হুইপের সঙ্গে আলোচনাও করেছি। সুতরাং অমলবাবু যেকথা বলেছেন আমি তার পক্ষপাতি। কারণ গেট বন্ধ করে আমরা একটা পিকিউলিয়র সিচুয়েশন ক্রিয়েট করব না। আমার বক্তব্য মেম্বাররা ভলেন্টারিলি সাবমিট করবেন না কেন? এটাই হচ্ছে আমার প্রশ্ন এবং কোয়েশ্চেন মার্ক। এই ডিসিপ্লিনটা যদি না থাকে তাহলে তো চলতে পারে না। হাউস যা ডিসিসন নেবে তা সবাইকে মানতে হবে। আমি জানি একবার একজন মেম্বার অতীতে অ্যাটেম্পট নিয়েছিলেন। একজন সাসপেন্ডেড মেম্বার হাউসে ঢুকেছিলেন, আমার কাছে রেকর্ড আছে, যা হয়েছে তা হয়েছে সেটা আনফরচুনেট।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, সেটা অন্য ঘটনা, আপনি যদি আমাকে সুযোগ দেন তাহলে বলতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, আই ডু নট ওয়ান্ট টু গো ইনটু দ্যাট ডিবেট। সেক্রেটারি নোট করবেন, গেট খোলা থাকবে, কোনও মেম্বারকে ফিজিক্যালি বাধা দেওয়া হবে না। তবে কেউ যদি ভায়োলেট করে তবে রুলস্ আমাদের কাছে আছে সেই হিসাবে ব্যবস্থা নেব। রুলস অ্যান্ড হাউস উইল টেক ইটস্ ওন অ্যাকশন। আমাদের হাতে যথেষ্ট ক্ষমতা আছে, সেই হিসাবে ব্যবস্থা নেব। আমরা ফিজিক্যালি কাউকে রেসট্রেন করব না। The member must submit voluntarily এবং nobody will be restrained আমরা নরম্যাল সিকিউরিটি প্রোটেকশন নেব এবং কোনও মেম্বার যদি ডিসিসন ভায়োলেট করেন তাহলে the House is competent to take decision on that নরম্যাল সিকিউরিটি মেসার্স নেওয়া আছে। সাসপেন্ডেড মেম্বার যদি তা ভয়োলেট করে ঢোকেন তাহলে মারশাল কাউকে রেসট্রেন করবেন না। ইফ হি কমিটস ভায়োলেশন তাহলে সেক্ষেত্রে উই উইল প্রসিড অ্যাকোর্ডিংলি।

**Cosideration of the Second Report of the committe of Privileges, 1988-89.**

**Mr. Speaker :** With the consent of the House, this subject is postponed today. The date for consideration of the second Report of the Committee of Privileges, 1988-89 will be fixed up later on in consultation with the Opposition Party. In that date it would be taken up.

## MENTION CASES

**Mr. Speaker :** On the subject matter of Shri Deba Prasad Sarkar, the Minister has already made the statement. So further mention is not necessary. Now, Shri Amar Banerjee.

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন আছে। প্রশ্নটা হচ্ছে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে পশ্চিমবঙ্গব্যাপী জনগণের ভেতরে যে উৎসাহ উদ্দীপনার সৃষ্টি করতে পেরেছেন এরজন্য আপনাকে ধন্যবাদ। আপনারা যে পদ্ধতি গ্রহণ করেছেন সেই পদ্ধতিতে হাজার হাজার বেকার যুবকদের চাকুরি হবে। পশ্চিমবঙ্গে বিভিন্ন জয়গায় রক্তদান কেন্দ্র খোলা হচ্ছে,

হাজার হাজার যুবক তাদের রক্ত দিয়ে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র খুলবে। তারজন্য রক্তদান শিবিরে পতাকা তোলা হয়েছে। এমনও ঘটনা শোনা গেছে সংবাদপত্রের মাধ্যমে যে কোনও কোনও মানুষ নাকি নিজের বাড়ি বিক্রি করে বক্রেশ্বর তহবিলে টাকা দিয়েছেন এবং কোনও একজন বড় নেতার সেই দিনই একটা বাড়ি উদ্বোধন হল এই রকমও নজির আছে।

[2-50 — 3-00 P.M.]

যাইহোক আমি বলতে চাইছি এইযে হাজার কোটি টাকার প্রকল্প যেটা ডেভেলপমেন্ট কনসালটেন্ট প্রাইভেট লিঃ কোম্পানি ক্যাসিনো শহরে, তাদেরকে ৫ শতাংশ কমিশনে এটা করার জন্য নিয়োগ করা হয়েছে। হাজার কোটি টাকার মধ্যে ৫০ কোটি টাকা এই ডেভেলপমেন্ট কনসালটেন্ট প্রাঃ লিঃ কোম্পানিকে দেওয়া হল। এমন কথাও শোনা যাচ্ছে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন আমেরিকা সফরে গিয়েছিলেন তখন ডেভেলপমেন্ট কনসালটেন্ট প্রাঃ লিঃ কোম্পানি ক্যাসিনো শহরে তাকে দেখভাল করেছিলেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর সম্পর্কে এই রকম যদি কথাবার্তা বের হয়ে এবং বক্রেশ্বর সম্পর্কে বলা হচ্ছে জ্যোতিবাবু নাকি ৫ পারসেন্ট কমিশনে এই কোম্পানিকে নিয়োগ করে দেবেন। যাদেরকে এই ৫০ কোটি টাকা দেওয়া হবে, শুধুমাত্র একটি কোম্পানির পক্ষ থেকে একটি পরিবারকে দেখভাল করার জন্য সেই ক্ষেত্রে আমার বক্তব্য এই যে হাজার হাজার মানুষের রক্ত বিক্রির টাকা, এই টাকা একটা কোম্পানিকে দিয়ে দেওয়া হবে। সেইজন্য আমি বলছি এই যে সমস্ত জিনিসগুলি শোনা যাচ্ছে এইগুলি সম্পর্কে এই হাউসে দাঁড়িয়ে বলতে হবে। এইগুলি ঠিক নয়। পশ্চিমবাংলার লিভিং নিউজ পেপারে বেরিয়েছে—এইসব একটি ডেভেলপমেন্ট কনসালটেন্ট প্রাইভেট লিমিটেড কোম্পানিকে ৫ পারসেন্ট কমিশনে কাজ করতে দেওয়া হবে, যেহেতু সেই সময় আমেরিকায় জ্যোতি বসু গিয়েছিলেন এবং তাদেরকে এই কোম্পানি দেখভাল করেছিলেন, কিন্তু এইগুলি খুব খারাপ।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করছি এবং মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বিদ্যালয়হীন গ্রামগুলিতে এই সরকার আসবার আগে যে সমস্ত বেকার যুবকরা প্রাইমারি বিদ্যালয় গ্রামের সাধারণ মানুষের সাহায্য নিয়ে গড়ে তুলেছিল সেইগুলি অনুমোদনের ব্যাপারটি এই সরকার এসে বন্ধ করে দেন এবং প্রথম থেকেই সেই সংগঠনের শিক্ষকরা সরকারের কাছে বারে বারে আবেদন নিবেদন করেছিল ঐ বিদ্যালয়হীন গ্রামগুলিতে ঐ বিদ্যালয়গুলিকে অনুমোদন দেবার জন্য। এবং যারা শিক্ষকতা করে আসছিলেন তাদের অ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যাপারে। কিন্তু এই সরকার তাদের আবেদনে নিবেদনে কোনও গ্রাহ্য করেনি ; তখন এই সংগঠনের শিক্ষকরা মহামান্য হাইকোর্টের স্মরণাপন্ন হন, এই শিক্ষকদের যাতে নিয়োগ করা হয় সেই ব্যাপারে মহামান্য আদালত থেকেও নির্দেশ দেয় এবং অবিলম্বে বিদ্যালয়গুলিকে অনুমোদনের ব্যাপারেও নির্দেশ দেয়। সেই আদেশের বিরুদ্ধে সরকার পক্ষ থেকে সুপ্রীম কোর্টে যায়, সরকারের সেই দাবিও নাকচ করে দেয়। হাইকোর্টের যে নির্দেশ ছিল, সংগঠনের শিক্ষকদের অ্যাপয়েন্টমেন্ট দিতে হবে এবং বিদ্যালয়হীন গ্রামগুলিতে বিদ্যালয়ের অনুমোদন দিতে হবে—সেটাই বহাল রাখা হয়। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীও প্রতিশ্রুতি দিয়েছিলেন সংগঠনের শিক্ষকদের ব্যাপারটি বিবেচনা করবেন। তাই আপনার মাধ্যমে মাননীয়

মুখ্যমন্ত্রীর এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়টি যেন সহানুভূতির সঙ্গে বিবেচনা করা হয়, এবং শিক্ষকদের নিয়োগ ও বিদ্যালয়গুলিকে অনুমোদন দেওয়া হয়।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ তারিখে আমার কেন্দ্রে গয়েসপুরে একজন বাস শ্রমিককে প্রখ্যাত সমাজ বিরোধী পিটিয়ে খুন করেছে প্রকাশ্য দিবালোকে এখনও ঐ সমাজ বিরোধী গ্রেপ্তার হয়নি। এই সমাজ বিরোধী হচ্ছে যে কংগ্রেস মেম্বার ছিল সুভাষ বোস সেই কংগ্রেসের খুনী ভূতো খুন করেছে এই বাস শ্রমিককে। আমি দাবি করছি এই কংগ্রেসি গুণ্ডা ভূতোকে অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং এলাকায় শান্তি বিরাজ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৪ মাস আগে দক্ষিণ ২৪ পরগনা জেলায় ২৯শে নভেম্বর বিরাট একটা ঘূর্ণীঝড় হয়ে গেছে, তাতে সুন্দরবন এলাকার প্রায় অধিকাংশ জায়গায় ঘরবাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে। কেন্দ্রীয় সরকার এই সরকারকে ১৪ কোটি টাকা অনুদান দিয়েছেন, প্রধানমন্ত্রী তার ত্রাণ তহবিল থেকে ১ কোটি টাকা দিয়েছেন। এই টাকা দিয়ে যে সমস্ত ত্রাণ কার্য হয়েছে, কম্বল, ত্রিপল, চাল, গম ইত্যাদি যা দেওয়া হয়েছে সেখানে দলবাজি করা হয়েছে। সম্প্রতি দেখা যাচ্ছে গোসাবা থানায় ৮০ পারসেন্ট ঘরবাড়ি পড়ে গেছে, বাসন্তি থানায় ৭০ পারসেন্ট এবং ক্যানিং থানায় ৫০ পারসেন্ট ঘরবাড়ি পড়ে গেছে। আমরা অবাক হচ্ছি যাদের ঘর সম্পূর্ণ পড়ে গেছে তাদের জন্য সরকারি অনুদান মাত্র ৫০০ টাকা! মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫০০ টাকায় কি একটা বাড়ি তৈরি হবে? এবং যাদের আংশিক ঘর পড়েছে তাদের ক্ষতি পূরণের ব্যবস্থা করা হয়েছে মাত্র ২০০ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাদের ঘর সম্পূর্ণভাবে পড়ে গেছে তাদের যেন ২ হাজার টাকা দেওয়া হয় এবং যাদের ঘর আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের যেন ১ হাজার টাকা দেওয়া হয়। সেখানকার বি. ডি. ও, ডি. এম, এস. ডি. ও মিলে যে তালিকা তৈরি করেছেন সেই তালিকায় যথেষ্ট ত্রুটি রয়েছে। যাদের ঘর পড়েছে তালিকাতে তাদের নাম দেওয়া হয়নি। যারা কমরেড, যারা পার্টির মধ্যে ঢুকে আছে তাদের এক একটা বাড়িতে ৪/৫ জনকে টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু যারা প্রকৃত গরিব যাদের ঘর পড়ে গেছে সেগুলি তদন্ত করে তাদের ক্ষতি পূরণের ব্যবস্থা করা হোক এবং রিলিফে যে দলবাজি করা হচ্ছে সেই দলবাজি বন্ধ করে যাদের প্রকৃত ঘরবাড়ি পড়ে গেছে তাদের রিলিফ এবং গৃহ নির্মাণের অনুদান দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট এবং পার্শ্ববর্তী এলাকা আরামবাগে বিদ্যুৎ পরিস্থিতি বিপর্যস্ত, তার ফলে একদিকে যেমন ছেলে-মেয়েদের পড়াশুনার অসুবিধা হচ্ছে অপরদিকে যে সমস্ত গভীর, অগভীর নল-কূপগুলিতে বৈদ্যুতিকরণ করা হয়েছিল সেখানে বিদ্যুতের অভাবে বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে। সেজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি বিদ্যুৎমন্ত্রীর দষ্টি আকর্ষণ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার জেলাতে তমলুক-দিঘা রেলওয়ে লাইন হচ্ছে এবং এই ব্যাপারে জমি অধিগ্রহণ করা হয়েছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি যাদের জমি অধিগ্রহণ করা হয়েছে তাদের খুব কম পরিমাণ টাকা দেওয়া হচ্ছে। এই ব্যাপারে আমি এম. এল. এ. হিসেবে এবং পঞ্চায়েতের তরফ থেকে সরকারি অফিসারদের বলা হয়েছে কিন্তু তারা কোনও রকম ভ্রূক্ষেপ করছে না। যাদের জমি নেওয়া হয়েছে তারা যে আবেদন করেছে সেটাও তারা গ্রহণ করছেন না এবং জমির জন্য ন্যায্য মূল্যও দিচ্ছেন না। কজেই আমি মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে দাবি করছি এই বিষয় তদন্ত করে একটা ব্যবস্থা করা হোক বা একটা বিবৃতি দিন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখন বোরো চাষ হচ্ছে। রাজারহাট কেন্দ্রে বাগজোলা খাল এবং কৃষ্ণপুর খালের দুধারে কয়েক হাজার বিঘা জমিতে ওই বোরো চাষ হয়। বাগজোলা খালে যখন জল থাকে তখন চাষ ভালভবে হয়। কিন্তু এবারে বাগজোলা খালে জল নেই এবং তার পাশে কৃষ্ণপুর খালে মাত্র ৩/৪ ফুট জল আছে। বাগজোলা এবং কৃষ্ণপুর খালের সংযোগস্থলে নিউ কাট ক্যানেলের যে সাটারগুলো আছে সেগুলো যদি ওপেন করা হয় তাহলে বোরো চাষের সুবিধা হয় এবং ওই এলাকার কৃষকরা বাঁচে। এই ব্যবস্থা হচ্ছে না বলে আমি অনুরোধ করছি গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করুন যাতে কৃষকরা তাদের জমিতে চাষ করতে পারে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার সীমান্ত জেলাগুলিতে একটা অদ্ভুত ধরনের আন্দোলন শুরু হয়েছে এবং তার নাম হচ্ছে "স্বাধীন বঙ্গভূমি"। স্বাধীন বঙ্গভূমির দাবি নিয়ে হাজার হাজার মানুষ আন্দোলনে নেমেছে এবং সংবাদপত্রে দেখেছি প্রায় ১০ হাজার মানুষ এতে অংশগ্রহণ করেছে। খুলনা, বরিশাল ইত্যাদিকে কেন্দ্র করে এই দাবি উঠেছে। এই আন্দোলনের ফলে সীমান্ত এলাকায় যে সমস্ত হিন্দু-মুসলমান রয়েছে তদের মধ্যে একটা উত্তেজনা দেখা দিয়েছে। এই আন্দোলনের ফলে বাংলাদেশের ভেতরে যে সমস্ত সংখ্যালঘুরা রয়েছে তারা নিরাপত্তার অভাববোধ করছে। ওপার বাংলার সংখ্যালঘুরা এই আন্দোলনের ফলে খুবই বিব্রতবোধ করছে। স্বাভাবিকভাবেই এরকম ঘটনা আমাদের পশ্চিমবাংলায় হবে না। কিন্তু দুই বাংলার মৌলবাদী শক্তি এতে মাথাচাড়া দিয়ে উঠেছে এবং তারা চাইছে দুই বাংলার প্রগতিশীল আন্দোলনকে ধংস করে দিতে। এই ধরনের অশুভ শক্তির আন্দোলনকে কলকাতায় বসে বোঝা যাবে না। তারা সীমান্ত এলাকায় যে অবস্থায় সৃষ্টি করেছে তাতে ওখানকার শান্তি শৃঙ্খলা ব্যাহত হচ্ছে। ওই স্বাধীন বঙ্গভূমি নাম নিয়ে যে আন্দোলন হচ্ছে তার বিরুদ্ধে আমাদের সক্রিয় পথ গ্রহণ করতে হবে। এই ব্যাপারে যে উত্তেজনা সৃষ্টি হয়েছে তাতে ওপারের মানুষরা বিব্রতবোধ করছে। বহু মানুষ বাংলাদেশ থেকে চলে আসছে এবং তার মধ্যে একটা বড় অংশ হচ্ছে সংখ্যালঘু সম্প্রদায়। বাংলাদেশেতে ইসলামী রাষ্ট্র পরিণত করায় ওখানকার সংখ্যালঘুরা বিব্রতবোধ করছে এবং তাদের জীবন-জীবকা বিপন্ন হয়ে পড়েছে বলে এমনিতেই কিছু লোক এদিকে চলে আসছে। বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত

হয়েছে ওপার বাংলার মৌলবাদীরা এই ঘটনাকে কেন্দ্র করে ফুলিয়ে ফাপিয়ে নানা রকম উত্তেজনা সৃষ্টি করছে। বাংলাদেশের প্রগতিশীল মানুষরা এই অবস্থায় পড়ে এই উত্তেজনাপূর্ণ পরিস্থিতিকে সামাল দিতে পারছে না। খুব স্বাভাবিকভাবেই এক গুরুতর পরিস্থিতি সৃষ্টি হয়েছে, তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, সমস্ত বিষয়টি অনুধাবন করে অতি দ্রুততার সঙ্গে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং একে প্রতিরোধ করুন।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুরে ইণ্ডিয়ান অয়েল কোম্পানির একটা ডিপো আছে। এই ডিপোটিকে ইণ্ডিয়ান অয়েল কোম্পানির কর্তৃপক্ষ এই ডিপোটিকে তুলে দেবার চক্রান্ত করছে। গত কয়েক মাস হোল ডিজেল, পেট্রোল, কেরোসিন ঠিকমতো আমদানি করছে না। সামান্য পরিমাণ যেটা আমদানি না করলে নয়, কেরোসিন তেল আনছে। এই চাষের মরশুমে কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ইণ্ডিয়ান অয়েল কেম্পানির চক্রান্তে এই জিনিস ঘটছে, তারা এই এলাকার চাষীদের ক্ষতিগ্রস্ত করার অংশীদার হিসাবে তেল আনা বন্ধ করে দিয়েছে। যাতে এই চক্রান্ত বন্ধ হয় এবং এই ডিপোতে ঠিকমতো তেল আসে পেট্রোল ডিজেল কেরসিন আসে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** Shri Krishnaprasad Duley (Absent)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আমার এলাকার একটি ছেলে নাম মুসিমুদ্দিন এস. এস. কে. এম. হাসপাতালের আউট ডোর পেশেন্ট হিসাবে দেখায়। ডাক্তার দেখে প্রমাণ হল যে তার কিডনিতে স্টোন হয়েছে এবং বেড সোরও হয়েছে। সুতরাং তাকে দুটি অপারেশন করতে হবে। ছেলেটি অত্যন্ত গরিব ঘরের ছেলে, অসহায়। মন্ত্রী মহাশয় তাকে ফ্রি বেডে ভর্তি করার জন্য চিঠি দিলেন, ডিরেক্টর অর্ডার করলেন। অর্ডার করার পর কিডনিতে স্টোন, বেড সোর অপারেশনের ব্যবস্থা হচ্ছিল এমন সময় ডাক্তাররা দেখলেন পরীক্ষা করে যে তার নাকে পলিথ গ্রোথ হয়েছে, অপারেশন করার প্রয়োজন। ই. এন. টির ডাক্তার তাকে ই. এন. টি ডিপার্টমেন্টে নিয়ে গেলেন। ছেলেটি যে ৭২ নং সিটে ছিল সেখান থেকে ই. এন. টি-তে নিয়ে যাওয়া হল। ঐ পলিথ গ্রোথ অপারেশনের পর ঐ ই. এন. টি ডিপার্টমেন্ট থেকে তাকে ছেড়ে দেওয়া হল পূর্ববর্তী ডাক্তারের সঙ্গে কোনও রকম কনসাল্ট না করে তাকে তাড়িয়ে দেওয়া হল। যার জন্য সে ভর্তি হল এত বড় একটা ভীষণ অবস্থা—কিডনি বলে কথা তার কিছুই হল না। ডিরেক্টার মিনিস্টার মহাশয়ের অর্ডার কোথায় গেল? তাহলে কি ডাক্তারদের রাজত্ব চলছে? এই ব্যাপারে আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দূর দূরান্তরের লোক—আজকে যদি কলকাতার এম. এল. এ হত তাহলে এই জিনিস বোধ হয় হত না। এই বিষয়ে তৎপর হবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সারা রাজ্যের বিভিন্ন জেলা হসপিটালগুলির দিকে লক্ষ্য করলে আমরা দেখব যে, সেখানে বেডের তুলনায় অনেক অনেক বেশি রোগী

রয়েছে। কলকাতার বিভিন্ন হসপিটালে যত বেড থাকে ঠিক ততজন রোগীকেই ভর্তি করা হয় এবং সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে রোগীদের জন্য ওষুধপত্র ইত্যাদি সমস্ত কিছুই সাপ্লাই দেওয়া হয়। কিন্তু জেলা হসপিটালগুলিতে আমরা অন্য চিত্র দেখতে পাচ্ছি মুর্শিদাবাদ জেলার বহরমপুর সদর হসপিটাল এবং নিউ জেনারেল হসপিটালে যথাক্রমে ৩৯১টি ও ২৫০টি বেড আছে। এই দুটি হসপিটালে সব সময়ই ১ হাজারের বেশি রোগী ভর্তি থাকে। সেখানে সেন্ট্রাল মেডিক্যাল স্টোরের প্রয়োজনীয় ঔষুধপত্র পাওয়া যায় ন। এই দুটি হসপিটালের জন্য ৩টি অ্যাম্বুলেন্স বরাদ্দ করা হলেও দুটি অ্যাম্বুলেন্স খারাপ হয়ে পড়ে আছে অকেজো অবস্থায়। একটি অ্যাম্বুলেন্স চলছে। কলকাতার আর. জি. কর. হসপিটালে ১,২০০ বেড আছে। সেই ১,২০০ বেডের জন্য বছরে ৭৫ লক্ষ টাকা ইমার্জেন্সী ড্রাগ কেনার জন্য দেওয়া হয়। কিন্তু ডিস্ট্রিক্ট হসপিটালের ওষুধ কেনার জন্য ৪/৫ লক্ষ টাকা মাত্র দেওয়া হয়। তাই ডিস্ট্রিক্ট হসপিটালগুলির দিকে একটু দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্পিকার, স্যার, আপনি জানেন যে, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে ঘোষণা করা হয়েছিল প্রাইমারি স্কুলের ছেলেদের মিড-ডে মিল দেওয়া হবে। কিছুদিন পোকা লাগা তিন দিনের বাসি পাঁউরুটি দেবার পরে এই মিড-ডে মিল বন্ধ হয়ে গেল পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকা সত্ত্বেও। কিন্তু আশপাশের রাজ্যে ভালভাবে এই মিড-ডে মিল দেওয়া হয়। আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, আমাদের ঘোষিত নীতি অনুযায়ী ছেলেদের পুনরায় মিড-ডে মিল দেবার ব্যবস্থা চালু করা হোক।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। সরকারি নিয়ম অনুসারে কাঁথি শহরে অরবিন্দ স্টেডিয়াম তৈরি হচ্ছে এবং এই অরবিন্দ স্টেডিয়াম তৈরি করার জন্য পশ্চিমবঙ্গ সরকার জমি দিয়েছেন। সেই জমি দখলও দিয়েছেন এবং টাকাও দিচ্ছে, কেন্দ্রীয় সরকারও টাকা দিচ্ছে। এই জমির বাউণ্ডারি ওয়াল হবার পরে কিছু জায়গায় বিভিন্ন পরিকল্পনা অনুসারে যখন ডেভেলপমেন্ট করতে যাওয়া হচ্ছে সেই সময় কিছু লোকের উৎসাহে বিভিন্ন লোক সেই জায়গা দখল করছে। আমরা স্থানীয় লোকদের নিয়ে মহকুমা শাসক, জেলা শাসকের কাছে বারে বারে এই জমি দখল মুক্ত করার জন্য আবেদন জানিয়েছি সহযোগিতা পাইনি। আমি মন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছিলাম। আমরা দেখলাম তিনি বলেছিলেন জেলা শাসককে নির্দেশ দিচ্ছি বেআইনি জবর দখলকারিদের ওখান থেকে তুলে দেবার জন্য এবং এই পরিকল্পনাটা চালু রাখার জন্য। কিন্তু দু' মাস হয়ে গেল, আজ পর্যন্ত কিছুই হয়নি। আমরা দেখছি অল্প সংখ্যক লোক এই জায়গা জবর দখল করেছিল, সেখানে এখন আসতে আসতে জবর দখলের সংখ্যা বেড়ে যাচ্ছে। অবিলম্বে তাদের ওখান থেকে তুলে না দিলে এই স্টেডিয়াম নির্মাণের কাজ ব্যাহত হবে এবং পরিকল্পনা অনুযায়ী স্টেডিয়াম নির্মাণ করা যাবে না। জবর দখল করার জন্য বিভিন্ন উন্নয়নের কাজ ব্যাহত হচ্ছে। এর বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং স্টেডিয়ামের জমি যারা জবর দখল করে আছে সেই জবর দখল মুক্ত করা হোক, এই আবেদন আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি। স্যার, সম্প্রতি বর্ধমান জেলার চাষীরা কি দুরাবস্থার মধ্যে পড়েছে সে সম্পর্কেই আমি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রথম কথা হচ্ছে, ক্যানেলের জল অপ্রতুল। ক্যানেলের জল কখন পাওয়া যাবে তার নির্দিষ্ট কোনও সময়সীমা নেই তার উপর বিদ্যুতের অভাব চলছে। একদিকে লোডশেডিং এবং অপরদিকে লো ভোলটেজের সমস্যায় সেখানকার চাষীরা ভুগছে। বর্ধমান জেলার টেল এন্ডে যে সমস্ত ডিপ টিউবওয়েল আছে, রিভার পাম্প আছে তার মাধ্যমে অনেকে বোরো চাষ করে থাকেন। কিন্তু আজকে এমন অবস্থা হয়েছে যে একদিকে ক্যানেলে জল নেই অপরদিকে বিদ্যুৎ না থাকার জন্য ডিপ টিউবওয়েল ও রিভার পাম্পগুলি চলছে না ফলে মাঠগুলি শুকিয়ে ফেটে যাচ্ছে। এর ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। স্যার, বর্ধমানে এই বোরো চাষ কোনও বৃহৎ চাষী করে না, সেখানে আমন ধান ওঠার পর গরিব মানুষ, নিম্ন আয়ের মানুষরা লোকের কাছ থেকে জমি নিয়ে নিজের সর্বস্ব দিয়ে এই বোরো চাষ করে। তারা এই বোরো চাষটা করে সারা বছরের আহারের সংস্থান করার জন্য। কিন্তু ক্যানেলে জল না থাকায় এবং লোড শেডিং ও লো ভোলটেজের জন্য ডিপ টিউবওয়েলগুলি না চলায় তারা চরম বিপদের সম্মুখীন হয়েছে। এই প্রসঙ্গেই স্যার, বলি, একটা জিনিস এবারে নতুন লক্ষ্য করছি, যা আগে ছিল না, এবারে সেখানে গ্রামাঞ্চলে পুকুরের জল পর্যন্ত চড় চড় করে শুকিয়ে যাচ্ছে। আগে তবু পুকুরে কিছু জল থাকত এবং তাতে এই সময় চাষের কাজে কখনও কখনও সেই জল ব্যবহার করা যেত কিন্তু এবারে তাও হচ্ছে না। তার উপর ডিপ টিউবওয়েলগুলি চলার ফলে গ্রামে গ্রামে পানীয় জলের জন্য যে সমস্ত টিউবওয়েল আছে সেগুলি থেকে পানীয় জল পাওয়া যাচ্ছে না। একদিকে চাষের জলের অভাব, অন্যদিকে পানীয় জলের অভাব দেখা দিয়েছে। এ দিকে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি।

**শ্রী নিতাইচরণ আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার বাগনান থানার বাগনান দু' নং ব্লকের শেওড়াফুলি গ্রাম পঞ্চায়েতের শেওড়াফুলি গ্রামে প্রায় তিন হাজার বিঘা চাষের জমি নদীর গর্ভে চলে গিয়েছে এবং প্রায় ৯০টি বাড়ি ধ্বংস প্রাপ্ত হয়েছে। এর ফলে সেখানে চাষাবাদ নষ্ট হয়ে গিয়েছে। বাড়িগুলি নষ্ট হয়ে যাবার জন্য সেই বাড়িগুলির লোকজনার গৃহহীন অবস্থায় রয়েছে। আমার অনুরোধ, অবিলম্বে গৃহহীনদের জন্য বসবাসের ব্যবস্থা করা হোক এবং চাষের জমির জন্য ক্ষতিপূরণ দেওয়া হোক। এ ছাড়া রূপনারায়ণের যে বাঁধ আছে সেখানে পিচিং-এর ব্যবস্থা করতে হবে। দু' নং হচ্ছে বাগনান এক নং ব্লকের অধীন কল্যাণপুর গ্রাম পঞ্চায়েতের দীপামালিতা গ্রামে প্রায় ১২ শো বিঘা জমি ফসলসহ রূপনারায়ণের গর্ভে চলে গিয়েছে। সেখানকার কৃষকরা অত্যন্ত কষ্টের মধ্যে আছে। বারবার আবেদন করা সত্ত্বেও এখনও পর্যন্ত কিছু করা হয়নি। আপনার মাধ্যমে স্যার, এ ব্যাপারে গুরুত্ব দেবার জন্য মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[3-20 — 3-30 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আবার খুন হল আমার বিধানসভা এলাকার

একটা আদিবাসী মানুষ। ২ নম্বর অঞ্চলের দশুরা গ্রামের সনাতন মুর্মু তার নাম। সে বহু কষ্টে অগভীর নলকূপ থেকে নিজের জমিতে বোরো ধানের জমিতে চাষের জল পেতে গিয়েছিল কিন্তু আক্রান্ত হল মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডা বাহিনীর দ্বারা। সে আহত হয়ে অচৈতন্য অবস্থায় লুটিয়ে পড়ল। গ্রামবাসীরা তাকে নিয়ে এল এবং পুলিশ স্টেশনে। সবং পুলিশ স্টেশন থেকে তাকে স্বাস্থ্য কেন্দ্রে পাঠানো হল। অদ্ভুত ব্যাপার কোনও জায়গায় প্রশান্তবাবু ইদানিংকালে কিছু ক্যাডার এবং কমরেড বাহিনীকে স্বাস্থ্য কেন্দ্রে পাঠিয়েছেন সেটা লক্ষ্য করুন। ডাক্তার তাকে না ভাল করে দেখে হেড ইনজুরি কেস বলে ফার্স্টে এড দিয়ে বাড়ি পাঠিয়ে দিলেন। সন্ধ্যাবেলায় তার শরীর খারাপ হল। তখন সেই গরিব আদিবাসী মানুষটিকে পাশের ডাক্তার সুজয় দাসের কাছে নিয়ে যাওয়া হল। তিনি দেখলেন যে ভয়ঙ্কর অবস্থা এবং তখনই মেদিনীপুর হাসপাতালে রাত্রে তাকে স্থানান্তরিত করা হল। কিন্তু দুভার্গের ব্যাপার, পরের দিন সেই গরিব আদিবাসীটি মারা গেল। অত্যন্ত দুভার্গ্যজনক পরিস্থিতিতে একটা গরিব আদিবাসী মানুষ মেদিনীপুর সবংয়ে আবার খুন হল মার্ক্সবাদিদের হাতে। আজকে এর কোনও বিচার নেই। এই জলের অভাবে সারা মেদিনীপুর জ্বলছে। আজকে বিদ্যুতের অভাবে টিউবয়েল, ডীপ টিউবয়েলগুলি চলছে না। ডি. ভি. সি থেকে, কংসাবতী প্রোজেক্ট থেকে এক ফোঁটা জল এবারে বোরো চাষের জন্য দেওয়া হয়নি। এর ফলে আজকে বোরো চাষের ক্ষেত্রে প্রান্তিক চাষী, ক্ষুদ্রচাষীরা জ্বলে মরছে। বহু কষ্টে একটা আদিবাসী মানুষ, সে তার নিজের পাট্টা পাওয়া জায়গায় কাজ করতে গিয়ে জল পেতে গিয়েছিল। তাকে বলা হল যে না, তোমাকে জল দেব না। গরিব আদিবাসী রুখে দাঁড়াল যে জল আমাকে নিতে হবে, আমার চাষের জমিকে বাঁচাতে হবে, চাষ হচ্ছে তার প্রাণের সম্পদ। গরিব আদিবাসী যেহেতু সি. পি. এম করে না তার মাথায় মার্ক্সবাদীরা লাঠি মারল টাংগি মারল। অচৈতন্য অবস্থায় বিনা চিকিৎসায় ডাক্তারের অবহেলায় মেদিনীপুর হসপিটালে সে শেষ নিঃশ্বাস ত্যাগ করেছে। আমার কাছে খবর আছে যে ঐ অঞ্চলের আদিবাসীরা পুশে উঠেছে এবং ৩/৪ দিনের মধ্যে আদিবাসীদের মধ্যে একটা সাংঘাতিক বিপর্যয় ঘটবে এবং তারজন্য কিন্তু এই সরকার দায়ী হবেন, মার্ক্সবাদীরা দায়ী হবেন। আমি আগামীকাল ওখানে সরেজমিনে তদন্তে যাব। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি যে যদি সেখানে খুনিদের গ্রেপ্তার করা না হয়, মার্ক্সবাদী গুণ্ডা খুনিদের গ্রেপ্তার করা না হয় তাহলে আদিবাসীরা সেখানে ভয়ঙ্কর আন্দোলনে অংশগ্রহণ করবে এবং তার পরিণতি সাংঘাতিক একটা বিপর্যয় ডেকে আনবে। এই সাবধান বাণী করে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং খুনিদের গ্রেপ্তার করার জন্য আবেদন করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার কাছে রাখতে চাই। হুগলি জেলায় বিদ্যুতের বিপর্যয় ঘটে চলেছে দীর্ঘ ২ মাস যাবৎ। আপনি জানেন যে পান্ডুয়া থানায় ২টি গ্রুপ সাপ্লাই অফিস আছে। এখানে এক শ্রেণীর কর্মীরা তাদের কর্তব্য কর্ম না করায় জনগণের মধ্যে বিক্ষোভে ফেটে পড়েছে। আজকে কংগ্রেসিরা তার সুযোগ নিচ্ছে। পান্ডুয়ায় কংগ্রেসিরা জি. টি. রোড অবরোধ করেছে। পুলিশ যখন ওদের তুলে দেয় তখন ওরা বৈঁচী গ্রুপ অফিসে গিয়ে ভাংচুর করে। ওরা বিভিন্নভাবে বিঘ্ন সৃষ্টি করতে থাকে কোথাও তার কেটে দেয়, কোথাও গোলমাল করে। গ্রামের চাষী যারা সর্বশান্ত হয়ে বোরো চাষ করেছে তাদের ধানগুলিও ওরা নষ্ট করছে। তাই

আমি আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ে কাছে আবেদন করছি এগুলি প্রতিহত করার জন্য।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার উলুবেড়িয়া ২ নম্বর ব্লকের মধ্যে অবিরামপুর, শ্রীরামপুর এবং তুলসীবেড়িয়া হাসপাতাল লিঙ্ক রোডের অবস্থা অত্যন্ত খারাপ। গত বছর বর্ষার আগে ওখানকার স্থানীয় লোক সকলে মিলে ওখানকার যে অ্যাসিসট্যান্ট-ইঞ্জিনিয়ার আছে পি. ডব্লিউ. ডি-র তার কাছে ডেপুটেশন দিয়েছিল যাতে শীঘ্র ঐ রাস্তাটি মেরামত করা হয়। কিন্তু গত বছর রাস্তাটি মেরামত করা হয়নি। ফলে ঐ রাস্তার উপর যে সমস্ত পিচ ছিল, সেইগুলো সম্পূর্ণভাবে নষ্ট হয়ে গেছে। মাঝে মাঝে বিরাট বিরাট গর্ত হয়ে গেছে। যার ফলে সাধারণ মানুষের যাতায়াতের সম্পূর্ণ অযোগ্য হয়ে পড়েছে! অতএব সেই রাস্তাটা মেরামতের বিশেষ প্রয়োজন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার তেহট্ট থানার নওদা পাড়ায় তিনটি পরিবার অগ্নিকাণ্ডের ফলে, তাদের স্থাবর অস্থাবর বহু সম্পত্তি নষ্ট হয়ে গেছে, এই অবস্থায় তাদের সাহায্যের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করবার আবেদন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয় নিয়ে আপনার কাছে এখানে দৃষ্টি আকর্ষণ করতে চাইছিলাম—এই অদৃশ্য মন্ত্রিসভা, কার দৃষ্টি আকর্ষণ করব জানিনা, তবে খুব ক্ষোভের সঙ্গে বলছি, এই বিষয়ে আপনার কাছ থেকে অনেকবার আপনার প্রোটেকশন পেয়েছি, কেন এবার বলছেন না জানিনা, একজন মারা গেছে, মেনশন করছি, অলওয়েজ আপনি বলেছেন যে মেনশন ইজ সিরিয়াস ম্যাটার, কিন্তু মিনিস্টার যদি আপনাকেও ইগনোর করেন তাহলে—

**মিঃ স্পিকার :** আপনার বলা শেষ হোক, তারপর আমি বলব।

**শ্রী সুব্রত মুখার্জি :** ঠিক আছে। ইট ইজ টু মাচ। আমি বলছি, আপনি সংবাদ পেয়েছেন কি না জানিনা, শ্রীরামপুরের কংগ্রেসের মাননীয় সদস্য, সি. এল. এ.-র মেম্বার এবং এখানকার এম. এল এ., অরুণ গোস্বামী আজকে সকালবেলা থেকে প্রায় কয়েক হাজার শ্রমিক কর্মচারিদের স্বার্থে আন্দোলন শুরু করেন। তিনি যখন শান্তিপূর্ণভাবে মিছিলকে এগিয়ে নিয়ে যাচ্ছিলেন, সেই সময় পুলিশ বেপরোয়াভাবে তাকে লাঠি চার্জ করে এবং ৪০০-র বেশি শ্রমিক কর্মচারীকে গ্রেপ্তার করে। কোন সময় এই ঘটনা ঘটছে? না, যখন ৪০ লক্ষ বেকার এবং চল্লিশ হাজার কারখানা বন্ধ ছোট বড় মিলিয়ে, সেই সমস্ত দাবির ভিত্তিতে, সেই সব কারখানা খোলার জন্য তিনি যখন শ্রমিক কর্মচারিদের নিয়ে বিক্ষোভ মিছিল করছিলেন, সেই সময় পুলিশ বিনা প্ররোচনায় বেপরোয়াভাবে লাঠি চালিয়ে এম. এল. এ.-কে জেনেও, তাকে আক্রমণ করেন, তাকে গ্রেপ্তার করে, এখানে কোনও সংবাদ পর্যন্ত দেয় না। বহু কষ্টে তাকে একটা বাড়িতে নিয়ে গিয়ে যখন তাকে সুশ্রুষা করে নিজের বাড়ি পাঠিয়ে দেওয়া হয়, তখন পুলিশ তার বাড়িতে গিয়ে ফের তাকে গ্রেপ্তার করে নিয়ে আসে। পরে তাকে জামিন দেওয়া হয়েছে কি না আমরা জানি না। এর নিয়ম হল, কোনও এম. এল. এ.-কে গ্রেপ্তার করলে হাউস যদি চলে তাহলে স্পিকারকে খবর দিতে হবে। কিন্তু আমি এই হাউসে এসে পর্যন্ত

কোনও খবর আপনার কাছ থেকে পাইনি, আপনাকে পুলিশ তাকে গ্রেপ্তারের খবর দিয়েছে কি না। ইট ইজ অলসো এ ম্যাটার অব প্রিভিলেজ, পুলিশের সাধারণ নিয়ম, এম. এল. এ.-কে গ্রেপ্তার করলে আপনাকে জানাতে হবে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, অবিলম্বে এই সমস্ত ব্যাপারটা তদন্ত করার ব্যবস্থা করা হোক। ৪০০ লোককে গ্রেপ্তার করা হয়েছে, তাদের মুক্তির ব্যবস্থা করা হোক এবং সেই সমস্ত দোষী পুলিশ অফিসার, যারা তাকে নির্যাতন করেছে, তাদের অবিলম্বে শাস্তির ব্যবস্থা করা হোক। একটা এম. এল. এ.-কে যদি না জেনে করে—এটা শুধু আপনার আমার নয়, কংগ্রেস কমিউনিস্ট নয়, ঐ অঞ্চলটা একটা শিল্প অধ্যুষিত এলাকা, একটা অত্যন্ত ট্রাডিশনাল শিল্পাঞ্চল এলাকা, সেখান থেকে আজকে হাজার হাজার মৃত্যু সংবাদ আসছে, আত্মহত্যার সংবাদ আসছে। আজকে যদি জনপ্রতিনিধি হিসাবে সে প্রতিবাদ করে তার বিনিময়ে তাকে লাঠি খেতে হবে বিধানসভা চলাকালীন? এবং আপনি নির্বাক হয়ে সেখানে বসে থাকবেন এবং মুখ্যমন্ত্রী কোনও স্টেটমেন্ট করবেন না, তিনি রিলিজ হয়েছেন কিনা বলবেন না? তিনি সুস্থ অবস্থায় আছেন কি না তা জানারও কোনও ব্যবস্থা করা হবে না? আমি আজকে শুধু তীব্র প্রতিবাদ করছি না, অত্যন্ত ঘৃণার সঙ্গে আমি দাবি জানাচ্ছি যে সেই সমস্ত পুলিশ অফিসার এবং পুলিশকে যারা এই নক্কারজনক কাজ করেছে, শ্রমিক কর্মচারিদের তরফ থেকে এবং এই হাউসের তরফ থেকে এর প্রতিবাদ করা হোক সর্বসম্মতিক্রমে এবং দাবি পুলিশদের সাজার ব্যবস্থা করা হোক। সেই সঙ্গে আপনি একটা স্ট্যান্ড নিন, অন্তত একজন মিনিস্টার হিসাবে—একজন এম. এল. এ.-কে অ্যারেস্ট করা হয়েছে বলে তিনি বিবৃতি দিন। হি ইজ হাইলি ইনজিয়োর্ড এই রকম সংবাদ এল, একজন মন্ত্রী এসে বলুন যে তার অবস্থা কি এবং তিনি কি অবস্থায় আছেন। দায়িত্ব আপনারও আছে, আপনারও জানার অধিকার আছে। আমাদের এই অধিকার সংক্রান্ত প্রশ্ন আপনার সামনে রাখছি যাতে কোনও মন্ত্রী এই বিষয়ে বিবৃতি দেন।

[3-30 — 4-00 P.M.] (Including adjournment)

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, এখনই একটা চিঠি পেলাম, he is under arrest and he is injured seriously এবং তার সঙ্গে যারা ছিলেন তারাও অনেকে আহত হয়েছেন। একজন মহিলা পর্যন্ত আহত হয়েছেন। কতগুলি বন্ধ কারখানা খোলার দাবিতে তিনি আন্দোলন করছিলেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ কোয়ায়ুম মোল্লা, সোমবারে এর ওপরে একটা বিবৃতি দিতে বলবেন।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে 'টেলিগ্রাফ' সংবাদপত্রের প্রথম পাতায় একটা সংবাদ প্রকাশিত হয়েছে। সাধারণত সত্য অথবা অর্ধ-সত্য অনেক সংবাদই সংবাদপত্রে প্রকাশিত হয় এবং সেগুলিকে আমরা খুব একটা গ্রহণ করি না এবং কগ্‌নিজেন্স হিসাবে নিই না। এবং স্যার, আমি সাধারণভাবে কোনও সংবাদের পক্ষে বা বিপক্ষে বলি না। কিন্তু আজকের 'টেলিগ্রাফ' সংবাদপত্রে একটা সংবাদ প্রকাশিত হয়েছে, যার সঙ্গে আপনার নাম সরাসরি যুক্ত। সংবাদের শিরোনামে লেখা হয়েছে, "সুব্রত থ্রেটেন্স টেলিগ্রাফ",

এবং সেখানে বলা হয়েছে, আপনার অফিসে, আপনার চেম্বারের ভেতরে কালকে যখন বি. এ. কমিটির মিটিং চলছিল তখন আপনি আমাদের যে চা খেতে দিয়েছিলেন তাকেও কটাক্ষ করা হয়েছে। এটা একটা ম্যালিগ্‌ন্যান্সি। বলা হয়েছে আমি থ্রেট করেছি বিফোর দি স্পিকার। আপনি জানেন কি ঘটনা ঘটেছিল, তাই আমি আপনাকে অনুরোধ করছি ; ইট ইজ্ এ কোয়েশ্চেন অফ্ ম্যালিস্। কোনও সদস্যকে বা অন্য কাউকেই আপনার ঘরে, আপনার সামনে আমি কি থ্রেট করতে পারি? কখনও করেছি? আপনি উদার গণতান্ত্রিক মানসিকতা নিয়ে সমস্ত রিপোর্টারদের অগ্রাধিকার দেন আপনার ঘরে। আপনার সামনে আমি যদি কাউকে থ্রেট করে থাকি তাহলে আমার সাজা পাওয়া দরকার। ইট ইজ ইউ—আইদার ইউ গিভ মি পানিশমেন্ট, অথবা বলুন আমি কোনও রিপোর্টারকে থ্রেটে করেছিলাম কিনা বা কোনও কটাক্ষ করেছিলাম কিনা? আপনি বলুন রিয়েলি আমি কোনও সাংবাদিককে থ্রেট করেছিলাম কিনা। আপনার সামনেই হাল্কাভাবে আমাদের কথাবার্তা হয়েছিল, সেখানে কি কোনও রকম থ্রেটেন্স হয়েছে? আমি এবিষয়ে প্রিভিলেজ করতে চাই না, কিন্তু আমি বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্পিকারের সামনে কথা বলে রসগোল্লা খেয়ে আমি চলে এসেছিলাম। আপনি চা খেতে বলেছিলেন, কিন্তু সাধারণভাবে আমি চা খাই না, অথচ সেটা নিয়েও কটাক্ষ করা হয়েছে, ইজ ইট্ এ ফেয়ার জার্ণালিজ্ম? আমি সাধারণত সংবাদপত্রের কোনও সংবাদের কথা এখানে উল্লেখ করি না। কিন্তু ইনসাইড দি স্পিকার'স চেম্বার বলে যেভাবে সংবাদটি প্রকাশিত হয়েছে তা অত্যন্ত রুচিহীন। রুচিহীন সংবাদ প্রকাশিত হয়েছে। আমি আপনার মাধ্যমে এটাই বলছে চাই। ইট্ মাস্ট নট......

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, ছেড়ে দিন। আমরা অনেক সময়ে লাইট্ মুডে নানান কথা বলি। সব কথা অত গুরুত্ব দিয়ে ধরতে নেই। ধরলে গোলমাল হয়ে যাবে, আর কথাই বলা যাবে না। সব কথায় অত গুরুত্ব দেওয়া যায় না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, থ্রেটেনের কোনও ব্যাপারই ছিল না, খুবই হাল্কাভাবে কথাবার্তা হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, ঠিক আছে। ছেড়ে দিন, এসব জিনিস ইগ্নোর করতে হয়। রাজনীতি করতে গেলে ঐসব ধরলে চলে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, কথাটা হচ্ছে আই ওয়ান্ট ইয়োর প্রোটেকশন।

**মিঃ স্পিকার ঃ** নানা, সেভাবে কোনও কথা হয়নি। মিঃ মুখার্জি, প্লিজ সিট্ ডাউন।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার নিকট একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। গত কয়েক দিন ধরে, বিশেষ করে ২৯, ৩০ তারিখ এবং আজকে 'বর্তমান' পত্রিকার একটা সংবাদ সারা পশ্চিমবাংলার মানুষের মধ্যে আলোড়ন সৃষ্টি করেছে। ঘটনাটি হচ্ছে মেদিনীপুরের বীনপুর স্বাস্থ্য কেন্দ্রের।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মণ্ডল, বীনপুরের ব্যাপারে ৭ তারিখে মন্ত্রী স্টেটমেন্ট দেবেন। সুতরাং তার আগে ও সম্পর্কে কোনও কিছু বলা ঠিক হবে না। দেবপ্রসাদবাবুকেও আমি বলতে দিই নি। বলতে হ'লে ৭ তরিখের পর বলবেন। এখন বিরতি, আমরা আবার বসব

৪-টের সময়।

(এই সময় সভার কাজ বিকাল ৪-টে পর্যন্ত মূলতুবি ঘোষিত হয়)

[After Adjournment]

[4-00 — 4-10 P.M.]

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, যে পে-কমিশনগুলো হয় সেই পে-কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্ট এই হাউসে প্লেস করার কথা। আপনি জানেন, থার্ড পে-কমিশনের রিপোর্ট ইতিপূর্বে বেরিয়ে গেছে। ফার্স্ট পে-কমিশন, সেকেন্ড পে-কশিনের রিপোর্ট হাউসে রেকর্ড আছে হাউসে প্লেসড হয়েছে, মেম্বারদের দেওয়া হয়েছে, অথচ থার্ড পে-কমিশনের রিপোর্ট যেটা জানুয়ারি মাসে সরকারের হাতে এসেছে সেই রিপোর্ট আজ পর্যন্ত এই হাউসে মেম্বারদের মধ্যে দেওয়া হল না, বিলি করা হল না। এটা একটা অদ্ভুত ব্যাপার, তবে এটা ঠিকই ৬ মাসের মধ্যে হাউসে প্লেস করতে হবে, কিন্তু ৬ মাস এখনও অতিক্রান্ত হয়নি। দেখা যাচ্ছে, মেম্বারদের না দেওয়া সত্ত্বেও বাইরের বিভিন্ন অরগ্যানাইজেশন এবং অন্যান্য সংস্থার হাতে এই পে-কমিশনের রিপোর্ট এসে গেছে। আমার প্রশ্ন, আমরা যারা বিধানসভার সদস্য আমরা কেন এই পে-কমিশনের রিপোর্ট পেলাম না? আপনি দীর্ঘদিন ধরে এই হাউসে আছেন, পার্লামেন্টারিয়ান হিসাবে, পার্লামেন্টারী সংসদীয় রীতিনীতি সম্পর্কে আপনি ওয়াকিবহাল। আপনাকে আমি জিজ্ঞাসা করছি, এইভাবে হাউসের মেম্বারদের রিপোর্ট না দেওয়া, হাউসে রিপোর্ট প্লেস না করা এটা সংসদীয় রীতিনীতি সম্মত, না রীতিনীতি বহির্ভূত? বাইরে সংবাদপত্রে রিপোর্টের বিবরণ বেরুচ্ছে, বিভিন্ন অরগ্যানাইজেশন পে-কমিশনের রিপোর্ট পাচ্ছে আর আমরা যারা সদস্য তাদের কাছে পে-কমিশনের রিপোর্ট বিলি করা হল না। আপনি যদি মনে করেন, এটা সংসদীয় রীতিনীতি বহির্ভূত তাহলে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে নিশ্চয়ই বলবেন এবং অবিলম্বে সদস্যদের মধ্যে পে-কমিশনের রিপোর্ট যেন বিলি করা হয়। এই হাউসের সদস্যদের বিলি না করে বাইরে যে দেওয়া হল এর দ্বারা হাউসের অবমাননা করা হল, টেকনিক্যালি কার্যত ইগ্নোর করা হচ্ছে না কিন্তু এটা সুস্থ সংসদীয় রীতিনীতি সম্মত নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যা বলছি সেই সম্বন্ধে আপনার মন্তব্য আমি আশা করছি। এই সম্পর্কে আপনার কি বক্তব্য আছে আপনি বলুন। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে কিছু বলছেন কিনা অর্থাৎ পে-কমিশনের রিপোর্ট সম্পর্কে তা জানাবেন। ভাইটাল কোয়েশ্চেন ফর রেফারেন্স, সেকেন্ড পে-কমিশনের রিপোর্ট প্লেসড হয়েছিল এই বিধানসভায়, বুলেটিন পার্ট-২, ১৮ ফেব্রুয়ারি, ১৯৮১ সালে বিলি হয়েছিল, আমরা তা পেয়েছিলাম। আর এই থার্ড পে-কমিশনের রিপোর্ট জানুয়ারি মাসে সরকারের হাতে এসেছে, অথচ আজ পর্যন্ত পেলাম না। এদিকে প্রাইভেট অরগ্যানাইজেশন এবং বিভিন্ন অরগ্যানাইজেশন-এর ক্ষেত্রে বলা হয়েছে, কিন্তু আমরা পেলাম না। স্যার, ইট ইজ এ ভাইট্যাল কোয়েশ্চেন। আমি আপনার কাছে সাবমিশন রাখছি। হাউসের কাছে আপনি এর কথা বলবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে খোঁজ নিয়ে দেখছি। এখন শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় তার বক্তব্য রাখবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, আমি আজকের

আনন্দবাজার কাগজে দেখছি যে তাতে লেখা হয়েছে সাসপেন্ড ৩ জন কংগ্রেস বিধায়কের ঘটনা এবং গেটে উত্তেজনা সম্পর্কে। আমি আপনার মাধ্যমে আনন্দবাজার পত্রিকার বিরুদ্ধে একটা প্রিভিলেজ আনতে চাই। তাতে মাননীয় স্পিকার মহাশয়কেও কোট করা হয়েছে। "স্পিকার বলেন কংগ্রেসের অভিয়োগ ঠিক নয়, অধিকার ভঙ্গের পুরো বিতর্ক হয়েছে। সাসপেন্ড কংগ্রেস বিধায়করা যদি দুঃখ প্রকাশ করে চিঠি দেন তবে তাদের সাসপেনসন তোলার কথা ভাবা যেতে পারে। ততক্ষণ পর্যন্ত কোনও প্রশ্ন ওঠে না। স্পিকার বলেন কংগ্রেস সদস্যরা বিধানসভার আইনকানুন সম্পর্কে অবহিত নয়। এই কথাটা মাননীয় স্পিকার বলেছেন? আমি জানিনা তিনি বলেছেন কিনা যদি বলে থাকেন তাহলে আমাদের অন্যদিকে যেতে হবে আর যদি না বলে থাকেন তাহলেও এটার বিরুদ্ধে একটা ব্যবস্থা নিতে হবে। আমরা কেউ আইন জানিনা, সবাই মূর্খ, বর্বর এখানে বসে আছি ১৫/২০ বছর ধরে? আমরা কিছু লেখাপড়া জানি, এটা একটা অ্যাসপার্সন। স্পিকার যদি বলেন বলিনি তাহলে আমাদের অন্যদিকে যেতে হবে আর যদি বলেন বলেছি তাহলেও ব্যবস্থা নিতে হবে। তিনি অস্বীকার করলে আনন্দবাজার পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একজন প্রবীণ আইনজ্ঞ, বিধানসভার কংগ্রেস সদস্যরা বিধানসভার আইন কানুন সম্পর্কে অবহিত নয়? দুর্ভাগ্যের বিষয় কংগ্রেস এখন ভারতবর্ষ চালাচ্ছে, তাদের কেউ বিধানসভার আইন জানেনা? হয়ত আমি না জানতে পারি কিন্তু সাত্তার সাহেব, সুব্রত এরা কেউ জানেন না? একথা বললে আমাদের আত্মসম্মানে খুবই লাগে। আমরা আইনসভার সদস্য, আমরা স্পিকারের প্রোটেকশনে আছি, তিনি আমাদের এই হাউসের কাস্টোডিয়ান তিনি যদি আমাদের সম্বন্ধে এইরকম নিম্নমানের সমালোচনা করেন রিপোর্টারদের সামনে তাহলে আমরা ভাবব যে আমরা এই বিধানসভায় থাকব কিনা। কারণ আমরা তো আত্মসম্মান বিসর্জন দিয়ে চুক্তিবদ্ধ হয়ে এখানে আসিনি। জনসাধারণের রায়ে আমরা মাথা উঁচু করে এখানে এসেছি। আইনের কথা বলি নিজের মর্যাদা রক্ষা করি, নিজের মর্যাদা বিক্রি করে দিয়ে আসিনি, তিনি উপস্থিত থাকলে তাকে জিজ্ঞাসা করতাম। একটু আগে শচীনবাবু একটা কাগজ এনেছিলেন, উনি পরে দেখবেন বলেছেন, আপনি যদি আমাকে একটু অনুমতি দেন তাহলে আমি সোমবার দিন মোশন আনব বাধ্য হয়ে। এটা সমস্ত এম. এল. এ.-র বিরুদ্ধে একটা অ্যাসপার্সন it is a question of prestige as well as a aspersion to all the M. L. As. আমরা সবচেয়ে বড় বিরোধী দল। আমাদের বাদ দিয়ে হাউসের কথা আপনারা ভাবতে পারেন কিনা জানিনা এবং সংসদীয় গণতন্ত্রে এটা আছে কিনা জানিনা। বিধানসভার সকলের বিরুদ্ধে কটুক্তি করায় আমরা খুবই দুঃখিত এবং মর্মাহত। তিনি বহুদিন ঐ চেয়ারে আছেন, উনি যদি সরাসরি বলেন যে না বলিনি তাহলে আমি আনন্দবাজারের বিরুদ্ধে দু'লাইন লিখে প্রিভিলেজ আনতাম। কিন্তু যদি বলেন হ্যাঁ বলেছেন তাহলে অন্যভাবে দেখতে হয়। সেইজন্য আপনাকে বলি আপনি স্পিকার সাহেবের সঙ্গে কথা বলুন। আপনি যদি বলেন, আমরা মনে করি, আজকে না হলেও সোমবার আপনি স্পিকার সাহেবের সঙ্গে কথা বলুন যে আমরা যে অভিযোগ এনেছি, যেটা কাগজে বেরিয়েছে সেটা ঠিক কিনা। যদি ঠিক হয় তাহলে আমরা কি করে মর্যাদা নিয়ে এখানে থাকব? আমি, সুব্রতবাবু বা আমাদের অন্য কেউ আইন-কানুন যখন জানিনা তাহলে আমাদের এখানে থাকার দরকার কি আছে? আমরা সব বাড়ি চলে যাই, আপনারা এখানে থাকুন। আমি আপনাকে অনুরোধ করছি আপনি

স্পিকার সাহেবের সঙ্গে কথা বলুন। It is a serious allegation and at amounts to defamation. It is a question of prestige and dignity for all the 39 Congress(I) MLAs as well as the all members of this House.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি এখন বসুন, আপনার সমস্ত কাগজপত্র আমাকে দিন, আমি সমস্ত কিছু দেখে স্পিকার সাহেবের সঙ্গে কথা বলে আপনাকে সোমবার জানাব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। অনুরূপভাবে শচীনবাবু একটা অস্বাভাবিক ব্যাপার এনেছেন যে মোশনের নাম না নিয়ে মোশন আসে না। স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোনও পয়েন্ট অফ অর্ডার নেই। আপনারা আমাকে খবরের কাগজ দিন, সেটা আমি বিচার বিবেচনা করে দেখব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার ইমিডিয়েট যদি অসুবিধা হয়, এর আগে স্পিকার সাহেব ছিলেন তখন এখানে শচীনবাবু মোশন এনে.....

(গোলমাল)

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং স্বারাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৫ই এপ্রিল উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আমার বিধানসভা এলাকায় ব্রাহ্মময়ী উচ্চ মাধ্যমিক বিদ্যালয় গত ২০শে মার্চ থেকে অচল অবস্থা সৃষ্টি হয়ে পড়ে রয়েছে। সেখানকার প্রধান শিক্ষক মহাশয় কিছু মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকের সঙ্গে ষড়যন্ত্র করে ছুটি নিয়ে খাতা কলম গুটিয়ে নিয়ে স্কুল বন্ধ করে বাড়িতে বসে আছে। কি ব্যাপার স্যার? এই অঞ্চলে নির্বাচিত সি. পি. এম. অঞ্চল প্রধান ৪৪ বছরের ক্ষুদিরাম সিং, সেই অর্ধবৃদ্ধকে যেহেতু সি. পি. এম-এর প্রধান তিনি, তাকে স্কুলে নিয়োগ করতে হবে শিক্ষক পদে। তাদের সঙ্গে উল্টে চুক্তি হয়েছে এই স্কুলের প্রধান শিক্ষকের কনিস্ট সন্তান তাপস মান্নাকে নিযুক্ত করতে হবে। এর বিরুদ্ধে যখন ম্যানেজিং কমিটি প্রতিবাদ করেছিল, ছাত্ররা প্রতিবাদ করেছিল, যখন বলেছিল যে ৪ বছর ধরে এম. কম পাস করা যে ছেলে বিনা পারিশ্রমিকে কাজ করছে বাণিজ্য বিভাগে সেই বাণিজ্য বিভাগে শিক্ষক নিয়োগ করা হোক, তখন ২০শে মার্চ লাঠি, টাঙ্গি নিয়ে সেই অর্ধবৃদ্ধ ৪৪ বছরের সি. পি. এম প্রধান নিজে শিক্ষক পদে ঢুকবে বলে স্কুল গেট ভেঙ্গে ভেতরে ঢুকে কচি কচি বাচ্ছা ছেলেদের মারধোর করে, পেটে লাথি মেরে শেষ করে দেয়। এর ফলে এমন অচল অবস্থার সৃষ্টি হয়েছে যে স্কুল বন্ধ। ৫ই এপ্রিল থেকে পরীক্ষা শুরু, কয়েক শো ছেলের ভবিষ্যত নির্ভর করছে এই ৫ই এপ্রিল পরীক্ষার উপর। আজও অবধি স্কুল বন্ধ। কি অদ্ভুত ব্যাপার! একটা রাজ্য সরকার আছে, একটা শিক্ষা দপ্তর আছে, একটা স্বরাষ্ট্র দপ্তর চলছে, ১২-১৩ বছরের ছেলেগুলোকে মারল, কোনও লোক গ্রেপ্তার হল না সি. পি. এম অঞ্চল প্রধান সেই অর্ধবৃদ্ধ লোকটাকে ঢোকাতে হবে বলে? একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে, গার্জেনরা আজ একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। এখানে অবিলম্বে নির্দেশ দিন স্কুল খুলে শিক্ষার পরিবেশ ফিরিয়ে আনতে এবং

ছেলেদের পরীক্ষার ব্যবস্থা করতে। তা যদি না হয় তাহলে সেখানকার প্রায় ১০০ থেকে ১২০ জন ছাত্রের ভবিষ্যত নষ্ট হয়ে যাবে। আমি অবাক হয়ে যাই ৫ই এপ্রিল পরীক্ষা, ২০শে মার্চ থেকে এই ঘটনা ঘটছে, মেদিনীপুরের জেলাশাসক জানে এই ঘটনা, আমি বলেছি তাকে, মেদিনীপুরের ডি. আই. সেকেন্ডারি জানে, আমি তার সঙ্গে কথা বলেছি, ম্যানেজিং কমিটি তাকে বলেছে, গার্জেনরা গিয়ে বলেছেন, কিন্তু সি. পি. এম অঞ্চল প্রধানকে চাকুরি দিতে হবে এই অজুহাতে ছেলেরা মার খেল।

এলাকায় একটা উত্তেজনাকর পরিস্থিতি বিরাজ করছে। পরীক্ষা হবে আগামী ৫ই এপ্রিল থেকে অথচ স্কুল বন্ধ। হেড মাস্টার তার ছেলেকে ঢোকাবেন বলে স্কুল বন্ধ করে বসে আছেন। আমি আপনার মাধ্যমে আবেদন জানাই, এই অবস্থার প্রতিকারের জন্য আপনি মন্ত্রীকে বলুন।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 82

**Major Head :** "3425—Other Scientific Research".

### Demand No. 89

**Major Heads :** "2215-Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406-Forestry and wild Life (Zoological Park and Lioyd Botanical Garden, Darjeeling)".

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী অম্বরীশবাবু তার বনবিভাগ এবং পরিবেশ দপ্তরের ব্যয় বরাদ্দ ইতিমধ্যে নতুন নিয়ম অনুযায়ী একসঙ্গে পেশ করে দিয়েছেন। আজকে তার পর্যালোচনা এবং আলোচনা সভায় তার ব্যয় বরাদ্দের দাবি পেশ করবেন তার বক্তব্যের মধ্যে দিয়ে। এই পরিপ্রেক্ষিতে বিরোধী দলের পক্ষ থেকে যে কথাটা বারবার মনে পড়ছে, আমি গতবারও বলেছিলাম—ছিলেন স্বাস্থ্যমন্ত্রী এলেন পরিবেশ দপ্তরে। স্বাস্থ্য দপ্তরে পশ্চিমবঙ্গে কি অস্বস্তিকর পরিবেশ হয়েছে, কি বড় অশ্ব-ডিম্ব প্রসব করে এসেছেন স্বাস্থ্য দপ্তরে বসে তার প্রমাণ মিলবে পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে। পরিবেশ ভালো হওয়া দরকার, ইকোলজিক্যাল ব্যালান্স মেনটেন করা দরকার, বায়ুদূষণ প্রতিরোধ হওয়া দরকার, এসব কে না চায়? পশ্চিমবঙ্গের একজন মানুষ হিসাবে আমিও চাই। তবে বিরোধী দলের পক্ষ থেকে এর প্রতি কি নিছক বিরোধিতা করতে হবে? এটা কি শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা? না, তা নয়। তবে যে পদ্ধতিতে মন্ত্রী মহাশয় চলেছেন—উনি সাহিত্য পড়েন, শেলি, কীটস্ পড়েন সাহিত্য ভালবাসেন, জীবনের এসব দিকে একটু চর্চা করেন, কিন্তু বনানীর মধ্যে মার্ক্সবাদী সাহিত্যের স্থান কোথায়। ওর বক্তব্যের মধ্যে যদি পড়ি তাহলে দেখব, পথ চলতে চলতে গঙ্গার ধারে গঙ্গা দুষণ পরিকল্পনা মার্ক্সবাদী নেতার হাতে পড়ে কোথায় গিয়ে জমা হয়েছে। উনি তাবড় তাবড় ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বিরুদ্ধে ৩০ বছর ধরে স্লোগান দিয়ে নেতার চেয়ার দখল করে ক্ষমতায় এসে বসে হঠাৎ করে নেংটি ইঁদুরের মতো এই রাজনৈতিক অবস্থার সৃষ্টি করেছেন। সেজন্যই বাধ্য হয়ে তার বিরোধিতা করতে হচ্ছে, তবে তা শুধুমাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা নয়। ওর বক্তব্যটা চলছে,

*সার্বিকভাবে পৃথিবীর কথা বলতে বলতে হঠাৎ করে বিশেষ কিছু করতে পারছি না, কিছু করার চেষ্টা করছি। কিন্তু তারমধ্যে যদি ধরেও নিই ভারতবর্ষের সাংবিধানিক কাঠামোর যুক্ত তালিকায় থেকে এই দপ্তরে বিহার, গুজরাট কিছু ভালো কাজ করতে পারে, তাহলে অম্বরীশবাবুর নেতৃত্বে বাংলার মানুষ হিসাবে পশ্চিমবঙ্গ কিছু করতে পারবে না কেন?*

[4-20 — 4-30 P.M.]

যখন দেখি—বিহার, গুজরাটের কথা বলে অম্বরীশবাবু স্লোগান দেন, প্রায়ই বলেন যে আমার স্লোগান ভারতবর্ষের স্লোগান হয়ে দাঁড়াবে তখন শুনে একটু আশ্চর্য্য লাগে। আমাদের উনি একটা কপি দিয়েছেন ওই ৩০ খণ্ডের এই কপিতে উনি একটু সাহিত্য চর্চা করেছেন। উনি একটু সাহিত্য-সাহিত্য ভালোবাসেন, মাঝে মাঝেই কীটস, বায়রন, রবীন্দ্রনাথের কবিতা আওড়ান। এটা ভালো কথা কিন্তু তার পরিবেশ দূষণের ব্যাপারে আমাদের কাছে একটা রিপোর্ট আছে, ১৯৮৭-৮৮ সালের লোকসভায় পরিবেশ দূষণের ব্যাপারে একটা অবজারভেশন বেরিয়েছে। সেই অবজারভেশনে কি বলা হয়েছে। সেখানে কতগুলি ইণ্ডাস্ট্রির জন্য কোনও কোনও জায়গায় এই পলিউশন হয়েছে, ওয়াটার পলিউশন, এয়ার পলিউশন কতটা হবে এই মিডিয়াম স্কেল ইণ্ডাস্ট্রিজ এবং হেভি ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে তার একটা প্যারামিটার এবং ডাটা দিয়েছে। লোকসভার যা স্টাডি বেরিয়েছে তাতে সারা দেশের এই সংখ্যা ১ হাজার ৬০২টি ডিটেকশন হয়েছে, তারমধ্যে পশ্চিমবঙ্গে ডিটেকশন হচ্ছে মাত্র ১২টি। কিন্তু দেখুন পাশাপাশি অন্যান্য রাজ্যগুলিতে কত ডিটেকশন হয়েছে—গুজরাটে ৩৭৮টি, হরিয়ানায় ১৭৫টি, তামিলনাড়ুতে ২০২টি, পাঞ্জাবে ১৩৮টি, উত্তরপ্রদেশে ১৫৫টি। কিন্তু সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের মাত্র ১২টি। কেন এত এখানে পিছিয়ে? এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের সঙ্গে কি সিটু যুক্ত আছেন? কেন আপনারা ওইসব শিল্পপতিদের বিরুদ্ধে কোর্টে কেস করছেন না? যেখানে হরিয়ানার সরকার স্পেশ্যাল কোর্ট করে ওই শিল্পপতিদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার সিদ্ধান্ত নিলেন সেখানে আপনারা কেন স্পেশ্যাল কোর্ট করতে পারছেন না। আমাদের মন্ত্রী মহাশয় একটু স্বপ্ন বিলাসী, কেন তিনি সুরু তুলছেন না যে আমাদের এখানেও ওইসব শিল্পপতিদের বিরুদ্ধে স্পেশ্যাল কোর্ট করা হবে। যেসব ইণ্ডাস্ট্রিয়ালিস্টরা এই গঙ্গাকে দূষণ করছেন, পরিবেশ দূষণ করছেন তাদের বিরুদ্ধে কেন কোনও ব্যবস্থা নিচ্ছেন না? যারা আজকে বিভিন্ন জায়গায় তাদের কালো হাত প্রসারিত করে রেখেছেন তাদের সরকারের সর্ববৃহৎ কাজ হচ্ছে স্ট্রং অ্যাকশন নেওয়া। আমি আবেদন করব আপনার জবাবি ভাষণে এর একটা উত্তর দেবেন এবং বিষয়টি কনসিডার করবেন। যেখানে এস্টিমেটস্ কমিটি যে অবজারভেশন করেছেন তাতে সাজেস্ট করেছে যে গুজরাট, বিহারে যেভাবে স্পেশ্যাল কোর্ট তৈরি করেছে ওই ইণ্ডাস্ট্রিয়ালিস্টদের বিরুদ্ধে এখানেও সেইরকম করা হোক। আমি আপনার কাছে আবেদন করব এই ব্যাপারে চিন্তা-ভাবনা করার জন্য। আপনি আপনার বক্তৃতায় নিশ্চয় ঘোষণা করবেন এই ফিনান্সিয়াল ইয়ারে এটা ইমপ্লিমেন্ট করার ব্যবস্থা করবেন কি না। এই ব্যাপারে ক্যাবিনেটের যে স্পেশ্যাল অ্যাপ্রোভাল দরকার সেটা  করে নেবেন। তারপরে আরেকটি পয়েন্ট বলছি এয়ার পলিউশনের ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা তথ্য দেব। পশ্চিমবঙ্গের মধ্যে কলিকাতা হচ্ছে প্রাণকেন্দ্র এবং রাজধানী। এখানে পরিবেশ মন্ত্রী এবং পরিবহন মন্ত্রী আছেন, আপনারা তো দুই ভাই, পাশাপাশি দয়ায় বিগলিত এখন স্টেট বাস যা চলছে তাতে আমাদের সময়ে আমাদের অবজারভেশনে বলেছিলাম যে they are most effective number one offenders in air-polution in Calcutta. এই ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের যে ধোঁয়া ছাড়ে তাতে আমার মনে হয় আপনি নিশ্চয়

জানেন যে একটা কলকাতার মানুষ যে সিগারেট খান না, বিড়ি খায় না, পাইপ খায় না সে পর্যন্ত every non-smoker is smoking 10 cigarettes a day. যে লোক একটিও সিগারেট খান না সেই লোককে দেখা যাবে যে ১০টি করে সিগারেট খাচ্ছেন এয়ার পলিউশনের জন্য।

শুধু এয়ার পলিউশনের জন্য আপনি পরিবহন মন্ত্রীর সঙ্গে আজ অবধি—আপনার মন্ত্রিত্ব কালে কলকাতার পরিবহনের ব্যাপারে স্টেট ট্রান্সপোর্টের এই বাসগুলিকে সঠিক করার জন্য কি কি পদ্ধতি নেবেন—সেটা আপনি দয়া করে বলবেন কি? আপনি কি কি স্টেপ নিয়েছেন স্টেট ট্রান্সপোর্টের ক্ষেত্রে যারা সবচেয়ে বেশি এয়ার পলিউটেড করছে? আর একটি জিনিস লক্ষ্য করা যাচ্ছে সেটা হচ্ছে—এই ব্যাপারে আপনি আমার বক্তব্যটা নোট করবেন—ইদানীং ইলেকট্রিক হর্ণ চালু হয়েছে, এটা শব্দ দূষণ বা সাউন্ড দূষণ। যেখানে আপনারা বলছেন বেশি সাউন্ড পলিউশন চলবে না—চিঁ চিঁ করে যে হর্ণ বাজছে, ডাবল লোড-স্পিকার যে ইলেক্ট্রিক হর্ণ বাজছে সেই ব্যাপারে আপনি কি পদক্ষেপ নিয়েছেন সেটা পর্যন্ত লেখা নেই। তারপরে গঙ্গা অ্যাকশান প্ল্যান—আপনারা বলেন যে কেন্দ্র কিছুই করছে না। ২৯শে মার্চ গত পরশু দিন বিধানসভা চলাকালীন একটা প্রশ্ন করেছিলেন মাননীয় সদস্য অমর ব্যানার্জি যে এই ব্যাপারে ৮৬-৮৭, ৮৭-৮৮, ৮৮-৮৯-র জন্য কত টাকা দেওয়া হয়েছে, কত খরচ হয়েছে? আপনারা পেয়েছেন ৮৬-৮৭ সালে ৫১.০৪ লক্ষ টাকা, ৮৭-৮৮ সালে ৫৮.০২ লক্ষ টাকা, ৮৮-৮৯ সালে ৬৫-৬৪ লক্ষ টাকা, তার ইউটিলাইজেশন কত হয়েছে সেটা দেখুন ৮৬-৮৭-তে ৫১.০৪ লক্ষ টাকা, ৮৭-৮৮-তে ৫৮.০২ লক্ষ টাকা, ৮৮-৮৯-তে ৪০.৮৩ লক্ষ টাকা, বাকিটা খরচ এখনও হয়নি। আপনাদের যা এস্টিমেট সেই অনুযায়ী বারে বারে টাকা সরকার দিচ্ছে। গঙ্গা অ্যাকশান প্ল্যান সম্বন্ধে গত কয়েকদিন ধরে সংবাদপত্রে দেখলাম রেভিনিউ ডিপার্টিমেন্টে ভারত সরকারের ভারপ্রাপ্ত অর্থমন্ত্রী, পশ্চিমবাংলার মানুষ, কলকাতার এম. পি. তিনি স্বেচ্ছায় দিল্লি থেকে এসে কলকাতার বুকে পশ্চিমবাংলার সরকারের ভারপ্রাপ্ত অফিসারদের ডেকেছিলেন মিটিংয়ে সত্যতা জানবার জন্য। তিনি বলেছিলেন কি কি অসুবিধা হচ্ছে আপনারা বলুন, তিনি বলেছিলেন আপনারা বলুন আপনাদের কতটা কাজে আমরা লাগতে পারি। তিনি বলেছিলেন আপনারা বলুন কতখানি বটলনেক হচ্ছে, ফাণ্ডের ক্ষেত্রে বলেছিলেন বলুন কতটা প্রশাসনের সহায়তা দরকার দিল্লির সঙ্গে রাজ্য সরকারের। তার পরের দিন মন্ত্রী হতাশ হয়ে বললেন রাজ্য সরকারের সঙ্গে কোনও অফিসার মিটিংয়ে আসেননি, বা সংশ্লিষ্ট কোনও মানুষ আসেনি। এটা কি প্রমাণ করে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের সম্পর্কের। দিল্লি থেকে একজন স্বেচ্ছায় এলেন গঙ্গা অ্যাকশন প্ল্যানকে গুরুত্ব দিয়ে কার্যকর করার জন্য কাজকে সফল করে তোলার যে মানসিকতা সেটা কি আপনাদের আছে? এটার উত্তর কি দেবেন সেদিনকে কেন মিটিং হল না, এই ভুল বোঝাবুঝি কেন হল? গঙ্গা পথবাহিকার সংশ্লিষ্ট এলাকার উন্নয়নমূলক কাজ এইভাবে কেন চলবে?

[4-30 — 4-40 P.M.]

এখানে এসটিমেট কমিটি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা জায়গায় নোটে বলেছেন যদি বেয়াদপ কোম্পানিগুলি স্পেশ্যাল কোর্ট করে তাহলে এই বেয়াদপ কোম্পানিগুলিকে ধরবার চেষ্টা করুন। পাশাপাশি বলেছেন রাজ্যপালের পক্ষ থেকে দেখা যায় to explore the possibilities whether the State Government can assert the pressures on these industries, institutions or factories. যারা বেয়াদপি করছে তাদের ইলেক্ট্রিসিটি

বন্ধ করে তাদের এশেন্সিয়্যাল যেসমস্ত সাপ্লাই আছে সেগুলি বন্ধ করে দেবার চেষ্টা করা যায়, সেই প্রভিসনের কথা এস্টিমেট কমিটি তাদের অবজারভেশনে বলেছেন। আপনি কি বলবেন এইসব ক্ষেত্রে রেগে গিয়ে ওদের দিকে অঙ্গুলি তুলে কিছু করেছেন কিনা? এটা জানালে আমরা খুশি হব, পশ্চিমবঙ্গের মানুষ এটা জানতে পারবে। কমিটি আরও অনেক রেকমেন্ডেশনের কথা বলেছেন, যেটা খুব মারাত্মক যেমন ধরুন একটা জায়গায় বলেছেন In regard to the problem faces by the Industrial Pollution Control Board out of 454 identified large and medium units—the statewise position in regard to the installation of ETP Plant as in 1984. সেই ই. এস. পি আপনারা কোন কোন জায়গায় করেছেন। যেখানে অন্যান্য রাজ্যে ই. এস. পি. প্ল্যান্ট বাড়িয়েছে সেখানে পশ্চিমবঙ্গে অনেক কমেছে। এটা কেন হবে? আজকে পশ্চিমবঙ্গের যদি সীমাবদ্ধতা থাকে তাহলে সাংবিধানিক সীমাবদ্ধতা গুজরাট, বিহার, হরিয়ানা, তামিনলাড়ু, মধ্যপ্রদেশে আছে, সেই সীমাবদ্ধতার মধ্যে যদি তারা কাজ করে তাহলে পশ্চিমবঙ্গ কেন কাজ করবে না? নাকি শুধু কেন্দ্রের বিরুদ্ধে জিগির তুলে বলতে হবে? আপনি গরান কাঠের স্বপ্ন দেখিয়েছেন, সুন্দরবনের বাঘের কথা বলেছেন, পশু-পক্ষীর কথা বলেছেন, ন্যাচারাল ইকোলজির কথা বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার পৌর মন্ত্রীর বিরুদ্ধে ক্ল্যারিফিকেশন চেয়ে দয়া করে একটা চিঠি দিন, আমাদের কাছে একটা খবর আছে যে টাটা কোম্পানিকে খুশি করতে তিনি জমি লিজ দিয়েছেন যেখানে হোটেল হয়ে গেছে। আলিপুর চিড়িয়াখানা যে ন্যাচারাল ইকোলজিক্যাল ব্যালেন্স রক্ষা করছিল এটা তার বিরোধী। আপনি মুখে বলেছেন গরান কাঠ, শাল, মহুয়া, কেয়ার কথা, কিন্তু কলকাতার বুক চিরে টাটা কোম্পানির লক্ষ লক্ষ টাকার ট্যাক্স কমিয়ে দিয়ে চিড়িয়াখানার অপোজিটে আপনাদের নেতৃত্বে এতবড় যে হোটেল হয়েছে এতে আমাদের কাছে খবর যারা পক্ষী বিশারদ তারা বলেছেন, সংবাদপত্রে অনেক লেখালেখি হয়েছে যে সিজিনাল বার্ডস যেটা মেন অ্যাট্রাকশন অব দি জুলজিক্যাল গার্ডেন অব ক্যালকাটা আর আসবে না কলকাতার হাজার হাজার টাকা খরচ করে ভ্রমণ বিলাসী লোক এটা দেখতে আসেন, এটা ট্যুরিজমের অন্যতম অঙ্গ ছিল। আপনি পরিবেশ দপ্তরের মন্ত্রী হিসাবে পৌর মন্ত্রীকে চিঠি দিয়ে এটা জানিয়েছেন কিনা, প্রতিবাদ করেছেন কিনা? যদি না করে থাকেন তাহলে দয়া করে বুদ্ধদেববাবুকে চিঠি দিন। আমাদের কাছে আরও গভীর চক্রান্তের খবর আছে, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য্যের নির্দেশে সোনারপুরে চিড়িয়াখানাকে নিয়ে যাওয়ার চক্রান্ত চলছে, তার নাকি ব্লু প্রিন্ট তৈরি হচ্ছে। এগুলি শোনা কথা, কতটা সত্যতা এর মধ্যে আছে আমাদের জানা নেই। দয়া করে এই বিধানসভায় দাঁড়িয়ে বলুন চিড়িয়াখানা ওখানে থাকবে, না, আগামী দিনে সোনারপুরে নিয়ে যাওয়া হবে। যদি সত্যসত্যই সোনারপুরে নিয়ে যাওয়া হয় তাহলে আপনি তার প্রতিবাদ করবেন সেটা বলুন। এবার বন বিভাগের কথা একটু বলি। আপনি পুরুলিয়ার মানুষ, আমি মেদিনীপুরের মানুষ। পুরুলিয়ায় লাল মাটি, মেদিনীপুরের ঝাড়গ্রামে লাল মাটি। পুরুলিয়ার কাঁকুরে মাটি, মেদিনীপুরের ঝাড়গ্রামে কাঁকুরে মাটি। পুরুলিয়ায় শালের জঙ্গল, মেদিনীপুরের ঝাড়গ্রামে শালের জঙ্গল।

এবারে আপনি আর একটু ভেতরে যান উড়িষ্যার গোপীবল্লভপুরে। আমার কাছে সংবাদ আছে, বন দপ্তরের আছে, বন দপ্তরের ২ কোটি টাকার কাঠ দুর্বিত্তরা লুঠ করে নিয়ে গেছে ফরেস্ট অফিসারদের উপস্থিতিতে এবং মদতে। ভারতবর্ষের মূল্যবান কাঠ যাকে বলা হয় শিশুকাঠ সেটা আপনি বাজেয়াপ্ত করেছেন এবং অফিসারদের সাসপেন্ড করেছেন এটা

ঠিক। কিন্তু শালবনী উলঙ্গ এটা একটা বাস্তব ঘটনা। আপনি কিছু কিছু গাছ লাগাচ্ছেন বটে, কিন্তু আসলে বন সম্পদ ধংস করার ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকার বন সৃজন করার জন্য লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন, কিন্তু আপনি কিছু বাবলা বীচি ছড়িয়ে জঙ্গল তৈরি করছেন এবং আপনার নেতৃত্বে বন সম্পদ নষ্ট হচ্ছে। ওই কবিতা, সাহিত্য আউড়িয়ে বন সম্পদ সৃষ্টি করা যাবে না এটা মনে রাখবেন। আমি আপনার বাজেটের তীব্র বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী অম্বরীশ মুখার্জি ৮২ এবং ৮৯ নং খাতে যে দাবি পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথম হচ্ছে আজকে পরিবেশ সম্পর্কে একটু নূতন করে ভাবনা চিন্তার দিন এসেছে। বিরোধী দলের সদস্য মানসবাবু যে সব কথা বলে গেলেন সে সম্পর্কে আমার বক্তব হচ্ছে আজকে শুধু ভারতবর্ষ নয়, সারা বিশ্ব এই পরিবেশ সম্পর্কে বিশেষ চিন্তিত হয়ে উঠেছে। আমরা পরিবেশ সম্পর্কে একটা কথা শুনছি যে আজকে ডেভেলপমেন্ট সম্পর্কে আমরা অনেক চিন্তা করছি। কিন্তু লেবারকে বাদ দিয়ে ডেভেলপমেন্ট হতে পারে কিনা নেচারকে বাদ দিয়ে ডেভেলপমেন্ট হতে পারে কিনা সেটা চিন্তা করে দেখতে হবে। কখনই হতে পারে না। প্রকৃতিকে ধংস করে আমরা ডেভেলপমেন্ট চাইছি। ইকলজিক্যাল পলিউশন ধংস করে ডেভেলপমেন্ট হতে পারে না—তাহলে সারা বিশ্বের মানুষ প্রকৃতিক বিপর্যয়ে পড়বে। ইউ এল ও-তে এই ইকলজিক্যাল সিস্টেম যা বলেছে যে প্রায় ৬০ কোটি মানুষ এই প্রবলেমে রয়েছে। অদূর ভবিষ্যতে এই সব মানুষ মৃত্যুর মুখে এগিয়ে যাচ্ছে। এই পরিস্থিতিতে আমরা বাস করছি। প্রত্যেকটি মানব সম্প্রদায় এই ইকলজিক্যাল সিস্টেম যেটা তার ধংসের মধ্যে চলেছে। সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় মহারাষ্ট্র তামিলনাড়ু রাজস্থান মরুভূমি গ্রাস করতে চলেছে। এটা শুধু পশ্চিমবাংলার প্রবলেম নয় ভারতবর্ষের তথা বিশ্বের প্রবলেম। মানসবাবু শুধু পশ্চিমবাংলার কথা বলে গেলেন—তা ভাবলে হবে না। সারা দুনিয়া আজকে এই প্রবলেমের মধ্যে রয়েছে এই দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করতে হবে। পশ্চিমবাংলার উন্নতি কি করে করা যায় সেটা নিশ্চয় চিন্তা করবেন। কিন্তু সেই সঙ্গে সারা ভারতবর্ষের কথাও চিন্তা করার জন্য আমি অনুরোধ করছি। আজকে পরিবেশ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে বলেছেন যে কাজগুলি তিনি করেছেন এবং যে কাজগুলি তিনি করতে চলেছেন। মানসবাবু বললেন মাত্র ১২টি ইন্ডাস্ট্রি নেওয়া হয়েছে। আমি বলছি ১০০টি ইন্ডাস্ট্রি নেওয়া হয়েছে এবং অনেক ফ্যাক্ট্রিও নেওয়া হয়েছে। আইন সম্বন্ধে বলি। এই আইন করেন সেন্ট্রাল গভর্নমেন্ট এবং এই সেন্ট্রাল গভর্নমেন্ট এই যে আইন করেছেন তা অত্যন্ত শিথিল, এর জন্য দায়ী সেন্ট্রাল গভর্নমেন্ট, আরও অনেক শক্ত কঠোর আইন করতে হবে।

তাহলেই পরিবেশকে আমরা দূষণ মুক্ত করতে পারব। এর মধ্যে আমরা এই সিস্টেম করেছি যে, পরিবেশ বিভাগ থেকে নো অবজেকশন সার্টিফিকেট নিতে হবে। শুধু নতুন ইন্ডাস্ট্রি করলে হবে না, তাদেরকে এই সার্টিফিকেট নিতে হবে। এই সার্টিফিকেট ইস্যু করা হয়েছে এবং প্রত্যেকটি নিউ ফ্যাক্ট্রি স্টার্ট করার আগে পরিবেশ ডিপার্টমেন্টের কাছ থেকে পারমিশন নেবে এবং সেই অনুযায়ী তাদের সার্টিফিকেট দেওয়া হবে। এই রকম কনসেন্ট লেটার ৪৫০টি দেওয়া হয়েছে। ছোট, মিডিয়াম ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ১,৭০০-র মতো সার্টিফিকেট

দেওয়া হয়েছে। ১০৮টির মতো বড় এয়ার পলিউটর ফ্যাক্ট্রিকে আইডেনটিফাই করা হয়েছে, যারা বিশেষভাবে পরিবেশকে বিষাক্ত করে তুলছে। এয়ার ভেহিকুলার সম্বন্ধে যে কথাটি বললেন এটা খুবই রিজনেবল্ কথা। কলকাতায় গত বছর ৬৫টি সেন্টার করা হয়েছে, যাতে ভেহিকুলার এয়ার পলিউশন বন্ধ করা যায় এবং তার চেষ্টা হচ্ছে। একদিনে তো সব কিছু হবে না, আসতে আসতে হবে। ওরা তো দীর্ঘদিন অ্যাডমিনিস্ট্রেশনে ছিলেন এবং ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার ওরা বহুদিন আছেন। ওরা এতদিন কিছুই করেননি। আজকে পশ্চিমবঙ্গ সরকার আসতে আসতে স্টেপ নিয়ে কাজ করছেন এবং তাতে কাজ হচ্ছে। একদিনে পশ্চিমবঙ্গ দূষণ মুক্ত হয়ে যাবে, অমরা এই এক্সপেক্ট করি না এবং এই এক্সপেকটেশন'ও ঠিক হবে না। কাজেই ঐ ভেহিকুলার পলিউশন স্টপ করার জন্য চেষ্টা হচ্ছে। আমার মনে হয় এটা ভবিষ্যতে আরও কার্যকর হবে। আমি মন্ত্রীকে অনুরোধ করব এই সম্পর্কে আইনগুলিকে আরও কঠোরভাবে প্রয়োগ করার ব্যবস্থা করতে হবে। এটা করতে না পারলে কলকাতায় বাস করা শক্ত হয়ে যাবে। ইতিমধ্যে আমরা পলিউশন কমিটির পক্ষ থেকে এবং এনভাইরনমন্টে কমিটির পক্ষ থেকে দুর্গাপুর গিয়েছিলাম। দুর্গাপুরে গিয়ে আমাদের অত্যন্ত তিক্ত অভিজ্ঞতা হয়েছে। সেখানে ইন্ডাস্ট্রিয়াল পলিউশন এমন হচ্ছে যে, সেখানকার মানুষ বললেন, এই রকম চললে ৫ বছরের মধ্যে দুর্গাপুরে মানুষ আর বাস করতে পারবে না। এটা খুব সত্যি কথা আমরা কর্ণাটকের বিভিন্ন জায়গায় গেছি। সেখানকার যারা অথরিটি তাদের সঙ্গে আমরা এই বিষয়ে কথা বার্তা বলেছি। তাদের কাজ দেখে আমাদের মনে হয়েছে যে, পশ্চিমবঙ্গ সরকার খানিকটা তাদের চেয়ে এগিয়ে গেছে। কর্ণাটক গভর্নমেন্ট এই বিষয়ে আমাদের মতো এত চিন্তা-ভাবনা করছেন বলে মনে হয় না। কেন না, সেখানে এত এয়ার পলিউশন নেই। ওখানকার বাতাস খুবই পরিশুদ্ধ এবং পরিবেশও খুবই সুন্দর। সেখানে এনভাইরনমেন্ট ডিপার্টমেন্ট কিম্বা কোনও মন্ত্রী পর্যায়ে কেউ কাজ করছেন না। এটা অত্যন্ত গৌরবের বিষয়, সৌভাগ্যের বিষয় যে, পশ্চিমবঙ্গ সরকার এখানে এনভাইরনমেন্ট ডিপার্টমেন্ট বলে একটা ডিপার্টমেন্ট রেখেছেন এবং সেখানে একজন মন্ত্রীও করে দিয়েছেন।

গঙ্গা অ্যাকশন প্ল্যান সম্বন্ধে মানসবাবু যে কথা বললেন আমি তার প্রতিবাদ করছি। এখানে এস. টি. পি. করা হয়েছে এবং সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা দিয়েছেন সেই টাকাগুলির সদ্ব্যবহার হচ্ছে এবং তারজন্য বিভিন্ন রকমের স্কীম তৈরি হচ্ছে। দুর্ভাগ্যের বিষয় একটি জিনিস আমি একানে উল্লেখ না করে পারছি না—সেটা হল এই যে, আমাদের হাওড়ায় একটি ইলেক্ট্রিক ক্রিমেটোরিয়া বসেছে, আর একটি বসাবার চেষ্টা চলছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কিছু স্বার্থান্বেষী মানুষের সঙ্গে মাননীয় কংগ্রেসি কিছু নেতা কনসপিরাসি করে ইন পলিউশন উইথ দিস পিপল্ তারা হাইকোর্টে একটি মামলা এনেছেন এবং যার ফলে এই ইলেক্ট্রিক ক্রিমেটোরিয়াম আমরা তৈরি করতে পারছি না। কাজেই আমরা আশা করব ভাল কাজের ব্যাপারে সকল পক্ষের সদস্যরাই অমাদের সরকারের সঙ্গে সহযোগিতার হস্ত প্রসারিত করবেন। যেখানে লো কস্ট স্যানিটেশন হচ্ছে সেখানে প্রিভিগুলি ঠিকমতো সায়েন্টিফিক হচ্ছে না। এই বিষয়ে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে কাজ হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরধো করব তিনি পারসোন্যালি ইন্টারেস্ট নিয়ে এই সব মিউনিসিপ্যালিটিলিকে বলেছেন যে লো কস্ট প্রিভিগুলি হচ্ছে সেগুলি যাতে সায়েন্টিফিক হয়, দীর্ঘস্থায়ী হয় তার ব্যবস্থা করতে হবে। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। মিউনিসিপ্যাল আইন, কর্পোরেশন আইন যেগুলি আছে সেইগুলি সংশোধন হওয়া দরকার। অত্যন্ত নির্মম আইন না হলে পরিবেশ দূষণ মুক্ত

হবে না। আজকে যে পরিবেশ আমরা গড়ে তুলছি তাতে আমরা সবকিছুকে ধংসের দিকে নিয়ে যাচ্ছি এর বিরুদ্ধে দাঁড়িয়ে মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনকে কঠোরভাবে আইন তৈরি করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবেশ দূষণ দপ্তরের মন্ত্রী মহাশয় অত্যন্ত চমৎকার ভাষণ রেখেছেন। গ্রামবংলায় স্যার, যে কথাটা চালু আছে সেটা বলি, ভাষণে পটু কিন্তু কর্মে ঢেঁকি। তিনি প্রায় সবই লিখেছেন তার ভাষণে। আমি কিন্তু আমার ভাষণের প্রারম্ভে তাকে আসল কথাটা চিন্তা করতে বলব। পশ্চিমবঙ্গে তার যে একটা দপ্তর আছে সেটা গ্রামে গিয়ে জিজ্ঞাসা করুন তো কটা লোক জানেন? পরিবেশ কি? দূষণ কি? এসবই বা কটা লোক জানেন? এখানে যারা বসে আছেন তাদের মধ্যেই বা ক'জন এসব বোঝেন বলুন তো? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই বলব, প্রাথমিক পর্যায়ে যেটা দরকার সেটা হচ্ছে, পরিবেশটা কি, দূষণটাই বা কি এসব গ্রামের ও শহরের মানুষদের ভালোভাবে বোঝানোর জন্য ব্যাপক প্রচার দরকার। আমার মনে হয় আশা করি আমার সঙ্গে সকলেই একমত হবেন—সেই ব্যাপক প্রচার এখনও সরকারের তরফ থেকে করে ওঠা যায়নি। আমরা ছোটবেলায় স্বাস্থ্য সম্পর্কে একটা বই পড়তাম এবং তাতে স্বাস্থ্য রক্ষা সম্পর্কে কতকগুলি জিনিস পড়তাম। জল কিভাবে দুষিত হয় সেটা আমরা পড়তাম। সেখানে কিভাবে গরু-বাছুর যে জলে স্নান করছে সেই একই জল নিয়ে গিয়ে মেয়েরা তা দিয়ে রান্না করছে, তা ব্যবহার করছে, কিভাবে পুকুরের পাশেই পায়খানা করার ফলে বৃষ্টির জলে সেই ময়লা পুকুরে গিয়ে মিশছে সেসব আমরা পড়েছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, তাই প্রথমে মানুষকে এসব বিষয়ে সচেতন করার জন্য ব্যাপক প্রচার দরকার। সেমিনার করুন, পঞ্চায়েতকে যদি এ ব্যাপারে কাজে লাগাতে চান লাগান কিন্তু সত্যিকারের প্রচারের ব্যবস্থা যাতে হয় সে ব্যবস্থা করুন। আজকে এই পরিবেশের ব্যাপারে আমরা যে একটা কঠিন অবস্থার মধ্যে দিয়ে চলেছি সে কথা সত্যেনবাবু ভালোভাবেই তুলে ধরেছেন। তবে এ চিন্তা শুধু আমাদের পশ্চিমবঙ্গের নয়, সারা পৃথিবীতেই এই সমস্যা চলেছে। সেখানে বৈজ্ঞানিকরা বলছেন, দূর থেকে পৃথিবীকে দেখছি ধোঁয়ায় আচ্ছন্ন। তারা বলছেন, পৃথিবীর চারিদিকে এত ধোঁয়ায় ভরে গিয়েছে যে পৃথিবীকে দেখতে পাওয়া যাচ্ছে না। কাজেই এই অবস্থায় এই পরিবেশ দপ্তরকে যদি সাফল্যমণ্ডিত করতে হয় তাহলে তারজন্য যথেষ্ট উদ্যোগ নেওয়া দরকার এবং দপ্তরকে আরও বেশি কাজে লাগানো দরকার। এ ক্ষেত্রে দপ্তর যদি গজেন্দ্র গমনে চলেন তাহলে কিন্তু কোনও কাজ হবে না। কাগজে কলমে যদি বাজেট পাস করলেই হয়ে যায় তাহলে অবশ্য অন্য কথা। অবশ্য স্যার, এখানে সব দপ্তরেই একই ব্যাপার। এখানে কে কতটা লুটেপুটে নিতে পারে সেই প্রতিযোগিতা চলেছে। ফলে সব দপ্তর ভালো ভালো কথা বললেও শেষকালে টাকা কোথায় যায়, কিসে খরচ হয় তার ফল দেশের মানুষরা দেখতে পান না এবং সেইজন্যই পরিবেশ দূষণের ক্ষেত্রেও কি কাজ এখানে হচ্ছে সেটা তারা দেখতে পান না। স্যার, আমি মনে করি গ্রামাঞ্চলের পরিবেশ দূষণ বন্ধ করার জন্য অ্যাকশন প্ল্যান দরকার, পরিকল্পনা দরকার, সঙ্গে সঙ্গে পঞ্চায়েতগুলিকেও অ্যাকটিভ করা দরকার। স্যার, আপনি জানেন, গ্রামাঞ্চলে জলের সোর্স হচ্ছে হয় নদী, না হয় পুকুর। আবার চাষের সময় কি হয়? চাষের সময় মাঠে এত পরিমাণে কেমিক্যাল সার ব্যবহার করা হয় যে সেগুলি

ধুয়ে এসে নদী, নালাতে পড়ে এবং পুকুরের জলে মেশে। একদিকে সেই জল পুকুরে এসে মিশছে অন্যদিকে দূষিত কাজকর্মের জল পুকুরে পড়ছে, আবার তার সঙ্গে সঙ্গে জলনিকাশির ভালো ব্যবস্থা না থাকায় জল ভীষণভাবে দূষিত হয়ে পড়ছে। আপনারা শহরের কথা নিশ্চয় ভাববেন কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গের শতকরা ৭০ ভাগ মানুষ যে গ্রামাঞ্চলে বাস করেন সেখানে এই সমস্ত দূষণ কি করে বন্ধ করা যায় এবং তা করে মানুষকে কিভাবে রক্ষা করা যায় সেটাও ভাববার দরকার আছে। পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এখনও পর্যন্ত সেই ধরনের ব্যবস্থা হয়েছে বলে আমি জানি না। বহু জায়গায় চুল্লির মাধ্যমে ব্যবস্থা হয়েছে। আবার কোন কোন জায়গায় গোবর গ্যাস প্লান্টের মাধ্যমে হচ্ছে এবং বিভিন্নভাবে শিক্ষণের মাধ্যমে গ্রামাঞ্চলে সেগুলি ছড়িয়ে দেবার ব্যবস্থা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের সেই ধরনের কোনও উদ্যোগ আছে কিনা, সেই ধরনের কোনও উদ্যোগ নিয়েছেন কি না বা নিলে কোনও কোনও জায়গায় নিয়েছেন, কোনও কোনও ব্লকে এগুলি করছেন সেগুলি আমাদের জানার প্রয়োজন আছে। দ্বিতীয় কথা হচ্ছে মিউনিসিপ্যাল আইনগুলি সম্পর্কে। মাননীয় সদস্য সত্যেনবাবুও একই কথা বলেছেন। আমি বর্ধমান শহরের একটা ইনস্ট্যান্স এখানে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো বর্ধমান শহরে যান এবং আপনি নিশ্চয়ই দেখেছেন যে সেখানে ৩টি বড় পুকুর আছে। তার নাম হচ্ছে, কৃষ্ণসাগর, শ্যামসাগর এবং রানি সাগর। এই পুকুর ৩টি সারা পশ্চিমবঙ্গের গর্ব। সেই পুকুরগুলি থেকে মানুষ জল নিয়ে যায় তাদের ব্যবহারের জন্য। কিন্তু আমরা দেখেছি যে হাসপাতালে নোংরা জল, নর্দ্দমার নোংরা জল, নার্সিং হোমের নোংরা জল, বাড়ির যে সমস্ত সোয়ারেজ সেগুলি এসে ঐ পুকুরে পড়ছে এবং তার জলকে নষ্ট করে দিচ্ছে। পশ্চিমবঙ্গে এই রকম আরও অনেক পুকুর আছে সেখানকার জলও নষ্ট করে দিচ্ছে। আমি মিউনিসিপ্যালিটির কমিশনারকে বলেছি, দপ্তরে বার বার চিঠি দিয়েছি কিন্তু কোনও সুরাহা হয়নি। দীর্ঘদিন ধরে তারা সেই অধিকার ভোগ করে আসছে। আরও অদ্ভুত ব্যাপার হচ্ছে, আগে মিউনিসিপ্যালিটি যে সমস্ত ড্রেন করছে তার জলও এই পুকুরগুলিতে এসে পড়ছে। আমি বর্ধমানের মিউনিসিপ্যালিটিকে বলে বলে হয়রান হয়ে গেছি। তারা নুতন ড্রেন কাটবেন না। টাকাগুলি কোথায় যাচ্ছে, এগুলি ভাগ বাটোয়ারা হবে সে জন্য বা অন্য কোনও কারণ আছে কিনা আমি জানি না। তবে এই ড্রেনগুলির নোংরা জল এই পুকুরগুলিতে এসে পড়ছে। তারপরে যে সমস্ত বাড়ি করতে দেওয়া হয়েছে সেগুলিও পরিকল্পনা মতো হয়নি। বাড়িগুলি যেমন পরিকল্পনা মতো হয়নি তেমনি ড্রেনগুলির হয়নি। কাজেই এই সমস্ত জিনিসগুলি খতিয়ে দেখার জন্য একটা বিশেষ সেল করা দরকার আছে। আরও ব্যাপকভাবে নেট ওয়ার্ক যদি করতে পারি তাহলে সুবিধা হবে। তা না হলে শুধু মাত্র ভাষণ হবে, টাকা বরাদ্দ হবে, দপ্তরের লোকেরা ঘোরাঘুরি করবে, গাড়ির পেট্রোল খরচ হবে, এবং পরবর্তীকালে রিপোর্ট পেশ হবে। দুর্গাপুরের অবস্থার কথা উনি বলেছেন। দুর্গাপুর কেমিক্যাল সরকারি পরিচালনাধীন একটা সংস্থা। এখানকার বহু গণ্যমান্য এম. এল. এ.-রা সেই কমিটির সদস্য আছেন। দুর্গাপুর কেমিক্যাল থেকে যে পরিমাণ দূষিত পদার্থ দামোদরে গিয়ে পড়ছে সেটা সকলেই জানেন। আপনি যদি ট্রেনে করে যান তাহলে যেতে যেতে দেখবেন যে ধোঁয়ায় সব কালো হয়ে গেছে। অথচ যারা সরকারে বসে আছেন তাদেরই সরকারি সদস্যরা দুর্গাপুর কেমিক্যালের সদস্য হয়ে আছেন। কাজেই আপনি একা ভাবলে কি হবে? আপনি হয় উপরে উপরে ভাবছেন, তা না হলে সরকারের কোনও দপ্তর আপনাকে সাহায্য করছেন না। দামোদরের জল দূষিত হতে হতে একটা ভয়ানক অবস্থায় এসে দাঁড়িয়েছে।

হবে না। আজকে যে পরিবেশ আমরা গড়ে তুলছি তাতে আমরা সবকিছুকে ধংসের দিকে নিয়ে যাচ্ছি এর বিরুদ্ধে দাঁড়িয়ে মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনকে কঠোরভাবে আইন তৈরি করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবেশ দূষণ দপ্তরের মন্ত্রী মহাশয় অত্যন্ত চমৎকার ভাষণ রেখেছেন। গ্রামবংলায় স্যার, যে কথাটা চালু আছে সেটা বলি, ভাষণে পটু কিন্তু কর্মে ঢেঁকি। তিনি প্রায় সবই লিখেছেন তার ভাষণে। আমি কিন্তু আমার ভাষণের প্রারম্ভে তাকে আসল কথাটা চিন্তা করতে বলব। পশ্চিমবঙ্গে তার যে একটা দপ্তর আছে সেটা গ্রামে গিয়ে জিজ্ঞাসা করুন তো কটা লোক জানেন? পরিবেশ কি? দূষণ কি? এসবই বা কটা লোক জানেন? এখানে যারা বসে আছেন তাদের মধ্যেই বা ক'জন এসব বোঝেন বলুন তো? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই বলব, প্রাথমিক পর্যায়ে যেটা দরকার সেটা হচ্ছে, পরিবেশটা কি, দূষণটাই বা কি এসব গ্রামের ও শহরের মানুষদের ভালোভাবে বোঝানোর জন্য ব্যাপক প্রচার দরকার। আমার মনে হয় আশা করি আমার সঙ্গে সকলেই একমত হবেন—সেই ব্যাপক প্রচার এখনও সরকারের তরফ থেকে করে ওঠা যায়নি। আমরা ছোটবেলায় স্বাস্থ্য সম্পর্কে একটা বই পড়তাম এবং তাতে স্বাস্থ্য রক্ষা সম্পর্কে কতকগুলি জিনিস পড়তাম। জল কিভাবে দুষিত হয় সেটা আমরা পড়তাম। সেখানে কিভাবে গরু-বাছুর যে জলে স্নান করছে সেই একই জল নিয়ে গিয়ে মেয়েরা তা দিয়ে রান্না করছে, তা ব্যবহার করছে, কিভাবে পুকুরের পাশেই পায়খানা করার ফলে বৃষ্টির জলে সেই ময়লা পুকুরে গিয়ে মিশছে সেসব আমরা পড়েছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, তাই প্রথমে মানুষকে এসব বিষয়ে সচেতন করার জন্য ব্যাপক প্রচার দরকার। সেমিনার করুন, পঞ্চায়েতকে যদি এ ব্যাপারে কাজে লাগাতে চান লাগান কিন্তু সত্যিকারের প্রচারের ব্যবস্থা যাতে হয় সে ব্যবস্থা করুন। আজকে এই পরিবেশের ব্যাপারে আমরা যে একটা কঠিন অবস্থার মধ্যে দিয়ে চলেছি সে কথা সত্যেনবাবু ভালোভাবেই তুলে ধরেছেন। তবে এ চিন্তা শুধু আমাদের পশ্চিমবঙ্গের নয়, সারা পৃথিবীতেই এই সমস্যা চলেছে। সেখানে বৈজ্ঞানিকরা বলছেন, দূর থেকে পৃথিবীকে দেখছি ধোঁয়ায় আচ্ছন্ন। তারা বলছেন, পৃথিবীর চারিদিকে এত ধোঁয়ায় ভরে গিয়েছে যে পৃথিবীকে দেখতে পাওয়া যাচ্ছে না। কাজেই এই অবস্থায় এই পরিবেশ দপ্তরকে যদি সাফল্যমণ্ডিত করতে হয় তাহলে তারজন্য যথেষ্ট উদ্যোগ নেওয়া দরকার এবং দপ্তরকে আরও বেশি কাজে লাগানো দরকার। এ ক্ষেত্রে দপ্তর যদি গজেন্দ্র গমনে চলেন তাহলে কিন্তু কোনও কাজ হবে না। কাগজে কলমে যদি বাজেট পাস করলেই হয়ে যায় তাহলে অবশ্য অন্য কথা। অবশ্য স্যার, এখানে সব দপ্তরেই একই ব্যাপার। এখানে কে কতটা লুটেপুটে নিতে পারে সেই প্রতিযোগিতা চলেছে। ফলে সব দপ্তর ভালো ভালো কথা বললেও শেষকালে টাকা কোথায় যায়, কিসে খরচ হয় তার ফল দেশের মানুষরা দেখতে পান না এবং সেইজন্যই পরিবেশ দূষণের ক্ষেত্রেও কি কাজ এখানে হচ্ছে সেটা তারা দেখতে পান না। স্যার, আমি মনে করি গ্রামাঞ্চলের পরিবেশ দূষণ বন্ধ করার জন্য অ্যাকশন প্ল্যান দরকার, পরিকল্পনা দরকার, সঙ্গে সঙ্গে পঞ্চায়েতগুলিকেও অ্যাকটিভ করা দরকার। স্যার, আপনি জানেন, গ্রামাঞ্চলে জলের সোর্স হচ্ছে হয় নদী, না হয় পুকুর। আবার চাষের সময় কি হয়? চাষের সময় মাঠে এত পরিমাণে কেমিক্যাল সার ব্যবহার করা হয় যে সেগুলি

রোধ করা যাবে না। কিন্তু এই ব্যবস্থার ভেতর থেকেই কিছু প্রচেষ্টা আমাদের চালাতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ৪০ বছরের স্বাধীনতায় এই পরিবেশ সচেতনতার বিষয়টি অনেক পরে এসেছে। এমন কি খোদ দিল্লির সরকার, সেখানে কেন্দ্রে কোনও দপ্তর ছিল না। পাঁচ ছয় বছর আগে, খুব সম্ভবত মনে পড়ছে যে ওখানে পরিবেশ দপ্তর প্রথম হল। তারা ৩০/৩৫ বছর বাদে স্বাধীনতার পর উপলব্ধি করলেন যে পরিবেশ রক্ষার প্রয়োজন আছে, জন জীবনকে সঠিকভবে গড়ে তুলতে গেলে পরিবেশ দপ্তরের দরকার আছে এবং ওখানে যতদূর মনে পড়ছে ভীষ্মনারায়ণ সিং এসেছিলেন, এবং তখন তিনি একটা প্রাথমিক কর্মসূচি আমাদের দিয়েছিলেন। অর্থাৎ খোদ ভারতবর্ষটা যারা পরিচালনা করছেন, তাদের পরিবেশ সচেতনতার প্রচন্ড অভাব ছিল। তবে বিলম্বে হলেও তারা এটা অনুভব করেছেন। পরিবেশ সচেতনতা এমনই অবস্থায় রয়েছে, একে তো ভারতবর্ষের সামন্ততান্ত্রিক জেরগুলো ওতঃপ্রতভাবে সমাজ জীবনে জড়িয়ে আছে, এখন পরিবেশ সচেতনতা কোথায় আছে দেখুন—এই তো সেদিন প্রয়াগ হল, সেদিন প্রয়াগে দেখলাম কেন্দ্রীয় মন্ত্রীরা প্রয়াগের ঘোলা জলে স্নান করার জন্য সেখানে এমন অবস্থা তৈরি করলেন, মন্ত্রী থেকে শুরু করে তাবড় তাবড় নেতারা সেখানে ডুব দিতে গিয়ে পুণ্য কাজ করতে গিয়ে, সেখানে দুর্ঘটনা ঘটল, বহু মানুষ হাতহত হল, এই হচ্ছে আমাদের দেশের নেতা, এই হচ্ছে আমাদের রাজনৈতিক নেত, দিল্লিতে বসে আছেন। প্রয়াগে এই সব হল, এই হচ্ছে আমাদের দেশ। এই হচ্ছে আমাদের দেশ নেতা। কাজেই বুঝতে পারছেন যে পরিবেশ নিয়ে আপনার প্রচেষ্টা কতটা অগ্রসর হতে পারে। এখানে সভ্যতা গড়ে উঠেছে নদীগুলোর উপর। টেম্‌স, ভল্গা, রাইম, গঙ্গা, এর উপর সভ্যতা গড়ে উঠেছে, গড়ে উঠেছে সভ্যতার ইমারত, আর দেখছি হোয়াংহো, যা দুঃখের নদী ছিল চিনে তাকে আজকে কিভাবে মানুষের কাজে লাগানো হল, কল্যাণদায়িনী তার স্রোত কিভাবে কাজে লাগানো হল। আর আমাদের গঙ্গা অ্যাকশন প্ল্যান অনেক পরে করা হল, এখন আপনি টাকা চাইছেন। এই যে গঙ্গা সারা দেশের মধ্যে দিয়ে প্রবাহমান, তা এখানে ৪০ কোটি টাকা কত সামান্য বুঝতে পারছেন? কেন্দ্রের ইচ্ছে কতটা আছে তা বুঝতে পারছেন। আমি অত্যন্ত গর্বিত ও আমাদের সৌভাগ্য আমরা এখন এমন মন্ত্রী পেয়েছি, এখনও এই প্রবীণ বয়সেও পাখীর কাকলি তাকে মুগ্ধ করে, ঝরা পাতার মর্মর ধ্বনি এখনও তাকে আন্দোলিত করে। সিংহের গর্জনে উনি এখনও অনুপ্রাণিত হন। হেমন্তের হিমেল পরশ ওর হৃদয়ে সঞ্জীবিত হয়। আজও উনি বসন্তের মলয় বাতাসে যৌবনের ঋতু-রাজ হয়ে যান। স্বভাবতই খুবই সুযোগ্য মানুষ আমাদের পরিবেশ দপ্তরের দায়িত্বে এসেছেন। আমরা দেখছি পশ্চিবঙ্গের পরিবেশকে গড়বার জন্য উনি একটা চমৎকার প্রচ্ছদপট রচনা করছেন। উনি ওর কর্মসূচির মধ্যে দিয়ে একটা সুন্দর প্রচ্ছদপট রচনার চেষ্টা করছেন। আজকে কালো মেঘের নিচে মাননীয় মন্ত্রী মহোদয়ই এক মাত্র রূপালী-রেখা। সেই জন্য খুব সচেতনভাবে উনি কতগুলি কর্মসূচি রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে উনি যে কর্মসূচিগুলি নিয়েছেন, স্বাভাবিকভাবেই খুব কল্পনাপ্রবণ মানুষ ছাড়া সেগুলি নেওয়া সম্ভব নয়। অবশ্যই পরিবেশকে গড়ে তোলার জন্য কল্পনাপ্রবণ মননশীল মানুষ দরকার। এবং উনি প্রবীণ হয়েও কল্পনাপ্রবণ এবং মননশীল মানুষ। উনি এই দায়িত্বে আছেন, আমি ওর সাফল্য সম্পর্কে বিন্দুমাত্র সন্দিহান নই। তাই আমি ওর বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** এই দাবির ওপর আলোচনার জন্য আমাদের যে সময় নির্দিষ্ট

আছে তার চেয়ে আমার মনে হচ্ছে কয়েক মিনিট সময় বেশি প্রয়োজন হবে। তাই আমি সভার অনুমতি নিয়ে আরও ২০ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

(এই সময় পরিবেশ দপ্তরের ব্যয় বরাদ্দের দাবির ওপর আলোচনার জন্য ২০ মিনিট সময় বাড়ে)

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আজকে পরিবেশ দপ্তরের ব্যয়-বরাদ্দের ওপর যে আলোচনা হ'ল তা আমি খুব মন দিয়ে শুনলাম। বিশেষ করে কংগ্রেসের পক্ষ থেকে ডাঃ ভূঁইয়া যে কথাগুলি বললেন সেগুলি আমার মনে হয় পরিবেশ সম্পর্কে সামগ্রিক চিন্তা ভাবনার দৈন্যতা থেকেই তিনি বললেন। পরিবেশকে ভাগ করা যায় না। ভারত ভাগ করা যায়, তেলের বোতল ভাঙা যায়, কিন্তু পরিবেশ ভাগ করা যায় না। যদি এই উপলব্ধি না থাকে তাহলে আলোচনা করে কি হবে! এত দিন পরে ওরা এখানে এলেন, অন্তত একটু পড়াশুনা করে আসুন, যে কাগজপত্রগুলি দিয়েছি সে-গুলি পড়ুন। ভাবলেন আজকের দিনেও পরিবেশ নিয়ে এক্সটেম্পোর বক্তৃতা করা যাবে! ওদের কথায় মনে হ'ল পরিবেশ যেন একটা বিজ্ঞান নয়! পরিবেশ কি চিন্তা ভাবনার ব্যাপার নয়? কার কথা আপনাদের বলব? কমনওয়েলথ-এর কথা শুনবেন কি? কমনওয়েলথ-এ তো গাঁট-ছড়া বাঁধা আছে, তাই কমনওয়েলথ-এর কথা বলছি। ১২ই, মার্চ কমনওয়েলথ-এর মেসেজ্ টেবিলে রাখা হয়েছিল। অথচ আপনারা সেটা পড়েন নি। কিছু কাগজের অপচয় হয়েছে। তাতে তো সব পরিষ্কারভাবে লেখা আছে। গত বছর আপনারা পরিবেশ নিয়ে ব্যাঙ্গ করেছিলেন, এবারেও করলেন। আজকে এটা কি অ্যাক্ট দি ওসান নয়? আজকে কি এটা অ্যামঙ্গস্ট জেনারেশনস না? আওয়ার চিল্ড্রেন দেয়ার চিল্ড্রেন। আপনারা এটাকেও ব্যঙ্গ করবেন? সারা ভারতবর্ষ কেন, সারা বিশ্বের, বিশেষ করে তৃতীয় বিশ্বের অবস্থাটা কি? আমি আপনাদের একটা কথা জিজ্ঞাসা করি, ম্যাডাম গান্ধীকে নিশ্চয়ই চিনতেন, এখন আবার ঠক্কর কমিশনের মাধ্যমে নতুন করে চিনছেন। ম্যাডাম গান্ধীই প্রথম বলেছিলেন, "দারিদ্র যেখানে দূষণ সেখানে।" শুধু আলো জ্বাললেই কি হবে? ম্যাডাম গান্ধীর ছবি রাখলেই কি হবে? তার কথা কি শোনেন? মিঃ রাজীব গান্ধীর কথাও আছে এবং সেটা আউট অফ্ কন্টেকস্ট নয়। তিনি কি বলেছেন?

[5-10 — 5-20 P.M.]

আপনি জানেন, যাদের সঙ্গে রাজীব গান্ধী যখনই আলোচনা করতে যান তখনই পরিবেশের উপর গুরুত্ব দিয়ে কথা বলেন, খবরের কাগজে বেরুচ্ছে, লেখাগুলা আপনারা পড়ুন। অপনারা তো সেই পথে যাবেন না, অসুবিধা আছে। আপনারা আর ভি. ভেঙ্কটরামনকে তো জানেন! তার লেখা থেকে পড়ে শোনাচ্ছি, However, if enviromental degration is to be arrested and reversed, dynamic and throughtful management would have to be woven into our industrial fabric and culture. The managemnt perspectives should air to

Preserve what needs to be conserved;
Protect what needs to be protected;
Regulate exploitation to acceptable limits and
Assess the absorptive capacity of the enviroment to take adverse

impacts. অ্যাডভারসিভ ক্যাপাসিটির কথা উনি বলেছেন। আপনারা করবেন কি? পরিবেশের যা অবস্থা হয়েছে তা গোটা বিশ্বকে ভাবিয়ে তুলেছে। আমরা এই পরিবেশ এবং জল নিয়ে এক মাস ব্যাপী সমস্ত শহরে প্রচার অভিযান করেছিলাম। ট্যাবলো দিয়ে, কাগজের মাধ্যমে, সেমিনারের মাধ্যমে, সিমপোজিয়ামের মাধ্যমে এইসব করেছিলাম। খবর নেবেন, সমস্ত জেলায় খবর নেবেন। মেদিনীপুর, ২৪-পরগনা, হাওড়া, হুগলি, বর্ধমান প্রভৃতি জায়গায় করেছিলাম। স্কুল কলেজের ছুটির দিন নয়। সব ছেলেমেয়েরা রাস্তায় বেরিয়ে এসেছিল। সব খবর নেবেন। ছেলে-মেয়েরা বেরিয়ে এসে পরিবেশ সম্পর্কে তাদের বক্তব্য রেখেছিল। আমি অবাক হয়ে গেছি, ক্লাশ সেভেনের একটি মেয়ে বসে বসে লিখছিল। মনে হল যেন আগে সিদ্ধি পরে সাধনা। চেতনা এতদূর এগিয়ে গেছে। সুতরাং আপনারা যদি না পড়েন তাহলে আমি কিছু করতে পারব না। আপনারা বললেন ইন্ডাস্ট্রিগুলির নাম চিহ্নিত করেননি। আমি লে-ডাউন করে দিচ্ছি যেসব ইন্ডাস্ট্রিগুলিকে চিহ্নিত করেছি। কিছু কারখানার বিরুদ্ধে অ্যাকশন নিয়েছি এবং তার ফলও পেয়েছি, অনেকগুলির ক্ষেত্রে মামলা করেছি। ১০০টি ওয়াটার পলিউটিং ইন্ডাস্ট্রির ক্ষেত্রে আমরা দিয়েছিলাম। তারমধ্যে ২২টি ই. টি. পি করেছে, ২৩টি স্কীম নিয়েছে, কাজ শুরু করেছে। ৪টি স্কীম সাবমিট করেছে, ১১টি বন্ধ হয়ে গেছে। ৫টি আর পলিউশন করছে না আর ১৪টি ইন্ডাস্ট্রির বিরুদ্ধে আমরা কেস করেছি যারা ডায়রেকশন মানছে না। আমরা এর মধ্যে অনেককে ডেকে বারবার মিটিং করার জন্য বলেছি। ওরা কোন জায়গায় কনসালটেন্সি পাচ্ছে, কোন জায়গায় প্রোগ্রাম দিচ্ছে, কোন জায়গায় কাজ করছে। এটা কিন্তু সারা ভারতবর্ষের অবস্থা, এটা কোনও নতুন কথা নয়। সারা ভারতবর্ষ ব্যাপী এই অবস্থা রয়েছে। আপনি কি করতে পারেন? কারখানা বন্ধ করে দিতে পারেন, সেই ক্ষমতা দিল্লির আছে, যদিও আমাকে দেওয়া হয়নি। ই. পি. অ্যাক্ট সেকশন ৫ কারখানা বন্ধ করে দেওয়ার ব্যাপারে সুপ্রীম কোর্টের জাজমেন্ট পড়বেন। এই নিয়ে আন্দোলন করতে হবে, মাঝে মাঝে মামলা করতে হবে, আমরা মামলা করেছিও, ১২টি মামলা আমরা করেছিলাম। বলছেন স্পেশ্যাল কোর্ট করুন। আমি বলি না, আমি তা ভাবি না। কারণ, সকলেরই বিচার পাবার অধিকার আছে। সেটা শুনেছি, করতে চাইনি। আমরা এটা ভাবি, দিল্লিতে নেচারের পলিউশনের উপর একটি কমিটি হয়েছিল, আমি তার চেয়ারম্যান ছিলাম, আমি রিপোর্ট দিয়েছি, ভাল সমাধান হয়েছে। টাকা পয়সা কোথায় পাবেন? টাকা পয়সার ২৩ শতাংশ ইনবিল অ্যান্টি পলিউশন ডিভাইজ করার জন্য দরকার। আমি কি বলবার চেষ্টা করছি, পুঁজি আছে আপনার? ৫ পারসেন্ট এক্সপেনডিচার দরকার। পারবেন? ১০ থেকে ১১ পারসেন্ট প্রাইস হাইট হবে। দিতে পারবেন? দিতে পারবেন না, ভূপালটা ভূপালেই হয়, টোকিও জাপানে হয় না। ভূপালেই হবে, আবার ভূপাল হবে। এই তো ইন্ডাস্ট্রিয়াল পলিসি, এটা টোকিও ওয়াশিংটনে হবে না, আমাদের দেশের মতো হত দরিদ্র দেশেই হবে। দূষণটা ওখানে ছড়াবে আর এখন যদি এসব থেকে ব্যবস্থা করতে না পারা যায়। আপনি স্টেট বাস এবং অন্যান্য বাসের কথা বলেছেন। আপনি জানেন, আমরা ব্যবস্থা করেছি, আমরা আইন সংশোধনের ব্যবস্থা করেছি, মণিটারিংয়ের ব্যবস্থা করেছি। আপনি জানেন কোথায় কত লিটার পেট্রোল থাকবে, ডিজেল ০.৪৫ পার মিলিয়নে থাকবে, কমিয়ে দেবেন? কমিয়ে দিলে ভারতবর্ষে একটা ইঞ্জিনও চলবে না, অত সোজা নয়। আমি পশ্চিম জার্মনী, ইউ. কে. রাশিয়া, আমেরিকার বৈজ্ঞানিকদের সঙ্গে এই এনভায়ারনমেন্ট বিষয় নিয়ে আলোচনা করেছি, তাতে বোঝা গেছে যে আপনাদের যে ইঞ্জিনগুলি আছে লিটার কমিয়ে দিলে সব বন্ধ হয়ে যাবে, তখন গ্যাস বেলুনে চলতে হবে। হর্ণের কথা বলেছেন, আমরা তার ব্যবস্থা করেছি, সাইনবোর্ড দিয়েছি, মডিফিকেশন করেছি।

বিহার, ইউ. পি., থেকে যেসব বাস আসে তারা হর্ণ বাজায়। আমাদের ডাঃ আবীরলাল মুখার্জি একজন গবেষক, তিনি রিসার্চ করে রিপোর্ট দিয়েছেন এটুকু বলতে পারি। প্রসঙ্গক্রমে আপনারা টাটার হোটেলের কথা বলেছেন। তার জন্য আপনারা আতঙ্কিত হচ্ছেন। একটা কথা, সাইবেরিয়া থেকে যখন পাখী আসে তখন কি রাস্তায় বড় বাড়ি থাকে না? বার্ড বিহেভিয়ার নিয়ে বিশেষজ্ঞ, এক্সপার্টদের সঙ্গে কথা বলেছি, আলোচনা করেছি। আমি অঙ্ক কষে দেখেছি, আমি এখন বলছি গত বছর ৮ হাজার পাখী এসেছিল, আজকেও—আপনি নিচে থেকে আকাশের পাখীর গতিবিধির খোঁজ রাখতে পারেন—এসেছে এবং তাদের জন্য আমরা ওয়াটার বাউন্ডারী করে দিয়েছি। আপনি জুয়ের কথা বলেছেন। আমরা ওপেন এয়ার জু করতে চাই। কেউ কেউ মনে করছেন এটা কি ধরনের জু হবে, এটা একটু অন্য ধরনের হবে, পুরনো জু আমরা তুলছি না। আমরা যেটা করছি সেখানে যাতে নীয়ার ন্যাচার্যাল হ্যাবিটেন্ট পাওয়া যায় তার চেষ্টা করছি। আমি মাননীয় সুব্রতবাবুকে বলছি যে অন্য কিছু নয়, অন্তত বিদ্যাসাগর মহাশয়ের প্রথম, দ্বিতীয় ভাগ তো পড়েছেন। একটু পড়াশোনা করুন তাহলেই বুঝতে পারবেন। সোনারপুরে যে জিনিসটি আমরা করতে চাই সেটার ব্যাপার চীফ মিনিস্টারের গ্রীণ সিগন্যাল পাওয়া গেলে সেটা আমরা করব। তাদের বাসযোগ্য জায়গা আমরা করব। আমরা এই ব্যাপারে দিল্লি গিয়েছিলাম। মহম্মদ আনসারী এই ব্যাপারে আলোচনার সময়ে বলেছেন এটা করুন। এ ছাড়া রিসার্চ করতে চাই। এ ছাড়া কয়েকটি জায়গায় জেনেটিক প্লান্ডারিংয়ের ব্যবস্থা হয়েছে।

[5-20 — 5-30 P.M.]

জন্তু জানোয়ারদের ব্যাপারে অনেকে অনেক কথা বলেছেন। গোবিন্দবাবু বলেছেন, তুহিনবাবুও বলেছেন। কিন্তু ওরা ঠিক কি যে বললেন তা আমি ঠিক বুঝতে পারলাম না। জেনেটিক প্লান্টের জন্য একটা রিসার্চ প্রোজেক্ট করতে পারলে ভালো হয়। হাতি এখানে আসছে, আসবে আমি কি তাদের আসতে দেব না? হাতি বিহার থেকে এখানে বাচ্চা দেবার জন্য চলে আসছে। বিহারে দলমা শেষ হয়ে যাবার জন্য হাতিরা এখানে চলে আসছে। যেখানে হাসপাতাল আছে, যেখানে নার্সিং ভালো আছে, সেখানেই তো সবাই যায়। সেজন্য বিহার থেকে হাতিরা এখানে চলে আসছে বাচ্চা দেবার জন্য। এক আধটা নয়, ছ-ছ'টা বাচ্চা এখানে ওরা দিয়েছে। মানস ভুঁইয়া মহাশয় ডাক্তারী পড়েছেন, উনি এই সমস্ত বিষয় বুঝবেন। তুহিনবাবু যে ভাষণ দিয়েছেন তার মান অত্যন্ত উপযুক্ত এবং গুরুত্বপূর্ণ। বর্ধমানের কয়লাখনি অঞ্চলগুলির কি হবে বলুন? আমরা আলোচনা করেছিলাম—বর্ধমানে সমস্ত এলাকায় যেখানে কয়লাখনিগুলি আছে, সেই সমস্ত এলাকার কথা বলছি, একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। পলিউশন লোড আমাদের আছে। রাণিগঞ্জ থাকবে কি থাকবে না আজকে এই প্রশ্ন উঠেছে। আমি আপনাদের সামনে যে কথা বলতে চাই যে ব্যাপারটা অত্যন্ত বড় এবং অত্যন্ত গভীরভাবে ভাবতে হবে। আমাদের ভারতবর্ষের যে অর্থনৈতিক অবস্থা তাতে এই ব্যাপারে কিছু করার সুযোগ কম আছে। তবুও আমরা এর উপরে জোর দিতে চেয়েছি। আজকে সচেতনতা একটা জায়গায় গিয়ে পৌঁচেছে। লড়াই, সংগ্রাম-এর মধ্যে দিয়ে পরিবেশ সচেতনতার একটা জোয়ার এর আগে সৃষ্টি করা যায়নি। আমাকে আপনারা হয়ত ব্যাঙ্গ করতে পারেন, আমি রবীন্দ্রনাথের পোয়েমকে কোট্ করে শেষ করব। রবীন্দ্রনাথের একটা গান আছে, 'আকাশ ভরা সূর্য তারা বিশ্ব ভরা প্রাণ, তাহারই মাঝখানে আমি পেয়েছি মোর স্থান,

*বিস্ময়ের তাই জাগে আমার প্রাণ।' এই গান আমি ইউ. এন. এফ.-এর প্রেসিডেন্ট ডাঃ মোস্তাফা তোলবাকে পাঠিয়েছি। উনি এটা স্বীকার করে নিয়েছেন। এক সময়ে দেখবেন এটা বিশ্বের গান হয়ে উঠবে।* এই গানের ইংরাজি অনুবাদ করার চেষ্টা করছি। সুন্দরবন প্রোটোকলে আমি যেটা দিয়েছি, এটা সারা ভারতবর্ষে এটা স্বীকৃত হয়েছে। প্রেসিডেন্ট মিঃ ভেঙ্কটরমন এই সম্বন্ধে অনেক কথা বলেছেন, সেটা আমি পড়ছি 'দি সেম স্ট্রিম অব লাইফ দ্যাট রানস্ থ্রু মাই ভেনস্ নাইট অ্যান্ড ডে রানস্ থ্রু দি ওয়ার্ল্ড অ্যান্ড ড্যান্সেস ইন রিদমিক মেজার্স।' আমি এটাকে ইন্টারন্যাশনালাইজ করার চেষ্টা করছি। এই কথা বলে আমার এই গুরুত্বপূর্ণ বাজেট প্রস্তাবকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

### Demand No. 32

The motion of Dr. Ambarish Mukhopadhaya that a sum of Rs. 2,32,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "3425—Other Scientific Research" (This is inclusive of a total sum of Rs. 58,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

### Demand No. 89

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 89—Now I put Demand No. 89 to vote.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 1,65,00,000 be granted for expenditure under Demand No. 89, Major Heads : "2215-Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406-Forestry and Wild Life (Zoological Park and Lioyd Botanic Garden, Darjeeling)". (This is inclusive of a total sum of Rs. 41,26,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

### Demand No. 54

Now discussion on Demand Nos. 54 & 86—Food and Civil Supplies Department.

**Shri Debaprasad Sarkar, Shri A. K. M. Hassan Uzzaman, Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 86

**Shri Subrata Kukherjee, Shri Debaprasad Sarkar & A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

I call upon Shri Subrata Mukherjee to speak.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য দপ্তরের যে দাবি ধরা

হয়েছে বাজেটের মধ্যে আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমার বক্তব্যের প্রারম্ভেই মনে হয়েছে যে, এখানে অনেক মানুষ রয়েছেন যারা এক সময়ে খাদ্য আন্দোলন করেছিলেন, ঐতিহাসিক খাদ্য আন্দোলন করেছিলেন, আজকে সেই সমস্ত মানুষদের ঐ ইতিহাস খুব বেশি দিনের পুরনো ইতিহাস নয়। আমি সেই কিছু দিনের পুরনো সেই ইতিহাসের কথা একটু তাদের মনে করিয়ে দিতে চাই। আজকে যে পরিস্থিতির সামনে দাঁড়িয়ে, একটা অগ্নিগর্ভ অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা খাদ্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনা করছি, আজকে এটা সাধারণ মানুষের কাছে বিস্ময় 'এর সৃষ্টি করেছে। বাজারে আগুন। খাদ্যের সাথে যুক্ত প্রতিটি জিনিসই আজ দু-স্প্রাপ্য হয়ে দাঁড়িয়েছে এবং একটা চূড়ান্ত নৈরাজ্য ও অবহেলিত একটা অবস্থায় এই খাদ্য দপ্তর পরিণত হয়েছে। এই দপ্তরের মন্ত্রী মহোদয়ের এই ব্যাপারে না আছে নিয়ন্ত্রণ, না আছে বল্গাহীন অবস্থার বিরুদ্ধে কোনও প্রচেষ্টা। এই দপ্তর সম্পূর্ণভাবেই একটা দপ্তরবিহীন দপ্তর হিসাবে পরিগণিত হয়েছে। কিছুদিন আগে একবার মন্ত্রী মহোদয় দপ্তরের একটু কাজ দেখাবার চেষ্টা করেছেন এবং তা দেখাবার চেষ্টা করেছেন যখন হঠাৎ করে অসীমবাবু ট্রাফিক মন্ত্রী হয়ে গিয়েছিলেন। রেশন কার্ড-এ ফাঁকি দেওয়া হচ্ছে, রেশন কার্ড উদ্ধার করতে হবে বলে নেমে পড়েছিলেন। ওর হিসাব মতো এক কোটি ফলস্ কার্ড রয়েছে, যেটা উনি ধরবেন বলে ঠিক করেছিলেন—এই হিসাব উনি লিখিতভাবে আমাদের প্রশ্নের উত্তরে এখানে টেবিলে দিয়েছিলেন। সেই উত্তরে উনি বলেছিলেন যে এক কোটি ফলস্ রেশন কার্ড রয়েছে। নিজের দপ্তরের ইনফ্রাস্ট্রাকচারকে কাজে লাগাতে পারছেন না, মন্ত্রী সিপাই হিসাবে বিভিন্ন জায়গায় চলে গেলেন। চলে গেলেন বড়বাজারের নন-বেঙ্গলি এলাকায়, যেখানে উনি এনফোর্সমেন্ট বিভাগের লোককে নিয়ে অত্যাচার করতে পারবেন, পার্টির লোকের মাধ্যমে ধমক দিয়ে অত্যাচার করতে পারবেন—সেখানে নিজের পার্টির লোক আছে যেহেতু সেখানে গেলেন। আমরা এই ছবি দেখলাম। মন্ত্রী মহোদয় বলছেন, আমি মন্ত্রী নির্মলবাবু এসেছি, তোমরা রেশন কার্ডগুলো দিয়ে দাও। ক্যামেরার দিকে মুখ রেখে নির্মলবাবু এই কথা বলছেন—আমরা টি. ভি.-তে এই ছবি দেখলাম। উনি সেই মন্ত্রী, যিনি আজকে খাদ্য দপ্তরের বাজেট পেশ করতে এখানে এসেছেন। উনি বুকে হাত দিয়ে বলতে পারবেন, ওর দপ্তরে সত্যিই কাজ আছে, না কি এটা সম্পূর্ণ এলিফেন্টারী একটা ডিপার্টমেন্ট? নির্দ্দিষ্ট কাজ যদিও বা থাকে সেগুলো হচ্ছে কেন্দ্রকে দোষী করা ছাড়া, কেন্দ্র দিচ্ছে না বলা ছাড়া? আগে ওর যে বক্তব্য পড়েছি তাছাড়া দ্বিতীয় আর কোনও বক্তব্য এর মধ্যে নেই। সমস্তই ভুলে ভরা এই বক্তব্যের আমি তীব্র প্রতিবাদ করছি।

[5-30 — 5-40 P.M.]

আমি আশাবাদী মানুষ, আমি অন্তত ভেবেছিলাম নির্মলবাবুর কাছ থেকে সত্য ভাষণ আশা করব। শুধু প্রথাগত উত্তর দেবার জন্যেই দিতে হবে, মন্ত্রিত্ব রক্ষার জন্যই দিতে হবে একথা আমি বিশ্বাস করতে পারলাম না, আপনিও এর উর্দ্ধে যেতে পারলেন না। সবচেয়ে দুর্ভাগ্যজনক হচ্ছে ৩টি কাজ এই খাদ্য দপ্তরের, আমি তথ্য দিয়ে দুর্নীতির কথা বলব আপনি অস্বীকার করতে হয় করবেন। খাদ্য দপ্তরে এখন চূড়ান্ত দুর্নীতি এবং অবক্ষয় চলছে। আমি আগে কাজ সম্পর্কে আলোচনা করে নিই। প্রথম কাজটা কি—খানিকটা যদিও কাজ থাকে যেমন প্রোকিয়রমেন্টের কাজ, দ্বিতীয় কাজটা কি—ডিস্ট্রিবিউশনের কাজ, তৃতীয়ত, কাজটি হল—কন্ট্রোলিং দি প্রাইস মেন্টেন—এই ৩টি কাজ পর্যালোচনা করছি। প্রথম কাজ হচ্ছে প্রোকিয়র করা যা ওনারা করেন না, করবেনও না তার কারণ সংকীর্ণ রাজনীতির জন্য

ভোটের স্বার্থ সিদ্ধির জন্য ওনারা হাজার হাজার হাস্কিং মিল রয়েছে তাদের কাছ থেকে লেভি ধার্য করবেন না। ওনারা সরাসরি লেভি ধার্য করবেন না অর্থাৎ পেটি বুর্জোয়া, জমিদার-জোতদার, আধা জমিদারদের গায়ে হাত দেবেন না। দিলে তো ওদের ভোট নষ্ট হয়ে যাবে। কিঞ্চিৎ পরিমাণ চাপের ফলে মিল মালিক যারা রয়েছেন তাদের উপরে একটু চাপ সৃষ্টি করে লেভি আদায় করছেন। তাও আমি তথ্য দিয়ে দেখাব যে পরিমাণ কোটা ওদের ছিল সেই পরিমাণে ফুলফিল করতে পারেননি। তার অর্দ্ধেক স্ট্যান্ডার্ড জায়গাতেও পৌঁছাতে পারেনি। এই হল ওদের ১নং কাজের নজির। আজও আমি বিধায়ক কিন্তু আমার তথাকথিত মন্ত্রী থাকাকালীন আমি লেভি দিয়ে মানুষের খাবারের ব্যবস্থা করেছিলাম। আজকে আপনাদের ১ কোটি মানুষকে খেতে দেবার মতো ক্ষমতা নেই। তাদের অত্যাবশ্যক জিনিস সরবরাহ করবার মতো বিন্দুমাত্র কোনও সুযোগ নেই। প্রতিদিন আপনাদের রেল লাইনে দাঁড়িয়ে থাকতে হবে কখন ইউ. পি. থেকে, বিহার থেকে খাদ্য আসবে, কখন কেন্দ্র থেকে রেক আসবে, পাঞ্জাব থেকে গম আসবে তার উপরে ভিত্তি করে খাদ্যের ব্যবস্থা হবে। এমনকি পরবর্তী পর্যায়ের ব্যাপারটা দেখুন—এখানে খাইয়ে দেবার পর্যন্ত ব্যবস্থা করে দিতে হবে অন্যান্য স্টেটকে। ইন্টারস্টেট ডিস্ট্রিবিউশন সিস্টেমের ক্ষেত্রে এমন কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই মাত্র ৩টি জেলা ছাড়া যেখানে ইন্টারস্টেটে পর্যন্ত এফ সি আইকে ডিস্ট্রিবিউশন করতে হয়। অর্থাৎ দ্বিতীয় পর্যায়েও ব্যর্থতা। প্রোকিয়রমেন্টের ব্যাপারে ব্যর্থ, একটা চূড়ান্ত জায়গায় পৌঁছে গেছে। আমার এলাকায় আমি তথ্য দিয়ে বলব সেখানে প্রোকিয়রমেন্ট সম্পূর্ণ উদাসীন বা রাজনৈতিক স্বার্থ রক্ষা করবার জন্য কিছু করছেন না। হাস্কিং মিলের ক্ষেত্রে হাজার হাজার হাস্কিং মিল রয়েছে, তারা সরকারি দলের পৃষ্ঠপোষকতায় গেছেন। আগে বীরভূমের এবং বর্দ্ধমানের মিল মালিকরা সি. পি. এমের ছিল কিন্তু যেহেতু মন্ত্রী ফরওয়ার্ড ব্লকের সেইহেতু হাস্কিং মিল মালিকরাও রাতারাতি ফরওয়ার্ড ব্লকের বাঘ মার্কা নিয়ে চালিয়ে যাচ্ছে। এবং বেপরোয়াভাবে চালিয়ে যাচ্ছে। অর্থাৎ হাস্কিং মিল মালিকদের ওপর ওদের কিছু করার ক্ষমতা নেই। অজান্তে সরকার স্বীকার করে নিয়েছে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের রপ্তানিতে স্বয়ং সম্পূর্ণ নয়। কেন্দ্রকে দিতে হবে, বিহারকে দিতে হবে, ইউ. পি.-কে দিতে হবে, মহারাষ্ট্রকে দিতে হবে। আপনারা আজ পর্যন্ত খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারলেন না। আপনারা দীর্ঘ ১২ বছর ধরে কন্টিনিউয়াস মন্ত্রী থাকার পরেও আজ পর্যন্ত বলতে পারলেন না যে খাদ্যে আমরা স্বয়ং সম্পূর্ণ হয়েছি। মাথা উঁচু করে এই কথাটা বলতে পারলেন না আর আপনারা কিনা ভারত সরকারকে দোষ দেন। ভারতবর্ষের পাল্টা আর কোনও দেশ পৃথিবীতে দেখাতে পারবেন যেখানে ৭০ ভাগ মানুষকে খাদ্য দিচ্ছে? অন্য কোনও জায়গায় ব্যর্থ হলেও ভারতবর্ষ এই ব্যাপারে পৃথিবীর অন্যতম দেশ বলে প্রতিপন্ন হবে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক তার যে রিপোর্ট প্রকাশ করেছে তাতেও এই কথা বলেছে। আমরা স্বীকার করছি খাদ্য ছাড়া অন্য কোনও শিল্পে আমরা সম্পূর্ণভাবে সার্থক হতে পারিনি। মাইলোর যুগ থেকে মানুষ এগোতে পেরেছে। ভারতবর্ষ আগে যে মাইলোর যুগে ছিল সেই জায়গা থেকে এসে স্বয়ংম্ভর সম্পূর্ণ বাফার স্টকে কেন্দ্রীয় সরকার পৌঁছে গেছে। কেন্দ্রীয় সরকারের যত উৎপাদন বাড়ছে তত আপনারা কোটা বাড়াতে বলছেন, আরও দাও দাও করছেন কিন্তু নিজের থেকে কিছু করার ক্ষমতা নেই।

স্যার এফ. সি. আই. ছাড়া তো ওদের অন্য কোনও কাজ নেই, এফ. সি. আই. এখন এখানে শুধু কালেকশন নেয়, ওরা কাজ করে না। ডিস্ট্রিবিউশনের কাজ কিন্তু এফ. সি. আই. করে। এখন শুধুমাত্র বিরাট ইন্‌ফ্রাস্ট্রাকচার তৈরি করার জায়গা আছে ফ্রী স্কুল স্ট্রিটে। আপনি

আরও অবাক হয়ে যাবেন এদের যত টাকা দিয়েছে কত টাকা চেয়েছেন এর একটা বিরাট টাকা প্রায় ৬৯ কোটি টাকা, আর একটি খাতে প্রায় ১৫ কোটি টাকা কয়েক কোটি টাকা—মেন্টেনান্স কস্টের জন্য চলে যায়। জনগণের স্বার্থের জন্য নয়, ওনার আমলে প্রত্যেকটি বিভাগের স্টাফ এবং অফিসারের সংখ্যা কোনও কোনও জায়গায় ব্যাপক হারে বেড়ে গিয়েছে। আমি দু-একটি জায়গার কথা বলি, কি রকম হয়েছে ফুড ডিপার্টমেন্টে—আগে ছিল একটি ডিরেক্টার, এখন দুটি ডিপার্টমেন্টে দুইটি ডিরেক্টার হয়েছে। একজন ডিরেক্টার অফ স্টোর, আর একজন ডিরেক্টার অফ পারচেজ অর সামথিং কি একটা হয়েছে। কিন্তু দুই জনেরই কোনও কাজ নেই, আমার কাছে যা তথ্য আছে। এস্ট্যাব্লিশমেন্ট এবং মেন্টেনান্স কস্ট আগে যা ছিল, এখন তার চেয়ে অনেক বেড়েছে। আশ্চর্যের বিষয় হচ্ছে কর্মী এবং অফিসারের সংখ্যা ক্রমেই বেড়ে যাচ্ছে। আমি উদাহরণ দিই '৭৫ সালে যখন ডিরেক্টার অফ ডিস্ট্রিবিউশন, প্রকিউরমেন্ট অ্যান্ড সাপ্লাই অফিসে তিনজন ডেপুটি ডিরেক্টার ছিল, আজকে '৮৭ সালে সেখানে সাতজন ডেপুটি ডিরেক্টার হয়েছে। কাজ কমছে আর ওনার ডিরেক্টারের সংখ্যা জ্যামিতিক হারে বাড়ছে। অর্থাৎ মেন্টেনান্স কস্ট বাড়ছে কিন্তু মানুষের কোনও সুবিধা হচ্ছে না। অনুরূপভাবে উনি লোয়ার ডিভিসন ক্লার্কও সমানভাবে বাড়িয়েছেন। এবং আমার কাছে তথ্য আছে, আমি পড়ে শোনাচ্ছি যে প্রত্যেকটি জায়গাতে ওনার সরাসরি নিয়োগের ব্যবস্থা করা হয়েছে, কোনও কোনও জায়গাতে উনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-র থ্রু দিয়ে নিচ্ছেন না। লোক নেবার জন্য এবং পার্টিবাজীর জন্য ওনার দপ্তর ছাড়া আর কোনও দপ্তরে নেই। বাজারে আজকে আগুন জালানো ছাড়া এই মুহূর্তে যদি একটা মন্ত্রীকে এখানে যতীনবাবুর মতো বসানোর দাবি করতে হয় তাহলে আমাদের ঐ খাদ্যমন্ত্রীকে দাবি করতে হবে। এবং আমি জানি এইভাবে যদি চলতে থাকে তাহলে ওকে ওনার একদিন এই পরিণামের জন্য ব্রহ্মশক্তির মতো বলতে হয়—শেষের সেদিন অতি ভয়ঙ্কর। সেইদিন—ভয়ঙ্কর দিনের জন্য অপেক্ষা করতে হবে। মানুষ সামান্য ডাল, ভাত খাবে তাই ১৫ টাকা কে. জি., তার জন্যও নাকি কেন্দ্র দায়ী। শাক সব্জিও কেন্দ্র দেবে, চালও কেন্দ্র দেবে, নুনও কেন্দ্র দেবে, তার ডিস্ট্রিবিউশনও কেন্দ্র করে দেবে। ওনারা শুধু পার্টির কাজ করবেন, আর ঘুরে বেড়াবেন। আপনি তো ঐ পার্টির লোক। আপনি এখন সর্ষের তেল নিয়ে করছেন সর্ষের তেলের উপর লেভি বসানো আছে, এক গাড়ি যদি তেল আসে তাহলে ফরওয়ার্ড ব্লকের জন্য দুই টিন নামিয়ে দিতে হবে। আর এদিকে উনি সর্ষের তেল নাই বলে সর্ষের তেলের দামটা দুম করে বাড়িয়ে দিলেন, আবার চাপে পড়ে কমিয়ে দিল। কিন্তু বাড়িয়ে দেওয়া আর কমিয়ে দেওয়ার মাঝে যে দামটা স্থিরিকৃত করে দেওয়া হল তা প্রায় ৫ টাকা থেকে ৬ টাকা পার কে. জি. করে দেওয়া হল। সর্ষের তেলটাকে অ্যাডালটরেশন করে এমন জায়গায় নিয়ে গেলেন যে আজকে লজ্জায় পদত্যাগ না করে উনি বাজেট পেশ করেছেন। আজকে যে ভেজাল তেল খেয়ে ৫০০ থেকে সাড়ে ৫০০ লোক—এক একটা লোকের সঙ্গে এক একটা পরিবার যুক্ত—পঙ্গু হয়ে পড়ে রয়েছে, অসহায় অবস্থায় পড়ে রয়েছে, যাদের কেউ দেখবার নেই, তাদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে গিয়েছে। যার শুধু একটি মাত্র কারণে বহু মানুষ, বহু পদত্যাগ আগে করে গিয়েছেন। একটু আগে একজন মন্ত্রী রাজীব গান্ধী, মহাত্মা গান্ধীর কোটেশন তুলে ধরলেন, তাই বলছি যখন শাস্ত্রী একটা রেল অ্যাক্সিডেন্টের জন্য পদত্যাগ করেছিলেন—সেখানে কয়েক হাজার মানুষ মারা গিয়েছিল। আজকে এই যে কিছু পঙ্গু অবস্থায় রইল—এরা মারা গেলে ভাল হত—তাই বলছি এটা যথেষ্ট ক্রিমিনালের ব্যাপার বলে আমি মনে করি। তাই আমি এর জন্য খাদ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রতিবাদ করছি না, তাকে ধিক্কার জানাচ্ছি। আমি মনে করি তার পদত্যাগ করা

উচিত। আপনারা গিয়ে দেখে আসুন কি অমানুষিক অবস্থা। ভুপাল গ্যাস নিয়ে ওরা বাজার মাৎ করে, ওরা আজকে চিৎকার করেন, ঠক্কর কমিশন নিয়ে, আজকে তার চেয়ে অনেক বড় সাংঘাতিক ব্যাপার ঘটেছে। তাই একটি জায়গায়, শুধু একটি জায়গা আপনাদের চোখে পড়েছে ভেজাল তেল এবং অন্যান্য ভেজাল সামগ্রীর ব্যাপারে বাংলাদেশের যদি খবর নেন তাহলে এই মন্ত্রী মহোদয়কে আপনি নিজেও আপনার দলে রাখবেন না। আজকে অবস্থাটা এই পর্যায়ে চলে গিয়েছে।

[5-40 — 5-50 P.M.]

তারজন্য কি করেছেন, তারজন্য বাজেট বক্তৃতায় সহানুভূতি জ্ঞাপন করেছেন, ব্যবস্থা করেছেন কোন পুনর্বাসনের? দিল্লির মন্ত্রী এসে দেখতে গিয়েছেন, আপনাদের মুখ্যমন্ত্রী গিয়ে বলেননি ব্যবস্থা করার দরকার আছে। আমাদের কেন্দ্রীয় মন্ত্রী এসে অনুদান দেবার ব্যবস্থা করেছেন, কিন্তু ভেজাল খাদ্য মন্ত্রী সেখানে হাজির হননি আজকে এই অবস্থায় চলে গেছে। স্যার, আমি বললাম যে কিরকমভাবে ইন্টার-পার্টি করছে। এফ. সি. আই. ছাড়াও আমি কয়েকটি চিত্র তুলে ধরছি। আমি আগেই বলেছি বর্ধমান, বীরভূম, বাঁকুড়া ছাড়া ওরা বরাদ্দ করেছেন ৪টি জেলায়, কিন্তু আমার সংবাদ হচ্ছে ৩টি জেলায় এই ডিস্ট্রিবিউশন কিছুটা আংশিকভাবে করবার চেষ্টা করেছেন, তার বেশি নয়। স্যার, এশেনশিয়াল কমোডিটিজ কর্পোরেশন হচ্ছে একটা স্বয়ংশাসিত সংস্থা ফুড ডিপার্টমেন্টের। সেখানে অনেক কিছু বিষয় আছে। আমি প্রথম বিষয় থেকে শুরু করি, কি রকম দুর্নীতির অবস্থা একটু দেখুন। আপনি সিমেন্টে আসুন। ২২ তারিখের অমৃতবাজার পত্রিকার প্রথম পাতা যদি দেখেন তাহলে দেখবেন ভয়ঙ্কর ব্যাপার—শুধু কোটি কোটি টাকা নষ্ট, চুরি নয়, আমি এশেন্সিয়াল কমোডিটিজ বেশি করে বলব, কারণ, ওটাতে ওনার নড়ে চড়ে দুর্নীতি করার সুযোগ আছে, বাকিতে খুব একটা নেই। আমি একটা জায়গায় সিমেন্ট সরবরাহের কথা বলছি সেটা হচ্ছে অদৃশ্য ব্রিজ দ্বিতীয় হুগলি সেতু যেটা বুদ্ধদেববাবু পচা সিমেন্ট দেওয়ার ফলে ভেঙ্গে পড়েছে। এক বছর আগে চীফ সেক্রেটারি বলেছেন রিপেয়ার করা যাবে না, পিছিয়ে গেল। আর ভয়ঙ্কর কথা প্রায় ২০ কোটি ৫৬ লক্ষ টাকা নষ্ট হয়েছে একবার সিমেন্টে যেখানে সি. সি. আই থেকে অবজেকশন দেওয়া হয়েছে, যেখানে আই. আর. ডি. সি. থেকে বাধ্য করা হয়েছে এবং নানাভাবে সেই কোটি কোটি টাকার পচা সিমেন্টকে চালিয়ে দেবার জন্য ঐ দপ্তরকে দিয়ে দেওয়া হয়েছে, যার পরিণতি হিসাবে অদৃশ্য ব্রিজ ভেঙ্গে পড়ে গেছে, মানুষ মারা গেছে। কোনওদিন ব্রিজ হবে না। কোনও জবাব দিতে পারবেন? এক সময় আমি দেখেছি এই মন্ত্রীরা যখন বিরোধী দলে ছিলেন তখন আমাদের একজন সদস্য সিমেন্ট ব্যবসায়ী ছিলেন যার নাম ছিল নেপাল রায়। তাকে গঙ্গা মাটি রায় বলে চিৎকার করেছেন। নির্মলবাবু, আজকে আপনাকে কি বলব? আজকে আপনি কি মাটি দিচ্ছেন যে মাটিতে লোক মরছে, উন্নয়নমূলক কাজ ধ্বংস হয়ে যাচ্ছে, কোটি কোটি টাকা নয়-ছয় করে দিচ্ছেন? স্যার, এশেনশিয়াল কমোডিটির একটা তথ্য আপনাকে দিচ্ছি, এই ডকুমেন্ট আমাদের তৈরি নয়, এই ডকুমেন্ট এ. জি'র কাছ থেকে আনা। অ্যাকাউন্ট জেনারেল ওয়েস্ট বেঙ্গল, ৪, ডালহৌসী স্কোয়ার, ক্যালকাটা-১, এই ডকুমেন্টটা তৈরি করে। আমি তার জেরক্স কপি আপনাকে দিচ্ছি। তার ইন্ডেক্স করা হয়েছে পার্ট ।এ, পার্ট ।বি, পার্ট ।।, টোটাল আইটেম-২৮ এবং আইটেম ওয়াইজ সমস্তগুলি ব্যাখ্যা করে পড়লে সময় দিতে পারবেন না, আমি শুধু মেজর হেডগুলি পড়ছি যেগুলি ইররেগুলারিটিজ, করাপশনে ভর্তি। কে চ্যালেঞ্জ করবে? মন্ত্রী বলবেন কি ইররেগুলারিটিজ

হয়েছে? এ. জি. বলে দিয়েছে এবং আমার কাছে যে তথ্য আছে সেই তথ্যের ভিত্তিতে দায়িত্ব নিয়ে বলতে পারি হয় আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনুন, আমাকে তাড়িয়ে দেবার ব্যবস্থা করুন, না হয় দুর্নীতিগুলিকে চ্যালেঞ্জ করতে হবে। আমাকে চ্যালেঞ্জ করতে হবে না, এ. জি. বেঙ্গলকে চ্যালেঞ্জ করতে হবে। এই কাগজ আপনার কাছে পৌঁছে দেব। শুধু মেজর হেড কয়েকটি বলছি—এক একটা জায়গায় শুধু অ্যাভয়ডেবল ফ্রুটলেস এক্সপেন্ডিচার হয়েছে পার্ট ১বি-তে ৪ নং ক্লজে ২ কোটি ৮৭ লক্ষ টাকা, ৫ নং লস ডিউ টু ডাইভার্সিফিকেশন চার্জেস অব সল্ট রেক্স-এর জন্য হয়েছে এবং সল্ট-এর কোয়ালিটিজম খারাপের জন্য ১ কোটি ৭২ লক্ষ টাকা লস।

এরকমভাবে আন-অ্যাভয়েডেবেল লস হচ্ছে ৫২ লক্ষ টাকা। আর একটা লস হচ্ছে ১ কোটি ১২ লক্ষ টাকা। আনইউটিলাইজেশন অব গোডাউন এখানে লস হচ্ছে ২৭ লক্ষ ৩৫ হাজার টাকা। এইভাবে একের পর এক দেখুন শর্টেজ, ডেমারেজ ইত্যাদিতে ৩৯ কোটি ৪০ লক্ষ টাকা তছরূপ করেছেন এশেন্সিয়াল কমোডিটিস্-এ। মন্ত্রী মহাশয় আমার চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন—এগুলি সব এ. জি. বেঙ্গলের কাগজ, আমি সব দিয়ে দিচ্ছি, পড়ে দেখুন এতে পুরো জিনিস রয়েছে। এবারে আমি যতগুলি তথ্য দিচ্ছি। আমি তার বক্তৃতা ভালভাবে পড়েছি এবং দেখছি তার মূল বক্তব্য হচ্ছে, কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। কাজেই তার করার কিছু নেই। এবারে দেখুন অ্যানুয়াল রিপোর্ট অব এ. জি.—পেইজ ১০ এ। স্টেট ওয়াইজ রাইস প্রোকিওরমেন্ট করার কথা যেটা তাতে পশ্চিমবাংলার করার কথা ছিল ১৯৮৬/৮৭ সালে ২৪ হাজার ৬০০ মেট্রিক টন। অন্যান্য সমস্ত স্টেট এর চেয়ে বেশি করেছে। আপনারা কেন সেই জায়গায় যেতে পারলেন না মন্ত্রী মহাশয় তার জবাব দিন? এরপর আসুন কেরোসিন তেল। মন্ত্রী মহাশয় হয়ত বলবেন কেরোসিন তেল যথাযথভাবে সাপ্লাই পাচ্ছিনা বলে তেলের ক্ষেত্রে শর্টেজ হয়েছে। কেন্দ্রীয় পেট্রোলিয়াম মিনিস্টার ১৯৮৯ সালের ২৮শে ফব্রুয়ারি রাজ্যসভায় চিন্তামনি জানার একটা প্রশ্নের উত্তরে বলেছেন, প্রতি মাসে কি পরিমাণ কেরোসিন তেল দিয়েছেন। পশ্চিমবাংলায় গত মে মাসে দিয়েছেন ৫৩ হাজার ৭৭০ মেট্রিক টন, কিন্তু রিলিজড হয়েছে ৫৪ হাজার ৪৭৮ মেট্রিক টন। সর্বশেষ সেপ্টেম্বর মাসে অ্যালট করেছেন ৫৪ হাজার ৫৯০ মেট্রিক টন, কিন্তু রিলিজড হয়েছে ৫৪ হাজার ২৭০ মেট্রিক টন। ভারতবর্ষের সমস্ত স্টেটে কেরোসিন তেল দেওয়া হয়, কিন্তু একটা স্টেট-ও দেখাতে পারবে না যে কাউকে বেশি তেল দেওয়া হয়েছে। তাহলে কেন এই হাহাকার কেরোসিন তেলের? মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি শুনলে অবাক হবেন কলকাতায় নাগরিক সমিতি করা হয়েছে কেরোসিন তেল দেবার জন্য। এরা ইমারজেন্সির সময় বলেছিলেন কংগ্রেসের লোকেরা সংবিধান বিরোধী কাজ করেছে, তাদের ফাঁসি দাও। আজকে নাগরিক সমিতি স্লিপ দিলে তবে কেরোসিন তেল পাওয়া যাবে। আমি আমার বিধানসভা এলাকায় তার নজির দেখাতে পারি। প্রত্যেকটি জায়গায় নাগরিক সমিতি কেরোসিন তেল ডিস্ট্রিবিউট করার অথরিটি নিয়েছে। কে তাদের এই অথরিটি দিয়েছে? কেন্দ্রীয় সরকার কি ওই নাগরিক সমিতিকে অথরিটি দিয়েছে? কেন্দ্রীয় সরকার যে কোটা ঠিক করে দিয়েছে তার অরিজিন্যাল কপি রয়েছে। তাহলে কি দরকার আছে এই নাগরিক সমিতির? আজকে প্রত্যেক জায়গায় এই কেরোসিন তেল নিয়ে মারামারি হচ্ছে। আমাদের দলের লোক যদি এই কাজ করে আমরা নিশ্চয়ই তার প্রতিবাদ করব। কেন এই কেরোসিন তেল নিয়ে মারামারি হবে, কেন নাগরিক সমিতিকে চাঁদা দিতে হবে মন্ত্রী মহাশয় তার জবাব দিন।

[5-50 — 6-00 P.M.]

শুধু ডোনেশন নয়, শুধু কোটা নয়, কি ব্যাভিচার যে চলছে সেখানে আপনারা একটু লক্ষ্য করলেই বুঝতে পারবেন। মুখ্যমন্ত্রী নিজে প্রতিবাদ করেছেন, বলেছেন যে নাগরিক সমিতি দিয়ে ডিস্ট্রিবিউশন হবে না। মুখ্যমন্ত্রীর সেই অর্ডারকে না মান্য করে সেই নাগরিক সমিতি দিয়ে ডিস্ট্রিবিউশন হচ্ছে। তাহলে আমরা রাস্তায় গিয়ে লড়াই করব? মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে এর উত্তর দেবেন। কোটা সম্বন্ধে বলা যাবে না তাহলে বিপদ আরও বাড়বে। উনি বলছেন ফুড গ্রেন কেন্দ্র তিনি পারছে না বলে উনি এখানে দিতে পারছেন না। কেরোসিনের যে কোটা তার বেশি সেন্ট্রাল দিচ্ছে। কিন্তু কি হচ্ছে? চুরি হচ্ছে ব্লাক মার্কেট হচ্ছে। সমস্ত এম. আর. শপ, স্ট্যাটুটারী রেশন শপ যেসব রয়েছে সেখানে রেপসিড অয়েল সাপ্লাই দেওয়া হচ্ছে। কিন্তু সেই সব তেল ব্লাক মার্কেটে চলে যাচ্ছে। রেপসিড অয়েল থেকে আরম্ভ করে চিনি পর্যন্ত। এগুলি দেওয়া হচ্ছে সাপ্লাই সব ফুড গ্রেন ঠিক আছে, কিন্তু সেগুলি সব কোথায় যে চলে যাচ্ছে সেসব দেখার লোক নাই। সমস্ত জায়গায় লেনদেনের ব্যবস্থা আছে। এই সব যে ধরবেন বলে মনে হচ্ছে না। লোকসভায় এক কোয়েশ্চেনের উত্তরে—আমার কাছে প্রসিডিংস আছে—আনস্টার্ড কোয়েশ্চেন নং ২১৬৫—বোধ হয় পুরুষোত্তমবাবু প্রশ্ন করেছিলেন, আপনাদেরই লোক—তাতে ডেপুটি মিনিস্টার মিঃ ভাটিয়া উত্তর দিয়েছিলেন পশ্চিমবাংলায় সর্বশেষ একটা স্টেটমেন্ট দিয়েছিলেন যে চিনি ১৬০ মেট্রিক টন পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে। আপনারা তা তুলতে পর্যন্ত পারেননি। অফটেক হয়ে গেল—তুলতে পারলেন না। ইণ্ডিয়ান পাবলিকেশন-এ এই কথা আছে। ইণ্ডিয়ান রিসার্চ অ্যান্ড পাবলিকেশন ডিভিসনে একটা সাজেশন দিয়েছিল এই অফ-টেক সম্বন্ধে। ২৭৩ পাতায় এটা আছে—সেইজন্য কোটা কেটে দেওয়া হয়েছিল। আপনারা ফুড গ্রেন সব তুলতে পারছেন না। রাখবার জায়গা নেই ওয়ার হাউস-এ রাখার ব্যবস্থা নেই। কেন্দ্রীয় সরকারের শুধু দায়-দয়িত্ব নয়, পশ্চিমবাংলা সরকারেরও দায়-দায়িত্ব আছে। উনি বলবেন যে আমাদের এখানে ফুড এন্ড সিভিল সাপ্লাই ডিপার্টমেন্ট বলবে যে আমাদের এখানে ফুড গ্রেন কম দেওয়া হয়। কিন্তু অরিজিন্যালি কি দেখুন। আনস্টার্ড কোয়েশ্চেন নং ২৭২৫ লোকসভাতে ফুড মিনিস্টার বলেছেন যে সাপ্লাই সব ফুড গ্রেন পশ্চিমবাংলা বেশি দেওয়া হয়—মিনিস্টার কে. এম. প্রধান, ডেটা অ্যালটমেন্ট সব বলে দিয়েছে এবং বলেছেন যে চিনি পশ্চিমবাংলায় চিনি সবচেয়ে বেশি অ্যালট করা হয়েছে ১৬০ মেট্রিক টন। ১৫ই মার্চ ১৯৮৯ একটা কোয়েশ্চেনের উত্তরে ১৫৮ নং কোয়েশ্চেন বলা হয়েছে চাল গম চিনি কেরোসিন সবচেয়ে বেশি দেওয়া হচ্ছে। রেপসিড তেল যা দেওয়া হয়েছে তা আপনারা তুলতে পারেন নি। আপনাদের ফেলিওর অব প্রোকিওরমেন্ট সম্বন্ধে বলি। অন্ধ্রপ্রদেশ প্রোকিওর করেছে ০.৩৬। আপনারা সেখানে যেতে পারেননি।

যারা সেটার সর্বনিম্ন প্রোকিওরমেন্ট স্ট্যান্ডার্ডে রিচ্ করতে পারেন নি, তারা কোন অধিকারে এর চেয়ে বেশি এই মোবাইল ফেয়ার প্রাইস শপ শুরু হয়েছে। ওয়েস্ট বেঙ্গলে কেন হয়নি? আমি সেটা আপনাকে আবার বলে দিচ্ছি, স্টার্ড কোয়েশ্চেন নং ১১১৩, লোকসভা—অমরিশ রতুয়া মিনিস্টার অব ফুড অ্যান্ড সিভিল সাপ্লাই-এর কাছে এই প্রশ্নটি করেছিলেন। সেই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি একমাত্র পশ্চিমবঙ্গই এই মোবাইল ফেয়ার প্রাইস শপের বিন্দুমাত্র জায়গায় পৌছতে পারেনি, যেখানে অন্ধ্রপ্রদেশ থেকে আসাম, বিহার, হিমাচলপ্রদেশ, মধ্যপ্রদেশ, মণিপুর, সিকিম, উত্তরপ্রদেশ ইত্যাদি সবাই এই মোবাইল ফেয়ার

প্রাইস শপ করতে পেরেছে। মোবাইল ফেয়ার প্রাইস শপ যদি করতে না পারেন তাহলে ইনফ্লেশন বাড়বেই। আপনার বড় দায়িত্ব কলকাতা মহানগরীর। এখন এই মহানগরীগুলির মধ্যে সব চেয়ে বড় ইনফ্লেকশন হচ্ছে কলকাতায় খাদ্যের জন্য, এই কথা অস্বীকার করবার কোনও উপায় নেই। আপনাদের এই ব্যর্থতার দায়-দায়িত্ব আপনি অস্বীকার করতে পারবেন কি করে, আমি জানি না। আর তার সঙ্গে চলেছে চুরি, আর এক ধরনের দুর্নীতি টাটার কাছ থেকে জিনিস নিচ্ছেন এবং সেটা নিয়ে এম. আর., এস. আর. শপে ঢুকিয়ে দিচ্ছেন। যার ফলে এক একটি জায়গায় যেখানে পোজিশন ছিল অনেক উঁচুতে বিশেষ করে কো-অপারেটিভের ক্ষেত্রে, সেখানে কমে গিয়ে একেবারে ১৭তম, ১৫তম, ৯ম স্ট্যান্ডার্ড হয়ে গেছে। কেন কিনছেন তাদের কাছ থেকে? বিশেষ করে এক ধরনের অয়েল, সল্ট আপনি টাটার কাছ থেকে কিনছেন রেশন শপের মাধ্যমে ডিস্ট্রিবিউশন করার জন্য। এতে করে কি ভারসাম্য রক্ষা হবে? আপনার মূল কাজ হল রেশন সিস্টেম—এই রেশন সিস্টেম গোটা বাজারের ভারসাম্য রক্ষা করবে। এই ভারসাম্য আপনি আরও নষ্ট করে দিয়েছেন এর মাধ্যমে। এই একটা তথ্য আমি আপনার কাছে দিলাম। স্যার, আমি লোকসভার আর একটি প্রসিডিংস দিই, উনি এখনই বলবেন। উনি সফ্ট কোকের ব্যাপারে বক্তৃতায় অনেক বড় করে লম্বা করে বলেছেন। উনি বলেছেন আমাদের বাজারের কোল, আমরা উৎপাদন করি, অথচ আমরা কয়লা পাই না। এর চেয়ে বড় অসত্য আর কিছু হয় না। ওর বক্তৃতায় উনি যেগুলি বলেছেন তার ডকুমেন্ট এনেছি, সেটা এখানে তুলে দিচ্ছি, আমার নিজের বক্তৃতা নয়। আপনার এই দপ্তরটা একটা অপদার্থ দপ্তর। আপনার যিনি চীফ্ একজিকিউটিভ, তিনি দুপুর বেলায় ভেতরে গিয়ে এক গাদা খাবার খেয়ে শ্বেত হস্তির মতো দিবা নিদ্রা দেন। ভোঁস্ ভোঁস্ করে তার নাক ডাকা দেখলে ৮ বছরের শিশুরা পর্যন্ত চমকে যাবে। এই হল ওনার দপ্তরের অবস্থা ওনার নিজের কোনও কতৃর্ত্ব নেই। সেই সব নাম বললে ঠিক হবে? সেই সব তথ্য আমার কাছে আছে। আমি শুধু এইটুকু বলছি যে, উনি বক্তৃতায় বলেছেন আমরা আমাদের কোল পাই না। কি রকম কোল পান না—এটা আমি আবার লোকসভার প্রসিডিংস থেকে বলছি। এটা হচ্ছে আনস্টার্ড কোয়েশ্চেন নং ৪৭৬ টু বি আনসার্ড অন ১৫-ই নভেম্বর, ১৯৮৮, সেখানে সাপ্লাই অব কোলের ব্যাপারে মিনিস্টার সেই সমস্ত ডাটা দিচ্ছেন। তাতে দেখা যাচ্ছে টন হিসাবে বিহার পাচ্ছে ৫৩২.৯, ওয়েস্ট বেঙ্গল ৬১৩.৭, উত্তরপ্রদেশ ৯৪.০২, উড়িষ্যা ৪.০, গুজরাট ৩.০, রাজস্থান ১.৩, দিল্লি মাত্র ৬৩.০ পাচ্ছে। আর ওয়েস্ট বেঙ্গল সেখানে ৬১৩.৭ টনস পাচ্ছে। এর পরেও বলবেন পশ্চিমবঙ্গ কোক কয়লা পাচ্ছে না! এই প্রশ্নটা করেছেন আপনাদেরই সদস্য হান্নান মোল্লা। আমি তারিখটা আগেই বলে দিয়েছি। এনার্জি মিনিস্টার উত্তর দিয়েছেন। অথচ আপনি এক লম্বা ফিরিস্থিতে বলেছেন, কি সর্বনেশে ব্যাপার যে, আমাদের দেশের কয়লা আমরা পাচ্ছি না। এই সবের জবাব নেই! এখানে একজন মিনিস্টার ডাঃ মানস ভুঁইয়াকে বললেন যে, বর্ণপরিচয় থেকে আরম্ভ করে বড় বই পড়বেন। আর আপনাকে তো তার থেকে তলার বই পড়তে বলতে হয়—নার্শারী কেজি থেকে একেবারে পড়াশুনা আরম্ভ করুন, তারপর এখানে পৌঁছবেন। স্যার, এডিবল্ অয়েলের কথা বলি। সেখানেও একই প্রশ্ন এই এডিবল্ অয়েলের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি। স্টেট গভর্নমেন্টের এডিবল্ অয়েল সংক্রান্ত যে সমস্ত ব্যাপার রয়েছে, তার মধ্যে সবচেয়ে বড় করে আপনি বলেছেন ভেজালের বিষয় সম্বন্ধে। সেটাও আমাদের মন্ত্রী বলে দিয়েছেন, দি স্টেট গভর্নমেন্ট ইজ সিজড্ উইথ দি নিড অব দি সোসিও-ইকনমিক রিহ্যাবিলিটেশান অব দি অ্যাফেক্টেড ফ্যামিলিজ। আমি এটারও আগেই উত্তর দিয়ে বলেছি। এইভাবে আমি অয়েল থেকে আরম্ভ

করে সমস্ত বিষয় দেখাতে পারি, তাতে বক্তৃতা আরও দীর্ঘ হয়ে যাবে। আমি আর দীর্ঘ করতে চাই না। কাজেই সমস্ত বিষয়ে কেন্দ্রের ঔদাসীন্য, কেন্দ্রের নেগলিজেন্সি অথবা বিমাতৃসুলভ মানসিকতা একটি ব্যাপারেও নেই। খাদ্যের ব্যাপারে সমস্ত দায়-দায়িত্ব আজকে রাজ্যকে নিতে হবে। তার কারণ বণ্টন থেকে আরম্ভ করে সংগ্রহ পর্যন্ত জায়গাতেই আপনাদের ব্যর্থতা পরিলক্ষিত হচ্ছে। এফ. সি. আই.-এর দাতব্যে আজ খাদ্যমন্ত্রী বেঁচে আছেন। খাদ্যমন্ত্রী কিছু নয়, এফ. সি. আই.-ই হচ্ছে আমাদের মন্ত্রী। উনি বসে আছেন, একটা গাড়ি নিয়ে রেখে দিয়েছেন। পার্টির মধ্যে গন্ডগোল ছিল। তাই আগের থেকে নাম দিয়ে মন্ত্রী করে বসিয়ে দিয়েছেন। আসলে খাদ্যমন্ত্রী নয়। প্রফুল্ল চন্দ্র সেনকে এই সব কারণে—আপনাকে আমি অখাদ্য মন্ত্রী বলব। অখাদ্যমন্ত্রী পুরানো কথা হয়ে যাচ্ছে। আমার বিন্দুমাত্র ভাষা নেই, যে ভাষায় আমি আপনার দপ্তরের সমালোচনা করতে পারি। আর সর্বোপরি আমি বলি যে, চুরি, দুর্নীতির একটা আখড়া তৈরি হয়ে গেছে এই এনফোর্সমেন্ট ব্রাঞ্চের সঙ্গে আপনার দপ্তর এশেন্সিয়্যাল কমোডিটিজ সার্ভিসের। এই সমস্ত জিনিস যদি বন্ধ করতে না পারেন তাহলে আমি আবার পুনরাবৃত্তি করছি যতীনবাবুর মতো শিক্ষা নিতে হবে। যতীনবাবুর মতো যদি এইখানে এসে বসতে চান তাহলে এইভাবেই চলুন, আর সত্যিকারের যদি এখানেই বসতে চান তাহলে এই অগ্নিমূল্য অবস্থায় এটা ভারসাম্যহীন করে দিয়ে শুধু কেন্দ্রকে গালাগাল দিয়ে যে বেঁছে আছেন, এটাকে বন্ধ করে দিয়ে আসল পথে আসুন যাতে সত্য উদ্ভাসিত হয় এবং আপনার দপ্তর যাতে ঠিক করে পরিচালিত করতে পারেন তাই আমি আমার কাট মোশানের উপর এই বক্তব্য রাখলাম। আমি এই খাদ্য দপ্তরের বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-20 P.M.]

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এই সভায় ১৯৮৯/৯০ সালের যে বাজটে বিবৃতি রেখেছেন এবং তার মধ্যে দিয়ে যে দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি প্রথমেই বিরোধী দলের মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জির ভুলে ভরা ভাসা ভাসা, অসত্য, অশোভন এবং উদ্দেশ্য প্রণোদিত যে বক্তব্য এখানে রেখেছেন তার বিরোধিতা করছি। স্যার, খুব যথার্থভাবেই মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এখানে তার বাজেট বিবৃতিতে বামফ্রন্ট সরকারের খাদ্যনীতির সাফল্য তুলে ধরেছেন এবং তার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি যে বঞ্চনা তারও সুস্পষ্ট চিত্র একটি একটি করে এখানে তার বিবৃতির মাধ্যমে তুলে ধরেছেন। আমি মাননীয় খাদ্যমন্ত্রীর বক্তব্যকে তাই পুরোপুরি সমর্থন করছি। স্যার, কেন্দ্রীয় সরকারের বঞ্চনা ও বৈষম্যমূলক নীতি সত্ত্বেও বামফ্রন্ট সরকারের গণমুখি খাদ্যনীতি কার্যকর হয়েছে এবং সফল হয়েছে। এই সাফল্যের অন্যতম উজ্জ্বল উদাহরণ হ'ল ভারত সরকারের লাগাতার বাধাদন এবং বৈষম্য সত্ত্বেও পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থাকে বজায় রাখা গিয়েছে। স্যার, পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষ এই রেশন ব্যবস্থার আওতায় এসেছেন। এই রেশন ব্যবস্থা চালু রাখা গিয়েছে বলেই খোলা বাজারে চালের দর বাড়েনি। যেখানে অন্য রাজ্যে বেড়েছে সেখানে এই রাজ্যে যেটা বেড়েছে সেটা খুবই সামান্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে চালের স্যাম্পেল আছে—৪ টাকা, ৪.২০, ৪.৩০, ৪.৪০ পয়সা দরের সিদ্ধ চালের স্যাম্পেল আমার কাছে আছে। এছাড়া রেশনে যে আতপ চাল এবং সিদ্ধ চাল দেওয়া হয় তার দাম হচ্ছে ৩.৭৫ পয়সা। এটা দেওয়া হচ্ছে বলেই আজকে রেশন ব্যবস্থা বজায় রাখা সম্ভব হয়েছে এবং তার

ফলে আজকে মধ্যবিত্ত মানুষ যারা পশ্চিমবঙ্গে আছেন তারা বেঁচে থাকতে পারছে এবং বেঁচে থাকার কথা ভাবতে পারছে যেটা কংগ্রেস রাজত্বে সম্ভব ছিল না। পাশ্ববর্তী রাজ্যগুলি দেখলে আমরা কি দেখব? মাননীয় সদস্য বললেন যে সবজির দাম বেড়ে গেছে। মুদ্রাস্ফীতি যদি হয় তাহলে সেটা বাড়তে বাধ্য, এই সামান্য কথাটা মাননীয় সদস্যের বোঝা উচিত ছিল, স্বীকার করা উচিত ছিল। অন্যান্য রাজ্যে যেখানে দাম বেশি সেখানে আমাদের রাজ্যে চালের দাম ৪ টাকা, ৪.১০ পয়সায় খোলা বাজারে বিক্রি হচ্ছে। এটা বামফ্রন্ট সরকারের খাদ্যনীতির সাফল্যের জন্য সম্ভব হয়েছে। আলুর দাম ১.৮০ পয়সা থেকে ২ টাকা। এই দুটো জিনিসের দাম মোটামুটিভাবে এক জায়গায় আমরা রাখতে পেরেছি। তারফলে এখানকার মধ্যবিত্ত মানুষ বাঁচবার কথা ভাবছে এবং বাঁচতে পারছে। রেশনে চাল এবং গম নিয়মিত সরবরাহ হচ্ছে। সেটা কিভাবে হচ্ছে? মাননীয় সদস্য কেন্দ্রীয় সরকার থেকে দেবার কথা বললেন এবং আরও বললেন যে উত্তর প্রদেশের ওয়াগনের দিকে আমরা তাকিয়ে থাকি। আমি তাকে বলব যে না, আমরা উত্তর প্রদেশের ওয়াগনের দিকে তাকিয়ে থাকিনা। পশ্চিমবঙ্গে ধানের জমিতে পাট চাষ করা হয়। সেই পাটজাত দ্রব্য দিয়ে গত ৪২ বছরে আপনারা ৯ হাজার কোটি টাকা বিদেশি মুদ্রা অর্জন করেছেন। আমি আপনাদের জিজ্ঞাসা করি যে তার কতটুকু পশ্চিমবঙ্গের উন্নয়ণের জন্য খরচ করা হয়েছে? কখনও খরচ করা হয়নি। বিরোধী আসনে যারা বসে আছেন তাদের কণ্ঠস্বর শুনলে মনে হয় তারা অপরিচিত কোনও ভিন্ন রাজ্যের মানুষ, কোনও ভিন্ন দেশের মানুষ, তারা পশ্চিমবঙ্গের সন্তান নন। তারা পশ্চিমবঙ্গের জন্য কোনও প্রশ্ন করবেন না। আজকে ৯ হাজার কোটি টাকা বিদেশি মুদ্রা যেটা ভারত সরকার অর্জন করেছেন তার কতটুকু পশ্চিমবঙ্গের উন্নতির জন্য তারা খরচ করেছেন? আজকে তারা এসব কথা বলবেন না। পশ্চিমবাংলার মানুষ যারা ঘাড় পেতে যে দায়িত্ব গ্রহণ করেছিল তাদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কেন খাদ্য চাইতে হচ্ছে, কেন অন্য রাজ্যের থেকে আনার জন্য বলতে হচ্ছে একথা পশ্চিমবঙ্গের মানুষ জানে। আজকে সে জন্য তারা কংগ্রেসকে বর্জন করেছে। বিরোধী সদস্যরা যদি এই সাফল্যকে ছোট করে দেখেন তাহলে তারা ভুল করবেন। তারা যদি এটা করেন তাহলে সেটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়েই করবেন, সেটা যুক্তিপূর্ণ হবে না। যদিও যুক্তিপূর্ণ কাজ তারা কতটা করেন সেটা ভাববার বিষয়। আমাদের পশ্চিমবঙ্গের উপর দিয়ে খরা, বন্যা বয়ে যাচ্ছে কিন্তু এখানে উড়িষ্যার মতো কালাহান্ডি হচ্ছে না। আমাদের এখানে যখন খরা, বন্যা হয়েছে তখনও কিন্তু এই খাদ্য সরবরাহ ব্যবস্থা বজায় রাখা সম্ভব হয়েছে। সেটা সম্ভব হয়েছে এই রেশন ব্যবস্থার মাধ্যমে। কিন্তু আজকে ভারত সরকার চাচ্ছেন না যে এই রেশন ব্যবস্থা এখানে চালু থাকে। বিহার খাদ্য নিয়ে যাচ্ছে, উড়িষ্যা খাদ্য নিয়ে যাচ্ছে, রেশন ব্যবস্থার মাধ্যমে সেই খাদ্য সরবরাহ করা হচ্ছে না। সেগুলি কোথায় যাচ্ছে? আমাদের পশ্চিমবঙ্গে যেটুকু আসছে সেটুকু সুষ্ঠু বন্টনের মাধ্যমে দেবার ব্যবস্থা হয়েছে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জানেন যে ১৯৫৯ সালে খাদ্য আন্দোলন করার সময় ৮০ জন মানুষকে মৃত্যুবরণ করতে হয়েছিল এই কংগ্রেসের শাসনের সময়ে। একথা কি তারা একবারও ভেবে দেখবেন না? বিরোধী দলের সদস্য যারা আছেন, তারাও তো আমাদের দেশের মানুষ। চাল, গম এবং অন্যান্য জিনিসের বরাদ্দ কিভাবে হ্রাস পাচ্ছে, আমাদের প্রয়োজনের তুলনায় সেটা কতখানি কম। আমাদের প্রয়োজন যেখানে ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল, ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম, এবারে পাওয়া গেছে মাত্র ৬৪ হাজার মেট্রিক টন। আবার বলছেন কেন্দ্র বঞ্চনা করছে না? ধানের জমিতে পাট হলেও, কয়লা এবং চা যেখানে হয়, সেখানকার ঐ

*কয়লা এবং চা নিয়ে যে বৈদেশিক মুদ্রা কেন্দ্রীয় সরকার অর্জন করছে, কিন্তু তাদের খাদ্যে যে ঘাটতি, সেই ঘাটতি রাজ্য পাবে না। ঘাটতি তো হবার কথা ছিল না, কংগ্রেসের নীতির ফলে এই ঘাটতি এখানে সৃষ্টি হয়েছে। চাল, গম, চিনি, কেরোসিন, প্রত্যেকটা ব্যাপারে এই বরাদ্দ কমানো হয়েছে। উদ্বাস্তু সমস্যার প্রশ্নে ওরা কি করলেন? ৮০ লক্ষ উদ্বাস্তুর প্রশ্নে, এই* ক' বছরে আরও কয়েক গুণ বৃদ্ধি হয়েছে, কিন্তু কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে তাদের দায়িত্ব এড়িয়ে গেছেন, উদ্বাস্তুদের ব্যাপারে যা করণীয় তা তারা করছেন না। অথচ দেশ বিভাগের জন্য দায়ী কে? পশ্চিমবাংলার উন্নতির জন্য আজকে আমরা যখন দাবি করি, তখন বিরোধী দলের সদস্যরা তার বিরোধিতা করেন। কেন বিরোধিতা করেন? আমাদের রাজ্যের খাদ্য পাওয়ার প্রশ্নে রাজনীতি নিশ্চয়ই করবেন, তবে কিছুটা তো সমর্থন করবেন, একটা জায়গায় তো দাঁড়াতে হবে পশ্চিমবাংলার জনগণের স্বার্থে, পশ্চিমবাংলার খাদ্যের ঘাটতি পূরনের জন্য কেন্দ্রের বিরুদ্ধে এক সঙ্গে দাঁড়াতে হবে। চিনির ব্যাপারে বলা হচ্ছে, ভারতবর্ষে এবার চিনি রেকর্ড উৎপাদন করেছে। কিন্তু পশ্চিমবাংলার জন্য কতটুকু চিনি বরাদ্দ হয়েছে, এখানকার শিশু বৃদ্ধ সাধারণ মানুষ তাদের জন্য সেই চিনি বরাদ্দ হল না। কিন্তু বলা হচ্ছে রেকর্ড উৎপাদন হয়েছে চিনিতে। শুধু কি চাল, গম, চিনি, এই সমস্ত ক্ষেত্রে? সিমেন্টের কথা বলে গেলেন ঘাটতি, সিমেন্ট আসে অন্য রাজ্য থেকে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পাঠানো হয়, তাতে মাটি, গঙ্গামাটি, না বালি থাকে, কেন্দ্রীয় সরকার তো সেটা ভাল বলতে পারবেন, বিরোধী সদস্যরা বলতে পারবেন, সেই সিমেন্টের ঘাটতিপূরণ করতে হবে। এই তো ভারতবর্ষের রাষ্ট্র কাঠামো? পশ্চিমবাংলায় উন্নত মানের কয়লা উৎপাদন হয়, কিন্তু তা আমরা পাই না। ঝরিয়ায় উত্তোলিত নিম্ন মানের কয়লা, সেটা এখানে আসে। কয়লা, চিনি, সিমেন্ট, প্রত্যেকটা আইটেমে যোগান বাড়াতে হবে এবং উন্নত মানের জিনিস পশ্চিমবঙ্গকে দিতে হবে, এটাই আমাদের দাবি এবং খুব সঙ্গত এই দাবি এখান থেকে উত্থাপন করেছেন আমাদের খাদ্যমন্ত্রী। আমাদের কেরোসিন আর রান্নার গ্যাস ইণ্ডিয়ান অয়েল, ভারত পেট্রোলিয়াম, হিন্দুস্থান পেট্রোলিয়াম, এই চারটি সংস্থা তেল ও পেট্রোলজাত দ্রব্য সরবরাহ করে, এই চারটি সংস্থা ভারত সরকারের সংস্থা। তবু কেন পেট্রোলজাত দ্রব্য, কেরোসিন, রান্নার গ্যাস ইত্যাদি ঠিকমতো আসে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেরোসিন তেলের ক্ষেত্রে হ্যাণ্ডেলিং লস্ সাধারণত ১% অ্যালাওড্, কিন্তু কার্যত দেখা যায় এর পরিমাণ অনেক বেশি হয় এবং সেটা ক্রেতাদের ঘাড়ে গিয়ে পড়ছে। বিক্রেতারা ক্রেতাদের ওপরে এই বাড়তি হ্যাণ্ডেলিং লস্ চাপিয়ে দিচ্ছে। ক্রেতারা বাজার থেকে এক লিটার তেল কিনে—এক লিটারের দাম দিয়ে—এক লিটার পাচ্ছে না। এই লস্টা পুরোপুরি ক্রেতা সাধারণের ওপর ভাগ হয়ে যাচ্ছে। এর পেছনে হয় কোথাও অসততা আছে, না হলে হ্যাণ্ডেলিং লসের পরিমাণ বাড়াতে হবে। ক্রেতাদের স্বার্থ সংরক্ষিত করতে হবে। ওরা যেসব কথা বলছেন ঐ সব করে ক্রেতাদের স্বার্থ রক্ষা করা যাবে না। এখানে ক্রেতা স্বার্থ সংরক্ষণের জন্য দৃষ্টিভঙ্গির প্রয়োজন। বামফ্রন্ট সরকারের সেই দৃষ্টিভঙ্গি আছে। আমরা জনগণের মুখে খাদ্য তুলে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রীকে রান্নার গ্যাস প্রসঙ্গে একটা কথা বলতে চাই,—সিলিণ্ডার প্রতি ৫০০ টাকা করে ডিপোজিট দিতে হয়, আমাদের ৩ লক্ষর বেশি সিলিণ্ডার আছে এবং ডবল সিলিণ্ডার ১ লক্ষের বেশি আছে, এখানে ৫% সুদ ধার্য হওয়া উচিত, ব্যাঙ্ক থেকে এজেন্ট টাকা আনলে ১৮% সুদ পায় এবং স্মল স্কেল ১২% সুদ পায়। আমি এই বিষযটি খাদ্যমন্ত্রীকে বলছি, তিনি নিশ্চয়ই চেষ্টা করছেন, কিন্তু তিনি এ ব্যাপরে কেন্দ্রীয় সরকারের তেল কোম্পানির সঙ্গে আরও কথাবার্তা বলুন। শিশু খাদ্যের ব্যাপারে বিগত দু' বছর বলেছি

আবার বলছি—খাদ্যমন্ত্রী বলেছিলেন, তিনি চেষ্টা করবেন। আর একটা কথা বলছি, রেশন ব্যবস্থা ভালভাবে চালাতে গেলে রেশন দোকানের কর্মচারিদের বেতনের দিকটাও দেখতে হবে। শপ্ এমপ্লয়িজদের ৫৮৫ টাকা ১০ পয়সা মিনিমাম ওয়েজ যেটা ধার্য সেটা যাতে দেওয়া যায় সেটা শ্রম এবং খাদ্যমন্ত্রী, উভয়কেই দেখতে হবে। আমরা দেখছি এফ. সি. আই'র গুদাম থেকে যে চাল গম রেশন দোকানে বণ্টনের জন্য সরবরাহ করা হয় তা অত্যন্ত নিম্নমানের, পচা, মানুষের খাওয়ার অনুপযুক্ত। অবশ্য কংগ্রেস আমলের অখাদ্য পচা মাইলো, ভুট্টার মতো নয়। কিন্তু তথাপি এফ. সি. আই'র পক্ষ থেকে পচা চাল গম ইচ্ছাকৃতভাবে পশ্চিমবঙ্গে সরবরাহ করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে ক্রেতা সাধারণের কাছে হেয় করা হচ্ছে। তাদের বামফ্রন্টের বিরুদ্ধে উস্‌কে দেওয়ার জন্য উদ্দেশ্য প্রণোদিতভাবে এফ. সি. আই'র গুদাম থেকে পচা চাল গম সরবরাহ করা হচ্ছে। সুতরাং আমি সর্বতোভাবে আবেদন করব, বিশেষ করে বিরোধী সদস্যদের কাছে যে, আপনারাও আসুন আমরা এক সঙ্গে বলি,—আমরা পশ্চিমবঙ্গের মানুষদের কাছে খাদ্য পৌঁছে দেবার জন্য আওয়াজ তুলি। এখান থেকে সম্মিলিতভাবে আমাদের সেই আওয়াজ তুলতে হবে। মাননীয় খাদ্যমন্ত্রী, তাঁর বক্তৃতায় বলেছেন কিভাবে রাজ্য সরকার চাল, গম তেলের বরাদ্দ বাড়িয়েছেন। খাদ্যমন্ত্রী বলেছেন বিশ্ব ব্যাঙ্কের সুপারিশ অনুযায়ী কিভাবে খাদ্যে ভরতুকি কমিয়ে দেওয়া হয়েছে। এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। রাজনৈতিক এবং অর্থনৈতিক, উভয় দিক দিয়েই গুরুত্বপূর্ণ। মানুষের ওপর নগ্ন আক্রমণ। এই আক্রমণের বিরুদ্ধে জনসাধারণকে ঐক্যবদ্ধ করতে হবে। আমাদের বিরোধী সদস্যরা এটাকে কিভাবে নেবেন জানি না, কিন্তু আমি পুনরায় তাঁদের কাছে অনুরোধ করছি,—পশ্চিমবঙ্গবাসী হিসাবে আপনারাও আসুন, আমরা একসঙ্গে খাদ্যের দাবি করি ভারত সরকারের কাছে। খাদ্যমন্ত্রী পশ্চিমবঙ্গে মূল্য বৃদ্ধির হারের কথা বলেছেন গত ১৫ই, মার্চ ১৯৮৯ তারিখে। আমাদের এখানে কে. জি.-তে ৪ পয়সা চালের দাম বেড়েছে, আর অন্য রাজ্য ২০/২৫ পয়সা বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী বন্ধুদের একটু বেহালার কথা বলতে চাই। বেহালায় ঐ ঘটনা ঘটার পর যে তাৎক্ষণিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা কংগ্রেস আমলে ভাবাই যেত না। আমরা দমদমে কি দেখেছি? বিষাক্ত তেলে মানুষের মৃত্যু হয়েছে। উড়িষ্যায় কি হয়েছে? কি হয়েছে বরোদায়? বরোদায় বিষাক্ত মদ খেয়ে শত শত লোক মারা গেছে। সুতরাং আমি পুনরায় একথা বলতে চাই যে, মাননীয় খাদ্যমন্ত্রী যে দাবি পেশ করেছেন তা অত্যন্ত ন্যায় সঙ্গত। পশ্চিমবঙ্গের মানুষের আশা আকাঙ্ক্ষার কথাই তিনি তুলে ধরেছেন। আপনি ঐ দোষী ভেজালকারিদের শাস্তি দিয়েছেন এবং আশা করব, যদি আরও নতুন আইন তৈরি করার প্রয়োজন হয় তাহলে আপনি তা করবেন এবং ঐ ভেজালকারি এবং চোরাকারবারিদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে, সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী তার ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন এবং তা নিয়ে বিতর্ক শুরু হয়েছে। মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় লোকসভার প্রশ্নোত্তর ধরে ধরে তথ্য উপস্থিত করে প্রমাণ করার চেষ্টা করছেন যে নির্মলবাবু যা বলছেন অর্থাৎ যা বলার চেষ্টা করছেন তারমধ্যে প্রচার যতটা বেশি, বাস্তব সত্য তা নয়। এই কথার উপর ভিত্তি করে নির্মলবাবুর বক্তব্য শুনব আশা করি। মূলত আজকে নির্মলবাবু প্রশ্নোত্তর পর্বে কতকগুলি গুরুত্বপূর্ণ প্রশ্নের উত্তর দিতে গিয়ে রেপসিড অয়েল প্রসঙ্গে

বলেছেন কোটা কতটা পাওয়া উচিত্ কতটা পেয়েছেন, কত কি ব্যাপার এইসব কথা বলেছেন। আমি এই বাজেটের বিরুদ্ধে বলতে গিয়ে আসল কথাটা বলছি, খাদ্য দপ্তর, কৃষি দপ্তর এবং স্বরাষ্ট্র দপ্তর-এর এনফোর্সমেন্ট বিভাগ এই ৩টি যদি খুব পাশাপাশি হয়, উইথ কোহেসিভ অ্যাটিচিউডে যদি কাজ না করতে পারে তাহলে খাদ্য দপ্তরের পাবলিক ডিসট্রিবিউশন সিস্টেম যেটা মূলত নির্ভর করে তার দপ্তরের সঙ্গে যুক্ত ইউনিটগুলির উপর তা কখনও সফল হতে পারে না। আমার মূল বক্তব্য হল, যতটা না অভাব, তার চেয়ে অনেক বেশি ম্যাগনিফায়েড করে এটা দেখানোর চেষ্টা হচ্ছে। আপনারা আগে তো অনেক সমালোচনা করতেন, লেভি আদায়ের ব্যাপারে অনেক কথা বলেছেন। তৎকালীন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনের আমলে, তিনি খাদ্যমন্ত্রীও ছিলেন, তার সময়ে আপনারা কলকাতাকে লাল করে দেখালেন, কাঁচকলা টাঙ্গিয়ে দিলেন, অনেক কিছু করলেন। তাদের শরিক আপনারা। মাননীয়া সদস্য ৬০ দশকের খাদ্য আন্দোলনের কথা বললেন। তদানীন্তন সময়ের যুব আন্দোলনের নেতারা আজকে এখানে বড় বড় মন্ত্রী হয়েছেন। আপনারা একদিন সারা পশ্চিমবঙ্গে মৃতদেহ লাল কাপড়ে বেঁধে অজিত পাণ্ডেকে দিয়ে গান গাইয়েছিলেন "ও নুরুলের মা, সারা জীবন কান্দিয়া কান্দিয়া বক্ষ ভাসাস না"। আপনারা কি জানেন, সেই নুরুলের মা ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসেও বসে বসে কেঁদেছে, আপনারা তা দেখেন না অথচ তাকে নিয়ে আপনারা রাজনীতি করেছেন। আপনাদের রাজনীতি এখন গিয়ে পৌঁচেছে কম শরিক ঐ নির্মলবাবু আর বড় শরিক ঐ বামদিকে বসে আছেন। আপনি কি জানেন এই নুরুলের মা ১৯৮৯ সালের ফেব্রুয়ারি অবধি বসে বসে কেঁদেছে? মাননীয় সদস্য ৬০ দশকের খাদ্য আন্দোলনের কথা বললেন। রাজনৈতিক প্রেক্ষাপটটা একটু পিছিয়ে দিয়ে পর্যালোচনা করুন তাহলে দেখবেন ভয়ঙ্কর কালো দিকটা বেরিয়ে আসবে। বিপ্লবী লাল চেতনা অনেক ম্লান হয়ে যাবে। ডিস্ট্রিবিউশন সিস্টেম, কেন্দ্রের পাওনা, আপনাদের তাগিদ, আপনাদের দাবি, আমাদের দাবি—এই তো হচ্ছে। আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে প্রশ্ন করতে পারি, আজকে মিল মালিকদের সঙ্গে আপনার এত কিসের প্রেম, কিসের ভালবাসা যে প্রেম একেবারে টগবগ করছে? আপনি কেন মিল মালিক বা গ্রাম বাংলার বড় বড় জোতদারদের কাছ থেকে একটা ধানের লক্ষ্য মাত্রা সংগ্রহের পরিকল্পনা নিচ্ছেন না। কেন্দ্রের দেওয়া উচিত এটা মানি। কেন্দ্র কত টাকা দিচ্ছে সুব্রতবাবু বলেছেন, কত দিচ্ছেন, কত দিচ্ছেন না, কত টাকা পাওনা, তার একটা হিসেব লোকসভার স্টার, আনস্টার প্রশ্নের উত্তর তিনি ধরে ধরে ডিস্প্লে করেছেন। তার বক্তব্যের উত্তরে আমার কথা হচ্ছে খাদ্যমন্ত্রী হিসাবে পশ্চিমবাংলার মানুষ কি আপনাকে বলে দিয়েছেন যে, একটা বালতি নিয়ে গিয়ে দিল্লি থেকে তেল নিয়ে এস, বা একটা বড় গামলা নিয়ে গিয়ে সেখানে চাল চাও? আপনি কি করেছেন? কৃষি মন্ত্রী, অর্থমন্ত্রী কি তাঁদের ইকনমি রিভউ থেকে বলতে পারবেন যে ১৯৮৬-৮৭ সালে যেখানে খাদ্যের উৎপাদন ৯৬.৭০ মেট্রিক টন ছিল আর আজকে ১৯৮৭-৮৮ আর্থিক বছরে যেখানে রেকর্ড পরিমাণ উৎপাদন প্রায় ১০৬ লক্ষ মেট্রিক টনে পৌঁচেছে। সেখানে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র, প্রান্তিক চাষী, গরিব, নিম্ন মধ্যবিত্ত সকলে চাষের বৈজ্ঞানিক সুযোগ-সুবিধা এবং সার্বিক পরিস্থিতির ক্ষেত্রে এগিয়ে যাবার কথা নয় কি? সব কিছু মিলে উৎপাদন বেড়েছে, তাহলে তার সঙ্গে সমতা মেন্টেন করে আপনাদের আজকে চিৎকার উঠছে কেন? কেন আজকে আপনাদের প্রকিওরমেন্ট পলিসি ফেল করছে? প্রকিওরমেন্ট পলিসি ফেল করছে তার কারণ আপনারা আজকে সম্পূর্ণ depend on central assistance for distribution through MR shops কেন আজকে প্রকিওরমেন্ট পলিসির উপর জোর দিচ্ছেন না? বলতে পারেন মহামান্য হাইকোর্টে

কিছু কিছু মালিক কেস করেছে, সে ব্যাপারে খাদ্যমন্ত্রী হিসাবে—আপনাদের আইনমন্ত্রী মহাশয় রয়েছেন তাঁকে দেখাশোনা করতে বলুন যে কেন এইসব মামলা চাপা পড়ে থাকছে? আপনি পারছেন না, তার কারণ মিল মালিকদের সঙ্গে আপনার প্রেম এত টগবগ করছে যে রিকয়ারমেন্টটা ফুলফিল করতে পারছেন না। এই কি আপনাদের প্রকিওরমেন্ট পলিসি? আজকে আপনারা সকলের এমন নগণ্য মনোভাব করে দিয়েছেন যে সকলেই দিল্লিকে দোষী ভাবছে। কাজেই সেই একই ভাঙ্গা টেপ রেকর্ড শুনতে শুনতে আমাদের কানে তালা ধরে গেল, কিছু নূতন কথা বলুন। যেটা আছে সেটার কি করছেন? আপনাদের গৌরব করার একটি মাত্র জিনিস আছে, এশেন্সিয়েল কমোডিটিস, সেখানে তো একটি মধুকুঞ্জ তৈরি হয়েছে। চুরি, দুর্নীতি, জালিয়াতি এই সব হচ্ছে, আজকে ফাইনান্স ডিপার্টমেন্টের কনফারেন্স এক একটি অফিসারকে এক্সটেনশন দেওয়া হচ্ছে, দিনের পর দিন সেখানকার ম্যানেজিং ডাইরেক্টারকে রেখে দেওয়া হচ্ছে। আপনারা ফাইনান্সিয়াল ক্রাইসিসের কথা বলেন—কেন অফিসারদের এক্সটেনশন দেওয়া হচ্ছে? অফিসাররা ওভারটাইম পায় কোনওদিন শুনিনি, ওভারটাইম চলছে। অফিসাররা ছুটির দিনেও কাজ করছে, এসব কি আপনি জানেন না, না কুম্ভকর্ণের মতো ঘুমোচ্ছেন? শুধু পলিটিক্যাল সায়েন্সের বক্তৃতা করে বেড়াচ্ছেন? আপনি এশেন্সিয়েল কমোডিটিসের কথা বলেন, তা আপনার ম্যানেজিং ডাইরেক্টারই তো সব। আমাদের তো মনে হয় আপনি তার প্রাইভেট সেক্রেটারি। তাই আমি মাঝে মাঝে চমকে উঠি। অ্যানেয়েল রিপোর্টের আমি আপনাকে দু-তিনটি চিঠি দিয়েছিলাম, তার উত্তর দেন নি, শুধু প্রাপ্তি স্বীকার করেছেন। আপনার এ সাধারণ সৌজন্যবোধ টুকুও নেই।

আমি তাতে বলতে চাই আপনার এশেন্সিয়াল কমোডিটিজের সেক্রেটারিকে? আপনার অ্যানুয়াল রিপোর্ট যেটা বেরিয়েছে তাতে সেক্রেটারির সই নেই। সেখানে চেয়ারম্যান হিসাবে আপনার সই আছে। ভাইস চেয়ারম্যান হিসাবে আপনার দপ্তরের সেক্রেটারির সই আছে, আর ম্যানেজিং ডিরেক্টরের সই আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার কাছে খাদ্য দপ্তরের এশেন্সিয়াল কমোডিটিজ বিভাগ থেকে ১৯৮৮-৮৯ সালের যে ডায়রি ছাপা হয়েছে তার একটা পাতা আমার কাছে আছে। প্রয়োজন হলে আমি আপনাকে ডায়রির পাতাটা দিয়ে দেব। সেখানে দেখতে পাচ্ছি মিঃ কে. সেন, ফিন্যান্সিয়াল অ্যাডভাইজার-কাম-সেক্রেটারি-কাম-অ্যাকাউন্টেন্ট-এ আবার কি, এটা কি থ্রি ইন ওয়ান পোস্ট? আগে তো গানের ক্ষেত্রে শুনেছি থ্রি ইন ওয়ান আছে। এশেন্সিয়াল কমোডিটিজে আবার কবে থেকে থ্রি ইন ওয়ান পোস্ট চালু হয়ে গেল? আপনি না হয় টু ইন ওয়ান চালু করেছেন। এখন কি থ্রি ইন ওয়ান চলছে? খবর নিয়ে জানলাম, অঞ্জন সেন বলে একজন সেক্রেটারি ছিলেন, তার সঙ্গে আপনাদের কি গন্ডোগোল বাধে, উল্টোপাল্টা কাগেজে সই করাতে চেয়েছিলেন কিন্তু তিনি সই করেন নি, সেইজন্য তিনি কোর্টে চলে গেছেন। সুতরাং এটা সাবজুডিস্ কেস। তাই যদি হয়, তাহলে ইন্টারিম পিরিয়ডে সেক্রেটারি-কে ছিলেন? তাই যদি হয়, একজন কি করে ফিন্যান্সিয়াল অ্যাডভাইজার-কাম সেক্রেটারি-কম-অ্যাকাউন্টেন্ট থাকবেন? আমার কাছে খবর আছে যে এশেন্সিয়াল কমোডিটিজে একটা অ্যাকাউন্ট অপারেট করছে ওল্ড কোর্ট হাউস স্ট্রিটের ইউ-বি-আই. ব্রাঞ্চে, যেখানে মিঃ সেনকে চীফ অ্যাকাউন্টেন্ট হিসাবে দেখানো হয়েছে টু অপারেট ব্যাঙ্ক অ্যাকাউন্ট! এ কি ফোর্জারি হচ্ছে, এ কি বজ্জাতি হচ্ছে! কোথায় বাস করবেন! পশ্চিমবাংলার ছ'কোটি মানুষের নিত্য প্রয়োজনীয় দ্রব্যের ডিস্ট্রিবিউশন সিস্টেম যাদের হাতে, তারা যদি সব চেয়ে বড় ধাপ্পাবাজ হয়, বজ্জাত হয় তাহলে পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ আপনার নেতৃত্বে সঠিকভাবে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সরবরাহ রেশন দোকানের মাধ্যমে হবে এটা আশা করবে কি করে?

*আমি জানি আপনার দুরাবস্থার কথা। আপনার কিছু করার নেই, আপনার হাত-পা বাঁধা। তা না হলে আপনি তো ২৪-পরগনার কেলেঙ্কারীর কথা জানেন। এখন সেই ব্যাপারে বলছি না,* কারণ কি সব আইন-কানুনের ব্যাপার আছে, সেই সব পরে হবে। ২৪-পরগনার কেলেঙ্কারীর পর যাকে নিয়ে এসে বসানো হল, আমার কাছে খবর আছে বেছে বেছে নিয়ে এসে কিছু ইতিবাচক বক্তব্য দিয়ে বসিয়েছেন তাকে দিয়ে বদ কাজগুলি করানোর জন্য। আপনার হাত-পা বাঁধা আমি জানি। আপনাকে হজম করে মন্ত্রিত্ব করতে হবে, আপনার প্রতিবাদ করার ভাষা নেই। আমি জানি আপনি বলবেন, আপনি চটে যাবেন আপনি ধমকের সুরে কথা বলবেন। কিন্তু আপনি কি করবেন, লাল বাড়ির ইঙ্গিত। আপনাকে থাকতে হবে। তা না হলে যতীনবাবুর মতো অবস্থা হবে, আপনাকে সরে আসতে হবে সেই ভয়ে আপনি কাঁপছেন। আপনি এই পরিস্থিতির শরিক হয়েছেন। তাই কমলবাবু বাপের ব্যাটার মতো দ্বার্থহীন ভাষায় বলেছেন যে গ্রামবাংলার বুকে একটা লাল আর একটা লালকে খুন করছে। কিন্তু আপনি বলতে পারবেন না, এত বড় হিম্মত আপনার নেই, এত বড় বুকের পাটা আপনার নেই, আপনার সে সাহস নেই। বুকের ধড়ফড়ানিতে আপনার জীবন চলে যাবে। আপনার এশেন্সিয়াল কমোডিটিজের মতো একাট মোডাল এজেন্ট, পাইভোটাল এজেন্ট সেটা পলিউটেড হয়ে গেছে, একটা নোস্টালজিক অ্যাটমোস্ফিয়ার তৈরি হয়েছিল সেটা নষ্ট হয়ে গেছে। আপনি সেই নোস্টালজিক অ্যাটমোস্ফিয়ার ধরে রাখতে পারেন নি। আপনি বাধ্য, কারণ রাজনৈতিক চাপ সেখানে রয়েছে। আমার এখানে বক্তব্য হচ্ছে আপনি হস্তক্ষেপ করুন, আপনি সমস্ত কিছু দেখুন। আমার কাছে একটা তথ্য আছে। কি তথ্য? এখানে পরিষ্কার বলা আছে যে আপনার ইন্টারনাল অডিটের ব্যবস্থা আছে। এখানে আপনার দেওয়া বই-এর ১১ নম্বর প্যারাগ্রাফে বলছে in our opinion the company has a system of internal audit commensurate with the size of nature of the business of company but it requires further improvement. কেন বলেছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়-এর মাধ্যমে এই কাগজপত্র আপনাকে দেব। কি আছে এতে? এক-একটা অফিসার তারা হয়ত কিনা পুরুষ পাল্টে গিয়েছে, একজন গেছে তো আর একজন এসেছে, তারপর যে গেছে তার পরিবর্তে আর একজন এসেছে। এক-একজন অফিসারের বিরুদ্ধে ব্যাড কমেন্ট করেছে ইন্টারনাল অডিট। কমেন্ট করেছেন—From a review of the inspection report received from the Audit (I) M. B., it is seen that few paragraphs of the reports relating to various years as noted below are a waiting settlement. Parawise replies/further remarks against following paragraphs have not yet been received from the concerned divisional heads so far for finalization of the corporations reply. এইভাবে হেড ওয়াইজ এক একজনের বিরুদ্ধে, কারও বিরুদ্ধে ৩ লক্ষ ৬৮ হাজার, কারও বিরুদ্ধে ১৮ হাজার ২৭০, কারও বিরুদ্ধে ১ লক্ষ ৯৬ হাজার, কারও বিরুদ্ধে ৪ লক্ষ, কারও বিরুদ্ধে ১১ হাজার, কারও বিরুদ্ধে ২ লক্ষ ৫৪ হাজার—এই সমস্ত ইরেগুলারিটিজ-এর এখনও অবধি ফাইনালাইজেশন হল না। আপনি অধ্যাপক মানুষ, পড়ান-টড়ান, এই সব ব্যাপারে আপনাকে গলিয়ে দিয়েছে। ছিলেন ইণ্ডাস্ট্রিজ মিনিস্টার, হঠাৎ চেয়ারটা ঘুরে গিয়েছে, প্রি স্কুল স্ট্রিটে চলে গেলেন. দেখলেন বিপজ্জনক পরিস্থিত হয়ে আছে। আমরা জানি আপনার মানসিক অবস্থা, শুধু কেন্দ্রের বিরুদ্ধে চিৎকার তোলা ছাড়া আর কোনও কাজ নেই—সুব্রতবাবু এ সম্বন্ধে ইনিডটেলস্ বলেছেন। আপনি প্রশ্নোত্তর পর্বে বলেছেন, রেপসীড, সরষের প্রোডাকশন এবারে ভালো হয়েছে. আপনি তেলের

ব্যাপারে তত বেশি চিন্তিত নন। তাই যদি হয়, শুধু কলকাতা এবং হাওড়াকে দেখলে চলবে না, গ্রাম বাংলার দিকে একটু পাঠান? আপনার নিজের জেলা জলপাইগুড়ির মানুষরা, চা-বাগানের শ্রমিকরাও তো একটু রেপসীড চায়, আপনি কলকাতা-হাওড়ার মন্ত্রী নাকি যে, গ্রামবাংলার মানুষের কথা একটু ভাববেন না? আমরা দেখছি যে, কেন্দ্রীয় সরকার ফেব্রুয়ারি মাসে ১৯.৪৫ মেট্রিক রেপসীড দিয়েছেন ২০টি রাজ্যে। তার মধ্যে ৩১ পারসেন্ট দিয়েছেন পশ্চিমবঙ্গকে। আপনি অনেকটাই বেশি পাবেন, আমি আপনার কাছে আবেদন করব, সরষের প্রোডাকশন বেড়েছে, অবস্থা একটু ভাল. পরিস্থিতিটা অনুকূল, আপনি গ্রামের দিকে একটু দেখুন। সেখানকার রেশন দোকানগুলোর দিকে একটু আপনি দেখুন, কি ফাঁকিবাজি চলছে? আজকে যদি রেপসীড-এর অ্যালোকেশন কমতে থাকে, ওয়েস্ট বেঙ্গল যদি একটু কম পায়, ডিস্ট্রিবিউশন যদি না হয়, আমি প্রশ্ন করেছিলাম আপনি স্পেসিফিক কেস সম্বন্ধে বলুন, কি অ্যাকশন নিয়েছেন? রেশন দোকানের মাধ্যমে যেটা বিক্রি হওয়ার কথা, সেগুলো ওপেন মার্কেটে বিক্রি হয় কি করে? খাদ্য দপ্তরের অফিসারদের সঙ্গে এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট-এর একটা চূড়ান্ত অশুভ আঁতাত গড়ে উঠেছে আর আজকে তার শিকার হচ্ছে পশ্চিমবঙ্গের মানুষ। অথচ কোনও অ্যাকশন নেওয়া হয় না। কোনও অ্যাকশন হবার আগে, কেস শুরু হবার আগেই সেটেলমেন্ট হয়ে যায়—পুলিশ আগে থেকে খবর দিয়ে দেয়। আপনি দু'একজনকে দেখান যাদের পানিশমেন্ট হয়েছে? শাস্তি দেওয়ার আগে সেই সমস্ত কালপ্রিটগুলো, আসল লোকগুলো পালিয়ে যায়। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে একটু কথা বলুন। তাঁকে বলুন স্পেশ্যাল আই. জি. হিসাবে এতদিন যিনি ছিলেন, এতদিন ধরে তিনি মারাত্মক ব্যাপার করেছেন ইন্টেলিজেন্স ব্রাঞ্চে। তিনি আই. জি. হিসাবে এখানে এসেছেন, তাকে ধরে একটু ফোন করুন। কলকাতার জন্য কিছু না করা হলে কেবলই চিৎকার করেন, বলেন যে টি. ভি.-তে রেডিওতে প্রচার করা হয় নানাভাবে। এনফোর্সমেন্ট ব্রাঞ্চের সঙ্গে আপনার খাদ্য দপ্তরের অফিসারদের একটা অশুভ আঁতাত গড়ে উঠেছে, তারা পরস্পর একটা অশুভ আঁতাত করে রেখেছে। ডিস্ট্রিক্ট কন্ট্রোলারের অফিস এবং সাব-ডিভিসন্যাল কন্ট্রোলারের অফিসগুলো এক একটা আখড়া হয়ে রয়েছে। ডিস্ট্রিক্ট কন্ট্রোলারের অফিসে এব সাব-ডিভিসন্যাল কন্ট্রোলারের অফিসে কিছু না গলালে তারা কাগজ হাতেই ধরে না। কিছু কিছু জায়গায় দেখা যায় তারা শুধু বসে বসে পান চিবাচ্ছে। আপনি জানেন স্যার, পান চিবানো ছাড়া সাব-ডিভিসন্যাল কন্ট্রোলার এবং ডিস্ট্রিক্ট কন্ট্রোলারের অফিসের কর্তা ব্যক্তিরা আর কিছুই জানে না, লোক সেখানে গেলে তারা কথাও পর্যন্ত বলে না। আপনি তো সেখানে নিজে যাবেন না। আপনি দয়া করে সেখানে একবার যান, দেখুন কি অবস্থায় সব চলছে? আপনি সেখানে না গিয়ে আমরা দেখলাম ছুটলেন বড় বাজারে। আমার অনুরোধ, মাসের মধ্যে অন্তত সাতদিন সময় করে ব্লকগুলোতে একটু ছুটোছুটি করুন, গ্রাম বাংলার দিকে একটু ঘুরুন। রেশন দোকানগুলোর প্রকৃত চিত্র একটু যদি দেখে আসেন, তাহলে বাস্তব ছবি আপনি দেখতে পাবেন। আপনি সত্যিই যদি কিছু করতে চান, তাহলে এই বাস্তব ও সত্যিকারের চিত্র দেখে একটু পদক্ষেপ নিন।

[6-40 — 6-50 P.M.]

স্যার, প্রশ্নোত্তর পর্বে মাননীয় মন্ত্রী বললেন যে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছেন, রিফাইনিং এই ইউনিটটি বন্ধ করে দিয়েছেন, ৩ মাস হল কি একটা গণ্ডগোল চলছে যার জন্য বন্ধ করে দেওয়া হয়েছে। আমার কাছে খবর আছে কি একটা গণ্ডগোলে ইউনিটিটি বন্ধ

করে দেওয়া হয়েছে এবং কি করে খোলা যায় তাও আপনার দেখবেন। কিন্তু একটা জিনিস মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে এত দিনেও কি সময় হল না কেমিস্ট আনার? উইদাউট কেমিস্টে একটা রিফাইনারি প্ল্যান্ট আপনি চালাচ্ছেন? আপনি আনন্দবাজার কাগজে ৯ই ফেব্রুয়ারি অ্যাডভারটাইজ করেছেন কেমিস্ট পদের জন্যে। ৯ই ফেব্রুয়ারি আনন্দবাজার পত্রিকায় অ্যাডভাইজ করলেন কেমিস্ট পদের জন্যে। উইদাউট কেমিস্টে তেল রিফাইন্ড করেছেন। আজকে ভাবা যায় আপনার নেতৃত্বে কি হয়েছে? আজকে যারা পঙ্গু হয়ে গেছেন, সেই পঙ্গু মানুষেরা দাবি করছেন পুনর্বাসনের। তারা বলছেন যদি পুনর্বাসন নাই পাই তাহলে আমাদের বিষ দিন, আমরা মরে যাই। আজকে কার নেতৃত্বে এই জিনিসগুলো হয়েছে? পলিটিক্যাল সায়েন্সের ছাত্র, সরাসরি গণতন্ত্রের কথা বলেন, রাজনীতির কথা বলেন কেন্দ্রের বিরুদ্ধে আইন-শৃঙ্খলার কথা বলেন, রাজীব গান্ধীর কথা বলেন। আপনার উচিত ছিল পদত্যাগ করে নিজের বিবেকের কাছে উত্তর দেওয়া এবং পশ্চিমবঙ্গে-একটা নজির সৃষ্টি করে বলতেন আমি অধ্যাপক নির্মল বসু, শিক্ষকতার সঙ্গে জড়িত, আমার আজীবন কেটেছে শিক্ষকতার সঙ্গে আমার বিবেক, আমার মূল্যবোধ আমাকে পদত্যাগ করতে বাধ্য করল। যার নাম নিয়ে আপনি রাজনীতি করেন, সেই নেতাজীর শপথ নিয়ে আপনার কি উচিত ছিল না ওই ডান দিকের ট্রেজারি বেঞ্চ থেকে উঠে এসে বামদিকের ট্রেজারি বেঞ্চে বসা। কিন্তু আপনি তা করলেন না। আজকে বেহালার অয়েল রেপসিড কেসে যদি কাউকে ধরার দরকার হয় তা আমার সিদ্ধান্ত মতে প্রধান আসামী করতে হয় আপনাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে গ্রেপ্তার পরয়াণা জারি করুন এবং অ্যারেস্ট করে জেলে ভরে রাখুন। তার এই দৃষ্টিভঙ্গি, স্বজনপোষণ, দুর্নীতি, ভয়ঙ্কর বিপজ্জনক অবস্থার পরিপ্রেক্ষিতে আপনার রাজনৈতিক বাজেট বক্তৃতার তীব্র বিরোধিতা করছি এবং মাননীয় সুব্রতবাবু যে কাটমোশন এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী নির্মলবাবু যে ১৯৮৯-৯০ সালের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে মাননীয় বিরোধী দলের সদস্য এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করেছেন। উনি শুধু বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করলেন। কিন্তু তা না করে যদি উনি অন্যভাবে বলতেন তাহলে অনেক ভালো হত। আমরা জানি যে কথাগুলি মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বইয়ে রেখেছেন যে পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার আজকে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের বঞ্চনা থাকা সত্ত্বেও খাদ্য সরবরাহের ক্ষেত্রে একটা বিশেষ পরিস্থিতি সৃষ্টি করতে সক্ষম হয়েছেন। সেইদিক থেকে এই সরকার অত্যন্ত সাফল্যের সঙ্গে কাজ করে যাচ্ছে। আমরা জানি যে পশ্চিমবঙ্গের ৬ কোটির বেশি মানুষ বাস করে, সেখানে যে প্রয়োজন তার প্রতিদিনের যে চাল এবং গম সরবরাহের দরকার রাজ্য সরকারের প্রয়োজনীয় দাবি প্রতিটি ক্ষেত্রে সেই ব্যয়-বরাদ্দের দাবি কাটছাট করা হচ্ছে। কাটছাট করা হচ্ছে এমন কতগুলি ক্ষেত্রে যেসব চালের দাবি—সেখানে রাজ্য সরকারের বরাদ্দ ছিল ১৯৮৮ সালের জুন মাস অবধি ১ লক্ষ ৮৫ হাজার মেট্রিক টন, সেটাকে কমিয়ে ৮০ হাজার মেট্রিক টনে দাঁড় করালেন। ১ লক্ষ ৮৫ হাজার মেট্রিক টন থেকে কমাতে কমাতে প্রায় ৮০ হাজার মেট্রিক টনে নিয়ে এসে দাঁড় করালেন। পশ্চিমবঙ্গের যে মানুষগুলি সরকারের এই সরবরাহের উপর নির্ভর করে তারা তাদের সেই প্রয়োজনীয় সামগ্রী পেলেন না, এতে কালোবাজারিদের পক্ষে বেশি দামে বিক্রি করার সুবিধা হল। আজকে অত্যন্ত দুঃখের কথা মাননীয় বিরোধী দলের সদস্যরা যে বক্তব্য রাখলেন এবং তারা যা কিছু তথ্য হাজির করলেন ও দেখাতে চাইলেন

তা থেকে মনে হল যে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের কোনও বঞ্চনা হয়নি এবং তারা সর্বক্ষেত্রেই সরবরাহ করেন। কিন্তু আমাদের মাননীয় মন্ত্রী তার বক্তব্যের মধ্যে দিয়ে বিভিন্ন তথ্য দিয়েছেন—সেখান থেকেই দেখা যায় প্রতিটি ক্ষেত্রে চাল, গম, রেপসিড তেল এবং চা, চিনি ও অন্যান্য যে সমস্ত সামগ্রী তারা সরবরাহ করেন, সেই সমস্ত ক্ষেত্রে কেন্দ্রের বরাদ্দ প্রতিটি ক্ষেত্রেই কমানো হয়েছে। স্বাভাবিকভাবেই আজকে পশ্চিমবঙ্গের জনজীবনে তার একটা প্রতিক্রিয়া ঘটছে, এবং শুধু বরাদ্দ কমানো নয় বিভিন্ন সময়ে তারা যেভাবে দায়-বৃদ্ধি করেছেন সেটাও সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গিয়েছে। এখানে তারা শুধু একটি কথাই বলার চেষ্টা করেছেন এই দপ্তরটি হচ্ছে দুর্নীতির মধ্যে ডুবিয়ে দিচ্ছে তারা দুর্নীতির কথা বললেন তার চেয়ে আরও অবাক লাগল মাননীয় সদস্য সুব্রত মুখার্জি তার বক্তব্য শুরু করতে গিয়েই বললেন—মাননীয় মন্ত্রী কিছুদিন আগে জোতদার, চোরাকারবারিদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছিলেন, এতে আমার মনে হয় সুব্রতবাবুর কোনও একটি জায়গায় আঘাত লেগেছিল, মাননীয় মন্ত্রী যে কাজ করেন, এটা যেমন আমরা বলি, তেমনি সাধারণ মানুষও বলে থাকেন—তাই সম্ভবতভাবেই ঐ জোতদার মজুতদারদের উপর কিছুটা আঘাত দেওয়ার চেষ্টা হয়েছে। এতে হয়ত মাননীয় সদস্য সুব্রতবাবুর কষ্ট হতে পারে, দুঃখ হতে পারে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এবং মাননীয় মন্ত্রী বিভিন্ন ক্ষেত্রে কাজকর্মের ব্যাপারে যে সঠিক পদক্ষেপ নিয়েছেন সেই ব্যাপারে বলব তার ঐ বক্তব্যটিতে কোনও দলবাজি বা কোনও দলের জন্য বক্তব্য ছিল না। এবং সেক্ষেত্রে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব আজকে কেন্দ্রের বঞ্চনার সাথে সাথে, বিরোধী সদস্যদের মদতে কোন কোন মজুতদার আমাদের দেশ আমাদের রাজ্যকে ভেঙে দেওয়ার চেষ্টা করছেন—এই ক্ষেত্রে আপনি আরও বেশি উদ্যোগী ভূমিকা নেবেন, আপনার কাছে এই অনুরোধ রাখি। সেই সঙ্গে সঙ্গে আমরা দাবি করছি মানুষের খাওয়ার মতো জিনিস কম দামে ও উন্নতমানের এবং বেশি পরিমাণে সরবরাহ করতে হবে। কিন্তু আমরা দেখেছি যে চাল সরবরাহ করা হয়েছে তা অত্যন্ত নিম্নমানের এক্ষেত্রে পাঞ্জাব ও হরিয়ানার অজুহাত দেওয়া হচ্ছে, সেখানের বেশ কিছু গুদামের চাল পচে গিয়েছে। এখানে কি আমরা প্রশ্ন করতে পারিনা—আমরা তো মাঝে মাঝেই দিল্লিতে যাই, কৈ সেখানে তো

[6-50 — 7-00 P.M.]

দেখিনা পচা চাল সরবরাহ করা হচ্ছে। যে জিনিসগুলি আজকে তার পশ্চিমবাংলার মানুষের জন্য সরবরাহ করছেন এর জন্য আমরা কেন্দ্রের দৃষ্টিভঙ্গির বিরোধিতা করি এবং কেন্দ্রের যে বঞ্চনা তার বিরোধিতা করি। সাথে সাথে নির্দিষ্টমানের দ্রব্য যাতে সরবরাহ করা হয় সেই ব্যাপারে কেন্দ্রের কাছে দাবি করি। এবং এই ক্ষেত্রে মাননীয় বিরোধী সদস্যদের সাহায্য সহযোগিতা আমরা চাই। আজকে পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া মানুষের নিত্য প্রয়োজনীয় খাদ্য সামগ্রী যাতে প্রয়োজনমতো উন্নত মানের আসে এবং তার দাম যাতে তাদের ক্রয় ক্ষমতার মধ্যে থাকে সেই ব্যাপারে তারা সরকারকে সাহায্য করবেন। পাশাপাশি আপনি কিছু ব্যবস্থার কথা রেখেছেন আমরা জানি। একথা সত্য আজকে শিশু খাদ্যে ভেজাল হচ্ছে, বিভিন্ন প্রয়োজনীয় খাদ্য সামগ্রীতে ভেজাল হচ্ছে। কিছুদিন আগে বেহালার এই ঘটনা ঘটেছে, সরকার সঠিকভাবে পদক্ষেপ নিয়েছেন। আমি খাদ্যমন্ত্রীর সাথে সাথে স্বাস্থ্য মন্ত্রী, পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব আগামী দিনে যাতে এই ধরনের কোনও ঘটনা না ঘটে সেই ব্যাপারে আমাদের সতর্ক থাকার দরকার আছে। এই ব্যাপারে আমাদের আরও কড়াকড়ি ব্যবস্থা অবলম্বন করতে হবে, না করলে এত বঞ্চনার মধ্যে লড়াই করে বেঁচে থাকার

*অবস্থাকে কিছু কিছু কুচক্রিরা নষ্ট করে দেবে। তাই এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় আরও বেশি উদ্যোগ নেবেন। আমরা বামপন্থীরা কিছু নিত্য প্রয়োজনীয় জিনিসের জন্য দীর্ঘদিন* আন্দোলন করে আসছি যে কেন্দ্রীয় সরকারকে ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহ করতে হবে। আজকে কেন্দ্রের পক্ষ থেকে এই দাবি মেনে নেওয়া হয়নি। তা সত্ত্বেও কিছু কিছু দ্রব্য পশ্চিমবঙ্গের রেশন দোকান মারফৎ দেওয়া হচ্ছে। আজকে কলকাতা শহর এবং হাওড়া এলাকায় কিছু কিছু জিনিস রেশন দোকান মারফৎ সরবরাহ করা হয়। কিন্তু সারা পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের মধ্যে মাত্র ১ কোটির কিছু বেশি মানুষ এতে উপকৃত হয়, বাকি ৫ কোটি মানুষকে এই উপকার দিতে পারছি না। তাই আপনার কাছে অনুরোধ করব যাতে সমস্ত এলাকার মানুষকে অন্তত কিছু কিছু গুরুত্বপূর্ণ নিত্যপ্রয়োজনীয় জিনিস সরবরাহ করা যায় সেই ব্যাপারে আপনি উদ্যোগ নেবেন। আজকে সিমেন্টের ক্ষেত্রে সরবরাহ কম, যার জন্য বিভিন্ন উন্নয়নমূলক কাজ ব্যাহত হয়ে যাচ্ছে। সেই ব্যাপারে আপনার উদ্যোগের কথা আপনি রেখেছেন, একে আরও বেশি সংগঠিত করুন। আপনি কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে লড়াই করার জন্য এগিয়ে যান, জনগণ আপনার পিছনে আছেন। এই কথা বলে আপনার এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের খাদ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ৫৪ এবং ৮৬ নং ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, প্রথম বক্তা সুব্রতবাবু পঞ্চাশ হর্স পাওয়ারের বক্তব্য রেখে গেলেন, কতদূর সত্য বললেন সেটা আমাদের এই কয়জন লোকে বিচার করলে চলবে না, পশ্চিমবঙ্গবাসী বিচার করতে শিখেছে, তারা বিচার করতে পারবে। ডাঃ মানস ভুঁইয়া বললেন আপনি বালতি, গামলা নিয়ে দিল্লিতে ডিজেল, মোবিল, পেট্রোল চাইতে যান কেন? মাননীয় অধ্যক্ষ মাহশয়, আমার বক্তব্য হচ্ছে দিল্লিতে গামলা বালতি নিয়ে যাবার ব্যবস্থা তো সংবিধান করে রেখেছে।

কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্যের সম্পর্ক কি, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কি, রাজ্যের দায়িত্ব কি এটা পরিষ্কারভাবে সংবিধানগত ব্যাপার। কাজেই এটা তো জানা কথা এই এই ব্যাপারের জন্য আমাদের দিল্লির কাছে যেতে হবে। ওনারা যেসব কথা বললেন তাতে আমি মনে করি হাউসকে এবং পশ্চিমবাংলার জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন এবং এটা উদ্দেশ্য প্রণোদিত। বর্তমানে যে পরিস্থিতি দেখছি তাতে মনে হয় পশ্চিমবাংলার ৬ কোটি ২২ লক্ষ লাককে রেশনিং ব্যবস্থার মধ্যেই থাকতে হবে। স্ট্যাটুটরি রেশনিং এরিয়া বলতে বুঝি কলকাতা, হাওড়া, হুগলি, উত্তর ২৪-পরগনা। এগুলির শহর এলাকা, শহরাঞ্চল বলে কম্পলাসরি এঁদের দিতেই হবে। এদের ১০/১২ রকম জিনিস দিতে হয়। এছাড়া যে সমস্ত এলাকাগুলি রয়েছে সেগুলি ইন্টিরিয়ার এলাকা এবং সেখানে রয়েছে মডিফাইড রেশনিং-এর দোকান। এদের ক্ষেত্রে কম্পালসরি নয়, মাঝে মাঝে দেওয়া হবে এবং মাঝে মাঝে বাদ যাবে। অর্থাৎ যেমন আমদানি হবে তেমন তেমন দেওয়া হবে। পশ্চিমবাংলা খাদ্য শস্য, তৈলবীজ, চিনি এবং গমের দিক থেকে যে ঘাটতি রাজ্য এটা আজ সর্বতোভাবে স্বীকৃত। কাজেই এই ঘাটতিপূরণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার আমাদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এক এক সময় দেখি এই [illegible] দপ্তরের এবং অন্যান্য দপ্তরে বিভিন্ন লোক মন্ত্রী হয়ে আসছেন। কখনও দেখি [illegible] দেখি হাতী, টাইটলার, দুবে ইত্যাদি এবং তারা এসেই বলছেন দিল্লি গেলে

দিয়ে দেব। কিন্তু ওখানে যিনি কর্তা হয়ে বসে আছেন তিনি কিন্তু দেবেন না। এই প্রসঙ্গে আমার একটি গল্প মনে পড়ল। এক বাড়িতে বৌমা এবং শাশুড়ি আছেন। শাশুড়ি যখন স্নানে গেছেন তখন এক ভিখারি এসে বলল, মা ভিক্ষে দাও। তখন বৌমা বললেন, ভিক্ষে পাবে না। ভিখারি যখন ফিরে যাচ্ছিল তখন শাশুড়ি স্নান সেরে ফিরে আসছিল এবং ভিখারিকে জিজ্ঞেস করল, ভিক্ষে পেয়েছ? ভিখারি বলল, বৌমা বলেছেন, ভিক্ষে পাবে না। তখন শাশুড়ি রেগে বললেন, ওই মেয়ে কে যে তোমায় এত বড় কথা বলে ভিক্ষে দেবে না? তারপর ভিখারিকে সঙ্গে নিয়ে বাড়িতে এসে বললেন, তুই এখানে বোস, আমি কাপড় ছেড়ে আসি। কাপড় ছেড়ে এসে আবার ভিখারিকে বললেন, তুই এখানে বোস—আমি পান খেয়ে আসি। তারপর আবার এসে বললেন, তুই এখানে বোস—আমি পিড়ি নিয়ে আসছি। তারপর পিড়ি নিয়ে এসে বেশ ভালভাবে বসে ভিখারিকে বললেন, আমি বাড়ির গিন্নী হিসেবে বলছি, তোকে ভিক্ষে দেব না। ঠিক সেইরকম হাতী, হনুমান, টাইটলার, দুবে যিনিই আসুন না কেন ওখানে গিন্নী হয়ে বসে আছেন রাজীব গান্ধী এবং তিনি বলছেন, আমি তোমাকে দেব না। পশ্চিমবঙ্গ ঘাটতি প্রদেশ। পূর্ববঙ্গ পড়েছে ওই দিকে যেটা ছিল উদ্বৃত্ত এলাকা। এই ঘাটতির উপর কেন্দ্রীয় সরকার দয়া করে আমাদের উপর ৮০ লক্ষ উদ্বাস্তুর বোঝা চাপিয়েছেন। শুধু তাই নয়, বিভিন্ন রকম চাকুরি এবং ব্যবসা করার জন্য বিভিন্ন প্রদেশ থেকে এখানে লোক আসছে। এদের জন্যও রেশনের ব্যবস্থা করতে হচ্ছে, তাদের জন্য বস্তী স্থাপন করতে হচ্ছে, দোকানের ব্যবস্থা করতে হচ্ছে বলে আমাদের উপর আরও চাপ আসছে। তাদের জন্য ঘর তৈরি করতে হচ্ছে বলে আমাদের কৃষি জমি কমে যাচ্ছে। তবে এসব সত্ত্বেও বলতে পারি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই খাদ্যের জন্য কাউকে গুলি খেয়ে মরতে হয়নি। ১৯৬২ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত কত প্রাণ গেছে একবার চিন্তা করুন তো। এই খাদ্যের ব্যাপার নিয়ে আপনারা আমাদের বিরুদ্ধে আন্দোলন করতে পারেন নি, সেই সুযোগ আপনাদের হয়নি। সুযোগ নেই, সুযোগ থাকলে আন্দোলন করতে গেলে, জনগণের সেবা

[7-00 — 7-10 P.M.]

করতে গেলে, লাঠি, গুলি খেতে হবে, মার খেতে হবে, জেলে যেতে হবে। যেমন আমরা জেলে গিয়েছিলাম, সেই রকম যেতে হবে। সেই রকম অভ্যাস আপনাদের নেই, আপনারা পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অন্তর্দেশীয় নিয়ন্ত্রণ না থাকার জন্য এদেশে যাই উৎপাদন হচ্ছে সেইগুলি বাইরের শিল্পাঞ্চল এবং কয়লাখনি এলাকায় চলে যাচ্ছে। আমি আর একটি জিনিস এখানে উল্লেখ করছি, যেটার জন্য ওরাই দায়ী। বর্ডার এলাকায় দেখুন, সেখানে বি. এস. এফ. আছে। তাদের নাকের ডগা দিয়ে ট্রাক চলে যাচ্ছে। তারাই বর্ডার পার করে দিচ্ছে ব্যবসায়ীরা যদি বাংলাদেশে পাচার না করে তাহলে বি. এস. এফ. পিছ মোড়া করে বেঁধে নিয়ে যাবে। কেন্দ্রীয় সরকার যদি তিস্তা প্রকল্পের জন্য ন্যায্য টাকা আমাদের দেয় তাহলে উত্তরবঙ্গের তিস্তা প্রকল্প কার্যকর হলে উত্তরবঙ্গের ৫টি জেলায় আর কোনও রকম খাদ্যের সমস্যা থাকবে না, উত্তরবঙ্গের খাদ্য সমস্যার সমাধান হয়ে যাবে। কেন্দ্রীয় সরকার এই বিষয়ে টালবাহানা করে চলেছে। সিমেন্টের ক্ষেত্রেও কি রকম অবস্থা করেছে দেখুন। পশ্চিমবঙ্গে বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য সিমেন্টের কথা বলা হয়েছিল। আজ পর্যন্ত সেই সিমেন্ট দেয়নি। আমাদের খাদ্য কম হচ্ছে। সেই পরিমাণটাক কার্টেল করে কোথায় নিয়ে এসেছে একবার আপনারা লক্ষ্য করে দেখুন। স্যার, গত কয়েক বছরের মধ্যে ওরা বহুবার জিনিসের দাম বাড়িয়েছেন। সিমেন্টের কন্ট্রোল তুলে দিলেন। যার ফলে সিমেন্টের দাম ব্যবসায়ীরা

*হু হু করে তুলে দিচ্ছেন। সর্বশেষে আমি বলব যে, ওরা যতই কান্নাকাটি করুন,* পশ্চিমবঙ্গ হচ্ছে বাঘা যতীন, প্রফুল্ল চাকি, ক্ষুদিরামের দেশ। এরা আন্দোলন করতে জানে, লড়াই করতে জানে। সুতরাং কেন্দ্রীয় সরকার এদের ভয় করে। অর্থনৈতিক সংকটের মধ্যে দিয়ে যতই মেরে ফেলবার চেষ্টা করুক, পশ্চিমবঙ্গের জাগ্রত জনতা বামফ্রন্টের পিছনে আছে, থাকবে। এই কথা বলে বাজেটকে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় খাদ্য মন্ত্রী ৫৪ এবং ৮৬ নং যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং সেই সঙ্গে বিরোধী দলের কাট-মোশনের বিরোধিতা করছি। আমি খুব মন দিয়ে বিরোধীদের বক্তব্য শুনলাম। তারা বলছেন আপনারা খুব খাদ্য মিছিল আনতেন। কংগ্রেসি রাজত্বের সঙ্গে বামফ্রন্টের পার্থক্যই হল এই যে, আপনাদের রাজত্ব যতদিন ছিল ততদিন দেশের সাধারণ মানুষ খাদ্য পেত না, তারই জন্য তারা মিছিল করে আসত প্রতিবাদ করতে। তারা ঘেরাও করত। তারফলে তাদের উপর গুলি করত—এই হচ্ছে ঘটনা।

তারা যা বললেন বক্তব্য তাতে কোথাও উল্লেখ করলেন না যে পশ্চিমবাংলা একটি ঘাটতি রাজ্য। দেশ বিভাগের পর ৮০ লক্ষ উদ্বাস্তু এসেছেন। এ ছাড়া এই কলকাতায় বা পশ্চিমবাংলায় কাজের জন্য অন্য রাজ্য থেকে অনেক লোক এসেছেন। তাছাড়া ধান চাষের অনেক জমি পাটের জন্য ছেড়ে দিতে হয়েছে। চা-এর জন্যও অনেক জমি ছেড়ে দিতে হয়েছে। কয়লাখনির জন্যও অনেক জমি ছেড়ে দিতে হয়েছে। পশ্চিমবঙ্গ যে ঘাটতি রাজ্য একথাটা ওরা স্বীকার করলেন না। এই ঘাটতি রাজ্যকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকারেরও একটা দায়িত্ব আছে। সেই কেন্দ্রীয় সরকারের কিন্তু কোনও ন্যাশনাল ফুড পলিসি নেই, কোনও স্টেট ট্রেডিং নেই যার ফলে একটা ভীষণ দুর্ভোগে সারা ভারতবর্ষের মানুষকে পড়তে হয়েছে। এরফলে কালাহান্ডির ঘটনা ঘটছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকার জন্য এখানে কিন্তু কালাহান্ডির মতন ঘটনা ঘটে না। এখানে এত খরা, বন্যা সত্ত্বেও গ্রামাঞ্চল থেকে একটা মানুষও কলকাতা শহরে আসেনি বা অভুক্ত হয়ে মারা যায়নি। এইসব বক্তব্য কিন্তু কংগ্রেস দলের লোকরা স্বীকার করলেন না। আমাদের আশঙ্কা হচ্ছে, ভারত সরকার যেভাবে চলেছেন, তারা যে খাদ্য পলিসি নিয়েছেন, সেখানে আমেরিকার চাপে, তাদের যেহেতু খাদ্যে সাবসিডি দিতে হয় তারা পলিসি নিয়েছেন কেন্দ্রের সমস্ত ওয়েলফেয়ার কাজ বন্ধ করার জন্য তারা এই বলে চাপ দিচ্ছেন যে রেশন ব্যবস্থা তুলে দাও। কোনও দায়িত্ব তার নিতে চান না। মাননীয় খাদ্যমন্ত্রীও বলেছেন, আশঙ্কা হচ্ছে, রেশন ব্যবস্থা তুলে দেওয়া হবে। আমাদের এখানে খাদ্য উৎপাদন বেড়েছে এবং আরও বাড়বে, ভোজ্য তেলের উৎপাদন বাড়ছে এবং বাড়বে। এফ. সি. আই. অনেক জায়গায় অসহযোগিতা করছে এবং করবে। তারা কি করছেন? তারা ভেজাল দিচ্ছেন, পচা চাল, গম দিচ্ছেন। আমারা তাদের বাধা দিচ্ছি। আমাদের পশ্চিমবঙ্গের মানুষেরা কঠোর পরিশ্রম করে উৎপাদন বাড়াচ্ছে এবং আরও বাড়াবে। তা সত্ত্বেও কিন্তু এ ক্ষেত্রে কেন্দ্রের দায়িত্ব থাকবে একথা ভুললে চলবে না। পশ্চিমবাংলা এমন একটা রাজ্য যেখানে সারা ভারতবর্ষের দরিদ্র মানুষরা আসে রোজগারের সন্ধানে এবং তারা এখানে এসে খাদ্য পায়, স্থান পায় এবং বেঁচে থাকার আশ্বাস পায়। কাজেই এই অবস্থায় আমরা মনে করি কেন্দ্রের কিছু দয়িত্ব থেকে যায়। এই অবস্থায়ই কেন কেন্দ্রের কাছ থেকে খাদ্যের জন্য আমাদের বারবার আবেদন জানাতে হবে তার জবাব চাইবার অধিকার নিশ্চয় পশ্চিমবাংলার মানুষের আছে। স্যার, কেন্দ্র যে রকম বৈষম্যমূলক আচরণ করছে তাতে আমার মনে হয় আমাদের

অভ্যন্তরীণ সংগ্রহ কিছু করার চেষ্টা করতে হবে। আমাদের নিজেদের আগে শক্ত হয়ে বাঁচার পথ খুঁজতে হবে। এবং রেশন দোকানগুলি থেকে যে রেশন দিচ্ছে তার দিকে নজর দিতে হবে। শহর থেকে গ্রামে যে রেশন নিয়ে যাচ্ছে সেই রেশনের জিনিস চাল, গম, চিনি ইত্যাদি সেগুলি তারা শহরেই ছেড়ে চলে যায়। গ্রামে গরিব মানুষ কিনতে পারে না, এই জেনে তারা শহরেই বিক্রি করে দেয়। আর রেশন কার্ডগুলি ঐ রেশনের দোকানওয়ালাদের কাছেই থাকে। এইসব জিনিস আদিবাসীরা যাতে পায় তার ব্যবস্থা করতে হবে। একটা কথা বলে শেষ করব যে আমাদের খাদ্যমন্ত্রী এই হাউসে ... পিরিয়ডে লোকে যাতে যাতে সাবসিডাইড রেশন পায় তারা ব্যবস্থা করবেন।

[7-10 — 7-20 P.M.]

তিনি এই হাউসে কমিটি করেছিলেন। সেটা যাতে হয় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে ওনার এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী তার ব্যয় বরাদ্দ উত্থাপন করে এখানে তিনি যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতিতে তিনি কেবলমাত্র এখানে রেখেছেন তার বণ্টন ব্যবস্থা। সারা বিবৃতিতে তিনি বণ্টন ব্যবস্থার কথাটাই উল্লেখ করেছেন এবং খাদ্যে ঘাটতি এই কথাটা উল্লেখ করেছেন। খাদ্য মন্ত্রী তার দপ্তরের যে কি খাদ্য নীতি তার কোনও সুস্পষ্ট বামফ্রন্ট সরকারের কি খাদ্য নীতি যে এইভাবে চলবে তার বিবৃতিতে সে কথার কোনও উল্লেখ দেখতে পেলাম না। কৃষিমন্ত্রী, খাদ্যমন্ত্রী বলছেন যে আমাদের পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন বৃদ্ধি পাচ্ছে প্রতি বছর। এবং অন্যান্য বছরের থেকে এ বছর রেকর্ড ফলন ফলেছে। এই জায়গায় বামফ্রন্ট সরকারের সংগ্রহ নীতি কি? কেন্দ্র যা দিচ্ছে তা না হয় হল। কিন্তু পশ্চিমবাংলার অভ্যন্তরে যে খাদ্য উৎপাদন হচ্ছে তা থেকে সংগ্রহ করবার কি নীতি নিয়েছেন সেটা বললেন না। খাদ্য উৎপাদনে স্বয়ংভর হয়েছেন বলছেন তিস্তা পরিকল্পনায় উৎপাদন বৃদ্ধি পেয়েছে বলছেন—কিন্তু চালকল মালিকরা সম্পন্ন চাষী, জোতদার তাদের কাছে কি সংগ্রহ করছেন? কি নীতি সেখানে নিয়েছেন? তাদের কাছ থেকে নামকোআস্তে কিছু খাদ্য সংগ্রহ করছেন। চালকল মালিকরা তাদের ইচ্ছা মতো চলে। মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন ১৯৮৬-৮৭ সালে লক্ষ্য মাত্রা ছিল ১ লক্ষ টন সংগ্রহ হয়েছে ৫২,৯৬৭, ১৯৮৭-৮৮ সালে লক্ষমাত্রা ছিল ১ লক্ষ টন সংগ্রহ হয়েছে ৬৩,৯১৬, ১৯৮৮-৮৯ সালে লক্ষ্য মাত্রা ছিল ১ লক্ষ ৫০ হাজার টন, সংগ্রহ হয়েছে ৭০,৬৫৬ মেট্রিক টন ৭/৩/৮৯ পর্যন্ত। এই যে সংগ্রহের লক্ষ্যমাত্রা তিনি নির্দ্ধারণ করেছেন সেই সংগ্রহ দেশের অভ্যন্তরে তিনি করতে পারছেন না। তাহলে কি বলতে হবে যে দেশে ধনী চাষী, চালকলের মালিক, জোতদার আর নেই? তাদের কাছ থেকে কেন সংগ্রহ হচ্ছে না? কাজেই এই নীতির মধ্যে দিয়ে, আপনার খাদ্য নীতির মধ্যে দিয়ে পরিষ্কার বোঝা যায় যে চালকলের মালিক, জোতদার, ধনী চাষীদের সঙ্গে একটা অশুভ আঁতাত বামফ্রন্ট সরকার গড়ে তুলেছেন। ভোটের জন্য গ্রামের ধনী চাষী, জোতদার, তারা যে ফসল ফলায় সেই উদ্বৃত্ত ফসল থেকে আপনি তা সংগ্রহ করতে পারছেন না। কারণ গ্রামের মধ্যে তারা হচ্ছে প্রভাবশালী, তাদের দিয়ে আপনারা ভাবছেন ফায়দা তুলবেন। কাজেই তাদের উপরে চাপ সৃষ্টি করে খাদ্য সংগ্রহ করতে পারছেন না। অপরদিকে আপনারা বলছেন যে যদি উৎপাদন বৃদ্ধি হয় তাহলে দেশের সাধারণ মানুষের সুযোগ বাড়বে। আজকে খাদ্য উৎপাদন বাড়ছে কিন্তু আমরা দেখছি গ্রামে চালের দাম ৪ টাকা, ৪। । টাকা করে কিলো। তাহলে এই সুযোগ কাদের দিচ্ছেন? গ্রামের ক্ষেতমজুর গরিব চাষী,

সাধারণ মানুষ তারা যে অবস্থায় ছিল সেই অবস্থাতেই থেকে গেছে। রেশনে যে চাল গম যায় সেই সামগ্রী গ্রামের সাধারণ মানুষ, ক্ষেতমজুররা সংগ্রহ করতে পারেনা তাদের অভাবের জন্য। কাজেই একদিকে উৎপাদন বাড়ছে, অপরদিকে তারা মূলত কোনও সুযোগ-সুবিধা পাচ্ছে না। দেশের মজুতদার, মুনাফাখোর, চোরাকারবারী, ব্যবসায়ী গোষ্ঠী এই সুযোগগুলি নিচ্ছে এবং তারমধ্যে দিয়ে আপনার এই সংগ্রহনীতি। আপনি ব্যবসায়ী, চোরাকারবারী,, মুনাফাখোরদের এই সুযোগ-সুবিধা দিচ্ছেন। অথচ পাশাপাশি আমরা বিগত বামফ্রন্ট সরকারের যে রেকর্ড আছে সেই রেকর্ড থেকে দেখছি যে সেই সময়ে খাদ্যনীতি মধ্যে দিয়ে ১০ লক্ষ টন খাদ্য শস্য সংগ্রহ হয়েছিল। তখন কিন্তু এত উৎপাদন হয়নি। তখন একটা টার্গেট ছিল। কিন্তু এবারে কোনও টার্গেট নেই। যার ফলে এই চালকলের মালিকদের কাছ থেকে, ব্যবসায়ীদের কাছ থেকে কোনও সংগ্রহ করতে পারেন নি এবং এরফলে আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। আপনি রেশনে যে খাদ্য দিচ্ছেন সেটাও অনিয়মিত। গ্রামাঞ্চলের স্ট্যাটিউটরি রেশনিং এলাকায় দেখা যাচ্ছে যে কখনও সামগ্রী যায়, কখনও যায় না। কখনও রেপসীড সরবরাহ হচ্ছে, আবার কখনও হচ্ছে না। কোনও সময় চাল যাচ্ছে তো গম যাচ্ছে নো। এই রকম অবস্থার মধ্যে দিয়ে চলেছে। আপনি হয়ত বলবেন যে কেন্দ্রের প্রতি মাসে যা সরবরাহ করার কথা সেটা তারা দিচ্ছে না এবং তার জন্য এটা হচ্ছে। একটু আগে বামফ্রন্টের মাননীয় সদস্য কামাক্ষ্যাবাবু বলেছেন যে রেশনের যে সামগ্রী সেটা অনেক সময়ে রেশন শপে পৌঁছায় না। গ্রামে-গঞ্জের বিভিন্ন জায়গায়ার জন্য যে বরাদ্দ আছে সেটা সেখানকার বড় বড় ব্যবসায়ীদের কাছে চলে যায়। স্যার, গম যদিও কোনও সময়ে যায় কিন্তু চিনি, রেপসীড কখনও যায় না। ফলে একদিকে সরবরাহ কম, অন্যদিকে যেটুকু সরবরাহ হচ্ছে সেটাও সুনিশ্চিত করার জন্য কোনও ব্যবস্থা নেই। রেশন ডিলাররা যা পাচ্ছে সেগুলি নিয়ে সাধারণ মানুষের মধ্যে বিলি-বণ্টন করার কোনও সুষ্ঠু ব্যবস্থা নেই। আপনি নামে কিছু পরিদর্শক রেখেছেন। কিন্তু তাদের মধ্যে দুর্নীতির বাসা বেঁধে আছে। গ্রামাঞ্চলে ডিলাররা রেশনের মাধ্যমে যে দ্রব্য সামগ্রী দেয় তার যে ক্যাশ মেমো সেটা তারা দেয় না। তারা সপ্তাহে ২ দিন রেশন শপ খোলা রেখে নামমাত্র দিয়ে বাকিটা ব্লাকে বিক্রি করে দেয়। দেবার পর ক্যাশ মেমো ছাপানো থাকে, সেইগুলো ঘরে বসে পুরণ করে কাউন্টার পার্ট পুড়িয়ে দিয়ে খাতাপত্র হাজির করে। তারপর খাতাপত্র ঠিক করে দেখায় যে ঠিকমতো বিলি বণ্টন হয়েছে। একদিকে দেখছি কেন্দ্রীয় সরকারের সরবরাহের যে স্বল্পতা, আমরা পাচ্ছি না, সেটার জন্য লেখালেখি করছেন, এখান থেকে মন্ত্রীরা যাচ্ছেন, মেমোরেন্ডাম দিচ্ছেন আপনি বলছেন, তেমনি যে পরিমাণ খাদ্য আপনি পাচ্ছেন সেটা যাতে যথাযথভাবে পায় তা সুনিশ্চিত করুন। এই বিষয়ে বলব, আপনার দপ্তরের ইনস্পেকটারস অফিসগুলোর যে অবস্থা হয়ে রয়েছে, তাকে ঠিক করুন। সেইগুলো একেবারে ঘুসের আড্ডাখানা হয়ে রয়েছে। তাছাড়া রেশনে চাল, গম যা দেওয়া হয় তা অত্যন্ত নিম্ন মানের। সেই চাল দেখা যায় যে সেদ্ধ হতে চায় না, শক্ত রবারের মতো হয়ে থাকে। গমও যা দেওয়া হয় তা পোকায় খাওয়া। এই যে নিম্ন মানের গম বা চাল এবং অন্যান্য সামগ্রী যাচ্ছে, সেটা ভেরিফাই করার জন্য আপনাদের কোনও ব্যবস্থা আমরা দেখতে পাই না। যেটুকু কোয়ালিটি কন্ট্রোলের মেশিনারি আপনাদের আছে, সেটা আদৌ আছে কি না আমরা বুঝতে পারছি না। রেশনে যে দ্রব্য দেওয়া হচ্ছে তা খাওয়ার অযোগ্য। ভেজালের কথা এখানে উঠেছে। রেশনে যে সামগ্রী দিচ্ছেন, যে তেল দিচ্ছেন, সেই তেলে ভেজাল দেওয়া হচ্ছে। যে ভেজাল তেল খেয়ে বেহালাতে ৫০০ জনের অধিক মানুষ যারা পঙ্গু হয়ে গেছে, যারা চিরতরে তাদের স্বাভাবিক অবস্থা ফিরে পাবে না, এই রকম একটা অবস্থা।

আপনাদের লাইসেন্স প্রাপ্ত দোকানে যে সামগ্রী, সেই সামগ্রী খেয়ে সাধারণ মানুষের এই অবস্থা হল, তাহলে কিভাবে এই সমস্ত যারা চোরাকারবারী করছে, তারা লাইসেন্স প্রাপ্ত চোরাকারবারী বলে চিহ্নিত হচ্ছে। সেই আক্রান্ত মানুষগুলোর যথাযথ চিকিৎসার সুযোগ বা তাদের পরিবারবর্গকে নাম মাত্র চিকিৎসার সুযোগ সরকারের তরফ থেকে দেওয়া হয়েছে। অথচ এখানে যারা মন্ত্রী আছেন বামফ্রন্ট সরকারের, তাদের বলি, আমাদের সেই খাদ্য আন্দোলনের কথা স্মরণ হয়, '৫৯ সালের খাদ্য আন্দোলন, '৬৬ সালের খাদ্য আন্দোলন, নুরুল ইসলাম, আনন্দ হাইতের কথা, তাদের শহীদের রক্ত বিন্দুর মধ্যে দিয়ে আপনারা ভোটে ফায়দা লোটবার মধ্যে দিয়ে যে ক্ষমতায় এসেছেন, ক্ষমতায় এসে সেই খাদ্যনীতি, যে খাদ্যনীতির মধ্যে দিয়ে চোরাকারবারী, মজুতদাররা আজকে ফুলে ফেঁপে উঠছে। যারা এই চোরাকারবারী তারা এত অসৎ, অমানবিক, যারা মানুষকে হত্যা করবার পরিকল্পনা নিয়ে খাদ্যে ভেজাল দিয়ে ভোজ্য তেলে ভেজাল দিয়ে মানুষকে পঙ্গু করে দিয়েছে এবং এইভাবে ঠান্ডা মাথায় খুন করার মতো অবস্থা সৃষ্টি করছে, আর সেই খুনীদের ধরবার, বা খুনীদের শাস্তি বিধান করবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? অনেক টালবাহানা করার পর, আপনারা কিছু কেস করেছেন বলেছেন, আবার কাগজে দেখলাম মুখ্যমন্ত্রী ক্রেতা স্বার্থ সংরক্ষণ সমিতির আলোচন চক্রে তিনি বলেছেন যে আমাদের দেশের যা আইন কানুন, এই যে খাদ্যে ভেজাল, এর দ্বারা তাদের শাস্তি বিধান হবে না, আইন সেইভাবে নেই। মুখ্যমন্ত্রী অসহায়বোধ করছেন। তাহলে কি হবে এবং এটাই যদি প্রকাশ্যে মুখ্যমন্ত্রী বলেন, তাহলে চোরাকারবারী মজুতদাররা তাদের পোয়া বারো, তারা বুঝবে এইভাবে অপরাধমূলক কাজ করলে তাদের শাস্তি হবে না, আমাদের রাজ্য সরকারের মুখ্যমন্ত্রী এই কথা বলছেন। আমার এখানে প্রশ্ন এই আইনের ফাঁক থাকে তাহলে কেন এই ১১ বছর ক্ষমতায় থেকে, সেই আইনের ফাঁক ফোঁকরগুলো বন্ধ করছি না এবং যারা এইভাবে মানুষের খাদ্য সামগ্রী নিয়ে, মানুষের জীবন নিয়ে ছিনি মিনি খেলছে, যারা ঠান্ডা মাথায় মানুষকে খুন করবার পরিকল্পনা করছে, শয়ে শয়ে মানুষকে এইভাবে হত্যার দিকে ঠেলে দিচ্ছে, তাদের শাস্তি বিধান করবার জন্য আপনারা যথার্থভাবে আইন প্রণয়ন করছেন না কেন? এটা পরোক্ষভাবে চোরাকারবারীদের সাহায্য করছেন বলে মনে করি। এই অবস্থায় মাননীয় খাদ্য মন্ত্রী যে বিবৃতি এখানে রেখেছেন, সেই বিবৃতির মধ্যে দিয়ে চোরাকারবারী মজুতদারদের অনুকূলে ব্যবস্থা করছেন। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে কাটমোশনগুলি এনেছেন, সেইগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষকুমার সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী শ্রী নির্মলকুমার বোস মহাশয় ১৯৮৯-৯০ সালের যে বাজেট বরাদ্দের দাবি উপস্থিত করছেন আমি সেই দাবিকে পুরোপুরি সমর্থন করছি। কারণ কংগ্রেসিদের মতো হামবড়াই এবং বাগাড়ম্বর তাঁর বাজেট বিবৃতির মধ্যে তিনি উপস্থিত করেন নি। তার বাজেট বিবৃতির মধ্যে তিনি পশ্চিমবাংলার খাদ্য পরিস্থিতির বাস্তব চিত্র তুলে ধরেছেন। বাস্তব চিত্র তুলে ধরে যে সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলির কথা তার বাজেট বক্তৃতায় তিনি উল্লেখ করেছেন। সমস্যার সমাধানের জন্য, খাদ্য সরবরাহ অটুট রাখার জন্য তিনি কিছু পরিকল্পনার কথাও এখানে উপস্থিত করেছেন। মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে পরিষ্কারভাবে স্বীকার করেছেন—এখানে কোনও কিছু লুকো-ছাপার ব্যাপার নেই—যে, আমাদের পশ্চিমবাংলায় খাদ্য ঘাটতি আছে এবং আরও কয়েকটি নিত্য প্রয়োজনীয় দ্রব্যের ঘাটতি আছে। সেই ঘাটতির

কথা তিনি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে স্বীকার করেছেন। এবং তিনি স্বীকার করেছেন যে, আমাদের রাজ্যে কয়লার ঘাটতি থাকার কথা নয়। প্রভূত পরিমাণে কয়লা আমাদের রাজ্য থেকে উত্তোলিত হয়, কিন্তু কেন্দ্রীয় সরকারের বন্টন ব্যবস্থার দৌলতে আমরা আমাদের চাহিদা অনুযায়ী কয়লা পাই না। অর্থাৎ সমস্ত রকম ঘাটতির কারণগুলি তিনি তার বাজেট বক্তৃতার মধ্যে অত্যন্ত সঠিকভাবে বিশ্লেষণ করে দেখিয়ে দিয়েছেন। এবং এটাই বাস্তব চিত্র। দেশ ভাগ হবার সময় খাদ্য উৎপাদনের যে এলাকাগুলি ছিল সেই এলাকাগুলি পাকিস্থানে চলে যায়। ফলে আমাদের বর্ধমান এবং বীরভূম ছাড়া বাকি প্রত্যেকটি জেলাই খাদ্যে ঘাটতি জেলা। এই অবস্থার ওপর দাঁড়িয়ে পূর্ব বাংলা থেকে আসা ৮০ লক্ষ উদ্বাস্তু এবং ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে বিভিন্ন সময়ে আসা—হাজার হাজার অধিবাসী, যারা রুটি-রুজির সন্ধানে আমাদের এই পশ্চিমবাংলায় এসেছেন—সেই সমস্ত মানুষদের ধরে প্রায় ৬ কোটির বেশি মানুষের খাদ্য সরবরাহের দায়িত্ব আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে গ্রহণ করতে হচ্ছে। স্যার, আপনি জানেন দেশ ভাগের পর পশ্চিমবাংলার পাট শিল্পকে রক্ষা করার জন্য, পাটকল শ্রমিকদের রক্ষা করার জন্য, সর্বোপরি ভারতবর্ষের বৈদেশিক মুদ্রা অর্জনের স্বার্থে, জাতীয় স্বার্থে পশ্চিমবাংলার প্রধান চাষের জমিগুলিতে পাট চাষের ব্যবস্থা চালু করা হয়। ফলে আমাদের খাদ্য ঘাটতি বৃদ্ধি পায়। সেই ন্যায়-সঙ্গত ঘাটতিপূরণের জন্য নীতিগতভাবে কেন্দ্রীয় সরকার দায়িত্ব গ্রহণ করেছিলেন। কিন্তু সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত পালন করছেন না। যাতে তারা তাদের দায়িত্ব পালন করেন তার জন্য আমাদের পশ্চিমবাংলার সর্ব স্তরের জনগণকে বামফ্রন্ট সরকারের সাথে একযোগ হয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাতে হবে এবং তাদের বাধ্য করতে হবে। পশ্চিমবাংলার এই যে খাদ্য ঘাটতি, এটা তাদের পূরণ করতেই হবে। বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় খাদ্য আন্দোলনের কথা উল্লেখ করলেন এবং তিনি মূল্য বৃদ্ধির কথা বললেন। আমরা ভুতের মুখে রাম নাম শুনলাম। খাদ্যের মূল্য বৃদ্ধির কথাই যদি বলতে হয়, তাহলে বলতে হয় যে, সারা ভারতবর্ষের মানুষ জানেন যে, ধাপে ধাপে কেন্দ্রীয় সরকার গম, চাল এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি ঘটাচ্ছেন। সামগ্রিকভাবে মূল্য বৃদ্ধির জন্য মূলত দায়ী কেন্দ্রীয় সরকার। রেলের ভাড়া বৃদ্ধি, পেট্রোল ডিজেলের দাম বৃদ্ধির জন্য আজকে নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য বৃদ্ধি ঘটছে। এইসব কথাগুলি বলার তো আপনারা হিম্মত রাখলেন না? আজকে তাই ঘুরে-ফিরে বামফ্রন্ট সরকারকে দায়ী করছেন। এই মূল্যবৃদ্ধি যদি কেউ ঘটিয়ে থাকেন সে হচ্ছে ঐ কেন্দ্রের কংগ্রেসি সরকার আর এর প্রতিবাদ করার আমাদের হিম্মত নেই। আপনারা খাদ্য আন্দোলনের কথা বললেন। পশ্চিমবাংলায় খাদ্যের অভাব আরম্ভ হয়েছিল দেশ স্বাধীন হবার পর। আমরা জানি, পশ্চিমবাংলায় খাদ্যের অভাব চিরন্তন। আগে আমরা কি দেখেছি, গ্রাম বাংলার অনাহার ক্লিষ্ট লক্ষ লক্ষ মানুষ কলকাতা শহরে এসে ভিড় করত। আমরা জানি, প্রত্যেক বছর ঠিক দুর্গোৎসবের সময় গ্রামের মানুষ এস. ডি. ও অফিস, জেলা ম্যাজিস্ট্রেট অফিস এমন কি কলকাতার রাইটার্স বিল্ডিং-স অভিযান করত খাদ্যের দাবিতে, খাদ্য চাই, খাদ্য দিতে হবে নইলে গদি ছাড়তে হবে। আজকে বামফ্রন্ট সরকার খাদ্য সরবরাহের ক্ষেত্রে যে সুষ্ঠু পরিকল্পনা নীতি নিয়েছেন তারফলে আজকে আর আগের মতন খাদ্য আন্দোলন হয় না। গ্রাম থেকে কাতারে কাতারে অনাহারক্লিষ্ট মানুষ শহরে ভিক্ষা করতে আসে না। আমরা জানি, ১৯৫৯ সালে যে খাদ্য আন্দোলন হয়েছিল সেই সময় আমাদের ডানদিকে যারা বসে আছেন (কংগ্রেসিরা) তারা তখন ক্ষমতায় ছিলেন। সেই সময় ৮০ জন কৃষক শহীদ হয়েছিল খাদ্যের অভাবে। ১৯৬৬ সালে আনন্দ হাইত, হরি বিশ্বাস

খাদ্য চাই বলে গুদামের সামনে—তাও সরকারি গো-ডাউন নয়—মহাজনদের গো-ডাউনের সামনে গিয়ে ধরনা দিয়েছিল, তারফলে তাদের পুলিশ গুলি করে মেরেছিল। এটা নদীয়া জেলার ঘটনা। এরপর খরা এবং বন্যা ও প্রাকৃতিক বিপর্যয় যখন হয়েছে তখন আমরা দেখেছি গ্রাম বাংলার কৃষক ঘটি-বাটি মহাজনের কাছে কর্জে সম্পন্ন করে নিঃস্ব হয়েছে। এক সময়ে গ্রামে জমিদার, জোতদার এবং মহাজনদের রাজত্ব কায়েম ছিল। কিন্তু আজকে আর সেই অবস্থা নেই। সেইজন্য আপনারা কেবল খাদ্য বাজেটের বিরোধিতা করার জন্য বিরোধিতা করছেন। তার মানে আপনারা আবার সেই পুরানো দিনগুলিকে ফিরিয়ে আনতে চাইছেন যে সময়ে গ্রামে গ্রামে জমিদার, মহান এবং চোরাকারবারীদের স্বর্গ রাজ্য ছিল সেই স্বর্গ রাজ্যের দিনগুলি ফিরিয়ে নিয়ে আসা যায় কিনা তার স্বপ্ন দেখছেন এবং তাদেরই প্রতিনিধি হয়ে এখানে বসে চিৎকার করছেন। আপনারা কি ভুলে গেলেন—গ্রামের মানুষকে গম চালের পরিবর্তে আপনাদের রাজত্বে মাইলো, ভুট্টা খেতে দিতেন। আর আজকে এই বামফ্রন্ট সরকারের আমলে আর গ্রামের মানুষকে মাইলো, ভুট্টা খেতে হয় না। সেদিকার সেইসব গ্রামের মানুষের সোক কি ভুলে গেলেন তারা বলত, মাইলো ভুট্টা খাব না, কংগ্রেসকে আর ভোট দেব না'। আর সেই মাইলো ভুট্টার দিন ফিরিয়ে নিয়ে আসবার জন্য তারস্বরে চিৎকার করছেন, জমিদার, জোতদারদের প্রতিনিধিত্ব করছেন এই বিধানসভায় বসে। আজকে এখানে মাননীয় সদস্য প্রবোধ পুরকাইত মহাশয় খাদ্য আন্দোলনের সেই ইতিহাসের কথা বললেন। কই, এখন কি তিনি তার নির্বাচনী এলাকায় খাদ্যের দাবিতে মিছিল দেখতে পান? পশ্চিমবঙ্গে এখন আর খদ্যের দাবিতে হাহাকার নেই। বামফ্রন্ট সরকারের সুষ্ঠু খাদ্যনীতির জন্য পশ্চিমবঙ্গের মানুষ এখন আর খাদ্যের জন্য হাহাকার করে না। খাদ্যের জন্য আন্দোলন করেন। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এই সুষ্ঠু এবং সুস্থ্য খাদ্যনীতির জন্য মাননীয় খাদ্যমন্ত্রী শ্রী নির্মল বসু মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন সেই দাবিকে পুরোপুরি সমর্থন করে এবং বিরোধী দলের মাননীয় সুব্রতবাবু যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ, মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী রেখেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। এতক্ষন ধরে বিরোধী পক্ষের বক্তব্য মন দিয়ে শুনছিলাম, ওরা ছিলেন জ্ঞানপাপী, ঐ সব জ্ঞানপাপীদের কথা অনেকক্ষণ ধরে শুনলাম। ওরা অতীতকে ভুলে গেছেন, অতীতকে ভুল গিয়ে এখন ওদের একটা আপশোষ হচ্ছে, এই ১২ বছর ধরে পশ্চিমবঙ্গে এতবড় এবং এতগুলো খরা, বন্যা, ঘূর্ণীঝড় প্রভৃতি হয়ে গেল এবং সেজন্য একজন গ্রামের মানুষও শহরে ভিক্ষা করতে এল না। এই আপশোষের জন্যই ওরা কাট মোশন নিয়ে এসেছেন। গত বছর আপনি জানেন, এই পশ্চিমবঙ্গে উত্তরবঙ্গে ৭টি জেলায় বন্যা হয়ে গেল এবং এ ছাড়াও ২৯শে নভেম্বর দক্ষিণ বঙ্গের ৫টি জেলার মধ্যে দিয়ে উত্তর ও দক্ষিণ ২৪ পরগণার মধ্যে দিয়ে এতবড় ঘূর্ণী ঝড় হেয়ে গেল যা ইতিপূর্বে কখন হয়নি,। সেই ঝড়ে কেবল লক্ষ লক্ষ ঘর বাড়ি নয় এবং সহেগ ৫৩২ জন মানুষের প্রাণ গেল। এর সঙ্গে ১.৯৪ হেক্টর চাষের জমির ফসলের ক্ষতি হয়েছে। ক্ষতি হওয়ার ফলেও আমরা দেখেছি যে গোটা পশ্চিমবঙ্গের মধ্যে ১২টি জেলা যেখানে ঘূর্ণীঝড় এবং বন্যা হল সেখানে মানুষের কোনও আন্দোলন নেই। কেননা একটা ব্যবস্থা আছে, বামফ্রন্টের একটা নীতি আছে, নীতির মধ্যে দিয়ে আজকে পশ্চিমবঙ্গের এই ১২টি বছরে গ্রাম বাংলার উদ্বৃত্ত জমিগুলি কৃষকের মধ্যে বিলি হয়েছে। ভাগচাষী অধিকার পেয়েছে, ফসল ফলছে। কৃষি, সেচ

এবং খদ্য এক সঙ্গে যুক্ত হয়ে এক ফসলী জমিকে দো ফসলী করে যেখানে আজকে '৭৫ সালে ছিল ওদের আমলে যেখানে ৭১ লক্ষ ৭ হাজার মেট্রিক টন ছল ১৯৮৮-তে সেখানে এক কোটি ৩ লক্ষ মেট্রিক টন হয়েছে। এটা কি আজগুবি ব্যাপার? ওরা এতক্ষণে বললেন যে, চাষ কেন বাড়ছে না, লোক যে বাড়ছে। ৬ কোটি ২০ লক্ষ লোক সেই অনুপাতে চাষের জমি কম, সেখানে খাদ্যের পরিমাণ বাড়ছে, আয়ের পরিমাণের মধ্যে সেখানে যেটুকু ঘাটতি হচ্ছে সেটুকুই কেন্দ্রকে দিতে বলা হচ্ছে। প্রায়ই আমাদের এখানকার মন্ত্রীরা দিল্লীতে ডেপুটেশনে যন, কেন যান, না লোক বাড়ছে। ওরা বলেন খাদ্য পাঠাতে পারছি না, রেক পাচ্ছি না ৪২ বছর ধরে রেকের অভাবে খাদ্য আসছে না। কেন্দ্র উপরের বাল চাল অন্য প্রদেশে দিয়ে নীচের পচা চাল এবং পশ্চিমবঙ্গকে দিচ্ছেন এখানে দাঁড়িয়ে বিরোধী পক্ষরা মন্ত্রীরা টেবিলে চাল দিয়ে বলেছেন এই চাল কি খাওয়া যায়? দয়া করে সে কথাটা দিল্লীকে বলুন না লোক অনুপাতে কৃষি জমি কম, এ ছাড়াও অনেক সদস্য যা বলেছেন ৮০ লক্ষ মানুষ এখানে এসেছেন। দেশটা ভাগ করেছে কে? বামফ্রন্ট সরকার তো করেনি, কংগ্রেস ভাগ করেছে। প্রতি বছর ৮০ লক্ষ লোক আসছে কিন্তু পশ্চিমবাংলায় তো আর সেই পরিমাণে জমি আসেনি। এই পশ্চিমবাংলার মানুষের জমি থেকে খাবার দিতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার অস্বীকার করেছেন সেই সমস্ত লোকেদের জন্য টাকা দিতে। কয়লা, আকরিক লোহা, চা বিক্রি করে যে হাজার হাজার কোটি টাকা আসে সেটা যদি পশ্চিমবাংলায় থাকত তাহলে অন্য জায়গা থেকে চাল গম কেনবার টাকা থাকত। তাহলে আমাদের আর চাল-গম চাইবার জন্য দিল্লির কাছে যেতে হত না। আসুন, এই ব্যাপারে আমরা একমত হই। কিন্তু এই ব্যাপারে ওরা এক মত হতে পারবেন না। আমি ওদের জানাতে চাই যে এখানে ১২.৫৭ লক্ষ একর কৃষিজমি বিলি হয়েছে, যেখানে সারা ভারতবর্ষে বিলি হয়েছে ৭৩.২৩ লক্ষ একর। এখানে ভাগচাষীরা তাদের জমির অধিকার পেয়েছে, তারফলে এক ফসলী জমিকে দু'ফসলী তিন ফসলী করা সম্ভব হয়েছে। কিন্তু তাহলেও খাদ্যে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পারছি না বর্ধমান, হুগলি জেলায় ১ লক্ষ ৭ হাজার একর জমিতে জল দেবার কথা ডি. ভি. সি.-র পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল। তারা বলেছিল ৬৪ হাজার কিউসেক জল দেওয়া হবে কিন্তু ডি. ভি. সি. জল দেওয়া বন্ধ করে দিয়েছে। ফলে পশ্চিমবাংলা খাদ্য স্বয়ং সম্পূর্ণ হতে পারছেন না। তিস্তা প্রোজেক্ট কার্যকর হলে উত্তরবঙ্গের ৫টি জেলায় সেচের অনেক সুবিধা হবে, অনেক দু-ফসলী জমি তিন ফসলী জমিতে পরিণত হতে পারবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই তিস্তা প্রোজেক্ট-এর জন্য টাকা দিচ্ছে না। তারজন্য কেন আন্দোলন করা হচ্ছে না, এই কথা তো ওরা একবারও বললেন না? যেভাবে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে তার প্রতিবাদে ওরা তো কিছু বলছেন না? পশ্চিমবঙ্গ সরকারের সীমিত ক্ষমতার মধ্যে যেভাবে মানুষগুলোকে বাঁচিয়ে রেখেছেন তাতে ওদের গায়ে জ্বালা ধরছে। আজকে গ্রামের মানুষকে আর শহরে ভিক্ষার জন্য আসতে হয় না, তাই ওদের এত অসুবিধা হচ্ছে। এখন গ্রামের মানুষের ভিক্ষাবৃত্তি বন্ধ হয়েছে, এখন আর তাদের একটু 'ফেন দাও বলে' শহরে আসতে হয় না। আজকে ওরা ঝি পাচ্ছে না, তাই ওদের গায়ে খুব জ্বালা। আজকে মানুষ দু'বেলা দুমুঠো খেতে পাচ্ছে। আপনারা দিল্লিতে গিয়ে বলুন না, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র চাল গমের দাম কমাতে, কেরোসিন, ডিজেল-এর দাম কমাতে? ওরা ঠিক করেছেন, কৃষিতে যে সমস্ত জিনিস ব্যবহার হয় সেগুলোর দাম বাড়িয়ে দিতে হবে। আমাদের ১২ লক্ষ কিলো লিটার কেরোসিন লাগে, কিন্তু সেই জায়গায় ওরা দিচ্ছে ৭ লক্ষ কিলো লিটার। ওরা খাদ্য বিভাগ থেকে এমন করে নির্দেশ দিয়েছে যে কেরোসিন, ডিজেল এই সমস্ত জিনিস কৃষিতে

ব্যবহার করা যাবে না। ওরা তো এর প্রতিবাদ করছেন না? এই সমস্ত জিনিস কৃষিতে ব্যবহার করা যাবে না। ওরা তো এর প্রতিবাদ করছেন না? এই সমস্ত অবিচার করার পরেও আজকে পশ্চিমবাংলা মাথা উঁচু করে চলেছে। এটা কংগ্রেস সহ্য করতে পারছে না। ভোজ্য তেল-এর ক্ষেত্রে দেখুন, যে পরিমাণ আমাদের পাওয়ার কথা তা তারা দিচ্ছে না। সরষের উৎপাদন আমরা বাড়িয়েছি, এতেও অভাব আছে। চব্বিশ পরগনার বজবজ গুদাম চোদ্দ জন শ্রমিককে নিয়ে গোলমাল চলছে সেই গুদামে ছাব্বিশ হাজার মেট্রিক টন চাল এবং কুড়ি হাজার মেট্রিক টন গম পড়ে রয়েছে। এই চাল-গম যে পচে যাচ্ছে এটা কার দোষে? এই গুদামে আই-এন-টি-ইউ-সি. ইউনিয়ন আছে, কংগ্রেসের সুব্রতবাবু ঐ ইউনিয়নের লিডার। মাননীয় মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছিলেন, হাইকোর্টের নির্দেশ অনুযায়ী ঐ ৩৩ জন কর্মীকে নিয়োগ করতে, চুক্তিটা সেই ভাবেই চলছিল। সেই ভাবেই তাদের মেনে চলার কথা, কিন্তু তারা হাইকোর্টের সেই নির্দেশ মানেন নি, সেই কারণে তারা ঐ ৩৩ জন কর্মীকে নিয়োগ করেন নি। ফলে ঐ গুদামে গণ্ডগোল হয় এবং গুদামের চাল-গম যেগুলি মজুত আছে সেগুলো পচে যাচ্ছে। এরজন্য দায়ী কে? চিনির ব্যাপারে আমাদের দরকার ২৪ হাজার মেট্রিক টন, সেখানে ওরা দিচ্ছে ৩ হাজার মেট্রিক টন। সিমেন্টের ব্যাপারে এবারে ঠিক করেছেন যে লেভী সিমেন্ট খোলা বাজারে বিক্রি করা হবে। এতে লাভ হবে কার? লাভ হবে ব্যবসায়ীদের। এই লেভী সিমেন্ট দিয়ে পঞ্চায়েতের ঘরবাড়ি, গরিব মানুষের ঘরবাড়ি তৈরি হ'ত, সেগুলো সব বন্ধ হয়ে যাবে। খোলা বাজরে লেভী সিমেন্ট বিক্রি হবে, একবারও প্রতিবাদ করছেন না? সুতরাং এর দ্বারা আমাদের ভাবতে হবে আসল ব্যাপারটা কি? বেহালা নিয়ে অনেকে এখানে বলেছেন, তেল নিয়ে অনেক কথা বলেছেন। ২৫৫ নং রেশন দোকানের মালিক কে? বামফ্রন্টের পক্ষ থেকে তেল নিয়ে পরীক্ষা করা হয়—এক জায়গায় তেলে ভেজাল পাওয়া যায়, ৬০টি জায়গায় ঠিক ছিল। এক জায়গায় ভেজাল পাওয়া যায়, আইন মোতাবেক সবকিছু করা হচ্ছে, পুলিশ তাকে ধরেছে। তার বিচার হচ্ছে। যে সমস্ত লোক আক্রান্ত হয়েছিল, বামফ্রন্টের পক্ষ থেকে বিদ্যাসাগর হাসপাতালে এবং বিভিন্ন হাসপাতালে তাদের চিকিৎসা হয়েছে। কিন্তু একবারও তো কেউ বললেন না, সেই দোষী ব্যক্তির ফাঁসি হোক? কেন্দ্রীয় সরকার যদি প্রতি মাসে চাল, গম, চিনি, সরষের তেল, সিমেন্ট, বেবিফুড ইত্যাদি ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র রেশন দোকানের মাধ্যমে ন্যায্য দামে সরবরাহ করেন তাহলে মুদ্রাস্ফীতির হাত থেকে পশ্চিমবাংলার মানুষ, তথা ভারতবর্ষের মানুষ, দেশের গরিব মানুষ মুক্ত হতে পারে। এই কথা বলে মাননীয় খাদ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের সদস্যরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার দপ্তরের ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য যে প্রস্তাব পেশ করেছি তার উপরে আলোচনায় অংশগ্রহণ করে এই সভার বিভিন্ন পক্ষ, বিরোধী পক্ষ এবং এদিককার সদস্যরা যেসব বক্তব্য রেখেছেন তা অত্যন্ত আগ্রহের সঙ্গে শুনেছি। তদের বক্তব্যের মধ্যে কিছু অভিযোগ, কিছু সমালোচনা আছে। আবার বক্তব্যের মধ্যে কিছু গঠনমূলক পরামর্শও আছে। এরজন্য আমি তাদের কাছে বিশেষভাবে কৃতজ্ঞ। তারা যেসব কথা বলেছেন, আমি তার কিছু কিছু জবাব দেবার চেষ্টা করব। কিন্তু তার আগে সাধারণভাবে আমি ২/১টি কথা বলতে চাই। আমাদের বর্তমান যে অবস্থা তাতে বাজারের উপরে পুরো নিয়ন্ত্রণ কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার, কেউই করতে পারেন না।

এই অবস্থাতে আমরা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম-এর উপরে বা রেশনিং সিস্টেমের উপরে জোর দিতে পারি এবং তার মধ্যে দিয়ে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র অল্প দামে দিতে পারি। এতে গরিব মানুষের কিছু উপকার হতে পারে। গরিব মানুষের উপরে যেহেতু এর প্রভাব পড়ে সেজন্য আমরা এর উপরে গুরুত্ব দিয়েছি। দুর্ভাগ্যবশত ভারতবর্ষের অধিকাংশ রাজ্যে এটা নেই। আমি নাম করতে চাই না, ওদের দলের রাজ্যগুলিতে জেলার পর জেলা, গ্রামের পর গ্রামে গেলে দেখবেন, একটি রেশন কার্ড সেখানে খুঁজে পাবেন না। কিন্তু আমাদের এখানে এটা আছে। আমরা এটা করেছি বলে আজকে ভারতবর্ষের মধ্যে জিনিসপত্রের দাম এখানে সবচেয়ে কম। অন্যান্য যে কোনও শহরের চেয়ে কলকাতায় জিনিসপত্রের দাম কম। সুব্রতবাবু বলেছেন বাজারে আগুন জ্বলছে। এটা তো ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা। উনি তো দিল্লিতে যান, উনি কি দেখেন নি, ওখানে কত দামে সব বিক্রি হয়? এ সম্বন্ধে আমি আমার বক্তব্যের ছ'পাতাতে বলেছি যে, গত এক বছরে সর্বভারতীয় ভাবে মূল্যবৃদ্ধি কিভাবে ঘটেছে—দিল্লি, পাঞ্জাব, তামিলনাড়ু, মাদ্রাজ, গুজরাট, প্রতিটি ক্ষেত্রে জিনিসপত্রের দাম কত এবং কলকাতায় কত দামে বিক্রি হচ্ছে। কৈ, এই তথ্য ভুল বলে পাল্টা কোনও তথ্য তো কেউ এখানে দিতে পারেন নি? শিল্পক্ষেত্রে, নন-ম্যানুয়াল ওয়ার্কারদের হিসাবে এখানে, কলকাতাতে জিনিসপত্রের দাম সবচেয়ে কম।

[7-50 — 8-00 P.M.]

আজকে যে চালের দাম, গমের দাম বেড়েছে তাতে সারা ভারতবর্ষে যা বেড়েছে তার প্রভাব তো পশ্চিমবঙ্গে পড়বেই। কিন্তু কতটা চালের দাম বেড়েছে? আমরা দেখতে পাচ্ছি ১৫ই মার্চ ১৯৮৮ সাল অর্থাৎ গত বছরের সারা পশ্চিমবঙ্গে গড় দাম ছিল ১ কিলো চালে ৩.৮১ পয়সা ১৫ই মার্চ ১৯৮৯ সালে ৩.৮১ পয়সা ছিল কিন্তু মাত্র ১৫ দিন আগে ৩.৮৫ পয়সা করা হয়েছে। অর্থাৎ ১ বছরে ৪ পয়সা বেড়েছে। অন্য রাজ্যে সেখানে ৪০ পয়সা, ৫০, বেড়েছে, কোথাও আবার ৬০ পয়সা বেড়েছে। সেখানে আমাদের এখানে মাত্র ৪ পয়সা বেড়েছে। গড় হিসাবে ধরে হয়ত ১০-১৫ পয়সা বেশি বেড়েছে। আবার এমনও দৃষ্টান্ত আছে যে যেমন মানস ভূঁইয়ার মেদিনীপুর এবং বাঁকুড়াতে চালের দাম কমে সুতরাং কমা-বাড়া এতো হতেই পারে। সেই তুলনায় গমের দাম অনেক বেড়েছে আমরা দেখতে পাচ্ছি গমের দাম এক বছর আগে ১ কে. জি-তে ২.৩৮ পয়সা ছিল, এ বছর তা বেড়ে ৩.৮৩ পয়সা হয়েছে। অর্থাৎ কে. জি. প্রতি ৬৫ পয়সা বেড়েছে। আপনারা বলছেন চালের উৎপাদন বাড়া সত্ত্বেও দাম বাড়ল কেন? সারা ভারতবর্ষে যদি দাম বৃদ্ধি পায় তার প্রভাব তো এখানেও পড়বে। গমের উৎপাদনও তো বৃদ্ধি পেয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের গণ বণ্টনে গমের পরিমাণ কমিয়ে দিয়েছেন। যেখানে আমরা আগে ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন মাসে পেতাম সেখানে ৮০ হাজার মেট্রিক টনে করা হয়েছে। কোথাও কোথাও আবার ৮৪ হাজার মেট্রিক টন করা হয়েছে কিন্তু আমরা পাই কত? মাত্র ৪০-৪৫ হাজার মেট্রিক টন, তাও আবার কোনও কোনও মাসে পাই না। আমাদের বরাদ্দ ৮৪ হাজার মেট্রিক টন কিন্তু পেলাম মাত্র ১৭ হাজার মেট্রিক টন। বাজারে গম নেই, রেশনে গম নেই, আর ময়দা কলগুলি তো গম পাচ্ছে না। এফ. সি. আই. গম দিচ্ছে না, পাঞ্জাব থেকে হরিয়ানা থেকে এবং ইউ. পি থেকে গম আনতে পরিবহন খরচ বেশি হয়ে যাচ্ছে বলে বন্ধ করে দিলেন। মাঝখানে ইউ. পি. বাইরে গম বিক্রি বন্ধ করে দিলেন। ফলে গমের বেশি দাম পড়বেই। আপনারা গমের দাম কমাতে পারছেন না অথচ চালের দামের জন্যে চিৎকার করছেন। কিছু মাননীয় সদস্য

জোরের সঙ্গে বলেছেন যে কেন্দ্রীয় সরকার গণ বণ্টন ব্যবস্থাটাই নষ্ট করতে চাইছেন। আমিও খুব জোরের সঙ্গে বলছি এবং সন্দেহ হচ্ছে কেন্দ্রের এর মধ্যে হাত আছে। তারা গণ বণ্টন ব্যবস্থাটাকে ভাঙ্গতে চাইছেন এই কারণে যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক ইন্টারন্যাশনাল মনিটারি ফান্ড চাপ দিচ্ছে কেন্দ্রকে যে তোমরা কেন এত ভরতুকি দিচ্ছ, কেন সাবসিডি দিচ্ছ? অসাধু ব্যবসায়ী যারা আছেন বাজারে ফাটকাবাজি করে দাম বাড়িয়ে যায় তাদের কেন আপনারা সাহায্য করছেন? আমরা চাল এবং গমের বণ্টনের ক্ষেত্রে কি দেখছি? ১ লক্ষ দু হাজার চাল থেকে ৮০ হাজারে দাঁড়াল এবং ৮০ হাজার থেকে কমে ৬৪ হাজারে দাঁড়িয়েছে। এ বছরের বরাদ্দ যা ছিল তারও অর্দ্ধেক পাওয়া যাবে। বিধিবদ্ধ রেশন এলাকায় আপনাদের পুরো চাল দেবার কথা কিন্তু তা দিচ্ছেন না। সারা ভারতবর্ষের উৎপাদন ব্যবস্থা কি? প্রকিওরমেন্ট সম্বন্ধে আমি বলব। আপনাদের হিসাব, আপনাদের কৃষি বিভাগের হিসাব অনুযায়ী ১৯৮৭-৮৮ সালে তন্দুল জাতীয় জিনিসের উৎপাদন হয়েছে ১০৮ মিলিয়ন টন আর ১৯৮৮-৮৯ সালে যে প্রোজেক্টেড প্রোডাকশন হয়েছে ১৬৯.১ মিলিয়ন লক্ষ টন অর্থাৎ প্রায় ৩০ মিলিয়ন টন উৎপাদন বেড়ে গেল। তাহলে তো বরাদ্দ বাড়বেই। সেখানে আমাদের অর্দ্ধেক করে দেওয়া হল। কেন এটা করা হল? যদি বুঝতাম দেশে চাল নেই, গম নেই, সুতরাং বরাদ্দ কম হবে তাহলে বলার কিছু থাকত না। কিন্তু তা নয়, যেখানে উৎপাদন সারা ভারতবর্ষে বেড়েছে। আর আমাদের ক্ষেত্রে তা দিচ্ছে না। তারফলে এই অবস্থা দাঁড়িয়েছে এবং শুধু যে বরাদ্দ কমছে তা নয় বিস্তৃতভাবে আমি হিসাব দেব যে বরাদ্দমতো জিনিসও এখানে এসে পৌঁছায় না। বলা হয়ে থাকে রেল রেকের জন্যে বরাদ্দকৃত জিনিস আসতে পারছে না। রেল দেশ থেকে উঠে গেছে নাকি? আসলে ইচ্ছা করে দিচ্ছে না। ক্রমে ক্রমে বরাদ্দকৃত জিনিস কম আসতে শুরু করেছে। তার সঙ্গে সঙ্গে আটা, ময়দার দাম কিভাবে বেড়ে চলেছে। কৈ একবারও তো এর প্রতিবাদ করলেন না। সুব্রতবাবু তো আই. এন. টি. ইউ. সি. করেন, তার কারখানার শ্রমিকরা তো বেশি দামে আটা কিনছেন—দোষ তো কেন্দ্রের বরাদ্দকৃত ৮৪ হাজারের জায়গায় ১৭ হাজার মেট্রিক টন দিচ্ছেন। আমি বইয়ে ছাপিয়ে দিয়েছিলাম আপনারা প্রতিবাদ করতে পারলেন না, একবারও বললেন না—কেন্দ্র যে দেয়নি আমি কারখানায় যাদের নিয়ে ইউনিয়ন করি তাদের জন্য, কম দামে আটা, ময়দা দেওয়া হোক। বলবেন কি করে দাম তো প্রতিবারে বাড়াচ্ছেন—গত কয়েক বছরে ৭/৮ বার বাড়িয়েছেন। চিনির দাম এক বছরে দুইবার বাড়িয়েছেন গত বছরের ১লা জানুয়ারিতে ২৫ পয়সা বাড়ল, এবারে ১৫ পয়সা বাড়াল। ১ বছরেই ৪০ পয়সা চিনির দাম বাড়ল যখন চিনি রেকর্ড প্রোডাকশন হয়েছে। চালের দাম বাড়িয়ে যাচ্ছেন, এই কথা কখন শুনেছেন, কয়েকদিন আগে চালের দাম বাড়ল ১ কে. জি.-তে ৪৬ পয়সা, আদিবাসী ও তফসিলি উপজাতিদের জন্য চোখের জল পড়ছে, সেই দুর্বল শ্রেণীর মানুষের জন্য ১ কে. জি. চালে ৭৭ পয়সা দাম বাড়ল। সারা ভারতবর্ষে কখনও কোনওদিন কেউ কি ১ কে. জি. চালের দাম ৭৭ পয়সা বাড়িয়েছে। এইভাবে বাড়ায়নি। আর এত নিকৃষ্ট মানের চাল সেটা তো বলবার কথা নয়। যেখানে যত খারাপ চাল—পাঞ্জাবের বাজে চাল, হরিয়ানার বাজে চাল এখানে দিচ্ছেন। আমার কাছে তথ্য আছে কেন্দ্রীয় সরকারের খাদ্য অসামরিক দপ্তরের সচিব একটা চিঠি দিয়েছেন যে এটা তোমাদের চালাতে হবে এবং ভালো চাল থাকলেও পিছনে রেখে চালাতে হবে। এইসব চিঠি তারা পাঠিয়েছেন, কৈ একবারও তো প্রতিবাদ করলেন না। তাহলে উদ্দেশ্যটা কি—চাল আছে, বরাদ্দ কম দেব, বরাদ্দ যা করব পাঠাব না, জিনিসের দাম বাড়াব, খারাপ চাল দেব। তাই যাতে এই জিনিসটা না থাকে তার জন্য এর বিরুদ্ধে আমাদের দাঁড়াতে হবে। আমাদের

*মাননীয় সদস্য বললেন প্রবোধ পুরকায়েত বামফ্রন্ট সরকারের* নীতি কি। নীতি *হচ্ছে এই ব্যবস্থার মধ্যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ঠিক রাখতে হবে এবং আমরা কিছুটা রেখেছি, সেটাকে ভাঙবার চেষ্টা করছেন। তার বিরুদ্ধে আমাদের প্রতিবাদ।* আজকে বঞ্চনা সর্বক্ষেত্রে আছে কেরোসিন আছে, জ্বালানী কয়লায় আছে, সিমেন্টে আছে। সুব্রতবাবু লোকসভা রাজ্যসভা নিয়ে অনেক কথা বললেন, তিনি অফ টেক নিয়ে কথা বললেন, কিন্তু হার তো বললেন না। যখন প্রথমে আমাদের বরাদ্দ করেছিলেন, বলবার চেষ্টা করেছিলেন চাল, গম তুলতে পারিনি, এখন চুপ করে গিয়েছেন আর তো বলেন না চিঠি দেন না, আর লোকসভা, রাজ্যসভা বলেন না, মুখ কালো করে বসে আছেন। কেরোসিন, জ্বালানী কয়লা, সিমেন্ট আমাদের যা প্রয়োজন আমাদের প্রতি মাসে, প্রয়োজন ৮০ হাজার মেট্রিক টন সেই জায়গায় আমরা ৫৭/৫৮-র মতোও পাই না। এমনিতেই কয়লা আমরা কম পাই, সিমেন্টের লেভি তুলে দিয়েছেন, লেভি থাকার ফলে সরকারি বিভিন্ন দপ্তরের পঞ্চায়েতের মিউনিসিপ্যালিটির কিছু গরিব মানুষ তারা বাড়ি করার জন্য কিছু কম দামে পেতেন, আজকে ভারত সরকার মুখেই সিমেন্টের ডিকন্ট্রোল করলেন। কেন্দ্রীয় শিল্প মন্ত্রী আমাদের বলেছিলেন সর্বদলীয় প্রতিনিধির কাছে মাননীয় সদস্য জ্ঞান সিং সোহন পালও ছিলেন, ভেঙ্গল রাও মহাশয় আমাদের বলেছিলেন কিছুটা ডি-কন্ট্রোল করে দেব। দাম কমবে দাম কমেছে? কাগজে বিজ্ঞাপন দিচ্ছে এ. সি. সি. সিমেন্ট ২০ টাকা করে বাড়বে, আর প্রকৃতপক্ষে বাড়ল কত—পার মেট্রিক টনে ১০০ টাকা করে। আমি ৪/৫ দিন আগেই ত্রিপুরা গিয়েছিলাম, ত্রিপুরায় তো ওদের দলের সরকার ২৮শে ফেব্রুয়ারি যখন কেন্দ্রীয় মন্ত্রী চবন লোকসভায় ঘোষণা করলেন ডি-কন্ট্রোল হবে, সিমেন্টে, সেদিন আগরতলায় সিমেন্টের দাম ছিল ১ মেট্রিক টনে ১,২০০ টাকা, আর ২৬শে মার্চ আমি দেখে এলাম ১ মেট্রিক টন সিমেন্টের দাম ২,৪০০ টাকা। তাহলে ডি-কন্ট্রোল হয়ে গেছে। আজকে সিমেন্ট লবির স্বার্থে তারা এইভাবে করছেন এবং আমরা পাচ্ছি না। আজকে এই কথা উঠেছে যে ব্যবসায়ীদের ব্যাপারে এক মাননীয় সদস্য যা বলেছেন—কিন্তু কি করছেন আপনারা। আমরা সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় কিছু ব্যবস্থা গ্রহণ করেছি, '৮৮ সালে আমরা অভিযান করেছি রেড করেছি ২,৭৮২টি ক্ষেত্রে, গ্রেপ্তার করেছি ১,৯২০ জনকে, মামলা দায়ের করা হয়েছে ১,২৩০ জনের বিরুদ্ধে, শাস্তি হয়েছে ৪৭ জনের, মাল বাজেয়াপ্ত হয়েছে ৫ কোটি ৮৭ লক্ষ টাকার—এই জিনিস আমরা এখানে করেছি। সমস্ত ভারতবর্ষের কংগ্রেস শাসিত সব রাজ্যের যোগফল যা, আমাদের সংখ্যা তার চেয়ে বেশি। এবং জানুয়ারি-ফেব্রুয়ারিতে অনেক করা হয়েছে, দু'জনের শাস্তি হয়েছে, এই জিনিস আমরা এখানে করি। ই. সি. এস. সি. প্ল্যান্টের কথা বলেছেন, আমাদের অত্যাবশ্যক নিগম ই. সি. এস. সি-র একটা রিফাইনারি আছে, জানুয়ারি থেকে বন্ধ। ১৯৮৩ সালে ভারত সরকারের কথা মতো ২ কোটি টাকা খরচ করে রিফাইনারি করা হয়েছে, ওরা ক্রুড দেন, আমরা রিফাইন করি। হঠাৎ জানুয়ারি থেকে বন্ধ। পি. ডি. এসকে দেওয়া হল, এখন হিন্দুস্থান ভেজিটেবল কর্পোরেশনের যে ছোট প্যাকেজ দেবার কথা ছিল দিতে পারছে না, কখনও চলে, কখনও চলে না। সেখানে ট্রেড ইউনিয়ন আছে, প্রত্যক্ষ কর্মী আছে ১৫০, পরোক্ষ আরও বেশি আছে। এই সম্বন্ধে কিছুই বলছেন না। আসুন না আমরা এক সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলি যে ক্রুড দিন। ডাঃ ভুঁইয়া বললেন ওখানে কেমিস্টি নেই—১৯৮৬ সাল পর্যন্ত ছিল, তারপর চলে গেছেন। ওয়ার্কস ম্যানেজার তিনি একজন কেমিক্যাল ইঞ্জিনিয়ার, আরও ২ জন কেমিস্ট ছিল না, আলাদা করে কেমিস্ট দরকার, তারপর ওয়ার্কস ম্যানেজার যখন চলে গেলেন তিনি চলে যাওয়ার পর বিজ্ঞাপন দেওয়া হয়েছে। তারপর প্রোকিওরমেন্টের কথা

বললেন। আমাদের এখানে উৎপাদন বেড়েছে, তার মানে এই নয় যে ঘাটতি সম্পূর্ণ শেষ হয়ে গেছে। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে এল তখন উৎপাদন ছিল তন্ডুল জাতীয় শস্য চাল, গম ইত্যাদি নিয়ে ৭৭/৭৮ লক্ষ টন, এখন সেটা ১ কোটি ছাপিয়ে গেছে। কিন্তু এখনও আমাদের ঘাটতি আছে, এখনও ২০/২২ লক্ষ টন ঘাটতি আছে। এই কয়েক বছর ধরে আমাদের গ্রামে যে উন্নয়ন হয়েছে তাতে ক্ষেত মজুর, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষীদের ক্রয় ক্ষমতা বেড়েছে এবং আমাদের এখানে কোনও জোনাল রেস্ট্রিকশন নেই। এখান থেকে বিহারের কয়লা খনি এলাকায় রাঁচি, জামশেদপুরে প্রচুর চাল যেত, এইসব কারণে আমাদের এখানে যা উৎপাদন হয় তার সবটা আমরা পাই না, কিছুটা নির্ভর করতে হয় কেন্দ্রীয় সরকারের উপর। আমরা প্রোকিওরমেন্ট করছি। এখানে বলা হয়েছে প্রোকিওরমেন্ট অন্যত্র হয় না, কেন শুধু মিল মালিকদের উপর করা হয়, কেন চাষীদের উপর করা হয় না। আপনি বলুন ভারতবর্ষের আপনাদের শাসিত কোনও রাজ্যে চাষীদের উপর লেভি আছে? কোথাও নেই। একমাত্র তামিলনাড়ু যেখানে মনোপলি প্রোকিওরমেন্ট সেখানে আছে, আর কোনও কংগ্রেস শাসিত রাজ্যে আছে? বিহারে কোন প্রোকিওরমেন্ট নেই, এক ছটাক চাল তারা প্রোকিওর করে না। বিধানসভা আরও এক মাসের বেশি চলবে, দেখাতে পারবেন বিহার এক ছটাক চাল প্রেকিওর করেছে? করে না, চাষীদের উপর লেভি কোথাও নেই। আমরা মিলের উপর করছি। আমরা এই বছরে ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন লক্ষ্যমাত্রা ধার্য করেছি এবং এ পর্যন্ত অমরা ৭৫ হাজার ৮৬১ মেট্রিক টন আদায় করেছি। গতবারে এটা ৩৫ হাজার ৫৩৫ মেট্রিক টন ছিল। আমরা গতবারের তুলনায় ডবলের বেশি আদায় করেছি, এবারে লক্ষ্যমাত্রার কাছাকাছি পৌছাব। আমাদের কিছু অসুবিধা আছে। অন্ধ্র, পাঞ্জাব, হরিয়ানার সঙ্গে পশ্চিমবঙ্গের মেলে না। পশ্চিমবঙ্গে ৮০ লক্ষ উদ্বাস্তু আছে, অন্যান্য রাজ্যের মানুষ আছে। পাঞ্জাবে কেন বেশি হয়, না, সেখানে ডিসট্রেস সেল হয়, পশ্চিমবঙ্গে ডিসট্রেস সেল হয় না, অন্ধ্রে কেন হয়, না, সেখানে বাইরের লোক নেই, সেখানে এফ. সি. আই.-এর উপর লাইন দিয়ে লোকে যায়। পশ্চিমবঙ্গে এইসব করে আমরা ১।। লক্ষ মেট্রিক টন আদায়ের লক্ষ্যমাত্রা ধার্য করেছি। এই বছরে অন্যান্য বারের তুলনায় আমাদের আদায়ের পরিমাণ ভাল। হাসকিং মিলের কথা বলেছেন, ১৯৮০ সালে হাইকোর্টে একটা মামলা হয়, প্রচুর লাইসেন্স বিহীন হাসকিং মিল চলে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সদস্যদের জানাচ্ছি, ১৯৮৯ সালের ৯ই মার্চ তারিখে ওই দুটি মামলার মধ্যে একটির নিষ্পত্তি হয়েছে এবং আর একটিরও হবে। আমাদের এই যে ৯ হাজারের বেশি হাসকিং মিল রয়েছে এগুলোকে আমরা নিয়ন্ত্রণের মধ্যে আনব এবং এই সমস্যার সমাধান হবে। এখানে রেশন কার্ডের কথা ভাল হয়েছে। আমরা জানি বেশ কিছু জাল রেশন কার্ড পশ্চিমবাংলায় আছে। আমরা ১৯৮৮ সালে ১৪ লক্ষ ২৪ হাজার ৭৬৭টি জাল রেশন কার্ড ধরেছি। আমাদের সীমান্ত এলাকায় এবং মেট্রোপলিটন এলাকায় এই জাল রেশন কার্ড বেশি আছে। বেহালার ঘটনা কি? এ আর শপ নং—টু আর ৫৫ থেকে যে রেপসিড তেল বিক্রি হয়েছে সেটা খেয়ে অনেক লোক পঙ্গু হয়েছে। বরোদায় ২০০-র বেশি লোক পচা মাছ খেয়ে মরেছে এবং বহু লোক পঙ্গু হয়েছে। আমি স্বীকার করি এটা একটা দারুণ অপরাধ। কিন্তু এর জন্য কি খাদ্য দপ্তর দায়ী? যে রেপসিড তেল ওই দোকানে গেছে আরও ৭টি দোকানে সেই তেল গেছে। কিন্তু সেখানে তো কেউ অসুস্থ হয়নি। পরবর্তীকালে পুলিশ তদন্ত করে দেখেছে অজিত ভট্টাচার্য নামে একজন কংগ্রেসের লোকের

দোকানে পরবর্তীকালে ভেজাল দেওয়া আরম্ভ হয়েছিল। পুলিশ এটা ধরেছে, মামলা চলছে, কঠোর শাস্তি হবে। এই ব্যাপারে ওখানকার সাব-ইন্সপেক্টরদের গাফিলতি ছিল বলে সাসপেন্ড করা হয়েছে। শুনলে অবাক হবেন, সাসপেন্ড করা হয়েছে বলে সুব্রতবাবুদের ইউনিয়নের লোক চিৎকার করছে কেন সাসপেন্ড করা হল? আমার সহকর্মী প্রশান্ত শূর মহাশয় ওখানে দেখতে গেছেন, আমিও গেছি। আমি আপনাদের জানাতে চাই, আমার দপ্তরের মাধ্যমে বা উদ্যোগে যে জিনিস সাপ্লাই করা হয়েছে তার মাধ্যমে এই ঘটনা ঘটেনি। পরবর্তীকালে ভেজাল মেশানো হয়েছে। তবে এই ব্যাপারে দপ্তরের যে সব লোকের গাফিলতি ছিল তাদের শাস্তি দেওয়া হয়েছে, সাসপেন্ড করা হয়েছে। ২১ হাজার রেশন দোকানের মধ্যে একটির ক্ষেত্রে এই জিনিস ঘটেছে। আমরা তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছি। এশেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের বিরুদ্ধে অনেক কথা বলা হয়েছে এবং সুব্রতবাবু অনেক কথা বলেছেন। দ্বিতীয় হুগলি সেতুর ক্ষেত্রে ২০ কোটি টাকা লোকসান হয়েছে। আপনারা নিশ্চয়ই জানেন, এশেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন সিমেন্ট সরবরাহ করেছিল এবং পরবর্তীকালে দেখা গেল ব্রিজ ভেঙ্গে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু এক সময় কলকাতা পৌরসভার মন্ত্রী ছিলেন কাজেই তার অনেক কিছুই জানা উচিত। আমি আসল ব্যাপারটা জানতাম না, প্রশান্তবাবুর কাছ থেকে জেনে নিলাম। ওই সিমেন্ট এশেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন-এর তরফ থেকে সাপ্লাই করা হয়নি। ভারত সরকার এই সিমেন্ট সাপ্লাই করেছে, কাজেই এই ব্যাপারে জবাব তাদেরই দিতে হবে। আমরা লোকসভার সদস্যদের জানাব যাতে ভারত সরকার এই ব্যাপারে উত্তর দেয়। তারপর, অডিট রিপোর্ট সম্বন্ধে সুব্রতবাবু বলেছেন। নিয়মটা কি? এ. জি-র রিপোর্ট এইভাবে বিধানসভায় আনা যায় না। এরজন্য বিধানসভায় কমিটি আছে। তারজন্য বিধানসভার কমিটি আছে, পি. এ. কমিটি, পি. ইউ. কমিটি। এইসব কমিটিতে এগুলি রাখা হবে। বিধানসভায় এই রিপোর্ট আলোচনা করা যায় না। এটা উনি কি করে আনলেন? ত্রুটি বিচ্যুতি এখানে ওখানে থাকতে পারে। এই কর্পোরেশন কংগ্রেস আমলে তৈরি হয়েছিল ১৯৭৫-৭৬ সালে ২ কোটি ৬৮ লক্ষ ব্যবসা ছিল এখন সেটা ২৩৪ কোটি ৪৬ লক্ষ টাকার ব্যবসা আমরা করছি। ই. সি. জি. সি. অডিট রিপোর্ট দেখলেই এইটা জানতে পারবেন। লাভ হয়েছিল ১৯৭৫-৭৬ সালে ৩ লক্ষ ২৩ হাজার। এখন সেই লাভ ৯ কোটি ৬৪ লক্ষ টাকায় দাঁড়িয়েছে, ত্রুটি আছে। এই সমাজ ব্যবস্থায় ত্রুটি নাই অব্যবস্থা নাই এই দাবি আমরা করছি না। সুব্রতবাবু বলছেন, পি. এ. কমিটির চেয়ারম্যান বলছেন পশ্চিমবাংলায় অনেক জায়গায় রেশনের দোকান নাই। এ তো আর কালাহান্ডি নয়। একটিও দোকান নাই এ হতে পারে না হয়ত একটু দূর হতে পারে। টার্নওভার হয়ত হতে পারে। তবে একটিও রেশনের দোকান নাই এ হতে পারে না। মুর্শিদাবাদ মেদিনীপুর এমন কি দার্জিলিংয়ের সমস্ত জায়গাতে রেশনের দোকান আছে। সুন্দরবনে নদীয়ায় সমস্ত জায়গাতে রেশনের দোকান আছে। আমাদের গাড়ি করে মাল পাঠিয়ে বিলি করার দরকার নেই। দুর্নীতির কথা সুব্রতবাবু, মানস ভুঁইয়া বললেন। কিন্তু একটা নির্দিষ্ট কেস দিলেন না। তারা অপ্রস্তুত হয়ে এসেছেন—কেবল চেঁচিয়ে গেলেন। ই. সি. এস. সি. কংগ্রেস আমলে হয়েছে, সেখানে কিছু কিছু দুর্নীতি আছে। আমরা কিছু কিছু শাস্তি বিধানও করেছি। এবং তারা সব আই. এন. ইউ. সি-র লোক, আমরা অসহায়। কালকে শ্রীমতী কমল সিংহ শিশু খাদ্যের কথা বলেছেন, এগুলি রেশনের দোকানের মাধ্যমে দেওয়া যায় কিনা সে সম্বন্ধে বলেছেন। আরও আমাদের দপ্তরের দেখা দরকার যে রেশনের দোকানের কর্মচারিরা খুব কম মাইনে পান। এটা শ্রম দপ্তরের ব্যাপার। কিন্তু আমি মনে করি রেশন দোকানের কর্মচারিরা যাতে

ঠিকমতো থাকে তার জন্য একটা ভাল ব্যবস্থা করা দরকার। মাননীয় সদস্য কামাখ্যা ঘোষ বলেছেন, ক্ষেত মজুরদের জন্য দুঃসময়ে কিছু ভরতুকি দিয়ে রেশন দ্রব্য সরবরাহ করা যায় কিনা—এটা চিন্তা করে দেখতে বলেছেন। আমরা সিদ্ধান্ত কিছু নিই নি। এটা করা সম্ভব কিনা সেটা আমরা চেষ্টা করে দেখব। মাননীয় সদস্য সুন্দর নস্কর মহাশয় বজবজের এফ. সি. আই. গুদামের কথা বলেছেন। এটা ঠিকই যে, ওখানে গম ২৬ হাজার মেট্রিক টন চাল, ২০ হাজার মেট্রিক টন পড়ে আছে এফ. সি. আই. গুদাম বন্ধ হয়ে আছে। ১৯৮৬ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত শ্রমিকদের অসন্তোষের কারণে বন্ধ ছিল। ১৯৮৮ সালে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে, এফ. সি. আই.-এর সঙ্গে কথা বলে ওটা খোলা হয়েছে। তখন কথা হয়েছিল ৩৩ জন কর্মচারী সম্বন্ধে হাইকোর্ট যে রায় দেবে সেটা মেনে নেবে। হাইকোর্ট রায় দিয়েছে, এফ. সি. আই. মানছে না, বন্ধ। এতে করে দক্ষিণ ২৪ পরগনা, দক্ষিণ কলকাতার কিছু অংশের ক্ষতি হচ্ছে, বিশেষ করে উত্তর পূর্ব ভারতের রাজ্যগুলির ক্ষতি হচ্ছে। কেন না, জলপথে বজবজ থেকে লঞ্চে করে বাংলাদেশের ভিতর দিয়ে এইসব জিনিস আসামের পান্ডু বন্দর যায়। সেখান থেকে আসাম, মিজোরাম, অরুণাচল প্রদেশ, ত্রিপুরা যায়। এই সব বন্ধ হয়ে যাবে। সেই কারণে কেন্দ্রীয় সরকারকে আমরা অনেকদিন আগেই বিষয়টি বলেছি এবং এটা আমি মাননীয় সদস্য ক্ষীতি বর্মনের উল্লেখের জবাবেও এটা বলেছিলাম যে, দিল্লি নড়া চড়া করছে না। এটা একটু নড়া চড়া করা উচিত। এখানে কোনও কোনও সদস্য ইঙ্গিত করেছেন, অতীতেও করেছেন—বিধানসভার ভিতরে যা কিছু বলার অধিকার আছে, সেই সুযোগ নিয়ে বলেন, এর আগেও বলেছেন। কিন্তু আমি বলেছি আপনারা তথ্য দিন বা সাহস থাকে বাইরে গিয়ে বলুন যাতে আমরা আইনগত ব্যবস্থা নিতে পারি। তথ্য দেবেন না, প্রমাণ দেবেন না, বাইরেও বলবেন না, এই জিনিসের আমি কি জবাব দেব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর একটা বিহিত হওয়া দরকার। যাইহোক, আমার সময় শেষ হয়েছে, সদস্যরাও অনেকক্ষণ আছেন। আমি শেষে এই কথা বলতে চাই যে, যত অসুবিধাই থাক আমাদের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের গণ বণ্টন ব্যবস্থাকে আরও দৃঢ় করবার চেষ্টা করবে। সেই কাজে আমি আপনাদের সকলের সহযোগিতা চাই। যেখানে ভিতরে এবং বাইরে দুর্নীতি আছে, সেখানে অসুবিধা আছেই। কিন্তু সেটা ভেজালই হোক বা অন্য কিছুই হোক, তার বিরুদ্ধে আমরা জনসমাজকে সংগঠিত করে এগিয়ে গিয়ে কাজ করবার চেষ্টা করব এবং সেই কাজে আপনাদের সকলের সহযোগিতা চাই। আর সবশেষে আমি বলতে চাই যে, বিরোধী পক্ষের কাছে আমি বিশেষ করে কৃতজ্ঞ। এখানে জ্ঞান সিং সোহন পাল আছেন, সত্য বাপুলি নেই। গত জুন মাসে আমরা দিল্লিতে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে গিয়েছিলাম। সেখানে আমরা সব মন্ত্রীর কাছে গিয়ে আমাদের কথা বলেছি। আপনারা বারে বারে ভিক্ষার কথা বলেছেন। ভিক্ষা তো আমাদের করতেই হবে। কি দরকার ছিল দেশটা ভাগ করবার? দেশ ভাগ না করলে তো আমাদের ভিক্ষার জন্য যেতে হত না। তিস্তা প্রকল্পের জন্য আমরা বেশি খাদ্য উৎপাদন করতে পারি। ৮০ লক্ষ উদ্বাস্তু আমাদের এই রাজ্যে এসেছে। তারপর অন্য উৎপাদন করতে পারি। ৮০ লক্ষ উদ্বাস্তু আমাদের এই রাজ্যে এসেছে তাদের দায়িত্ব নিতে হবে। কে বলেছিল আমাদের ধানি জমিগুলিতে পাট চাষ করতে? জাতীয় স্বার্থে সেদিন পাট কলগুলিকে বাঁচাবার কথা জওহরলাল নেহেরু বলেছিলেন এবং তিনি আরও বলেছিলেন যে, পশ্চিমবঙ্গের খাদ্য সংকট হলে আমরা সেটা দেব। আর আজকে আপনারা এটাকে বলছেন ভিক্ষা! জাতীয় স্বার্থে সেদিন আমরা পাট শিল্পকে বাঁচিয়েছি। সুতরাং আমাদের খাবার ব্যাপারটা সকলেরই ব্যাপার। সকলকেই খেতে হবে আপনাদেরও

খেতে হবে, আমাদেরও খেতে হবে, জনসাধারণকেও খেতে হবে। আসুন আমরা সকলে মিলে এইসব বিষয়ে একমত হতে পারি এবং এই বিষয় নিয়ে আমরা সকলে মিলে কেন্দ্রের কাছে যাব। তাই খাদ্য সমস্যাটিকে সংকীর্ণ দলীয় রাজনীতির উর্ধ্বে উঠে সকলের মিলিত চেষ্টায় এটাকে দেখা উচিত। এই কথা বলে আমার ব্যয়-বরাদ্দের দাবিকে সকলে সমর্থন করবেন, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি এবং যে কটি ছাঁটাই প্রস্তাব এসেছে তার সব কটিরই আমি বিরোধিতা করছি।

**Demand No. 54**

The motion of Shri Deba Prasad Sarkar, Shri A. K. M. Hassan Uzzanian and Shri and Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

[8-20 — 8-22 P.M.]

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 58,40,29,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408-Food, Storage and Warehousing and 4408-Capital Outlay on Food, Storage and warehousing (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 14,60,08,000 already voted on account in March 1989), was then put and agreed to.

**Demand No. 86**

**Mr. Speaker :** There are six cut motions to Demand No. 86. Now I put all the cut motions to vote.

The motions moved by Shri Subrata Mukherjee, Shri Deba Prasad Sarkar and Shri A. K. M. Hassan Uzzanian that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 1,07,88,000 be granted for expenditure under Demand No. 86, Major Heads : "3456-Civil Supplies".

(This is inclusive of a total sum of Rs. 26,97,000 already voted on account in March 1989), was then put and agreed to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 8.22 P.M. till I P.M. on Monday, the 3rd April, 1989 at the Assembly House, Cal-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 3rd April, 1989 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 9 Ministers of State, and 263 Members.

[1-00 - 1-10 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the Business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Kali Mukherjee, ex-Member of this Legislature, and Shri S. M. Joshi, Freedom-fighter and Socialist Leader who passed away recently.

**Shri Kali Mukherjee,** a former member of the West Bengal Legislative Assembly and veteran trade union leader breathed his last on the 1st April, 1989 at SSKM Hospital, Calcutta at the age of 73.

Born on the 5th January, 1916 Shri Mukherjee had his education in Technical School and Bangabasi College, Calcutta. He was attracted to the freedom movement and suffered imprisonment several times. He was a founder member and also the General Secretary of the Bengal Provincial Student Federation. He started his political life in the Communist Party and thereafter joined the Congress in 1946. He was elected a member of the working committee of Trade Union Congress in 1952. He was the Secretary of the East Indian Railway Worker's Union and Assistant Secretary and later President of West Bengal Wing of the INTUC. He was also the Secretary of All India Congress Committee and member of Provincial Congress Committee. He was well known as a trade union leader in the Jute Industry.

He was elected to the West Bengal Legislative Assembly in 1952, and was its member upto 1957. He was also elected to Rajya Sabha from West Bengal in 1972.

At his death the State has lost a veteran freedom fighter and a true friend of the working class.

**Shri Shridhar Mahadev Joshi,** a veteran freedom fighter and

Socialist Leader breathed his last on the 1st April, 1989 at Pune at the age of 84.

Born at Junnar in pune district on the 12th November, 1904. Shri Joshi graduated from Fergueson College at Pune and took his law degree from Poona Law College. Even in his college days, he was known as a 'radical' debator.

Popularly known as 'S.M.' since his school days he came under the influence of Lok Manya Tilak and Gandhiji and Joined the freedom struggle fired by patriotic spirit.

In 1928, he formed the Youth League and joined the Indian National Congress in 1930. He spent nine years in prison during the freedom struggle. A founder member of the Congress Socialist Party in 1934, he was arrested in 1939 during the anti-war campaign.

He was the General Secretary of Samyakta Maharashtra Samiti from 1956 to 1960, Chairman of P.S.P. in 1963-64 and became Chairman of S.S.P. in 1964. He was closely associated with All India Defence Employees Federation, State Bank Employees Association, Bombay Circle, and All India Federation of State Bank Employees Association.

He was a member of the Bombay Legislative Assembly from 1952 to 1962 and elected to the Lok Shbha in 1967.

In 1972 he resigned from the Socialist Party to build it from outside. He had participated Jaya Prakash Narayan's Bihar Movement in 1974-75. In 1977 he retruned to formal polities as President of the Maharashtra Unit of the Janata Party. Since the rout of Janata, of which he was a founder member. in 1980, he lived in virtual retirement.

At his death the country has lost a veteran freedom fighter, a trade unionist, an ardent nationalist and a champion of the toiling masses.

Now I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

...(At this stage Hon'ble Members rose in their seats and observed two minutes' silence)...

Thank you, ladies and gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Mr. Speaker :** The questions on the Land and Land Reforms Department will be held over today.

## Held over Starred Questions
## (to which oral answers were given)

### উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতির জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী সরল দেব ঃ**

উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতির প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক বিবেচিত হয় এবং কেন্দ্রীয় সরকারকে লিখিত তাঁহারই চিঠির উপর ভিত্তি করিয়া কেন্দ্রীয় সরকার গ্রন্থাগারটির ভবিষ্যৎ নিরুপণের জন্য একটি কমিটি গঠন করেন। উক্ত কমিটি মূল প্রস্তাবের পরিবর্তে একটি বিকল্প প্রস্তাব দেন। কমিটির সুপারিশ কার্যকর করিবার যথেষ্ট প্রযুক্তিগত বাধা ছিল। উপরন্তু গ্রন্থাগারটির কার্যকরী কমিটি তাঁদের মূল প্রস্তাবের স্বপক্ষে অবিচল থাকেন। কেন্দ্রীয় সরকার গঠিত কমিটির বিকল্প সুপারিশ কার্যকর করার অসম্ভাব্যতা বিবেচনা করিয়া এবং গ্রন্থাগারের কার্যকরী কমিটির মূল প্রস্তাবকে যথেষ্ট গুরুত্ব দিয়া রাজ্য সরকার উক্ত গ্রন্থাগারকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতিদানের প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের নিকট পুনর্বিবেচনার জন্য পাঠানো যায় কিনা অথবা নূতন কোনও সম্ভাব্য বিকল্প পথের সন্ধান পাওয়া যায় কিনা তাহার জন্য বিষয়টির সার্বিক পরীক্ষা-নিরীক্ষা করিতেছেন।

## Starred Questions
## (to which oral answers were given)

### Proposed Muslim Girls' Hostel on Ibrahim Road

***504.** (Admitted question No. ***1211.**) **Shri Ram Pyare Ram :** Will the Minister-in-charge of the Judicial (Wakof) Department be pleased to State—

(a) whether Calcutta Municipal Corporation has agreed 'offered to allot a suitable plot of land on Ibrahim road in Kidderpur area for construction of a Muslim Girls' Hostel ; and

(b) if so,—

the contemplation of the State Government in the matter?

**Shri Md. Abdul Bari :**

(a) This department has no information in this matter

(b) Does not arise.

**হাই মাদ্রাসা ও জুনিয়র হাই মাদ্রাসা বিদ্যালয় অনুমোদন**

***৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫৬।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** গত ৯ই মে, ১৯৮৮ তারিখের প্রশ্ন নং ৭৩০ (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২।)-এর উত্তর উল্লেখপূর্বক জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে নূতন হাই মাদ্রাসা ও জুনিয়র হাই মাদ্রাসাকে অনুমোদন দানের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ**

১৯৮৭ এবং ১৯৮৮ সালে মাদ্রাসার স্বীকৃতি দেওয়া হত শিক্ষাবর্ষ (জানুয়ারি-ডিসেম্বর) অনুসারে।

১৯৮৭ শিক্ষাবর্ষ হতে কোনও নূতন হাই বা জুনিয়র হাই মাদ্রাসার স্বীকৃতির জন্য কোনও কোটা অনুমোদিত হয় নি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ১৯৮৭ সালের কোনও কোটা অনুমোদন না করার কারণ কী? ১৯৮৮ সালের কোনও কোটা আছে কী না?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** আমাদের মাদ্রাসায় কোটা নির্ধারিত হয় মাধ্যমিক শিক্ষার সঙ্গে। গত বছর আমাদের বাজেট প্রভিশনে অর্থানুকুল্য যে ভাবে থাকার কথা, তা ছিল না। গত বছর সেই জন্য কোনও কোটা পাইনি। ১৯৮৮-৮৯ সালে একই কারণে অনুমোদন পাওয়া যায় নি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ১৯৮৯-৯০ সালে কোনও কোটা থাকছে কী?

* **শ্রী মহঃ আব্দুল বারি ঃ** [* * * * *]

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন আসে না। কারণ বর্তমান বছরে এডুকেশন বাজেট সাবজেক্ট কমিটি স্ক্রুটিনি করছে, সেই জন্য এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের জবাব দেওয়া উচিত হয়নি। সাবজেক্ট কমিটি স্ক্রুটিনি করে তার রিপোর্ট দেবে, দি বাজেট স্পিচ ইজ আণ্ডার স্ক্রুটিনি, দি কমিটি মে মেক সার্টেন রেকমেণ্ডেশনস, সুতরাং বর্তমানে এই জবাবটা এক্সপাঞ্জ হওয়া উচিত। সুতরাং এই পোরশনটা এক্সপাঞ্জ হবে।

---

[* Expunged as ordered by the Chair]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এর আগে ৭৩০ নং ১৯৮৮ সালে যে প্রশ্ন ছিল, তখন তার জবাবে বলেছিলেন অনুমোদনের বিষয় বিবেচনা করা হচ্ছে। এখন আপনি বলছেন কোনও কোটা নেই। আমি জিজ্ঞাসা করছি সিনিয়ার মাদ্রাসার ক্ষেত্রেও কী একই অবস্থা হবে?

**মিঃ স্পিকার ঃ** বর্তমান বছরের কথা জিজ্ঞাসা করছেন কী?

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ বছরের টাকা জিজ্ঞাসা করছি।

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** হ্যাঁ, একই অবস্থা।

### জেলাভিত্তিক গ্রন্থমেলা

*৫০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জনশিক্ষাপ্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে রাজ্যের কোন কোন জেলায় গ্রন্থমেলার আয়োজন করা হয়েছিল?

**শ্রী সরল দেব ঃ**

কেবল মাত্র একটি জেলায় গ্রন্থমেলা অনুষ্ঠিত হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** অন্য কোনও জেলাতে করার কোনও পরিকল্পনা আছে কী?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্য বোধ হয় পড়েন নি, ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছর পেরিয়ে গেছে। সেই জন্য বলছি এটা একটা মেলার প্রশ্ন, একটাই হয়েছে। আর পরিকল্পনার প্রশ্ন ওঠে না।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** সরকারের তরফ থেকে জেলায় জেলায় যে গ্রন্থমেলার আয়োজন করা হয় তার অবজেকটিভ গেন কি পরিমান তা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন?

**শ্রী সরল দেব ঃ** যদিও মূল প্রশ্ন থেকে এই প্রশ্ন আসে না, তবুও মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, জেলা মেলা অনুষ্ঠানের উদ্দেশ্য হচ্ছে, পাঠকদের কাছে ভাল বই পৌঁছে দেওয়া। এটা অতীতে ছিল না, বামফ্রন্ট সরকারই এই ব্যবস্থা শুরু করেছেন। এর মাধ্যমে পাঠক এবং লেখকদের মধ্যে একটা সমন্বয় গড়ার চেষ্টা হচ্ছে। এবং এটাই এর মূল উদ্দেশ্য।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** গত বছর এই মেলা মাত্র একটি জেলায় অনুষ্ঠিত হয়েছে। সমস্ত জেলা গুলিতে করার কোনও পরিকল্পনা আছে কি এবং সুলভে বই বিক্রি করার জন্য সরকারি কোনও কনসেসন দেবার পরিকল্পনা আছে কি?

**শ্রী সরল দেব ঃ** ১ম কথা হচ্ছে সরকারি পরিকল্পনা আছে। এ বছর আমরা শুরু

করেছিলাম, কিন্তু মামলার জন্য বিভিন্ন জেলায় করতে পারছি না। ২য় কথা হচ্ছে, খুব একটা সুলভে দেওয়া সম্ভব নয়। আমরা মাত্র ১০% কনসেসনে বই কিনি এবং তা বিভিন্ন লাইব্রেরিতে পৌছে দিই। তা ছাড়াও একই হারের কনসেসনে জনসাধারণ এবং লাইব্রেরি গুলি নিজেরাও কিনতে পারে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গ্রন্থমেলা যেগুলি হয় সেগুলি থেকে একটা পারসেন্টেজ টাকা কেটে রাখা হয় এবং তা লাইব্রেরি গুলিকে দেওয়ার কথা, কিন্তু সেই টাকা কেটে রেখে সেই টাকার বিনিময়ে এমন সব বই দেওয়া হচ্ছে যে বইগুলির কোয়ালিটি খুবই সাব-স্ট্যাণ্ডার্ড। এই রকম কোনও সংবাদ কি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে?

**শ্রী সরল দেব ঃ** আমার কাছে এরকম কোনও সংবাদ নেই। মাননীয় সদস্য যদি এ ধরণের সংবাদ আমাকে দেন, আমি তাহলে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সম্প্রতি গ্রন্থমেলা আয়োজন করা নিয়ে কিছু কিছু উত্তেজিত বিতর্ক পাবলিকলি হয়েছে বলে সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। সে বিষয়ে আপনি আমাদের কিছু আলোকপাত করবেন কি?

**শ্রী সরল দেব ঃ** আমি আগেই মাননীয় সদস্যদের অবগতির জন্য জানিয়েছি যে বিষয়টি বিচারাধীন আছে, সেই জন্য এখানে এর চেয়ে বেশি আর কিছু জানাতে পারছি না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন যে, বই কেনার জন্য বরাদ্দকৃত সব অর্থের বই মেলা থেকে কিনতে হবে, এই ধরণের কোনও নির্দেশ কি জারি করা হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** ঠিক এই ধরণের কোনও নির্দেশ জারি করা হয় নি। তবে চিরকালই ৪০% বই-এর সিলেকটেড একটা লিস্ট তৈরি হয়। সেটা ডিস্ট্রিক্ট অফিসার, অর্থাৎ ডি এল ও/ডি এস ই ও-দের কাছ থেকে প্রতি বছরই যায় এবং এ বছরও সেরকম গিয়েছিল। তার বিরুদ্ধেই হাই কোর্টে মামলা হয়েছে।

**বন্য হাতীর দ্বারা শস্যহানি**

***৫১১।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪১৫।**) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৯৮৮ ডিসেম্বর পর্যন্ত সময়ে বন্য হাতীর দ্বারা কি পরিমাণ শস্যহানি হয়েছে; এবং

(খ) সরকার কর্তৃক এর ক্ষতিপূরণের কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) আনুমানিক ৬০০০ কুইন্টাল

(খ) বন্যপ্রাণী কর্তৃক শস্যহানির জন্য মাথাপিছু পক্ষকালের জন্য ৮ টাকা হারে একটি পরিবারের সর্ব্বোচ্চ সীমা ৩০ টাকা তিনমাস যাবত দেওয়া হয়।

**শ্রী গোবিন্দ বাউরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর এই ৩টি জেলায় হাতির উপদ্রবে প্রচুর শস্যহানি হয়েছে এবং এর ফলে চাষীদের প্রচুর ক্ষতি হয়েছে। সেই ক্ষতির বেশীরভাগ অংশ পুষিয়ে দেবার জন্য সরকার চিন্তা-ভাবনা করছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ক্ষতি হয়, গত বছর একটু বেশি হয়েছে, কারণ আপনারা জানেন, বিহার থেকে অনেক হাতি এসেছিল। ক্ষতির পরিমান সবটা দেওয়া হচ্ছে বলে আমার মনে হয় না, এ ব্যাপারে সন্তুষ্ট নই। এটা বাড়াবার জন্য একটা প্রস্তাব বিবেচনা করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সম্প্রতি মেদিনীপুর জেলায় শালবনী এবং তার সংলগ্ন এলাকায় যে পরিমান ক্ষতি হয়েছে তার পরিমান কত এবং শালবনী, গড়বেতা ঐ বেল্টে একের পর এক যে ক্ষতি হচ্ছে বা মানুষ হাতির আক্রমনে যেভাবে মারা যাচ্ছে সে ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন সে ব্যাপারে পরিষ্কার করে বলুন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমত হাতি থাকলেই ক্ষতি হয়, শস্যহানি হয়েছে। এ বছর একটু বেশি হয়েছে, বিহারের দলমা রেঞ্জ থেকে অনেক হাতি এসেছে। এদের হ্যাভিটাট নষ্ট হয়ে গেছে, শব্দ দূষন হচ্ছে, সব মিলিয়ে এরা এখানে আসছে। আমরা এদের তাড়িয়ে দেবার চেষ্টা করছি, বার বার চেষ্টা করছি, এখনও চেষ্টা করছি। মাঝখানে একটা হাতির রোগ হয়ে গিয়েছিল, তাকে অ্যানিহিলেট করতে হবে। এদের রাস্তা বন্ধ করার জন্য ইলেকট্রিক ওয়্যারের ফেনসিং দেবার চেষ্টা করছি, অর্থাৎ বৈদ্যুতিক তারের বেড়া দেবার চেষ্টা করছি যে পথ দিয়ে হাতি আসছে। ওদের একটা ট্রাডিশন্যাল রুট আছে। এদের জন্য অনেক শস্যহানি হয়েছে এবং প্রাণহানি হয়েছে। একথা আমি আমার বাজেটে লিখেছিলাম, আপনারা পড়েছেন মনে হয়। যাদের ক্ষতি হয়েছে তাদের ক্ষতিপূরণ কিছু দেওয়া হয়েছে তবে হাতি থাকলে কিছু ক্ষতি হবে, কিছু করা যাবে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি শস্যহানির কথা বলেছেন। ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত কোনও প্রাণহানি হয়েছে কিনা জানাবেন, হলে কতজন লোকের?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমি আর একদিন এর উত্তর দিয়েছিলাম। সেদিন মাননীয় সদস্য ছিলেন কিনা জানি না। আমার যেটুকু মনে আছে তাতে মনে হয় টোটাল ৬৯ হবে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, প্রতি বছর বিহার থেকে হাতী এসে আমাদের এখানে শস্যহানি করে যায়, এ বিষয় নিয়ে বিহার সরকারের সঙ্গে

আপনার কোনও আলোচনা হয়েছে কি এবং হয়ে থাকলে কি হয়েছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** হাতী এ বছর বেশি আসছে, ফিরে যাচ্ছে না ডগেডলি রিফিউজ করছে। শুনলে অবাক হবেন যে এ ব্যাপারে আলোচনার জন্য আমাদের অফিসাররা গিয়েছিলেন, ওঁরা ব্যাপারটাকে অত্যন্ত হালকাভাবে নিয়েছেন, চিফ কনজারভেটারকে বলেছেন যে উসকোলিয়ে ফিকির মাত কিজিয়ে, বোলা লেংগে, যেন ওঁরা বললেই হাতীর ফিরে যাবে। এই রকম লাইটলি জিনিসটাকে হ্যাবিটেট করছেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** হাতীর যখন রোগ ডিক্লেয়ার হয় তখন হাতী প্রাণহানি করে। অনেকগুলি ক্ষেত্রে রোগ ডিক্লেয়ারের ব্যাপারে আমি লক্ষ্য করেছি যে, আপনার যে প্যানেল অফ হানটার তার মধ্যে থেকে একজন বিশেষ হানটার খালি সুযোগ পেয়ে থাকেন। হাতী রোগ ডিক্লেয়ার হলে মারবার জন্য অনেকেই আছেন—আমি একজন আছি—এক্সপার্ট অন টু অকেসন্স আমি সুযোগ পাই নি। একমাত্র সেই ভদ্রলোক সেই চঞ্চল সরকার He is the only person who only gets the opportunity to kill and nobody, else. তিনি সুযোগ পেয়ে থাকেন। এ খবর আপনার জানা আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এবার যেটা হল সেটা হচ্ছে হাতীর যখন রোগ ডিক্লেয়ার করা হয় আমি সন্তুষ্ট হতে পারি নি। এ কাজটা তো আমার নয়, কাজটা চিফ ওয়াইল্ড লাইফ ওয়াড্রেনের,—ভাল করে লক্ষ্য করুন—আমি বলছিলাম একটা টেম্পোরারি ম্যাডনেস, তাকে এলিমিনেট করব না, অনেক এলিমিনেট করতে হয়, শেষ মুহূর্ত পর্যন্ত লক্ষ্য করে দেখে যখন রোগ ডিক্লেয়ার করা ছাড়া আর কোনও উপায় ছিল না, তখন চঞ্চল সরকারকে ডাকা হয়েছিল। উড ইউ বিলিভ মি আপনি যে একজন হাতী বিশেষজ্ঞ তা আমি জানতাম না, এবার যখন দরকার হবে আপনাকে ডাকব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** রোগ ডিক্লেয়ার না করলে হাতী মারা যায় না, ডিক্লেয়ার কেন হয় তা আমরা জানি এবং মারতে গেলে আপনাদের পার্মিশন লাগে তাও আমরা জানি। আপনি অবজেকশনেবল কথা বলবেন না, I am not a coacher or a hunter.

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমার কথা না বুঝে প্রতিবাদ করা যায় না, আপনি হাতী মারার ব্যাপারে বিশেষজ্ঞ তা আমি জানতাম না। আপনি বিশেষজ্ঞ না হলে আপনাকে তো আর পাগলা হাতীর সামনে পাঠাতে পারি না। দ্যাট কান্ট বি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** এটা জানা আছে যে, কোনও হাতী যখন 'রোগ' ডিক্লেয়ার হয় তখন সেটাকে যে মারে সেই হান্টার খারাপ টাস্কটা পায়। এ পর্যন্ত যতবার রোগ ডিক্লেয়ার হয়েছে তার মধ্যে পুরুলিয়ায় একবার মাত্র আমাকে ডাকা হয়েছে। কিন্তু দেখছি, প্যানেল অফ হান্টারস যা রয়েছে সেখানে বেছে বেছে একজনকেই বারবার ডাকা হচ্ছে। শেষ পর্যন্ত তিনি না পারলে তবেই অন্যকে ডাকা হয়। প্যানেল অফ হান্টারস যা রয়েছে তাদের মধ্যে শুধু কলকাতা বা হাওড়ার হান্টারসই নয়, স্থানীয় যাঁরা রয়েছেন তাঁরাও সুযোগ পাচ্ছেন না। এ সম্বন্ধেই আমার জিজ্ঞাসা।

(নো রিপ্লাই)

**শ্রী নটবর বাগদি ঃ** আমি জিজ্ঞাসা করতে চাই, ঐ সমস্ত এলাকায় শস্যহানী বা জীবনহানী যা ঘটছে সেক্ষেত্রে ঐ এলাকার মানুষদের শস্যবিমা এবং জীবনবিমা করবার কথা আপনার ডিপার্টমেন্ট থেকে চিন্তা করছেন কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সেটা আমার করবার কথা নয়।

**পশ্চিম দিনাজপুর জেলায় বইমেলা**

***৫১২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৯০৫।**) **শ্রী সুরেশ সিংহ ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় 'বইমেলা' কবে এবং কোথায় অনুষ্ঠিত হইয়াছিল;

(খ) উক্ত 'বইমেলায়' কতজন পুস্তক বিক্রেতা এবং গ্রাহক অংশগ্রহণ করিয়াছিলেন;

(গ) উল্লিখিত 'বইমেলা' হইতে জেলার 'গ্রন্থাগারগুলি' কি পরিমাণ অর্থের পুস্তক ক্রয় করিয়াছিলেন; এবং

(ঘ) ১৯৮৮-৮৯ সালে (৩১এ জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত) কোন কোন জেলায় এখনও 'বইমেলা' অনুষ্ঠিত হয় নি?

**শ্রী সরল দেব ঃ**

(ক) ১৯৮৮-৮৯ সালে বালুরঘাটে অনুষ্ঠিত হয়েছিল।

(খ) ৪১টি পুস্তক বিক্রেতা প্রকাশক অংশগ্রহণ করিয়াছিল। গ্রাহক সম্বন্ধে বলা সম্ভব নয়।

(গ) গ্রন্থাগারগুলি ৫ লক্ষ ১০ হাজার টাকার গ্রন্থ ক্রয় করিয়াছেন।

(ঘ) পশ্চিম দিনাজপুর বাদে অন্য কোনও জেলায় সরকার ঘোষিত গ্রন্থমেলা অনুষ্ঠিত হয়নি। পরিকল্পনা থাকা সত্বেও High Court-য়ে মামলা থাকবার জন্য আর কোনও জেলায় বইমেলা করা সম্ভব হয়নি।

**শ্রী সুরেশচন্দ্র সিংহ ঃ** হাই কোর্টের মামলা অনেকদিন পরে হল, কিন্তু তার আগে যে হয়নি সেক্ষেত্রে অন্য কোনও কারণ ছিল কি?

**শ্রী সরল দেব ঃ** কোনও প্রশাসনিক কারণের জন্য মেলা বন্ধ হয়নি। আগে আমাদের ঠিক ছিল ডিসেম্বর থেকে মার্চের মধ্যে মেলাগুলো শেষ করবো। কিন্তু পরীক্ষার্থীদের যাতে কোন ক্ষতি না হয় সেটা আমাদের দেখতে হয়েছে কারণ এই বছর থেকে বাৎসরিক পরীক্ষা মার্চে পিছিয়ে গেছে। এছাড়া ইতিমধ্যে ৬ই ফেব্রুয়ারি হাইকোর্টে ইংজাংশন হয়ে যাওয়ার কারণে কোনও মেলা করতে পারিনি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমার প্রশ্ন হল এই সমস্ত বই মেলায় প্রকাশকরা যে পার্টিসিপেট করেন সেই প্রকাশকদের পার্টিসিপেসনের পদ্ধতিটা কি?

**শ্রী সরল দেব ঃ** পদ্ধতি হচ্ছে যখন যে জেলায় বই মেলা হয় সেখানে লোকাল লাইব্রেরি অথরিটি একটা কমিটি তৈরি করে ম্যাজিসট্রেটকে চেয়ারম্যান করে এবং তিনটি রেজিসটার্ড প্রকাশক সংস্থা থেকে একজন করে প্রতিনিধি নেওয়া হয়। এই ভাবে একটা মেলা কমিটি ঠিক করা হয়। সেই মেলা কমিটি যেখানে মেলা হবে সেখানে যতগুলি স্টল হতে পারে সে ৪০-৫০ টি হোক আর যাই হোক যেটা তারা অ্যাকোমোডেট করতে পারবে সেই অনুযায়ী স্টল তৈরি করে। সেখানে প্রকাশকরা একটা নির্দ্দিষ্ট ফর্মে দরখাস্ত করে। সেই দরখাস্ত করার ভিত্তিতে মেলা কমিটি তার স্থান নির্দ্দিষ্ট করে দেয়। এই ক্ষেত্রে সরাসরি আমাদের কিছু করার নেই।

## বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে লাইব্রেরি

***৫১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪০৭।) শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে প্রতিটি অঞ্চলে লাইব্রেরি আছে কি; এবং

(খ) না থাকলে, এ ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী সরল দেব ঃ**

(ক) না। গড়ে দুটি গ্রাম পঞ্চায়েতে একটি করে গ্রন্থাগার [illegible] সর্ব্বমোট ১০টি (দশ) সরকার পোষিত গ্রন্থাগার আছে।

(খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। বাজেট পেশ করার পরে বলা সম্ভব হবে।

**শ্রী গোবিন্দ বাউরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লাইব্রেরি যে করা হয় সেই ব্যাপারে জনসংখ্যার ভিত্তিতে না কি পঞ্চায়েতের ভিত্তিতে অনুমোদন দেওয়া হয়?

**শ্রী সরল দেব ঃ** এই ব্যাপারে জনসংখ্যা বা গ্রাম পঞ্চায়েতের ব্যাপার নেই। আমার বক্তব্য হচ্ছে যে একটা লোকাল লাইব্রেরি অথরিটি আছে প্রতিটি ডিসট্রিক্টে। এখানে যাঁরা আছেন তাঁরা মিটিং-এ সিদ্ধান্ত করেন কোথায় অনুমোদন দেওয়া যেতে পারে। নরমালি যেটা ঠিক আছে তা হল এক মাইলের ভেতর কোন লাইব্রেরি যদি না থাকে তখন গ্রামের লোকেরা যদি উৎসাহ নিয়ে জমি দান করে নিজস্ব জমি থাকা চাই—বাড়ি থাকা চাই কিছু মেম্বারসিপ্ এবং কিছু পুস্তক থাকে তাহলে লাইব্রেরির জন্য আবেদন করতে পারে। আবেদন করবার পর লোকাল লাইব্রেরি অথরিটি সেই বিষয়টা বিবেচনা করে তাঁরা ডাইরেক্টোরেটে পাঠান। ডাইরেক্টোরেটের আর্থিক সংগতির উপর নির্ভর করে লাইব্রেরি গুলি মঞ্জুর করা হয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** যদিও প্রশ্নটা বান্দোয়ান বিধানসভা কেন্দ্রের কিন্তু এই প্রশ্নটা জড়িয়ে আছে সমস্ত বিধানসভা কেন্দ্রের সঙ্গে। বান্দোয়ানের ক্ষেত্রেও প্রতিটি অঞ্চলে লাইব্রেরি নেই গড়ে দুটি গ্রাম পঞ্চায়েতে একটি করে লাইব্রেরি আছে। আমার যেটা জিজ্ঞাস্য তা হল পেছিয়ে পড়া অঞ্চল যেমন ধরুন বিশেষ করে সুন্দরবন অঞ্চল এই সমস্ত এলাকায় এমন এক-একটা গ্রাম পঞ্চায়েত আছে যেখানকার সঙ্গে সমস্ত এলাকার সঙ্গে বিচ্ছিন্ন হয়ে আছে, এই সমস্ত এলাকায় আপনি কোনও লাইব্রেরির অনুমোদন দেবেন কিনা?

**শ্রী সরল দেব ঃ** আমি আগেই মাননীয় সদস্যদের বলেছি যে বাজেট পাশ হবার পরে বলা সম্ভব হবে যে আরও নূতন কতগুলি লাইব্রেরিকে অনুমোদন দেওয়া যাবে। তখন দক্ষিণ ২৪-পরগনার লোকাল লাইব্রেরি অথরিটি কমিটির পক্ষ থেকে যদি কোনও নির্দিষ্ট প্রস্তাব দেন তাহলে সেটা পরবর্তীকালে বিবেচনা করে দেখা যাবে।

**মালদহ জেলায় হালনা সংরক্ষিত বনে অনুপ্রবেশকারি**

***৫১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৭।) শ্রী শুভেন্দু চৌধুরী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার হালনা সংরক্ষিত বনে কিছু অনুপ্রবেশকারি প্রবেশ করিয়া চাষ করিতেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত অনুপ্রবেশকারিদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী শুভেন্দু চৌধুরী ঃ** কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা আপনি একটু বলুন।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** একথা ঠিক যে কিছু অনুপ্রবেশকারি ঢুকে পড়েছে। আমাদের ওখানে যে বন বিভাগের আধিকারিক আছেন, তিনি, পুলিশ প্রশাসন, মালদা জেলার সভাধিপতি, এঁদের সঙ্গে আলোচনা করে ও সহযোগিতা নিয়ে ওদের উৎখাত করার ব্যবস্থা করা হচ্ছে। এই প্রসঙ্গে ভূমি সংস্কারে তাদের সহায়তা নিয়ে আমরা বনের সীমারেখা নির্দ্ধারণ করি। সেখানে পিলার গেঁড়ে দিয়েছি যাতে করে সীমারেখাটা স্থায়ী ভাবে চিহ্নিত করা যায়। সব মিলিয়ে আমরা চাপ সৃষ্টি করে চলেছি। তবে আমরা সেই ধরণের প্রশাসনিক কোনও কাজ করিনি যাতে শান্তি বিঘ্নিত হতে পারে।

**শ্রী শুভেন্দু চৌধুরী ঃ** কোনও রিজার্ভ ফরেস্টে যদি বাইরের কেউ ঢোকে, তাহলে তার বিরুদ্ধে তো সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহণ করা হয়? তা না করার ফলে তারা সেখানে চাষের সুযোগ পেয়ে যে ফসল ফলিয়েছে তা কারা পাবে; এবং তাদের এখনও অ্যারেস্ট করা হল না কেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমি তো আপনাকে আগেই বললাম যে, সেখানে কিছু লোক অনুপ্রবেশ করে কিছু চাষবাস করেছে। আমরা প্রশাসনকে সঙ্গে নিয়েছি। পঞ্চায়েতকে সঙ্গে নিয়েছি, পুলিশ আছে, আমাদের ফরেস্ট ডিপার্টমেন্ট আছে। সব মিলিয়ে চাপ দিয়ে ব্যবস্থা গ্রহণ করছি। এরপরে কি হবে তা এখনই বলতে পারছি না। আমরা চাইছি আলাপ-আলোচনার মাধ্যমে ব্যাপারটা নিষ্পত্তি করতে। তবে শেষ পর্যন্ত যদি না হয়, তাহলে যে আইন আছে—আইনের নখ এবং দাঁত আছে সেই অনুযায়ী ব্যবস্থা হবে।

**শ্রী শুভেন্দু চৌধুরী ঃ** মন্ত্রী মহাশয়, বলুন, ফসলটা কে পাবে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটা নিয়ে আলোচনা হচ্ছে, প্রি-জাজ করা যাবে না। প্রি-জাজ করলে সম্পূর্ণটাই বানচাল হয়ে যাবে। সারা ভারতবর্ষের মানচিত্রে, সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বহু জায়গাতেই এই চিত্র আছে যে, বনাঞ্চল দখল করে চাষবাস চলছে। আমরা এখনই দাঙ্গা-হাঙ্গামা করে রক্তপাত ঘটাতে চাইছি না, সবকিছু শান্তিপূর্ণ ভাবে করতে চাইছি। ফসলের ব্যাপারে পরে চিন্তা-ভাবনা করবো, এখনই কিছু করছি না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে উত্তরে বললেন যে অনুপ্রবেশকারিরা সংরক্ষিত বনে ঢুকেছে। আমার প্রশ্ন হচ্ছে, এরা স্বদেশি অনুপ্রবেশকারি, না, বিদেশি—বাংলাদেশি অনুপ্রবেশকারী কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ব্যাপারে আমার কাছে ডিটেলস নেই, নোটিশ দিলে পরে জবাব দিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমরা দেখলাম, আমাদের ১৬টা প্রশ্নের মধ্যে দুটো ল্যাণ্ড অ্যাণ্ড ল্যাণ্ড রেভেনিউ ডিপার্টমেন্টের প্রশ্ন হেল্ড ওভার করা হল। আমরা অনেক প্রশ্ন দিয়েছি, অথচ আমাদের একটাও নেই। সাধারণত একদিনে বিরোধী পক্ষের এতগুলো প্রশ্ন একসঙ্গে হেল্ড ওভার করা হলে বিরোধীপক্ষের আর কি রইল?

**মিঃ স্পিকার ঃ** না, এটা ঠিক নয়। আজ তো রাম পিয়ারী রাম, হাসানুজ্জামান সাহেব, তুহিন সামন্তের প্রশ্ন ছিল এবং সেগুলো হয়েছে। আপনি বিরোধীপক্ষের কথা তুললেন, হাসানুজ্জামান কি বিরোধী দলের লোক নন? উনি কি রুলিংপার্টির সদস্য? আজকে হঠাৎ করে উত্তর কম এসেছে, অন্যদিনে উত্তর ঠিকমতো আসে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি তো অনেক প্রশ্ন করেছি ৭০টা প্রশ্ন আমি নিজেই করেছি, তার মধ্যে একটাও নেই।

**মিঃ স্পিকার ঃ** আপনারা অনেকদিন হাউসে ছিলেন না। আনফরচুনেটলি সেই সময়ে অনেক প্রশ্ন এসে চলে গেছে।

[1-40 – 1-50 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Dr. Manas Bhunia on the subject of reported scarcity of drinking water in Midnapur district and the second is from Shri Prabuddha Laha on the subject of reported less of job of three hundred trainee nurses due to the racket run by some vested interest.

The Member will get opportunity to raise discussion on the subject matter of the first motion when relevant demand will be taken up in the House for discussion. Moreover, the Member may call the attention of the Minister concerned through Calling Attention, question, Mention etc.

I, therefore, withhold by consent to this motion.

As regards the subject matter of the secend motion the concerned Minister will make a statement in the House on 7.4.89 in reply to a Calling Attention notice.

I, therefore, do not accept this motion.

The Member tabling the first motion may however read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন—বিষয়টি হল—মেদিনীপুর জেলার সর্বত্র পানীয় জলের তীব্র হাহাকার চলছে। অধিকাংশ ব্লকে শতকরা ৯০ ভাগ পানীয় জলের নলকূপ অচল হয়ে গেছে। কোথাও কোথাও পুকুরের দূষিত জল খেয়ে আন্ত্রিক রোগে বেশ কয়েকজন মারা গেছেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. The possibility of the re-opening of Hindusthan Pilkington Glass Works of Asansol | : | Shri Prabuddha Laha |
| 2. Reported death of one Smt. Bidisha Bhattacharya, student of Shibpur B.E. College, Howrah | : | Shri Asok Ghosh |

3. Alleged death of one Khurshed Sheik under Raninagar P.S. of Murshidabad district on 8.2.89 : Shri Mannan Hossain

4. Reported cancellation of Training Course of 332 trainee nurses in different medical colleges due to detection of fake mark-sheets : Dr. Manas Bhunia and : Shri Shish Mohammad

Regarding Item No. 4 Shri Deba Prasad Sarkar has also given a notice on the same subject and the reply will be given on 7.4.89. So, I withhold my consent.

I have selected the notice of Shri Prabuddha Laha on the subject of possibility of the re-opening of Hindusthan Pilkington Glass Works of Asansol.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 6.4.89.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিগত শুক্রবার ৩১.৩.৮৯ তারিখে মৌখিক একটা স্বাধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করেছিলাম। আপনি সেইদিন নির্দেশ দিয়েছিলেন একটি প্রস্তাব লিখিতভাবে সোমবারের মধ্যে উত্থাপন করতে। আনন্দবাজার পত্রিকার সম্পাদকীয় প্রান্তে যে মন্তব্য করা হয়েছে সেই সম্পর্কে আমার প্রস্তাব আমি লিখিতভাবে উত্থাপন করছি। বিষয়গুলি হচ্ছে—৩১.৩.৮৯ তারিখে আনন্দবাজার পত্রিকার বিতর্কে বদলে শীর্ষক সম্পাদকীয় নিবন্ধে লিখেছেন সরকার পক্ষও নগণ্য উপলক্ষ্যে কথায় কথায় বিরোধীদের বহিষ্কার করিতেছেন এই একটি বক্তব্য রেখেছেন। দ্বিতীয়ত সরকার পক্ষের আচরণের কথাই প্রথম ধরা যাক খাতায়-কলমে স্পিকার নিরপেক্ষ আচরণের দায়বদ্ধ হইলেও কার্যত তিনি সরকার পক্ষেরই নির্বাচিত বিধায়ক এবং বিভিন্ন রুলিং এর ক্ষেত্রে তাঁহাকে প্রায়শই সরকার পক্ষের প্রতি পক্ষপাত ও বিরোধীদের প্রতি অসহিষ্ণুতা প্রদর্শন করিতে দেখা যায়। তৃতীয়ত মুখ্যমন্ত্রী সহ সরকার পক্ষের কিছু বিধায়কের বিরুদ্ধে যে ব্যবস্থা লইয়াছেন তাহাও কিন্তু অনেকের কাছে নিরপেক্ষতার পরাকাষ্ঠা বলিয়া গণ্য নাও হইতে পারে, বস্তুত অনেকেই ইহাকে লঘু পাপে গুরুদণ্ডের বিধান মনে করিতেছেন। চতুর্থত নানা মহলে প্রশ্ন উঠিয়াছে, তিন কংগ্রেসি বিধায়কের চিঠি আলোচনা কি আইনসভার প্রশ্নোত্তর পর্ব মুলতুবি রাখার মতো গুরুতর বিষয় ছিল?

পঞ্চম প্রশ্ন যেখানে এডিটোরিয়ালে রাখা হয়েছে—মুখ্যমন্ত্রীকে জনসমক্ষে হেয় করার জন্যই চিঠি লেখা হইয়াছে, স্পিকারের এ সিদ্ধান্তই বা কেমন? এ ছাড়াও তারা বলিয়াছেন—মুখ্যমন্ত্রী সভার নেতা বলিয়া তাঁহার সম্পর্কে অভিযোগ করা সভার অধিকার ভঙ্গের সামিল, এমন অদ্ভুত বিধানও কি মান্য? সর্বোপরি স্পিকার যেভাবে বুধবার সভার কার্য পরিচালনা করেন, স্বতঃপ্রণোদিত হইয়া যেভাবে সরকার পক্ষের অনুকূলে এবং বিরোধী

পক্ষের প্রতিকূলে বিবিধ মন্তব্য করেন, তাহাতেও বোধ হয় স্পিকার পদের মর্যাদার প্রতিও বিশেষ সুবিচার হয় নাই। বিরোধীপক্ষ সম্পর্কে আরও সহনশীলতা বোধ হয় সরকারপক্ষ এবং আইনসভার অধ্যক্ষদের অনুশীলন করা উচিত। উপরে বর্ণিত এই ৬ দফা বক্তব্য সুস্পষ্টত সভ্যদের স্বাধিকার ভঙ্গ করে ও সভার অবমাননা ঘটায়। মাননীয় স্পিকার মহাশয়, এই নিবন্ধে সদস্যদের তথা সভার কাজের সম্বন্ধে অপমানকর উক্তি করা হয়েছে এবং অহেতুক ও উদ্দেশ্যমূলকভাবে উভয়েরই নিন্দা করা হয়েছে। আরও ঘোর আপত্তিজনক বিষয় হচ্ছে যে প্রচলিত পরিষদীয় ব্যবস্থায় কখনও কোথাও হয় না, নিবন্ধে অবলীলাক্রমে, কুযুক্তি ও কুরুচির সাহায্যে এবং তথ্যেরও বিকৃতি ঘটিয়ে সভার মাননীয় অধ্যক্ষের নির্লজ্জভাবে সমালোচনাই শুধু করা হয়নি, তাঁর নিরপেক্ষ ভূমিকার উপর কঠোর আক্রমণ করা হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, এই ব্যাপারে গতদিনই আমি বলার চেষ্টা করেছিলাম—তারা বলতে চেয়েছেন যে এক খানি চিঠি লেখার জন্য অপরাধ, কিন্তু তারা কখনই বলছেন না যে চিঠির ভেতরে কি লেখা আছে। মর্মবস্তুটি কি। অথচ সংবাদপত্রের ভেতরের প্রবন্ধে নাম দিয়ে লেখা হয়েছে—যে মর্মবস্তুটিতে যা আছে তার শতকরা ১০০ ভাগই হচ্ছে অসত্য। এই হাউসের লিডার আমাদের মুখ্যমন্ত্রী তার বিরুদ্ধে যদি আজগুবি অসত্য অভিযোগ ইত্যাদি করা হয় তাতে এই হাউসকে অপমান করা হয়— এটা আমরা মনে করি; এবং স্পিকারের তরফ থেকে সেদিন যে প্রস্তাব গৃহীত হয়েছিল—হাউসকে অপমান করার জন্য তিন জনের বিরুদ্ধে যে শাস্তির প্রস্তাব গৃহীত হয়েছিল—এটা হাউস গৃহীত করেছে এটা স্পিকারের প্রস্তাব ছিল না। বিভিন্ন আলোচনার মধ্যে দিয়ে হাউসে শাস্তির প্রস্তাব উত্থাপন হয়েছে এবং মাননীয় সদস্যগণ একবাক্যে সেই প্রস্তাব সমর্থন করেন এবং শাস্তিমূলক প্রস্তাবও গৃহীত হয়। এটা অধ্যেক্ষের ব্যক্তিগত ব্যাপার ছিল না। কিন্তু আনন্দবাজার পত্রিকায় পক্ষপাতদুষ্ট করে বলা হচ্ছে তিনি নিরপেক্ষ নন। তিনি তিনজনকে শাস্তি দিয়েছেন। এটা বলায় আমি বলেছি, যে তারা একটা বিকৃত রিপোর্ট ও বিকৃত তথ্য উপস্থিত করে স্পিকারকে এবং হাউসকে অপমান করে এবং জনসমক্ষ্যে স্পিকারের যে নিরপেক্ষতা তার সম্পর্কে প্রশ্ন তুলে আনন্দবাজার পত্রিকার সম্পাদকীয় কলমে তারা এটা রেখেছেন।

[1-50 – 2-00 P.M.]

সম্পাদকীয় প্রবন্ধে বিভিন্ন সময় বক্তব্য রাখার অধিকার আছে, তা রাখতে পারেন কিন্তু আমাদের বিধান সভার অভ্যন্তরে আমরা যখন দেখব সে মাননীয় স্পিকার হোন আর মুখ্যমন্ত্রী হোন তাঁদের বিরুদ্ধে কল্পনীয় কিছু অভিযোগ উত্থাপিত করে তাঁদের হেয় প্রতিপন্ন করছে তখন এটা সংসদীয় গণতন্ত্রে আলাও করে না, সংসদীয় গণতন্ত্র এটাকে স্বীকার করে না। তাই বাধ্য হয়ে এই সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতি মানবার জন্য বিভিন্ন সময় সংবিধানকে অবমাননা করার যে চেষ্টা করা হয় সেটাকে রক্ষা করার জন্য বিভিন্ন সময় আমাদের বক্তব্য উপস্থিত করতে হয়। মাননীয় স্পিকার মহাশয়, বিগত ৩১.৩.৮৯ তারিখে আনন্দবাজার পত্রিকায় সম্পাদকীয় প্রবন্ধে যে বক্তব্য রাখা হয়েছে তাতে এই হাউসের সদস্যদের স্বাধিকার ভঙ্গ হয়েছে। এই স্বাধিকারের প্রস্তাব নিশ্চয়ই উত্থাপন করা যায়। সেজন্য এই সভার কাছে আমার আবেদন এই বিষয়টা বিচারের জন্য আজই আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠান। প্রাথমিক প্রমাণের সুস্পষ্ট নিদর্শন হিসাবে ৩১.৩.৮৯ তারিখের আনন্দবাজার পত্রিকা এই প্রস্তাবের সঙ্গে

*আমি দাখিল করছি। এটা আজকেই আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠান, এর বিচার হোক এটা আমি চাই। আমি এইজন্য এই স্বাধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করছি।*

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শচীন বাবুর এই স্বাধিকার ভঙ্গের প্রশ্নটা খুব মনোনিবেশ করে শুনছিলাম, সেদিনও শুনেছি। এটা লেজিসলেটিভ অ্যাসেম্বলি, না, অ্যাসেম্বলি ফর প্রিভিলেজ এটা বোঝা খুব কষ্ট হচ্ছে। আমরা প্রথম থেকে দেখছি এটা অ্যাসেম্বলি ফর প্রিভিলেজ। দিনের পর দিন দেখছি বাইরের চিঠি ভেতরে এল, আমাদের কাছে চিঠির কপিও নেই ........

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, অপোজিশনের চিঠিই বেশি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনাকে বলি আপনি সুশৃঙ্খলভাবে হাউস চালাচ্ছেন, আপনার নেতৃত্বে আমরা খুব সুখে আছি, আনন্দে আছি, স্বাচ্ছন্দে আছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি চিঠির কথা বললেন বলে বললাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি খবরের কাগজের কাছে তো হিরো হয়ে গেছেন। আপনার নিউজ মুখ্যমন্ত্রীর চেয়ে সবচেয়ে বেশি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, একবার আমাকে একজন পুলিশ অফিসার বলেছিলেন আপনি একজন খুব বড় উকিল যখন আমি হেমন্ত বসুর মামলা চালিয়ে ছিলাম। তখন আমি সেই পুলিশ অফিসারকে বললাম আমি ভাল উকিল আপনাদের অপদার্থতার জন্য, আপনাদের ইনকেপেবিলিটির জন্য। আপনারা ভাল ইনভেস্টিগেশন করলে আমি ভাল উকিল হতে পারতাম না। সেই রকম আপনার ভূমিকাটা বুঝে নিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি যখন ২ লাইন বললাম আপনি তখন ৫০ লাইন বললেন, এইভাবে অ্যাসেম্বলি চলছে। স্যার, আপনাকে বলি অ্যাসেম্বলির কাজ করলে ভাল হত, অ্যাসেম্বলিতে কোয়েশ্চেন বেশি আসে না, আমরা বেশি বলতে পারি না।

**Mr. Speaker :** Mr. Bapuli, I am willing to compare the number of questions in this House with any other House in India including the Lok-Sabha and the Rajya Sabha. Are you willing accept that challenge ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, পশ্চিমবঙ্গ, লোকসভা, রাজ্যসভা আর আপনার কথায় আমি যেতে চাচ্ছি না, আমি বলছি এবারে বিধানসভা অন্য জায়গায় চলে যাচ্ছে।

এবারের বিধানসভা অন্য জায়গায় চলে যাচ্ছে একথা আমরা বলছিনা, বাইরের লোক এরকম কথা বলছে, এরকম সমালোচনা তারা করছে। সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করবার জন্য দেখছি এখানে পরিষদীয় মন্ত্রী বক্তব্য রাখেন, চিপ হুইপ নানা কথা বলেন। কি আর বলব।

**মিঃ স্পিকার ঃ** স্যার ভারতবর্ষের অবস্থা দেখছেন না। যে মেম্বার হাউসে অ্যাবসেন্ট তিনিও হাউস থেকে সাসপেণ্ড হচ্ছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যে ৩জন সদস্যকে ১০ দিনের জন্য সাসপেণ্ড করেছেন তাঁদের চিঠির বিষয়বস্তু আমি এখনও জানিনা। ২/১ জন সদস্য হয়ত জানেন, কিন্তু আমি জানিনা। আমরা চিঠির কোনও কপি পাইনি—যদি পেতাম তাহলে আলোচনায় অংশ গ্রহণ করতে পারতাম।

**মিঃ স্পিকার ঃ** সৌগতবাবু এই ব্যাপারে ৫০ মিনিট বলেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সৌগতবাবু বলেছেন তাঁর চিঠির উত্তরে। কিন্তু অমল রায় যে প্রিভিলেজ এনেছেন সে সম্বন্ধে তাঁকে কিছু বলতে দেননি। অমল রায় যে অভিযোগ এনেছেন এবং যারজন্য তাঁদের হাউস থেকে তাড়িয়ে দিলেন তার উত্তর কিন্তু তাঁরা দিতে পারেন নি।

**মিঃ স্পিকার ঃ** একটা কথা আছে ইগনোরেন্স ইজ ব্লিস। বাট মিঃ বাপুলি ইন ইওর কেস ইট ইজ পিসফুল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, দুটি ব্যাপার আলাদা ছিল এবং তাকে কেন্দ্র করে সমস্ত কিছু হচ্ছে। আজকে যেটা হচ্ছে সেটা কিন্তু ওটারই একটা পার্ট। এখানে দুটি চিঠি এল এবং আপনি তার একটা খারিজ করে দিলেন এবং আর একটা চিঠির উপর প্রিভিলেজ এল। ওইদিন সুব্রতবাবুকে কিরণময় নন্দ মারধোর করল এবং তার পর আমরা ১ মাস হাউসে আসিনি। এদিকে দেখছি আপনি আমাদের দলের ৩জন সদস্যকে ১০ দিনের জন্য হাউস থেকে বার করে দিলেন। কালকে আমাদের ফাঁসী হবে কিনা জানিনা, তবে তারজন্য আজ রাত থেকেই প্রস্তুতি নিতে হচ্ছে। এখানে তো দেখছি একটা প্রস্তাব এল এবং সেই প্রসঙ্গে আপনি জিজ্ঞেস করলেন, মাননীয় সদস্যরা রাজী আছেন? উত্তর এল—হ্যাঁ, রাজী আছি—ডিসিসন হয়ে গেল। এই তো দিনের পর দিন চলছে দেখছি। এই যে চিফ হুইপ আজকে একটা প্রস্তাব এনেছেন তাতে আপনি জিজ্ঞেস করবেন, মাননীয় সদস্যরা প্রস্তাবে রাজী আছেন? মাননীয় সদস্যরা বলবেন, রাজী আছি—আপনি তখন প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দেবেন। কাজেই আমি বলছি, এই সমস্ত প্রিভিলেজের ব্যাপার না এনে বিধানসভায় ভাল ভাল প্রস্তাব আনুন, বিধানসভা ভালভাবে চলুক, আমরা ভালভাবে বক্তৃতা দেই এবং আপনি আমাদের একটু বেশি করে আলোচনা করার জন্য সময় দিন। এইভাবে ক্রমাগত প্রিভিলেজ মোশন আনা, আমাদের দলের সদস্যদের মারধোর করা—এসব কি হচ্ছে আমি তো বুঝতে পারছি না। মাননীয় স্পিকার মহাশয়, আপনাকেও বলি, এদিকে একটু নজর দিন। যাহোক, আনন্দবাজার পত্রিকার ব্যাপারে প্রিভিলেজ কমিটিতে যাবার যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে প্রত্যাখ্যান করছি।

[2-00 – 2-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমাকে তো ডিগনিটি রক্ষা করতে হবে। At the Parliament, the Chair will be denigrated, falsehood will be made and that should be ignored, because Mr. Satya Ranjan Bapuli thinks that the prestige of the Parliament is better maintained if the denigration is ignored.

***শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ*** *ভাল কথাই আপনি বলেছেন। আমি শেষ পর্যন্ত শুনলাম। মনে হয় জনশ্রুতি জেনে নিয়ে এদিকে ভাল হয়। আমি তো শুনলাম। এটা লক্ষ্য করলে ভাল হয়।*

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, যে মোশনটি শচীনবাবু এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করে এই বিষয়ে আমার মতামত আপনাকে জানাতে পারি। আপনি সেটা গ্রহণ করতে পারেন আবার নাও পারেন সেটা আপনার ইচ্ছাধীন। এই হাউসে আপনাদের মেজরিটি—আপনারা যা খুশী তাই করতে পারেন ইন দেয়ার উইসডম—হিয়ার ইজ দি বাউন্ডারি লাইন সেটা আপনারাই করবেন। একটা আর্টিক্যাল লেখা গেল সেটা প্রিভিলেজ কিনা তার সূক্ষ্ম বাউণ্ডারি লাইন কোথায় সেটা আমরা জানতে পারি না। আমিও পারি না এবং কোনও মেম্বারও পারেন না, এবং অনারেবল স্পিকারও জানতে পারেন না। আমরা চাই না যে অনারেবল স্পিকারের সম্মান নষ্ট হবে। এই সম্মান আমাদের রাখা উচিত। এটাই হচ্ছে পার্লামেন্টারি প্র্যাকটিস। এটা আমাদের মেনে নিতে হবে। I bow down any decision that may not be in my favour or in favour of my party. আমাদের মেনে নিতে হবে। এই কোর্টে আপনি যে ডিসিসন দেবেন সেটা আমাদের নিতেই হবে। সারা ভারতবর্ষের সকলকেই মেনে নিতে হবে। যে রায় সুপ্রীম কোর্ট দেবেন সেটা সকলকেই মেনে নিতে হবে, তার উপর আর কথা চলবে না। সেই রকমই আপনার ডিসিসন সুপ্রীম, এটা একটা ফুল কোর্ট সে আনপার্লামেন্টারি হোক আর যাই হোক। রুল অব প্রিভিলেজ যেটা আছে সেটা কোট করার সেখানে দরকার নেই। তার কারণ He is in the supreme change of the supreme court. তার বিরুদ্ধে আপনি চলেন না। সেই সেই শক্তি প্রয়োগ—স্পিকারের এই যে অপরিসীম ক্ষমতা সেটা যখন তখন প্রয়োগ করা যায় না। তখনই প্রয়োগ করা উচিত নেহাত যখন না হলে আর উপায় নেই। লোকসভায় এবং ভারতবর্ষে বিভিন্ন স্টেটে রুলস অব প্রিভিলেজ আছে তার অনেক ক্রিটিসিজম আছে। He is in the supreme change of supreme court. তাতে স্পিকার যা মনে করবেন তাই করতে পারেন। সেখানে একটা তুচ্ছ ব্যাপার নিয়ে এই ক্ষমতা প্রয়োগ করা উচিত নয়। মিঃ স্পিকারের ডিসিসন It is the last resort. এই ক্ষমতার যাতে অপব্যবহার—আপনার যে ক্ষমতা রয়েছে—আপনার যে ক্ষমতা রয়েছে আপনার প্রতি অ্যাসপারসন কেউ যদি বক্তব্য করে থাকে সেখানে আপনি করতে পারেন। এই রকম কেউ যদি তার বক্তব্যে রেখে থাকে সেখানে আপনার যে ডিসিসন সেটা আমরা মাথা পেতে নেবো। কিন্তু আপনার ডিসিসন সুপ্রীম—সেটা চিন্তা করে আপনাকে ডিসিসন নিতে হবে। আমি বিভিন্ন স্টেট এবং লোকসভার দু একটি উদাহরণ এখানে উত্থাপন করবো।

আপনি সেটা যদি একটু ভাল ভাবে দেখেন তাহলে দেখবেন ঐ একজলটেড হাউস এবং একটি জার্নালের সারকুলেসন পশ্চিমবাংলায় সব চেয়ে বেশি হয়, যেটা নাকি সারা ভারতবর্ষের মধ্যে বিশেষ ভাষায় হাইয়েস্ট অবস্থায় আছে এবং এর সারকুলেসন হাইয়েস্ট অবস্থায় আছে। কাজেই এটাকে আমরা সেইভাবে দেখব কিনা, গ্রহণ করব কিনা, এই

হাউসের এতগুলি পিপলস রিপ্রেজেনটেটিভ হ্যাভিং দেয়ার উইসডোম, হ্যাভিং দেয়ার অল পার্টস অব এক্সপেরিয়েন্স অ্যাজ এ মেম্বার দি হাউস—আমি এটা তাঁদের কাছে তিন চার বার চিন্তা করতে অনুরোধ করব। মিঃ স্পিকার, স্যার, আমি বিহার স্টেট লেজিসলেটিভ কাউনসিলের একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হচ্ছে, Bihar Legislative Council—Reflection on the conduct of Chair and proceedings of the House by a newspaper (Search light case 1967); Chairman held that the editorial constituted a breach of privilege of the House and its Chairman but withheld his consent. আপনি এখানে কনসেন্ট নাও দিতে পারেন। আমি আর একটি লেজিসলেটিভ অ্যাসেম্বলির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। Legislative Assembly (Goa Daman Due)—Alleged casting of reflections on the Speaker and the members by a newspaper (1981) The Committee were of the opinion that the author of the impugned editorial was guilty of serious breach of privilege and contempt of the House—The House agreed not to take further notice of the matter. আমি কেরালা লেজিসলেটিভ অ্যাসেম্বলির উদাহরণ তুলে ধরছি। Criticism of the conduct of the Speaker by a newspaper (1957) Speaker disallowed the question of privilege. অর্থাৎ হয়ত খানিকটা বর্ডার লাইন ক্রস করতে গিয়েছিল মেম্বারদের উপলব্ধিতে—আমি আপনাকে অত্যন্ত উচ্চ স্থানে রাখি। আপনি অত্যন্ত সম্মানজনক স্থানে বসে আছেন। আপনি সাধারণ মেম্বারদের চেয়ে অনেক উঁচুতে আছেন। আপনার চিন্তা ধারার অনেক মাহাত্ম্য আছে। সেদিক থেকে আমি আপনাকে এটা চিন্তা করতে বলছি। স্যার, অন্ধ্রপ্রদেশ লেজিসলেটিভ অ্যাসেম্বলির দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হচ্ছে, Andhra Pradesh Legislative Assembly : Alleged casting of aspersions on the Speaker by a weekly (1979) Committee recommended that no action be taken as it was not consistant with the dignity of the House to take cognizance of every small matter এরপর আমি স্যার, ইংলণ্ডের হাউস অব কমনসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। Alleged searching of rooms in the House of Commons for hidden microphones (1958) Speaker disallowed the question of privilege. যদিও হাউস অব কমনসের মেম্বাররা মনে করছেন, ব্রিচ অব প্রিভিলেজ হয়েছে, কিন্তু তিনি বলছেন, নো নো, এইগুলি প্রিভিলেজ নয়। রাজ্য সভায় বলা হয়েছে, Alleged action for reflection on the Chair, 1983.

[2-10 – 2-20 P.M.]

১৯৮৩। অনেক লেটেস্ট কেস। Chairman disallowed the questions of privilege. Though many of the members were in favour of the resolution he disapproved it. আমার মনে হয় স্যার, হাউসের ডিগনিটি অ্যাণ্ড ডেকোরাম মেনটেন করার জন্য আমি যেটা করতে না পারবো ঐ চেয়ারে বসে আপনি তা করতে পারবেন, সেইজন্য আপনার দৃষ্টি এগুলির প্রতি আমি আকর্ষণ করছি। স্যার, আরও রুলিং আছে। আরও যে সমস্ত রুলিং আছে সেগুলি আমি আপনাকে দেখাতে চাইছি। মেঘালয়—Alleged

derogatory remarks made by a member against the Chair. The Committee observed that on each and every aspersion on the Chair, the Speaker should not be taken notice of seriously and that the House should best consult its own dignity by taking no further action in the matter and recommended that the matter be closed. এবং সেই ডাইরেকশন চেয়ার থেকে তিনি দিয়ে দিয়েছিলেন। স্যার, এ ছাড়া আমার কাছে আরও কতকগুলি আছে যেগুলিতে Hon'ble Speaker came and he went upto the status he occupied in this House. যেমন ধরুন লোকসভায়, Casting aspersion on the Chair by the newspaper (Indian Times Case) (1964)—Leaders of Groups invited the Speaker to look into relevant papers. They declined to do so, members expressed full confidence in Speaker and the Speaker disallowed the question of privilege. Sir, we have full confidence in you. I think all the members have full confidence on the Chair. যদি সেই ফুল কনফিডেন্স আমাদের থাকে তাহলে বাইরের কে কোথায় কি একটা বললো বা কি একটা লাইন বেরুলো সেটা দেখবার কথা নয়। স্যার, আপনি ফুল কনফিডেন্স অব দি হাউস-এর আছেন, মেম্বারদের ফুল কনফিডেন্সে আছেন। সেই Exalted position that was dishonoured by the Lok Sabha Speaker because the full confidence the people have, the Hon. members have to Chair. আপনি কোনও অ্যাসপারসনের অনেক উর্দ্ধে বলেই আমরা মনে করি, কাজেই কে কোথায় একটা প্যামপ্লেটে কি লিখলো বা কোনও একটা জারনালে কি বেরুলো সেটা বড় কথা নয়। এই প্রসঙ্গে আরও আপনাকে বলছি, Alleged casting of aspersion on the chair by a Journalist; Chairman disallowed the question of Privilege. ভারতের বিভিন্ন স্টেট, ইউ. কে. তে, লোকসভায়, রাজ্যসভায়, যা ঘটেছে সেখানে সংবাদ পত্রের স্বাধীনতাকে ক্ষুন্ন না করার জন্য যদি কোনও জায়গায় তারা বর্ডার লাইন ক্রশ করে যায়ও This House having full confidence on the Chair, the Hon'ble Speaker, can reject all these things and show the magnanimity. This House is too high to take cognizance of such small matter and take the time. স্যার, আমি আপনাকে বলব, Sir, don't be sentimental too much. আমরা অনেক সময় সেন্টিমেন্টাল হয়ে পড়ি। আমারও সেন্টিমেন্ট আছে স্যার, I have got also sentiment. Because all I had the privilege. to hear. নিশ্চয় সেন্টিমেন্ট আছে, আপনারও থাকবে, তবে এই হাউসের ফুল কনফিডেন্স যদি আপনার উপর থাকে তাহলে আমি বলব, সেটাই আপনি মেনে নিন। That is the biggest honour the House can give to the Hon'ble Speaker বাইরের কে কোথায় কি বললো, না বললো That is not the main thing. Amount of misuse of supreme power of the House. আমরা করবো না মনে করি। Not to take any cognizance of borderline cases, in many cases though it was dignified the House took no action. যদিও হাউস বুঝতে পেরেছে যে হ্যাঁ, which has been a breach of privilege, even then no action has been taken. Chair was so high and magnificient. That is why I write to place before the House. Speaker's high office was not dishonoured because the honour of the House

depends on us—the hon. members here. The members have full confidence. I think that is best of all. কাজেই হাউসের মূল্যবান সময় নষ্ট করা ঠিক হবে না এবং কমিটির কাছে পাঠিয়ে তাদের মূল্যবান সময়ও নষ্ট করা ঠিক হবে না। The newspapers shall comment and the boundary line case to take cognizance or not to take cognizance. It is ultimate cognizable. স্যার, আপনি যদি প্রাইমাফেসি কেস আছে মনে করেন তাহলে পাঠাতে পারেন সেই ক্ষমতা আপনার আছে। আপনার যে কোনও জিনিস পাঠাবার ক্ষমতা আছে। কিন্তু unlimited horizontal modification হয়নি। কোনটা পড়বে, কোনটা পড়বে না that is not modification of the previlege. মডিফিকেশন না থাকার জন্য আমি একটা ছোট সুট বলি। আমি দুটো লাইন এখানে বলি। House has got every power to discuss the privilege matter. সুতরাং এই যে unlimited horizontal scope. এর বর্ডার লাইন আজ পর্যন্ত কোথাও ঠিক করা হয়নি। বর্ডার লাইন কোনও কোনও স্টেটে ঠিক হয়েছে। সিলোনে বর্ডার লাইন ঠিক হয়েছে, কেনিয়ায় বর্ডার লাইন ঠিক করে দিয়েছে, মোজাম্বিকায় বর্ডার লাইন ঠিক করে দিয়েছে, বহু স্টেটে ঠিক করে দিয়েছে। ইউ. কে-তে বাউণ্ডারি লাইন ঠিক না হলেও সাত শত বছরের ইতিহাসে সেখানে বাউণ্ডারি ঠিক করে দিয়েছে। কিন্তু কয়েকটি জায়গা যেমন অস্ট্রেলিয়াতে হয়নি, কানাডাতে হয়নি, আর ভারতবর্ষে হয়নি। কিন্তু আদার স্টেটস, কমনওয়েলথ কান্ট্রিতে বর্ডার লাইন ঠিক হয়ে গেছে। সেখানে বর্ডার লাইন থাকার জন্য চুলচেরা বিচার করতে সুবিধা হয়। কাজেই House has got full power to take any subject at any movment. এবং আমরা তার বিরুদ্ধে সহজে ব্যবস্থা নিতে পারি। তাই আমি বলবো যে এই আনলিমিটেড হরিজেন্টালের আপনি একা মালিক, হাউস Having not so power in the House. সারা পশ্চিমবঙ্গে আপনার মতো ক্ষমতাশালী ব্যক্তি আর কেউ নেই। সেই দিকে লক্ষ্য রাখার জন্য আপনি আপনাকে অনুরোধ করবো। সংবাদ পত্রকে বলতে দিন তাদের কথা। We have got respect from you. এবং House has got full confidence on you. সুতরাং you need not proceed. আমি বলবো ইউ ignore this. তোমাদের ২/৪টি লাইন লেখা এই হাউসের মানুষেরা স্বেচ্ছায় ছেড়ে দিতে পারে এবং মিঃ স্পিকারও Because the main thing is that all parties in the House with fullest confidence has exalted the Speaker who is here for long time. আপনাকে সম্পূর্ণ ভাবে আমাদের তরফ থেকে এই অনুরোধ করছি যে আপনি এটা ইগনোর করুন। আপনি হলেও সেটাকে মাপ করে দিন, এটা আনার প্রয়োজন নেই। আপনি এই হাউসে নুতন ভাবে একটা জিনিস চিন্তা করার চেষ্টা করুন। আপনাকে আমি আর একবার ধন্যবাদ জানাচ্ছি কারণ আপনি আমাকে দীর্ঘক্ষণ বলার সুযোগ দিয়েছেন। আমি আমার মনের কথা খুলে বলেছি। From that exalted position আপনি যে জায়গা অকুপাই করে আছেন, এই সব ছোট-খাট জিনিস আজকে আপনি হাউসে দেখাবেন না। আমাদের নিজেদের মধ্যে যদি সম্প্রীতির ভাব তুলে ধরতে না পারি, আজকে কংগ্রেসের বন্ধু যারা পাবলিক রিপ্রেজেনটেটিভ আছেন, আমরা যারা পাবলিক রিপ্রেজেনটেটিভ আছি, We want to be more closer. এখানে হাউসের মধ্যে আমরা যখন থাকি, একজন আর একজনের বিরুদ্ধে যখন প্রিভিলেজ তুলে ধরি সেটা ভিসিয়েটেড হয়ে যায়, সেই ভিসিয়েটেড

হবে না। Because this Chair is aware of every individual member. আমাদের ইনডিভিজ্যুয়াল মেম্বারদের হয়ত হতে পারে কিন্তু চেয়ার এত সহজে টলবেনা Because we have expressed our full confidence on the Speaker. এই কথা বলে আপনাকে অনুরোধ করবো you should not take it as a cognizable offence. তার থেকে অনেক বেশি exalted position of this House. আপনি আছেন। এই কথা বলে আমাকে দীর্ঘক্ষণ বলার সুযোগ দেবার জন্য আপনাকে আর একবার ধন্যবাদ জানাচ্ছি। এই হাউসের সমস্ত মাননীয় সদস্য যারা আছেন তাদের কাছেও আমি অনুরোধ করবো যে এসব ম্যাটার নিয়ে আমরা যেন সময় নষ্ট না করি, আমাদের ফুল কনফিডেন্স যেন জানিয়ে দিই। কাজেই আপনি এটা ইগনোর করুন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Majumder, I am grateful to you as you have said that you have confidence upon me. But one thing I must mention here, that is, what you have said, is that the opinion of your party also ? I am saying so because in the report which you have given to me some days back in my Chamber, the confidence was put on your party and not on me.

**Shri Apurbalal Majumder :** Sir, you are a wise man. I have full confidence on your wisdom and I think that you are quite competant to deal with such a matter and come to a correct decision.

**Mr. Speaker :** Mr. Majumdar, very tactfully you have avoided my point. Well, carry on.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু নিবেদন করি। অনেক সময়ে আমি হয়ত রুলসগুলি একটু বেশি জানি এবং উনি আমার পাশে বসে আছেন, উনিও জানেন। স্পিকারকে কখনও আঘাত দিয়ে বা তাঁর মনে বেদনা দিয়ে চেয়ারকে কখনও অ্যাসপার্সন করা যায় না। কোনও মেম্বার তার বিরুদ্ধে যখন তখন উঠে যা ইচ্ছে তাই বলবেন, এটা বলা যায় না। তবুও মাঝে মাঝে এটা হয়ে যায়। আনফরচ্যুনেটলি আমি সেদিন খবরের কাগজ পড়িনি বা দেখিনি। স্যার, to err is human. আপনিও একথা বলতে পারবেন না যে জীবনে আপনি কখনও ভুল করেন নি।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, আমিও ভুল করেছি। মানুষ মাত্রেই ভুল করবে। অনেক সময়ে Slip of the tongue it happens.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আপনি একজন অভিজ্ঞ বিদগ্ধ মানুষ হিসাবেও অনেক সময়ে আইনের ভুল করেন, রুলিংয়ে ভুল করেন। যেটা করা উচিত নয় সেটা করে বসেন। as human being it may happen. আমাদের সকলেরই ভুল হতে পারে। কাজেই সেই দিকে দৃষ্টি রেখে আমি বলবো, আমার এই নিবেদন রক্ষা করে আপনার মর্যাদা, হাউসের মর্যাদা রক্ষা করুন, অক্ষুন্ন রাখুন।

[2-20 - 2-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, it is very good to be magnanimous when we are in power এই কথাটা আপনার সঙ্গে আমি একমত। ক্ষমতায় থাকলে উদার হতে হয়। একশত বার, এটা কোনও ব্যাপার নয়। অনেক তুচ্ছ ব্যাপার ইগনোর করতে হয়। একজন শক্তিশালী লোক যার ক্ষমতা আছে, তার এই সব ব্যাপারে নজর রাখা উচিত নয়। কিন্তু আমার কথা হচ্ছে When magnanimity is taken as weakness.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** উইকনেস আই থিংক, এখানে যত আমরা মেম্বার আছি, if we are united by your side. এই চেয়ারকে যদি কেউ অপমান করে, We will also stand against that স্পিকারের যখন ফুল কনফিডেন্স থাকে, Both on the ruling party and the opposition তখন he is a successful speaker. সেই জন্য আপনার কাছে নিবেদন করবো, সমস্ত অপোজিশন পার্টি থেকে আমাদের মেম্বাররা যদি কখনও ভুল বশত কোনও কিছু করে থাকে, কোনও মেম্বার ভুল করে থাকেন, that should be ignored. আপনাদের কাছের লোক হিসাবে আমাদের আপনি টেনে নেবেন। We must have full confidence in you, you must have full confidence on the members of the Opposition এবং এই মেম্বার্স অব দি অপোজিশনকে যখন আপনি কনট্রোল করবেন, অপোজিশনকে কাছে টেনে নেবেন। তখন আমি বিশ্বাস করবো আপনার এক্জলটেড পোজিশন আরও উপরে উঠবে, বিকজ আমি আপনাকে বেশি শ্রদ্ধা জানাবো অপোজিশন পার্টির তরফ থেকে। সুতরাং এই বিষয়টা ড্রপ করলে আমাদের পোজিশনটা আরও ভাল হবে।

**Mr. Speaker :** My last question is to you, Mr. Majumdar, that you have quoted the cases where the Lok Sabha, Rajya Sabha and various other Assemblies, Councils, have ignored such violations. Even on the recommendation of the Privilege Committee, the Chair had decided not to take action, But there are innumerable cases where the Chair has taken action, You have not referred to those cases.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** সেইগুলো আছে, আমি এটাকে ডিফারেনসিয়েট করছি। নিউজ পেপারের ক্ষেত্রে, নিউজ পেপারের ক্ষেত্রে যদি বর্ডার লাইন—

**Mr. Speaker :** Do you remember the case of Kerala where a reporter had criticised the Speaker for spending so much money on the Silver Jubilee function and his pass was cancelled.

**Shri Apurba Lal Majumdar :** That is an allegation beyond imagination from a Journalist. দ্যাট ইজ নট এক্সপেকটেড। আর এটা হলো হয়তো রানিং কমেন্ট্রি করতে গিয়ে—

**Mr. Speaker :** Do you remember the case of an Editor of a

newspaper who received jail term and the High Court confirmed that ?

**শ্রী অপূর্বলাল মজুমদার** : আপনি বলতে পারেন হাউসের মধ্যে করাটা ঠিক হয়নি। আমি এর প্রতিবাদ করছি না। এই হাউসের তরফ থেকে প্রতিবাদ করছি। You should not for further.

**Mr. Speaker** : We are for democracy, All we are here for democracy. But democracy cannot be a weapon of misuse. Free speech does not mean irresponsible speech. I hope you can understand that. Free speech means the speech which supports democracy, which supports the people's rights, free speech means the human rights, the fundamental rights but free speech cannot be irresponsible speech. You cannot demean somebody, you cannot denigrade somebody, you cannot make wrong statement against somebody, you cannot make misstatement against somebody. When the House has passed a resolution, how do I become irresponsible ? It was my ruling or ruling of the House ?

**Shri Apurba Lal Majumdar** : You have the fullest confidence of the House.

**Mr. Speaker** : How can the Editor of a responsible newspaper say that ?

**শ্রী অপূর্বলাল মজুমদার** : অনেক সময় যারা কাগজে লেখেন, আর্টিকেল লেখেন, হয়তো এই মতবাদটা অনেক সময়—

**Mr. Speaker** : I thank the newspaper should be more responsible.

**শ্রী অপূর্বলাল মজুমদার** : কিন্তু আমরা আপনার সম্মান রক্ষার জন্য পশ্চিমবাংলার যতগুলো ইলেকটেড রিপ্রেজেনটেটিভ আছেন, that side and this side এই কথাটা যখন আমি বলছি উইথ ফুল কনফিডেন্স, আমার মনে হয় এটাকে ইগনোর করা ভাল। কারণ আপনার তো পাওয়ার সীমাহীন। ওপরে আকাশ, নিচে পাতাল, এর মধ্যে সমস্ত জিনিস আপনার হাতের মুঠোয়, অ্যাজ এ স্পিকার।

**মিঃ স্পিকার** : যেমন মুসলমানেরা বলতো ওপরে আল্লা, আর হাউসে আপনি, এই তো?

**শ্রী অপূর্বলাল মজুমদার** : হাতি বোঝে না যে তার কতখানি ক্ষমতা আছে, তার চেহারাটা বুঝতে পারে না। স্পিকার তার চেয়েও বড়। আমরা কোনও জায়গায় চিৎকার করলে কেউ শুনবে না। অনারেবল স্পিকার যা বলেছেন, that is the final say in the matter. আমরা যখন এটা স্বীকার করি এবং হাউসের সকলে একমত, তখন আপনার এই যে সীমাহীন ক্ষমতা, সেই সীমাহীন ক্ষমতাকে রেস্ট্রেন করুন। Restraint is more difficult than to take action.

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে। থ্যাঙ্ক ইউ।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুখ্য সচেতক মাননীয় শচীন সেন মহাশয় যে প্রিভিলেজ প্রস্তাবটি এখানে নিয়ে এসেছেন সে সম্বন্ধে আমি আমাদের বিরোধী পক্ষের বন্ধু মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় এবং মাননীয় সদস্য ও আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন স্পিকার শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়ের বক্তব্য শুনলাম। মাননীয় সত্য বাপুলি মহাশয় বিষয়ের মধ্যে না গিয়ে হাল্কা ভাবে সমস্ত কথা উপস্থাপিত করলেন। আর মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় বিভিন্ন রুলিং উপস্থিত করে বিস্তারিত ভাবে তাঁর বক্তব্য রাখলেন। শ্রী মজুমদার সংসদের, হাউস অফ কমনস'এর এবং বিভিন্ন বিধানসভার স্পিকারদের এই জাতীয় প্রিভিলেজ ইস্যুকে এগজনারেট করার দৃষ্টান্ত দিলেন। কিন্তু আপনি সঠিকভাবেই উল্লেখ করেছেন যে, বহু বিষয় রয়েছে যেগুলি প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয়েছে। স্পিকারকে এবং মহান বিধানসভাকে অবমাননা করার জন্য অনেক ক্ষেত্রেই ব্যবস্থা নেওয়া হয়েছে, কিন্তু সে কথা উনি বললেন না। সর্বাধিক প্রচারিত একটি বৃহত পত্রিকার সম্পাদকীয়তে একটি লেখা প্রকাশিত হয়েছে। তাকে শ্রী মজুমদার লঘু করে দেখতে বলেছেন এবং আরও বলেছেন যে, অধ্যক্ষ হচ্ছেন আমাদের কাস্টডিয়ান, তাঁর অবস্থান আমাদের সকলের ওপরে। তিনি শুধু পশ্চিমবঙ্গেই সম্মানিত নন, গোটা ভারতবর্ষেই তিনি সম্মানিত। কিন্তু এই যে প্রিভিলেজ ইস্যুটি গত শুক্রবার দিন মাননীয় শচীন সেন মহাশয় এখানে উপস্থিত করেছিলেন যে বহুল প্রচারিত সংবাদপত্রের সম্পাদকের বিরুদ্ধে, তিনি ইতিমধ্যে অনেক সময় পেয়েছিলেন এ বিষয়ে তাঁর বক্তব্য বলার জন্য। এখানে প্রশ্ন হচ্ছে মাননীয় সদস্য বললেন যে, এখানে বাউণ্ডারি লাইন নেই। কিন্তু ২২৪ টু ২২৫ অফ দি রুলস অফ প্রসিডিওর যা আছে তাতে সেখানে পরিস্কার করে বাউণ্ডারি লাইন কি বলা হয়েছে। ঐ পত্রিকার সম্পাদকীয়তে কি লেখা হয়েছে? সেখানে বলা হয়েছে, তিন-জন সদস্য স্পিকার মহোদয়ের কাছে চিঠি লিখেছেন সেই জন্য তাঁদের প্রতি সাসপেনশন প্রস্তাব গৃহীত হ'ল। এবং ঐ সম্পাদকের আরও বক্তব্য হচ্ছে এই যে, অধ্যক্ষ মহোদয় নিরপেক্ষভাবে সভার কাজ পরিচালনা করছেন না। অর্থাৎ তাঁর প্রতি অ্যাসপারশন করা হল। পরিস্কার করে বলা হল যে তিনি নিরপেক্ষভাবে নয়, রাজনৈতিক মতবাদ নিয়ে সভা পরিচালনা করছেন এবং শুধু চিঠি লেখার জন্যই তাঁদের বিরুদ্ধে সাসপেনশন প্রস্তাব গৃহীত হল, তাঁদের শাস্তি দেওয়া হল। এখানে কথা হচ্ছে, স্পিকারের কাছে তাঁরা যা লিখেছেন তা তিনি বিধানসভার ভেতরে উপস্থিত করেছিলেন, ফলে সেটা বিধানসভার প্রপার্টি হয়ে গিয়েছিল এবং সেটা বিধানসভায় আলোচিত হয়েছিল। মুখ্যসচেতক মাননীয় শচীন সেন মহাশয় বলেছেন যে, এই সভার তথা সরকারের যিনি আইনমন্ত্রী, তিনি সেই প্রস্তাব উপস্থিত করেছিলেন এবং করার পরে সেটা গৃহীত হয়েছে।

[2-30 – 2-40 P.M.]

সুতরাং বাইরের কোনও মতের ব্যাপার নয়, এটা হচ্ছে বিধানসভা। তাঁর প্রতি যে শাস্তি নেওয়া হয়েছে সেটা এই মহান বিধানসভায় গৃহীত হবার পর নেওয়া হয়েছে। সুতরাং এ ব্যাপারে মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় লঘু করে দেখাবার চেষ্টা করেছেন।

তিনি অনেক কথা বলেছেন, স্পিকার অনেক উচ্চ, বিধানসভা মহান, আগস্ট হাউসের কথা বলেছেন। যিনি লিখেছেন সেই সম্পাদক নিশ্চয়ই সম্মানিত হতে পারেন, বহুল প্রচারিত সংবাদপত্রের সম্পাদক হতে পারেন, কিন্তু তাঁর কোনও অধিকার নেই ডেলিবারেটলি স্পিকারের প্রতি অ্যাসপারসন নিয়ে আসবার, তাঁর কোনও অধিকার নেই মহান সভার প্রতি অবমাননা করার। কই অপূর্ব্ববাবু তো এই কথা বললেন না, সম্পাদক এই ধরণের গুরুতর মত প্রকাশ করে অবমাননা করেছেন এই বিধানসভার প্রতি, মহান অধ্যক্ষের প্রতি অ্যাসপারসন নিয়ে এসেছেন? এই কথা তিনি বলতে পারতেন। তিনি বলতে পারতেন, সম্পাদকের উচিত ছিল ভুল সংশোধন করে সম্পাদকীয়তে কিছু মন্তব্য প্রকাশ করা। এই বিধানসভার প্রতি, অধ্যক্ষের প্রতি, সংসদীয় গণতন্ত্রের প্রতি তাঁর যদি এতটুকু সম্মানবোধ থেকে থাকে তাহলে তা করতে পারতো এই কথা বললেন না। পরোক্ষভাবে তিনি সম্পাদকীয়তে যেটা লেখা হয়েছে তাকে এবং সম্পাদককে সমর্থন করে গেলেন এবং অনেক কথার কুজ্ঝটিকার সৃষ্টি করলেন। সভার প্রতি তাঁর যে সম্মান দেখানো উচিত ছিল সেটা পাশ কাটিয়ে যাবার চেষ্টা করলেন। আনন্দ-বাজার পত্রিকা ৩১-৩-৮৯ তারিখে সম্পাদকীয়তে যে মন্তব্য করেছেন তা গর্হিত কাজ করেছেন এবং অধ্যক্ষের প্রতি, বিধানসভার প্রতি অবমাননা করেছেন। আমাদের প্রিভিলেজে যে সমস্ত রুলস অফ প্রসিডিওর ২২৪ থেকে ২২৮ পাতায় রয়েছে তা পরিষ্কারভাবে বাউণ্ডারি লাইন ক্রস করেছেন এবং অধ্যক্ষের প্রতি অ্যাসপারসন নিয়ে এসেছেন—তিনি হচ্ছেন বিধানসভার কাস্টোডিয়ান এবং বিধানসভার প্রতি পর্দা ক্লারভাবে সম্পাদকীয়তে লিখে সম্পাদক অবমাননা করেছেন। প্রাইমাফেসি কেস করেছেন এবং এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানোর যোগ্য ইস্যু। একথা ঠিক যে প্রিভিলেজ কমিটি মানেই শাস্তি দেওয়া এটা ঠিক নয়। সেখানে তাঁর বলার সুযোগ রয়েছে। কারণ আনন্দবাজার পত্রিকার সম্পাদক বিধানসভার সদস্য নন, এখানে তাঁর আত্মপক্ষ সমর্থন করবার সুযোগ নেই। সুতরাং এটা প্রিভিলেজ কমিটিতে যাবার পর তাঁকে সমর্থন করবে, তিনি আসবেন এবং তাঁর বক্তব্য তিনি জানাবেন। সমস্ত বিষয়টি বিচার-বিবেচনা করে প্রিভিলেজ কমিটি তার সুচিন্তিত মতামত এই হাউসের কাছে পাঠাবেন। হাউসে আসবার পর এই হাউস এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় বিচার-বিবেচনা করে সিদ্ধান্ত নেবেন। কিন্তু আমরা যদি এই ধরণের গুরুতর মন্তব্য যা সম্পাদকীয়তে লেখা হয়েছে তাকে লঘু করে দেখি এবং প্রিভিলেজ কমিটিতে না পাঠানোর সিদ্ধান্ত নিই তাহলে যে সম্পাদক সম্পাদকীয়তে অধ্যক্ষের প্রতি, বিধানসভার প্রতি অবমাননাকর মন্তব্য করেছেন তিনি আরও উৎসাহিত হবেন। সুতরাং সেদিক থেকে বিচার-বিবেচনা করে আমি মনে করি সঠিক সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এটা ব্রিচ অফ প্রিভিলেজ হচ্ছে এবং মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন সেটা ফিট কেস টু সেণ্ড this issue to Privilege Committee. এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক—একথা আমি বলছি। আর একটা কথা বলতে চাই। আমি বহুবার দেখেছি যখন কোনও প্রিভিলেজ ইস্যু আসে—ক্ষমা করবেন—৩টি টার্ম আমি পার্লামেন্টে ছিলাম—তখন দেখেছি কোন পার্টির ব্যাপার তা দেখা হয় না। যদি কোনও সদস্যের প্রতি অবমাননা করা হয় তাহলে সমস্ত পার্টির মেম্বাররা মিলে দলমত নির্বিশেষে প্রিভিলেজ ইস্যুটাকে গ্রহণ করে। এখানে কোনও সদস্যের প্রতি নয়, এখানে এই মহানসভা এবং সেই সভার মাননীয় অধ্যক্ষের প্রতি অবমাননা করা হয়েছে। বিরোধীপক্ষের মাননীয় অপূর্ব্ববাবু বিচক্ষণ পার্লামেন্টারিয়ান এবং প্রাক্তন স্পিকার, তিনি এই প্রস্তাবটি বিচার বিবেচনা

করে সিদ্ধান্ত গ্রহণ করবেন। এটাই আমরা আশা করেছিলাম। কিন্তু তিনি তা না করে অডিটরকে বাঁচাবার জন্য চেষ্টা করছেন। তাই আমি বলছি বিষয়টিকে প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় স্পিকার স্যার, যে বিষয় নিয়ে আলোচনা চলছে ইতিমধ্যে দুজন মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় অন্য রকম বলেছেন। আলোচনা থেকে একটা বিষয় অন্তত বোঝা গেছে যে প্রস্তাবক শ্রী শচীন সেনের সঙ্গে একটা বিষয়ে তাঁদের সঙ্গে মিল আছে যে ঘটনাটা প্রিভিলেজে পাঠাবার মতো। মাননীয় শচীন সেন মহাশয়ের সঙ্গে মাননীয় অপূর্ব বাবুর বক্তব্যের মধ্যে কোনও ফারাক নেই। ঘটনাটিকে সাধারণভাবে ক্ষমা করে দিতে কোনও অসুবিধা নেই, আমরা ক্ষমা করে দিতে পারি কিন্তু সমস্যা হচ্ছে যে এইসব ব্যাপারে একটা গ্যারান্টি থাকা দরকার। ক্ষমা করলাম, বিষয়টি শেষ হয়ে গেল, আগামী সময়ে আর কিছু অ্যাজপার্সন স্পিকার অথবা হাউস সম্বন্ধে কোনও কিছু করা হবে না, এই গ্যারান্টি থাকতে হবে। এই হিসাবে বিচার করে এবং আলোচনা করে হাউসকে একটা জায়গায় এসে দাঁড়াতে হবে যে এটাকে ক্ষমা করা হল। কিন্তু আগামী কালও এই রকম কোনও ব্যাপার করলে তা ক্ষমা করা হবে না। আমার কথা হচ্ছে বিচারের মর্যাদা আমরা কংগ্রেসের দৃষ্টিভঙ্গী থেকে কি করে গ্রহণ করব? বিধানসভার মর্যাদা দূরে থাক নিজের দলের মর্যাদা রাখতে যে দল পারে না, যে দলের একজন সদস্য আর এক জনের বিরুদ্ধে প্রিভিলেজ আনার হুমকি দেয়, একজন বক্তৃতা দিলে অপর জন ওয়াকআউট করে, সেই দলের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমরা একমত হতে পারি না। ক্ষমার বিষয়টা মেনে নেওয়া যায় যদি অপূর্ব বাবু এবং সত্য বাপুলি মহাশয় গ্যারান্টি দেন যে আনন্দবাজার পত্রিকায় এই ধরণের আলোচনা আর করবে না। আমি অপূর্ববাবুকে বিনীতভাবে একটা কথা বলতে চাই যে আপনার দলের পুরো কনফিডেন্স আছে কি আপনার উপর? সভায় যেদিন এই বিষয়টি উত্থাপন করা হয় সেদিন আপনি সভায় উপস্থিত ছিলেন না। আনন্দবাজারের অডিটরের সম্পর্কে আপনার দলের সদস্যরা সেদিন বলেছিলেন "ঠিক করেছে"। কাজেই আপনার দলের সদস্যরা এখানে দাঁড়িয়ে মাননীয় স্পিকারের কাছে ঐ অন্যায়ের জন্য ক্ষমা প্রার্থনা করুন। যতক্ষণ তা না হচ্ছে ততক্ষণ মাননীয় শচীন সেন মহাশয় যে প্রস্তাব তুলেছেন সেই বিষয়টিকে প্রিভিলেজ কমিটিতে পাঠানো দরকার বলে আমি মনে করি। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানববাবু প্রিভিলেজের পক্ষে অথবা বিপক্ষে বলতে গিয়ে কটাক্ষ করছিলেন যে, কংগ্রেস দলের কাছে শিখবেন না কোনটা ন্যায় বা কোনটা অন্যায় কারণ তাঁরা একে অন্যের বিরুদ্ধে প্রিভিলেজ এবং কাউন্টার প্রিভিলেজ এনেছেন। কিন্তু যেখানে মুখ্যমন্ত্রীকে তাঁর কাউন্সিল অফ মিনিস্টারস এর আর একজন মন্ত্রী চোর বলেছেন সেটা যদি অসভ্যতা না হয় তাহলে এটা কি খুব একটা অসভ্যতা হয়ে গেছে? আজকে তাঁদের নৈতিক অধিকার নেই সরকার চালাবার, কারণ বামফ্রন্ট সরকার আজকে ফ্র্যাগমেন্টেড হয়ে গেছে। কিন্তু চৌর্যবৃত্তির স্বার্থে তাঁরা এক হয়ে রয়েছেন। কাজেই তাঁদের কাছ

থেকে আমাকে জানতে হবে? মানববাবুকে বলবেন পড়াশুনা করতে, পাকামো না করতে।

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, শচীন সেন মহাশয় এখানে প্রিভিলেজ মোশন এনেছেন। এই প্রিভিলেজ মোশন আনতে গিয়ে তিনি কাগজটা পড়েছেন এবং সেটার উপর আলোচনা হচ্ছে যে, মোশনটা গ্রহণ করা হবে, কি হবে না। এখানে সত্যবাবু বলেছেন, অপূর্ববাবুও বলেছেন। কিন্তু মুসকিল হল, আগের দিন এই প্রিভিলেজ মোশন আনবার সময় অপূর্ববাবু যে কথা বলেছিলেন, আজকে তার উল্টো কথা বলছেন। মাননীয় প্রাক্তন স্পিকার অপূর্ববাবুর সঙ্গে ঐ পত্রিকার কি সম্পর্ক জানি না। দেখছি, তিনি অনেক কাগজপত্র এনে হাজির করেছেন। আমি এটুকু বলতে চাই, অপূর্ববাবু নিজে একজন প্রিভিলেজ কমিটির মেম্বার এবং শচীন সেন মহাশয় যদিও বিষয়টা প্রিভিলেজ কমিটিতে পাঠাবার কথা বলেছেন, কিন্তু অপূর্ববাবুর 'শাস্তি দেবেন না' কথাটা যদি মেনে নিতে হয় সেটা এই হাউসেই হবে। প্রিভিলেজ কমিটিতে পাঠাবার ব্যাপার নয় এটা। এই ব্যাপারটা গভর্নরকে অপমান করা থেকে শুরু হয়েছে। আজকে একথা কি বলা যায় যে, সবাই স্পিকারকে মানি এবং সাথে সাথে গভর্নরকেও সবাই মানি? এর থেকে মনে হচ্ছে, আসলে কোনও কোনও কাগজ তাঁদের উস্কে দিয়েছিল, কিন্তু তারপর আর ওঁরা সামলাতে পারেন নি। ফলে শাস্তি পেয়েছেন। এখন সেই কাগজগুলি বেসামাল হয়ে গেছে। বিধানসভার এই বাজেট সেশনে সমস্ত সভ্যতা ভব্যতার বাইরে একটা পাল্টা জিনিস করাতে চাইছে কোনও কোনও কাগজ। পূর্বের অপরাধ থেকে বাঁচবার জন্য আজকে তাঁরা এইরকম আচরণ করছেন। কিন্তু এই বিষয়টা খুবই সিরিয়াস। কাজেই এটা শুধু প্রিভিলেজ কমিটিতে আলোচনা করাটাই যথেষ্ট নয়, প্রয়োজন হলে আপনি প্রিভিলেজ মোশনটা গ্রহণ করে এখানেই তাদের ডাকতে পারেন এবং হাউসেই এর আলোচনা হতে পারে। বিষয়টা সবাই শুনতে চায়, কারণ প্রিভিলেজ কমিটিতে পাঠালে সেটা ইন ক্যামেরা আলোচনা হবে। কিন্তু আমরা বুঝতে চাই, গণতন্ত্র সম্পর্কে বিরোধীপক্ষের বন্ধুদের ধারণাটা কি। শুধু জনগণকে উস্কে দেবার জন্য যা কিছু খারাপ তার পক্ষে সমর্থন জানাবে সংবাদপত্র, এই যে ভূমিকা, এটা কখনো সংবাদপত্রের স্বাধীনতা হতে পারে না। সেই জন্য আমি আপনাকে বলছি মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় যে প্রিভিলেজ মোশন এনেছেন সেই প্রিভিলেজ মোশন অনুগ্রহ করে আপনি গ্রহণ করুন এই হাউসের সামনে সেই প্রিভিলেজ মোশনের উপর বিচার হোক এবং তার শাস্তি হোক। এই রকম অনেক ক্ষেত্রে এবং গুরুতর অভিযোগের ক্ষেত্রে হাউসের সামনে আপনি বিচার করেছেন। এই হচ্ছে আমার সাবমিশন।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় সদস্য ননী কর মহাশয় তাঁর বক্তব্য রাখতে গিয়ে উত্তেজনার বসে এমন একটা কথা বলে ফেললেন যে আমরা নাকি উস্কে দিচ্ছি কাগজকে এই রমক ভাবে লেখবার জন্য। এই কথা উনি যে বললেন তাতে তো আমরা প্রিভিলেজ আনতে পারি। স্যার আমরা উস্কে দিয়েছি উনি বলছেন এতে প্রাইমাফেসি কেস সুড অলসো কাম—আকাশ,—বাতাস এবং মাটির তলা যাঁর হাতে মুঠোয়—ইফ ইউ ফিল আপনি এটা করতে পারেন। আমরা অনুরোধ করতে পারি এটা প্রিভিলেজের মধ্যে আনা হোক। আমরা বলছি আমরা উস্কানি দিই নি তাহলে উনি প্রমাণ করুন যে আমরা উস্কে দিয়েছি, প্রিভিলেজ আনলে বিকজ হি মাস্ট বি প্রুভড অফ ইট্স। এটা পারলামেন্টারি প্রিভিলেজ হতে পারে। মাননীয় সদস্যকে বলি আমাদের লক্ষ্য করে এই ধরনের কথা বলবেন না। এখানে আমরা

যাঁরা আছি তাঁরা ডেমক্রেসিতে বিশ্বাস করি এবং বিশ্বাস করি বলেই আমাদের মধ্যে রিলেশন সুড প্রিভেল। এই হাউস সঠিক ভাবে চালাতে গেলে আমাদের সঙ্গে আপনাদের সম্পর্ক মধুর হওয়া দরকার, হাউসের মধ্যে শান্তি থাকা দরকার। মাননীয় স্পিকারকে উর্দ্ধে রেখে কথা বলা দরকার। তাঁকে দিয়ে অ্যাটোম বোম নিক্ষেপ করানোর জন্য কিছু বলা সঠিক হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে প্রিভিলেজ মোশন এনেছেন সেই সম্পর্কে আমার বক্তব্য হল যে স্পিকার অফ দি হাউস তিনি সমালোচনার উর্দ্ধে, আমাদের সংসদীয় রীতিনীতি অনুযায়ী তাঁর সমালোচনা চলে না। এটা সকলেরই মানা উচিত এবং সেই রীতি-নীতি ভঙ্গ হলে সাভাবিক ভাবেই সংসদীয় রীতি অনুযায়ী সেটা ব্রিচ অফ প্রিভিলেজে পড়ে, হাউসের অবমাননার মধ্যে পড়ে। ফলে সেই দিক থেকে সিদ্ধান্ত অনুযায়ী আপনার এনরমাস পাওয়ার আছে এবং আপনার চেয়ারের মর্যদা যাতে ক্ষুন্ন না হয় সেটা আমাদের কনসার্ন ফিল করা। কিন্তু এখানে শুধু আমি এই কথা বলবো যে It is upto the wisdom and magnanimity of the Chair. যে সিদ্ধান্ত হবে সেটা নিতে আপনাকে বলবো বিশেষ করে সংবাদপত্রের স্বাধীনতার প্রশ্নটির দিকে তাকিয়ে অবশ্য সংবাদপত্রের স্বাধীনতা আছে বলে তাঁরা সেটা মিস ইউজ করবেন এটা নিশ্চই সমর্থনযোগ্য নয়। আজকে সারা ভারতবর্ষে যে ভাবে গণতন্ত্রের উপর আঘাত নেমে আসছে, যে ভাবে গণতন্ত্রের কণ্ঠরোধ করার প্রবনতা বাড়ছে, কাগজের স্বাধীনতা খর্ব করার প্রবণতা বাড়ছে সেই দিকে লক্ষ্য রেখে আপনি মত দেবেন। তিনি কি ডিসিসন নেবেন, এটাকে ইগনোর করবেন, নাকি এই ধরণের কোনও ডিজায়ার নেই এই রকম মন্তব্য করে সিদ্ধান্ত নেবেন, ইট ইজ আপটু দি উইজডম অ্যাণ্ড ম্যাগনানিমিটি অব দি চেয়ার। এটা হচ্ছে আমার বক্তব্য।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মামলা আমাদের সামনে এসেছে তাকে আমরা লাইটলি ট্রিট করতে পারি না। তার কারণ, এটা তো আর রাম-শ্যাম-যদু-মধুর ব্যাপার নয়? এর একদিকে বিধানসভা এবং বিধানসভায় আমাদের মাননীয় কাস্টোডিয়ান স্পিকার মহাশয়, আর একদিকে আনন্দবাজার পত্রিকা। আমাদের দেশের পাওয়ারফুল মেডিয়া যেগুলি আছে তারমধ্যে একটি হচ্ছে এই পত্রিকা। সুতরাং এই ব্যাপারটিকে অত্যন্ত গুরুত্ব দিয়ে হাউসের দেখা প্রয়োজন। এখন প্রশ্ন হচ্ছে, কি ভাবে দেখবো? মাননীয় শচীন সেন মহাশয় এখানে কোশ্চেন রেইজ করেছেন। প্রিভিলেজের ব্যাপারে আমাদের যে নিয়ম-কানুন আছে তাতে কোশ্চেনটা সম্পর্কে আলোচনা হওয়ার পর মোশন আসবে এবং এটাকে প্রিভিলেজ কমিটিতে পাঠাবেন বা এখানে বিচার করা হবে, যাইহোক না কেন, পরবর্তীকালে আমাদের যে আইন আছে সেই অনুযায়ী কাজ হবে। এখানে অনেকে বলেছেন যে এই বিধানসভাতেই এর আলোচনা করা হোক। অনেকে বলেছেন, যার মধ্যে মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার আছেন, এটাকে ইগনোর করা হোক। তিনি কতকগুলো নজির দেখিয়ে বলেছেন যে, এটাকে উপেক্ষা করা ভাল। দুটি পদ্ধতির কোনটাই আমার কাছে গ্রহণযোগ্য বলে মনে হচ্ছে না। তার একটা বড় কারণ হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে—আপনি

আইনজ্ঞ—প্রিন্সিপলস অব ন্যাচারাল জাস্টিস অনুসারে আনন্দবাজার এখানে জড়িত। আনন্দবাজারের কি বক্তব্য, তাঁরা এখানে কি বলবেন, তাঁদের সম্পাদকের কি বক্তব্য পত্রিকাতে রেখেছেন এবং তা রাখার মধ্যে কি অভিপ্রায় ছিল, তার সঙ্গে যদি আমাদের যোগাযোগ সূত্র না থাকে, তাহলে তো তাঁর বক্তব্য আমাদের শুনতে হবে? তাঁর বক্তব্য শোনবার পর আমাদের সিদ্ধাত নিতে হবে বা না শুনে সিদ্ধান্ত নিতে হবে। আমার মনে হয়, সংবাদপত্রের ক্ষেত্রে আমার যতটুকু জানা আছে, আমাদের দেশে সেই অনুযায়ী সিদ্ধান্ত নেওয়া হয় না। আমি অন্য দেশের কথা এখানে বলছি না। সেটা শোনার চেষ্টা করা হয় মোশন আসার পরেই। আমি আগের দিন বলেছিলাম যে মোশান লিখিত ভাবে দেওয়ার পর, আলোচনা করার পর আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠান। কিন্তু তার আগে এটাকে—আপনি এটা প্রিসিডেন্টে বা আইনের মধ্যে পাবেন না, আমাদের যে রুলস আছে, সেখানে কোনও প্রভিসন নেই যে আপনি সংবাদপত্রের সম্পাদক মহাশয়ের কাছে জানতে চাইবেন, এ সম্পর্কে সত্যি সত্যিই তাঁর কমেন্টস কি, কি রেওয়াজ আছে, বিশেষ করে আমাদের দেশে যদি এই রকম কিছু করা হয়। বড় বড় সংবাদপত্রের সম্পাদকদের বিষয়ে উনি যে নজির দিলেন তা খুবই জোরদার কেস। কারণ উনি উকিল, উনি বহু মামলা করেছেন কিন্তু সঙ্গে সঙ্গে এ পক্ষেরও বহু কেস রয়েছে যেগুলি সমানভাবে জোরদার। যেগুলিতেও হাত আরও শক্ত করে দেবে। হাজার হাজার কেস রয়েছে হাউস অফ কমন্স থেকে আরম্ভ করে আমাদের ভারতবর্ষে আগেকার যেসব আইনসভা ছিল এবং যেসব এখন লোকসভা এবং রাজ্যসভা রয়েছে তাতে হাজার হাজার প্রিভিলেজ মামলা রয়েছে। অবশ্য সংবাদপত্রের মামলার সংখ্যা খুবই কম। এমন একটা উদাহরণ দিতে পারি যে হিন্দুস্থান টাইমসের মতো কাগজের বিরুদ্ধেও প্রিভিলেজ মোশন আনা হয়েছিল। আগে আপনারা গণতন্ত্র কাকে বলে শিখুন। ভুলত্রুটি সবারই হতে পারে সংবাদপত্রেরও হতে পারে। এমন একটা নজির আছে যে প্রিভিলেজ কমিটিতে গেল না, হাউসেও বিচার হল না, বিষয়টা একেবারে ড্রপ হয়ে গেল। হিন্দুস্থান টাইমসের মতো সংবাদপত্র লোকসভার স্পিকারের কাছে ক্ষমা চেয়েছিলেন, একেবারে টেণ্ডারে অ্যাপোলজি চেয়েছিলেন। একটি দুটি কেস রয়েছে। সংবাদপত্রের যেমন শাস্তিও হয়েছে ঠিক তেমনি ছেড়েও দেওয়া হয়েছে। এইরকম বহু কেস আছে মামলা বিচার হওয়ার আগেই তাদের কাছে লিখিত জানিয়েছেন যে আমাদের অন্যায় হয়ে গেছে, ক্ষমা চাইছি। সেখানে হিন্দুস্থান টাইমসের মতো একটা সংবাদপত্র, একটা হিস্টোরিক্যাল কেসের মামলা ড্রপ হয়ে গেল। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাকে লাইটলি ট্রিট করার জিনিস নয়। আমার বক্তব্য খুবই স্পষ্ট যে এটা প্রিভিলেজ অ্যাট্রাকটেড হচ্ছে। এইভাবে কখনো কোনওদিন স্পিকারের বিরুদ্ধে লেখা হয় নি। গত দু একদিন আগে লোকসভায় কি হয়ে গেল, অবশ্য একজন সদস্য করেছিলেন—কি হয়েছিল লোকসভায়? মাননীয় সদস্যরা দয়া করে সেই প্রসিডিংসটা পড়ুন। আপনারা জেনে রাখুন স্পিকারের সম্মান রক্ষা করা মানে মাননীয় হাসিম আবদুল হালিমের সম্মান রক্ষা করা নয়, স্পিকারের সম্মান রক্ষা করা মানে কোনও দলীয় একজন নেতার বা কোনও দলীয় স্পিকারের সম্মান রক্ষা করা নয়। সামগ্রিকভাবে সারাভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের সম্মান রক্ষা করা। এই জায়গা থেকে সরে গেলে চলবে না বা চলতে পারে না। সেইজন্য আমার মনে হয় আপনার এমন একটা রাস্তায় নামা উচিত যেই রাস্তায় আপনার প্রারম্ভিক স্তর হল আনন্দবাজার পত্রিকার সম্পাদক মহাশয়ের বক্তব্য যাচাই করে দেখতে পারেন। তাকে শাস্তির

ব্যাপারে হাউসে আলোচনা করা চলবে কি চলবে না সেটা আলোচনা করার অধিকার আছে। সেইমতো ব্যবস্থা নেওয়া আছে। সেটার প্রয়োজন আছে। আমার মনে হয় এইরকম একটা জায়গায় যাওয়া উচিত। আমি অপূর্ববাবুর বক্তৃতা ধৈর্য ধরে শুনলাম তিনি অনেকগুলি নজির দেখালেন। তিনি মামলাগুলির কথা ধরে আরও একটি কথা বলেছেন—কডিফিকেশানের কথা, there is no need to codify. তিনি আরও বলেছেন একেসট্ররিয়াস ফোর্সেসর কথা বলেছেন, একটু ঈর্ষার চোখে দেখছেন যে এতো ক্ষমতা এঁদের? আমাদের কি কোনও ক্ষমতা নেই? কি করা যাবে একটা দেশের শাসন ব্যবস্থায় তো এটা করা চলে না। এই যে আইনসভাগুলি চলছে, আদালতগুলি চলছে, সেখানে যাঁরা আদালতে বসে আছেন, বিচারক যে রায় দেন তার বিরুদ্ধে যদি যা খুশী বলে যায় তাহলে কি কনটেম্পট হবে না? সেখানে কডিফাই করতে চায় আইন করে যদি বিচারকরা ব্যবস্থা নিতে পারে ঠিক তেমনি এখানেও ব্যবস্থা আছে। হাজার হাজার বছর ধরে এই প্রসিডিংস তৈরি হয়ে গেছে।

[3-00 – 3-10 P.M.]

সেইজন্য আমরা বলি যে প্রিভিলেজেরও ল আছে। আইনজ্ঞরা বলবেন ল কোথায়, কোডিফাই হলে তো ল হবে। এখানে কোডিফিকেশন ছাড়া যে প্রিসিডেন্ট তৈরি হয়ে গিয়েছে এটা একটা আইনে পরিণত হয়েছে; বর্ডার লাইন নেই, ঠিক নয়। বর্ডার লাইন যে নেই এই কথা বললে গুরুতর সত্যের অপলাপ হয়ে যায়। আমি এখানে বলতে পারি আমার কাছে এক ডজনের উপর বিভিন্ন হাউসের প্রিসিডেন্স আছে। আপনাদের যেমন কতকগুলি পেনাল কোডের কোয়েশ্চেন ও সেকশন জেনে নিয়ে ওকালতি করতে হয়—কোয়েশ্চেনে কি আছে, কি করতে পারব—এখানে যা নেই সেটা খুঁজে বার করতে হবে, ফিটিং করতে হবে। একটার সঙ্গে আর একটার মিলবে না। একটা পার্টিকুলার কেসে প্রিভিলেজ ব্রিচড হলে যে আর একটা পার্টিকুলার কেসে প্রিভিলেজ ব্রিচড হবে—এটার ব্যাপারে আমি বলছি বাট দি প্রিভিলেজ ইজ দেয়ার, হাউস অফ কমন্সে কি বলছে "to print or publish any libels reflection upon any member of the House for or relating to his service therein, was a high violation of the rights and privileges of the House." কি বর্ডার লাইন কেস, ইজ ইট নট ক্লিয়ার, কোনও রিফ্লেকশন করা যায় না। When he is discharging his function as a member সেই সময় যদি রিফ্লেকশন হয় তাহলে এটাকে তো একটা ব্র্যাকেট প্রভিশন কেউ বলতে পারেন, এতে ব্র্যাকেট প্রভিশন কেন থাকবে? এটা তো বিতর্কের বিষয়। দ্যাট ইজ এ ডিফারেন্ট ম্যাটার। কিন্তু ইট ইজ অলরেডি দেয়ার এবং পার্লামেন্ট ও লেজিসলেচারস অল ওভার দি ওয়ার্ল্ড তারা এটা ফলো করে। দেশের অন্যান্য সংবাদপত্রই বলুন, আদালতই বলুন, এক্সজিকিউটিভই বলুন, সমাজের যে কোনও স্তরকে বিচারের মধ্যে টেনে আনুন না কেন প্রত্যেকেই এই জিনিসগুলিকে মেনে চলেন। সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার প্রয়োজনে সেভ ইমপোজড ডিসিপ্লিন সবাইকে মেনে চলতে হবে এবং বর্ডার লাইন নেই এই কথাটা যে বলছেন এই ব্যাপারে আবার আমি দৃষ্টান্ত দিচ্ছি অ্যাজ এক্সজ্যাম্পেলস অফ স্পিচেস অ্যাণ্ড রাইটিংস যা হাউস অফ কমন্সয়ে হয়েছে সেই থেকে কিন্তু যা হয়েছে আমরা সেটা ইন টোটো গ্রহণ করেছি। আমাদের দেশে দি অনলি ডিফারেন্স ইজ দ্যাট No new privilege will be created; all the old

privileges remain there, and there is no codification—nothing at all. আপনারা বলেছেন যে বর্ডার লাইন, আমার বক্তব্য দেখতে চাইলে আছে, না দেখতে চাইলে নেই। অ্যাজ এক্সজ্যাম্পেলস অফ স্পিচেস and writings which have been held to constiture breaches of privilege or contempts may be mentioned; reflections on the charater of the speaker and accusation of parliality in the discharge of duties. এক নম্বরে কি বলছে? নাম্বার ওয়ান এটা কি বর্ডার লাইন কেস নাকি, এটা কি বুঝতে পারছেন না, ইজ ইট নট ক্লিয়ার? কোনও রকম অ্যাকিউজেশন,—স্পিকার ইমপারশিয়ালি অ্যাকিউজেশন করতে পারেন না। If you do that you will have to face the consequenes in terms of the law of privilege. দেয়ার ইজ নো স্কোপ আপনি কোথাও যেতে পারেন না। আপনি বলছেন বর্ডার লাইন নেই, আমি বলছি বর্ডার লাইন আছে। এখানে যা লেখা হয়েছে এর মধ্যে যেগুলি কনস্টাকটিভ কন্টেমপ্ট বলা হয় সেগুলি আছে। এখানে দেখুন পরিষ্কার বলা হচ্ছে—Speeches or writings reflections on either House. Indignities offered to their House by words spoken or writings published reflections on its character or proceedings have been constantly punished by both the House upon the principles যে জায়গাটায় ভুল হয়েছে আপনার সেই জায়গাটা আপনাকে এখানে পরিষ্কারভাবে দেখিয়ে দিতে চাই—indignities offcred to either House by words spoken or writing published reflections on its character or proceedings have been constantly punished by both the Houses upon the principles that such acts tends to obstrict upon the House in the performance of their function by diminishing the respect due to them মাননীয় অপূর্বলাল মজুমদার মহাশয়, একটু দয়া করে শুনুন—রিফ্লেকশানস আপন মেম্বার্স দি পার্টিকুলার ইনডিভিজুয়্যাল নট বিইং নেমড, যেখানে পার্টিকুলার ইনডিভিজুয়্যালের নাম করা হয়নি হোয়াট উইল হ্যাপেন দেন, সেখানে পরিষ্কার বলেছে রিফ্লেকশানস আপন মেম্বার্স the particular individual not being named. নাম না করে বললেও রেহাই নেই, সেটাও রিফ্লেকশানস অব দি হাউস হবে। কাজেই পুরোটা যদি আমি পড়ি তাহলে আপনাদের ধৈর্য থাকবে না, আপনাদের অসুবিধা হবে, অতএব আমি পুরোটা পড়ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে এখানে প্রিভিলেজ ব্রিচড হয়েছে, আমি মনে করি কন্টেমপ্ট হয়েছে, আমি মনে করি এর বিচার হওয়ার দরকার। কিভাবে বিচার হবে, আমি শুরুতেই বলেছি যে আনন্দবাজার পত্রিকার বক্তব্য শুনে বিচার করতে হবে, না শুনে নয়। সেজন্য যে পদ্ধতি আপনি গ্রহণ করুন না কেন, যে পদ্ধতিতে আনন্দবাজার পত্রিকার সম্পাদকের বক্তব্য আমরা শুনতে পারব, হাউসে হলে সেই বক্তব্য শোনার উপায় নেই, তার আগে হাউসের বাইরে সেখানে চিঠি লিখে তাঁর বক্তব্য আনিয়ে সেই বক্তব্য শুনে হাউসে পেশ করতে হবে। এরপর তাঁর আর কোনও বক্তব্য থাকবে না। প্রিভিলেজ কমিটিতে যদি যায়, সেখানে অসুবিধা হচ্ছে তিনি সেখানে আসতে পারবেন, তাঁর কথা বিস্তারিত শুনে তারপর প্রিভিলেজ কমিটি বিচার করবেন। আমি মনে করি এই জায়গাটা মনে রেখে আজকে আমাদের এখানে সিদ্ধান্ত করা উচিত। আমি মনে করি যে মামলাটার অত্যন্ত গুরুত্ব আছে এবং এই মামলাটার অগ্র পশ্চাত যদি বিবেচনা করি তাহলে দে": এর পিছনে কতকগুলি কার্য কারণ আছে যার ব্যাখ্যা করতে চাই না। যা

এক্সট্রানিউয়াস ইসু হবে তারজন্য উল্লেখ করছি না, দ্যাট ইজ ভেরি ইমপট্যান্ট। বারিং সেখানে আছে, সেখান থেকে সমস্ত জিনিসটা শুরু হয়েছে। ৩ জনকে হাউসে সিদ্ধান্ত নিয়ে বের করে দিলে সেই সিদ্ধান্ত থেকে এই জিনিসটার শুরু হয়েছে এবং সেই সিদ্ধান্তের উপর ভিত্তি করে এই হচ্ছে রেটোরিয়াম, ন্যাচার‌্যালি এর ভেতর সেজন্য এতগুলি বক্তব্য এসে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি বলেন হেয়ার এণ্ড নাউ আমি সিদ্ধান্ত করছি থ্রেড বেয়ার আলোচনা করে একটা প্রিভিলেজ কমিটিতে পাঠানোর জন্য মোশন আনা উচিত, এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দেওয়া উচিত, তারপর আপনি চিঠি লিখে এডিটরের মতামত জানার পর আপনি কোন কোর্স অব অ্যাকশন নিতে চাইছেন সেটা জানলে হেয়ার এণ্ড নাউ মোশন এনে আলোচনা করে এটাকে রেফার টু দি প্রিভিলেজ কমিটি ফর কন্সিডারেশন ইন্সপেকশন এণ্ড রিপোর্ট করা যায়।

[3-10 – 3-20 P.M.]

**Mr. Speaker :** I have heard Shri Sachin Sen on his motion for breach of privilege and contempt of this House against the Editor of Ananda Bazar Patrika relating to the editorial published in the said newspaper on 31.3.89. I have heard several Hon'ble members. I am of the considered view that we should generally ignore this thing. The House has to be big, not to get irritated on any controversy as regards this matter but in this case I find that there has been a determined and pointed attack on the very democratic system in our country. There Hon'ble members who had been suspended by this House had been suspended on a motion moved by Parliamentary Affairs Minister pursuant to a debate that took place on a letter written to me containing blatantly false allegations purported to denigrate and humiliate the Chief Minister, who is also a member of this House. they were not suspended because they had written a letter to me, neither were they suspended by me I do know what is the purpose of this newspaper writing editorial in this manner but definitely it has some over tones. Every newspaper is free to follow their political ideology and thoughts but, in doing so, they are to be cautious not to encroach upon the territory of Parliament. It is not fair. Parliament is magnamimous, it should be magnanimous, it should be brood minded, it should not be stubborn but at times magnanimity constitutes weakness. It has to be made known that inspite of being magninimous Parliament is not so big. It has enormous power and responsibility and, if necessary, it can enforce discipline. It should resist any attempt at entering into its territory and encroaching upon its rights and privileges. Soverignity of Parliament is supreme. Soverignity of the Legislative Assembly is supreme at the State level and the Parliament, that is, the Lok Sabha and Rajya Sabha, are supreme at the national level. It is this independence we are very

proud of. Democratic system in our country is to be taken seriously. In my opinion it has to be conserved, protected and enlarged. By ignoring many things we conserve, protect and enlarge and by taking action on many occasions we conserve, protect and enlarge. As such, in this case I feel, the editor of the newspaper should be heard as to what are his comments on the privilege motion being moved by Shri Sachin Sen. I am not admitting the motion, Secretary will write to the editor of the newspaper, get his views and after getting his views the matter will be taken up by this House as to what has to be done.

Now Mention.

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি সম্বন্ধে বলছি, সেই বিষয়টি আমি কয়েক বছর ধরে খোভের সঙ্গে জানিয়েছি। হাওড়া জেনারেল হাসপাতালের আগের তুলনায় কি ডাক্তার কি অন্যান্য বিষয়ে যথেষ্ট উন্নতি হয়েছে। কিন্তু এই হাসপাতালে রোগীদের ঢোকার খুবই অসুবিধা সর্বদা জ্যাম থাকে, কারণ ওয়ান ওয়ে ট্রাফিক। আমি স্বাস্থ্য মন্ত্রীকে বহুবার অনুরোধ করেছি এই হাসপাতালটি ভিজিট করার জন্য এবং প্র্যাকটিক্যালি ডিফিকালটিজগুলি দেখার জন্য। সেখানে কোনও ব্লাড ব্যাঙ্ক নাই এবং সেখানে কোনও প্যাথলজিস্ট নেই। এই দুটি ব্যাপারে মিনিস্টার বার বার প্রতিশ্রুতি দিয়েছেন—কিন্তু সেই প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও গত এক বছরেও কিছু হয় নি। এই সেদিন কথা দিয়েছিলেন যে একটিও প্যাথলজিস্ট নেই এবং প্যাথলজিস্ট পাওয়া যাচ্ছে না। আপনি যদি কোনও কয়ালিফায়েড প্যাথলজিস্ট দিতে পারেন তাহলে আমরা হাতে হাতে অ্যাপয়েন্টমেন্ট দেব। বিভিন্ন পত্রিকায় এই কথা উঠেছিল। আমি দু জন প্যাথলজিস্ট, পি এইচ ডি প্যাথলজিস্টের নাম ওনার হাতে দিয়েছিলাম ছয় মাসরে ভিতর দেখা গিয়েছে কিছুই হয় নি। আমি সবিশ মহাশয়ের কাছে গিয়েছি ডিরেক্টরদের কাছে গিয়েছি। কিন্তু আজ পর্যন্ত ঐ ব্লাড ব্যাঙ্ক এবং প্যাথলজিস্ট পাওয়া গেল না। ব্লাড ব্যাঙ্ক থাকলেই প্যাথলজিস্ট দরকার। একজনের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন, তিনি বাঁকুড়ায় আছেন—কিন্তু সেখান থেকে সেই প্যাথলজিস্ট আসছে না। আর ব্লাড ব্যাঙ্কও হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে আপনি যে প্যাথলজিস্ট পেলে হাতে হাতে অ্যাপয়েন্টমেন্ট দেবেন বলেছেন গত ছয় মাসের মধ্যে দু-দুটি প্যাথলজিস্টের নাম দেওয়া সত্ত্বেও যাতে কয়ালিফিকেসন এবং পি এইচ ডি, ও এম ডি—তাদের অ্যাপয়েন্টমেন্ট আজ পর্যন্ত হোল না কেন সেটা আমি জানতে চাই।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সাব ডিভিসন জঙ্গীপুরের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ এরিয়ায় পাকা বাড়ী খুব কম প্রায় সবই খড়ের বাড়ি। সেখানে একটিও ফায়ার সার্ভিস স্টেসন নাই। যা আছে তা খুবই দূরে—আজকে খবর দিলে তার পরের দিন আসে। আগুন

লাগলে গ্রামকে গ্রাম পুড়ে যায়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে জঙ্গীপুর সাবডিভিশনের মিডল মিল সেন্টারে একটা ফায়ার সার্ভিস স্টেসন করার জন্য।

**মিঃ স্পিকার ঃ** আমি একটা কথা বলছি মিঃ কাইয়ুম মোল্লা। মেনসনের সময় সিনিয়র মিনিস্টার উপস্থিত যদি না থাকেন—মিনিষ্টারদের জন্যই তো মেম্বাররা মেনসন করেন—তাহলে তাদের বলে লাভ? মিঃ মোল্লা আপনি এটা সারকুলেট করে দেবেন। আগামী দিনে যদি সিনিয়র মন্ত্রীরা উপস্থিত না থাকেন তাহলে হাউস অ্যাডজর্ন করে দেবো।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** স্যার, আমি একটি কথা বলি যে, সমস্ত মিনিস্টারের ব্যাপার নয়—কোশ্চেন আওয়ারস যে সমস্ত মিনিস্টারের যেদিন থাকবে সেইদিন যদি সেই বিষয়ের মিনিস্টারের মেনসন করাতে পারেন তাহলে আমি সকলকেই হাজির করাব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা হয় না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মোল্লা, এটা নিয়ে কোনও বিতর্কে যাওয়ার দরকার নেই। কোশ্চেন আছে কি নেই, অপোজিসন কি বললো, না বললো সেটা রেলিভ্যান্ট নয়। কিন্তু কয়েকজন সিনিয়র মিনিস্টারকে তাদের অভিযোগ শুনতে হবে। না থাকলে শুনবে কারা?

**শ্রী স্বদেশ চাকি ঃ** মিঃ স্পিকার, স্যার, অত্যন্ত দুঃখ এবং বেদনার সঙ্গে সেই একই বিষয়ে আমাকে পুনরায় বলতে হচ্ছে। আমি অত্যন্ত বেদনার সঙ্গে আপনার মারফত মাননীয় জল সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচন কেন্দ্র ইটাহার ব্লকের মারনাই, গোবর্ণ, জয়হাট, সোদপুর গ্রাম পঞ্চায়েতের প্রায় ১৫০ টি গ্রামে তীব্র পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। আমি পঞ্চায়েত সমিতির সভাপতি, বি. ডি. ও., অফিসারদের নিয়ে এই গ্রামগুলিতে যাই। সেখানে তীব্র পানীয় জলের সঙ্কট চলছে। গ্রামবাসীরা আমাদের কাছে বিক্ষোভ প্রকাশ করেছে। তারা আমাদের ঘেরাও করেছে। তাদের পানীয় জলের যে সঙ্কট আমরা দেখে এসেছি আমি তা ভাষা দিয়ে প্রকাশ করতে পারব না। আমি আগে'ও এই মেনসন দিয়েছিলাম পানীয় জলের সঙ্কট নিয়ে এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করে আবেদন করেছিলাম। আজ'ও সেই আবেদনের সুরাহা হয়নি। আমি তাই আজ আবার আপনার কাছে আবেদন করছি যে, আপনি এখান থেকে বিধায়কদের একটি টিমকে ঐ অঞ্চল পরিদর্শন করতে পাঠান এবং সেখানে সত্যিকারের পানীয় জলের সঙ্কট আছে কিনা সেটা তারা দেখে আসুন। যদি সঙ্কট থেকে থাকে তাহলে আমি মনে করি যে, এই সীমিত ক্ষমতার মধ্যে'ও বামফ্রন্ট সরকারের পানীয় জলের সমস্যার কিছুটা সুরাহা করার ক্ষমতা নিশ্চয় আছে—বামফ্রন্টের একজন নাগরিক হিসাবে সেই বিশ্বাস আমার আছে। আমি তাই আপনার কাছে অনুরোধ করছি যে, আপনি এই বিষয়ে এখুনি হস্তক্ষেপ করে ঐ ১৫০টি গ্রামে পানীয় জল দেবার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা পশ্চিমবাংলায় বিদ্যুতের চরম সঙ্কট চলেছে, বিশেষ করে বিদ্যুতের অভাবে বোরো ধান প্রচণ্ড ভাবে মার

খাচ্ছে। তার সঙ্গে আজকে অধিকাংশ কলকারখানাই বন্ধ হয়ে যাচ্ছে। আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বহুদিন এই বিদ্যুৎ দপ্তরের দায়িত্বটি নিজের হাতে রেখে দিয়েছিলেন। এখন অবশ্য একজন বিদ্যুৎ মন্ত্রী এসেছেন। আমি আপনাকে বলি যে, এই বিদ্যুতের অভাবে সারা পশ্চিমবাংলায় একটা ঘোর অন্ধকার নেমে আসছে। আর সেই সঙ্গে চটকল শ্রমিকরা'ও একই দুরবস্থার মধ্যে পড়েছে। তারা বলছে আমাদের যে বিদ্যুৎ পাওয়া উচিত, তা না পাওয়ার জন্য বন্ধ হয়ে যাচ্ছে। মুখ্যমন্ত্রী বক্তৃতা দেবার সময় সব সময়ই বলেন, বিদ্যুতের বেহাল করে গেছে কংগ্রেস। এই অসত্য কথা না বলার জন্যই আমি তাঁকে বলব। বিদ্যুত মন্ত্রীকে দেখতে পাচ্ছি না, মুখ্যমন্ত্রী'ও নেই। বিদ্যুৎমন্ত্রী ঠিকমতো কাজ করতে পারছেন না। বিদ্যুতের চাহিদা প্রচণ্ড ভাবে বাড়ছে, অথচ সেই চাহিদা মেটাতে পারছেন না। আপনার বাড়ীতে বিদ্যুতের অভাব আছে কিনা আমি জানি না, কিন্তু সব জায়গাতেই বিদ্যুতের চরম অভাব দেখা যাচ্ছে। সেই জন্য আমি দাবি করছি বিদ্যুৎ মন্ত্রীর পদত্যাগ করা উচিত।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ফ্রি চাইল্ড এডুকেশন স্কীম বা অনুরূপ নামের একটি কেন্দ্রীয় সরকারের প্রকল্প নিয়ে গ্রামেগঞ্জে নানান প্রশ্ন উত্থাপিত হয়েছে। কোনও ক্লাব, সংস্থা বা এজেন্সি তারা এই স্কীমে শিক্ষার ব্যবস্থা করবে বলে সরাসরি কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ পেতে পারেন। এ ব্যাপারে রাজ্য সরকারের শিক্ষা বিভাগ, পঞ্চায়েত কারুর কাছেই এইসব উদ্যোগীদের কোনও জবাবদিহি করতে হয় না। স্যার, আপনি জানেন, জরুরি অবস্থার সময় শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে আসা হয়েছে। জনসাধারণ এবং বামফ্রন্ট সরকার বারবার এ ব্যাপারে প্রতিবাদ করা সত্ত্বেও এখনও তা যুগ্ম তালিকায় আছে। এ ক্ষেত্রে স্যার, আমরা দেখছি, রাজ্যসরকারকে এড়িয়ে সরাসরি এই যে ব্যবস্থা—ফ্রি চাইল্ড এডুকেশান-এর নাম করে গ্রামেগঞ্জে বিভিন্ন জায়গায় যে সব ব্যবস্থা করা হচ্ছে তাতে মানুষের মনে নানান প্রশ্ন উঠেছে। মানুষ বলছেন, রাজ্যসরকারকে এড়িয়ে গ্রামেগঞ্জে এইভাবে কেন্দ্রীয় সরকার নিজস্ব বাহিনী গড়ছেন এবং ভবিষ্যতে এদের রাজ্যসরকারের বিরুদ্ধে কাজে লাগানো হবে। স্যার, বিষয়টি অত্যন্ত উদ্বেগের। সভাধিপতিরা পর্যন্ত জানেন না ব্যাপারটা কি অথচ তাদের বলা হচ্ছে, সই করে দিন, অনুমোদন দিন ইত্যাদি ইত্যাদি। স্যার, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন, জনসাধারণের সন্দেহ নিরসনের জন্য প্রকৃত অবস্থাটা কি তা জানিয়ে এখানে একটি বিবৃতি দিন।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য সপ্তরের পানীয় জলের দায়িত্বে যিনি আছেন সেই মন্ত্রী মহাশয়ের এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া এই তিনটি জেলায় গ্রামীণ তরান্বিত জলসরবরাহ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের টেকনোলজি মিশনের অধীনে মিনি মিশনের মাধ্যমে কাজ চলছে। সেখানে গ্রামে গ্রামে ইনডিয়ান মার্ক টাইপ টু তে টিউবওয়েল এবং কুঁয়ো তৈরি করার কাজ তরান্বিত গতিতে শেষ করার জন্য বেশ কয়েক কোটি টাকার প্রকল্প করা হয়েছে। তার কাজও শুরু হয়েছে। স্যার, আমার জেলা মেদিনীপুরে খবর পাওয়া গেল, জেলাপরিষদের মাধ্যমে বেশ কয়েক লক্ষ টাকার পাইপ যা ঐ টিউবওয়েল করার জন্য লাগবে তা টাটা কম্পানির কাছ

থেকে কেনা হবে। সেই কাজও শুরু হয়েছিল। এমন সময় হঠাৎ প্রশাসনের কাছে খবর এলো যে, ঐ পাইপ যা সরবরাহ করা হচ্ছে সেগুলি টাটা কম্পানির এমব্রোসিং করা পাইপ নয়, ওখান থেকে আনার সময় মাঝপথে আসল পাইপগুলি হাওয়া হয়ে যায় অন্য কম্পানির পাইপ আসছে। জেলা প্রশাসনের কাছে সেই খবর আসার পর—আমাদের কাছে খবর—জেলা প্রশাসন সেটা তদন্তের জন্য নির্দেশ দেন এবং ইঞ্জিনিয়াররা বিভিন্ন গো-ডাউন সার্চ করতে যান। স্যার, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, মন্ত্রী সভার কাছে আমার অনুরোধ, বিষয়টি তদন্তের ব্যবস্থা করুন, সেখানে মেদিনীপুরের খোদ জেলাপরিষদের গো-ডাউন জেলাশাসকের নির্দেশ সত্ত্বেও সার্চ করতে দেওয়া হয়নি। আমার কেন্দ্রের সবং ব্লকে ইঞ্জিনিয়াররা সার্চ করতে গিয়ে সেখানে দু নম্বরি পাইপ ধরছেন। তা সিজ করা হয়েছে এবং গো-ডাউন সিল করে দেওয়া হয়েছে। স্যার, মেদিনীপুর জেলাতে যেখানে ৯০ শতাংশ টিউবওয়েল অচল, চারিদিকে গ্রামগঞ্জ শুকিয়ে যাচ্ছে তখন সেই অবস্থায় এই টেকনলজি মিশনের কাজ আরম্ভ হওয়া সত্ত্বেও মাঝপথে সেই কাজ বন্ধ হয়ে যাবার জন্য পানীয় জলের চারিদিকে হাহাকার দেখা দিচ্ছে এবং আদৌ এই কাজ হবে কিনা সে বিষয়ে সংশয় দেখা দিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি, অবিলম্বে বিভাগীয় তদন্ত করে দোষী চক্রকে খুঁজে বার করুন এবং তাদের উপযুক্ত শাস্তি দিন ও এর কাজ যাতে অবিলম্বে চালু হয় তার ব্যবস্থা করুন।

[3-30 – 3-40 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আপনার মাধ্যমে রাজ্য সরকারের প্রতি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। কাজী নজরুল ইসলাম সম্পর্কে বেশি কিছু এখানে বলা বাতুলতার সামীল। তিনি বাংলার ইতিহাসকে সমৃদ্ধ করেছেন। ইংরেজের বিরুদ্ধে আমাদের বাঙ্গালী যুবকদের উদ্বুদ্ধ করেছেন। শোষিত সমাজের মানুষের পাশে দাঁড়িয়ে তিনি শোষণের বিরুদ্ধে সংগ্রামের জন্য উজ্জীবীত করেছেন। দেশ স্বাধীন হয়েছে ৪২ বছর হয়ে গেল। কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত আমরা এই রকম একজন মণিষী যিনি স্বাধীনতা সংগ্রামের এবং সর্বহারা মানুষের সাথী, সেই কাজী নজরুল ইসলামের স্মৃতি রক্ষার জন্য কোনও বড় কিছু করতে পারিনি। কাজী নজরুল ইসলামের নামে কোনও অ্যাকাডেমি করতে পারিনি, কিম্বা তার কোনও মূর্তি স্থাপন করতে পারিনি। তাই আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করবো যে তাঁর প্রতি সম্মান দেখানোর জন্য কাজী নজরুল ইসলাম অ্যাকাডেমি এবং তার একটা মূর্তি কলকাতার একটা গুরুত্বপূর্ণ স্থানে অবিলম্বে প্রতিষ্ঠা করার সিদ্ধান্ত নেওয়া হোক।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৮৪ সালের ২৪শে জুন মুর্শিদাবাদ জেলার কাটরাতে নামাজ পড়াকে কেন্দ্র করে একটা মর্মান্তিক দুর্ঘটনা ঘটে। মুর্শিদাবাদ জেলার মানুষ সকলে জানেন যে সেই দুর্ঘটনার জন্য স্থানীয় প্রশাসন এবং সেখানকার শাসক দলের বড় শরিক জড়িত। এই ঘটনা ঘটে যাবার পরে বিরোধী দলের চাপে পড়ে সরকার বিচার বিভাগীয় তদন্ত কমিশন ঘোষণা করতে বাধ্য হয়েছিল। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় আজকে দীর্ঘদিন হয়ে গেল মুর্শিদাবাদ জেলার লোকেরা উৎকণ্ঠায় আছে কারণ তারা বুঝতে পারছেনা

বিচার বিভাগীয় তদন্ত [illegible] কি হচ্ছে না হচ্ছে। এমন কি আমরা, প্রতিনিধিরাও অন্ধকারে আছি। এখানে বিচার মন্ত্রী আছেন, জাস্টিস সমরেন্দ্র নাথ দেবকে দিয়ে যে বিচার বিভাগীয় তদন্ত কমিশন হয়েছে সেটা কি অবস্থান আছে, কবে নাগাদ রায় বের হবে সেই সম্পর্কে তিনি ঘোষণা করুন। শুধু মুর্শিদাবাদ নয়, সারা পশ্চিমবাংলার মানুষ তাকিয়ে আছে এটা দেখার জন্য। কিন্তু দুঃখের বিষয় এই দুর্ঘটনার পরেও আজ পর্যন্ত একজন কনস্টেবলও সাসপেণ্ড হয়নি, থানার ও. সি পর্যন্ত বদলী হয়নি। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় বিচার মন্ত্রীকে অনুরোধ করছি যে কবে নাগাদ এই বিচার বিভাগীয় তদন্ত কমিশনের রায় বের হবে সেটা তিনি এই সভায় জানান।

**শ্রী পাণ্ডব কুমার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের পিছিয়ে পড়া চিরোখরা কবলিত পুরুলিয়া জেলায় বিগত ৭ মাস ধরে বৃষ্টি না হওয়ার ফলে জেলার সমস্ত খাল, বিল, পুকুর, নদী-নালা সমস্ত শুকিয়ে গেছে। ফলে জেলার মানুষ তথা গবাদিপশু পানীয় জলের অভাবে আজ সঙ্কটাপন্ন। এমন কি সমস্ত পানীয় কূপ এবং নলকূপ থেকেও পানীয় জল পাওয়া যাচ্ছে না। তাছাড়া জেলা শহর একমাত্র একটি বাঁধের উপরে নির্ভরশীল। উক্ত সাহেব বাঁধটিতেও জল কমে যাচ্ছে। ফলে ১টিন জলের দাম ২/৩ টাকা পর্যন্ত উঠেছে খরার ভয়াল আক্রমণে স্বাস্থ্য কেন্দ্রগুলিতে রুগীর সংখ্যা বাড়ছে। তাই উক্ত জল সঙ্কট মোচনের জন্য বাইরে থেকে গ্রামে গ্রামে পানীয় জল যোগানোর ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিশ্বেশ্বর মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় ত্রানমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার জয়পুর অঞ্চলের শ্রীরামপুর গ্রামে একটি অগ্নি কাণ্ডের ফলে ১৫টি বাড়ি ভষ্মিভূত হয়ে যায়, এর ফলে ২৫টি পরিবারের সর্বস্ব ভষ্মিভূত হয়ে যায়। তাদের পরণের কাপড় বাদ দিয়ে আর কিছুই অবশিষ্ট নেই। কাজেই আপনার মাধ্যমে মাননীয় ত্রানমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে তাদের ঘরের ছাদনের ব্যবস্থা করা হয় এবং ত্রান সামগ্রী তারা পায়। আর একটি বিষয়, প্রায় সাতদিন যাবৎ সেই ব্লকে এবং বিভাগীয় ত্রান দপ্তরে বহু আবেদন করা সত্ত্বেও সেখানে ত্রান সামগ্রী পৌছয়নি। কাজেই অবিলম্বে সেখানে যাতে তাদের মাথার উপর আচ্ছাদনের ব্যবস্থা করা হয় তার ব্যবস্থা করুন এবং ত্রান সামগ্রী যাতে সেখানে পৌছয়, সেই ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ রাখছি।

**শ্রী নটোবর বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি। রঘুনাথপুর বিধানসভা কেন্দ্রের রঘুনাথপুর পৌরসভার শতবার্ষিকী অনুষ্ঠান এবারে পালিত হতে চলেছে। আপনি জানেন এবং আপনি নিজেও রঘুনাথপুরে গেছেন—আগে এই পুরুলিয়া জেলা যখন বিহারে ছিল, তখন বলা হয়েছিল যে বিহার থেকে জল নিয়ে এসে খাওয়ানো হবে, দামোদরের জল। পরবর্তীকালে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বলা হল বাইরের দেশের জল খাওয়াবো এবং ইণ্ডিয়ান টেকনলজি মিশনের মাধ্যমে একটা জলের স্কীম তারা তৈরি করে আমাদের জল খাওয়াবেন। আমাদের জেলার মাটির নিচের জল সম্পর্কে সরকারের মূল্যায়ন বোধ হয় সঠিক নয়। আগে বলা

হয়েছিল পুরুলিয়া জেলায় নলকূপ থেকে জল পাওয়া যাবে না। কিন্তু এই মূল্যায়ন সঠিক নয়। কারণ ঐ জেলার সব জায়গায় নলকূপ মারফৎ জল পাওয়া গেছে। বর্তমানে বলা হচ্ছে ডিপ টিউবওয়েল হবে না, কারণ জলের সোর্স কম আছে। এই বক্তব্য কিন্তু সঠিক নয়। রামকৃষ্ণ মিশন সহ পুরুলিয়া জেলায় চারটি ডিপ টিউবওয়েল হয়েছে এবং তার থেকে জল প্রচুর পরিমানে পাওয়া যায়। বর্তমানে হাসপাতালে জলের অভাব দেখা দিয়েছে এবং আদিবাসী ছাত্রাবাস যেগুলো আছে, সেখানে অত্যন্ত পানীয় জলের সঙ্কট দেখা দেওয়ায় ছাত্রাবাস বন্ধ করে দেবার চিন্তা ভাবনা চলছে। এমন কী রামকৃষ্ণ মিশনের মহারাজ তিন চারদিন আগে দেখা করে বলেছিলেন যে মিশনের পানীয় জলের অভাবের জন্য ছাত্রাবাস বন্ধ করে দিতে হতে পারে। গত আট মাস যাবৎ পুরুলিয়া জেলায় কোনও বৃষ্টিপাত হয়নি। ফলে সেখানে ফসল হানি ঘটেছে এবং খাদ্যাভাব দেখা দিয়েছে। কেন্দ্রীয় বাজেটে কংগ্রেস সরকার যে নেহেরু প্রকল্পের কথা ঘোষণা করেছেন, অনুন্নত জেলাগুলোকে এই প্রকল্পের আওতায় নিয়ে আসার কথা ঘোষণা করেছেন, কিন্তু সেই তালিকায় আমাদের পশ্চিমবাংলার পুরুলিয়া জেলা অনগ্রসর এবং গরীব জেলা হওয়া সত্বেও তার নাম উল্লেখ নেই। অন্য দিকে বিহার বা মধ্য প্রদেশের অনেক জেলার নাম আছে, বিশেষ করে সামনের কেন্দ্রীয় নির্বাচনের বৈতরনী পার হওয়ার জন্য এই জিনিস তারা করেছে। এই বিষয়টা নিয়ে রাজনীতি করা হচ্ছে। সুতরাং এই গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় পেশ করছি কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য। আপনি জানেন বর্ধমান আসানসোল ইস্টার্ন রেলওয়ের একটা গুরুত্বপূর্ণ রেলওয়ে সেকশন।

[3-40 – 3-50 P.M.]

দুর্গাপুর, রানিগঞ্জ, আসানসোল অঞ্চলকে রুর অফ ইণ্ডিয়া বলা হয়। সেখানে লক্ষ লক্ষ শ্রমিক কর্মচারী কাজ করেন। সেখানে অনেক কেন্দ্রীয় সরকারের সংস্থা আছে, রাজ্য সরকারের সংস্থা আছে এবং বহু বেসরকারি সংস্থা আছে। সেই সমস্ত সংস্থার শ্রমিক কর্মচারিদের সবাইকে আমরা প্রয়োজনীয় কোয়ার্টার দিয়ে বসবাসের ব্যবস্থা করে দিতে পারি নি। ফলে বহু শ্রমিক কর্মচারীকে কলকাতা থেকে বর্ধমান হয়ে আসানসোল, দুর্গাপুর, রানিগঞ্জে এবং বর্ধমান থেকে আসানসোল, দুর্গাপুর, রানিগঞ্জে বা রানিগঞ্জ, আসানসোল থেকে দুর্দাপুর বর্ধমানে দৈনিক যাতায়াত করতে হয়। অথচ বর্ধমান থেকে রানিগঞ্জ পর্যন্ত রেল ব্যবস্থা মোটেই ভাল নয়। অবিলম্বে ওখানে সুবারবন সেকশনের মতো ই. এম. ইউ. কোচ দিয়ে গাড়ি ইনট্রোডিউস করা হোক। তা যদি করা হয় তাহলে ঐ সমস্ত শ্রমিক-কর্মচারী এবং অসংখ্য সাধারণ যাত্রীদের খুবই উপকার হবে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, বর্ধমান—আসানসোলের মধ্যে দু ঘন্টা, আড়াই ঘন্টা অন্তর আপ এবং ডাউনে গাড়ি চলে। ফলে গাড়িতে ভীষণ ভিড় হয়, রোগীদের, বৃদ্ধদের পর্যন্ত দাঁড়িয়ে যেতে হয়। সেইজন্য আমি দাবি করছি অবিলম্বে ওখানে ই. এম. ইউ কোচের গাড়ি চালু করা হোক। যতদিন পর্যন্ত তা না হচ্ছে ততদিন পর্যন্ত কনভেনশনাল রেক দিয়েই এক ঘন্টা অন্তর গাড়ি চালাবার ব্যবস্থা করা হোক। স্যার, আপনি জানেন প্রতি বছর কিভাবে রেলের ভাড়া বাড়ছে; ফলে সাধারণ

মানুষ—বিশেষ করে এক্সপ্রেস ট্রেনের ভাড়া যেভাবে বাড়ছে—এক্সপ্রেস ট্রেনে যাতায়াত করতে পারে না, প্যাসেঞ্জার ট্রেনেই বেশি যাতায়াত করে। কিন্তু বর্ধমান—আসানসোল প্যাসেঞ্জার ট্রেনের সংখ্যা এতই অপ্রতুল যে যাত্রী সাধারণের দুর্ভোগের শেষ নেই। সেই জন্য আমি আপনার মাধ্যমে এই সভাকে অনুরোধ করছি যে, এই সভা থেকে কেন্দ্রীয় রেল মন্ত্রকের কাছে দাবি জানানো হোক,—অবিলম্বে বর্ধমান—আসানসোল সেকশনে কনভেনশনাল রেক দিয়ে এক ঘন্টা অন্তর গাড়ি চালাবার ব্যবস্থা করা হোক এবং সাথে সাথে ওখানে ই. এম. ইউ. কোচ চালু করার উদ্যোগ গ্রহণ করা হোক।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** স্যার, আমি একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং ব্যবস্থা গ্রহণ করবার জন্য হাউসকে অনুরোধ করছি। স্যার, একটা কথা আছে, "পাগলে কি না বলে, ছাগলে কি না খায়।" পাগলে যা খুশী বলতে পারে, ছাগলে যা খুশী খেতে পারে, ইগনোর করা যায়। স্যার, স্ট্রিট ডগস যখন ঘেউ ঘেউ করে তখনও তাকে ইগনোর করা যায়, কিন্তু যখন সে পাগল হয়ে যায় তখন তাকে মেরে ফেলা হয়। কিন্তু স্যার, যখন সো-কলড রেসপনসিবল্ লোকেরা ইরেসপনসিবল্ কথাবার্তা বলেন তখন তাঁদের কি করা উচিত? এবং সেগুলি যখন পত্র-পত্রিকায় ছেপে বেরয় তখনই বা কি হবে? আমাদের এক মন্ত্রী দিল্লিতে আছেন, ইরেসপনসিবল্ কথাবার্তা তিনি সব সময়ই বলেন এবং সম্প্রতি তিনি একটা মারাত্মক ইরেসপনসিবল্ কথা বলে ফেলেছেন। বলেছেন, "প্রয়াত প্রধানমন্ত্রী মিসেস গান্ধীর হত্যার কন্সপিরেসি কলকাতাতে হয়েছে এবং কন্সপিরেসির কথা নাকি আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু জানতেন, আমাদের অফিসাররা জানতেন। এবং জানা সত্ত্বেও তাঁরা কোনও ব্যবস্থা নেন নি।" স্যার, এই সব রাবিস, ইরেসপনসিবল্ মন্তব্য কেন্দ্রের মন্ত্রীর, এ বিষয়ে এই হাউস থেকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। মাথা চেঁচে টুপি পরেছেন, ঠিকই করেছেন গরমে পাগল হয়ে যেতে পারেন। কিন্তু এটা শুধু পাগলের কথা নয়। এটা একটা মারাত্মক ব্যাপার। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এই সব ইরেসপনসিবল্ লোকেদের কথাবার্তা বন্ধ করার জন্য হাউস থেকে যে কোনও একটা ব্যবস্থা গ্রহণ করা হোক। পশ্চিমবাংলার মানুষদের একটা পাগল কামড়াতে আসছে। এটা পশ্চিমবাংলার মানুষের পক্ষে চরম অপমান। ঘেউ ঘেউ করে পশ্চিম বাংলার প্রতিটি মানুষকে কামড়াবে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে কামড়াতে এসেছে। আপনি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন এবং এ জিনিস বন্ধ করুন। আপনার কাছে অনুরোধ, হাউসের কাছে অনুরোধ, অবিলম্বে ব্যবস্থা নিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার একটা রুলিং আছে, সভার যিনি সদস্য নন তাঁর নামে কটাক্ষ করে কিছু বলা হলে সেটা এক্সপাঞ্জ করা হবে। উনি প্রিয়রঞ্জন দাসমুন্সীর নাম বললেন। আমি সেটা আপনাকে এক্সপাঞ্জ করতে বলছি।

**মিঃ স্পিকার ঃ** নাম বলেন নি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, "একজন মন্ত্রী, সংবাদপত্রে বিবৃতি" ইত্যাদি বলেছেন এবং "পাগলে কামড়ান" ইত্যাদি শব্দ গুলি ব্যবহার করেছেন। ওগুলি পার্লামেন্টরি শব্দ নয়।

**মিঃ স্পিকার ঃ** ওটা আমি দেখব, যেটা আনপার্লামেন্টরি আছে সেটা আমি বাদ দিয়ে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, উনি যদি মনে করেন তাহলে হাউসে একটা ডিবেট চাইতে পারেন। আপনি সেই ব্যবস্থা করতে পারেন। একটা ডিসকাশন হতে পারে। স্যার, ব্যাপারটা খুবই সিরিয়স ইন নেচার। সংবাদপত্রের বিবৃতি নিয়ে আমাদের হাউসে অনেক বিষয়েই ডিসকাশন হয়েছে। এটা যখন একটা মিনিস্টারের বিষয়ে, তখন নিশ্চয়ই হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, আমি বিষয়টা দেখব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি মাননীয় পৌরমন্ত্রীর এবং উপজাতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, ঝাড়গ্রাম বর্তমানে ঝাড়খণ্ডী আন্দোলনের এলাকা বলে পরিচিত। এই এলাকায় অর্থাৎ পৌরসভা এলাকায় আমাদের হিসাব অনুযায়ী জনসংখ্যার প্রায় ৮ ভাগ উপজাতি মানুষ বাস করে আর ১৫ ভাগ তফসিলি সম্প্রদায়ের মানুষ বাস করে। জাতি উপজাতি উন্নয়ন দপ্তরের ইন্টিরিয়র ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রজেক্ট যাকে বলে সেই প্রজেক্ট থেকে বেশ কিছু দিন যাবত ঝাড়গ্রাম পৌরসভায় কোনরকম সাহায্য যাচ্ছে না, যার জন্য ডেভেলপমেন্ট একেবারে বন্ধ হয়ে গেছে। আপনি নিশ্চয়ই জানেন, বিচ্ছিন্নতাবাদী আন্দোলন এই সমগ্র ব্যাপারে অর্থাৎ বঞ্চনা এবং ব্যর্থতার মধ্য দিয়ে উদ্ভব হয়ে থাকে। আমি কয়েকদিন আগে এই ঝাড়গ্রাম পৌরসভা এলাকায় ঘুরে এসেছি। সেখানে গিয়ে দেখেছি বিস্তীর্ণ এলাকায় জল নেই। এই সুযোগটা নিয়ে ঝাড়খণ্ডীরা চারিদিকে পোস্টারিং করেছে এবং বিরাট মিছিল বের করেছে। মাননীয় পৌরমন্ত্রী মহাশয় অত্যন্ত বিচক্ষন ব্যক্তি। তাঁর কাছে আমি আবেদন করবো, ট্রাইবাল দপ্তরের মাধ্যমে যে টাকা-পয়সা আছে সেই টাকা-পয়সা যেন সেখানকার ডেভেলপমেন্টের জন্য যায় এবং অবিলম্বে ঝাড়গ্রাম পৌরসভা এলাকায় ডিপ টিউবওয়েল বসিয়ে সেখানকার জলকষ্ট যাতে নিবারণ করা যায় তার ব্যবস্থা আপনি করবেন। ঐ এলাকাটি হচ্ছে পাথরে এলাকা, জল একেবারে নেই, বিস্তীর্ণ এলাকায় জল পাওয়া যাচ্ছে না, কুয়ো শুকিয়ে গেছে। তাই আমি আবেদন করবো বামফ্রন্ট সরকার বিষয়টি সহৃদয়তার সঙ্গে দেখবেন। জায়গাটি খুব সেনসেটিভ। আপনারা সকলেই জানেন, মেদিনীপুর জেলায় প্রশাসন যন্ত্রকে মাকসিমাম সময়ে ব্যস্ত থাকতে হচ্ছে ঝাড়খণ্ডীদের ব্যাপার নিয়ে। সেই জন্য বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা তারকেশ্বরে জলের ভীষণ সমস্যা দেখা দিয়েছে। জল টিউবওয়েল থেকে উঠছে না, পুকুর নালায় জল নেই এখন চৈত্র মাস, গাজনের সময়, তাই মন্দিরে প্রচণ্ড ভীড়। কিন্তু জলকষ্ট প্রচণ্ডভাবে বেড়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি সেখানে যেন ডিপ-টিউবওয়েলের ব্যবস্থা করা হয়। সেখানে যে টাইমকল আছে, প্রচণ্ড লোডশেডিং-এর জন্য জল পাওয়া যাচ্ছে না। সুতরাং বিষয়টির প্রতি গুরুত্ব দিয়ে যত তাড়াতাড়ি সম্ভব সেখানে ডিপ-টিউবওয়েলের ব্যবস্থা করা যায় তারজন্য আমি আবেদন রাখছি।

[3-50 – 4-30 P.M.] (Including Adjournment)

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ই মার্চ '৮৯ হাওড়া কর্পোরেশনের নির্বাচনের নামে গণতন্ত্রের সলিল সমাধি ঘটিয়েছে এই বামফ্রন্ট সরকার ......

**মিঃ স্পিকার ঃ** মিঃ ঘোষ, হাওড়া কর্পোরেশনের ব্যাপার নিয়ে হাউসে মুখ্যমন্ত্রী মহাশয়ের স্টেটমেন্ট হয়ে গেছে। মন্ত্রীর বিবৃতি দেওয়া হয়ে গেলে তার উপর আবার কি দৃষ্টি আকর্ষণ হবে?

(গোলমাল)

(এই সময়ে কংগ্রেস বেঞ্চ হইতে অনেক কংগ্রেস(আই) সদস্য বক্তব্য রাখিতে উঠিয়া দাড়ান)

**শ্রী অশোক ঘোষ ঃ** সেদিন নির্বাচনের সময়ে সি. পি. এমের ক্যাডার এবং পুলিশ—কলকাতা থেকে পুলিশ নিয়ে হয়েছিল—সেখানে যে ধরণের নির্বাচনী সন্ত্রাস চালিয়েছে যে সেই নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে। ভোটার লিস্ট থেকে হাজার হাজার নাম কেটে দেওয়া হয়েছে। কলকাতা থেকে পোলিং এবং পিজাইডিং অফিসার নিয়ে যাওয়া হয়েছিল এবং সেখানে বোমা পড়েছে, গুলী চলেছে এবং আমাদের একজন মাননীয় বিধায়ক শ্রী অম্বিকা ব্যানার্জিকে হত্যা করার ষড়যন্ত্র করা হয়েছিল, তাঁর গাড়ির পাইলটকে হত্যা করা হয়েছে, বেলগাছিয়া থেকে ভোটার নিয়ে যাওয়া হয়েছিল। ঐ রিগিং মাস্টার ৩১ তারিখে গিয়ে যারা হত্যা করেছে তাদেরকে মালা দিয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** প্লিজ, বসুন প্রবুদ্ধ লাহা, আপনার মেনশন বলুন। আচ্ছা আপনি বলবেন না, ছেড়ে দিন।

(গোলমাল)

এখন জিরো আওয়ার। মিঃ রবীন মণ্ডল, আপনি বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

(গোলমাল)

**শ্রী অশোক ঘোষ ঃ** আমাদের কংগ্রেসি এম. এল. এ. রা মার খেয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** এরকম করবেন না। The Minister made a statement রুলসে নেই (এই সময়ে মাননীয় সদস্য অশোক ঘোষ পুনরায় তাঁর বক্তব্য রাখিবার জন্য দাঁড়ান)। Then, Mr, ghosh, I have to susped you. (মাননীয় অশোক ঘোষ তাঁর বক্তব্য বলিতে থাকেন।)

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** এ রকম করলে বলা যাবে না।

(গোলমাল)

**Mr. Speaker :** Then I will be compelled to suspend you for today. I will be compelled to suspend you.

(এই সময়ে শ্রী অশোক ঘোষ তাঁর বক্তব্য বলিতে থাকেন)

Under rule 347, I name you Mr. Asok Ghosh, Please withdraw.

(গোলমাল)

অধ্যক্ষ মহাশয় এই সময়ে বেলা ৪-৩০ পর্যন্ত সভা কার্যের মুলতুবী ঘোষণা করেন।

**(After Adjournment)**

**(Noise)**

[4-30 – 4-40 P.M.]

**Mr. Speaker :** Mr. Asok Ghosh, you have been asked to withdraw from the House. I expect you to comply with the rules of the House. Under rule 347 I requested you to leave the House. I have suspended you for the day. Please leave the House or I will take further steps against you. I now move a resolution under rule 348 that Shri Asok Ghosh is suspended for the reminder of the Session. I hope the House has consent in it.

(Voices — Yes)

Marshal will remove Shri Asok Ghosh physically from the House.

(Noise)

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order ....

(Noise)

**Mr. Speaker :** No point of order. He has to leave the House first. Marshal will remove him first.

(Noise)

(Marshal will remove Shri Asok Ghosh physically from the House.)

(Noise)

(Several Congress(I) Members rose to sepak)

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি আমাদের বলতে দিলেন না তাই আমরা ওয়াক আউট করছি।

(At this stage Congress(I) members walked out of the Chamber.

**Mr. Speaker :** Now I call upon Mr. Subrata Mukherjee to present the Twelfth, the Thirteenth, the Fourteenth, the Fifteenth and the Sixteenth Reports of the Committee on Public Accounts, 1988-89.

(Shri Subrata Mukherjee was not present in the House)

অন্য কোনও মেম্বার আছেন পি. এ. কমিটির? যদি থাকেন তাহলে অনুমতি নিয়ে রিপোর্ট প্রেজেন্ট করুন।

**Shri Sachin Sen :** Mr. Speaker, Sir, with your permission, I beg to present—

(i) The Twelfth Report of the Committee on Public Accounts, 1988-89, on the reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Relief and Welfare (Welfare) Department:

(ii) The Thirteenth Report of the Committee or Public Accounts, 1988-89 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1978-79 to 1979-80 (Revenue Receipts) relating to the Land and Land Reforms Department;

(iii) The Fourteenth Report of the Committee on Public Accounts, 1988-89, on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Development and Planning (Sundarban Development Board) Department;

(iv) The Fifteenth Report of the Committee on Public Accounts 1988-89, on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) Relating to the Education Department; and

(v) The Sixteenth Report of the Committee on Public Accounts, 1988-89, on the Report of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Commerce and Industries Department.

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** Now discussions on Demand No. 7 and Demand No. 61.

There are no cut motions to Demand No. 7. There are nine cut motions to Demand No. 61. All the cut motions are in order and taken as moved.

### Demand No. 61

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1-

| | | |
|---|---|---|
| Shri A.K.M. Hassan Uzzaman | : | Sir, I beg to move that the |
| Shri Subrata Mukherjee | : | amount of the Demand be reduced by Rs. 100/-. |

**Mr. Speaker :** Now I call upon Mr. Apurbalal Majumdar.

(Shri Apurbalal Majumdar was not present in the House)

I call upon Shri Sibendra Narayan Chowdhury.

[4-40 – 4-50 P.M.]

**শ্রী শিবেন্দ্রনারায়ন চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে দু-একটা কথা এখানে বলতে চাই। বর্তমানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে গ্রামাঞ্চলে গ্রামউন্নয়নের জন্য যে সার্বিক প্রচেষ্টা চালানো হচ্ছে সেই সার্বিক প্রচেষ্টার মধ্যে ভূমিসংস্কার অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং তাৎপর্যপূর্ণ। তার কারণ হচ্ছে আমরা দেখেছি যে আমাদের দেশ স্বাধীনতা লাভের পরেও কয়েক দশক ধরে ভূমির যে অবস্থা ছিল—ভূমির যে আধা সামন্ততান্ত্রিক চরিত্র—তার কোনও পরিবর্তন ঘটে নি, ভূমি ব্যবস্থাকে রাতারাতি কোনও মৌলিক পরিবর্তন দ্বারা সমৃদ্ধ করা যায় নি। কিন্তু এই রাজ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে প্রচলিত যে সমস্ত আইন আছে তাকে কার্যকর করে, আইনের মধ্যে যে সমস্ত ফাঁক ফোকর বা পথ ছিল সেগুলোকে বন্ধ করে অনেকখানি এগিয়ে গেছে। যারফলে গ্রামাঞ্চলের গরীব ভূমিহীন কৃষিজীবি, সাধারণ কৃষক আজকে অনেকদুর এগোতে পেরেছে, তাদের অনেক অগ্রগতি হয়েছে। এটা আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের চেহারা দেখলেই বোঝা যায়। বামফ্রন্ট সরকারের বার বছরের শাসনকালে যে পরিবর্তন ঘটেছে তা গ্রামাঞ্চলে গেলেই লক্ষ্য করা যায়। বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের জন্য যাবতীয় প্রচেষ্টা চালিয়ে গেছে, যেমন, ১৯৫৩ সালে জমিদারি অধিগ্রহণ আইন পাশ হয়েছিল কিন্তু তার পরেও আমরা দেখেছি যে, পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যে, ১৯৭১ সালের পরে, অধিগ্রহণ করার পরে উদ্বৃত্ত যে জমি সরকারের হাতে

এসেছিল সেগুলো জমিদার ও জোতদাররা নিজেদের দখলেই রেখেছিল। ভেস্ট করা সেই সমস্ত জমি গরীব ভূমিহীনদের মধ্যে বিলিবন্টনের কাজ আইন পাশ হওয়ার পরেও বেশ কয়েক বছর যাবত হয়নি। আমরা দেখেছি ১৯৬৭ সাল এবং ১৯৬৯ সালে খুব অল্প সময়ের জন্য কংগ্রেস সরকারের পরিবর্তে যে যুক্তফ্রন্ট সরকার এসেছিল, সেই সময়ে অধিগ্রহণ করা সেই সমস্ত জমি, ভেস্টেড করা যে জমি সেই ১৯৫৩ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত ভোগ দখল করেছিল, জমির ফসল নিজেরা নিত এবং দরিদ্র ভূমিহীন কৃষকরা বঞ্চিত হ'ত, আন্দোলনের ফলে আজকের দিনে গ্রামাঞ্চলে যে জমির ক্ষুধা—১৯৬৭ এবং ১৯৬৯ সালে বেশ কিছু খাস জমি উদ্ধার করা হয়েছিল সেগুলি—মেটাতে বিলিবন্টনের কাজ শুরু হয়। আপনারা জানেন যে, এই কাজ ভাল ভাবে অগ্রসর হতে পারে নি। এর কারণ হচ্ছে এই রাজ্যে আবার কংগ্রেসি রাজত্ব কায়েম হয়েছিল এবং তারফলে ঐ সমস্ত কাজ ধামাচাপা পড়ে যায়। এরফলে উদ্ধার করা জমি গরীব ভূমিহীন কৃষকদের মধ্যে বিলিবন্টন করা যায় নি। একথা আমাদের আজকে স্বীকার করতে হবে। জমির উর্দ্ধসীমা সংক্রান্ত যে আইন সেই আইনকে কঠোরভাবে প্রয়োগ করতে হবে। আজকে আমাদের পশ্চিমবঙ্গ এই আইনকে কঠোরভাবে প্রয়োগ করেছে। এই সরকারের এই আইনকে প্রয়োগ করার ক্ষেত্রে পঞ্চায়েতি ব্যবস্থা এবং বিভিন্ন কৃষকের যে গণ সংগঠন তাদের সহযোগিতায় এই আইনকে কঠোরভাবে প্রয়োগের মধ্যে দিয়ে আমরা দেখেছি গত ডিসেম্বর মাসের মধ্যে সরকারি হিসাবে ১২.৭৭ লক্ষ একর জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে, এই জমি সরকারের হাতে এসেছে। এইটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী। আমরা যদি দেখি সামগ্রিক ভারতের হিসাব অনুযায়ী ৭৩.২৫ লক্ষ একর জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে জুন মাস পর্যন্ত। কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী যা জমির হিসাব পাওয়া যাচ্ছে তাতে সংখ্যার দিক থেকে ভেস্ট জমি ৭৩.২৫ একর সারা ভারতবর্ষে ন্যস্ত হয়েছে।

(এমন সময়ে কিছু কংগ্রেস সদস্যরা হাউসের ভেতরে ঢুকলেন।)

সারা ভারতবর্ষে যা জমি ন্যস্ত হয়েছে সরকারের হাতে তার এক ষষ্ঠাংশ পশ্চিমবঙ্গের। এটাই এক বিরাট সাফল্য বলে আমরা মনে করি। আর কোনও রাজ্য সরকারের এতো ন্যস্ত জমি নেই। পশ্চিমবঙ্গ একটা ছোট রাজ্য কিন্তু সেক্ষত্রে মোটামুটি যা জমি ন্যস্ত হয়েছে তার এক শতাংশও অন্য কোনও রাজ্যে হয় নি। বিশেষ করে কংগ্রেস শাসিত রাজ্য একটু এগোতে পারেনি। সমগ্র ভারতে যে পরিমাণ ন্যস্ত জমি বিলি বন্টন করা হয়েছে, সেই হিসাব যদি দেখা যায় তাহলে দেখবেন সেই ন্যস্ত জমির ৫০ শতাংশ জমি পশ্চিমবঙ্গে বিলি বন্টন করা হয়েছে। অন্য রাজ্যে সেই তুলনায় কিছুই হয়নি। জুন মাসে হিসাব যদি দেখা হয় তা হলে দেখবেন ৪৪.৫৯ লক্ষ একর জমি বিলি বন্টন করা হয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে ৮.৬০ লক্ষ একর জমি বিলি করা হয়েছে। এতে উপকৃত হয়েছে ১৮.০১ লক্ষ ব্যক্তি তার মধ্যে তফসিলি বা উপজাতি সম্প্রদায়ের লোক ১০.০৫ লক্ষ। এই হিসাব অনুযায়ী দেখা যাচ্ছে যে, কংগ্রেস শাসিত অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে এই জমির বিলি অনেক বেশি হয়েছে। আজকে যদি ভারতের অন্যান্য রাজ্যের হিসাব দেখা যায় তাহলে দেখবো যে উত্তর প্রদেশে পশ্চিমবঙ্গের চেয়ে ৩ গুণ বড়, সেখানে জমির পরিমাণ বেশি কিন্তু সেখানে লোকসংখ্যা অনুযায়ী জমি বন্টন হয়েছে মাত্র ৩ লক্ষ ৪৭ একর জমি। বিহার পশ্চিমবঙ্গ থেকে আড়াই

গুণ বড় রাজ্য, সেখানে জমি বন্টন হয়েছে মাত্র ২.৩০ একর জমি। কংগ্রেস শাসিত অন্যান্য রাজ্য সরকারের ন্যস্ত যতটুকু আছে বা ছিল তা বিলি বন্টন করতে অনিচ্ছায় হোক বা করতে না পারার জন্যেই হোক পশ্চিমবঙ্গ সেক্ষত্রে অনেক বেশি এগিয়ে আছে। বামফ্রন্ট সরকারের আমলে এটা আরও বেশি করে হয়েছে। ১৯৮১ সালের এই কারণে ভূমি বন্টন বিল এই সভায় পেশ করেছি, পেশ করেছি এই কারণে যে জমির অধিকার বিলের মধ্যে দেওয়া ছিল। অর্থাৎ আগে জমি নানা রকম ছিল যথা চাষ জমি, মেছো ভেড়ি জমি এবং বাগানবাড়ি জমি। এই সমস্ত আলাদাভাবে ছিল, এইভাবে জমির মালিকরা একটা পরিমাণ জমি লুকিয়ে রাখতে পারতো। আমরা সেখানে ভূমি সংস্কার বিলেতে এক করে বলেছিলাম যে মোট জমি বলতে একটাই হবে। চাষ জমি, মেছো ভেড়ি জমি প্রভৃতি আলাদাভাবে থাকবে না। একভাবে করা হবে। এই আইন ১৯৮১ সালে আমরা এখানে পেশ করেছিলাম। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে ভারতসরকারের ভূমিনীতি তাদের যে দৃষ্টিভঙ্গী এইটা কৃষকের স্বার্থ বিরোধী এবং সামন্ততন্ত্রবাদীর পক্ষে এবং জমিদার-জোতদারের পক্ষে। সেই কারণে ১৯৮১ সালের আইন করার পরে আবার ১৯৮৬ সালের মার্চ মাসে আমরা রাষ্ট্রপতির অনুমোদন পাই দ্বিতীয় ভূমি সংস্কার বিলে। একটা বিলে সহি করতে তাদের দীর্ঘ ৫ বছর লেগে গেল। তার মানে হচ্ছে কৃষকদের প্রতি তাদের দরদ কিরকম, ভূমি সংস্কার যে তারা করতে চায়না, এই জিনিসটা থেকেই বোঝা গেল। একটা সাধারণ বিলে স্বাক্ষর করতে, অনুমোদন করতে তাদের যে সময় লাগল এর থেকেই বোঝা যায় তাদের দৃষ্টিভঙ্গীটা কি। কাজেই সামন্ততন্ত্রর বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার তার সঙ্গে হাত মিলিয়ে তাদের প্রতিনিধিত্ব করছেন, আজকে এই কাজের মধ্যে দিয়ে এটাই প্রমাণিত। আমরা আমাদের এখানে ভূমি সংস্কারের কাজ করেছি। বর্গা অপারেশন ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে হয়েছে বলে আমার জানা নেই। কিন্তু পশ্চিমবাংলায় আমরা করেছি। কিন্তু কেন করেছি—বর্গাদারদের জীবনে কোনও নিরাপত্তা ছিল না তাদের অধিকার ছিল না। জোতদার জমিদারদের জমিতে তারা অবাধে চাষ করতে পারত না। এক বছর চাষ করল হয়তো কিন্তু জমিদারের পছন্দ না হলে পরের বছর তাকে উচ্ছেদ করে দেওয়া হোত। এই হচ্ছে গ্রামাঞ্চলের চেহারা, যেটা আমরা দীর্ঘদিন যাবত দেখেছি। কৃষকদের বিশেষ করে বর্গাগারদের যে অনিশ্চিত ভবিষ্যৎ, অনিশ্চিত জীবন ও নিরাপত্তার অভাব এটাকে দূর করার জন্য আমরা এই বামফ্রন্ট সরকার নাম নথিভুক্ত করি, তবে বর্গা রেকর্ড জমিতে গিয়ে করা হয়—বর্গা রেকর্ডটি জে. এল. আর. ও. বা এস. এল. আর. ও.র অফিসে বসে করা হয়নি। বর্গাদাররা যেখানে জমিতে চাষ করত, সেখানে জে. এল. আর.ও. উপস্থিত থাকতেন, কত খাতে, কোন বর্গাদার কত পরিমাণ জমি চাষ করলেন সেই হিসাবে রেকর্ড ভুক্ত করা হোত এবং এই রেকর্ড ভুক্তি করার সঙ্গে সঙ্গে বর্গাগারদের উপর অধিকার বর্তেছে এবং তাদের জীবনে যে নিরাপত্তার অনিশ্চিত ভবিষ্যৎ ছিল তার থেকে উদ্ধার পেয়েছে। এখন আর কথায় কথায় বর্গাদারদের উচ্ছেদ করা সম্ভব নয়। গত ডিসেম্বর পর্যন্ত যে হিসাব দেখা যাচ্ছে, তাতে ১৩.৯৪ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়েছে; তার মধ্যে ৫.৮৪ লক্ষ তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের ব্যক্তি আছেন। শুধু বর্গাদারদের নাম নথিভুক্ত নয়—স্বাধীনতার পর যে ভূমি ব্যবস্থায় এতদিন যাবৎ বর্গা রেকর্ড হয়েছে তার আজ পরিবর্তন হয়েছে—তাদের হাল, বলদ, লাঙ্গল, জমির সার, ও বীজের জন্য কোনও টাকা থাকত না, ফলে তারা আবাদ করতে পারত না। ঐ মহাজন, জমির মালিকদের কাছে

টাকার জন্য যেত। আর তারা ১০০ টাকা দিলে ২০০ টাকার হ্যাণ্ড নোট রাখত। সেইজন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বলা হয়েছে বর্গাদারদের ঋণ—বাণিজ্যিক ঋণ, ব্যাঙ্ক ঋণ ইত্যাদি দেবার ব্যবস্থা করা হয়েছে। কৃষি শ্রমিক, গ্রামীণ কারিগর এদেরও আজকে জমিদারী অধিগ্রহণ আইনের সাহায্যে '৭৫ সাল থেকে সুবিধা দেওয়া হচ্ছে। এরা ৪/৫ কাঠা করে জমিতে কুঁড়েঘর করে থাকত, কিন্তু জমিতে কোনও রাইট থাকত না। বর্গাদার ও মৎস্যজীবিদের জন্য আজকে যে জমি বন্টন হয়েছে তার পরিমাণ হবে ২.৪১ লক্ষ। এই সমস্ত ব্যক্তিরা বাস্তু জমির স্বত্ত্ব লাভ করেছে। এর মধ্যে আছেন ১.৪৮ লক্ষ তফসিলি জাতি ও উপজাতি শ্রেণীর ব্যক্তি। রাজ্য সরকারের যে সমস্ত পৌরসভা ও উন্নয়নমূলক সংস্থা আছে, সেই সংস্থাগুলি জমি অধিগ্রহণ করেছে, করে সড়ক নির্মাণ, মেট্র রেল, পেট্র কেমিক্যালস ইত্যাদি গুলি করেছে। ৪.৬ হাজার একর জমি ওদের জন্য অধিগ্রহণ করে দিয়েছে, এরজন্য ৯.২৫ কোটি টাকা ক্ষতি পূরণের ব্যবস্থা করা হয়েছে ভূমি সংস্কারের মধ্য দিয়ে। এই সরকার এইভাবে এগিয়ে যাচ্ছে। আরও কিছু কর্মসূচি আগামী বছর নেবার প্রচেষ্টা এই বাজেটের মধ্যে উল্লেখ করা আছে সেটা হচ্ছে ল্যাণ্ড কর্পোরেশন গঠন করা এবং কৃষকদের পাশ বই চালু করা। এরজন্য পরীক্ষা-নিরীক্ষা চলছে কিরকমভাবে করা যাবে। এটা যাতে করা যায় তারজন্য এই সরকার প্রচেষ্টা চালাচ্ছেন। এইসব কারণে আমরা বলতে চাই পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার যেভাবে হচ্ছে ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের সঙ্গে আজকে তার তুলনা করা চলে না। কারণ, সেখানে এই রকম ধরণের কোনও কাজ করা হচ্ছে না। সেজন্য আজকে যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে এইসব কারণে আমি এটা সমর্থন করি এবং সবাইকে এটা গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** অন এ পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন, স্যার। মাননীয় সদস্য অশোক ঘোষকে আপনি ৩৪৮ ধারায় সাসপেণ্ড করেছেন, আপনি এর আগে সভায় বলেছিলেন কোনও সাসপেণ্ড হওয়া সদস্য যদি সভায় প্রবেশ করে তাহলে তাঁকে বাধা দেওয়া হয় না, যে ব্যবস্থা নেওয়া দরকার সভা পরে নেবেন। কালকে অশোক ঘোষকে সমন দিয়েছেন পুলিশকে দিয়ে সভায় আসার জন্য, সেই সদস্য যদি কালকে সভায় প্রবেশ করেন তাহলে তার কি ব্যবস্থা হবে?

**মিঃ স্পিকার ঃ** সেই ব্যবস্থা আমি করব, আপনি বসুন।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমরা অল্প সময়ের জন্য ওয়াক আউট করেছি, আবার ৫ মিনিট পরে ফিরে এসেছি। আমি আজকে প্রধান বক্তা, আপনি আমার নাম ডেকেছেন, পাননি। আমিও যখন ওখানে ছিলাম তখন নাম ডেকে যাঁদের পাইনি তাঁরা পরে এসে বলেছেন, আমি তাঁদের পরে বলতে দিয়েছি। পার্টিকুলার মোমেন্টে আমি ছিলাম না, সেজন্য আপনি বলছেন ইউ আর নট এনটাইটেলড টু স্পিক। আপনি যদি ডিসক্রিসান ইউজ করে আমাকে বলতে দেন তাহলে আমি বলব, আর যদি বলতে না দেন তাহলে নিশ্চয়ই আমি চুপ করে থাকব। আমি অনেক সময় করেছি, ডাকার সময় মিনিস্টার ছিল না, মিনিস্টার পরে এলে আর বলতে দেব না এটা হয় না। আজকে আই ওয়াজ দি মেন স্পিকার। আপনি আমাকে যদি সাজা দেন যে আপনি ডাকার সময় ছিলেন না, সেজন্য ইউ

আর নট এনটাইটেলড টু স্পিক, আপনি বলতে পারেন। আমি চলে যাব।

**Mr. Speaker :** Mr. Majumdar, you had been the Deputy Speaker and the Speaker of this House and you had been a member of this House much before me. I think, you know the meaning of a walkout. You know the consequences of a walkout? You have walked-out.

**Shri Apurba Lal Majumdar :** I have walked-out not for the day.

**Mr. Speaker :** I am not on that point. When you have walked-out and even when you know that you were the first speaker and you wanted to address the House, you should not have walked out. The House could not be adjourned for your walk-out. The House has proceeded with the list. The House has taken up the list of other speakers. So I am very sorry.

(Noise)

I am very sorry.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমি আপনাকে বলি ডাকার সময় মন্ত্রীকে পাওয়া যায় নি, তাকেও ডাকতে হয়েছে। আমি আপনাকে অনুরোধ করব।

(গোলমাল)

আই উড মেক এ রেসপেক্টফুল সাবমিশন।

**Mr. Speker :** I have found that certain irresponsible activities are going on continuously—continuously. What is the purpose, I don't know. Intentionally the members are wanted to be expelled. Apparently, it appears to be intentionally.

(Noise)

You may object to that. I am not on that. I would request the Leader of the Opposition, before the day's works begin, to give me a list of the members who wanted to be expelled. I will do that the beginning of the day and the rest of the work will proceed peacefully.

Now the question is when a member walks out knowing that when he walking out of the Chamber he is leaving his rights to participate in the business of the House. Honourable member, Shri Apurbalal Majumdar was the first speaker and he walked out of the Chamber. So, he lost his right to address the House. I am very sorry. I will not tolerate anything.

(Noise)

(At this stage Shri Abdus Sattar rose to speak)

**Mr. Speaker :** I will not hear you. Now Shri Gobinda Chandra Naskar.

(Noise)

(Honourable member Shri Gobinda Chandra Naskar not responded)

(Noise)

(Several Congress(I) members rose to speak)

(Noise)

**Mr. Speaker :** Now Shri Mohammad Ramjan Ali please.

**Shri Mohammad Ramjan Ali :** Sir, I support the budget which has been placed by the Hon'ble Minister for Land and Land Revenue to-day for consideration. I must offer my congratulation for the good work done by the Department under the able leadership of Shri Benoy Krishna Chowdhury.

(At this stage members of the Congress(I) Bench walked out of the Chamber)

[5-00 - 5-10 P.M.]

Some land reforms legislations had been done during the Congress regime in 1950. But no serious attempts were taken to acquire land vested to the State and distribute it to the landless peasants. During the U.F.Ministry with the colaboration of the peasants' organisations such vested lands were recovered and a good quantum of land were distributed among the landless peasants particularly to the Scheduled Castes and Scheduled Tribes and general landless peasants. There are many problems of acquiring vested land, as we see that, court cases are standing on the way for implementation of the land reforms. Court cases should be disposed of quickly and adequate steps should be taken so that surplus land can be distributed amongst the landless peasants. Sir, so far as the rural development is concerned it depends upon the land reforms, because the vast magnitude of the people attached to the land and they obtain everything from the land. If the economy of the peasantry is to be improved then land should be distributed amongst the peasants so that production can be increased. There is one problem

which we face.......

The land is becoming fragmented and it needs to be consolidated. This is the second phase of the land reforms. As a first step Zemindary was abolished under Estate Acquisition Act, and as a second step ceiling laws were introduced and ceiling surplus land was distributed or yet to be distributed. In this way the modern technique of cultivation is being introduced. But for more production programme, there is necessity for consolidation of land, not fragmentation of land. Next, I sincerely suggest that those lands are to be covered under co-operative farming or some sort of that farming, so that modern technology can be applied for more production programme.

So far as the achievements of the Government are concerned, no doubt the achievements are very significant in the field of acquiring of vested land. When all over India the surplus land stands at a little over of 73 lakh acres, in West Bengal alone it has a record achievement of recovering the surplus ceiling land which is more than 12 lakh acres; and it has distributed uptil now around 8 lakh acres of the vested land amongst the landless which benefited about 18 lakhs landless peasants. However, more land could not be distributed, and we see the problem of distribution as the Kishan Organizations have not fully been associated with the distribution of vested land. It will be appreciated, Sir, if the Kishan Organization along with the Panchayat parties are associated for distribution of the vested land and to identify the rural peasants who are in possession of those vested land, so that the group beneficiaries lists can be prepared and many disputes and infights between the agricultural labourers and the poor peasants can be avoided. It is a serious thing, and everyday we see the clashes between the poor peasants, agricultural farmers and the small holders.

Regarding Bargadars, the achievement is also significant. Around 13 lakh Bargadars have been recorded, and they have been given the right of heritage also, so that after the death, his legitimate heir will enjoy the same position in the land. By doing this stability and faith have come. It is a significant achievement of this Government. No doubt this Government has correctly tried to plug the loopholes in the laws so that the same may be applied against the persons who are guilty of hiding land beyond the ceiling. But the extra amendment, i.e., the third Amendment, is still lying for the assent of the president, and thus the relevant legislation duly passed by this Assembly could not be applied, and dishonest persons are taking advantage of the delay.

[5-10 – 5-20 P.M.]

The peasants who possess land are successful in distributing that in different manner. The Central Government have not yet been given any signal on the Land Reforms Bill, 1980, till now. To make land reforms more effective and meaningful some more steps should be taken. Steps should be taken to associate the peasants organization for distribution of vested land among the land less. Unfortulately I find that only the Panchayats Advisory Committee has been doing this. It has been said in the Budget Speech that speedy clearing of land is significant. About 24 thousand acres of land are going to be distributed throughout the State during this year. Moreover I find in the Budget speech that these peasants who have no shelter at all, those peasants who are homeless are entitled to have their home stead land. It is very sorry state of affairs that the poor peasants are depending upon the Mahajans and are being cheated by them. They are being charged with higher rate of interest. Clearing of land for the greater interest of the public like Tista Project is not giong on speedily. It is going on very slowly. I would request the Minister to carry on the job speedily for the development of North Bengal. To avoid clash between the poor peasants a Dispute Board should be constituted. It would be helpful for the peasants to get justice from the dispute board. they need not be required to go to the Court or Kachari.

To give relief to those persons who come under the purview of Court/Kachari, suffer much as it takes long time and money. It is invariably on the part of the poor peasants. One thing Sir, I would like to refer that the persons, who are identified by the Kisan movement, are hiding their lands beyond ceiling and they are now under the unbrella of the Leftfront Government or any other party and creating much problems in the rural areas. Such type of persons would not be given shelter by any party. We should be very cautious about such persons. So, I would like to draw the attention of the Hon'ble Minister Shri Benoy Krishna Chowdhury who is a very competent person and request him to see that the vested land measuring about ten thousand hectares right from Haptiaganj to Sonarpur in the Islampore Subdivision are now illegally occupied by the people of Siliguri. they are growing there pine-apple depriving the legitimate right of a large section of poor peasants. It has been a mockery of the business organisation of that Sub-Division and we are under the constant pressure of the poor peasants. So, these ten thousand hectares of land illegally occupied by the pine-apple garden owners should immediately be recovered for destribution among the poor

peasants otherwise it would pose a serious law and order problem. So, I request the concerned Minister to take proper steps in this regard. I find, the contents of the Budget Speech of the Hon'ble Minister is very significant and achievements so far obtained is remarkable one. I oppose all the cut motions moved by the Opposition and I support this budget. thank you, Sir.

[5-20 – 5-30 P.M.]

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় এই সভায় তার দপ্তরের অধীন যে ৭ নং এবং ৬১ নং ডিমাণ্ড ১৯৮৯-৯০ সালের জন্য পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, প্রথম কথা হল, পশ্চিমবঙ্গের ভূমি ব্যবস্থার ক্ষেত্রে কিছু কিছু মৌলিক পরিবর্তন ঘটেছে। এটা নিশ্চয় একদিনে ঘটেনি। প্রাক স্বাধীনতাকালে যে দুর্বার ভূমি আন্দোলন হয় তার ফলশ্রুতি হচ্ছে জমিদারী প্রথার বিলোপ। তারপর ১৯৫৫ সালে ভূমি সংস্কার আইন, তার পরবর্তীকালে কিছু কিছু সংশোধন, এইভাবে পর্যায়ক্রমে ভূমি সংস্কার আইনকে সংশোধন করে ধীরে ধীরে সরকারে ন্যস্ত জমি যাতে ভূমিহীন কৃষকদের মধ্যে পৌঁছে দেওয়া যায় তার প্রচেষ্টা করা হয়েছে। আমরা জানি ১৯৫৫ সালের ভূমি সংস্কার আইন অনুযায়ী যে জমি সরকারে ন্যস্ত হওয়ার কথা ছিল ততকালীন কংগ্রেস সরকার সেদিন সেটা সরকারে ন্যস্ত করতে পারেনি। তারা শুধু একটা আইন তৈরি করে দেশের মানুষের কাছে বলতে চেয়েছিল যে জমিদারী প্রথা উচ্ছেদ করা হয়েছে, সাধারণ মানুষের হাতে জমি দেওয়া হবে। কিন্তু যে পরিমাণ জমি সেদিন সাধারণ মানুষের হাতে দেবার কথা ছিল সেই পরিমাণ জমি সাধারণ মানুষের হাতে যায়নি। স্বাধীনতার পরে এই ভূমিকাকে কেন্দ্র করে ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে ১৯৬৯ সাল পর্যন্ত এই ভাঙ্গাগড়া যুক্তফ্রন্টের সময়ে ভূমি আন্দোলন দুর্বার গতিতে এগিয়ে যায়। তার পটভূমিকাতে সাধারণ কৃষক সংগঠিত হয় এবং জমিদার, জোতদারের কাছ থেকে জমি বের করার উদ্যোগ গ্রহণ করে। সেই সঙ্গে সঙ্গে সরকারি অফিসার যারা আছেন তারাও উদ্যোগ গ্রহণ করেন এই জমি ন্যস্ত করার জন্য তার ফলে জমিতে অনেকটা তারা অধিকার পায়। কংগ্রেসের আমলে জমি কিছু কিছু পাট্টা দেওয়া হয়েছিল ঠিক কথা। কিন্তু সেই পাট্টা বলে অধিকাংশ লোক জমিতে প্রতিষ্ঠিত হতে পারেনি। কারণ সেদিন গ্রামের যে সামাজিক, রাজনৈতিক, অর্থনৈতিক ব্যবস্থা ছিল তার উপরে দাঁড়িয়ে সেদিন সাধারণ কৃষক, ভূমিহীন কৃষক তারা তাদের আর্থিক অবস্থার উপরে দাঁড়িয়ে জমিতে নিজেরা প্রতিষ্ঠিত হতে পারেনি। কারণ সেদিন পুলিশ, প্রশাসন, মামলা, আদালত নানা রকম বাধার সম্মুখীন হয়ে ভূমিহীন কৃষকদের থমকে দাঁড়াতে হয়েছিল। বামফ্রন্ট সরকার আসার পরে গ্রামের কৃষকের অধিকারকে প্রতিষ্ঠিত করেছে। শুধু সরকারি প্রশাসনের সাহায্যে নয়, তাদের সংগঠিত আন্দোলন এবং সেই সঙ্গে পঞ্চায়েতের সহযোগিতার ফলে আজকে গ্রামে সাধারণ কৃষকের কাছে অনেক জমি গেছে এবং তারা মোটামুটি জমিতে প্রতিষ্ঠিত হতে পেরেছে। এই বাজেট বক্তৃতায় পশ্চিমবঙ্গের বর্তমান ভূমি নীতি, তার কার্য্য পদ্ধতি, তার ভবিষ্যত কর্মসূচি কি তার কিছু কিছু রূপ-রেখা আছে। এখানে সংখ্যাতত্ত্ব দিয়ে কত জমি সরকারে ন্যস্ত হয়েছে, কত জমি বন্টন করা হয়েছে এবং

তার ফলশ্রুতি কি হয়েছে সেটা যেন ভূমি সংস্কার বাজেটে তিনি দেখিয়েছেন তেমনি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় সাধারণ বাজেট যখন পেশ করেছিলেন তখন তিনি বলেছিলেন যে এই ভূমি বন্টন ব্যবস্থার সঙ্গে কৃষি বন্টন ব্যবস্থা যুক্ত হয়েছে এবং কৃষি উৎপাদন যে বেড়েছে সেটাও তিনি বলেছিলেন। সুতরাং জমি বন্টনের সঙ্গে সঙ্গে কৃষির উন্নয়নের যে একটা যোগ আছে সেই যোগের ফলে একদিকে কৃষক জমিতে তার নিশ্চয়তা কিছুটা পেয়েছেন, আবার অন্য দিকে পশ্চিম বঙ্গের কৃষি উৎপাদন ব্যবস্থা বাড়িয়ে তুলতে পেরেছে। এটা এই সরকারের নিশ্চয়ই কৃতিত্ব বলে আমি মনে করি। সুতরাং এটা বললে যে আমাদের বেশি প্রচার করা হবে, অহংকার করা হবে তা নয়। বাস্তব অবস্থার মুখোমুখি দাঁড়িয়েছে পশ্চিমবাংলার ভূমি বন্টন ব্যবস্থাকে যে ভাবে রূপায়িত করতে পেরেছি তার ফলশ্রুতি হচ্ছে আজকে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের জমিতে প্রতিষ্ঠা। ভারতের অনেক অঙ্গ রাজ্যে আমরা যতটুকু দেখেছি, সেখানে দেখেছি বড় বড় জোতদার, মহাজনের অস্তিত্ব এখনও আছে এবং সেখানে সংগঠিত ভূমি আন্দোলন এই ভাবে হয়নি। সেখানে যে সমস্ত সরকার আছে, তারা ঠিক এই ভাবে ভূমি ব্যবস্থাটাকে গ্রহণ করতে পারেন নি। আজকে জমি বন্টনের ক্ষেত্রে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে সবার শীর্ষে আছে, এটা এই সরকারের নিশ্চয়ই বড় কৃতিত্ব এবং খতিয়ান বলে মনে করি। কিন্তু আমাদের এখানে উন্নয়নের ক্ষেত্রে আত্মসন্তুষ্টির নিশ্চয়ই অবকাশ নেই। আমাদের ভূমি ব্যবস্থা রূপায়িত করার ক্ষেত্রে এখনও অনেক বাধা আছে। আমরা জানি পশ্চিমবাংলার যা আয়তন, এখানে চাষযোগ্য যে জমি আছে, সেই জমির উপর জনসংখ্যার চাপ প্রচণ্ড ভাবে বেড়ে যাচ্ছে। একদিকে যেমন পারিবারিক উত্তরাধিকার সূত্রে খণ্ড বিখণ্ড হচ্ছে, ছোট ছোট প্লটে পরিণত হচ্ছে, যেখানে অর্থনৈতিক ক্ষেত্রে, চাষবাস করার ক্ষেত্রে বাধা হয়ে দাঁড়াচ্ছে, তেমনি আবার বাংলাদেশ থেকে ব্যাপক ভাবে এখানে অনুপ্রবেশ ঘটছে, তারা এখানে বেশি মূল্যে জমি জমা কিনে প্রতিষ্ঠিত হতে চাইছে। সুতরাং পশ্চিমবাংলার জমির দরটা ক্রমান্বয়ে আকাশচুম্বি হয়ে পড়ছে। এই ভাবে জমির উপর যে প্রবল চাপ, সেই চাপের ফলে এখানে ভূমি সংস্কার দপ্তর হিমসিম খেয়ে যাচ্ছে। আমরা জানি, বর্গাদারদের ক্ষেত্রে আমরা যেমন উত্তরাধিকার করে দিয়েছি, যারা বর্গাদার, তাদের কেউ ম্যরা গেলে, তাদের ওয়ারিশ হিসাবে সেই জমিতে তার পরিবর্তে উত্তরাধিকার সূত্রে প্রতিষ্ঠিত হবেন, চাষ করতে পারবেন, সেই অধিকার তার আছে, তেমনি যে সমস্ত জমি পাট্টা দেওয়া হয়েছে, সেই পাট্টা দেওয়া জমিতেও কিন্তু আজকে এই উত্তরাধিকারের দাবিটা ধীরে ধীরে আসছে। সেখানে তারা মনে করছে বাবার নামে যদি খাস জমি থাকে, সেই জমির উত্তরাধিকার যারা আছেন, তারা দাবি করছেন। এই ভাবে জমিটা ধীরে ধীরে এত ছোট ছোট খণ্ড বিখণ্ড হয়ে যাচ্ছে যে সেটা একটা অর্থনৈতিক সিলিং হিসাবে, সেই জমিটা থাকছে না। যেখানে সেচের সুবিধা আছে, যেখানে দু ফসলা, তিন ফসলা, করা যায়, সেই ক্ষেত্রে হয়তো সেই জমির প্রয়োজনীয়তাটা অনেকখানি আছে। কিন্তু যে সমস্ত জায়গায় এক ফসলী হয়, সেখানে এই অর্থনৈতিক আউট পুট থেকে আসে না বলে অনেক সময় এই জমি হস্তান্তর হয়ে যাচ্ছে। তাই আমরা দেখছি, যারা পাট্টাধারী বর্গাদার তারা অনেক সময় সেই জমি বিক্রি করতে বাধ্য হচ্ছে। সেই সব জমি রেজিষ্ট্রি হয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়কে এইটুকু বলতে চাই, যে বিকল্প অর্থনৈতিক সাহায্য, ব্যাঙ্ক ঋণ বা অন্য সমস্ত ঋণের ব্যবস্থা চালু আছে ঠিকই কিন্তু

যতটুকু কৃষকের প্রয়োজন, সেই অনুযায়ী রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক বা সমবায় ব্যাঙ্কগুলি ঋণ সরবরাহ করতে পারেনা। প্রয়োজনীয় ক্ষেত্রে ছোট ছোট কৃষক তারা ঋণ পায় না, তখন বাধ্য হয়ে সেই খাস জমি তারা বিক্রি করে দেয়। আপনার কাছে অনুরোধ, এই জাতীয় জমি বিক্রি করার প্রবনতা যাতে কমে, সেই জমি যাতে রেজিস্ট্রি না হয়, সেই জমি যাতে রেকর্ড না করতে পারে, সেদিকে যদি আপনি শক্ত হয়ে দেখেন, তাহলে আমার মনে হয় এটা কিছুটা কমতে পারে। এটাই হচ্ছে এই সম্পর্কে আমার বক্তব্য এবং বিশ্বাস।

[5-30 – 5-40 P.M.]

মাননীয় ভূমিসংস্কার মন্ত্রী মহাশয়, আপনার দপ্তরের আর একটা গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে উন্নয়নমূলক কাজের জন্য জমি অধিগ্রহণ করা। আপনি বলেছেন যে, দিঘা, তিস্তা, পাতাল রেল প্রভৃতির জন্য অধিগ্রহণের প্রয়োজন হয়। গ্রামাঞ্চলে হাসপাতাল নির্মাণ বা স্লুইস-গেট নির্মাণ ইত্যাদির জন্যও জমি অধিগ্রহণের প্রয়োজন হয় এবং এই প্রয়োজন উপলব্ধি করে কিছু দিন আগে এইসভায় আপনি একটা বিল এনেছিলেন। তাতে ক্ষতিপূরণ দেওয়ার প্রভিশন আছে, কিন্তু সেক্ষেত্রে একটা অসুবিধা এখনো আছে। যদিও প্রাথমিকভাবে জমির ক্ষতিপূরণের ৮০ ভাগ টাকাই দিয়ে দেওয়া হচ্ছে, কিন্তু বাকি ২০ ভাগ টাকা দিতে খুবই দেরি হচ্ছে। ফলে আপনার বিভাগের অফিসাররা গিয়ে জমির দখল নিতে পারছেন না, স্থানীয়ভাবে নানারকম গোলযোগ সৃষ্টি হচ্ছে। জমির মালিক যতক্ষণ না পুরো টাকা পাচ্ছে ততক্ষণ সে জমি ছাড়তে চাইছে না। ফলে সে স্কীমের জন্য জমি অধিগ্রহণ করা হচ্ছে সেই স্কীম রূপায়িত হতে বিলম্ব হচ্ছে এবং স্কীমের ব্যয়ভার বেড়ে যাচ্ছে। অপর দিকে অনেক সময় দেখা যাচ্ছে জমির মালিক খুবই গরীব মানুষ বা সাধারণ মধ্যবিত্ত মানুষ এবং তার ক্ষতিপূরণ পুরোপুরি না পাওয়ার ফলে খুবই অসুবিধা হচ্ছে। সেই জন্য আমার নির্দিষ্ট বক্তব্য হচ্ছে, এ বিষয়ে একটা নির্দিষ্ট সময়-সীমা ঠিক করে দিন যাতে সেই সময়-সীমার মধ্যে ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয়। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই দিকে একটু দৃষ্টি দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আর একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি আপনি জানেন, অনেকেই জানেন, কিন্তু এই সভার সকলে জানেন না, আমাদের মূল ভূমিসংস্কার আইনের ৪(বি) ধারা '৮৬ সালে সংশোধন করে বলা হয়েছে যে, জমির ক্যারেক্টার বদল করা যাবে না। কিন্তু এই আইনটাকে আমরা এখনো পর্যন্ত সর্বত্র সঠিক ভাবে প্রয়োগ করতে পারছি না। আমরা দেখছি বর্ধমান এবং হুগলি জেলায় বালি খাদ তৈরি করে ধানের জমি নষ্ট করা হচ্ছে। উত্তর ২৪-পরগনায় এই ভাবে প্রচুর ইঁট ভাটা তৈরি হচ্ছে। উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনার বিভিন্ন জায়গায়, বিশেষ করে সন্দেশখালি, মিনাখা, হাসনাবাদ, হাড়োয়া প্রভৃতি জায়গায় ব্যাপকহারে ধানের জমিতে নোনা-জল ঢুকিয়ে জল-কর করা হচ্ছে। ফলে সাধারণ চাষীরা জমি থেকে উৎখাত হচ্ছে, ভূমিহীন ক্ষেতমজুরে পরিণত হচ্ছে। ফলে আমরা যে উদ্দেশ্য নিয়ে ভূমিসংস্কারকে কার্যকর করার চেষ্টা করছি তা অনেক জায়গায় ব্যাহত হচ্ছে। সেই জন্য আমি বলছি যাতে জমির ক্যারেকটার চেঞ্জ না হয়, ধানের জমিকে অন্যভাবে যথেচ্ছ ব্যবহার যাতে না করা হয় তার জন্য মন্ত্রী মহাশয় একটু সতর্ক দৃষ্টি দিন। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কারমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন এবং সেই বাজেটের ওপর তিনি যে বক্তব্য রেখেছেন তার সম্বন্ধে আমার কথা হচ্ছে এই যে, তাঁর বক্তব্যের মূল কথাই হচ্ছে,—প্রচলিত আইনের দ্বারা মৌলিক সমস্যার সমাধান করা না গেলেও এই ব্যবস্থার মধ্যে প্রচলিত আইনের যে ছিদ্রপথ গুলি আছে সেগুলি বন্ধ করা, প্রশস্ত করা সম্ভব। এবং তা করে প্রচলিত আইন প্রয়োগ করার মধ্যে দিয়ে গ্রামের দরিদ্রতম অংশের মানুষদের অনেক উপকার করা যাবে। সেদিক থেকে তিনি বিশেষ ভাবে নজর দিয়েছেন বেনামী, লুকনো জমি উদ্ধার করার কাজে। এটাই তাঁর বক্তব্য। এবং তিনি আরও বলেছেন,—সেই জমি গুলি উদ্ধার করে সরকারের হাতে ন্যস্ত করার কাজে তাঁর দপ্তর তৎপর হয়েছে। সেই ভূমিহীনদের মধ্যে দ্রুত বিলি বন্টন হয় তারজন্য তাঁর দপ্তর তৎপর হয়েছে এবং অন্যান্য কাজে তৎপর হয়েছে এইসব নিয়ে বাদানুবাদ চলছে। অতি সম্প্রতি কেন্দ্রীয়সরকারের কৃষিমন্ত্রী পশ্চিমবঙ্গের রাজ্যসরকারের বিরুদ্ধে অভিযোগ এনেছেন যে ন্যস্ত জমি বিলি বন্টনে ব্যর্থ হয়েছে। তিনি এইভাবে চ্যালেঞ্জ করেছেন আবার মাননীয় মন্ত্রী বিনয়বাবু পাল্টা চ্যালেঞ্জ করেছেন। এইভাবে চ্যালেঞ্জ পাল্টা চ্যালেঞ্জ চলছে। মাননীয় মন্ত্রী বিনয়বাবু বলেছেন পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি জমি বিলি বন্টন হয়েছে, ৮.৬০ লক্ষ একর জমি বিলি হয়েছে। গোটা ভারতবর্ষে যা বিলি হয়েছে তার ২০ শতাংশ। হ্যাঁ, ৮.৬০ লক্ষ একর জমি বিলি হয়েছে। কিন্তু এ কথা ঠিক যে আপনার প্রদত্ত তথ্য অনুসারে সরকারে ন্যস্ত জমির পরিমান ১২.৫৭ লক্ষ একর বলা হয়েছে আর আপনি বলছেন বিলি হয়েছে ৮.৬০ লক্ষ একর। স্বভাবতই পরিসংখ্যান বলছে যে প্রায় ৪ লক্ষ একরের মতোন জমি বিলি হয়নি। ফলে এই যে ৪ লক্ষ একরের মতোন খাস জমি বিলি হল না-এর থেকে সাধারণ মানুষের মধ্যে প্রশ্ন দেখা দিতে পারে যে ভূমিহীনদের মধ্যে সরকারের হাতে এই পরিমান জমি থাকা সত্ত্বেও বিলি হল না কেন? এখানে হয়তো আপনি বলবেন না, এ তো মামলায় আটকে আছে, ১.৮২ লক্ষ একর জমি অর্থাৎ প্রায় ২ লক্ষ একর জমি মামলায় আটকে আছে আর দেড় লক্ষ একর জমি পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হয়েছে। তারা কতটা জমি কৃষি যোগ্য, কতটা নয়, এইসব দেখে বিলি বন্টন করছেন বা করার উদ্যোগ নিচ্ছেন। আমার বক্তব্য, অনাদিকাল থেকে শুনছি, ২ লক্ষ অর্থাৎ ১.৮২ লক্ষ একর জমি মামলার জন্য আটকে আছে! আমার বক্তব্য, আপনার সরকারের উকিলরা কি করছেন—সেইসব জমিগুলিকে মামলার হাত থেকে কি মুক্ত করা যায় না? ভেসটেড ল্যাণ্ড ইনজাংসন হয়ে বসে আছে, তারজন্য সরকারের পক্ষ থেকে কি তৎপরতা দেখানো হয়েছে এই প্রশ্ন স্বভাবতই আসে। আজকে বলছেন দেড় লক্ষ একর জমি বিলি হল না। কতটা জমি চাষযোগ্য, কতটা নয়, এইসব বিচার-বিবেচনার কথা বলছেন। অথচ লক্ষ লক্ষ ভূমিহীন মানুষ যারা জমির অভাবে হা-অন্ন, হা-অন্ন করে সংস্থানের অভাবে গ্রাম থেকে শহরে এসে ভীড় করছে আর হাতে ৪ লক্ষ একর জমি থাকা সত্ত্বেও সেই জমি বিলি বন্টন করা হল না—এটা কি ভাল পারফরমেন্স, এটা কি সমালোচনার অবকাশ রাখে না? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আপনি বলেছেন ১২.৫৭ লক্ষ একর জমি আজ পর্যন্ত সরকারের হাতে ন্যস্ত হয়েছে। কিন্তু তার মধ্যে বামফ্রন্ট সরকারের সুদীর্ঘ ১২ বছরের রাজত্বে কতটুকু জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে? আপনি হিসাব দিয়েছেন ১২.৫৭ লক্ষ একর জমি আর ১.৯৮ লক্ষ একর জমি। ১২.৫৭ লক্ষ একর জমির আর ১.৯৮ লক্ষ একর লুকানো জমি

উদ্ধার করলেন আপনাদের সরকার। হোয়্যার অ্যাজ যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৯৬৭ থেকে ১৯৬৯, ১৩ মাসের রাজত্বে ৯ থেকে সাড়ে ৯ লক্ষ একর জমি উদ্ধার হয়েছিল।

[5-40 – 5-50 P.M.]

তাহলে এই যে ডিফারেন্স, এই যে অতি শ্লথ গতি তখন যেখানে ১৩ মাসের রাজত্বের মধ্যে ৯ থেকে ১০ লক্ষ একর বেনামী জমি উদ্ধার হয়েছিল আর আজকে ১২ বছরের রাজত্বে মাত্র ১.৯৮ লক্ষ একর জমি উদ্ধার হল কেন? এই অবস্থার ফারাক কেন? আজ তো কত লক্ষ একর জমি উদ্ধার হওয়ার কথা ছিল, এটা কি বামফ্রন্ট সরকারের ব্যর্থতার পরিচয় নয়, এর কারণ কি? হোয়াই দিস সরি স্টেট অফ অ্যাফেয়ার্স? এই দূরবস্থার কারণ কি? এর কারণ আছে, এর কারণ হচ্ছে যে, আজকে এই জমি উদ্ধারের এবং ভূমি সংস্কারের প্রশ্নে যে দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গীর ক্ষেত্রে গলদ রয়েছে। কারণ আপনি একজন বামপন্থী বর্ষীয়ান পুরানো দিনের নেতা, আপনি অতীতের কথা স্মরণ করে দেখুন, গ্রাম বাংলার যে অভিজ্ঞতা আপনার আছে তাতে আপনি কি দেখেছেন? সেখানে জোতদার, মহাজন, পুলিশ প্রশাসনের যোগ সাজসে এবং ক্ষমতাসীন সরকারের পৃষ্ঠপোষকতা এই যে ত্রয়ী, এই ৩ রকম দুষ্ট চক্রের দ্বারায় আগে যেখানে গ্রামবাংলার দুর্বলতর অংশের মানুষ গরীব চাষী, ক্ষেত মজুর, ভাগচাষী তাদের সম্পূর্ণ নিয়ন্ত্রাধীনে ছিল, তাদের স্বার্থে যে কোনও উন্নয়ন মূলক কাজ বানচাল হয়ে যেত। যারা চিরকাল বাধাসৃষ্টি করেছে সেটা হচ্ছে ঐ দুষ্ট চক্র। ফলে এই যে দুষ্ট চক্র ভিসিয়াস সারকেল জোতদার, মহাজন, ক্ষমতাসীন সরকার এটিকে যদি প্রতিহত না করা যায়, এর বিরুদ্ধে গরীব চাষী, ক্ষেতমজুর এদের নিয়ে আন্দোলন গড়ে তুলতে না পারেন তাহলে এটা যে ব্যর্থ হয়ে যেতে বাধ্য এটা তো আপনার অজানা থাকার কথা নয়। অনেক বড় কথা, কোনও রিফর্ম করা যায় না, তা না করে যদি আপনার ভূমি আইনকে প্রয়োগ করতে যান তাহলে শুধু কানুনী দৃষ্টিভঙ্গি নিয়ে কার্যকর করতে পারবেন না যদি না সংগঠিত আন্দোলন গড়ে তুলতে পারেন। এইখানেই দৃষ্টিভঙ্গীর পার্থক্য। যুক্তফ্রন্টের আমলে ১৯৬৭-৬৯ সালে যখন আমরাও তার শরিক ছিলাম তখন যে কোনও সংস্কার কার্যকর করতে হবে এই দৃষ্টিভঙ্গী নিয়ে যুক্তফ্রন্ট সরকার পরিচালিত হত। মাত্র ১৩ মাসের রাজত্বে ৯ থেকে ১০ লক্ষ একর জমি উদ্ধার হয়েছিল আর ১২ বছরের রাজত্বে কেন হচ্ছে না? চাষী এবং গণ আন্দোলন বিসর্জন দেওয়ার ফলে আজকে এই দুরবস্থা। তার জন্যই ফারাক। ফলে মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে বিষয় গুলি ভেবে দেখার, ধরুন বেনামী জমি উদ্ধারের প্রশ্নে—আপনি আপনার বাজেট ভাষণে বলেছেন বেনামী জমি আরও বেশি উদ্ধার হতে পারত, কিন্তু উদ্ধারের যে রেট কমে গেছে তার কারণ হচ্ছে আপনার ঐ সংশোধনী আইন সেই আইনে অনুমোদন দিতে কেন্দ্রীয় সরকার দেরি করছে, সেজন্য নিশ্চয়ই তাদের বিরুদ্ধে আন্দোলন করতে হবে, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যুক্তফ্রন্টের আমলে কোনও রেট ছিল না। এই আইন ছাড়াই বেনামী জমি উদ্ধার হয়েছিল এবং ঐরকম গতিতে সেটা হয়েছিল। কিন্তু আপনাদের আমলে সেটা হচ্ছে না কেন? সেটা হচ্ছে না আপনাদের দৃষ্টিভঙ্গির জন্য। প্রচলিত সমাজ-ব্যবস্থা, প্রচলিত আইন এবং ন্যায়-নীতি সম্পর্কে যথাযথভাবে ধারণা রাখা দরকার। প্রচলিত সমাজে যা কিছু আইনসঙ্গত, তাই যে সব সময় ন্যায়সঙ্গত হবে সেটা বলা যায় না। বিপরীতে অন্যায় যেটা, সেটা যে সব সময় কল্যাণমূলক হবে না এমনটা নাও হতে

পারে। এই দৃষ্টিভঙ্গী এবং নীতির ফলেই যারা জমি-চোর তারা আইনের ফাঁক দিয়ে দেশের মানুষকে ফাঁকি দিয়ে লক্ষ লক্ষ বিঘা জমি আজকে বেনামী করে রেখেছে। এতবড় অন্যায়টা তারা আইনের ফাঁক দিয়ে, আবার আইনিভাবে করে ঐ সমস্ত জমি বেনামী করে রেখে দিয়েছে। সেই সমস্ত জমিকে উদ্ধার করে ভূমিহীন চাষীদের দিলে সেটা বেআইনি হতে পারে, কিন্তু দুর্নীতি নয়। দেশের কল্যাণের প্রশ্ন এটা। আর এটা সব সময় আইন-কানুনের দৃষ্টিভঙ্গি দিয়ে দেখলে হবে না। যুক্তফ্রন্ট সরকার সেই দৃষ্টিভঙ্গী দিয়ে দেখেছিলেন বলেই সেই সময় অত জমি উদ্ধার হয়েছিল। একমাত্র গ্রামের চাষীরাই জানেন যে, কোন জমিটা যথাযথ ভাবে হস্তান্তর হয়েছে এবং কোন জমিটা বেনামে হস্তান্তর হয়েছে। ফলে তাদেরকে সংগঠিত করার মধ্যে দিয়ে এই জমি উদ্ধার আন্দোলনকে ত্বরান্বিত করা যায়। কিন্তু আজকে কানুনি দৃষ্টিভঙ্গি নিয়ে চলছেন আপনারা এবং তার ফলে এই দুরবস্থা, এই পারফরমেন্স। শুধু তাই নয়, আজকে গণ আন্দোলনের পথ আপনারা বর্জন করেছেন বলেই এটা হয়েছে। এটা মনে রাখতে হবে, সংগঠিত পুঁজিবাদী সমাজব্যবস্থা মানুষকে অর্থনৈতিক, সামাজিক এবং রাজনৈতিক-দিক দিয়েই শেষ করে দিচ্ছে তা নয়, নৈতিকতার মূল্যবোধ পর্যন্ত নষ্ট করে দিচ্ছে। ফলে বিপ্লবের রাজনীতিকে যদি জীবন্ত রাখতে হয় তাহলে সেটা শুধু সদিচ্ছার দ্বারা হবে না, কারণ আজকে প্রতিনিয়িত নৈতিকতার মূল্যবোধকে, গণ আন্দোলনে তারা ব্যাঘাত সৃষ্টি করে চলেছে। যেমন একটি স্রোতস্বিনী নদীতে কখনো ময়লা জমতে পারে না, কিন্তু স্রোতহীন নদীতে ময়লা জমে জমে তার গতিপথটাই আটকে যায়। আজকে গ্রামাঞ্চলে আপনারা জোতদার মহাজনদের সঙ্গে আঁতাত করে চলেছেন। যার ফলে জোতদার, মহাজন, পুলিশ এবং প্রশাসনের মধ্যে একটা দুষ্টচক্র গড়ে উঠেছে। আগে এই চক্রই ছিল কংগ্রেসের হাতিয়ার, আজকে গ্রামাঞ্চলে সেই চক্রই বামফ্রন্টের হাতিয়ার হয়ে দাঁড়িয়েছে। কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল তখন জোতদাররা ছিল কংগ্রেসের পক্ষপুটে। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর তারা বামফ্রন্টের পক্ষপুটে আশ্রয় নিয়েছে। কাজেই বিপ্লবটা হবে কি করে? আজকে ঐ সমস্ত জমি, বেনামদাররা যা অন্যায়ভাবে দখল করে রেখেছে, ঐ জমি থেকে তারা বছরে ১৪ কোটি টাকা আয় করে। আজকে বামফ্রন্টের সঙ্গে, সরকারের সঙ্গে তাদের একটা অশুভ আঁতাত হয়ে গেছে। এই অবস্থায় বিভিন্ন জায়গায় যেসব খাস জমি রয়েছে সেগুলো বিলি হচ্ছে না। ঐ হিঙ্গলগঞ্জে ঐ জমি বিলি হচ্ছে না, দুর্গাপুরে বাইলানার চরে দুই হাজার একর জমি বিলি হচ্ছে না। এই রকম ভাবে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বেনামদাররা অন্যায়ভাবে দখল করতে পেরেছে আজকে বামফ্রন্টের সঙ্গে তাদের অশুভ আঁতাত হয়ে গেছে বলেই। আমি ব্যক্তিগতভাবে জানি, আপনি নেতা হিসাবে সৎ। সততা রয়েছে আপনার। কিন্তু আপনি আজকে অ্যারেস্টেড। ইউ আর অ্যারেস্টেড, ইউ আর সারকামস্ক্রাইবড। আজকে আপনার দলের এইরকম একটা পরিস্থিতির মধ্যে পড়ে গেছেন, কিন্তু আপনার কিছু করবার নেই। আপনাকে চোখের সামনে দেখতে হচ্ছে এই অবস্থা। ফলে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পরিস্থিতিটা এই রকম একটা জায়গায় দাঁড়িয়েছে।

[5-50 – 6-00 P.M.]

দ্বিতীয়ত বর্গাদার রেকর্ড সম্পর্কে আপনি বলেছেন ১৩.৯৪ লক্ষ নথীভুক্ত বর্গাগার। গত বছরের আপনার বক্তৃতায় ছিল ১৩.৭৯ লক্ষ বর্গাদার। অর্থাৎ ১ বছরে ১৫ হাজার

বর্গাদার রেকর্ড হয়েছে। প্রথম দিকে খানিকটা ভাল ভাবে শুরু হয়েছিল, এখন সেটা আস্তে আস্তে হচ্ছে। যেখানে গোটা পশ্চিমবাংলায় ৩০-৩৫ লক্ষ ভাগচাষী সেখানে আজ পর্যন্ত বর্গাদারের সংখ্যা রেকর্ড হল হিসাব অনুযায়ী ১৩.৯৪ লক্ষ। সমস্যার দিকে তাকিয়ে এটাকে একটা বিরাট সাফল্য বলা চলে না। অন্য আর একটা বিষয় আমি এখানে বলতে চাই। আপনি কতকগুলি ব্যক্তিগত ভাবে উদ্যোগ নিচ্ছেন যেমন ভূমি সংস্কারের জন্য যে প্রশাসন তাকে ঢেলে সাজিয়ে কাজকর্ম যাতে তরান্বিত হয় তার চেষ্টা করছেন। তার জন্য যে অ্যাডমিনিস্ট্রেটিভ বিফর্মস কমিটি, তার যে রেকমেনডেশন ছিল সেই গুলিকে আপনি এক্সপিডাইট করার চেষ্টা করছেন—মাঝে এই আইন নিয়ে কিছু কেস হয়েছিল এবং তার জন্য কিছু অসুবিধা হয়েছিল—তার জন্য আপনাকে স্বাগত জানাচ্ছি। এর সঙ্গে আরও একটা কথা বলা দরকার, সম্প্রতি আমি দেখলাম রাজ্য সরকারের যে জমি অধিগ্রহণ আইন যেটা ১৯৪৮ সালে পাশ হয়েছিল এবং তার পর থেকে ৫ বছর করে মেয়াদ বাড়ানোর জন্য পুনর্নবিকরণ করানো হচ্ছে। কেন্দ্রীয় সরকারের কোনও প্রকল্পে বা রাজ্য সরকারের কোনও প্রকল্পে জমি অধিগ্রহণ করার জন্য এই আইনের সাহায্য নিতে হয়। অতি সম্প্রতি এটা নিয়ে একটা সমস্যার সৃষ্টি হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে পুনর্নবিকরণের অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল, কিন্তু তাঁরা সেটা আটকে রেখে দিয়েছিল এখানে পাশ করার পরেও। তাঁরা এক বছরের জন্য অনুমোদন দিয়েছেন, নূতন করে আইনটা নিয়ে পর্যালোচনার কথা বলেছেন। নিশ্চই কেন্দ্রীয় সরকারের এই পদক্ষেপ রাজ্য সরকারের উন্নয়ন মূলক কাজের ক্ষেত্রে বাধার সৃষ্টি করবে। নিশ্চই এর প্রতিবাদ হওয়া দরকার। আজকে আমি যে মূল কথাটা বলতে চাই সেটা বলে আমি আমার বক্তব্য শেষ করব। ভূমি সংস্কারের কথা আপনি চিন্তা করছেন বা কৃষিজীবি গ্রামের দুর্বলতর অংশের মানুষের স্বার্থ রক্ষার কথা চিন্তা করছেন, আপনার স্বপ্ন আছে, আপনার ইচ্ছা আছে অন্তত অতীতে সেই সংগ্রামী ভূমিকা ছিল। এখন আপনি নিজে বিচার করে দেখুন তো আপনার স্বপ্ন বাস্তবায়িত করার জন্য যে প্রক্রিয়া বা যে ব্যবস্থা নিয়েছেন সেই প্রক্রিয়ার দ্বারা রূপায়িত হচ্ছে কিনা? আপনি নিশ্চই এটা অস্বীকার করবেন না, আজকে যদি চাষী আন্দোলন, সংগঠিত গণ আন্দোলন গোড়ে তোলা না যায় হাজার আইন করেও সেটা কার্যকর হবে না, কানুন দৃষ্টিভঙ্গী নিয়ে কার্যকর করা যাবে না আপনার মূল দৃষ্টিভঙ্গীর স্বপ্ন বাস্তবায়িত করার ক্ষেত্রে। চাষী আন্দোলন এবং সংগঠিত গণ আন্দোলন গোড়ে তোলা না যায় তাহলে সঙ্কটগ্রস্ত পুঁজিবাদী সমাজব্যবস্থায় নীতি নৈতিকতা মূল্যবোধ রক্ষা করতে পারবেন না। ফলে আপনি যেটা চাচ্ছেন সেটা পারবেন না। গণ আন্দোলনকে বিসর্জন দিয়ে, চাষী আন্দোলনকে বিসর্জন দিয়ে শুধু সংস্কৃতি মূলক পদক্ষেপ নিলে কার্যকর হবে না। আমি আশা করি এই দিকের প্রতি আপনি গুরুত্ব দেবেন এবং এই সম্পর্কে আপনার বক্তব্য রাখবেন। শুধু পঞ্চায়েতের মাধ্যমেই এটাকে কার্যকর করা যাবে না, সেটা অকার্যকর হয়ে যাবে যদি সেটা গণআন্দোলন থেকে বিচ্ছিন্ন থাকে। একটা সরকার শ্রমিক শ্রেণী, খেটে খাওয়া মানুষের হাতিয়ার হতে পারে যদি গণ আন্দোলন-এর শক্তি তার পিছনে থাকে। তা না হলে সরকার সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজ করতে পারে না। আপনি একদিন দেখবেন, কংগ্রেসের সময়ে পঞ্চায়েতগুলো যেমন ভাবে বাস্তু ঘুঘুর বাসায় পরিণত হয়েছিল, সি. পি. এম.-এর পঞ্চায়েতগুলোর কিছু কিছু এই অবস্থায় পরিণত হয়েছে, যেটা নিশ্চয় আপনার কাছে আকাঙ্খিত নয়? এগুলোর দিকে দৃষ্টি রেখে, আশা করব যে আপনি

এই সংস্কারগুলোকে কার্যকর করবেন। এটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কারের বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করি। সমর্থন করাটা আমি শুধু কথাতেই করি না, সমর্থন করি এই জন্য যে, আজকে ভারতবর্ষের মধ্যে ভূমি সংস্কার ব্যবস্থার জন্য যে আইন এবং পরবর্তী অধ্যায়ে যে ভূমি সংস্কার আইন তাকে ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ বলা যায়। শুধু আইনই নয়, বাস্তব পরিস্থিতিতে জোতদারদের কাছ থেকে বেআইনি জমি ছিনিয়ে নিয়ে গরীব মানুষের মধ্যে বিলি করার দিক থেকে এটি শ্রেষ্ঠ। পশ্চিমবঙ্গে কংগ্রেসিরা শাসন করেছেন এবং বিভিন্ন রাজ্যে তাঁরা যেখানে শাসন করছেন, তাঁদের সাথে তুলনায় একে শ্রেষ্ঠ বলে দাবি করি এবং মনে করি, সেই কারণে আমি ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি। সমর্থন করেও কিছু আত্মসমালোচনা করা প্রয়োজন বলে আমি মনে করি। বাস্তব অবস্থায় আমি নিজের চোখে যা দেখেছি তা এখানে তুলে ধরছি। জমি বিলি বন্টন ও ভূমি সংস্কারের জন্য যে স্থায়ী কমিটি আছে, তাঁরা নির্বাচিত প্রতিনিধি। নির্বাচিত কমিটি নিশ্চয়ই জমি বিলি বন্টন করবেন, আমি তাকে সমর্থন করি। সমর্থন করেও বলতে চাই যে নির্বাচিত প্রতিনিধি হলেই শ্রেণীস্বার্থে সবাই গরীব মানুষের শ্রেণীর পক্ষে থাকে না—যেমন, এই রাজ্যে বিধানসভায় কংগ্রেসিরা নির্বাচিত প্রতিনিধি ছিলেন, তাঁরা এখানে কিছু করেন নি, ঠিক তেমনি বিভিন্ন রাজ্যের বিধানসভায় কংগ্রেসিরা নির্বাচিত প্রতিনিধি হিসাবে থেকেও কিছু করছেন না, মাননীয় মন্ত্রী মহাশয় একথা নিশ্চয়ই জানেন। তাই তাঁর এই সংগ্রামে, ভূমি সংস্কারের ব্যাপারে সমস্ত কৃষক সংগঠনের প্রতিনিধিদের রাখা উচিত বলে মনে করি। ভূমি সংস্কারের স্থায়ী কমিটির সাথে তাই দাবি করি, বিভিন্ন কৃষক সভার প্রতিনিধিদের রাখার চেষ্টা তিনি করবেন। আমি মনে করি ভূমিহীন কৃষকদের মধ্যে পাট্টা তিনি যা দিয়েছেন এবং দেবার চেষ্টা করছেন তারজন্য তাঁকে ধন্যবাদ দিই, কিন্তু বাস্তব অবস্থায় পাট্টাপ্রাপ্ত হবার পর কিছু রিভাইজড হওয়া দরকার। কারণ রিভাইজড না হওয়ার ফলে দেখা যাচ্ছে যে, পাট্টাপ্রাপ্ত জমিগুলিতে দুজন, তিন জনের নাম অন্তর্ভুক্ত হয়ে গেছে অথবা যে পাট্টা পেয়েছে, সে কিন্তু জমিতে কোনও দখল পাচ্ছে না। শুধু কি তাই, আমার জেলাতে আনন্দ মার্গীরা পাট্টাপ্রাপ্ত জমিতে বিরাট আশ্রম গড়ে তুলছে। আমার জেলা দার্জিলিংয়ে পাট্টাপ্রাপ্ত জমি কিনে নিয়ে বিরাট আনারস বাগান হয়েছে। এই ভূমি সংস্কার কমিটিকে দোষ না দিয়ে, এই আনারসের জমি ও ভেস্ট করা জমিগুলো যা জোর করে দখল করে রাখা আছে, সে সম্বন্ধে আমি এই বিধানসভায় বারবার করে তুলে ধরার চেষ্টা করেছি—পাট্টাপ্রাপ্ত জমিগুলি কেড়ে নিয়ে তা গরীব মানুষদের মধ্যে বিলি করা হচ্ছে না।

[6-00 – 6-10 P.M.]

এখানকার আনারসের বাগানগুলি আজকে বেআইনি ভাবে তারা চা বাগানে রূপান্তরিত করছে। তারা যে কোথা থেকে লাইসেন্স পাচ্ছে জানি না। এই জমিগুলিকে আইন অনুযায়ী যাতে রাখতে পারেন এই বিষয়গুলি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি। এইটা একটু মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ২৪ পরগনা জেলার মেছো ভেড়ি এলাকায় সেখানকার মেছো ভেড়ির মালিকরা গরীব কৃষকদের জমি কেড়ে নিয়ে

তারা মেছো ভেড়ি করছে, বাঁধ ভেঙ্গে নোনা জল ঢুকিয়ে তারা কৃষকের ফসলকে মেছো ভেড়িতে রূপান্তরিত করছে। আমি মন্ত্রী মহাশয় অনেকবার কয়েকটি কমিটি করে এসেছেন এবং সেই কমিটির রিপোর্টও পেশ করেছে কিন্তু সেই মেছো ভেড়ির মালিকদের কোনও শায়েস্তা করা যায় নি। এই মেছো ভেড়িগুলিকে নিজেরা নিয়ে সরকার কেন ফিসারিজ ডিপার্টমেন্টকে দিয়ে সমবায়ের মাধ্যমে কাজ করতে পারছেন না। এই বিষয়টা একটু মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করছি। আমার ছোট জেলা পশ্চিম দিনাজপুর জেলায় জমি রূপান্তরিত হয়ে গেছে। আইন আছে কিন্তু সেই আইনের ফাঁক দিয়ে ওই সমস্ত জমি কেটে বাঁধ হচ্ছে, পুকুর কাটছে এবং নানাভাবে চাষ যোগ্য জমিকে অন্য কাজে রূপান্তরিত করা হচ্ছে। আইন থাকা সত্ত্বেও সেই আইন কার্যকর হয় নি। যারা রূপায়ণ করছে তাদের বিরুদ্ধে কোনও শাস্তির ব্যবস্থা করা হচ্ছে না আমি বলি আপনি একটু এই ব্যাপারে কঠোর হন। কঠোরভাবে একটু নজর করলে এই সমস্যার সমাধান করতে পারবেন। এই জিনিসগুলি আমাদের দেখা দরকার। তৃতীয় ভূমি সংস্কার আইন একটা চালু করার দরকার যাতে আরও সমভাবে জমিগুলি নিতে পারে সরাসরি। আমি একটা কথা বলতে চাই, আপনি ছোট খাটো কৃষকদের জমির পাট্টা দিয়েছেন সেটা নিশ্চয়ই সমর্থন যোগ্য। ব্যাঙ্কের থেকে ঋণ পায়। কিন্তু ঋণ যা পায় তা খুবই সামান্য, কৃষকদের এক বিঘা, দুই বিঘা জমিতে চাষ করতে গিয়েই শেষ হয়ে যায়। তাদের সেই টাকা শোধ করা কষ্টকর হয়ে ওঠে। একটা জিনিস দেখছি সমগ্র অঞ্চলে জমিতে লিজ হচ্ছে, পাট্টাতে লিজ হচ্ছে। ছোটখাটো কৃষকরা জমি লিজ দিয়ে দিচ্ছে। কৃষকদের যাতে সমবায়ের মাধ্যমে আনা যায় সেইজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কৃষি সমবায় করলে কৃষকদের হাতে যে জমি দিয়েছেন সেই জমি তারা রাখতে পারবে। তারপরে বর্গাদার এবং পাট্টাদারেরা যখন জমি দখল করতে চাইছে তারা সেই দখল করতে পারছে না। ছোট কৃষকরা ফৌজদারী কেস করে আইন আদালত করে জমি দখল করতে পারছে না। ফলে রেকর্ডে বর্গাদারদের, পাট্টাদারদের নাম থাকলেও তারা জমি দখল করতে পারছে না। সেইজন্য আইনটা একটু সংশোধন করে পাট্টা প্রাপ্তরা যাতে জমি পায় তার ব্যবস্থা করতে হবে। এই ব্যাপারে আপনাকে একটু কঠোর শাস্তির ব্যবস্থা করা দরকার। সঠিকভাবে বর্গাদারদের রেকর্ড করা দরকার। জমির মালিকরা দখল করে রেখে দিচ্ছেন ফলে বর্গা রেকর্ড ব্যর্থ হয়ে যাচ্ছে। বিষয়টি মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাধবেন্দ্র মোহান্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী তার যে বাজেট পেশ করেছেন আমি সেটাকে সমর্থন করছি, ও সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমরা ১২ বছরের বামফ্রন্টের শাসনে যেটা দেখেছি সেটা হচ্ছে পশ্চিমবাংলার ভূমিসংস্কারের ক্ষেত্রে পরিবর্তন না করলেও তার একটা মৌলিক পরিবর্তন না হলেও তার বিশেষ একটা পরিবর্তন ঘটেছে। অর্থনৈতিক পরিবর্তন ঘটেছে এর ফলে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে বিভিন্ন কাজ কৃষি, সেচ তারও অগ্রগতি ঘটেছে। এখানে আমাদের দেবপ্রসাদ বাবু যে বক্তব্য রাখলেন আমি সেই ব্যাপারে বলতে চাইছি যে তিনি যা বললেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গতকয়েক বছরে কি করেছেন। কিন্তু আমি তাকে এটুকু স্মরণ করিয়ে দিতে চাই যে বামফ্রন্ট সরকার সমাজতান্ত্রিক সরকার নয়, বিপ্লবী সরকার নয়, এটা একটা কেন্দ্রের

অঙ্গরাজ্য। তাই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আজকে বিভিন্ন উন্নয়নমূলক কাজ তারা করছে, ভূ-সংস্কারের কাজ করতে হচ্ছে। আমাদের শ্রদ্ধেয় মাননীয় মন্ত্রী সঠিক ভাবেই বলেছেন ভূ-সংস্কারের কাজে আমাদের কেন অনেক পথ অতিক্রম করতে হবে। আমাদের এই কাজে আগামী দিনেও পাব সকলের অকুণ্ঠ সহযোগিতা ও উৎসাহ, এই আশা নিয়েই আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২০০ বছর আগে, অর্থাৎ ১৭৮৯ সালে যে ফরাসী বিপ্লব হয়েছিল তার উৎসব এখন চলছে। তার ৪ বছর বাদে আমাদের এই বাংলা ও ভারতবর্ষে যখন সামন্ততন্ত্র পরাজিত হচ্ছে তখন চিরস্থায়ী বন্দোবস্ত চালু হয়েছিল। এটা লর্ড কর্ণওয়ালিশের নেতৃত্বে চালু হয়েছিল। এবং এর সঙ্গে সঙ্গে আর একটা শাসক শ্রেণীর জন্ম নিয়েছিল সে হল মহাজন। একদিকে বৃটিশ শাসন ও অপর দিকে মহাজন এদের বিরুদ্ধে আমাদের দেশের মানুষ লড়াই করেছে। সেটা আমরা বলতে চাই না। আমরা যেটা বলতে চাই সেটা হচ্ছে দেশ বিভাগের আগে যখন তেভাগা আন্দোলন হল তখন ৬০ লক্ষ কৃষক ঐ আন্দোলনে যোগ দিয়েছিল এবং তাদের দাবি ছিল বিনা খেসারতে জমিদারী প্রথা উচ্ছেদ এবং তেভাগা আইন জারি করা। এই ব্যাপারে ফ্লাউড কমিশন একটা তদন্ত করে এবং তারা জমিদারী প্রথা উচ্ছেদের পক্ষে এবং তেভাগা আইনের পক্ষে মত দেয়। কিন্তু খেসারত দেওয়ার কথা বলে। আমাদের পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে জমিদার শাসকদেরকে খেসারত বাবদ দেওয়া হয়েছে ৬০০ কোটি টাকার মতো। শুধু তাই নয়, '৬১ সালে যখন আন্দোলন তীব্র হল—তখন প্রশান্ত মহলানবীশ কমিটি হল, তার যে রিপোর্ট বেরিয়েছে সেখানে তিনি বললেন সারা ভারতবর্ষে যদি ২০ একর করে জমির সিলিং বাঁধা যায় তাহলেও ৬-কোটি ৩০ লক্ষ উদ্বৃত্ত হবে।

[6-10 – 6-20 P.M.]

তারপর ২ বছর পরে কেন্দ্রীয় কৃষি মন্ত্রী লোকসভায় বললেন যে না, ৬ কোটি ৩০ লক্ষ হবে না, ৪ কোটি হবে। ১৯৮৭ সালের ৩০ শে জুন কৃষি মন্ত্রী বললেন দিল্লিতে পার্লামেন্টে যে ৩৬ লক্ষ একর জমি উদ্বৃত্ত হবে। এই হল ঘটনা, এই হল কেন্দ্রীয় সরকার। দেবপ্রসাদ বাবু কেন্দ্রীয় মন্ত্রীর পক্ষে বলেছেন যে পশ্চিমবঙ্গের সরকার খাস জমি বিলি করতে পারছে না, মাননীয় মন্ত্রী তার জবাব দিয়েছেন। কংগ্রেস শাসক দল আসলে কৃষকদের জমি দিতে চায় না, সেজন্য পশ্চিমবঙ্গের মানুষ, কৃষক, ক্ষেত মজুর, বর্গাদাররা আন্দোলন করেছে, ৪৫০ জন মানুষ খুন হয়েছে বিভিন্ন এলাকার। দেবপ্রসাদ বাবু বলেছেন আমাদের কর্মীরা নাকি জোতদার জমিদারদের সাথে আঁতাত করেছে, আমি বলছি দেবপ্রসাদ বাবুর কর্মীরা আঁতাত করতে পারে কিন্তু আমরা আঁতাত করিনি, বেনামী জমি আমরা উদ্ধার করেছি, জলা জমি উদ্ধার করেছি, মেছো ঘেরি, বিল, বাঁওর যাই বলুন সেখানে উদ্ধার হচ্ছে। আজকে ঐভাবে কুৎসা করে বামফ্রন্টকে হেয় করা যাবে না। আগের দিনে বর্গাওদারকে প্রমাণ করতে হত যে সে বর্গাদার, আজকে বামফ্রন্ট সরকার কি করেছে, না, জমির মালিককে প্রমাণ করতে হবে যে সে বর্গাদার নয়। সেজন্য বামফ্রন্ট সরকার বলেছেন রেকর্ডেড বর্গাদার হোক আর নন-রেকর্ডেড বর্গাদার হোক উভয়েই প্রোটেকশন পাবে। রেকর্ডের বর্গাদার নন-রেকর্ডেড উভয়েই সরকারের কাছ থেকে সহযোগিতা পাচ্ছে। হাইকোর্টে জমির মালিকরা যাচ্ছে, তারা বর্গাদারকে হয়রানি করার চেষ্টা করছে, কিন্তু আমরা সেখানে লড়াই করছি, হাইকোর্টে কেস

করছি, গভর্নমেন্টের পক্ষ থেকে লিগ্যাল এড দিচ্ছে। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব বর্গাদার কেসে হাইকোর্টে যাতে লিগ্যাল এড ঠিকমতো পায় সেদিকে নজর দিন। তাই আমি এই কথা বলতে চাই বামফ্রন্টের আমলে শরৎচন্দ্রের গফুররা আমিনার হাত ধরে আল্লার কাছে বিচার চেয়ে আজকে গ্রাম ছেড়ে চলে যাচ্ছে না। রবীন্দ্রনাথের উপেন আজ জমি হারিয়ে সাধু হয়ে যাচ্ছে না, তারা আজ তারজন্য লড়াই করছে। সেজন্য আমি এইকথা বলতে চাই আজকে যে আন্দোলন চলছে সেই আন্দোলনকে আরও তীব্র করতে হবে। পুলিশ প্রশাসনে কোনও কোনও ক্ষেত্রে ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, সেটা লক্ষ্য রাখতে হবে। সিদ্ধার্থশঙ্কর রায় ১৯৭২ সালে এসে আইন জারি করলেন যে ৭ই আগষ্ট তারিখ পর্যন্ত যে সমস্ত জমি হস্তান্তরিত হয়েছে তা আইনত সিদ্ধ।

কংগ্রেস আমলে যে ভূমি আইন ছিল তার বিরুদ্ধে তখন কংগ্রেস আন্দোলন করেছিল এবং সরকারের উপর চাপ সৃষ্টি করেছিল। তখন বাধ্য হয়ে সিদ্ধার্থশঙ্কর রায় আইন জারি করে বললেন ১৯৬৯ সালের ৭ই আগষ্ট পর্যন্ত যে সমস্ত জমি হস্তান্তরিত হয়েছে সেগুলি বৈধ। তারপর যখন দ্বিতীয় ভূমি সংস্কার আইন এল তখনও কৃষকদের আন্দোলন এগিয়ে চলেছে এবং উদ্বৃত্ত জমি ধরা হয়েছে। নদীয়া এবং মুর্শিদাবাদে জলা জমি নিয়ে যে বিরোধ রয়েছে সেটা যাতে মিটে যায় তারজন্য সরকারের চেষ্টা করা উচিত। এই ব্যাপারে আমরা কৃষকদের তরফ থেকে চেষ্টা করে যাচ্ছি। চরের জমি নিয়ে নানারকম বাধা সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে যে সমস্ত চরের জমি বিলি করা হবে সেখানে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে বিলি বন্টন করতে হবে এবং এক্ষেত্রে ইরিগেসন ডিপার্টমেন্টকে হস্তক্ষেপ করতে হবে। আর একটা জিনিস দেখছি, ইনজাংসনের মাধ্যমে বহু জমি দখল করে রাখা হয়েছে। এই ইনজাংসন যাতে ভ্যাকেটেড হয় তারজন্য সরকারকে দৃষ্টি দিতে হবে এবং মন্ত্রী মহাশয়কেও চেষ্টা করতে হবে। যে সমস্ত জমি পার্টলি ভেস্ট হয়েছে সেগুলি যাতে পুরোপুরি ভেস্ট হয় তারজন্য ব্যবস্থা করা হয়েছে। এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে ব্যক্তিগত মালিকানায় যেগুলো রয়েছে সেগুলোও যাতে ভেস্ট হয় তার জন্য ব্যবস্থা করতে হবে। পাট্টা জমির ক্ষেত্রে যে অসুবিধা রয়েছে সেটাও দূর করা দরকার। এখন যে আইন আছে তাতে বলা হচ্ছে জেলায় গিয়ে এস ডি ও-র কাছে হিয়ারিং হবে। আমার প্রস্তাব হচ্ছে এটা স্থায়ীভাবে ব্লক স্তরে হিংয়ারিং-এর ব্যবস্থা করতে হবে। খাজনা আদায় করার ব্যাপারেও একটা সমস্যা দেখা দিয়েছে। বর্তমানে সেচ এলাকায় ৪ একর জমি এবং অসেচ এলাকায় ৬ একর জমির খাজনা মকুব করা হয়েছে। কিন্তু বাস্তবে দেখছি গভর্নমেন্ট বহু লোকের কাছ থেকে খাজনা আদায় করছে। আমার অনুরোধ হচ্ছে, কৃষকরা যাতে এর থেকে রেহাই পায় তার ব্যবস্থা করুন। কৃষকরা নানা অসুবিধার জন্য সবসময় দরখাস্ত করতে পারেনা কাজেই তাদের অবস্থাটা বিবেচনা করতে হবে। কৃষক আন্দোলনের ক্ষেত্রে কিছু কিছু অব্যবস্থা থাকা সত্ত্বেও জমির ব্যাপার নিয়ে আমরা সংগ্রাম করব ফিউডাল ল্যাণ্ডলর্ডিজম এবং ক্যাপিটাল ল্যাণ্ডলর্ডিজম-এর বিরুদ্ধে। রবীন্দ্রনাথের "উপেন" এবং শরৎচন্দ্রের 'গফুরের" দল যারা গ্রামে রয়েছে তারা লড়ছে, লড়বে এবং আমরা তাদের পক্ষে দাঁড়াব। দেবপ্রসাদবাবু এবং কংগ্রেস দল তাদের রুখতে পারবেন না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 P.M.]

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বাজেট প্লেস করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাচ্ছি। তিনি যে পদক্ষেপ নিয়েছেন সেটা খুবই প্রশংসার যোগ্য। এই জন্য যে সারা ভারতবর্ষের বিভিন্ন স্টেটে যেভাবে ভূমিহীনদের ভূমি বিতরণ করা হয়েছে, তুলনামূলকভাবে দেখলে দেখা যাবে যে পশ্চিমবাংলা সব স্টেটের চেয়ে অনেকখানি এগিয়ে গিয়েছে। এবং এতো কম সময়ের মধ্যে এই ভূমি বন্টন যেভাবে করেছেন তা খুবই উল্লেখযোগ্য। ফার্স্ট প্রেফারেন্স দেওয়া হয়েছে ভূমি বন্টনের ক্ষেত্রে যেটা ইতিপূর্বে দেখা যায় নি সেটা আমাদের এই বামফ্রন্ট সরকারের ভূমি রাজস্ব মন্ত্রী সেটা সহানুভূতির সঙ্গে দেখছেন। সহানুভূতির সঙ্গে তাদের অধিকারকে সুরক্ষিত করবার চেষ্টা করেছেন। এটা খুবই উল্লেখযোগ্য যা ইতিপূর্বে ছিল না। অন্যান্য স্টেটে এই রকম ধরণের সুব্যবস্থা নাই। আদিবাসী তফসিলি ভূমিহীনদের ক্ষেত্রে অগ্রাধিকার দিয়েছেন যেটা অন্য স্টেটে নাই। আমি এ ক্ষেত্রে একটি জিনিস সংযোজন করতে চাচ্ছি। পশ্চিমবাংলায় মোট আদিবাসি তফসিলি আদিবাসী ভূমিহীন কত এবং অন্যান্য ভূমিহীন কত তার একটা পরিসংখ্যান আপনি যদি দেন বা আপনার ডিপার্টমেন্ট দেন তাহলে আমাদের সুবিধা হোত সহায়ক হোত বলে মনে করি। আর একটা কথা জমির ব্যাপারে একটা বিশেষ দিক আছে। যার ব্যাপারে আমরা যখন বিরোধী পক্ষে ছিলাম তখন আন্দোলন করেছিলাম যে বেনামী জমিগুলি উদ্ধার করা হোক এবং ভূমিহীনদের মধ্যে তা বিতরণ করা হোক। এই ব্যাপারে তিনি যে পদক্ষেপ নিয়েছেন তা উল্লেখযোগ্য। এই ব্যাপারে আমি উল্লেখ করতে চাচ্ছি, ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্ট, লিমিটেসন অ্যাক্ট এগুলোর আইন সংশোধন করে যাতে তাড়াতাড়ি দখল করা যায় সেই কোনও ব্যবস্থা করা যায় কিনা সে সম্বন্ধে আপনি একটু চিন্তা করবেন। কারণ বিভিন্ন ক্ষেত্রে সুও মোটো কেস গভর্নমেন্টের সেটেলমেন্ট অফিসাররা সেটা করতে অসুবিধা উপলব্ধি করছে।

বিভিন্ন জায়গায় ঘুরে দেখে এটা আমরা অনুভব করেছি। আমি সেই জন্য তাঁকে বলব যে, ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্ট, লিমিটেসন অ্যাক্ট জনিত যে বাধাগুলি আছে সেটা আপনি একটু ভেবে দেখবেন। আর একটা জিনিস হল এই, ভূমির সঠিক পরিমানটা আজকে বিশেষ ভাবে নিরুপন করা দরকার। কারণ ভূমির অবক্ষয় বা বিভিন্ন জায়গায় সমুদ্রাঞ্চলে যে সব জমি চলে গেছে সেগুলির সঠিক পরিসংখ্যান কোথাও পাওয়া যাচ্ছে না। তার ফলে মৌজার ম্যাপ, খতিয়ান দাগ নং ইত্যাদি সঠিক ভাবে তাঁর কাছে পৌছচ্ছে না। আমি তাই থিওডোলাইড সার্ভে বা কমপাস সার্ভে করা টোটাল ভূমির পরিমানটা নিরুপন করার অনুরোধ জানাব। এই কথা বলে তাঁর বাজেটকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় ভূমি এবং ভূমি সদ্ব্যবহার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। আমরা যেটা মনে করি বা বিশ্বাস করি তা হল এই, একটা দেশের অগ্রগতি নির্ভরশীল হয় ভূমি সংস্কারেব উপর এবং এই ভূমি সংস্কার করতে পারলেই সেই দেশ এগিয়ে চলতে পারে। আমরা জানি যে,

আমাদের এই ভূমি সংস্কারের কাজ মন্থর গতিতে হচ্ছে। ভারতবর্ষের এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের সীমিত ক্ষমতার ভিতর দিয়ে কাজ কর্ম পরিচালিত করতে হচ্ছে। সেই জায়গায় দাঁড়িয়ে গত ১০/১২ বছরে এই দপ্তরের কার্যকলাপ নিঃসন্দেহে একটা বিরাট সাফল্য দাবি করতে পারে, এটা আমরা জোর করে বলতে পারি। আমরা দেখতে পাচ্ছি গোটা দেশে যে পরিমান জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং যে জমি সরকার বিলি করেছেন তার সঙ্গে যদি পশ্চিমবঙ্গ সরকারে ন্যস্ত জমি, বিলি বন্টনের তুলনা করি তাহলে আমরা দেখতে পাব যে, আমাদের সাফল্য নিঃসন্দেহে অনেক বেশি হয়েছে এবং আমরা এই দাবি নিশ্চয় করতে পারি। গোটা দেশে যেখানে সরকারে ন্যস্ত জমির পরিমান হচ্ছে ৭৩.২৫ লক্ষ একর, সেখানে আমাদের পশ্চিমবাংলায় সরকারে ন্যস্ত জমির পরিমান হচ্ছে ১২.৫৭ লক্ষ একর। আমরা এটা লক্ষ্য করে দেখছি যে, সরকারে ন্যস্ত জমির ৬ ভাগের এক ভাগই পশ্চিমবাংলার এবং পশ্চিমবাংলা সরকারের সফল প্রচেষ্টা ও উদ্যোগের ফলেই এটা সম্ভব হয়েছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। ভূমি বন্টনের ক্ষেত্রেও একটা বিরাট অগ্রগতি আমরা লক্ষ্য করেছি। সারা দেশে যেখানে ৪৪.৫৯ লক্ষ একর জমি বিলি হয়েছে, সেখানে শুধু পশ্চিমবাংলায় ৮.৬০ লক্ষ একর জমি বিলি হয়েছে। আমাদের সারা রাজ্যে (পঃবঃ) ২০ ভাগ জমি বিলি করা হয়েছে, নিঃসন্দেহে এটা একটা গুরুত্বপূর্ণ দিক। গোটা ভারতবর্ষ এবং পৃথিবীর বিভিন্ন দেশে আমাদের এই সাফল্য ছড়িয়ে পড়েছে। পৃথিবীর বিভিন্ন দেশ থেকে আমাদের এই বর্গা রেকর্ডের কাজ দেখতে বিশেষজ্ঞরা এসেছেন। আমাদের রাজ্যে আমরা এটা লক্ষ্য করে দেখছি যে, ১৮ লক্ষের'ও বেশি লোক সরকারি খাস জমি পেয়েছে। আমরা জানি ৩০ বছর কংগ্রেসি রাজত্বকালে পশ্চিমবাংলায় হয়ত ১ থেকে ১।। লক্ষ বর্গাদারের নাম রেকডিং হয়েছিল, নথিভুক্ত হয়েছিল। আজকে সেখানে আমরা লক্ষ্য করছি যে, ১৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করা সম্ভব হয়েছে, এই বিরাট সাফল্যের কৃতিত্ব নিশ্চয় আমরা দাবি করতে পারি। ভূমি সংস্কারের সুফল আমরা সকলেই দেখতে পাচ্ছি। তফসিলি জাতি ও উপজাতিদের স্বার্থ রক্ষা করার মানসিকতা নিয়ে সরকার তৈরি হয়েছে। সমাজের যারা তলাকার মানুষ সেই মানুষগুলিকে রক্ষা করার চেষ্টা আমরা করব, তাদের পাশে দাঁড়াবার চেষ্টা করব। তাই আমরা লক্ষ্য করে দেখছি যে, সরকারি জমি বিলি বন্টনের ক্ষেত্রে এই শ্রেণীর ১০ লক্ষ মানুষ উপকৃত হয়েছে। ভাগচাষী, বর্গাদার হিসাবে যাদের নাম রেকর্ডেড হয়েছে, তার পরিমান হল ৫.৮৪ লক্ষ। সুতরাং তলাকার মানুষের স্বার্থ সুরক্ষিত করার প্রশ্নটি নিঃসন্দেহে উল্লেখযোগ্য ইতিবাচক দিক বলা যেতে পারে। এতে একটা বিরাট উৎসাহ সৃষ্টি হয়েছে। এই দপ্তরের কাজ বলে শেষ করা যায় না। শুধু ভূমিহীন কৃষক, ক্ষেত মজুরদের জমি দিয়ে, বর্গা রেকর্ডের মধ্যেই সরকার তার কাজকে সীমাবদ্ধ করে রাখেন নি, কৃষকদের চাষবাসের প্রশ্নে, উৎপাদনের প্রশ্নে তাদেরকে যাতে মহাজন, সুদখোরদের পায়ে বিকিয়ে যেতে না হয় তার জন্য সরকার যথাসাধ্য চেষ্টা করেছেন এবং সেই কাজ কর্মের অগ্রগতি যাতে ব্যাহত না হয় তার জন্য সরকার যথাসাধ্য চেষ্টা করেছেন। আমরা লক্ষ্য করেছি, কৃষি উৎপাদনের উপকরণ দেবার ক্ষেত্রে সরকার ঋণ দেবার ব্যবস্থা করেছেন এবং ব্যাঙ্কের মাধ্যমে'ও ঋণ দেবার ব্যবস্থা এই সরকার সুনিশ্চিত করেছেন।

[6-30 – 6-40 P.M.]

আমরা লক্ষ্য করেছি, ১৬.৮ লক্ষ জন ব্যাঙ্কের মাধ্যমে কৃষিঋণ সংগ্রহ করতে পেরেছেন। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলায় ভূমি ব্যবস্থায় বৈপ্লবিক পরিবর্তন না ঘটলেও অনেকখানি পরিবর্তন ঘটেছে। স্যার, আমি আগেই বলেছি যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে সীমাবদ্ধ আর্থিক ও সাংবিধানিক ক্ষমতার মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে। এর উপর আর্ত বিপ্লীরা আমাদের কাজের বিভিন্ন ভাবে সমালোচনা করে এই কাজকে ব্যাহত করতে চাইছেন এবং তার মাধ্যমে যে তারা শোষক জোতদার জমিদার শ্রেণীকে সাহায্য করতে চাইছেন এবং তাদের স্বার্থে কাজ করছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই জায়গায় দাঁড়িয়েও সারা ভারতবর্ষে যেখানে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের হাতে মোট জমির পরিমান যা তার মাত্র ২৯ ভাগ রয়েছে সেখানে আমাদের এই পশ্চিমবঙ্গে মোট যা জমি তার ৬০ শতাংশ রয়েছে এই ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে এবং ভাগচাষীদের ধরলে সেই সংখ্যাটা হয়ে যায় ৭০ শতাংশ। এর প্রতিফলনও ঘটেছে কৃষিক্ষেত্রে। সেখানে নানান রকমের প্রতিবন্ধকতা থাকা সত্ত্বেও এবং তার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের চক্রান্ত থাকা সত্ত্বেও গত বছর আমরা আমাদের রাজ্যের ৯৮ হাজার হেক্টর জমিতে বোরো চাষ করতে পেরেছি। স্যার, আপনি জানেন, গত বছর আমরা রেকর্ড ফলন ফলিয়েছি—১০৩ লক্ষ টন। এর কারণ হচ্ছে, যারা ভূমিহীন ছিলেন তারা কিছুটা করে জমি পেয়েছেন এবং বর্গাদারদের নাম রেকর্ড হওয়ার জন্য আজ তারা সেই সমস্ত জমিকে নিজের সন্তানের মতোন ভালবাসছেন এবং চেষ্টা করছেন সেই জমিতে যত বেশি সম্ভব ফসল ফলাতে। এর ফলে কৃষি উৎপাদন বেড়েছে এবং আমরা একটা জায়গায় গিয়ে দাঁড়াতে পেরেছি। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই, আমরা আরও যেটা লক্ষ্য করছি সেটা হচ্ছে, আজ পশ্চিমবাংলার কৃষকদের ক্রয়ক্ষমতা বেড়েছে। এর সঙ্গে সঙ্গে আমরা আরও যেটা লক্ষ্য করছি সেটা হচ্ছে, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে বসবাসকারী লোকের সংখ্যা যেখানে ছিল শতকরা ৫২ ভাগ আজ সেখানে সেই সংখ্যাটা কমে দাঁড়িয়েছে ৩৬ ভাগে। এটা এমনি এমনি হয়নি, নানান কারণের জন্য এই ঘটনা ঘটেছে। মানুষের ক্রয়ক্ষমতা বাড়ার সঙ্গে সঙ্গে স্যার, আজ পশ্চিমবঙ্গের অর্থনৈতিক ক্ষেত্রেও একটা পরিবর্তন সাধিত হয়েছে। মাননীয় সদস্যদের মধ্যে যাঁরা গ্রামাঞ্চলে থাকেন তাঁরা তো জানেনই এবং শহরাঞ্চলের মাননীয় সদস্যরাও জানেন, গ্রামাঞ্চলের অনেক জায়গায় আজ ছোটবড় অনেক গঞ্জ এবং বাজারের সৃষ্টি হয়েছে। এগুলি সৃষ্টি হওয়ার সঙ্গে সঙ্গে দোকানপাটের সংখ্যাও বেড়েছে এবং সেগুলিতে বিক্রির পরিমানও বেড়েছে। এগুলি এমনি এমনি হয়নি। ভূমিসংস্কারের কাজ হওয়ার জন্য পশ্চিমবাংলার মানুষের ক্রয়ক্ষমতা বেড়েছে এবং তা বাড়ার জন্য গ্রামের মানুষরা তাদের পরিবারের লোকেদের চাহিদার কিছুটা যোগান দিতে পারছে। স্যার, পশ্চিমবাংলার এই অগ্রগতি আরও অনেকখানি এগিয়ে নিয়ে যাওয়া যেত যদি পশ্চিমবঙ্গ সরকার ভূমিসংস্কার দ্বিতীয় সংশোধনী বিল যা ১৯৮১ সালে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠিয়েছিলেন তা যথাসময়ে অনুমোদিত হয়ে ফিরে আসতো। তারপর স্যার, এই ভূমিসংস্কার বিলের আরও সংশোধন হয়েছে—তৃতীয় সংশোধন ১৯৮৬ সালে হয়েছে কিন্তু তা এখনও অনুমোদিত হয়ে আসে নি। তার ফলে এখনও অনেক জমি বেনামী হয়ে আছে এবং জোতদার, জমিদাররা সেইসব জমি ভোগদখল করছে। এই জমি আমরা বিলি করতে পারছি না। এটা হলে আরও অগ্রগতি ঘটতো। স্যার, এই কথা বলে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে ও

**কাটমোশনগুলির বিরোধিতা করে শেষ করছি।**

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কংগ্রেসি সদস্যরা আজকে হাউসে নেই, তাঁরা লিখিতভাবে যে কাটমোশনগুলি দিয়েছেন সেগুলির সর্বাগ্রে জবাব দেওয়ার দরকার আছে বলে মনে করি। তারা বলতে পারলেন না, অন্তুতপক্ষে এই জবাবগুলি শুনে গেলে ভালো হয়। তার আগে একটা কথা বলি। সুব্রতবাবু কাট মোশন দিয়েছেন ৬১ নম্বর ডিম্যাণ্ডে। এটা ল্যাণ্ড রিফর্ম, এটা হওয়া উচিত ছিল ৭ নম্বরে। স্যার, আপনি একটু ক্লাশ নেবেন কারণ কোনটায় দিতে হয় সেটা হয়ত ঠিক জানেন না। এখানে ডি. ভি. সি সম্বন্ধে যেটা বলেছেন সর্বমোট ২ হাজার ৪ শত ১১.০২০ একরের জন্য, এটার মধ্যে আমাদের খাস জমি হচ্ছে ৫২৪.৬৯৫ একর। এটা বাদ দিলে যেটা অধিগৃহীত হবে সেটা হচ্ছে ১ হাজার ৮ শত ৮৬.৩২৫ একর। আমরা করেছি ১ হাজার ৮ শত ২৭.৬৫ একর। অর্থাৎ ১৮৮৬ একরের জায়গায় ১৮২৭ একর। এটা করার পরেও বলছেন যে করা হলনা। এটা থেকে আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। তারপরে যেমন—তমলুক, দিঘা ইত্যাদি ব্যাপারে সেখানে তারা অধিগ্রহণের জন্য বলেছেন ৫৮১ একর জমি অধিগৃহীত হবে। কিন্তু অ্যাকচুয়ালি আমরা যে প্রস্তাব পেয়েছি, ওদের মনে কি আছে আমরা জানিনা, তবে আমাদের কাছে যে প্রস্তাব এসেছে সেটা হচ্ছে ৫৫৮.৪০৫ একর এবং তার মধ্যে ৩৮৫.১ একর আমরা করেছি। এটাও নাকি ঠিক হলনা। এমন কি ক্ষতিপূরণের পরিমাণ হচ্ছে ৬৪ লক্ষ ৮৭ হাজার ৭৩২.৩৪ টাকা। এছাড়াও দেখবেন এই সার্কুলার রেল, মেট্রোরেল এর মধ্যে মেট্রো রেল সম্পর্কে আমরা একটা সেল করেছি। আর শুধু যেগুলি মহামান্য হাই কোর্টের ইনজাংশন আছে সেখানে আমরা কি করতে পারি বলুন? সেগুলি ওরা দেখুন। আর এদিকে প্রায় সব হয়ে গেছে, সার্কুলার রেলের জায়গায় কিছু ফার্মিং আছে, তাদের জন্য বিকল্প ব্যবস্থা করা দরকার। আমরা তো ঐ রকম লাথি মারলাম কোথায় যাবে জানি না, এই রকম ভাবে করতে পারিনা। কাজেই তাদের জন্য বিকল্প ব্যবস্থা করতে হবে। এছাড়াও তারা আরও কিছু কথা বলার চেষ্টা করেছেন। দুর্গাপুর চক বলে অনেক খোঁজ-খবর করেছি কিন্তু সেখানে কিছু পাইনি। বরং তারা যদি খোঁজ নেন তাহলে দেখবেন যে এই দুর্গাপুর, আসানসোল এলাকায় 'শিয়ালশোল', 'উখড়া' এবং এই কোলিয়ারির দুটো জিনিস ছিল। একটা ছিল বেঙ্গল কোল কম্পানির জমিদারী। সেটা কিন্তু এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের সময়েই যেমন অন্য জমিদারী হয়ে গেছে তেমনি তারাও হয়ে গেছে। তাদের ধারনা যে তারা উত্তরাধিকার সূত্রে বোধ হয় ওগুলো পেয়েছে। এটা ভুল ধারনা। তারপরে আমি খুব সম্প্রতি একটা প্রেস কনফারেন্স করেছিলাম। তারা লিখে দেখিয়েছেন যে জমিতে তারা কাজ করছেন তার একটার উপরে একের তিনে তারা বৈধ, দুইয়ের তিনে তারা অবৈধ ভাবে রয়েছে। এমন কি যেটা আমাদের জমি অর্থাৎ এই কোল কম্পানি যেটা আমাদের ভেস্ট করেছে, সেখানে ৮৪টি গ্রামে দেখেছি ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে মর্টগেজ দিয়ে তারা লোন করেছে। এই সব কাণ্ডও হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এটাই নয়, আজকে অধিগ্রহণের ক্ষেত্রে তারা ৩/৪ রকম পদ্ধতি গ্রহণ করেছেন। তারা যে ভাবে নেগোসিয়েশন করছেন, সহজ জমি যেগুলি তারা নেগোসিয়েশন করে নিচ্ছেন এবং তাতে কি দিচ্ছেন, আর কি নিচ্ছেন কিছুই আমরা জানিনা। আর যেগুলি কঠিন, যেগুলি নেওয়া মুস্কিল সেগুলি আমাদের ঘাড়ে এসে পড়ছে, যেখানে লোক বসতি

আছে, যাদের উচ্ছেদ করতে হবে সেগুলি আমাদের উপরে এসে পড়ছে। এই সম্বন্ধে অনেক আলোচনা করার পর তারা নিজেরাই বলেছেন যে এক একর জমিতে একটা করে এমপ্লয়মেন্ট দিতে হবে। এই নিয়ে আমাদের চিফ মিনিস্টার, আমি বারবার আলোচনা করেছি ওদের সঙ্গে। নানা ফর্মুলা হয়েছে এবং বার বার হয়েছে কিন্তু এখনও পর্যন্ত তা নিয়ে আলোচনা চলছে। এখন এসব বাদ দিলেও এমন কতকগুলি কার্জ হচ্ছে যার ফলে আপনারা জানেন যে এখানেই একটা রেজলিউশন নেওয়া হয়েছিল এবং সেখানে হয়ত ২/৪টি কথা বললেও কংগ্রেস সদস্যরা এক হয়ে এখান থেকে একটা ডেপুটেশনে যাবার কথাও বলেছেন। যে কাজ হচ্ছে—এখন আবার ওপেন কাস্টের ভিতর দিয়ে, তা খুব সাংঘাতিক ব্যাপার।

[6-40 – 6-50 P.M.]

ব্রিটিশ আমলে, কলোনিয়্যাল আমলে যেমন ওখানকার লোকদের সম্পর্কে কোনও রকম চিন্তা ভাবনা না করে খালি ঐ জায়গাটা যেন লুণ্ঠনের জায়গা ছিল, লুণ্ঠন করে যাবার মতো ঠিক সেই রকম ভাবে আচরণ হচ্ছে, একেবারে বিরাট বিরাট জায়গা সমস্ত নষ্ট হয়ে যাচ্ছে, রাস্তাঘাট নষ্ট হয়ে যাচ্ছে। এখানে মাটির ঢিপ, ওখানে কয়লার ঢিপ, মাটিগুলো গরমের দিনে ঝড়েতে উড়ে যাচ্ছে, রান্না খাবারের উপর পড়ে যাচ্ছে, জমি নষ্ট হয়ে যাচ্ছে, কয়লাগুলোতে আগুন লেগে যাচ্ছে, এই রকম নানা রকম অসুবিধা হচ্ছে। ক্লিয়ারলি একেবারে আইনে আছে, ১৯৮৬ সালে আবার নুতন অ্যামেণ্ডমেন্ট হয়েছে, তাতে বলা হয়েছে, কেন্দ্রীয় সরকারের এইগুলো দায়িত্ব। সেন্ট্রাল গভর্নমেন্ট এটা করলেন, তাছাড়া স্পেসিফিক্যালি যারা লেসি তারা শুধু নয়, সেন্ট্রাল গভর্নমেন্টের এটা দায়িত্ব। অনেকে মনে করছেন, অন্যান্য তো কাজ আছে, ওরা বলবার চেষ্টা করেছেন, সেদিনত শুনলাম ডিবেটে ওরা বলেছেন রয়্যালটি পান, অমুক পান, প্রত্যেকটার জন্য স্পেসিফিক কোন কাজে খরচ হবে, এই সব ব্যবস্থা আছে আর একটা হচ্ছে পার্ট অব দি প্রজেক্ট কস্ট—যে প্রজেক্ট করার জন্য সেই এলাকায় এই ধরণের অসুবিধা হচ্ছে, সেই সব এলাকার পরিবেশ ঠিক করে রাখা, তার সমস্ত কিছু ব্যবস্থা করার দায়িত্ব হচ্ছে তাদের। সেইগুলো পরিষ্কার ভাবে আছে। সেই জন্য কেন যে তিনি এই কথা বললেন, আমি জানি না। প্রথমে তো তিনি একটা করলেন, ভূমি সংস্কারের কোন কথায় না এসে একেবারে যে কথা নিয়ে বললেন, ডি. ভি. সি., রেল ইত্যাদি সম্পর্কে বললেন। অর্থাৎ কেন্দ্রীয় সরকারের পক্ষে একটা ওকালতি করে গেলেন এমন ভাবে, যেগুলো সম্বন্ধে এখানে ঠিক প্রযোজ্য নয়। এখানেও তারা জানেন যে কী কাণ্ড ঘটেছে। সেই জন্য এই বিষয়ে খুব বেশি যেতে চাইছি না। এছাড়া মাননীয় সদস্য আমাদের দেবপ্রসাদ সরকার মহাশয়, উনি যেটা বলেছেন, তার মূল কথায় আমি যাচ্ছি। সেই মূল কথা হচ্ছে যে গণ আন্দোলন ছাড়া যে কিছু হয় না এটা আপনি জানেন, আমরা সেটা বুঝি। কিন্তু এর দু একটা জিনিসের সম্বন্ধে বলতে চাই, প্রথমত একটা বিষয় খেয়াল করেন নি, এখনও পর্যন্ত যে ১২ লক্ষ ৫৭ হাজার একর কৃষি জমি সরকারে বর্তেছে, তার ১০।। লক্ষের উপর হচ্ছে স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে আর ২ লক্ষ হয়েছে ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টে। স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট মানে হচ্ছে, মধ্যসও ভোগী জমি পত্তনিদারদের এটা সহজ এবং ওটা ঐ সময়েই বেশি হয়ে গেছে। সেই জন্য ওটা একটা জিনিস। এটা হচ্ছে যে রায়তী জমি থেকে নিতে হবে, এটা খুব কঠিন এবং এই সম্পর্কে বেশি ব্যাখ্যা করতে চাইছি না। কারণ দীর্ঘ সময় দেওয়া হয়েছে, যখন ১৯৫১

সালের সেন্সাসে কাল্টিভেটিং ওনার বলে একটা ক্যাটাগরি ছিল, সেখানে মাত্র ১৬ লক্ষের কিছু কম, ধরুন ১৫ লক্ষ ৮০ হাজার এর মতো এই রকম কাল্টিভেটিং ওনারের ফ্যামিলি ছিল। ওটা সেনসাসে সব পাল্টে দিয়েছে। এখন ঐ রকম ভাবে রাখে না। কিন্তু এখন একটা হোল্ডিং-এর যে ব্যাপার আছে, যে বাড়তে বাড়তে এখন ৫৮ লক্ষ হোল্ডিং হয়ে গেছে। খুব কঠিন ব্যাপার। সেই জন্য এটা দেখবেন কোনও জায়গায় আপনি নরম বুরো মাটিতে কোদাল দিয়ে যত তুলতে পারেন, পাথরে মাটিতে তোলা তা সম্ভব নয়। সেই জন্য আপনি এই সময়ে এত হলো, আর ঐ সময়—কিন্তু ঐ সময় কোনটার হলো, আর এই সময় কোনটার হয়েছে, এটা যদি না বোঝেন তাহলে খুব মুস্কিলহবে। সেই জন্য এটা খুব ডিফিকাল্ট ব্যাপার আছে। এটা সাফাই গাইবার জন্য বলছি না। কিন্তু দুটোর তফাৎ আছে। এটা আমি অনেকবার বলেছি, আর একবার পরিষ্কার করে দিই। কারণ এখানে আপনিই তুলেছিলেন এবং আরও কয়েক জন তুলেছিলেন, তখন অবশ্য কংগ্রেসিরা উপস্থিত ছিলেন, পরিষ্কার ভাবে আগেও বলেছি, আবার আমি বলছি যে এক ছটাক জমি কংগ্রেস তারা আদায় করেনি। ঐ যে দেখছেন ১৯৭৭ সালের আগে যেটা ৬ লক্ষ ১২ হাজার একর জমি ঐ যুক্ত ফ্রন্টের আমলে, যেটা আপনিও স্বীকার করেছেন, সেই সময় সময় ছিল না আইন করার, সেই সময় ঐ জমিগুলো দখল করা হয়েছিল। কংগ্রেস তারপর সেইগুলো কেড়ে নেবার আপ্রাণ চেষ্টা করেছিলেন, পারেন নি। এবং সেই জমি শেষ পর্যন্ত তারা পেয়েছে। ১৯৬৭ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দীর্ঘ লড়াই-এর ফলে ঐ জমি তারা শত চেষ্টা ব্যর্থ করে তাদের অর্জিত অধিকার রক্ষা করার যে প্রচেষ্টা হয়েছিল তার ফলে সেই জিনিসটা ছিল। এখন সেই কঠিন কাজ গুলো করা হচ্ছে। এখনকার গুলো অ্যাড করলে আরও আড়াই লক্ষ'র মতো অ্যাড হয়। উনি কোথায় ৪ লক্ষ করা হয়েছে ইত্যাদি বললেন! তারপরে যেটা উনি বললেন, সে সম্বন্ধে ওঁকে বলছি যে, দেড় লক্ষ ফিরিয়ে দেওয়া হয় নি। ঐ দেড় লক্ষ তো আছেই, আরও নতুন অ্যাড হয়েছে। এবং যেটা দেওয়া হয়েছে সেটা হচ্ছে, '৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত ৭ লক্ষ এবং তারপরে আরও কিছু হয়েছে। ঐ দেড় লক্ষর জন্য আপ্রাণ চেষ্টা করব এবং সেক্ষেত্রে আপনাদের অনুরোধ করব সাহায্য করার জন্য। কারণ আপনাদের সাহায্যের প্রয়োজন আছে। উনি এই প্রসঙ্গে যে কথা বললেন তাতে আমি ওঁকে বলছি যে, আমি যখন মন্ত্রী তখন আমার কিছু আইন-গত, কিছু কাঠামো-গত বাধা আছে। আবার আমি কৃষক সভার সভাপতিও বটে। এবং কৃষক সভার সভাপতির কোন কনসটিটিউশনাল বেরিয়ার নেই। সেখানে ঐ গণ-আন্দোলন ইত্যাদির বিষয় গুলি আমি জানি। সেখান থেকে আমি নিশ্চয়ই সেদিকে যাবার চেষ্টা করছি এবং করব। পাটনায় যখন সারা ভারত কৃষক সভার সুবর্ণ-জয়ন্তী অনুষ্ঠিত হয় তখন থেকেই আমরা অনুভব করছি যে, আমাদের টাইমিং-এর দরকার আছে। বিচক্ষণ ব্যক্তি কোন সময় কোন জিনিস করা উচিত তা ভালই জানেন। একস্ট্রা কনসটিটিউশনাল মুভমেন্টের টাইমিং বিচক্ষণতার সঙ্গে বোঝা দরকার। ১৯৮৯ সালে সারা ভারত কৃষক সভার কতগুলি মূল দাবির মধ্যে ভূমি সংস্কার একটি গুরুত্বপূর্ণ দাবি। ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে সারা ভারতবর্ষে যে আন্দোলন হয়েছিল তাতে সারা ভারতবর্ষের ৪০ লক্ষ মানুষ অংশ নিয়েছিল, সাড়ে তিন লক্ষ মানুষ গ্রেপ্তার হয়েছিল। তারই ফলশ্রুতিতে ১৯৮৮ সালের ৯ই, ডিসেম্বর সমস্ত লেফট পার্টি গুলি একত্রে করেছিল। আপনি নিশ্চয়ই সংবাদপত্রে সেই সংবাদ পড়েছেন। ১৮ই এপ্রিল মবলঙ্কার হলে ভূমি সংস্কারের উপর কনভেনশন হচ্ছে এবং আবার সারা

ভারত কৃষক সম্মেলন হচ্ছে তেলেঙ্গানার খামারে। কারণ আমরা মনে করছি শুধু অর্থনৈতিক দাবি নয়, আজকে ভারতবর্ষের রাজনৈতিক পট-পরিবর্তন করতে হলে ভারতবর্ষের জনসংখ্যার সর্ববৃহত অংশ যে কৃষকরা, তাদের বিপুলভাবে সংগ্রামের ময়দানে যদি না নামানো যায়, তাহলে ভারতবর্ষের রাজনীতির পথ পরিবর্তন হতে পারে না। সেই জন্য তাদের ময়দানে নামানো একান্ত দরকার। পৃথিবীর অনেক দেশের ইতিহাসই আমরা দেখেছি, সময় এলেই সেই সময়কে ব্যবহার করা যায় না, নিচের থেকে যদি শ্রমিক, কৃষক, সাধারণ মানুষদের একত্রিত করে সংগ্রামের ময়দানে না নামানো যায়। যেমন ওপরে দল গুলির ভিতরে আলোচনার দরকার তেমনই নিচের থেকে শ্রমিক, কৃষক সাধারণ মানুষের সংগ্রামও দরকার। বিভিন্ন দল কি মতবাদ নেবে, কি পথ নেবে, কি অবস্থান নেবে তা নির্ভর করবে নিচের আন্দোলনের চাপের ওপর। সেই চাপই দল গুলির মধ্যেও প্রতিফলিত হবে। নিচের আন্দোলনের যে বিপুল স্রোত তৈরি হবে সেই স্রোতের মধ্যে যে দল থাকবে না সে ভেসে যাবে সেই স্রোতে। তাই বলছি শুধু অর্থনৈতিক দিক থেকেই নয়, শুধু আইন-গত দিক থেকেই নয়, ভারতবর্ষের রাজনৈতিক পট পরিবর্তন করার দিকটাই হচ্ছে সব চেয়ে জরুরি। ভারতবর্ষের সর্ববৃহত জনসংখ্যাকে রাজনৈতিক পট পরিবর্তনের দিকে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা কোথায় আছি, সে বোধ আমার আছে। অভিমন্যুর মত সপ্তরথী বেষ্ঠিত অবস্থা। একটা শ্রেণী বিভক্ত সমাজে সবকটি ইন্সটিটিউশন, ইনক্লুডিং জুডিসিয়াল শ্রেণী স্বার্থের উর্ধ্বে নয়। আমরাও শ্রেণী স্বার্থবাহী হিসাবে কাজ করতে বাধ্য এবং এ কথা আমি এখানে দাঁড়িয়েই বলছি। সে জন্য কিন্তু দিন আসবে। এ জিনিসটা কিন্তু শুধু ঐভাবে আইন করলেই হয় না। তবে আবার আন্দোলন করতে গেলে, আন্দোলন নিয়ে ছেলে-খেলা করা যায় না। এ কথা বুঝতে হবে। সেই জন্য সময় এসেছে, আমরা সকলকে আবেদন করব—আমি বারবার নির্দিষ্ট-ভাবে দেখিয়ে দিয়েছি শুধু দেড় লক্ষ নয়, ১ লক্ষ ৮০ হাজার এবং সেটাকে দুটো ভাগে ভাগ করেছি। ১০ একরের বেশি জমির ক্ষেত্রে ইনজাংশন কি আছে তাও দেখিয়েছি এবং নিচের অবস্থা কি তাও দেখিয়েছি। এগুলোর প্রত্যেকটা নিয়ে অনুসন্ধান করা হয়েছে। উনি যেটা বললেন, আমি সেটা বলতে পারি না। আমি অবশ্য একটা কথা বলতে পারি যে, ইনজাংশন যতই হোক, জমি হাই কোর্টের ফাইলে নেই, জমি আছে মাঠে।

[6-50 – 6-55 P.M.]

তবে মাঠে সেখানে দেখতে হবে কি অবস্থা। সেইজন্য আজকে প্রয়োজন পরস্পর বিরোধী মন্তব্য না করে ঐক্যবদ্ধ হয়ে সেই সংগ্রামকে গড়ে তোলবার জন্য সকলে এগিয়ে আসুন, সেই স্রোতকে তৈরি করবার জন্য যা প্রয়োজন সেটা আমরা করবো। দয়া করে শুধু সমালোচনা না করে সেই স্রোতে অংশ নিন, তাহলে সত্যি-সত্যিই সেই কাজে এগিয়ে যাবো। আমি বিশেষ আর সময় নিতে চাচ্ছি না। আমি শুধু বলতে চাই কঠিন পরিস্থিতির ভিতর আমরা এসেছি। ৫ লক্ষ ৭৭ হাজার একর অকৃষি জমি সরকারে বর্তে আছে। আজকে ভারতবর্ষের যা পরিস্থিতি, পৃথিবীর যা পরিস্থিতি, খাদ্যের যা অবস্থা তারজন্য বর্তমানে বিজ্ঞানকে ব্যবহার করে অনেক জমি চাষযোগ্য করা যায় এবং সেই জিনিস আমরা করতে পারি। আমরা দেখেছি, পুরুলিয়াতে ভূমি ক্ষয়ের ফলে পাথর বেরিয়ে গিয়েছিল। সেখানে ১০ লক্ষ জল সম্পদ, ওয়াটার ম্যানেজমেন্টের মাধ্যমে বিলি জমি চাষ করা যাচ্ছে—যাকে বলা হয়

মেজর ফারমিং ঐ গ্রাউণ্ড নাট্ অর্থাৎ বাদাম এবং অড়হর ডালের চাষ হচ্ছে। যেখানে ৬ ইঞ্চি যায় সেখানে ৩ ইঞ্চি যাচ্ছে এবং সেখানে যা ইনকাম হচ্ছে অনেক ভাল ধানের জমিতে তা হয় না। সেইজন্য প্রয়োজন হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে এইসব জিনিস করা। তাই কতকগুলি সুনির্দ্দিষ্ট প্রোগ্রাম নিয়ে আমাদের এগুতে হবে। তাই বলছি, অনেক জিনিস আছে করা ভাল, গলাবাজি না করে। করলে বুঝতে পারবো, দেখতে পারবো আর নতুন করে ৫ জন শত্রুকে জাগিয়ে দিলাম এটা করা ঠিক নয়। আমার জীবনে অনেককে মৃত্যুর দিকে যেতে দেখেছি। আমার বয়স ৭৯ পেরিয়ে গেছে, সুতরাং জীবনের ভয় কিম্বা কোনও লোভ আমার নেই। সহস্র বলিদান দেওয়া কমরেডকে আমি দেখেছি, প্রয়োজন হলে আরও সহস্র প্রান দিয়ে এগিয়ে নিয়ে যাবো। সেইজন্য দয়া করে বলছি, মূল সংগ্রাম করার জন্য প্রস্তুত হোন, তৈরি হোন, নিশ্চয়ই সেই ডাক আসবে। এই কথা বলে কাট-মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 7**

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 40,83,79,000 be granted for expenditure under Demand No. 7 Major Head : "2029—Land Revenue and 5475—Capital outlay on other General Economic Services." (This is inclusive of a total sum of Rs. 10,20,96,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 61**

The motion of Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced to Re. 1 was then put and lost.

The motions of Shri A.K.M. Hassanuzzaman and Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 32,30,57,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms". (This is inclusive of a total sum of Rs. 8,07,65,000 already voted on account in march, 1989) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.55 p.m. till 1.00 p.m. on Tuesday, the 4th April, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 4th April, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 13 Ministers, 6 Ministers of State and 179 Members.

[1-00 — 1-10 P.M.]

**(Noise)**

(Shri Dilip Kumar Mazumdar rose to speak)

**(Noise)**

(Several Congress (I) Members rose to speak)

**(Noise)**

**মিঃ স্পিকার ঃ** বসুন। বসুন।

(Shri Dilip Kumar Mazumdar rose to speak)

**(Noise)**

**Mr. Speaker :** Mr. Dilip Kumar Mazumdar, please take your seat.

**(Noise)**

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, একটি বিশেষ বিষয়ের সম্বন্ধে একটি কথা বলতে চাই। গতকাল খবরের কাগজ আমাদের সামনে একটি বিষয় উপস্থিত করেছেন। বিষয়টি হল এই, যে আমাদের কেন্দ্রীয় সরকারের বাণিজ্য দপ্তরের রাষ্ট্র মন্ত্রী, তিনি বলেছেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার পিছনে জ্যোতি বাবুর হাত আছে। আমি বিষয়টি সম্বন্ধে এই কথাই বলতে চাই যে, রাজীব গান্ধীর মন্ত্রী সভার সদস্যরা এক জন আরেক জনের বিরুদ্ধে বলছেন।

**(গোলমাল)**

এটা মন্ত্রগুপ্তি বিরোধী। সুতরাং সেখানে কোনও সরকার নেই। ঐ প্রিয়রঞ্জন দাশমুন্সী ইন্দিরা হত্যা ষড়যন্ত্রের সঙ্গে যুক্ত বলে মনে করি, কারণ তিনি এক সময় তাঁকে ক্যান্সারের সঙ্গে তুলনা করে বলেছিলেন যে, ক্যান্সার হলে সেই অংশটি যেমন বাদ দিয়ে দেওয়া দরকার তেমনি তাঁকেও বাদ দেওয়া দরকার। কাজেই ঐ হত্যার পেছনে তাঁর হাত থাকাটা আশ্চর্যের কিছু নয়। আজকে ঠক্কর কমিশনের রিপোর্ট বের হবার পর মুখোস খুলে গেছে বলে দৃষ্টি ঘুরিয়ে দেবার জন্য তিনি ঐসব কথা বলছেন।

(গোলমাল)

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr. Speaker :** Yes, Mr. Subrata Mukherjee, what is your point of order.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি অন্য প্রসঙ্গে যেতে চাই না। তবে বলছি, আপনাকে আজকে কটাক্ষ করা হয়েছে, অবমাননা করা হয়েছে। কারণ আপনি আমাদের সামন করে স্পেসিফিক্যালি টাইম দিয়ে পারপাসলি ডেকেছেন। যদি স্পিকার সামন করে সদস্যদের ডেকে নিয়ে আসেন সেক্ষেত্রে অন্য কোনও প্রসঙ্গ সেখানে আলোচনা করা যায় না। কাজেই অন্য যেসব প্রসঙ্গ এখানে আলোচিত হয়েছে সেসব আপনি এক্সপাঞ্জ করুন, কারণ ইট ইজ নট এ নর্মাল অ্যাটেনডেন্স, আপনি সমন করেছেন। একটি পারপাসে ডেকে পাঠালে সেখানে সেই পারপাস ছাড়া অন্য কিছু উল্লেখ করলে সেটা ইললিগ্যাল হয়। সেজন্য আমি মনে করি, যেহেতু সামন করে ডেকে নিয়ে এসেছেন আমাদের সেহেতু অন্য কোনও বিষয়ে আলোচনা করা যায় না এখানে। কাজেই যাঁদের সেই আলোচনার সুযোগ দিয়েছেন, এক্ষেত্রে রবীন বাবুর নাম স্পেসিফিক্যালি উল্লেখ করছি, সেগুলো আপনি রেকর্ড থেকে বাদ দিন।

Your summon is important, or his point of order is important ? I want your ruling, Sir, you please give us the ruling.

### Motion for Suspension

**Mr. Speaker :** Now we take up the motion of Shri Sachin Sen.

Consideration of the motion moved by Shri Sachin Sen, Chief Government Whip, on 6th March, 1989 that —

"This House is of the opinion that the following Members of the

West Bengal Legislative Asembly, namely, Shri Abdus Sattar, Shri Subrata Mukherjee, Shri Sultan Ahmed, Shri Sadhan Pande, Shri Mannan Hossain, Shri Probuddha Laha, Dr. Tarun Adhikari, Shri Saugata Roy, Shri Gobinda Chandra Naskar, Shri Satya Ranjan Bapuli, Shri Asoke Ghosh, Shri Amar Banerjee and Shri Supriya Basu committed definite acts of obstruction to the Governor in addressing the West Bengal Legislative Assembly on 27th February, 1989 as required by Article 176 (1) of the Constitution of India;

That the acts of obstruction committed by the said Members were not only improper and indecent but were also an affront to the Constitution and insult to the Nation; and that all the thirteen Members named herein above therefore be suspended till the end of the Current Session'', was taken up.

[1-10 — 1-20 P.M.]

**Shri Subrata Mukherjee :** Sir, I want your ruling on my point of order.

**Mr. Speaker :** Your point of order is out of order. Now, please take your seat.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আজকে যাঁদের ডেকেছেন তার মধ্যে যাঁদের সামন করেছেন তার মধ্যে ৩-৪ জন সাসপেন্ড। আর ডাক্তার চট্টোপাধ্যায় আমেরিকা গিয়েছেন, চিঠি লিখে গিয়েছেন। হোমায়ুন চৌধুরী মালদায় প্রাইম মিনিস্টার গিয়েছেন বলে সেখানে গিয়েছেন। ক্ষুদিরাম পাহান আসতে পারেন। আর বাদ বাকি মোটামুটি সবাই এসেছেন। সুতরাং যাঁরা আসতে পারেন নি তাদের নিয়ে ব্যাপারটা জানিয়ে দিলাম। সমস্ত কেসটা যখন ডিসপোজড অফ হচ্ছে না কারণ সকলে আসতে পারেন নি। যাঁরা সাসপেন্ডে আছেন, ডাক্তার চট্টোপাধ্যায় আমেরিকা গিয়েছেন ফিরে আসবেন, আরও ২ জন আসতে পারেন নি এবং বাকিরা এসেছেন ফর ইয়োর ইনফরমেশন জানিয়ে রাখলাম।

**মিঃ স্পিকার ঃ** যাঁরা এখানে এসেছেন তাঁদের নিয়েই আমরা এখন বসি, পরে তাঁরা যখন আসবেন তখন তাঁদের নিয়ে বসব।

Now, with regard to the motion of Shri Sachin Sen, I would first like to hear Mr. Abdus Sattar.

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, আমার মাইক তো ঠিক ভাবে ফাংশান করছে না।

**মিঃ স্পিকার :** মাইকের ব্যাপারে একটু গন্ডোগোল হয়েছে, ৭ তারিখে এটা ঠিক করা হবে।

**শ্রী আব্দুস সাত্তার :** আমি খুব সংক্ষেপে সবার পক্ষ থেকে বলছি, ইনডিভিজুয়ালি আপনি যদি ডাকেন তাহলে আলাদা কথা। প্রশ্ন হচ্ছে মোশন নিয়ে এসেছেন ফর সাসপেনশান অফ দি মেম্বার — দুটি মোশন আছে, একটি শচীন সেন মহাশয়ের এবং অপরটি সুমন্ত হীরা মহাশয়ের। প্রথমকার মোশন যেটা আনা হয়েছে তাতে ১৩ জন আছেন এবং পরেরটাতে ২০ জনকে ঢোকানো হয়েছে। স্যার, কয়েকজন বাদ গিয়েছে। আমাদের মানস ভুঁইয়া ছিলেন, তিনি সই করেন নি — বাদ গিয়েছেন। অসিত মাল ছিলেন, আমি কোনও কিছু গোপন করছি না, তিনি বাদ গেছেন। মানস ভুঁইয়া ছিলেন এবং তার উইটনেস আছে। রাজেস খৈতান ছিলেন। সত্যরঞ্জন বাপুলি ছিলেন, তিনি সই করেন নি। তাঁরা সকলেই এখানে বসে ছিলেন এবং এসেছিলেন। এখন প্রশ্ন হচ্ছে এই মোশনটা কোন রুলে আনা হল? প্রশ্ন হচ্ছে এটা প্রিভিলেজ মোশন নয়, একটা মোশন এসেছে সাসপেনশনের। কতকগুলি চার্জ এসেছে —

Create obstruction to the Governor while he was adressing the House and by that we have showed disrespect to the Governor.

স্যার, এই ঘটনাটা ঠিকই যে, গভর্নর যখন অ্যাড্রেস করেন তখন যদি কোনও গণ্যমান্য লোক মারা গিয়ে থাকেন তার জন্য যে রেফারেন্স থাকে, সেই রেফারেন্সের মধ্যে আমরা চেয়েছিলাম রাজ্য সভার মেম্বার মিঃ গুরুংয়ের নাম হু ওয়াজ মার্ডাড, সেখানে সি. পি. এম. মার্ডার করেছিল কিনা সেটা বলি নি, তবে তিনি মার্ডাড হয়েছেন, সেই নামটা ইনক্লুশন-এর জন্য আমরা বলেছিলাম। গভর্নর ভাষণ পড়ছিলেন, তিনি শুনতে পেয়েছিলেন কিনা জানি না। যে ভাষণটা পড়া হয়েছে সেটা বামফ্রন্ট সরকারের ভাষণ, তার মধ্যে অনেক কিছু ইনক্লুশনের দরকার ছিল। সামথিং ইম্পর্ট্যান্ট তার ভেতরে ছিল না বলে আমরা সেটা ডিম্যান্ড করেছিলাম। কিছু মেম্বার সাউট করছিল না তা বলব না। কিন্তু সেই সাউট করার পিছনে ডিসরেসপেক্ট ছিল না — নট টু শো ডিসরেসপেক্ট টু দি গভর্নর। গভর্নরকে ডিসরেসপেক্ট করার জন্য আমরা সাউট করি নি। এই হাউসের প্রবীন নেতা জ্যোতি বসু। তিনি স্বাধীনতার আগে থেকে আছেন এবং এই হাউসের অনেক ঘটনা ঘটেছে, তিনি জানেন, এই হাউসে এমন ঘটনাও ঘটেছে যেটা আমরা পার্লামেন্টারি ডেমোক্রেসিতে চিন্তা করতে পারি না। এই হাউসে জ্যোতি বাবু প্রায় জন্মলগ্ন থেকে, লন্ডন থেকে ফিরে এসেই নেতৃত্ব দিচ্ছেন। আমি বলব তিনি — হি ইজ দি ফেভার্ড চাইল্ড অব দি কমিউনিস্ট পার্টি, এবং কমিউনিস্ট পার্টিতে দীর্ঘদিন ধরেই নেতৃত্ব দিচ্ছেন।

**মিঃ স্পিকার :** মিঃ সাত্তার,

I would request you not to make any comment against the Governor. At present he is the Governor of Orissa.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, জ্যোতি বাবুকে এই হাউসের সাক্ষী হিসাবে মানা যায়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার,

He is not the favoured child of the Communist Party, he is the product of the Communist Party.

ইংলিশ ল্যাঙ্গোয়েজে তাঁকে ফেভার্ড চাইল্ড বলা যায় না, হি ইজ দি প্রোডাক্ট অব দি কমিউনিস্ট পার্টি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** না, তিনি লিডার। স্যার, তিনি এখানে বসে অনেক ঘটনার সাক্ষী হয়ে আছেন। গভর্নর যখন এখানে আসেন, তখন, আমরা নিশ্চয়ই আপনার সঙ্গে একমত, উই মাস্ট শো রেসপেক্ট টু আওয়ার গভর্নর — এতে কোনও দ্বিধা নেই। আমি রিসেন্ট যে ঘটনা ঘটেছে সেই ব্যাপারে বলব যে, আপনি যখন এই হাউসে আসেন নি আমি তখন হাউসে ছিলাম, শচীন বাবু, সুমন্ত বাবু এঁরা কেউই আসেন নি, সেটা ১৯৬৮ সালের কথা। সেই ১৯৬৮ সালের ঘটনা নিশ্চয়ই সকলের মনে আছে। এ নিয়ে মনসুর হাবিবুল্লা একটা কেস করেছিলেন, এ. আই. আর. ৬৬, ক্যালকাটা, দ্যাট হ্যাজ বিন রিপোর্টেড — জাস্টিস ব্যানার্জি যে জাজমেন্ট দিয়েছিলেন তা সবারই জানা আছে। যাই হোক, সেই সময়ের ঘটনায় সেই সরকারকে ভেঙে দেওয়া ঠিক হয়েছে, কি ভুল হয়েছে সেই বিচার করার দায় দায়িত্ব নিশ্চয়ই আমাদের হাতে ছিল না। গভর্নর ভুল করেছিলেন, কি ঠিক করেছিলেন. সে সম্পর্কে জাজমেন্ট হয়ে গিয়েছে। সেই সময়ের ঘটনা পরম্পরায় যা ঘটেছিল, তখন আমি নিজে সাক্ষী ছিলাম, আমি নিজের চোখে দেখেছিলাম। স্যার, গভর্নরকে ঢুকতে দেওয়া হয় নি। সমস্ত রাস্তা ব্লক করা হয়েছিল, সকলে শুয়ে পড়েছিলেন। তখন এমন একটা অবস্থা সৃষ্টি হয়েছিল যে গভর্নরকে তার উপর দিয়ে আসতে হয়েছিল।

[1-20 — 1-30 P.M.]

গর্ভনর ভেতরে ঢুকতে না পারায় অন্য দরজা দিয়ে আসতে হল। আমরা কিছু মেম্বাররা গভর্নরকে আসতে দেখলাম এবং যখন এখানে এলেন সেই ভদ্রলোক, উনি এখনও এখানে আছেন, তিনি আপনার ওই চেয়ারে বসে পড়েছিলেন। চেয়ার আকোপায়েড বাই দি জেন্টিলম্যান। ওই মেম্বার সি. পি. আই-য়ের, তিনি গর্ভনরের চেয়ারে বসেছিলেন, যার ফলে উনি বসতে পারেন নি। আজকে তিনি এখানে আছেন কিনা জানি না তিনি দখল করেছিলেন চেয়ার। ফলে গভর্নর সেই সময়ে পড়তে না পারায় প্রথম এবং শেষটি পড়ে ইট উইল বি টেকিন অ্যাজ রেড বলে শেষ করেন। চলে যাবার সময়ে বাইরে পর্যন্ত যেতে পারেন নি। তাকে কাঠ ছুঁড়ে মারা হয়েছিল, অল্পের জন্য বেঁচে গেছিলেন। স্যার, এইভাবে রাজ্যপালকে হেকেল করা

হয়েছিল। সেই সময়ে এইসব ঘটনা ঘটেছিল, তবে আমি একথা বলছি না যে ওই সময়ে এইরকম ঘটনা ঘটেছিল বলে এটাও জাস্টিফায়েড। যেহেতু ১৯৬৮ সালে এই ঘটনা ঘটেছিল আমি তার দৃষ্টান্ত দিলাম। স্যার, তখন লিডার অফ দি অপজিশনে ছিলেন আমাদের এই মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু। তারপরে পচা ডিম ছুঁড়ে মারা হত সেই সময়ে, এটা দিনের পর দিন ঘটত। এটাই ছিল তখনকার কালচার এবং সৃষ্টাচার। যাই হোক গভর্নর যখন চলে গেলেন, উনি চলে যাবার পরে ডাঃ প্রফুল্ল চন্দ্র ঘোষ ওই চেয়ারে বসেছিলেন। তখন আমরা যেখানে বসে আছি সেই চেয়ার থেকে একটা কাঠ ভেঙ্গে দেওয়া হয়েছিল এবং তাঁকে লক্ষ্য করে ছুঁড়ে মারা হয়েছিল। ওইখানে একটা লাইট পোস্ট ছিল, ওটা বিধানচন্দ্র রায়ের আমল থেকেই ছিল, ওই লাইট পোস্টটা যদি না থাকত তা হলে ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষ শেষ হয়ে যেতেন। যেহেতু ওই সময়ে আমি হাউসে ছিলাম বলেই এসব কথা বলছি। বাট দ্যাট আই অ্যাম নট জাস্টিফায়েইং। স্যার, আমার কিছু অবস্ট্রাকশন আছে। আমরা রাজ্যপাল আসার পথেও কিছু করি নি, যাবার পথেও করি নি। স্যার, আমাদের মেম্বাররা

They demanded for inclusion of the name of Mr. Gurung who was murdered.

তারপরে আমরা ওয়াক আউট করেছিলাম। এই ওয়াক আউট করাটা ইনফ্যাক্ট নিশ্চয় আমি বলব ঠিক হয় নি। কিন্তু ইন অর্ডার টু সো জিসরেসপেক্ট টু গভর্নর এটা ঠিক নয়। আমরা. গভর্নরকে ডিসরেসপেক্ট করি নি। অন প্রটেস্ট যে —

The name of Mr. Gurung was not included in the para.

সুব্রত মুখার্জি এগিয়ে গিয়ে বললেন ফর ইনক্লুশন অফ দি নেম, গুরুং এর নাম ঢোকানোর জন্য। সেই সময়ে কিছু অভিযোগ আসে যে গভর্নরের লাইটকে নিভিয়ে দেওয়া হয়েছিল এবং তাঁকে একটু পোক করা হয়েছিল ইত্যাদি। আমি তারজন্য তাঁদের জিজ্ঞাসাবাদও করেছিলাম। কিন্তু যে সমস্ত মেম্বার তাদের মধ্যে রয়েছেন তাঁরা হলেন সুলতান আহমেদ, প্রবুদ্ধ লাহা, মান্নান হোসেন, সুপ্রিয় বসু এবং সুব্রত মুখার্জিও। স্যার, সেই সময়ে মেম্বাররা কনটিনিউয়াসলি ইন্টারেপটেড করে আমি যা বলছি সঠিক কথা বলছি এবং যখন এটা চলতে থাকে তখন আপনাদের সাম অফ দি মেম্বারস এবং ইনক্লুডিং ওয়ান মিনিস্টার, মাছের মন্ত্রী, তাঁর নাম হচ্ছে শ্রী কিরণময় নন্দ।

(**শ্রী দীপক সেনগুপ্ত** ঃ যে মেম্বার নেই তাঁর নাম করা যাবে না।)

(গোলমাল)

তারপরে গভর্নর তাঁর বক্তব্য রাখছিলেন এইখানে আমি বসেছিলাম ওইদিকে মাননীয় মুখ্যমন্ত্রীও বসেছিলেন, তাঁর সামনে হামলা করে সুব্রত মুখার্জিকে মারে। মারার পর সুব্রত মুখার্জি নিকেম সেন্সলেস দেয়ার। তারপর সুলতান আমেদ ওয়াজ বিটেন। মলিন ঘোষ এবং

কিরণময় ব্বাবুর জন্য সেই সময় ক্যায়স আরম্ভ হয়, তখন গভর্নরের পক্ষে অ্যাড্রেস করা সম্ভব হয় নি। তার আগে অ্যাড্রেস করার অসুবিধা ছিল না। জানি না শেষ পর্য্যন্ত শুনতে পেয়েছি গভর্নর ফিনিস না করে চলে গেছেন কিনা। যখন সুব্রত মুখার্জি এবং সুলতান আমেদকে মারা হচ্ছে তখন অনেকে দৌড়ে এসেছিলেন, শ্যামল বাবু ছুটে এসেছিলেন, আমি বলছি না যে শ্যামল বাবু মেরেছেন, শ্যামল বাবুর বিরুদ্ধে অভিযোগ নেই। প্রথমে যিনি চিৎকার করেছিলেন সেই রবীন মন্ডল ছুটে এসেছিলেন যাতে মারামারি না হয়, আব্দুল কায়ুম মোল্লা এসেছিলেন — আমি সমস্ত ঘটনা বলছি — যখন সুব্রত মুখার্জিকে সুলতান আমেদকে মারছিল তখন তাঁরা প্রোটেক্ট করতে এসেছিলেন। আমি মনে করি ডিসরেস্পেক্ট যদি সেইভাবে হয়ে থাকে বাই আওয়ার মেম্বারস সার্টেনলি উই আর সরি ফর দ্যাট। কাজেই যাঁরা এসেছিলেন এসে মেরেছেন গভর্নরের সামনে, আপনার সামনে, মুখ্যমন্ত্রীর সামনে নিজের সিট ছেড়ে তারপর থেকে গোলমাল আরম্ভ হয়, তারপর গভর্নর পড়তে পারেন নি। গভর্নর শেষ সেন্টেন্স পড়েছেন কিনা আমি প্রোসিডিংস দেখি নি, তারপর তিনি চলে গেছেন। এখন আহমদের বিরুদ্ধে একটা প্রিভিলেজ মোশন আছে। প্রিভিলেজ মোশন সুব্রত মুখার্জি একটা দিয়েছেন, সেটা যদি আসত তাহলে আলোচনা করতাম, যাই হোক, সেই প্রসঙ্গে যাচ্ছি না, এখন ইউ আর দি কাস্টোডিয়ান অব দি হাউস, আপনি যদি মনে করেন মেম্বারদের মারা ঠিক হয়েছে, গভর্নরের সামনে এই রকম করতে পারে তাহলে আমার বলার কিছু নেই। পার্লামেন্টারি ডেমোক্রাসিতে অপোজিশন ফেয়ারপ্লে, জাসটিস ডিমান্ড করতে পারে। তাই শচীন বাবুকে আমি বলব, সুমন্তকুমার হীরাকে বলব যে যাঁরা মেরেছে দেয়ার নেমস সুড বি ইনক্লুডেড ইন দি লিস্ট, ইনক্লুডিং দি নেমস অব দি মেম্বারস, তাঁদের নাম ইনক্লুড করার দরকার ছিল।

They have also showed disrespect to the Governor by restoring indulting or insulting to the Honourable Member, Shri Subrata Mukherjee.

আমি বলব আজকে আমাদের বিরুদ্ধে প্রিভিলেজ মোশন এনেছেন ভাল কথা, আমি যাই বলি না কেন আপনি যদি সাসপেন্ড করেন ফর দি রেস্ট অব দি সেশান সেটা আপনি পারেন, এমন কি যিনি একদিন মন্ত্রী ছিলেন ওখান থেকে এখানে এসেছেন তিনিও ভোট দেবেন, আপনার সেই ক্ষমতা আছে। কিন্তু গর্ভনরের সামনে এই অফেন্স করাটা যদি আপনি জাসটিফায়েড না মনে করেন তাহলে এই যে মোশন আমাদের বিরুদ্ধে এনেছেন তাঁদের দলের মেম্বাররা গভর্নরের সামনে যে তাঁদের মেরেছে এটাও গ্রস অফেন্স। এতে অমল বাবু যা বলবেন তা আমি জানি, বলবেন গোলমালের সময় হাউস থেকে চলে গেছেন। কিন্তু অনেক সময় যখন গোলমাল হয় তখন আমার মানসিক এই অবস্থা হয়, কিন্তু আই ডিড নট সো এনি ডিসরেস্পেক্ট, অন প্রোটেস্ট যে ভাষণ আছে তার প্রোটেস্টে বেরিয়ে গেছি। তবুও আমি বলছি দুরকম কেন হবে? আজকে অফেন্স করেছে বলে আমাদের সাসপেন্ড করা হবে আর

যে গর্ভনরের সামনে পিটল তাকে কিছু করা হবে না এই যদি হয় তাহলে আমার কিছু বলার নেই।

[1-30 — 1-40 P.M.]

এই যদি বিচার হয় তাহলে আমার বলার কিছু নেই। এই মোশন সরকার পক্ষ থেকে আনা হয়েছে, আমরা আনি নি। সুব্রত বাবুও একটা প্রিভিলেজ মোশন এনেছেন। তবে ওঁরা এটা কোন রুলে এনেছেন আমি জানি না। মাননীয় স্পিকার মহাশয় বলেছেন পার্লামেন্টারি সিস্টেমে এটা আছে। মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহার বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে। ২৮ তারিখে যখন কাগজে স্টেটমেন্ট বার হয় তাতে দেখি আপনি বলেছেন অ্যাটেমটড টু অ্যাসাল্ট এবং মুখ্যমন্ত্রী বলেছেন অ্যাসাল্টেড। তারপর অবশ্য আপনি আবার সংশোধন করে বলেছেন, অ্যাসাল্ট। স্যার, অ্যাসাল্ট-এর ডেফিনেশন কি? পোক করা, খোঁচা মারা তার ডেফিনেশন কি? এতে সুলতান আমেদ সম্বন্ধে বলা হয়েছে এবং আমাদের আরও ৪ জনের বিরুদ্ধে সিরিয়াস অভিযোগ আনা হয়েছে। অবশ্য তাঁরা সকলেই এটা ডিনাই করেছেন।

**মিঃ স্পিকার ঃ** সুলতান আমেদ যে গাড়িতে উঠে নেচেছেন সেটাও কি তিনি ডিনাই করছেন?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আপনি তো কাগজের ফটো দেখে বলছেন। হতে পারে কিছুটা এগজাজারেশন হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি, মাননীয় সদস্য শ্রী শচীন সেনের মোশন কিন্তু ব্রিচ অব প্রিভিলেজ নয়, এটা হচ্ছে গভর্নরের স্পিচে অবস্ট্রাকশন সৃষ্টি করা এবং গভর্নরকে অ্যাসাল্ট করা উইদিন দি পেরিফেরি অব দি অ্যাসেম্বলি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমি এই প্রসঙ্গে কাউল অ্যান্ড সাকদর-এর ২৩৬ পাতার লাস্ট প্যারার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

"Undesirable, undignified and unbecoming behaviour on the part of a member at the time of President's Address to both the Houses of Parliament assembled together under article 85 is not a matter involving a breach of privilege or contempt of the House, but is one of conduct of members and maintaining decorum and dignity by them".

এটা তো আপনিও বলেছেন। যদি আমরা কিছু করে থাকি সেটা ডিসরেস্পেক্টের ব্যাপার নয়, ডোকোরামের অভাব এটা বলা যায়। আপনি পেজ ১৬৬ দেখুন — ফেব্রুয়ারি ১২,

১৯৬৮ — সেখানে বলা আছে ক্রিয়েটেড অবস্ট্রাকশন এবং সেই অবস্ট্রাকশন করার জন্য সেটা করা হয়েছিল। সেই রকম ইনসিডেন্ট হয়েছিল বলে তবে যিনি অবস্ট্রাকশন করেছেন তাকে করা হয়েছিল। আর একটা দেখুন ১৬৬-এ বলা আছে এবং সেই অনুসারে অপোজিশন পার্টির ২ জন মেম্বারকে

The incident was followed by a walk out by about seventy or eighty members belonging to both the Houses. 2 members of the Lok Sabha created obstruction. On February 28, having given an opportunity to the two members to explain their position, Lok Sabha adopted a motion from which other members who had joined in the walk-out were left out, disapproving of their conduct and reprimanded from "for their undesirable, and undignified and unbecoming behaviour".

এই রকম করা হয়েছিল এবং এই দুজন মেম্বারকে সাসপেন্ড করার জন্য তাকে কো-অপারেশন করার জন্য ৭০।৮০ জন মেম্বার বেরিয়ে গিয়েছিল। কিন্তু ঐ ৭০/৮০ জন মেম্বারকে সাসপেন্ড করা হয় নি, মাত্র ঐ ২ জনকে করা হয়েছিল। ১৯৭১ সালের ২৩শে মার্চ একটি ঘটনায় সাসপেন্ড হয়েছিল, ১৯৭৩ সালে ১৯শে ফেব্রুয়ারি এই রকম ঘটনা ঘটেছিল।

On the 19th February, 1973, while the president was delivering his Address, some members walked out of the Central Hall. On the 18th February, 1974, as soon as the president started delivering his Address, a member made certain remarks. Simultaneously, some members rushed in front of the dais and shouted something.

যারা এই রকম করেছিল তারা ওদের দলের লোক।

**মিঃ স্পিকার ঃ** এদের দলের লোক করেছিল বলে আপনারা করেছেন?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** না স্যার, কি হয়েছিল? কিছুই হয় নি। দে লেফট দি হাউস।

After five minutes they left the Central Hall, continuing to shout. On the 17th February, 1975, as soon as the president started reading his Address, a member got up and interrupted him by shouting something and then by staging a walk-out. The president did not take any notice of the interruption and continued his Address.

প্রেসিডেন্ট ব্যবস্থা নিতে পারত। রাজস্থানে এই জিনিস কিন্তু হয়েছিল। আর কোথায়ও এ জিনিস হয় নি। আমাদের মোটিভ কি ছিল? গভর্নরকে ইন্সাল্ট করা নয়।

Whether to show disrespect to the Governor or not.

পেটে কলমের খোঁচা মারা হয়েছে বলা হয়েছে। এ কথা কিন্তু উনি বলেন নি, কেউই বলেন নি। খবরের কাগজে কিছু কিছু বেরিয়েছিল আনফরচুনেট। কিন্তু হি হ্যাজ ডিনায়েড ইট। অ্যাসাল্ট এবং অ্যাটেমপ্ট টু অ্যাসাল্ট এই সব কথা বলা হচ্ছে।

[1-40 — 1-50 P.M.]

অধ্যক্ষের কাছ থেকে এসেছে অ্যাটেমপ্ট টু অ্যাসাল্ট। গভর্নরকে কে অ্যাসাল্ট করবে? তিনি নিরীহ, ভদ্র মানুষ। তাঁকে আমরা অ্যাসাল্ট করতে যাব কেন? স্যার, আমি বলছি এই ধরণের অনেক কেস আগেও হয়েছে। স্যার, ২৩শে মার্চ, ১৯৭১ সালে

The then Committee presented first report. The Committee were of the viceo that the conduct of the member should be vicured with disapproval.

এই ডিসঅ্যাপ্রুভ্যাল করে ছেড়ে দিল।

**মিঃ স্পিকার :** আপনি সব কটি নজিরই লোকসভার জয়েন্ট সিটিং অব বোথ হাউসের দিলেন, স্টেট অ্যাসেম্বলির নজির দিলেন না।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, রাজস্থানের একটা নজির দিয়েছি। স্যার, আপনি যদি মনে করেন আমাদের সাসপেন্ড করবেন, আমরা বাধা দিতে পারব না। আপনাদের মেজরিটি আছে, আপনারা করে দিতে পারেন, আমরা চলে যাব। সমস্ত সদস্যদের মতে যদি মনে হয় যে,

This is disrespect, we are sorry for that.

স্যার, আমি আবার বলছি যে, আপনার সামনে, মাননীয় মুখ্যমন্ত্রীর সামনে, গর্ভনরের সামনে যখন মারা হল তখন সেটাকেও কেন বলছেন না —

This is also a disrespect to the Governor. Governor was disrupted and could not deliver his speech because of the assault of the members.

স্যার, আমি মনে করি মারা হয়েছে, তারপর আমি এলাম, যদিও আপনি বলতে পারেন আমি আই উইটনেস নই। আপনাদের একজন আই উইটনেস আছে। আপনাদের একজন আই উইটনেস থাকা সত্ত্বেও তাঁকে এর মধ্যে আনেন নি। এখন প্রশ্ন হল কতকগুলি অভিযোগ ৩/৪ জনের বিরুদ্ধে আছে। এই ধরণের যে ঘটনা ঘটেছে তার জন্য উই আর সরি বলছি। কিন্তু আপনারা কখনও সরি বলেন নি। যা ঘটেছে তার চেয়ে আরও সাংঘাতিক ঘটনা আপনারা ঘটিয়েছিলেন। আপনারা রাস্তায় শুয়ে পড়েছিলেন, কাঠের টুকরো দিয়ে মেরেছিলেন, বসতে দেন নি।

Your chair was occupied by a CPI (M) member and he is also present there Governor was not allowed to read. Still you say that he had not shown any disrespect.

স্যার, আপনি জানেন এই ব্যাপার নিয়ে মনসুর হাবিবুল্লাহ্ কলকাতা হাইকোর্টে কেস করেছিলেন।

**মিঃ স্পিকার :** এই ব্যাপার নিয়ে কেস করেন নি, অন্য ইস্যু নিয়ে কেস হয়েছিল। কেসটা কেন হয়েছিল সেটা আপনি বলেন নি। কেসটা হয়েছিল চ্যালেঞ্জিং দি ডিসলিউশান অব দি গর্ভনমেন্ট। গর্ভনরের হাউসে আসা যাওয়া নিয়ে কোনও কেস হয় নি।

I am very sorry, yor are misleading the House.

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, তার জন্য আলোচনা হয়েছে। আমি বলছি না যে, গোলমালের জন্য হয়েছিল। আমি বলছি সেই সময় ডিসরেস্পেক্ট করা হয়েছিল এবং সেখানে গভর্নর ওয়াজ হেকেল্ড। আপনাদের মুখ থেকে যখন এই সব বানি আসছে যে,

Governor was heckled, showed disrespect to the Constitution, showed disrespect to the Governor.

তখন আমরা খুশি স্যার। আমরা অন্তত আপনাদের কনভার্ট করতে পেরেছি যে, আপনারা বলছেন,

You are showing disrespect to the Constitution.

Show respect to the Constitution, show respect to the Speaker, Governor, President.

এই যদি হয় তাহলে আমি বলব, অ্যাট লিস্ট একটা জায়গায় আমরা সাকসেসফুল যে, আপনারা, যাঁরা সারা জীবন গন্ডগোল করেছেন, সারা জীবন অ্যাসেম্বলি হাউসকে অবমাননা করেছেন, সারা জীবন যাঁরা গভর্নরকে অবমাননা করেছেন, সারা জীবন যাঁরা গভর্নরকে ধাক্কা দিয়েছেন, সারা জীবন যাঁরা ঐ চেয়ারে বসতে দেন নি গভর্নরকে, গর্ভনারকে অমর্যাদা করেছেন আজকে সেই লোকরাই বলছেন, আমাদের বেরিয়ে যাওয়া, ওয়াক-আউট করা নাকি Disrespect to the Governor আমাদের ওয়াক-আউট করা নাকি Obstruction to the speech of the Governor তা যদি হয় তাহলে আমি বলব, অ্যাটলিস্ট একটা জায়গায় আমরা সাকসেসফুল — পার্লামেন্টারি ডেমেক্রাসির সাকসেসটা এখানেই হচ্ছে, যাঁরা পার্লামেন্টারি ডেমোক্রাসিতে বিশ্বাস করতেন না, পার্লামেন্টারি ডেমোক্রাসি সম্বন্ধে তাঁদের যে ভুল ধারণা ছিল আজকে পাওয়ারে যাওয়ার ফলে তাঁদের সেই ভুল ধারণা পাল্টে গিয়েছে, সেজন্য তাঁদের ধন্যবাদ। স্যার, আমি আবার বলছি We did not show any disrespect to the Governor. আমরা যা করেছি সেটা হচ্ছে প্রোটেস্ট হিসাবে আমরা ওয়াক আউট

করেছি। তাও যদি মনে করেন This is disrespect to the Governor, we are sorry for that — এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** মিঃ সাত্তার, আপনাদের আর কোনও মেম্বার আর কিছু সাবমিট করবেন, না, আপনি যা সাবমিট করলেন তাতেই হবে।

**শ্রী আব্দুস সাত্তার :** অন্যরাও বলবেন।

**Mr. Speaker :** Now, Shri Subrata Mukherjee.

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, যে ডেফিনিট এবং স্পেসিফিক চার্জ করা হয়েছে ওঁদের মেম্বারদের বিরুদ্ধে সেখানে সাত্তার সাহেবের বিরুদ্ধেও ডেফিনিট অ্যান্ড স্পেসিফিক চার্জ আছে। এখানে সাত্তার সাহেব যে বক্তব্য রাখলেন তাতে তার মধ্যে ওঁর বিরুদ্ধে যে ডেফিনিট এবং স্পেসিফিক চার্জ আছে সে সম্বন্ধে কিছু বললেন না।

**মিঃ স্পিকার :** উনি যা করেছেন, করেছেন, আপনি এখন বসুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিরুদ্ধে যে অভিযোগ এসেছে তার জবাব দেবার আগে আমি আপনাকে একটা ইনফরমেশন দিতে চাই। অশোক ঘোষ এবং ৯ জন কাউন্সিলার — অশোক ঘোষ আপনার নির্দেশ মতোন ভেতরে ঢুকতে পারেন না, ভেতরে ঢোকেন নি, তাঁরা যখন বাইরে এসেছিলেন, একেবারে প্রিসিংসের বাইরে তখন অশোক ঘোষ সমেত ১০ জনকে পুলিশ গ্রেপ্তার করে নিয়ে যায়।

**মিঃ স্পিকার :** এখানে তো ১৪৪ ধারা আছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** এইভাবে হয় না। স্যার, ব্যাপারটি আপনার নোটিশে আনলাম। স্যার, আমার বিরুদ্ধে স্পেসিফিক অভিযোগ হল,

He left his seat, ran up to the podium and continuously interrupted the Governor to deliver his speech.

আমি এর আগে ২০শে মার্চ একটা প্রিভিলেজের নোটিশ দিয়েছিলাম।

**মিঃ স্পিকার :** ওটা পরে নেব, এখন ওটা বলতে হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমার প্রশ্ন সেখানেই। স্যার, আপনি প্রিভিলেজের প্রশ্নের উপর

আলোচনা আগে করতে দেন এবং তারপর মোশন আসে। আজকে প্রায় এক মাস হতে চলল আমি সেটা দিয়েছি, আপনি আলোচনা করতে দেন নি, আজকেও দেবেন কিনা জানি না। স্যার, এবারে আমি মূল কথায় ফিরে আসছি। ইন্টারাপ্ট করতে গিতে আমাকে যতক্ষণ আমার জ্ঞান ছিল আমার মনে আছে দুজন তাঁরা আমাকে দৈহিক ভাবে আক্রমণ করেছেন। বাকি যাঁরা আক্রমণ করেছিলেন, সাত্তার সাহেব অলরেডি বলেছেন, কিছু কিছু সদস্য আমাদের রক্ষা করেছেন, তা না হলে হয়ত আমি বড় রকমের আক্রান্ত হতে পারতাম। এখন স্যার, আমার ঐ অবধি যাওয়া যদি অপরাধ হয় এবং তারজন্য যদি মোশন আসে তাহলে আমাকে যারা মারল গর্ভনরের পাশে তাদের বিরুদ্ধে কিন্তু অভিযোগ এল না, বরং আমাকেই অভিযুক্ত করার চেষ্টা করা হল। আজকে যাঁরা রুলিং পার্টিতে আছেন একদিন তাঁরা অপোজিশন পার্টিতে ছিলেন, কংগ্রেস তখন রুলিং পার্টি ছিল এবং সংখ্যার আধিক্য অনেক বেশি ছিল, সেখানে Can you give us a single instance, Ruling Party, Opposition. কোনও দিন রুলিং পার্টি অপোজিশন পার্টিকে হাউসের মধ্যে মেরেছে? অথচ আমাকে সেদিন মার খেতে হল। আমাদের সহকর্মীদের মধ্যে কেউ কেউ আজকে আসেন নি, সিনিয়ার মেম্বার — জ্যোতি বাবুর মতোন সিনিয়ার মেম্বারও আছেন, এ বছর নির্বাচিত হতে পারেন নি — ডাঃ জয়নাল আবেদিন, তাঁকে পর্যন্ত দৈহিক আক্রমণ করা হয়েছে। আমাদের অম্বিকা বাবুর উপর দৈহিক আক্রমণ হয়েছে। এখন আমাদের উপর নিয়মিত ভাবে আক্রমণ হচ্ছে না এমন কোনও সেশন যাচ্ছে না।

[1-50 — 2-00 P.M.]

এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। আমাদের দল নেতা বলেছেন যে গভর্নরকে যদি কেউ কটাক্ষ করে এবং আমাদের আচরণের জন্য অসন্তুষ্ট হয়ে থাকেন, আমি দুঃখিত। কিন্তু আপনি বলতে পারেন যে এটা প্রাকটিস নয় কোনও ইন্টারাপশন করা? ডিপ টিউবয়েল করা হবে না, স্যালো টিউবয়েল করা হবে না, চাকরি দেওয়া হবে না, আমরা বিরোধী দল সেগুলি বলব না? গঠন মূলক কাজ হলে আমরা সমর্থন করি। আপনারা কি বললেন? গভর্নরস স্পিচে একটা ভাইটাল পয়েন্ট বাদ যাচ্ছে এবং রাজনৈতিক কারণে বাদ যাচ্ছে। আমরা কি সেখানে চুপ করে বসে থাকব? আমরা বলব না যে এটা বাদ যাচ্ছে, এটা মিসটেক হচ্ছে, এটাকে ঢুকিয়ে দিন? সেটা যেভাবেই বলি আমরা বলব না? সেটা যদি ইন্টারাপশন হয় হবে। ইন্টারাপশন ইজ এ পার্ট অব ডেমোক্রাসি। যে কোনও বক্তৃতা দিতে যদি ইন্টারাপশন হয় তার মানে তাকে অপমান করা নয়। এই জিনিস বহু জায়গায় হয়েছে। হাউস অব কমন্স এতেও এই ত্রুটি ধরে গর্ভনরস স্পিচ তৈর করা হয়। সেখানে একটা মজার জিনিস হল কুইন যে স্পিচ দেয় সেটা ক্যাবিনেট তৈরি করে এবং সেটা রিফ্লেক্ট করে সমস্ত স্টেটের বর্তমান এবং ভবিষ্যতের উপরে। আমাদের এখানে তা না করে পলিটিক্যালাইজ করে দেওয়া হয় স্পিচে এবং যার জন্য এই ধরণের দুঃখ জনক ঘটনা হয়। যদি এই সমস্ত রাজনৈতিক

সংকীর্ণতার উর্ধে থেকে আপনারা স্পিচ তৈরি করতে পারেন, আজকে গুরুংয়ের মতো মানুষ যখন খুন হয়ে যায়, তাকে বাদ দেবার চেষ্টা করা না হয়, আমি নিশ্চিত ভাবে বলতে পারি এই ধরণের অশোভন আচরণ বলতে যা বোঝান এই ইন্টারাপশন করা, এটা হবে না। আমি একথা বলতে চাই যে আমার এই ইন্টারাপশনে যদি গভর্নর দুঃখিত হন, আপনারাও যদি সেই দৃষ্টিভঙ্গীতে দুঃখ প্রকাশ করতে পারেন তাহলে আমিও রাজি আছি। কিন্তু অ্যাট দি সেম টাইম আমি একথা বলব যে যতবার গুরুংয়ের মতো লোক হত্যা হবে এবং আপনারা যদি তা গভর্নর-এর স্পিচে না রাখেন, আমি ততবার ইন্টারাপশন করব। তার জন্য আপনি যে শাস্তি দিতে পারেন দেবেন। আমি দুঃখ প্রকাশ করেও একথা বলছি। এছাড়া আমাদের কাছে আর কোনও বিকল্প পথ নেই। আমি মনে করি সাত্তার সাহেব যে সমস্ত উদাহরণ দিয়েছেন সেটা তো নগন্য, কয়েকটি মাত্র দিয়েছেন। আপনারা এমন এমন সব ঘটনা ঘটিয়েছেন যে সব জিনিস্ আমাদের বলতে লজ্জা করে। মহিলা সদস্য বসে আছেন, তার কাপড়ে আলতা লাগিয়ে দেওয়া হয়েছে। সাদা শাড়ি, যখন তিনি উঠে যাচ্ছেন তখন টেবিল চাপড়ানো হচ্ছে। এই সমস্ত অসভ্য মানুষেরা এই জিনিসও করেছে। আজকে তারাই আবার আমাদের বিরুদ্ধে শাস্তির দাবি নিয়ে এসেছেন। শোভন অশোভন, রুচি, কুরুচি ইন্টারাপশনের প্রশ্ন তুলেছেন। যাই হোক, আমি বেশি কথা বলতে চাই না, আমার প্রসঙ্গে আমি একথা মনে করি যে আমি নীতিগত ভাবে এবং জ্ঞান সম্মত ভাবে কিছু করি-নি এবং সরাসরি ভাবে আমি যাদের দ্বারা আক্রান্ত হয়েছি এটা নজির বিহীন। আমি ঐ পর্যন্ত গিয়েছিলাম এবং তাতে যদি ইন্টারাপশান হয়ে থাকে তাহলে আমি মনে করি অন্য যে সমস্ত সদস্য ওখানে গিয়েছিলেন তারাও সমান ভাবে দায়ী এবং একই ভাবে এই মোশনের মধ্যে তাদের নাম উল্লেখ করা উচিত ছিল। এটা হল আমার সার বক্তব্য। আমি শেষে অনুরোধ করব যে আমার প্রিভিলেজ মোশন নিশ্চয়ই আপনি তুলতে দেবেন এবং সেই ব্যাপারে ডিসকাশন করার সুযোগ দেবেন। আমি সরাসরি না করে প্রিভিলেজ মোশন দিয়েছি। আমি আবার বলছি যে আমার কোনও আচরণে বা ইন্টারাপশনে যদি মনে করেন যে অগণতান্ত্রিক হয়েছে আমি তবে দুঃখিত। কিন্তু অ্যাট দি সেম টাইম যারা আমাকে আক্রান্ত করেছেন তারা আরও অপরাধ করেছেন, তাদের শাস্তি আমি নিশ্চয়ই দাবি করব। আমি আবার রিপিট করছি যে ইন্টারাপশান ইজ এ পার্ট অব ডেমোক্রাসি। আমি আবার বলছি যে গুরুংয়ের মতো লোকের খুন হবার পরে যদি সেটা স্পিচে না থাকে, যদি সেটা পলিটিক্যালাইজ করা হয় তাহলে এটা করা ছাড়া আমাদের আর কোনও গত্যন্তর থাকবে না। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, গভর্নর-এর অ্যাড্রেসে ডিবেট হয় না? ৪ দিন ডিবেট হয় তখন তো বলবেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা নিয়ে আপনার সঙ্গে বির্তক হতে পারে যদি সময় দেন। তবে আমি একথা বলতে চাই যে ইন্টারাপশন ইজ এ পার্ট অব ডেমোক্রাসি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, পন্ডিত নেহেরু বলেছিলেন —

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি জানি আপনি পন্ডিত নেহেরুর কথা বলবেন। আমি তার সঙ্গে একমত যে গভর্নরকে কোনও ভাবেই ডিস্টার্ব করা উচিত নয়। কিন্তু ইন্টারাপশন বলতে আপনি কি বোঝাচ্ছেন? গভর্নরকে স্মরণ করিয়ে দেওয়া হচ্ছে যে আপনি একটা মিসটেক করছেন। ইজ দিস এ ইন্টারাপশন?

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, আমি বলছি। সারা দেশের মুখ্যমন্ত্রীদের পন্ডিত নেহেরু লিখেছেন, পেজ ৯২,

Now, I am quoting from a book —

"Letter to Chief Ministers by Jawaharlal Nehru, Vol. 2, paragraph 10. It runs as follows : "I have noticed with some distress the recent procedure adopted by some members of Assemblies in walking out when the Governor or the Rajpramukh came to deliver his address to the Assembly. The worst instance of this kind occurred in Madras where a leading member of the opposition actually interrupted the Governor, stood up and made a statement and then walked out with his colleagues. This was not merely a personal affront to the Governor as an individual but I think that it was an affront to our Constitution. The Governor goes to the Assembly and functions otherwise as Head of the State. He is a symbol of the State and it is not a question of a person liking him or disliking him. To honour him is to honour the State, to dishonour him is to dishonour oneself as part of the State. We have to rise above personal considerations in such matters. There are certain symbols and emblems of the State or country which have to be honoured unless we are untrue to our country. There is the national flag, the national anthem, the President and the Governor. We have to learn some discipline in our national life and not bring in our personal prejudices and animosities in the consideration of matters which are above individual or party conflict. Let us have as much argument and even political conflict as we like, provided of course that it is carried on with decency. But to challenge the basis of the State and the Constitution is another matter"

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র সুব্রত মুখার্জি বললেন অতীতে নাকি রাজ্যপালের ভাষণের সময় মন্ত্রী বা সরকার পক্ষের সদস্যরা কাউকে আঘাত

করেন নি। আমি তাঁকে স্মরণ করতে বলি, ১৯৬৮ সালে যুক্তফ্রন্ট সরকারকে খতম করে প্রফুল্ল ঘোষ মহাশয় যখন মুখ্যমন্ত্রী হন, তখন ধরমবীরকে রাজ্যপাল হিসাবে এখানে পাঠানো হয়েছিল। ততকালীন মন্ত্রী সভার একজন মন্ত্রী বিজয় সিং নাহার পেপার ওয়েট ছুঁড়ে এই হাউসে রক্তপাত ঘটিয়েছিলেন, যা ভারতবর্ষের কোথাও ঘটে নি। বিজয় সিং নাহার প্রফুল্ল ঘোষ মুখ্যমন্ত্রী থাকাকালীন এই বিধানসভা কক্ষে রক্তপাত ঘটিয়েছিলেন, আমি তার একজন প্রত্যক্ষদর্শী।

[2-00 — 2-10 P.M.]

**श्री शुलतान आहमेद :** स्पीकार सर सवसे पहले मैं आपका शुक्रिया अदा करना चाहता हूँ कि आपने मुझे दावत दी कि मेरे उपर जो इल्जामात है, उस इल्जामात की रोशनी में दो-चार वातें आपके सामने रखूँ। २७ ता. को जो वकिया विधान सभासें हुआ, इसकी मिशाल हिन्दुस्तान के जमहूरियत और पार्लियामेन्ट्री डिमोक्रेसी में इतिहास और तवारिख में लिखा जायगा। मेम्वर अगर आवाज उठाना चाहता हैं, मेम्वर अगर आपने दिल की वात कहना चाहता है, तो उसकी पिटाई विधान सभा में अपने ही कलिक करते हैं। वह भी रुलिंग गवर्नमेन्ट के इशारे पर।

एक शायर ने कहा है कि—

''हम आह भी भरते हैं, तो हो जाते हैं वदनाम।

वो कत्लभी करते हैं, तो चर्चा नहीं होती।।

उसी विधान सभा में मैंने आवाज उठाई थी, कि उन मकतूल का नाम और उन कातिलों का नाम गवर्नर साहव अपने भाषण में नहीं ले रहे हैं। दार्जिलिग में भि० गुरुङ्ग का कतल किया गया, जो हमारी तरह से ही राज्य सभा के मेम्वर थे। हम लोग गवर्नर साहव के पास जाकर यही वात कह रहे थे। उस वक्त हम यह भी कह रहे थे कि बंगाल में गणतंत्र और जमहूरियत की हत्या हो रही हैं। कांग्रेस मुनिस्पिल कमिशनर का खून होता है—शीश मुखर्जी और निमाई घोष का। मगर विधान सभा के एवास में एक मिनट हमारे सदस्य आफसोस करने के लिए तैयार नहीं होते है। उनका कसूर सिर्फ यह होता है कि वो कांग्रेस के सदस्य राजीब गाँधी जिन्दावाद और इन्दिरा गाँधी अमर रहे करते हैं।

आज पश्चिम बंगाल में सरकार ने जो कारना में पेश किया हैं, उस दिन हम गवर्नर

साहब से कह रहे थे। गवर्नर साहब से यह गुजारिश थी (गोलमाल) अगर २७ तारिख प्रोसिडंग देखें अगर टेप चलता रहा होगा, असेम्बली में विटनेस बाक्स में बोल सकता है। हम गवर्नर साहव से कह रहे थे कि मुख्यमन्त्री श्री ज्योति बोस का नाम बंगाल लेम्प के कलेंकरी ये हैं, जिसकी बजह से जोतिन चक्रवर्ती को मिनिस्ट्री से निकलना पड़ा। इसको गवर्नर साहव आज आसेम्वली में पेश करें। आज पश्चिम बंगाल में कोई डिपार्टमेन्ट ऐसा नहीं हैं, जहाँ भ्रस्टाचार और कलेंकरी का आरोप न लगा हो।........(गोलमाल) एक शैर हैं :–

**Mr. Speaker :** आप जितना भी शोर कटिए, मैं बोलना बन्द नहीं करुँगा।

**Mr. Sultan Ahmed :** सरकार पर एक शैर हैं :–

"हर शाख पर उल्लू वैठा हैं, अन्जाम गुलिस्था क्या होगा"

आज सव तरफ उल्लू ही उल्लू हैं तो अंजाम व्या होगा ?

**Mr. Speaker :** उसी शाख पर हम और आप भी वैठे हैं।

**Mr. Sultan Ahmed :** इसीलिए विधान सभा में हमारी पिटाई होती हैं, कोई बचाने नहीं आता हैं।

आज येहाँ असेम्वली के बाहर की जो बात कही गई है, उस दिन गवर्नर साहव कुर्सी पर बैठे हुए थे। जिस वक्त गवर्नर साहव यहाँ बैठे हुए थे सुब्रत मुखर्जी की पिटाई हो गई थी। हम और हमारी पार्टी के सारे मेम्वरर्स सुब्रत मुखर्जी को लेकर बाहर जा रहे थे, उस वक्त विधान सभा के वाहर कुछ सी० पी० एम० मेम्वर्से ने हम लोगों को भगाने की कोशिश की। उस बक्त हम भाग-दौड़ कर गवर्नर साहबकी गाड़ी पर चढ़ गए। मेरा सबमिशन है कि मुझे असेम्वली के बाहर भी मारने की कोशिश की गई। मैं एक आखिरी शैर कहना चाहता हूँ।

"जुल्म फिर जुल्म है, बढ़ता है तो मिट जाता हैं,

खून फिर खून हैं, पकेंगा तो जम जायगा।"

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় স্পিকার স্যার, প্রথমেই আপনাকে ধন্যবাদ দিতে হয় যে আপনি জওহরলাল নেহেরুর শত বার্ষিকী বছরে তাঁর কোটেশন পড়ে শোনালেন। আমরা জানি, এই দেশে সেইসব মনীষীদের কোটেশন পড়া হয় মাঝে মাঝে ব্যবহার করার জন্য আবার অনেক সময় তাঁদের সম্বন্ধে অনেক কথা বলা হয়। যাঁরা বলে তাঁরা ঐ সামনে বসে আছে। এখানে বলা হয়েছে —

To affront the Constitution and insult to the Nation.

স্যার, আপনি ১৯৫২ সালের ঘটনার কথা বলেছেন। কিন্তু এখন জল অনেক গড়িয়ে গেছে। যাঁরা আজকে এখানে বসে আছেন তাঁদের কমিউনিস্ট পার্টি ভাগ হয়ে গেছে। তারপর অনেক কিছু ঘটনা ঘটার পর তাঁরা আজকে বিধানসভায় এসেছেন এবং গণতন্ত্র কিভাবে চালাচ্ছেন, কনস্টিটিউশন কিভাবে চালাচ্ছেন, ন্যাশনাল ইমেজ কি করে রেখেছেন তা পশ্চিমবাংলার গ্রাম বাংলা দেখলে বোঝা যায়। এই মোশনের জন্য আমাদের ডাকা হয়েছে। আমি প্রথমেই বলি এই যে চার্জশিট দেওয়া হয়েছে ৪ পাতার, আমি জানতে চাই — সেদিনকার দৃশ্যটা কি? আপনি বসে ছিলেন ওখানে, মুখ্যমন্ত্রী বসে ছিলেন, সদস্যরা বসে ছিলেন স্যার, কে কি করে দেখল যে কোনও মেম্বার কাকে খোঁচা মারছে? আমরা দেখেছি, আপনি হাত দিয়ে এইরকম এইরকম করছেন। আপনি প্রত্যক্ষদর্শী, আপনি নিজে বসে ছিলেন, আপনি হাত দিয়ে এইরকম এইরকম করলেন, (ইঙ্গিত করে দেখালেন) নির্দেশ দিচ্ছিলেন, আপনাকে উপেক্ষা করে ঐদিক থেকে (ট্রেজারি বেঞ্চের দিকে ইঙ্গিত করে) লাফিয়ে, ঐ সদস্যরা, ঐ মন্ত্রীরা ওখানে এগিয়ে গেলেন। সেখানে কি ঘটনা ঘটল এই কথার সাক্ষী কে? মাননীয় রাজ্যপাল তিনি কি আপনাকে জানিয়েছেন — এটা আমি জানতে চাই কেন না গণতন্ত্রে এইরকম অসত্য কথা রাখার কোনও অধিকার তাঁর নেই। হ্যাঁ, আমি বুঝতাম, আজকে এই মোশন অত্যন্ত গুরুত্ব পেত, সারা ভারতবর্ষের কাছে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং আপনি প্রশংসা পেতেন যদি পরের দিন কাগজে দেখতে পেতাম যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তাঁর মন্ত্রী সভার যে সদস্য ওখানে লাফিয়ে গিয়েছিল তাঁকে মন্ত্রিসভা থেকে তাড়িয়ে দিয়েছেন, তখনই বিচার চাইবার অধিকার তাঁর হবে, কিন্তু সেটা হয় নি। আমি তাই বলি এই রাজ্যে সব কিছুতেই রাজনীতি হচ্ছে। প্রধানমন্ত্রী বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী সব ব্যাপারে রাজনীতি দেখাতে চান। রাজনীতি দেখাবেন না। ঐসব সদস্যরা মাননীয় রাজ্যপালকে ঐ বুটের খোঁচা মারতে মারতে বাইরে নিয়ে গেলেন, আমি এটা নিজের চোখে দেখেছি। বাইরে গভর্নরকে একজন এইভাবে (ইঙ্গিত করে দেখালেন) ঠেলতে ঠেলতে নিয়ে চলে যাচ্ছেন। মাননীয় রাজ্যপালের এই দৃশ্য দেখে আমি অত্যন্ত দুঃখ পেলাম যে কিভাবে তাঁকে ধাক্কা দিয়ে দিয়ে দিয়ে ওখানে নিয়ে গেছেন।

[2-10 — 2-20 P.M.]

স্যার, এখানে লিখেছেন আমার নামে He placed a big electric bulb in the way of the Governor. হ্যাঁ, স্যার, আমি মাননীয় রাজ্যপালের সামনে ঐ বেঙ্গল ল্যাম্পের বাল্ব নিয়ে গিয়েছিলাম, যে বাল্বের কথাটা লিখতে ভুল হয়েছিল। কেন না পশ্চিমবঙ্গের ইতিহাসে কখন এ রকম হয় নি। কোনও মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এ রকম দুর্নীতির কথা ওঠে নি। মাননীয় জ্যোতি বসু মহাশয়ের বিরুদ্ধে তাঁরই মন্ত্রী সভার একজন মন্ত্রী কথা তুলেছেন। আমরা চেয়েছিলাম যে কথাটা বইয়ে লেখা হোক, যা ঘটনা সেটা বইয়ে লেখা হোক। তার

বিরুদ্ধে প্রতিবাদ করার অধিকার আমাদের আছে। যদি আপনি মনে করেন বা এই হাউস মনে করে পদ দলিত করে শাস্তি দেবেন সে শাস্তি আমরা মাথায় তুলে নেব কিন্তু আমরা একটা কথাও প্রত্যাহার করব না। এখানে যে কথা বলা হয়েছে সেই ডিরগেটরি ল্যাঙ্গোয়েজ আমরা ব্যবহার করি নি, আপনি দয়া করে বিধানসভার টেপ শুনিয়ে দিন, তাতে যদি কোনও ডিরগেটরি ল্যাঙ্গোয়েজ শোনা যায় যা আমরা ব্যবহার করেছি তাহলে স্বীকার করে ক্ষমা চেয়ে নেব। জোর করে ক্ষমা চাওয়ানো যায় না। আমরা জানি কি ভাবে বিধানসভা চলছে। সরকার দুর্নীতি পোষণ করছে, মানুষকে জিজ্ঞাসা করতে চাই যে কিভাবে তাদের পদ দলিত করা হচ্ছে, কি রকম চরম কেলেঙ্কারি চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানিয়ে দিতে চাই যে পশ্চিমবঙ্গের ৪২ শতাংশ মানুষ যাঁরা আমাদের ভোট দিয়েছেন তাঁরা কিন্তু আপনাদের কথা শুনছেন না। আজকের মোশনে অনেকগুলি ডিফেক্ট আছে, শচীন বাবু এটা প্রত্যাহার করুন, আপনি চোখে দেখেন নি, আমি নিজের চোখে দেখেছি কিভাবে আমাদের সদস্যদের মারা হয়েছে। সেসব কথা চাপা দেবার জন্য মোশন এসেছে। হাউসের মধ্যে মাথায় ঘোমটা দিয়ে চলেছেন, আর ওখানে ঘোমটা খুলে মানুষকে খুন করছেন, দুর্নীতিগ্রস্ত মুখ্যমন্ত্রী বসে আছেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরুদ্ধে অনেক বড় অভিযোগ নিয়ে আসা হয়েছে সেই অভিযোগের অধিকাংশই অসত্য। আমরা বিরোধী দলের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বেঙ্গল ল্যাম্পের অতবড় কেলেঙ্কারির কথা উল্লেখ ছিল না যে কথা বলার জন্য একজন দায়িত্বশীল মন্ত্রীকে তাঁর মন্ত্রীত্ব ছেড়ে দিয়ে সদস্যর আসনে বসতে হয়েছে, ট্রাম কেলেঙ্কারীর মতো একটা মারাত্মক কেলেঙ্কারীর কথা এবং প্রতিদিন পশ্চিমবঙ্গের গ্রাম বাংলায় হাজার হাজার মানুষ খুন হচ্ছে, আইন-শৃঙ্খলার চরম অবনতি, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার নামে মুর্শিদাবাদের কাটরা মসজিদকে কেন্দ্র করে বহু মানুষ নিখোঁজ এবং নিহত হয়েছে।

**Mr. Speaker :** Mr. Mannan Hossain, continue your speech on the alligation made against you. বাইরের বক্তৃতা করলে এক্সপাঞ্জ করে দেব। Don't go beyond that.

**শ্রী মান্নান হেসেন ঃ** রাজ্যপালের ভাষণে নেই আমরা সেই কথা বলেছিলাম। রাজ্যপালের অমর্যাদা তাঁর সম্মান হানির উদ্দেশ্য আমাদের ছিল না। টি. এস. গুরুংয়ের নাম ছিল না, কোনও শোক প্রস্তাব নেওয়া হয় নি, তাঁর নাম উল্লেখ করার জন্য এটা ঠিক কথা আমরা রাজ্যপালের কাছে গিয়েছিলাম। আমরা রাজ্যপালকে অনুরোধ করতে গিয়েছিলাম যে, টি. এন. গুরুং এর নামও উল্লেখ করা হোক। আজকে অভিযোগ করা হচ্ছে, আমরা নাকি হাউসের বাইরে রাজ্যপালের গাড়ির উপর উঠেছিলাম। কিন্তু ব্যাপারটা হল, ভেতরে সুলতান আহমেদকে

পেটানো হচ্ছিল এবং শাসক দলের সদস্যরা তাঁকে পেটাতে পেটাতে বাইরে নিয়ে গেলেন। ফলে সে ভয় পেয়ে গাড়ির বনেটের উপর উঠে পড়েছিল, কিন্তু তাঁকে নামিয়ে দেওয়া হয়েছিল। তখনই তার ছবি উঠেছিল। কিন্তু আমার কোনও ছবি নেই। সেই জন্যই বলছি, রাজ্যপালের মানহানী করবার কোনও উদ্দেশ্যই আমাদের ছিল না।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গ বিধানসভায় যে ঘটনা ঘটে গেছে তাতে পশ্চিমবঙ্গের ইতিহাসে একটা কলঙ্কজনক দৃষ্টান্ত স্থাপিত হল। রাজ্যপাল যখন তাঁর ভাষণ পাঠ করছিলেন, সত্যিকারের কথা, আমরা কয়েকজন সদস্য তখন কয়েকটি বিষয়ে প্রতিবাদ জানাচ্ছিলাম। এখানে আমার বিরুদ্ধে যে চার্জ আনা হয়েছে তাতে বলা হয়েছে,

He continuously interrupted and obstructed the Governor by shouting and making abusive and derogatory remarks against the Governor while he was delivering his Address.

কিন্তু রাজ্যপালের এগেনস্টে আমরা কোনও রিমার্ক করি নি। যে রিমাক আমরা করেছি সেটা মুখ্যমন্ত্রীর এগেনস্টে। আমরা বলছিলাম, 'ট্রাম কেলেঙ্কারীর নায়ক, বিশেষ করে বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারীর নায়ক জ্যোতি বসুর পদত্যাগ চাই; ফ্যাসিস্ট জ্যোতি বসুর ছেলে চন্দন বসু কি করে ক্যাপিটালিস্ট হল এবং কি করে ২৫ কোটি টাকা ব্যাঙ্ক ব্যালেন্স হল তাঁর"। তারপর পরিষ্কার এবং স্পষ্টভাবে শুনলাম রাজ্যপাল অনেক অগুরুত্বপূর্ণ নাম অবিচুয়ারি প্রস্তাবে রাখলেন, কিন্তু সিটিং এম. পি., যিনি খুন হলেন দার্জিলিংয়ে, তাঁর নাম উল্লেখ করলেন না। কিন্তু আমরা দেখেছি, এক্স এম. এল. এ. বা এক্স এম. পি. যদি কেউ মারা যান তাহলে তাঁর নামও এই শোক প্রস্তাবের মধ্যে রাখা হয়। কিন্তু দেখতে পেলাম, তিনি যে ভাষণ পাঠ করেছিলেন তাতে একজন সিটিং এম. পি. খুন হওয়া সত্ত্বেও তাঁর নাম বাদ চলে গেছে। ঐ উল্লেখযোগ্য ব্যক্তির নাম বাদ যাওয়ায় আমরা প্রতিবাদ করি এবং বার বার রাজ্যপালকে জানাতে থাকি, 'নামটা কাইন্ডলি ইনক্লুড করে নিন'। এই জন্যই আমরা প্রতিবাদ করেছিলাম, কিন্তু আমাদের সেই প্রতিবাদ গ্রাহ্য হয় নি। সেই সময় আপনি তাঁর পাশে বসেছিলেন, মুখ্যমন্ত্রীও বসেছিলেন

এরপর আমার সম্বন্ধে বলা হয়েছে,

'He also ran to the podium and threw books, paper and placards at the Governor'.

আমি জানি, শচীন বাবু কিভাবে একটা সর্ববাদি অসত্য জিনিস এখানে উপস্থাপিত করেছেন এবং আমি মনে করি, এটা অ্যাবসল্যুটলি বেসলেস এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। আমরা গভর্নরের কাছে প্রতিবাদ করতে ঐ পর্যন্ত গিয়েছিলাম এবং ওয়াক আউট করবার সিদ্ধান্ত গ্রহণ করে যখন সেই ব্যাপারে প্রস্তুত হচ্ছিলাম, সেই সময় যেসব সদস্য

বন্ধুরা ওধারে রয়েছেন তাঁদের মধ্যে শ্রী মলিন ঘোষ, শ্রী কিরণময় নন্দ, পরিবহন মন্ত্রী, শ্রী রবীন মন্ডল এবং আরও কয়েকজন ছুটে যান এবং সুব্রত মুখার্জি ও সুলতান আমেদের উপর কিল-চড়-ঘুষি চালাতে শুরু করেন। সঙ্গে সঙ্গে ওধারের মহিলা সদস্যা যাঁরা রয়েছেন তাঁরাও অশ্রাব্য ভাষায় গালি গালাজ করতে লেগে যান। তখন আমরা আমাদের কাগজপত্র সব ছুড়ে ফেলে দিয়ে বেরিয়ে চলে যাই। সুব্রত মুখার্জিকে যখন হাউস থেকে বের করে নিয়ে যাই তখন সম্পূর্ণ সেন্সলেস। সুব্রত মুখার্জিকে বের করে নিয়ে তাঁকে সামনে শুইয়ে দেওয়া হয়, কিন্তু যেসব সদস্য গভর্নরকে নিয়ে বাইরে যাচ্ছিলেন তাঁদের মধ্যে কয়েকজন বুলড্রজারের মতো সুব্রত মুখার্জি গায়ের উপর পা দিয়ে পিষে দিয়ে চলে যান। তাই আমি মনে করি শচীন বাবু যে মোশন এনেছেন সেটা সম্পূর্ণ বেসলেস এবং পলেটিক্যালি মোটিভেটেড।

[2-20 — 2-30 P.M.]

স্যার, ১৯৭১ সাল থেকে আমি এখানে আছি, ২-৩ বার আমি ক্যাবিনেটে ছিলাম। স্যার, আপনি নিজে বলেছেন যে বিরোধী পক্ষ মানে স্যাডো ক্যাবিনেট। ফলে বিরোধী পক্ষকে মর্যদা, সম্মান এবং শ্রদ্ধা জানানো উচিত। তা সত্ত্বেও এখানে তার বিন্দুমাত্র চিহ্ন নেই। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সরকারি দলের নেতা মুখ্যমন্ত্রী এখানে বসেছিলেন, তিনি কোনও প্রতিবাদ করেন নি, এটার নিন্দা করেন নি। এর জন্য আমরা অত্যন্ত দুঃখিত। আমরা সেই দিন যে কাজ করেছি তার সত্য ব্যাখ্যা শোনা সত্ত্বেও আপনি যদি মনে করেন, চুলচেরা বিচার করে দেখেন যেখানে হৈচৈ করা হয়েছে এবং যেখানে মারধোর করা হয়েছে সেই ক্ষেত্রে হৈচৈটাই আপনার বিচারে বেশি অপরাধ হয়ে থাকে তাহলে তার জন্য আমরা দুঃখিত। এর জন্য আমি নিজে এক্সট্রিমলি সরি। আপনার কাছে আমি বলি, আমি একজন শিক্ষক, একটা কলেজের অধ্যাপক, আমার ব্যাবহার কি আপনি মনে করেন অশালীন হবে? আমি এটা করতে পারি না। যাঁরা অশিক্ষিত তাঁরা এই কাজ করতে পারেন। আমি খুব খুশি যে ওঁনারা সংবিধানের প্রতি নিষ্ঠা দেখিয়েছেন। স্যার, আপনার মাধ্যমে শচীন বাবুর দ্বারা আজকে আমাদের এখানে আসামীর কাটগড়ায় দাঁড় করানো হয়েছে। সংবিধান, গণতন্ত্র, বিধানসভা, রাজ্যপাল, লোকসভা, স্পিকার এইই সব তো আমাদেরই সৃষ্টি। আমি খুবই খুশি যে এখানে নেহেরুর প্রসঙ্গ তোলা হয়েছে। শচীন বাবু রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ভাবে ভিত্তিহীন ভাবে এই প্রসঙ্গ তুলেছেন বলে আমাদের মনে হয়েছে। আমরা যে কাজ করেছি সেটা গরহিত বলে যদি আপনি মনে করেন বা এই সভা যদি মনে করে থাকেন তাহলে আমরা খুবই দুঃখিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই মহান বিধানসভায় একটা দুঃখের ব্যাপার এই যে একটা মিথ্যা অভিযোগ তুলে পড়া হচ্ছে এবং মিথ্যা অভিযোগ তোলা হয়েছে আমাদের বিরুদ্ধে। এই ধরণের অসত্য অভিযোগ আমাদের চেয়েও বড় মাপের

মানুষের বিরুদ্ধে এনে বিদেশের বৃটেন সরকার মহারাজ নন্দ কুমারকে ফাঁসিতে লোটকে ছিলেন। আমি অবাক হয়ে যাই যে একটা মিথ্যা অভিযোগকে ঠিক গোয়েবলের মতো — গোয়েবেল যেমন মিথ্যাকে সত্য এবং সত্যকে মিথ্যা করতেন — সত্য করার চেষ্টা করছেন। আমার দুঃখ হচ্ছে গভর্নমেন্ট চিফ হুইপ-এর উপর বোধ হয় গোয়েবেল ভর করেছেন। গোয়েবেলের মৃত আত্মা তো মরে শান্তি পাই নি, তাই গোয়েবেলের মৃত আত্মা মাননীয় সদস্য শচীন সেনের উপর ভর করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিরুদ্ধে প্রথম অভিযোগ হচ্ছে

He obstructed and interrupted the Governor in delivering his address by continuously shouting and making abusive and derogatory remarks against the Governor.

পরের পার্টে আমি আসছি। আমার প্রথম কথা হচ্ছে এই গভর্নরকে আমি শ্রদ্ধা করি, এই গভর্নর একজন বিদগ্ধ মানুষ। এই গভর্নর আমাকে অনেক দিন থেকে জানেন, আমি গভর্নরকে অনেক দিন থেকে চিনি। যখন তিনি কেন্দ্রের এডুকেশান মিনিস্টার ছিলেন তখন থেকে আমি ওনাকে চিনি, উনি আমাকে স্নেহ করেন। ওনার ভাইপো মুরতাজা সেন্ট্রালের আই. এফ. এস. অফিসার আমার বন্ধু। গভর্নর বিদগ্ধ মানুষ, এ গভর্নর একজন নম্র শিক্ষিত এবং প্রোগ্রেসিভ মানুষ। এই ধরনের গভর্নর আমাদের পশ্চিমবাংলার গর্ব ছিল। সুতরাং এই ধরণের গভর্নরকে অসম্মান করার কোনও প্রশ্নই ওঠে না। আমি ঈশ্বরে বিশ্বাস করি, আপনারা তো ঈশ্বরে বিশ্বাস করেন না, আপনারা অনেকে নাস্তিক আছেন। কিন্তু আপনাদের বাবা-মা ঈশ্বরে বিশ্বাস করেন। আমি ঈশ্বরের নামে শপথ করে বলতে পারি গভর্নরকে অসম্মান করার কোনও উদ্দেশ্য আমার ছিল না। গভর্নর যে স্পিচ পড়ছিলেন সেই স্পিচ ছিল তাঁর কন্সটিটিউশ্‌নাল ডিউটি যা আপনারা পারফর্ম করেছেন।

গভর্নরকে সেদিন ওমিশন অ্যান্ড কমিশন — বামফ্রন্ট সরকারের হওয়া সত্ত্বেও — এর ফলে মার্ডার হতে তাঁকে বাধ্য হতে হয়েছিল। তাঁর মুখ দিয়ে দিল্লির স্পোক্সম্যান হওয়া সত্ত্বেও ক্রিটিসাইজ করতে হয়েছিল। তাঁর মুখ দিয়ে ভারতের তরুণ প্রধানমন্ত্রী রাজীব গান্ধী, যিনি বিজ্ঞান ও প্রযুক্তির মাধ্যমে ভারতকে এগিয়ে নিয়ে যেতে চাইছেন, তাঁর নামে অনেক কথা বলতে হয়েছিল। অথচ গুরুংয়ের নাম অবিচুয়ারি লিস্টের মধ্যে ঢোকানো হয় নি। তাই আমরা ঠিক থাকতে পারি নি। সেই অবস্থায় আবেগের মধ্যে আমরা পোডিয়ামের কাছে চলে যাই। সুব্রত মুখার্জি সেখানে চলে গিয়েছিলেন এবং তাঁকে বলছিলেন — স্যার, ইউ আর এ পলিটিক্যাল পার্সন। ইউ হ্যাভ নট মেন্সানড দি নেম অব মিঃ গুরুং। গুরুং ওয়াজ দি মেম্বার অব দি পার্লামেন্ট বাট ইউ হ্যাভ নট মেন্সানড হিজ নেম ইন দি অবিচুয়ারি লিস্ট। আমি তখন সুব্রত মুখার্জিকে সহায়তা করার জন্য ওখানে গিয়েছিলাম। আমি আমার ডেমোক্রাটিক ডিউটি করছিলাম। কিন্তু গভর্নরকে কোনও বাধা দিই নি। গভর্নরকে কোনও রকম অশ্রদ্ধা আমরা সেদিন করি নি। তাই যদি মনে থাকত, তাহলে আমরা ওখানে গভর্নরকে ঐ রকম

ভাবে বলতাম না। আমরা গভর্নরকে কিছু না বলে, দিল্লি গভর্নরকে পাঠিয়েছে, সেখানে গিয়ে কিছু বলতাম। আমরা জানি, তিনি ছিলেন ওয়ান অব দি বেস্ট গভর্নরস। আমরা গভর্নরকে শ্রদ্ধা করি। গভর্নরকে আমরা অন্তর থেকে শ্রদ্ধা করে থাকি। তাঁকে অশ্রদ্ধা করার লক্ষ্য আমাদের কখনও ছিল না। এই অসত্য ঘটনাকে ফাঁপিয়ে কিভাবে রাখা হয়েছে — হি লেফট হিজ সিট অ্যান্ড র‍্যান আপ টু দি গভর্নর অ্যান্ড ফিজিক্যালি টর্চাড হিম বাই পোকিং হিম ইন দি বডি, এই ভাবে আমার বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে। এই প্রসঙ্গে আমার একটা প্রোভার্বিয়্যাল স্টোরির কথা মনে পড়ছে। একটা হরিণের শিশু জল খাচ্ছিল নিচে। পাহাড়ের উপরে বাঘ ছিল, সে উপরের জল খাচ্ছিল। হঠাৎ হরিণ শিশুকে দেখে বাঘের লোভ হল। সে বলল, তুই আমার জল ঘোলা করেছিস। হরিণ শিশু তখন উত্তর দিল, আমি তো নিচে, আমি কি করে হুজুর আপনার জল ঘোলা করব? তখন বাঘ বলল, ওঃ, তুই না, তোর বাবা করেছে। এখানে কেউ কেউ বলেছেন যে আমি নাকি গভর্নরকে পেন দিয়ে — পোকিং হিম ইন দি বডি — খোঁচা মেরেছিলেন। আমার কাছে সেদিন কোনও পেন ছিল না। আমি পেন ক্যারি করি না, আমার কাছে পেন থাকেও না। আপনারা হাস্যকর অভিযোগ এনেছেন, তাই আমার এই কথা আপনাদের কাছে হাস্যকর ঠেকছে। আমার একটা শেফার্স পেন ছিল, এই অ্যাসেম্বলি থেকে সেটা চুরি গেছে। সেদিন থেকে আমি পেন ক্যারি করি না। গভর্নরের পাশে এ. ডি. সি. ছিলেন। গভর্নরের এ. ডি. সি., সেই ক্যাপ্টেন সেদিন যিনি ছিলেন, তিনি আমার বন্ধু। তিনিও ঘটনা প্রত্যক্ষ করেছিলেন। তিনি সাক্ষী দিতে পারেন যে আমি গভর্নরকে, ওখানকার লাইটে, কোনও ভাবেই কোনও আঘাত করি নি। তাঁকে আমি কোনও খোঁচা দিই নি। গভর্নর যখন তাঁর স্পিচ দিচ্ছিলেন তখন দি বডি অব দি গভর্নর ওয়াজ স্যাক্রেড অ্যান্ড হি ওয়াজ পার্ফর্মিং দ্য ডেমোক্রেটিক ডিউটি, এটা আমি জানি, সুতরাং এই রকম কোনও কোয়েশ্চেন কখনও উঠতে পারে না। আমি এমফ্যাসিস দিয়ে বলতে পারি, ডেমোক্রেটিক যে নর্মস আছে, সেই ডিউটিই কেবল করেছি, অন্য কিছু নয়। আমার বিরুদ্ধে মিথ্যা অভিযোগ আনা হয়েছে। আমি হাউসকে, এখানে যে রুলস অ্যান্ড রেগুলেশনস আছে তাকে এবং আপনাকে শ্রদ্ধা করি। ডেমোক্রেটিক যে নর্মস এবং রুলস অ্যান্ড রেগুলেশনস আছে তার উপরে আমার শ্রদ্ধা আছে। আমার দুঃখ এখানে যে, আমি প্রথম অ্যাসেম্বলিতে এসেছি, আমার বিরুদ্ধে বিকৃত অভিযোগ এনে আমার কনস্টিটিউয়েন্সিতে আমাকে হেয় প্রতিপন্ন করার চেষ্টা চলছে। আমার কনস্টিটিউয়েন্সিতে এক লক্ষের মত মাইনরিটি আছে। তাদের সামনে আমাকে হেয় করার চেষ্টা চলছে। গভর্নর যেহেতু মুসলিম, তাঁর গায়ে হাত দেওয়া হয়েছে বলে বিকৃত অভিযোগ এনে আমাকে হেয় করার এক ষড়যন্ত্র করা হচ্ছে। আসানসোলের সিটটি চলে যাওয়াতে এই চক্রান্ত চলছে। আমি ওখানে গভর্নমেন্টের অনেক চুরি বন্ধ করেছি। তাই আমার বিরুদ্ধে মিথ্যা অভিযোগ এনে লোকচক্ষে হেয় প্রতিপন্ন করার চেষ্টা চলছে। আমি এখানে ঈশ্বরের নামে শপথ করে বলছি — আপনারা ঈশ্বর মানেন না, কিন্তু আপনাদের বাবা নিশ্চয়ই মানতেন — আমি গভর্নরকে শ্রদ্ধা করি। এই হাউসের প্রতি শ্রদ্ধা নিবেদন করে এই কথাই বলব যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সুবিচার প্রার্থনা

করি, যে বিচার এই বিধানসভার ভাবমূর্তিকে উজ্জ্বল করবে।

[2-30 — 2-40 P.M.]

যার ফলেতে গণতান্ত্রিক ভাবমূর্তি নষ্ট হচ্ছে। আপনি এর বিচার করবেন ......

(গোলমাল। এমন সময়ে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বোধ হয় রাজ্যপালের ভাষা আছে। সেদিন আমি রাজ্যপাল আসার আগে শ্লোগান দিয়েছিলাম। তিনি তখন সবে ঢুকেছেন সেই সময়ে বলেছিলাম যতীন চক্রবর্তী মহাশয়কে পি. ডব্লিউ. ডি. মন্ত্রী করতে হবে। তারপরে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ পড়বার সময়ে ৫ নং প্যারাগ্রাফটা সম্বন্ধে বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ওই রাজ্যপালের ভাষণের ৫ নং প্যারাটা দেখুন।

**Mr. Speaker :** We are not discussing the Governor's Address. You should reply to the allegations made against you. We are not discussing the Governor's Address. I will not allow you. Please confine your speech on the charges made against you.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I will meet the charge.

**Mr. Speaker :** Mr. Bapuli, please don't make your speech on Governor's Address. I am trying to give you the background. You continuously interrupted and obstructed the Governor in delivering his address by shouting and by making abusive and derogatory remarks against the Governor — that is the charge made against you.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলছিলাম যে রাজ্যপালের ভাষণ পড়তে গিয়ে আমি কোনওরকম অশ্রদ্ধাজনক কথা বলি নি। আমি বলেছিলাম ৫৫৮ জন মানুষ যে লেখা আছে ৫ নং প্যারাগ্রাফে সুন্দরবনে মারা গেছে সেটা ঠিক নয়। সুন্দরবনে ৫৮৫ জন মারা গেছে। আমি সুন্দরবনের লোক, এই যে ৫৮৫ জন মারা গেল তার কিছু বলব না। আপনারা এম. এল. এ., এম. পি. ডিলিট এঁদের কথা রাখছেন রাজ্যপালের ভাষণে আর যেহেতু এরা সংখ্যা লঘু তাই এদের নাম থাকবে না?

**Mr. Speaker :** I am sorry.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** একটা লাইন এতে যোগ করলে ভালো হত। যেহেতু এরা অখ্যাত লোক, গ্রামের চাষা, তাদের নাম একটা লাইনে দিতে পারলেন না। এই কথা আমি বলেছিলাম।

**মিঃ স্পিকার ঃ** রাষ্ট্রপতির ভাষণে কি এইরকম সংখ্যা লঘু লোকেরা যে মারা গেছে তার উল্লেখ ছিল? দিল্লিতে রাষ্ট্রপতির ভাষণে এই জিনিস থাকার জন্যে আপনি চিঠি লিখে জানান নি কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** দিল্লিতে রাষ্ট্রপতির ভাষণে না থাকতেও পারে কিন্তু পশ্চিমবঙ্গের রাজ্যপালের ভাষণে যদি না থাকে তা হলে সৌজন্যতার অভাব তাকে বলব।

**Mr. Speaker :** Mr. Bapuli, I have heard you. Take your seat. I would not allow you further. I call upon Shri Amar Banerjee. Mr. Banerjee, please make your submission.

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিরুদ্ধে অভিযোগ এসেছে, আমি খুব অল্প দিনের সদস্য, আমার বিরুদ্ধে অভিযোগ খুব আনফরচুনেট। মাননীয় সদস্য শচীন বাবু এই হাউসের একজন মাননীয় সদস্য, উনি নিশ্চয়ই মিথ্যা কথা বলবেন না, আমিও তো এ হাউসের মাননীয় সদস্য, আমিও অসত্য কথা বলব না, এটা বিবেচনা করতে অনুরোধ জানাচ্ছি। আমি দু একটা কথা এই প্রসঙ্গে বলি। আমি এই হাউসে দর্শকের আসনে বসেছি বোধ হয় যখন কলেজে পড়তে আরম্ভ করেছি তখন থেকে। এই হাউসে আজকে যাঁরা ওদিকে বসে আছেন তাঁরা এদিকে বিরোধী দলে বসে যে আচার আচরণ করতেন বলতেন আমরা শুনতাম, ইম্‌পটেন্স পেতাম, ওঁদের ভূমিকা নিয়ে আলোচনা করতাম। আমার বিরুদ্ধে একমাত্র অভিযোগ যে আমি কনটিনিউয়াস সাউট করেছি। স্যার, কন্টিনিউয়াস সাউট কতক্ষণ ধরে করা যায় আমার জানা নেই। যাই হোক, একটা আবেদন আপনার কাছে করছি আপনি পন্ডিত জহরলাল নেহেরুর উদাহরণ দিলেন, রেফারেন্স টানলেন, আমিও বলি ভারতবর্ষের শুধু নয় পৃথিবীর আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন পার্লামেন্টেরিয়ান পন্ডিত জহরলাল নেহেরুর জন্ম শতবার্ষিকীর বছর এটা, আবুল কালাম আজাদের জন্ম শতবার্ষিকী বছর এটা, ভারতবর্ষের প্রখ্যাত পার্লামেন্টেরিয়ান জে. বি. কৃপালনীর জন্ম শতবার্ষিকী বছর এটা, পশ্চিমবঙ্গের বাগ্মী শরৎচন্দ্র বসুর জন্ম শতবার্ষিকী বছরে যাচ্ছি, সেখানে ভারতবর্ষের এই বৃহত্তম রাজ্য এবং তার ঐতিহ্যশালী এই বিধান সভার সদস্যদের পারস্পরিক মর্যাদা রক্ষা হোক এটা আমরা নিশ্চয় চাইব। কিন্তু কোনও কোনও সদস্যকে মিথ্যা অভিযোগে অভিযুক্ত করে পার্লামেন্টারি ডেমোক্রাসিতে বিভিন্ন বাগ্মী বিভিন্ন পার্লামেন্টেরিয়ানদের জন্ম শতবার্ষিকী বর্ষে তাঁদের সমনের মাধ্যমে এখানে আনা তাতে খুব মর্যাদা রক্ষা হয়েছে বলে আমি বিশ্বাস করি না। তবুও আমার বিরুদ্ধে যদি কিছু অভিযোগ থাকে, জানি না সেই অভিযোগ কি ধরণের অভিযোগ,

সত্যই যদি কোনও অভিযোগ থাকে তাহলে আমার জ্ঞানত এবং ন্যায়ত মাননীয় রাজ্যপালের বিরুদ্ধে অশোভন আচরণ করার, তাঁকে ডিসটার্ব করার ইচ্ছা ছিল না। বিরোধী দলের সদস্য হিসাবে আমার নৈতিক কর্তব্য ছিল পশ্চিমবঙ্গের কতকগুলি বার্নিং ইস্যু তুলে ধরা যে পশ্চিমবঙ্গের কোনও একটা ফ্যামিলির একজন পুত্রের ১১ কোটি টাকার সম্পত্তি ১১ বছরে কি করে হয়, সেই কথা আমি বলতে গিয়েছিলাম। এই যদি অপরাধ হয়ে থাকে তাহলে আমি অপরাধী।

**Mr. Speaker :** Very good.

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিরুদ্ধে যে চার্জ সেটা পড়ে আমি আমার বক্তব্য রাখছি। আমার চার্জে রয়েছে — কন্টিনিউয়াসলি ইন্টারাপ্টেড and abstructed the Governor by shouting and making abusive and derogatory remarks against the Governor while he was delivering his Address. স্যার, আমি মনে করি আপনি একজন আইনজ্ঞ ব্যক্তি, আপনি জানেন বিচারের জন্য যদি কাউকে ডাকা হয়, বিচারের জন্য কারোর বিরুদ্ধে যদি কোনও অভিযোগ কখনও লিপিবদ্ধ করতে হয় তাহলে সেই অভিযোগ মাস্ট বি স্পেসিফিক। কিন্তু আমি মনে করি আমার বিরুদ্ধে যেকথা লেখা হয়েছে এটা অ্যাবসলিউটলি ভেগ, এই ভেগ অভিযোগের কোনও উত্তর হয় না। তবুও আমি মনে করি যাঁরা এনেছেন তাঁরা হয়ত ঠিকমতো বোঝাতে পারেন নি নয়ত পলিটিক্যাল মোটিভেশনে নাম দেওয়ায় দরকার ছিল বলে দিয়েছে। তবুও আমি বলি যেটা বলেছেন এর সাথে আমার কোনও যোগ নেই। শুধু একটা কথা বলি আমাদের জানা আছে গভর্নর অ্যাড্রেসে ক্যাবিনেট থেকে পাশ হয়ে হাউসে পাঠ করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্যাবিনেটের একটা বড় ত্রুটি আপনি পর্যন্ত স্বীকার করে নিয়েছেন। আমরা টি. এস. গুরুং-এর নাম গভর্নর অ্যাড্রেস পাই নি অবিচুয়ারিতে। কিন্তু আপনি এই হাউসে যেদিন অবিচুয়ারি করলেন সেদিন আপনি তাঁর নাম দিয়েছিলেন অর্থাৎ ক্যাবিনেটের যে ত্রুটি সেটা আপনি স্বীকার করেছেন। আপনি যে হাউসের স্পিকার, ধারক-বাহক সেই হাউসের সদস্য হিসাবে আমি মনে করি আপনার যে একটা পবিত্র অধিকার দায়িত্ব রয়েছে আমাদেরও রয়েছে। আমরা গভর্নরকে বলেছিলাম যে ক্যাবিনেট আপনাকে ভুল পথে চালিত করেছে, এই ক্যাবিনেট আপনাকে ভুল তথ্য দিয়েছে। পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে তিনি যে কোনও দলেরও হোন না কেন পার্লামেন্টের সদস্য, তিনি যখন মারা গেছেন তখন তাঁর নাম অবিচুয়ারিতে কেন দেওয়া হয় নি তার জন্য আমরা প্রতিবাদ করেছিলাম, তাঁর প্রতি অ্যাবিউজিং যেটাকে আমরা বলি গালিগালাজ তা কিছু করি নি — আমরাও করি নি, কোনও সদস্যই করেনি। তাই দীর্ঘ কোনও নজির টানতে চাই না, আমাদের দলের নেতা সাত্তার সাহেব বলেছেন, আমিও তাই বলছি ভেগ অভিযোগ আমার বিরুদ্ধে আনা হয়েছে, এটা একেবারে অসত্য। তাতেও কোনও কথা, আমার কোনও অ্যাকশান, কোনও বক্তব্য যদি হাউসে গর্ভনরকে হিট করে থাকে তাহলে আমি তার জন্য দুঃখিত।

[2-40 — 2-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শচীন সেনের মোশনে যাঁদের নাম ছিল তাঁদের কথা শোনা হয়েছে, এবারে জ্যোতি বসু বলবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি যেটা আশঙ্কা করেছিলাম দুর্ভাগ্যবশত তাই হল। আমাদের তরফ থেকে মাননীয় সদস্য শচীন সেন যে মোশন এনেছেন তার উপর বক্তব্য রাখার জন্য প্রত্যেক সদস্যকে একটা চার্জসিট দেওয়া হয়েছে। আমি ভেবেছিলাম এ সম্পর্কে বলতে গিয়ে ওঁদের তরফ থেকে কিছু অনুশোচনার লক্ষণ দেখতে পাব। আমি ভেবেছিলাম ওঁরা হয়ত বলবেন যে আমরা দুঃখিত, হঠাৎ একটা ঘটনা ঘটে গেছে এবং এরজন্য আমরা দুঃখিত, আমাদের অনুশোচনা হচ্ছে, রাজ্যপালের কাছে ক্ষমা চাই। ওঁদের মধ্যে দু একজন সদস্য বলেছেন, তাঁরা ইচ্ছাকৃত ভাবে এটা করেন নি এবং যদি কিছু হয়ে থাকে তাহলে আমরা দুঃখিত। কিন্তু আমি অবাক হলাম বিরোধী দলের নেতার কথায়। তিনি তো উত্তর না দিয়ে আক্রমণাত্মক বক্তৃতা এবং অন্য বিষয় বললেন। তাঁদের যদি কিছু বলার থাকে তাহলে সেটা তো তাঁরা রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আসে এবং যেটা নিয়ে ৪ দিন এখানে আলোচনা হয় তখন বলতে পারতেন। মাননীয় রাজ্যপাল এখানে তাঁর ভাষণ পড়তে শুরু করেছেন, ভাষণের কপি তখন তাঁদের কাছে গিয়ে পৌঁছায় নি, অথচ গোলমাল শুরু করে দিলেন। এতেই বোঝা যাচ্ছে এটা ওঁদের সংগঠিত এবং ষড়যন্ত্র মুলক কাজ। আগে থেকেই ঠিক করে রেখেছে কিছু করতে হবে। মাননীয় রাজ্যপাল বক্তৃতা শুরু করবার পর তাঁদের কাছে বই গেল। আমরা বই পড়ছি, হঠাৎ দেখলাম বিরোধী দলের নেতা বক্তৃতা দিতে শুরু করলেন। প্রচন্ড গোলমালে তাঁর কথা শোনা যায় নি। তারপরেই রাজ্যপালের উপর হামলা শুরু হল। আমি অবাক হলাম এই সমস্ত কথা তিনি একটাও বললেন না। একজন মাননীয় সদস্য বললেন, সি. পি. এম.-এর রাজ্যসভার সদস্য গুরুং-কে হত্যা করা হয়েছে, কিন্তু তাঁর নাম বক্তৃতায় লেখা নেই বলে তাঁরা মনে দুঃখ পেয়েছেন এবং সে কথাই বলতে এসেছিলেন রাজ্যপালের কাছে। এতো এক অদ্ভুত ঘটনা। আমাদের লোক খুন হলে ওঁদের দরদ হয়? এটা কি ব্যাপার? একপাতা নাম ছিল, কিন্তু সেটা তিনি পড়বার সুযোগই পান নি। রতনলাল ব্রাহ্মণের ব্যাপারে একটা ভুল হয়েছে। তিনি আমাদের একজন বড় নেতা, তিনি এই হাউসের সদস্য ছিলেন, সংসদের সদস্য ছিলেন। তাঁর নাম বাদ পড়াটা ভুল হয়েছে এবং সেই ব্যাপারে মাননীয় স্পিকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। তবে মাননীয় স্পিকার মহাশয় যে শোক প্রস্তাব পাঠ করেছিলেন তাতে রতনলাল ব্রাহ্মণের নাম ছিল। সরকারের হয়ত ভুল হয়ে গেছে, ইচ্ছাকৃত ভাবে বাদ দেওয়া হয় নি। আমাদের সদস্যকে খুন করা হল আর ওঁদের তার জন্য দরদ হল? আমরা তো অপরাধীদের খুঁজে বেড়াচ্ছি। বিরোধী দলের নেতা একটা কথারও জবাব না দিয়ে আক্রমণাত্মক কথা কিছু বললেন। তিনি আর একটা কথা বলেছেন, জাস্টিফিকেশন। অর্থাৎ আগে এরকম হয়েছে। আমরাও করছি।

আজও এই জিনিস হয়েছে। ওরা বলছেন এই কাজ আমরা করেছি — আমরা যারা এদিকে আছি আমরা এই সব কাজ করেছি এই সব আপনাদের কাছ থেকে শিখেছি। তাই আমরাও করেছি। তো আমাদের ভাল জিনিসটা আপনারা শিক্ষা করুন না কেন। খারাপ জিনিস যদি হয়ে থাকে, সেটা আপনারা শিখবেন কেন? আমরা কি বংশবদ যে আপনাদের শিখতে হবে। আমি বার বার দেখছি এই সব কথা বলে থাকেন যে ধরমবীর যখন ছিলেন রাজ্যপাল আমাদের জন্য নাকি অন্য জায়গা দিয়ে ঢুকতে হয়েছে। অন্য জায়গায় দিয়ে ঢুকে ছিলেন এবং তাঁকে চেয়ারে বসতে দেওয়া হয় নি। পরে চেয়ারে দাঁড়িয়ে খানিকটা পরে টেকেন অ্যাজ রেড বলে চলে গেলেন। কিন্তু তাঁকে কি অ্যাসাল্ট করা হয়েছিল তাঁর গায়ে কি হাত দেওয়া হয়েছিল? কোনও অবস্ট্রাকশন করা হয়েছিল?

(গোলমাল)

এখানে রাজ্যপালের গায়ে হাত দেওয়া হয়েছে। আবার একজন মাননীয় সদস্যই বলি তিনি তাঁর গাড়ির বনেটের উপর উঠে নাচ্ছেন, অ্যাসাল্ট করে শেষ হয় নি। এই রকম অসভ্যতা, ববরতার কাজ ওঁরা করেছেন। উইদিন দি প্রিসিনটস অব দি অসেম্বলী এই সব জিনিস হয়েছে। স্পিকার নিজে এই সব দেখেছেন। আজকে তার জন্য তো ক্ষমা চাইলেন না যে আমাদের হঠাৎ এ জিনিস হয়ে গেছে এর জন্য আমরা ক্ষমা চাইছি। সাত্তার সাহেব একবারও। এই সব ঘটনার ছবি বিভিন্ন খবরের কাগজের ছবিতে বেরিয়েছে — সেই সব আছে। আমি যেটা বলছিলাম রাজ্যপাল ধরমবীরা যখন ছিলেন তাঁর একটা চিঠি পাই — তাতে তিনি বললেন যে অজয় মুখার্জির ক্যাবিনেটে সংখ্যা গরিষ্ঠতা নেই। আমরা সঙ্গে সঙ্গে ক্যাবিনেট মিটিং করে ওনাকে বললাম যে এই নিয়ে যে বিচার হবে তা তো আর রাস্তা ঘাটে হতে পারে না আর আপনার ঘরেও হবে না বিধানসভায় এটা বিচার হবে। রাজ্যপাল তো ক্যাবিনেটের নির্দেশ মত চলেন। আমরা বললাম ১৮ই তারিখে বিধান সভা ডাকুন। উনি বললেন এ তো তিন সপ্তাহ দেরি হবে। এক সপ্তাহের মধ্যে আপনাকে বিধান সভা ডাকতে হবে। আমরা তো জানি সংসদীয় গণতন্ত্রের নিয়ম হচ্ছে—

Governor is advised by the Council of Ministers and not the other way ablut.

উনি উল্টো করে দিলেন। উনি বলে দিলেন বাড়িতে বসে ঠিক করে যে আজ থেকে আমি যে হুকুম দেব, সেই মত কাজ হবে। একটা নির্বাচিত সরকার থাকা সত্বেও বলে দিলেন কবে হবে কি হবে না হবে কবে ডাকা হবে না হবে তিনি ঠিক করবেন। এমন হয়ত হতে পারে যে অনেক ডাকা হয় নি — সেখানে প্রশ্ন উঠতে পারে।

[2-50 — 3-00 P.M.]

কিন্তু প্রশ্ন উঠতে পারে। আমরা তো নির্দিষ্ট দিন দিয়ে দিয়েছিলাম। আমরা যতদুর মনে

আছে তাতে বোধ হয় ১৮ই ডিসেম্বর তারিখে আমরা সভা ডাকছি, বিধানসভা ডাকছি, সেখানে যা হবার হবে, এটাই আমরা বলেছিলাম। কিন্তু উনি শুনলেন না। আমাদের এই চিঠি পেয়েই উনি রাত্রি বেলায় আমাদের এই সরকারকে ভেঙ্গে দিলেন এবং শুধু ভেঙ্গে দিলেন না, অর্ডার দিয়ে ভেঙ্গে দিলেন সরকারকে এবং আর একটা সরকার যাতে গঠন হয় শ্রী প্রফুল্ল ঘোষের নেতৃত্বে তার ব্যবস্থা উনি করলেন। আমরা দেখলাম ফেব্রুয়ারি মাসে সেই মিটিং হল, যে মিটিং-এর কথা এখানে বলা হচ্ছে। সেই মিটিং-এ এটা কি স্বাভাবিক ছিল না — কোথায় সংসদীয় গণতন্ত্র, কোনও অপমানের কথা উঠছে? কাজেই এই জিনিস আমি বলব — কিন্তু তা সত্ত্বেও তবুও আমি বলব, যদি কেউ এখানে বলেন, এখন যারা বিরোধী, যে রাজ্যপালের গায়ে কেউ হাত দিয়েছিলেন — বলুন সাহস করে। আমি ইতিমধ্যেই এক জায়গায় দেখেছি, একটি খবর পৌছেচে — এই সব যা কাগজে বেরচ্ছে তাতে আমার ইচ্ছা করে কাগজে চিঠি লিখতে — আমার গায়ে কেউ হাত দেয় নি, আমাকে এরা বাধা দেবার চেষ্টা করেছিলেন। ওরা অনেক কিছু বলেছিলেন আমার বিরুদ্ধে, কিন্তু আমার গায়ে কেউ হাত দেয় নি। দেয়ার ওয়াজ নো অ্যাসল্ট অন দি গভর্নর। অবস্ট্রাকশনটা ঐ পর্যায়ে যায় নি, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কালকে আমি দিল্লি যাচ্ছি সেখানে বলব যে, দরকার পড়ে আপনি চিঠি লিখুন সেই কাগজকে, কাগজে সেই কথা লিখুন। কাজেই আমার মনে হয় প্রাক্তন রাজ্যপাল শ্রী ধর্মবীর নিশ্চয় অসত্য কথা বলবেন না। কাজেই এই কথাটা আমি আপনাদের একটু বলে দিলাম। কাজেই দুটি অবস্থাকে এক সঙ্গে মিলিয়ে তাঁরা সেদিন যা করেছেন - তারা কি বলছেন? যা ওঁরা ধরে নিলেন — বক্তৃতায় কি আছে, না আছে, সেটার আলোচনা তো পরে করবেন। আমি আবার বলছি, তখন বলা হচ্ছে বই — তার আগেই আরম্ভ হয়ে গেছে এখানে এবং এটা বিরোধী দলের নেতাই শুরু করেছেন। তার মানে এটা আলোচিত হয়ে হয়েছে, তা না হলে বিরোধী দলের নেতা এই জিনিস করতে পারেন না। তিনি কি পড়ছিলেন সেটা আমি অবশ্য জানি না। যাই হোক, আমি এটা বলতে চাই যে, এই যখন ওঁদের মানসিক অবস্থা, এই রকম যখন ওঁদের চরিত্রে প্রকাশ পাচ্ছে তখন আমরা কি করতে পারি — আমি ভেবেছিলাম, শচীন বাবুকে বলেও ছিলাম যে, আজকে যদি ওরা কোনও অনুশোচনার পরিচয় দেন মানসিক দিক থেকে তাহলে এখন বাজেট সেশন চলছে, ওঁরা এলে ভাল হয়, আলোচনা হয়, এটা আমরা ভুলে যেতে পারি। কিন্তু আমার মনে হয় এই সুযোগ ওঁরা চান না। কাজেই ওরা যা করেছেন সেটাকে ওরা জাস্টিফাই করছেন, এই জিনিস আমি বুঝতে পেরেছি। কাজেই এখন আমাদের বিধানসভায় ঠিক হবে, ওঁদের বিরুদ্ধে কি হবে, না হবে। তারপরে আমি বলছি যে, এও এক অদ্ভুত ব্যাপার — আমি দেখলাম সংবাদপত্রে বেরিয়েছে যে, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বলেছেন — আমি আবার নাম করছি বলে যদি অসুবিধা হয় তাহলে নামটা তুলে নিচ্ছি। কিন্তু আমি একটি বিবৃতি দেখেছি যে, তিনি বলেছেন অন্তত একজন মন্ত্রী আমাকে বাঁচিয়েছেন। অনেকেই গিয়েছিলেন, কয়েকজন গিয়েছিলেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাকে কিছু লোক মারছিল, এই কথা তিনি বলেছেন, কিন্তু তারপর আপনাদেরই আর একজন সদস্য, আপনার

বন্ধু এখানে প্রস্তাব এনেছেন সেই মন্ত্রীর নাম করে যে, তিনি আপনাকে প্রহার করেছেন এই কথা বলে। এই সব কি কথা? কংগ্রেস পার্টি বলে একটা কিছু আছে, কি নেই, এই সমস্ত যা খুশি এখানে বলে যাবেন? আজকে সেই জন্য আমি বলছি যে, আপনি একটা দৃষ্টান্ত রাখতে যাচ্ছেন — আপনি মানে আমরা সবাই মিলে রাখতে যাচ্ছি। সেই জন্য আমরা মনে করেছিলাম এই প্রস্তাব আসা সত্ত্বেও যদি এই রকম কিছু মনোভাব আমরা দেখি — এই সব আলোচনাগুলির তো সব রেকর্ড থাকল, এতে ভবিষ্যতে সবারই সুবিধা হবে, বিরোধী হোক বা যারাই সরকারে আসুন, তাদের সবারই সুবিধা হবে। পন্ডিত জওহরলাল নেহেরু যা বলেছিলেন, যে চিঠি লিখেছিলেন, এখন সেই সব কথা বলছেন। আরে, এ সব তো ১০০ বছর আগের — কে, কি সব লিখেছিলেন, এই সবের কোনও মূল্য নেই। তখন সবে শুরু হয়েছিল আমাদের সংসদীয় গণতন্ত্রের কাজ কর্ম। কাজেই ঐ চিঠি উনি লিখেছিলেন। কারণ, উনি হতবাক হয়ে গিয়েছিলেন যে, এই রকম কোনও জিনিস হতে পারে — এটা কি সবাই অনুস্মরণ করেছেন? সবাই তো অনুস্মরণ করেন নি। আমরাও অনেক সময় অনুস্মরণ করি নি।

কিন্তু কথাটা যদি সত্যি হয় এবং সেটা যদি কোনও না কোনওদিন মনে হয় তাহলে অবস্থাটা কি হবে। এইভাবেই তো চলবে আজকে বিশেষ ভাবে যা হচ্ছে ভারতবর্ষে? এ তো সাংঘাতিক অবস্থা। স্পিকারস কনফারেন্সে আপনি জানেন এটা ঠিক হয়েছিল — কবে হয়েছিল আমার ঠিক মনে নেই — এইসব ঘটনার পরে যা কিছু হবে সেটা রাজ্যপালের ড্রয়িংরুমে হতে পারে না, রাজ্যপালের বৈঠকখানায় হতে পারে না। উনি কোনও নির্দেশ দিতে পারেন না। কেউ গিয়ে ওকে বললেন আমি ঐ দলে ছিলাম, এই দলে এলাম বা ওরা সংখ্যা লঘু আর আমরা সংখ্যা গরিষ্ঠ — এসব করা যাবে না। সেখানে যা কিছু হবে তা বিধানসভার মধ্যে স্থিরিকৃত হবে — এটাই সিদ্ধান্ত হয়েছে। সংসদীয় গণতন্ত্রে এটাই তো মঙ্গলের কথা। কিন্তু কংগ্রেস, আমাদের বিরোধী দলের বন্ধুরা যা করছেন আমার মনে হয় তারা সেটা একটু ভেবে দেখবেন। এটা এইভাবে যদি চলে — সমস্ত ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন। দেখুন সমস্ত বিধানসভাগুলিতে কি আরম্ভ হয়ে গিয়েছে। তাহলে চলবে কি করে? এ ভাবে তো চলতে পারে না।

(নয়েজ)

(সেভারল কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক)

আমি দুঃখিত যে আমি আপনাদের বোঝাতে পারলাম না।

(নয়েজ)

(শ্রী সাধন পান্ডে রোজ টু স্পিক)

আপনার মতোন লোককে আমি কোনওদিন বোঝাতে পারব না। কিন্তু এটা বলছি যে

খুব গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত আমাদের নিতে হবে। আমরা সবাই মিলে এবং বাইরের লোকরাও ওঁদের ব্যবহার দেখলেন, বক্তব্য শুনলেন। আর ওঁরা কি ভাবে ঘুরিয়ে দেবার চেষ্টা করলেন জিনিসটা — এ আক্রমণ করেছে, ও আক্রমণ করেছে এই সমস্ত বলে সেটাও দেখলেন। কাজেই মনে হচ্ছে, আমি আবার বলছি,

In justification of all the works that they did on that day including assaulting and battering.

যেটা বাইরে গিয়েও আমি বলেছি, বলা হচ্ছে কি? বলা হচ্ছে, আপনি ছিলেন, মুখ্যমন্ত্রী ছিলেন, তা ওঁরা কেন এসব বন্ধ করলেন না? সেটা তো গভর্নর পারতেন। একজন রাজ্যপাল করেছেনও কোনও একটি জায়গায়। যখন এসব হচ্ছিল তিনি তখন তাঁর সিকিউরটি স্টাফকে ডেকে বললেন যে এগুলিকে বার করে দিন সব এখান থেকে। সেখানে বার করে দিয়েছেন। সেদিন আমাদের কেউ তো প্রিসাইড করেন নি, আমাদের কেউ তো সেদিন সভাপতি ছিলেন না। আজকে যেমন স্পিকার সব করতে পারনে সেদিন তো তাঁর করার সম্ভবনা ছিল না। অসম্ভব। রাজ্যপাল ছাড়া কেউ হস্তক্ষেপ করতে পারেন না সেখানে। এখন ওদের কথা হচ্ছে, বিরোধী দলের নেতা যা বললেন, আমি যা বুঝলাম, রাজ্যপাল কেন বক্তৃতা পড়তে পারলেন না? ঐজন্য নয় যে ওঁকে খোঁচাচ্ছিলেন, লাইটটা ফেলে দিলেন, কাগজ ছুঁড়ে মারলেন, ওঁর গায়ে সব লাগল — এইজন্য নয়, এইজন্য যে আপনাদের ওখান থেকে কেউ দৌড়ে গিয়ে ওদের মারলেন সেইজন্য রাজ্যপাল বক্তৃতা পড়তে পারলেন না। চমৎকার। বটতলার উকিল হলেও এরকম আর্গুমেন্ট করেন না। আপনি তো বটতলার উকিল নন, বহুদিন ধরে চিনি আপনাকে। কিন্তু এরকম হয়, ঐ সব দলে থাকলে এই অবস্থা হয়। স্পিকার মহাশয়, আমার আর বক্তব্য কিছু নেই, আপনি এটা ঠিক করবেন, বাকি কয়েকজন আসতে পারেন নি কারণ তাদের বার করে দিয়েছেন আপনি, হতে পারে যে তারা এলে তাদের কথাও শুনতে হবে। এসব হলে আমরা সবাই মিলে স্থির করব।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শচীন বাবুর মোশন সম্বন্ধে আলোচনায় এখানে কয়েকটি প্রশ্ন লিডার অব দি অপোজিশান-এর তরফ থেকে রাখা হয়েছে। আমার বক্তব্য পরিষ্কার করে রাখার আগে লিডার অব দি অপোজিশনের যে প্রশ্ন রেখেছেন সেগুলি আমার মনে হয় একটু পরিষ্কার করা দরকার। প্রথমত উনি মোশনের কথা গোড়াতে আলোচনা করতে গিয়ে বলেছেন যে এটা তো প্রিভিলেজও নয়, অন্য কোনও মোশনও নয়, এই মোশন এখানে এই ভাবে কেন আনা হয়েছে? স্বভাবতঃই আমি এটা আগেও আলোচনা করেছি যে এই ধরণের মোশন রুলস-এতে কোথাও কিছু নেই আনার এবং এই মোশনটা আমরা এনেছি একেবারে প্রিসিডেন্টকে ভিত্তি করে এবং সেই প্রিসিডেন্ট হচ্ছে লোকসভা এবং কয়েকটি বিধান সভা। ৩/৪টি বিধান সভায় এই নজির আছে এবং পার্লামেন্টে অন্তত ৭/৮টি নজির

আছে। তার ভিত্তিতে এই মোশন আনা হয়েছে। এই মোশানের মধ্যে কোনও গোলমাল নেই। এখন এই মোশানে বলা হয়েছে কন্ডাক্ট অব মেম্বারস এবং কোয়েশ্চেন অব ডেকোরাম অ্যান্ড ডিগনিটি সম্পর্কে এই ধরণের মোশন আনা হয়েছে। আমরা সেই প্রিসিডেন্টকে অনুসরণ করেছি। লোকসভা এবং ঐ ৪টি বিধান সভায় এই মোশন সেই ভাবে এসেছে। আর দ্বিতীয়ত তার যে বক্তব্য শুনলাম সেটা হচ্ছে, ১৯৬৮ সালের ঘটনা তিনি উলেখ করেছেন এবং যদিও উনি নিজে মুখে বলেছেন যে এটা জাস্টিফাই করার জন্য বলছি না, তবুও এটা যখন বলেছেন তখন উদ্দেশ্য সেটাই ছিল। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যা বলার বলেছেন। তবে ধরমবীর সেদিন যে কাজ করেছিলেন সেই কাজ যে আইন সঙ্গত হয় নি, সেই কথার জন্য ঐ ঘটনা ঘটার প্রায় সঙ্গে সঙ্গে এমার্জেন্ট ২টি কনফারেন্স ডাকা হয়েছিল। একটা হচ্ছে, অল ইন্ডিয়া স্পিকারস কনফারেন্স, এমার্জেন্ট কনফারেন্স। আর একটা হচ্ছে, গভর্নরস কনফারেন্স। অল ইন্ডিয়া স্পিকারস কনফারেন্সে তখন ছিলেন সঞ্জীব রেড্ডী। অল ইন্ডিয়া স্পিকারস কনফারেন্সে সিদ্ধান্ত হয়েছিল যে ভবিষ্যতে কখনও এই ভাবে বিধান সভায় মাইনরিটি, মেজরিটি কি মাইনরিটি সেটা ঠিক করা সঙ্গত হবে না। আর এই পশ্চিমবঙ্গের রাজ্যপাল মুখ্যমন্ত্রীকে বিধানসভা ডেকে তারিখ ঠিক করার জন্য এগিয়ে গেছেন মেজরিটি এবং মাইনরিটি ডিটারমাইন করার ব্যাপারে। সেই সময়ে মুখ্যমন্ত্রী যে তারিখ নির্দিষ্ট করেছিলেন রাজ্যপালের উচিত ছিল সেই তারিখে বিধানসভা বসতে দেওয়া। সেটা না করে অন্যায় করা হয়েছে। সুতরাং এই একটি নজির তার ভাল করে মনে রাখা দরকার। দ্বিতীয় হচ্ছে, এরপরে গভর্নরস কনফারেন্স হয়েছে। গভর্নরস কনফারেন্সেও এখানকার তখন যিনি রাজ্যপাল ছিলেন তাঁর কাজ সমালোচিত হয়েছিল। অল ইন্ডিয়া স্পিকারস কনফারেন্সে যে ভাবে সিদ্ধান্ত হয়েছিল ঠিক সেই ভাবেই গভর্নরস কনফারেন্সেও সিদ্ধান্ত হয়েছিল। সেই সম্পর্কে আর কথা বাড়িয়ে লাভ নেই। এরপরেও ওরা এটা এনেছেন যে আপনি একপেশে হয়ে গেছেন, আপনারা রাজ্যপালকে এই ভাবে হেনস্থা করা হল বলে মোশন নিয়ে এলেন, কিন্তু সদস্যদের যেখানে মারপিট করা হল, আঘাত করা হল, কে ঐ মোশনের মধ্যে তাদের নাম আনলেন না, তাদের কথা বাদ দিলেন। এটা একটা গ্রস কনফিউশন অব ইস্যু হচ্ছে। কারণ এই মোশন আমরা এনেছি লোকসভায় এর নজির হয়েছে। ওরা স্পেসিফিক চার্জ, কি ভেগ চার্জেস তুলেছেন। কিন্তু লোকসভা বা রাজ্য বিধান সভার কন্ডাক্ট অব মেম্বারস যা হওয়া উচিত বিশেষ করে কন্সটিটিউশন্যাল হেডে যখন এসেছেন, স্পেশাল অ্যাড্রেস দিতে, সেখানে যদি মেম্বারদের কোনও গলতি হয়, তাহলে সেটাকে উপেক্ষা করা যায় না। এই নজির থেকে সেটার সঙ্গে আর কিছু মেলানো যায় না এবং সেটা মিলল কী মিলল না, তার জন্য ঐ অ্যাসেম্বলিতে যদি মুখ্যমন্ত্রী থাকেন তাহলে মুখ্যমন্ত্রীকে দোষ দেওয়া কিংবা অধ্যক্ষ মহাশয় যদি থাকেন, তার জন্য তাঁকে কোনও দোষ দেওয়া, এটা হচ্ছে কনফিউশন অব ইস্যুজ, ঐ জাতীয় একটা লক্ষণ ছাড়া আর কিছু নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ভাল করে, এই যে অ্যাসেম্বলিতে অ্যাড্রেস করেন গভর্নররা, এই অ্যাসেম্বলিটা তখন হাউসের সিটিং নয়। এটা হাউসের সিটিং বলা হয় না। আইনত অ্যাসেম্বলিকে তিনি অ্যাড্রেস করেন

কন্সটিটিউশন্যাল প্রভিশন অনুযায়ী সুতরাং আজকে সেই একটা কারণে কন্সটিটিউশন্যাল হেড অব দি স্টেট, তাঁকে এই ভাবে অপমানিত হতে হল। সেই জন্যই মোশনটা আনা হয়েছে। কিন্তু যদি বলেন এখানে আর দু একজন মেম্বারও হেনস্তা হয়েছে, তার জন্য অ্যাকশন হল না কেন? এর মর্যাদা হানির ব্যবস্থা, তাদের বিরুদ্ধে নোটিশ দেওয়া, দয়া করে সাত্তার সাহেব বলুন, এই নজির কোথায় আছে, একটা নজিরও দেখাতে পারবেন? আমি আগেই বলেছি, একটা সিঙ্গল প্রিসিডেন্ট — কারণ গোটা জিনিসটাই প্রিসিডেন্টের ভিত্তিতে হয়েছে, রুলসের ভিত্তিতে নয়। সুতরাং যদি না থাকে তাহলে প্রিসিডেন্ট দেখে চলা ছাড়া আমাদের কোনও গতি নেই। এখানে প্রিভিলেজ আনতে যদি চান, কী করে প্রিভিলেজ আনবেন, দ্যাট ওয়াজ নট সিটিং অব দি হাউস, তাহলে কোথায় হয়েছে, আউট সাইড অব দি হাউস, সেটা হয়েছে। এই দুটো জিনিস আলাদা, হাউসের ভিতর একটা ঘটনা ঘটেছে স্পিকার আছেন, স্পিকারের কাছে আমরা আপিল করতে পারি, স্পিকার সেই সম্পর্কে অ্যাকশন নিতে পারেন। কিন্তু এটা হাউস নয়, হাউসের সিটিং নয়, তাহলে কোথায় হয়েছে? ধরে নিতে হবে হাউসের বাইরে হয়েছে। হাউসের সিটিং এর সময় হচ্ছে না। এবার তাহলে প্রশ্ন আসবে যে হাউসের সিটিং এর বাইরে যদি কোথাও কোনও মেম্বার কোনও ক্রিমিন্যাল কাজ করে তাহলে তার বিচার কী হবে? যে ভাবে তারা বলছেন ঐ ভাবে তার বিচার হতে পারে না। তার কোনও বিধান নেই, তার কোনও নজির নেই, অন্যভাবে করতে হবে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশদ ভাবে এই প্রশ্নের মধ্যে এখন যাচ্ছি না, তার কারণ হচ্ছে, আমি শুনেছি ইতিমধ্যে সেই সময় প্রিভিলেজ মোশন না কী দেওয়া হয়েছে। সেদিনের ঐ সব ঘটনাকে কেন্দ্র করে। সেই আলোচনা তখনই হতে পারে, তখনই হবে যখন হাউসের সামনে সেটা উঠবে। সমস্ত আইন কানুনের প্রশ্ন, নজিরের প্রশ্ন সেদিন আমরা খোলসা করে দিতে পারব। সেই জন্য এর মধ্যে এখন আমরা যেতে চাই না আমি শুধু এইটুকু বলব যে কাকে বলছেন অ্যাকশন নিতে, কে নেবে? মুখ্যমন্ত্রী বলেছেন একমাত্র রাজ্যপাল অ্যাকশন নিতে পারতেন, তাঁর সেই পাওয়ার আছে। ঐ হাউসে সেটা পার্লামেন্টের জয়েন্ট সিটিং হোক, আর রাজ্য বিধানসভার যদি দুটো হাউস থাকে, তার জয়েন্ট সিটিং হোক বা একটা সিটিং হোক, সেখানে যখন তিনি তাঁর ভাষণ দেন, তখন

Entire control of the proceedings of that meeting, that Assembly.

হচ্ছে, হয় প্রেসিডেন্টের উপর আর না হয় রাজ্যপালের উপর, গভর্নরের উপর। মাননীয় বিরোধী দলের সদস্যদের বিশেষ ভাবে অনুরোধ করব, আপনারা চার্জ ভেগ না স্পেসিফিক, কী হয়েছে না হয়েছে, যা আরও স্পষ্ট হওয়া উচিত ছিল, আপনারা লোকসভা, রাজ্যসভার জয়েন্ট সিটিং এর প্রসিডিংসগুলো দেখুন, সেখানে দেখবেন এর চাইতে অনেক মাইন্ড অফেন্সের জন্য অ্যাকশন নেওয়া হয়েছে, এটার ধারে কাছে যায় না। এটা তো একটা হিসটোরিক ঘটনা ঘটে গেছে। ঐতিহাসিক এই অর্থে যে সারা ভারতবর্ষে কোথাও কখনও এই জিনিস হয় নি।

[3-10 — 3-20 P.M.]

এখানে যা বিদায়ী রাজ্যপাল ফেস করেছিলেন সে রকম সিচ্যুয়েশন ভারতবর্ষের কোনও রাজ্য বিধানসভায় আজ পর্যন্ত হয় নি। লোকসভার জয়েন্ট সিটিং-এ যে ঘটনা ঘটেছে স্যার, আপনি নজিরগুলি দেখবেন, সত্য বাপুলি মহাশয় উকিল, তিনিও দেখবেন এবং সাত্তার সাহেব আছেন, উকিল মানুষ, তিনিও দেখবেন — তার চেয়ে অনেক মাইল্ড ফর্মে প্রোটেস্টের জন্য অপোজিশনদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে। কারা অ্যাকশন নিয়েছেন তা তো জানেন। ওঁরা কি বললেন, ওঁরা বললেন, "আপনারাও তো নাচানাচি করেছিলেন, তখন তাহলে করলেন কি করে"? ঠিকই তো, যদি করে-ই থাকে কেউ, আপনারা তো ছিলেন, আপনারা তো ঐসব প্রিসিডেন্ট দেখিয়ে মামলা আনেন নি? কেন আনেন নি? আনতে আপত্তি কি ছিল? আনলে তো ব্যাপারটা পরিষ্কার হত। সেটা হয় নি। আর একটা দিক আছে, আপনারা বলছেন যে, "এই যে মামলা এখানে আনা হল, এই মামলা আনতে গিয়ে যে সমস্ত কথা লেখা হয়েছে সে সমস্ত সত্য নয়"। অবস্ট্রাকশন হয়েছে কিনা, সেটা কি আমাদের বক্তৃতা দিয়ে বোঝাতে হবে? ওঁরা তো ছিলেন! কন্সটিটিউশনাল গভর্নর এসে ক্যাবিনেটের তৈরি করা স্পিচ পড়ে দিয়ে চলে যাবেন, তাঁর আর কিছু করার নেই। এই কথাও বললেন এবং এই কথা বলে বললেন যে, যাঁরা ক্যাবিনেটে আছেন, যাঁরা ক্যাবিনেট চালাচ্ছেন, যাঁরা সেই ক্যাবিনেটের পক্ষ ভুক্ত রুলিং পার্টির মেম্বার, রাজপালকে তাঁরা হেনস্তা করলেন। এ কথার তো কোনও উত্তরই হয় না। আমাদের রাজ্যপাল বলতে যদিও বলতে হয় যে, রাজ্যপাল এদিক, ওদিক, সকলেরই রাজ্যপাল। কিন্তু তাঁদের ঐ বক্তব্যকে আজকে চুলচেরা বিচার করার খুবই দরকার আছে বলে আমার মনে হয় না। কারণ এখনও ওঁদের কয়েক জনের জবাব বাকি আছে, তাঁরা আসবেন, জবাব দেবেন এবং তারপরে আমাদের মামলার বিচার হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করার আগে আপনার কাছে এই অনুরোধ রাখব যে, আজকে ওঁরা যেভাবে জবাব দিলেন তাতে আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে সম্পূর্ণ একমত যে, ওঁরা গোটা মামলাটাকে গুলিয়ে দেবার চেষ্টা করছেন। এখনও পর্যন্ত ওঁরা বোঝেন নি যে, কি অন্যায়, কি অপরাধ ওঁদের তরফ থেকে করা হয়েছে। এটাও বোঝেন নি যে, লোকসভার জয়েন্ট সিটিং-এ যা করা হয়েছিল তা কারা করেছিলেন? ওঁরা নাকি কংগ্রেস পার্টির লোক! অবশ্য সেই ট্রেডিশনই ফলো করছেন! ওঁরা বলেন, ওঁরা নাকি কন্সটিটিউশন তৈরি করেছেন। আমরা তৈরি করি নি, জ্যোতি বাবু তৈরি করেন নি, আমাদের স্পিকার তৈরি করেন নি। ওঁদেরই তৈরি করা কন্সটিটিউশনকে ওঁরা কি ভাবে ভাঁজছেন; আজকে সেটাই হচ্ছে সব চেয়ে বড় কথা। যেটা এখনও ওঁরা বোঝেন নি। সেই জন্যই আমি বলছি, ওঁদের এখানে বোধ হয় কিছু গোলমাল আছে, তা সহজে যাবে না। অতএব মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরবর্তী পর্যায়ে এই বিচার শেষ করার জন্য যা করা দরকার তা নিশ্চয়ই আপনি করবেন। তবে শক্ত হাতে ব্যাপারটা ধরতে হবে, এটাই আপনার কাছে আমার নিবেদন।

**Mr. Speaker :** This matter cannot be completed today and the debate will continue on the 10th and the matter of Shri Sumanta Kumar Hira will be taken up on the 10th at 2 O'clock.

### Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of admission to nursing training course producing false certificates and the second is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged construction of school building on a burial ground in Thakurpukur Police Station.

On the subject matter of the first motion, the concerned Minister will make a statement in the House on 7-4-89 in reply to a Calling Attention Notice. I do not, therefore, accept this notice.

As regards the second motion, the member will get opportunity to raise this matter during discussion of relevant Demand. Moreover, member may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to this motion.

The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল ঃ—

দক্ষিণ ২৪-পরগনার ঠাকুরপুকুর থানার অন্তর্গত সৈয়দপুর মৌজায় একটি করবস্থানে

সোদপুর বালিকা বিদ্যালয়ের গৃহনির্মাণের কাজ আলিপুর পঞ্চম মুনসেফ কর্তৃক একটি আদেশ গত ২৭শে মার্চ জারি হওয়া সত্ত্বেও অব্যাহত থাকায় স্থানীয় জনসাধারণ ক্ষুব্ধ হইয়া পড়িয়াছেন।

## Calling Attention

**Mr Speaker :** I have received six notices of Calling attention, namely :—

1. Effect of Boro-cultivation due to failure of power supply at Harishchandrapur. : Shri Birendra Kumar Maitra.

2. Acute water scarcity in Murshidabad district : Shri Mannan Hossain.

3. Non-availability of lower denomination of Non-judicial stamps : Shri Gour Chandra Kundu.

4. Reported defalcation of ten lakhs of Rupees at Benfed, Cooch Behar : Shri Shish Mohammad.

5. Reported silting at the estuary of Hooghly river : Shri Sadhan Chattopadhyay.

6. Alleged murder of one Md. Surath Ali under Murarai P. S. of Birbhum district on 31.3.89 : Dr. Motahar Hossain.

I have selected the notice of Dr. Motahar Hossain on the subject of alleged murder of one Md. Surath Ali under Murarai Police Station of Birbhum district on 31.3.89.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 12th, Sir.

## Consideration of the Third Report of the Committee of Privileges, 1988-89.

**The Chairman (Shri Anil Mukherjee)** : Sir, I beg to move that the Third Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly presented to the House on 30th March, 1989, be taken into consideration.

The motion was put and agreed to.

**The Chairman (Shri Anil Mukherjee)** : Sir, I beg to move that the recommendation contained in the Third Report of the Committee of Privileges of the Tenth Legislative Assembly be agreed to by the House. The motion was adopted.

## Laying of Reports

### The Annual Reports and Statements of Accounts of the Basumati Corporation Limited for the Years 1979-80 and 1980-81.

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission, I beg to lay the Annual Reports and Statements of Accounts of the Basumati Corporation Limited for the Years 1979-80 and 1980-81.

### The Audit Certified Accounts and Audit Report on the Accounts of Calcutta Metropolitan Development Authority for the Year 1986-87.

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of Calcutta Metropolitan Development Authority for the Year 1986-87.

**Mr. Speaker** : Now, I have received two notices given by Shri Subrata Mukherjee and Shri Saugata Roy against each other including withdrawal. The same will also be taken up on the 10th and the motion of Privilege of Shri Subrata Mukherjee against Shri Malin Ghosh and Shri Kiranmay Nanda will also take place on the 10th. Secretary is

directed to request the Minister Shri Kiranmay Nanda and Shri Malin Ghosh to be present in the House on the 10th at 2 P.M.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 18 & 19

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved as follows :

### Demand No. 18

**Shri Deba Prasad Sarkar :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 19

**Shri Deba Prasad Sarkar :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের প্রশাসনে যেটি সবচেয়ে বড় এবং প্রধান সে বিষয়টির আলোচনার জন্য আপনি আমাকে ডেকেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী সরাসরি এই দপ্তরটি চালান হোম (পি অ্যান্ড আর) ডিপার্টমেন্ট। এই হল রাজ্যের সরকার চালাবার সবচেয়ে বড় পথ এবং নীতি নির্ধারণ। আমি সেজন্য বলব যে, রাজ্যের প্রশাসন, উন্নতি, আইন শৃঙ্খলা, দুর্নীতি দূর করা, গণতান্ত্রিক মানুষের সাহায্য করা এবং রাজ্যের দুর্বলতর মানুষকে এগিয়ে নিয়ে যাবার জন্য যে ভূমিকা গ্রহণ করার দরকার এই ডিপার্টমেন্ট সেই সব বিষয়ে বড় ভূমিকা গ্রহণ করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিকাটি এই ডিপার্টমেন্টের, যে কাজ ফ্রম রাইটার্স বিল্ডিংস টু দি ব্লক লেবেল এবং রাজ্যের প্রশাসন, পুলিশ প্রশাসন ব্লকের প্রশাসন সবই নির্ভর করে এই ডিপার্টমেন্টের দক্ষতা এবং এই ডিপার্টমেন্টের অফিসারদের কর্মক্ষমতার উপর। আমরা জানি যাঁরা আই. পি. এস., আই. এ. এস., ডব্লিউ. বি. সি. এস. পাশ করে এসেছেন, উপযুক্ত স্থানে বসে আছেন তাঁরা কিন্তু কারো অনুগ্রহে আসেন নি। নিজেদের দক্ষতা, বুদ্ধি এবং শিক্ষা দীক্ষার বলে এসেছেন। জ্যোতি বাবুর দক্ষতা এবং অনুগ্রহে তাঁরা আসেন নি। সিদ্ধার্থ বাবু বা ডঃ বিধানচন্দ্র রায়ের অনুগ্রহেও আসেন নি, নিজেদের কর্মদক্ষতার গুণে এসেছেন। কিন্তু আজকে সেই প্রশাসন যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নি[illegible] চলে এবং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী — যিনি ঐ দপ্তর চালান তাঁর বিরুদ্ধে যে

সমস্ত দুর্নীতি এবং স্বজন পোষণের অভিযোগ এসেছে সেই সব অভিযোগ মাথায় রেখে দিয়ে তাঁর পক্ষে এই ডিপার্টমেন্ট চালানো নিশ্চয় সম্ভব নয়। দুর্নীতির শিরোমণি, পার্টিবাজির শিরোমণি তিনি যদি এই ডিপার্টমেন্ট নিয়ে পার্টিবাজি করেন তাহলে পশ্চিমবঙ্গে রাইটার্স বিল্ডিং থেকে আরম্ভ করে সব জায়গায় পতন হতে বাধ্য এবং হয়েছে। আমি আপনাকে দৃষ্টান্ত দিয়ে দেখিয়ে দেব আজকে রাইটার্স বিল্ডিংসে রাজ্যের প্রশাসন যদি রাইটার্স বিল্ডিংসের মধ্যে দিয়ে হত তাহলে পশ্চিমবঙ্গে চরম দুরবস্থা নেমে আসত না, রাজ্য প্রশাসন রাইটার্স বিল্ডিংস থেকে চলে না, চলে আলিমুদ্দিন স্ট্রিট থেকে। সেখানে বসেই সিদ্ধান্ত নেওয়া হয় কাকে কোনও পোস্টে বসান হবে, কে সবচেয়ে বেশি পার্টির আজ্ঞাবহ ভৃত্য, কোনও আই. পি. এস. অফিসার, আই. এ. এস. অফিসার পার্টির কাজে সাহায্য করছে, যার ভূমিকা বেশি তারই প্রোমোশন বা পোস্টিং বেশি হয়। সেইজন্য এই প্রশাসন যন্ত্র যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে চালানো হয় তাহলে সেই প্রশাসন পশ্চিমবঙ্গের মানুষের কাছে অভিশাপ। যে প্রশাসন দলীয় স্বার্থ রক্ষা করবার জন্য চলে, সেই প্রশাসন পঙ্গু হতে বাধ্য। আই. পি. এস., আই. এ. এস. অফিসাররা যদি নিজেদের বিবেক অনুযায়ী কাজ করতে না পারেন, দক্ষতা অনুযায়ী যদি কাজ করতে না পারেন, তাহলে রাইটার্স বিল্ডিং থেকে শুরু করে ব্লক লেভেল পর্যন্ত উন্নতি হওয়া তো দূরের কথা, অবনতি হবে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আই. এ. এস., আই. পি. এস., ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের প্রমোশন, এক্সটেনশন, পোস্টিং ইত্যাদি যেভাবে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে দেখা হচ্ছে তার কয়েকটি নমুনা দিচ্ছি। পশ্চিমবঙ্গের মানুষের কাছেও এটা বলবার চেষ্টা করব। আশা করি, মুখ্যমন্ত্রী বিশেষ করে এ বিষয়ে তাঁর জবাব দেবেন। আমি জানি, পশ্চিমবঙ্গে যেসব আই. এ. এস., আই. পি. এস. এবং ডব্লিউ. বি. সি. এস. অফিসাররা নিজেদের বিবেকের টানে সততার উপর নির্ভর করে কাজ করবার চেষ্টা করেন তাদের চরম দুর্দশা হচ্ছে। এর দুটি নজির তুলে আমি বলবার চেষ্টা করব। আজকে রাজ্যের যিনি মুখ্যমন্ত্রী, তিনি প্রশাসন যন্ত্রকে সংস্কার করতে গিয়ে সবচেয়ে বেশি রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে কাজ করেন। মুখ্যমন্ত্রীর ঘরে গিয়েও বলব এসব, কারণ বিধানসভায় জবাব দেবার সময় রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে তিনি জবাব দেবেন। সুতরাং শাস্তি দেওয়া সম্ভব হবে না। তথ্য দিয়ে একজন আই. এ. এস. অফিসারের বিরুদ্ধে মুখ্যমন্ত্রীকে কাগজ দিয়ে বলে আসব যে, শাস্তি দেবেন কিনা? এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে আমাদের কাছে তাঁকে বলতে হবে মালদার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে ট্রান্সফার করলেন কেন? আট মাস আগে তিনি সেখানে পোস্টেড হয়েছিলেন, আমার কাছে পূর্ণ তথ্য আছে, সেই ভদ্রলোককে সেখান থেকে সরিয়ে দেওয়া হল যিনি একজন অল ইন্ডিয়া অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের অফিসার। হি ওয়ান্টেড টু ওয়ার্ক উইদাউট এনি বায়াস, উইদাউট এনি পার্টিজেনশিপ, উইদাউট স্যাটিফাইং ইওর পার্টি। তাঁর একমাত্র উদ্দেশ্য ছিল নির্ভিক ভাবে কাজ করার। কিন্তু তার পুরস্কার কি হল? আট মাসের মধ্যে তাকে ট্রান্সফার করা হল। শুধু তাই নয়, রাতে টেলিফোন করে তাঁকে বলা হল অবিলম্বে চলে যেতে। কারণ, তার [illegible] ছিল। ঐ অফিসারের সঙ্গে সংঘাতের কারণ — রিলিফ ওয়ার্ক। মার্কসবাদী [illegible] সভাধিপতি

থেকে আরম্ভ করে সবাই বলেছিলেন যে, তাদের লিস্ট মতো রিলিফ বিলি করতে হবে। প্রথমে সংঘাত শুরু হল সভাধিপতির সঙ্গে। তিনি যে লিস্ট দিয়েছিলেন সেই লিস্ট মতো ঐ অফিসার কাজ করেন নি। অ্যাজ পার রুল, অ্যাজ পার গভর্নমেন্ট সার্কুলার, অ্যাজ পার গভর্নমেন্ট অর্ডার তিনি কাজ করতে চেয়েছিলেন। সেইজন্য ঐ একজন যুবক ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বিপদের সম্মুখীন হতে হল। প্রথমে ঐ ডি. এম. দক্ষ প্রশাসক হিসাবে চেষ্টা করেছিলেন, যারা অন্যায় করছে তাদের গ্রেপ্তার করতে। কিন্তু সভাপতি বাধা দিয়ে বলেছিলেন — 'গ্রেপ্তার করা চলবে না, কারণ আমিই তাদের বলে দিয়েছিলাম যে, রিলিফ ম্যাটেরিয়ালস ডিস্ট্রিবিউশনের ব্যাপারে অভিযোগ আছে'। সেখানে বি. ডি. ও. (কালিয়াচক)-কে অ্যাসাল্ট করা হয়। এক্ষেত্রেও তিনি চেয়েছিলেন যারা বি. ডি. ও.-কে অ্যাসাল্ট করেছিল তাদের গ্রেপ্তার করতে। কিন্তু তারা সবাই সি. পি. এম. পার্টির লোক, ফলে গ্রেপ্তার করা যায় নি।

[3-30 — 3-40 P.M.]

তারজন্য ডি. এম. এর ওপর খড়গ হস্ত এগিয়ে এল। তারপর এগিয়ে আসে সেখানকার সভাপতি। দুর্ভাগ্যের বিষয় শুরু হয়ে গেল তার বিরুদ্ধে চক্রান্ত যে, তাকে সেখান থেকে তাড়াতে হবে। সেখানে স্টুডেন্ট ডেমোনেস্ট্রেশন হয়েছিল, তিনি সেটা প্রতিহত করেছিলেন আইন মাফিক। সেটা ছিল এস. এফ. আই.-এর ডেমোনেস্ট্রেশন। ছাত্রদের সেখানে যে ডেমোনেস্ট্রেশন হয়েছিল সেটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটা উয়িং। খুব দুর্ভাগ্যের বিষয়, দক্ষ প্রশাসনিক হিসাবে কোথায় বাধা পায় কাজ করতে গেলে তা আপনাদের একটার পর একটা উদাহরণ দিয়ে দেখিয়ে দিচ্ছি। এই ভদ্রলোক চেয়েছিলেন যে সমস্ত লোক যারা সি. পি. এম. পার্টির কাজ করে ডি. এম. অফিসের সামনে মাইক্রোফোন ভেঙ্গে দিয়েছিল তাদের বিরুদ্ধে শাস্তি দিতে। তারা অফিস তছনছ করেছিল, অফিস ভেঙ্গে দিয়েছিল, ফারনিচার ভেঙ্গে দেওয়া হয়েছিল। এই সমস্ত কাজ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা করেছিল। তাঁকে ৮ মাস পরে ট্রান্সফার করে দেওয়া হয়েছিল যেখানে তাঁর ৩ বছর থাকার কথা। যেহেতু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকের বিরুদ্ধে গেছে তাই তাঁকে ট্রান্সফার করা হল। সে যদি কংগ্রেস পার্টির লোকেদের পেটাতে পারতেন, গুলি করতে পারতেন, নদীয়ার মতো কংগ্রেসদের যদি গুলি করে মেরে ফেলতে পারতেন তাহলে তিনি পুরস্কার পেতেন। কিন্তু এই ক্ষেত্রে তিনি পুরস্কার পেলেন না, তিরস্কৃত হলেন এবং তাঁকে ট্রান্সফার হয়ে যেতে হল। কালিয়াচকে যে ফায়ারিং হয়েছিল, যে গুলি চলেছিল তাতে নির্ভীক ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট রিপোর্ট দিয়েছিল — প্রকৃত রিপোর্ট — যে ফায়ারিং হয়েছিল সেটা পুলিশের গুলিতেই মারা গেছে। চেষ্টা করা হয়েছিল সেই রিপোর্ট চেপে দেবার, রিপোর্ট চেপে দিয়ে অন্য রিপোর্ট পাঠাতে হবে। যখন দেখল সেই রিপোর্ট পাঠাচ্ছে না তখন সেই দায়িত্ব দেওয়া হল ডিভিশনাল কমিশনারকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডিভিশনাল কমিশনার হচ্ছেন ট্রাম্পিং গ্রাউন্ড। সরকারে তার নিজের লোককে এই ডিভিশনাল কমিশনার করা হয়। তাঁকে বলা হল ডি. এম. যে রিপোর্ট করেছেন

তার অন্য রিপোর্ট করতে হবে। ডিভিশনাল কমিশনারকে বলা হল ওই ঘটনার উপর আপনি একটা রিপোর্ট দিন। ডিভিশনাল কমিশনার যে রিপোর্ট দিয়েছিল ডি. এম. তার উল্টো রিপোর্ট দিয়েছিল। তিনি রিপোর্ট দিলেন ফায়ারিং জাসটিফায়েড, পুলিশ এখানে গুলি করে নি। পুলিশের গুলিতে মরেছে বললে তো আর মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে থাকতে পারবেন না। আমার কথা নয়, ওনাদের নেতা যিনি আলিমুদ্দিন স্ট্রিটে বসেন — সরোজ মুখার্জি, নাম বললে হয়ত বাদ যাবে — তিনি বলেছেন যে সরকারি কর্মচারী এবং পুলিশ প্রশাসন যদি সহযোগিতা না করত তাহলে কাজ করা অসুবিধা হত। আপনাদের ক্ষমতা আছে? ইসলামপুরের ঘটনার ব্যাপারে ২ জন কন্সটেবলকে ট্রান্সফার করা হয়েছে। আপনাদের কত দক্ষতা সেটা আমাদের জানা আছে। দক্ষতা কি করে থাকবে? একটা আই. পি. এস., আই. এ. এস. অফিসারকে দিয়ে যদি অন্যায় কাজ করানোও হয়, যদি পার্টির কাজ করানোও হয় তাহলে তাদের সমস্ত মোরালিটিটা ভেঙ্গে দেওয়া হয়। এখন তাই আমরা দেখতে পাচ্ছি। ওই ঘটনার পরিপ্রেক্ষিতে মালদার ডি. এম.-এর শাস্তি পাওয়ার পরে কোনও ডি. এম.-এর ক্ষমতা আছে বামফ্রন্টকে ওবলাইজ করে চলবে না? আমি চোখের সামনে দেখেছি একজন ডি. এম.-কে একজন অর্ডিনারি ক্যাডার বলছে — আমাদের এই ক্ষমতা আছে, আমি এই ব্যাপার নিয়ে রাইটার্স বিল্ডিংসে যাচ্ছি, আপনার ব্যবস্থা করে দিচ্ছি। আমার চোখের সামনে এই ঘটনা ঘটেছে, যদি নাম বলতে বলেন তাহলে নাম বলে দিতে পারি, যদি মুখ্যমন্ত্রী বলেন তাহলে আমি নাম বলে দিতে পারি। সেই সময় আমি সেখানে উপস্থিত ছিলাম, আমাকে চিনতে পারে নি। একজন কৃষক নেতা ডি. এম.-কে এই কথা বলছে, সে বুঝতে পারে নি যে সেখানে সত্য বাপুলি বসে আছে, আমাকে চিনতে পারে নি।

দুর্ভাগ্যের বিষয়, তাও বলে দিচ্ছি, কৃষক নেতা (২৪ পরগনা)। নাম চাইলে তাও বলে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূতের রাজত্ব চলছে এই পশ্চিমবাংলাতে। এই তো একজন আই. এ. এস. অফিসারের কথা বললাম। আই. এ. এস. অফিসারকে মালদহ জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হয়ে আট মাসের মধ্যে চলে যেতে হল। কারণ এই সরকারকে, বামফ্রন্ট সরকারকে তিনি সন্তুষ্ট করতে পারেন নি। তাঁকে টেলিফোন করে মালদহতে চলে যাবার জন্য বলা হল। কারণ কি? কারণ হচ্ছে প্রধানমন্ত্রী যাবেন সেখানে। তিনি যদি প্রধানমন্ত্রীকে কিছু বলে দেন? ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট যখন, তখন তিনি প্রাইম মিনিস্টারের কাছে যেতে পারেন, কোনও বাধা নেই। তাঁর কাছে গেলে যদি কোনও কথা বলে দেন, যদি কোনও অসুবিধা হয়ে যায়, তাই তাঁকে সরিয়ে দেওয়া হল। আমি এস. পি. সম্বন্ধে বলব, আই. এ. এস.-টা আগে সেরে নিই। যাই হোক, একটা স্টেট গভর্নমেন্টের একটা পলিসি আছে, কোনও আই. এ. এস., আই. পি. এস. অফিসারকে তিন বছরের বেশি এক জায়গায় পোস্টিং রাখা যায় না। কিন্তু ফেভারিড জ্যাক অব চিফ মিনিস্টার — দ্যাট ব্লু আইড বয়, শ্রী রথীন সেনগুপ্ত, তিনি জ্যোতি বাবুর কে? রথীন সেনগুপ্ত মহাশয় সেই 'ইয়েস ম্যান'। তিনি কত বছর সেখানে ছিলেন? তার একটাই কারণ। সরকারি রীতি নীতি নয়, কারণ, তাঁকে দিয়ে

যে কোনও সময়ে যে কোনও কাজ করানো যেতে পারে। তিনি হোম সেক্রেটারি হিসাবে নয় বছর ছিলেন। তাঁকে নয় বছর ধরে হোম সেক্রেটারি করে রাখা হয়েছিল। কারণ তাঁকে দিয়ে পুলিশের যত অপকর্ম, কুকর্ম করানো যেত। জ্যোতি বাবু আগে পুলিশ কোনও কুকর্ম করলে কিছু বলতেন। কিন্তু এখন বুঝতে পেরেছেন, এদের পিছনে লাগলে রাইটার্স বিল্ডিংসে থাকা যাবে না। এখন বুঝতে পেরেছেন, বয়স হয়েছে তো, ৭২/৭৪ বছর বয়স হয়েছে। কাজেই তিনি বোঝেন, পুলিশকে চটালে হবে না, হাতে রাখতে হবে। সেজন্য নয় বছর ধরে রথীন সেনগুপ্তকে রেখেছিলেন। যে বারে বারে খারাপ কাজ করে, তাতে একটা পুরষ্কার দেওয়া দরকার। এই ঘটনা থেকে আই. পি. এস., আই. এ. এস.-রা শিক্ষা গ্রহণ করবে? তারা বুঝবে যে কোনও অন্যায় কাজ করতে পারলে প্রোমোশন হবে আর রিটায়ার করে গেলে চেয়ারম্যানের পদ পাওয়া যাবে, বড় বড় প্রাইজ পোস্টে নিযুক্ত হওয়া যাবে। অদ্ভুত ব্যাপার, ইতিহাসে এটা আগে কখনও ছিল না যে আই. পি. এস., আই. এ. এস. অফিসার আলিমুদ্দিন স্ট্রিটে যাবে। সংবাদপত্রে ফটো বেরিয়েছিল যে একটা পার্টি অফিস থেকে একজন আই. এ. এস. আফিসার বেরিয়ে আসছে। এটা এখন একটা নিয়মে এসে দাঁড়িয়েছে যে সেখান থেকে ডাইরেকশন আসছে। প্রকৃত চিফ মিনিস্টার যদি চাইতেন ঠিক ভাবে চলতে হবে তাহলে তা হত। আমি রাণু ঘোষের কথা বলতে চাই না। ট্রেজারি কেলেঙ্কারী বহু ঘটেছে, ৫।৬ জন সাসপেন্ড হয়েছে, মামলা চলছে। কিন্তু আমি ওদের পিপি ইন চার্জের কাছে শুনেছি, তিনি বলেছেন যে, অন্তত ১৪।১৫টা মামলা হওয়া উচিত ছিল। কিন্তু চিফ সেক্রেটারি যিনি আছেন, তাঁর সঙ্গে ভাল হাত আছে, আর সেজন্য কিছু হচ্ছে না।

[3-40 — 3-50 P.M.]

কতগুলি অফিসার সাসপেন্ড হওয়া উচিত। রাণু ঘোষের আগেই সাসপেন্ড হওয়া উচিত ছিল। কারণ তিনি এই অপকীর্তি করতে পুরো সাহায্য করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলার ইচ্ছা ছিল না তবু খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে ওঁরই নিজস্ব লোক একবার না পর পর সিক্সথ টাই এক্সটেনশন পেয়েছে। আমি অজয় সিনহার কথা বলছি না, জ্যোতি বাবুর খুবই কাছের লোক, যদিও ওঁনার সঙ্গেও আমার ভালো সম্পর্ক আছে কিন্তু তা সত্ত্বেও বলতে হচ্ছে তারক বাবু ৬ বার এক্সটেনশন পেয়েছেন। আমি জানি না

Whether he will retire before his death or not.

তারপরে কেন জানি না কিসের জন্য একজন হোম সেক্রেটারিকে ৯ বছর তাঁকে একই পদে রেখে দিলেন, তারপরে তাকে চিফ সেক্রেটারি করলেন এবং এমন কি রিটায়ার্ড হওয়ার পরেও তাকে একটা পদে বসিয়ে দেওয়া হল। জানি না ভদ্রলোক হয়ত জ্যোতি বাবুর খুব কাছের লোক, পরিচিত লোক বলেই এটা ঘটেছে। একজন আই. পি. এস. অফিসার বললেন জানেন জ্যোতি বাবুর পি. এ. কি যেন নাম ঘোষ না কি তিনি আমার হাতের লোক, এই কথা প্রকাশ্যে বলছেন। সুতরাং এখন পি. এ. সি. এ.-রা জানা থাকলেই হল। ডব্লিউ. বি.

সি. এস. অফিসারদের কোনও ক্ষমতা নেই, এই জিনিস আর কোথাও আছে? আপনারা তো অ্যাডমিনিস্ট্রেটিভ রিফোমর্স কমিটিতে অশোক মিত্রকে দিয়ে কি সব কীর্তি করালেন। আপনাদের নোটে আছে তাতে সেকেন্ড পে-কমিশন যে রেকমেন্ডেশন জানিয়ে দিয়েছিল পোস্টের ব্যাপারে যে সেক্রেটারি অর দি স্পেশাল সেক্রেটারি এবং জয়েন্ট সেক্রেটারি অথবা ডি. এম. অর দি ডব্লিউ. বি. সি. এস. অফিসার আপনার অর্ডারে যা দিয়েছেন, সেই অর্ডারের ফাইল নং ১৫ এ ৩।৮৫, তাতে জ্যোতি বাবুর সই আছে ২০.৬.৮৬ তারিখে। সেখানে ভায়োলেটিং দি সেকেন্ড পে-কমিশন রিপোর্ট আপনারা তাকে কি বললেন

These Officers of West Bengal Civil Service

তাতে বললেন

One Officer from West Bengal General Service should be appointed as Joint Secretary.

সেখানে দেখা গেল কি সেক্রেটারি এবং স্পেশাল সেক্রেটারি এবং ডি. এম.-এর কোনও উল্লেখ নেই।

Now you are completely bureaucrat and you are completely controlled by the bureaucrats. This is my submission. You are top most bureaucrat because you are controlled by the bureaucrats.

সুতরাং ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিসটা হচ্ছে দিজ ইজ ওলডেস্ট সার্ভিস তাকে আপনারা আজকে কি করলেন? একজন বি. ডি. ও অফিসার ডব্লিউ. বি. সি. এস.-র জুনিয়ার সার্ভিস থেকে যাবে। জয়েন্ট বি. ডি. ও. কাজ করছেন আর বি. ডি. ও. লাঠি ঘুরিয়ে বেড়াচ্ছেন। তারপরে আমরা কি দেখছি ডি. এম.-কে চালাচ্ছেন এ. ডি. এম. এই তো অবস্থা। আপনার মন্ত্রী আপনার আমলেই ফিনান্স মিনিস্টার একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফোমর্স কমিটি করেছিলেন কিন্তু বহু ক্ষেত্রেই তাকে কার্যকর করতে পারেন নি। আপনার সেক্রেটারিয়েটে একজন ইউ. ডি. এবং হেড অ্যাসিসটেন্ট।

Some time he has superseded the W. B. C. S. Officer.

আজকে পশ্চিমবঙ্গের এমন অবস্থা যে ডব্লিউ. বি. সি. এস. অফিসাররা আই. এ. এস. অফিসাররা তারা নিজেরা স্বাধীন ভাবে কাজ করতে পারেন না। তাদের সেই ক্ষমতা নেই, তার প্রধান কারণ হচ্ছে যদি তাদের বিরুদ্ধে কোনও রিপোর্ট করে তবে কি হবে? জানি না ২৪ পরগনার ডি. এম.-কে সুনজরে দেখেছেন কিনা, যদি সুনজরে না দেখেন তা হলে তার পোস্টিং কোথায় কোনও গোডাউনে দিয়ে দেবেন কে জানে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা পশ্চিমবঙ্গে যে হতাশাগ্রস্ত তার কারণ আপনার রাইটার্স বিল্ডিংসে যে ডিপার্টমেন্ট আছে, যে ডিপার্টমেন্টের উপর পশ্চিমবঙ্গের সমস্ত ডিপার্টমেন্ট এমন কি ব্লক স্তর পর্যন্ত দায়িত্ব, যারা পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা চালায় শুধু নয় প্রশাসনিক

দক্ষতা যে ডিপার্টমেন্টের উপর নির্ভর করে সেই ডিপার্টমেন্টকে দিয়ে যদি রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করেন তাহলে তাদের মধ্যে করাপশান এসে যায়। তারা এত আজ্ঞাবহ হয়ে পড়ে যে তাদের বিরুদ্ধে কঠিন কঠোর ভাবে ব্যবস্থা নিতে পারেন না। তাদের বিরুদ্ধে অ্যাকশন নেবার ক্ষমতা হারিয়ে ফেলেছেন। আবার পাশাপাশি দেখলাম একজন নির্ভীক ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কি দুরবস্থা হল। আর কি হল — রথীন সেনগুপ্ত যিনি ৯ বছর হোম সেক্রেটারি ছিলেন তাঁকে প্রোমোশন দিয়ে চিফ সেক্রেটারি করে দেওয়া হল এবং রিটায়ার্ড হবার পর তাঁকে আর একটা জায়গায় দিয়েছেন। এর ফলে রাইটার্স বিল্ডিংসে যতগুলি আই. এ. এস. অফিসারস আছে তাঁদের মনোবল কোথায় যায়? ডব্লিউ. বি. সি. এস. ছোট ছোট অফিসার যাঁরা আছেন তাঁরা ছোট ছোট পঞ্চায়েত সভাপতির চোখ রাঙানিকে ভয় পান, স্বাভাবিক ভাবে তাঁরা সব পার্টিবাজি হয়ে গেছেন, আপনাদের পলিটিক্যাল পার্টির কাজ করছেন। এই পশ্চিমবঙ্গের মধ্যে আপনি অ্যাডমিনিস্ট্রেশনকে কোথায় এগিয়ে নিয়ে যাচ্ছেন? আপনাদের আমলে অ্যাডমিনিস্ট্রেশনের ভগ্ন অবস্থা, পঙ্গু অবস্থা। অ্যাডমিনিস্ট্রেশনের এই রকম দুরবস্থা কোনওদিন ছিল না। আপনার উপর সকলের আস্থা ছিল, আপনি বহুদিন রাজনীতি করছেন। আপনাকে দোষ দিই না, কারণ, একদিকে আপনি মুখ্যমন্ত্রী, সমস্ত পার্টি চালান, একদিকে ট্রেড ইউনিয়নে বক্তৃতা না দিলে লোক আসে না, আর একদিকে সর্ব ভারতীয় রাজনীতিতে হেগড়ের সঙ্গে হাত মেলাতে সেখানে যেতে হবে সেজন্য আপনাকে সময় দিতে হচ্ছে, সেজন্য আপনাকে নির্ভরশীল হতে হবে আই. এ. এস. ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের উপর। তারা দেখছে পার্টির কথা মতো যদি কাজ করি তাহলে আমাদের অসুবিধা নেই।

It is unfortunate that you are only blaming others. It is unfortunate that you are blaming because you are too busy and, as such, you are not applying your mind and are not able to provide the necessary time to control the corruption.

তাই হয়েছে, আপনারা অস্বীকার করতে পারবেন না। আপনি বলছেন অ্যাডমিনিস্ট্রেশন আছে, কোথায় অ্যাডমিনিস্ট্রেশন আছে বলুন? অ্যাডমিনিস্ট্রেশন পঙ্গু হয়ে গেছে আজকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত। আপনি নিজে একদিন বলেছিলেন আমাদের প্রশাসনে অনেক জায়গায় গাফিলতি আছে, প্রশাসন আরও গতিশীল হওয়ার দরকার আছে। আপনারা ১১/১২ বছর আছেন। শুধু কংগ্রেসের ঘাড়ে দোষ দিলে চলবে না, আজকে প্রশাসনের গতি কোথায়? গতি উল্টো দিকে যাচ্ছে। তার একটা কারণ প্রশাসনকে আপনারা পার্টির কাজে লাগিয়েছেন। আপনাদের নিজেদের অদক্ষতার জন্য অপদার্থতার জন্য আজকে পশ্চিমবঙ্গের রাইটার্স বিল্ডিংস থেকে ব্লক স্তর পর্যন্ত সমস্ত জায়গায় করাপশনে ছেয়ে গেছে। আপনি অফিসারকে ধমক দেবেন, তারা বলবে আপনি ট্রাম কোম্পানির করাপশনের সঙ্গে যুক্ত, তারা বলবে আপনি বেঙ্গল ল্যাম্পের করাপশনের সঙ্গে যুক্ত। আপনি অফিসারকে ধমক দেবেন, তারা বলবে আপনার গায়ে কাদা লেগেছে, কালি লেগেছে, নির্ভীক ভাবে মাথা উঁচু করে দাঁড়াবার ক্ষমতা

আপনি হারিয়ে ফেলেছেন, সমস্ত পশ্চিমবঙ্গের আই. পি. এস., আই. এ. এস. অফিসারদের হুমকি দেবার আপনার ক্ষমতা নেই। পশ্চিমবঙ্গের দুরবস্থার একটি কারণ নৈতিকতার দিক থেকে আপনি এমন জায়গায় এসে দাঁড়িয়েছেন যে লোককে সাহস করে বলার হুকুম করার ক্ষমতা পর্যন্ত আপনি হারিয়ে ফেলেছেন। আমি বলব আপনার প্রয়োজনের জন্য যে টাকা আপনি চেয়েছেন এই টাকা দেওয়া উচিত নয়।

**(Including Adjournment)**

[3-50 — 4-30 P.M.]

পার্টিবাজি করবার জন্য আপনাকে টাকা দেওয়া হয় নি। মুখ্যমন্ত্রী যদি নির্ভীক ভাবে কাজ করতে পারতেন তাহলে বলতাম টাকা দেবার দরকার আছে। কিন্তু দেখছি প্রশাসন যন্ত্রকে আপনি পার্টির কাজে ব্যবহার করছেন। এই অবস্থায় পশ্চিমবাংলার মানুষ তাদের রক্ত দিয়ে আপনার হাতে টাকা দেবে না, রক্ত দিয়ে এই প্রশাসন যন্ত্র বাঁচিয়ে রাখবে না। একথা বলে বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now adjournment. The House will sit again at 4.30 P. M.

**(At this stage the House was adjourned till 4.30 P. M.)**

**(After Adjournment)**

[4-30 — 4-40 P.M.]

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ১৮/১৯ নং দাবির অধীনে ব্যয় বরাদ্দের দাবি মাননীয় মুখ্যমন্ত্রী পেশ করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে যে সমস্ত কাজ মোশনগুলি এই প্রস্তাবের বিরুদ্ধে আনা হয়েছে তার বিরোধিতা করছি। বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি আমি মনোযোগ সহকারে শুনলাম। একটা কথা আমি বলতে পারি ওনার নামের প্রতি উনিই সুবিচার করতে পারেন নি। আমি এই বিষয় নিয়ে আলোচনা করার আগে আমি একটি কথা মাননীয় বিরোধী সদস্যকে অনুরোধ করব আমরা কোনও দেশে বাস করছি। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য — তার মধ্যে থেকে প্রশাসন ব্যবস্থা সম্বন্ধে আলোচনা করছি। আমরা এই দেশের বাসিন্দা যে দেশের প্রশাসনের যে মূল কাঠামো সেই কাঠামো সাম্রাজ্যবাদ বৃটিশের তৈরি এবং সত্য বাবুর দল সেই বৃটিশের তৈরি কাঠামোর উত্তরাধিকারী। বৃটিশ যে রকম ভারতবর্ষের মানুষকে শাসন শোষণ করার জন্য যে ধরণের প্রশাসন কাঠামো করেছিল, কংগ্রেস সেই ধরণের কাঠামোকে অক্ষুন্ন রেখে শাসন চালিয়ে যাচ্ছে এটা আমরা লক্ষ্য করেছি। সংবিধানের প্রায় ৪১টি সংশোধন করে সেই

নিজেদের ক্ষমতাকে অক্ষুন্ন রাখা যায় শোষণ করা যায় তার ব্যবস্থা করছেন। আমরা দেখছি যে রাজ্যের ক্ষমতাগুলিকে ক্রমাগত কেড়ে নেওয়া হচ্ছে, আমরা দেখছি রাজ্যগুলিকে সেই যুগ্ম তালিকার মধ্যে নিয়ে আসছে। প্রধানমন্ত্রী জেলা শাসকদের নির্দেশ দিচ্ছেন যাতে তারা কেন্দ্রীয় সরকারের কথা মতো কাজ করেন নির্বাচিত রাজ্য সরকারের কথা মতো যাতে কাজ না করেন। সেই ধরণের চেষ্টা চালিয়ে যাচ্ছেন। ক্ষমতাকে কেন্দ্রীভূত করার যে বিপদ সেটা আমরা লক্ষ্য করেছি। এমন একটা দেশ যার প্রধানমন্ত্রী দুর্নীতির দায়ে অভিযুক্ত। গোটা দেশের প্রশাসন যেন একটা ওয়ার্কসপ। আমরা দেখছি প্রধানমন্ত্রীর যিনি সব থেকে কাছে থাকেন তিনি প্রধানমন্ত্রীর হত্যার সঙ্গে যুক্ত। আমরা দেখছি বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যগুলির মুখ্যমন্ত্রীরা দুর্নীতির দায়ে যুক্ত এবং তাদের সেইজন্য চলে যেতে হচ্ছে। এটা আমরা বেশ কিছু দিন ধরে লক্ষ্য করছি।

আজকে এই ধরণের পরিবেশে যেখানে দুর্নীতি আছে, সেখানে প্রশাসন বলে কিছু নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিল্লি কার নির্দেশে চলছে? আদৌ সেখানে কোনও সরকার আছে কি? সেখানে একটা কিন্ডারগার্ডেন চলছে কিনা, এটা বোঝা খুব মুস্কিল হচ্ছে। কোনও রিপোর্ট পেশ করা হবে কি, হবে না, কে ঠিক করে, সেটা কারও বোঝার কোনও উপায় নেই। এই মুহুর্তে বলা হচ্ছে রিপোর্ট পেশ করা যাবে না, এই রিপোর্ট ভারতের নিরাপত্তার সঙ্গে যুক্ত। আবার পর মুহুর্তেই বলছেন রিপোর্টের খানিকটা পেশ করবেন, খানিকটা পেশ করা যাবে না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা আমাদের রাজ্যে ক্রমাগত কুটির শিল্প তৈরি করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। কংগ্রেস দলের নেতা, প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী বলছেন ঝাড়খন্ডীদের সঙ্গে আঁতাত করে নাও। পুলিশের গাড়ি দেখলেই বোমা মারা এমন কি আমরা হাউসেও দেখছি যে, কংগ্রেসি মাননীয় সদস্যরা বিধানসভার মধ্যে এই প্রশাসনকে অচল করে দেবার জন্য ক্রমাগত ভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। শ্রদ্ধেয় রাজ্যপাল সম্পর্কে এতক্ষণ যে আলোচনা হল সেখানেও তাদের ভূমিকাটা আমরা লক্ষ্য করে দেখলাম। কাজেই এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে, একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও আমরা আমাদের রাজ্যের প্রশাসনিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করার চেষ্টা ক্রমাগত ভাবে চালিয়ে যাচ্ছি। আমরা মনে করি যে, প্রশাসনের মধ্যে জনগণের কিছু ভূমিকা যদি না থাকে তাহলে সেই প্রশাসন কখনই জনস্বার্থবাহী হয়ে উঠতে পারে না, যা সত্য বাবুরা মনে করেন না। ১৯৭৭ সালের আগে পশ্চিমবাংলায় কি ধরণের প্রশাসন ছিল সেটা আমরা সবাই দেখেছি। তারপর থেকে এই প্রশাসনের একটা আমূল পরিবর্তন হয়েছে এবং গ্রাম স্তর পর্যন্ত প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ হয়েছে। আজকে অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে গ্রামের মানুষও সিদ্ধান্ত নিতে পারেন। আজকে গ্রাম স্তর, ব্লক স্তর, জেলা স্তর ইত্যাদি বিভিন্ন স্তরে গ্রাম উন্নয়নের প্রশ্নে কোনও কাজটায় অগ্রাধিকার দেওয়া উচিত সেটা তারাই ঠিক করছে। আজকে তারা গ্রামীন বিরোধের মীমাংসা করছে। আমি এই রকম অসংখ্য উদাহরণ দিতে পারি। আজকে তাই থানা, আদালতে মামলার সংখ্যা অনেক কমে গেছে। জনগণের হাতে প্রশাসনিক ক্ষমতা আছে বলেই এটা সম্ভব হয়েছে। পাড়ার বিরোধ, সামাজিক

বিরোধের মীমাংসা আজকে পাড়াতে বসেই হয়ে যাচ্ছে। গ্রাম উন্নয়নের বিভিন্ন কাজ, সেচের কাজ, ভূমি সংস্কারের কাজ ইত্যাদি বিভিন্ন কাজ পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। আজকে প্রধানমন্ত্রীও এই কথা বলতে বাধ্য হচ্ছেন যে, পশ্চিমবাংলায় একটা আদর্শ পঞ্চায়েতী ব্যবস্থা আছে। এই পঞ্চায়েতী ব্যবস্থা আছে বলেই আমরা এতখানি কাজ কর্ম করতে পেরেছি। সারা ভারতবর্ষে এই ধরণের পঞ্চায়েতী ব্যবস্থা যাতে গড়ে তোলা যায় সেই পথ আমরা দেখাচ্ছি এই কথা প্রধানমন্ত্রী রাজীব গান্ধীও স্বীকার করতে বাধ্য হয়েছেন। গ্রাম স্তর পর্যন্ত এই প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণের ফল সাধারণ মানুষ আজকে বুঝতে পারছে। আমরা এটা মনে করি না যে, মুষ্টিমেয় কিছু রাজনৈতিক দলের নেতারাই হচ্ছে এই দেশটির মালিক। আমরা আমাদের পার্টি সম্পর্কেও এটা মনে করি না, অন্য পার্টি সম্পর্কেও এটা মনে করি না। আমরা মনে করি এই দেশটির প্রকৃত মালিক হচ্ছে জনগণ। কাজেই সেই জনগণকে সচেতন করে প্রশাসনিক ক্ষমতায় তাদের অংশ গ্রহণ করার মধ্য দিয়েই কিছুটা আর্থিক ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। এটাই হচ্ছে জনস্বার্থবাহী প্রশাসনের লক্ষ্য ও উদ্দেশ্য। আমরা মনে করি যে, সত্যি সত্যি সেই দায়িত্ব যথাযথ ভাবে পালন করেছি এবং প্রশাসনকে সুষ্ঠু ভাবে পরিচালনা করার জন্যই এই কাজ করা হয়েছে। জনস্বার্থবাহী আরও ভালভাবে কাজ করার জন্য বামফ্রন্ট সরকারের আমলেই প্রথম প্রশাসনিক সংস্কার কমিটি হয়েছে এবং সেই কমিটির সুপারিশগুলি যতটা সম্ভব কার্যকর করা হয়েছে। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও কিছু কিছু সিদ্ধান্ত কার্যকর করা সময় সাপেক্ষ সেগুলি বাদ দিলে অনেক কিছুই করা হয়েছে। সুব্রত বাবুদের আমলে এই রকম প্রশাসনিক সংস্কার কমিশনের কথা, কমিটির কথা তারা চিন্তা ভাবনা করতেই পারেন নি। ওদের চিন্তা ভাবনা এত দূর পর্যন্ত যেতে পারে নি, যেটা আমরা করতে পেরেছি।

[4-40 — 4-50 P.M.]

প্রশাসনকে এই জায়গায় নিয়ে যাওয়া হয়েছে যেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার যে ফল সেটা আমরা দেখতে পাচ্ছি। স্যার, একটা রাজ্যের বা একটা দেশের প্রশাসন কতটা সফল ভাবে কাজ করছে তার প্রতিফলন ঘটে জনজীবনে। সেই প্রতিফলন আমরা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আজকে দেখতে পাচ্ছি। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলাকে টুকরো টুকরো করার নামে এখানে আন্দোলন হয়েছে — ঝাড়খন্ডের নামে আন্দোলন হচ্ছে, পাহাড়ে বসবাসকারী মানুষদের জন্য আলাদা রাজ্য গঠন করার নামে আন্দোলন হয়েছে এবং এখন কেউ কেউ সে কথা বলবার চেষ্টা করছেন কিন্তু আমরা মানুষকে সঙ্গে নিয়ে তা প্রতিরোধ করছি। কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে কিন্তু এটা ভাবা যায় না। পাঞ্জাবের কথাই ধরুন। পাঞ্জাবে ৩ হাজার ৩৭৯ জন মানুষ খুন হয়েছেন। ভাবতে পারা যায় না সেখানে কিনা অবস্থা চলেছে। আমি বেশি পরিসংখ্যান দিতে চাই না, শুধু যে বছরটা চলছে সেই বছরটা সত্য বাবুরা কি ভাবে শুরু করেছেন সেটা একটু জানিয়ে দিই। ১লা জানুয়ারি পাঞ্জাবে ২২ জন মানুষ খুন

নিজেদের ক্ষমতাকে অক্ষুন্ন রাখা যায় শোষণ করা যায় তার ব্যবস্থা করছেন। আমরা দেখছি যে রাজ্যের ক্ষমতাগুলিকে ক্রমাগত কেড়ে নেওয়া হচ্ছে, আমরা দেখছি রাজ্যগুলিকে সেই যুগ্ম তালিকার মধ্যে নিয়ে আসছে। প্রধানমন্ত্রী জেলা শাসকদের নির্দেশ দিচ্ছেন যাতে তারা কেন্দ্রীয় সরকারের কথা মতো কাজ করেন নির্বাচিত রাজ্য সরকারের কথা মতো যাতে কাজ না করেন। সেই ধরণের চেষ্টা চালিয়ে যাচ্ছেন। ক্ষমতাকে কেন্দ্রীভূত করার যে বিপদ সেটা আমরা লক্ষ্য করেছি। এমন একটা দেশ যার প্রধানমন্ত্রী দুর্নীতির দায়ে অভিযুক্ত। গোটা দেশের প্রশাসন যেন একটা ওয়ার্কসপ। আমরা দেখছি প্রধানমন্ত্রীর যিনি সব থেকে কাছে থাকেন তিনি প্রধানমন্ত্রীর হত্যার সঙ্গে যুক্ত। আমরা দেখছি বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যগুলির মুখ্যমন্ত্রীরা দুর্নীতির দায়ে যুক্ত এবং তাদের সেইজন্য চলে যেতে হচ্ছে। এটা আমরা বেশ কিছু দিন ধরে লক্ষ্য করছি।

আজকে এই ধরণের পরিবেশে যেখানে দুর্নীতি আছে, সেখানে প্রশাসন বলে কিছু নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিল্লি কার নির্দেশে চলছে? আদৌ সেখানে কোনও সরকার আছে কি? সেখানে একটা কিন্ডারগার্ডেন চলছে কিনা, এটা বোঝা খুব মুস্কিল হচ্ছে। কোনও রিপোর্ট পেশ করা হবে কি, হবে না, কে ঠিক করে, সেটা কারও বোঝার কোনও উপায় নেই। এই মূহুর্তে বলা হচ্ছে রিপোর্ট পেশ করা যাবে না, এই রিপোর্ট ভারতের নিরাপত্তার সঙ্গে যুক্ত। আবার পর মূহুর্তেই বলছেন রিপোর্টের খানিকটা পেশ করবেন, খানিকটা পেশ করা যাবে না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা আমাদের রাজ্যে ক্রমাগত কুটির শিল্প তৈরি করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। কংগ্রেস দলের নেতা, প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী বলছেন ঝাড়খন্ডীদের সঙ্গে আঁতাত করে নাও। পুলিশের গাড়ি দেখলেই বোমা মারা এমন কি আমরা হাউসেও দেখছি যে, কংগ্রেসি মাননীয় সদস্যরা বিধানসভার মধ্যে এই প্রশাসনকে অচল করে দেবার জন্য ক্রমাগত ভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। শ্রদ্ধেয় রাজ্যপাল সম্পর্কে এতক্ষণ যে আলোচনা হল সেখানেও তাদের ভূমিকাটা আমরা লক্ষ্য করে দেখলাম। কাজেই এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে, একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও আমরা আমাদের রাজ্যের প্রশাসনিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করার চেষ্টা ক্রমাগত ভাবে চালিয়ে যাচ্ছি। আমরা মনে করি যে, প্রশাসনের মধ্যে জনগণের কিছু ভূমিকা যদি না থাকে তাহলে সেই প্রশাসন কখনই জনস্বার্থবাহী হয়ে উঠতে পারে না, যা সত্য বাবুরা মনে করেন না। ১৯৭৭ সালের আগে পশ্চিমবাংলায় কি ধরণের প্রশাসন ছিল সেটা আমরা সবাই দেখেছি। তারপর থেকে এই প্রশাসনের একটা আমূল পরিবর্তন হয়েছে এবং গ্রাম স্তর পর্যন্ত প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ হয়েছে। আজকে অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে গ্রামের মানুষও সিদ্ধান্ত নিতে পারেন। আজকে গ্রাম স্তর, ব্লক স্তর, জেলা স্তর ইত্যাদি বিভিন্ন স্তরে গ্রাম উন্নয়নের প্রশ্নে কোনও কাজটায় অগ্রাধিকার দেওয়া উচিত সেটা তারাই ঠিক করছে। আজকে তারা গ্রামীন বিরোধের মীমাংসা করছে। আমি এই রকম অসংখ্য উদাহরণ দিতে পারি। আজকে তাই থানা, আদালতে মামলার সংখ্যা অনেক কমে গেছে। জনগণের হাতে প্রশাসনিক ক্ষমতা আছে বলেই এটা সম্ভব হয়েছে। পাড়ার বিরোধ, সামাজিক

সমস্ত দলের অনুকরনীয় বিষয়। আজকে রাজীব গান্ধীও বলেছেন যে এই ধরণের ব্যবস্থা করা উচিত, এই ভাবে প্রশাসনকে নিয়ে যাওয়া উচিত। আজকে সত্য বাবু এবং তার দল এখানে প্রশাসন সম্পর্কে অনেকগুলি উল্টোপাল্টা কথা বলে গেলেন। এটা থেকে তারা একটু শিক্ষা গ্রহণ করবেন এই অনুরোধ তাদের কাছে করব। আর একটা কথা আমি এখানে বলতে চাই। সেটা হচ্ছে, কটেজ ইন্ডাস্ট্রি বাজেট বলুন, আর পুলিশ বাজেট বলুন সমস্ত বিষয় প্রশাসনের সঙ্গে যুক্ত। সে জন্য এগুলি এখানে উল্লেখ করতে হচ্ছে। এখানে সত্য বাবু আর একটা বিষয় উত্থাপন করেছেন। তিনি বলেছেন যে মালদার ডি. এম.-কে ট্রান্সফার করা হল। আমি সে সম্পর্কে যেটা জানি এবং যেটা বাস্তব সেটা হচ্ছে, ১৯৮৭ সালে সেখানে যিনি জেলা শাসক ছিলেন, দিলীপ চক্রবর্তী, তিনি ১৯৮৮ সালে ট্রান্সফার হয়ে নর্থ ২৪ পরগনায় চলে গেলেন। তিনি এক বছর সেখানে ছিলেন। তার উত্তরাধিকার হয়ে এন. আর. ব্যানার্জি এলেন। তিনিও এক বছর থাকলেন। তারপরে তিনি জয়েন্ট সেক্রেটারি হয়ে পাওয়ারে এলেন। এতে অন্যায় কোথায়? আগেকার যিনি ছিলেন তিনি এক বছর ছিলেন। পরবর্তীকালে প্রশাসনের প্রয়োজনে যদি কোনও একজন আই. এ. এস. অফিসারকে তুলে আনা হয় তাহলে অন্যায় কোথায়? কাজেই এই সমস্ত আজগুবি কথা তিনি এখানে উত্থাপন করেছেন এবং তার মধ্যে দিয়ে গোটা আলোচনাটাকে অন্য দিকে নিয়ে যাবার চেষ্টা করেছেন। কাজেই এই জিনিসগুলি আমাদের বুঝতে হবে। তারপরে এখানে দুর্নীতির কথা বলা হয়েছে এবং বলা হয়েছে যে দেশে নাকি দুর্নীতিতে ভরে গেছে। আজকে কংগ্রেস ক্ষমতাকে কুক্ষিগত করতে চাচ্ছে। কাজেই তারা তো এই সব কথা বলবেনই। আজকে মানুষকে প্রশাসনের সঙ্গে যুক্ত করা দরকার। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের যে বাজেট প্রস্তাব এসেছে তাকে নিশ্চিত ভাবে আমি সমর্থন করব। এর সঙ্গে আর একটা কথা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে, সত্য বাবু প্রশাসনিক সংস্কার সম্পর্কে কিছু বক্তব্য রেখেছেন। আমি একথা বলতে চাই যে প্রশাসন সংস্কার কমিটি যে সুপারিশ করেছেন, সেখানে মোট ৯১টি বিষয়ে বলা হয়েছে। সেই বিষয়গুলি সম্পর্কে ভারতবর্ষের আর অন্য কোনও রাজ্য নেই যেখানে দেশের স্বার্থে প্রশাসনকে চালানোর জন্য এত গভীরে গিয়ে চিন্তা ভাবনা করা হয়েছে। এই সুপারিশগুলির বেশির ভাগ কার্যকর করা হচ্ছে যাতে দ্রুততার সঙ্গে প্রশাসন কাজগুলি করতে পারে। কিন্তু এই কাজগুলি করতে গিয়ে আমরা দেখছি যে সকলে বিরোধিতা করছে, বাগড়া দিচ্ছে। সত্য বাবু কিছু দুর্নীতির কথা বলেছেন। এটা ঘটনা। এটা অস্বীকার করা যায় না। কারণ যে দেশে কংগ্রেস থাকবে সেখানে অনিবার্য ভাবে দুর্নীতি থাকবে। আজকে বিভিন্ন জায়গায় কাজকর্ম বন্ধ করার জন্য এক শ্রেণীর কর্মচারীরা বিরোধিতা করছেন, স্যাবোটেজ করছেন। ফাইলে যে কাজ কর্ম হবে সেগুলি তারা হতে দিচ্ছে না। সুব্রত বাবুর লোক, কংগ্রেসের লোক তারা চাচ্ছেন না যে দেশের স্বার্থে প্রশাসন কাজ করুক। কাজেই কংগ্রেস থাকবে আর ভার কাজ হবে এটা হতে পারে না।

[4-50 — 5-00 P.M.]

আমি আমার কথা শেষ করতে চাই এই কথাটা দিয়ে যে প্রশাসনের একটা অংশের বিরোধিতা থাকবে, যতদিন পর্যন্ত না কংগ্রেস দলের সুমতি ফিরে আসছে। প্রশাসনের মধ্যে জটিলতা তৈরি হবে, যতদিন না কংগ্রেস দলের সুমতি ফিরে আসছে। স্বাভাবিক ভাবে এই সব কিছু মিলিয়ে এই রাষ্ট্র কাঠামোর মধ্যে দাঁড়িয়ে দুর্নীতি স্বজন পোষণ এর ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা জনস্বার্থে যে পরিবর্তনটা করতে পেরেছি, যে দ্রুত পদক্ষেপে এগিয়ে যেতে পারছি, এই প্রশাসনিক ব্যবস্থায় যে নূতন মানুষ তৈরি করতে পেরেছি, প্রশাসনের সুযোগটা দ্রুততার সঙ্গে মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছি, এই কারণে আমি এই বাজেটকে সমর্থন করি এবং এই ব্যয় বরাদ্দের যে প্রস্তাব এসেছে, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্র সাধারণ বিভাগের যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। আর আজকে যে সমস্ত কাট মোশন এসেছে, আমি তার সমর্থন করছি। যে বিষয়ে আলোচনা হয়েছে স্বরাষ্ট্র সাধারণ, এই বিভাগের গুরুত্ব এত বেশি যে ঠিক প্রথা গত বিরোধিতা এবং নিয়ম মাফিক সমর্থন, এর উর্ধে যাওয়ার দরকার আছে বলে আমার নিজের ধারণা। সারা ভারতবর্ষের বর্তমান যা পরিস্থিতি, তাতে এই কথা নিশ্চিন্তে বলা যায় এবং অত্যন্ত দুর্ভাগ্যের কথা যে আমলারা তাদের একটা নিজস্ব পরিধি এবং কালচার তৈরি করে ফেলেছে। শুধু মাত্র এই রাজ্যে নয়, সারা ভারতবর্ষে এর একটা প্রচন্ড তীব্রতা দেখতে পাচ্ছি এবং আমি আজকে যদি এই কথা বলি যে আমলারা একটা দানব তৈরি হয়ে গেছে — এই কথা যদি কোনও মন্ত্রী আজকে অস্বীকার করেন আলাদা কথা, কিন্তু এই কথা সত্য যে মন্ত্রীদের চেয়েও আমলাদের আজকে ক্ষমতা অনেক বেশি হয়ে গেছে। অনেকে আমরা যারা পাবলিক লাইফে আছি, তারা মনে করি মন্ত্রীদের কাছে গিয়ে লাভটা কী, কাজটা মন্ত্রীর সেক্রেটারির কাছে গেলে তাড়াতাড়ি হয়ে যাবে। এটা একটা সাধারণ সত্যে পরিণত হয়েছে। আমি যদিও এই রাজ্য প্রসঙ্গে আসব, কারণ এই বিধানসভার কথা কিন্তু সারা ভারতবর্ষতে এটা একটা ভয়ঙ্কর অবস্থা চলছে এবং প্রত্যেক বিরোধী দলের, আমার মনে হয় উচিত এই মূল সত্যটাকে নিয়ে একটা মৌলিক সমস্যা সমাধান করার চেষ্টা করা। নুতবা শুধু মাত্র কংগ্রেস এবং কমিউনিস্ট এর মধ্যে ঝগড়টা থেকে গিয়ে অথবা এই রাজনৈতিক দলাদলির মধ্যে থেকে গিয়ে মাঝখান থেকে আমলারা সারা ভারতবর্ষকে যে ভাবে ক্ষতিগ্রস্ত করছে, প্রত্যেক রাজ্যে করছে, যেটা আগামী দিনে সংসদীয় গণতন্ত্র বিপন্ন হবে বলে আমার নিজের ধারণা এবং আমি সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন ব্যক্তিদের কাছে অনুরোধ করব যে এই সম্পর্কে একটা গভীর ভাবে চিন্তা করার দরকার আছে। ব্যর্থতা কোথায়? ব্যর্থতাটা এই সরকারের আমি তুলে ধরব যে এই সরকারের ব্যয় বরাদ্দ প্রসঙ্গে আসছি বলে, কিন্তু এটা তো ঠিক স্বাধীনতার পরবর্তী যুগে পতাকার পরিবর্তন হয়েছে ঠিক কথা, কিন্তু আই. এ. এস. তৈরি করা বা আই. পি. এস. তৈরি করা বা ডব্লিউ. বি. সি. এস. তৈরি করবার যে যন্ত্রটা, সেটার পরিবর্তন হয় নি। এই ফান্ডামেন্টাল

চেঞ্জটা যদি না হয় তাহলে শুধু মাত্র বিচ্ছিন্ন ভাবে বিতর্ক করে কোনও লাভ হবে বলে আমার মনে হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, — আমি আগে সাধারণ কথাগুলো বলে নিতে চাই, তার কারণ এটা একটা হার্ড রিয়্যালিটি। এখনও আপনি যদি রাইটার্স বিল্ডিংসে যান, অথবা যদি লাল বাজারে যান তাহলে পুলিশ কমিশনারের অফিসে গিয়ে দেখবেন যে আগের বৃটিশ পিরিয়ডে যারা পুলিশ কমিশনার ছিল বা আপনি যদি ডি. সি. হেড কোয়ার্টারের অফিসে যান, বৃটিশ পিরিয়ড়ে যারা সব স্বাধীনতা যুদ্ধের সময় দানব ছিল যারা মেরেছে, খুন করেছে, স্বাধীনতা যোদ্ধাদের ফাঁসি দিয়েছে, তাদের ছবি একেবারে সমান ভাবে বর্তমান যুগের সঙ্গে টাঙিয়ে রেখে দেওয়া হয়েছে। একটা ন্যূনতম পরিবর্তনও আমরা কেউ — ওঁরা ১২ বছরে এবং সব মিলিয়ে ৪০ বছরে — আনতে পারি নি। পরিবর্তিত পরিস্থিতিতে কি ভাবে তাঁদের চলা উচিত সেটা আই. এ. এস., আই. পি. এস.-দের মাথায় ঢোকাতে পারি নি। তার কারণ যে পদ্ধতিতে শিক্ষা ব্যবস্থা চলছে, যে পদ্ধতির মধ্যে থেকে তাঁরা শিক্ষা লাভ করেছেন, সেই মূল জায়গাটার পরিবর্তন হয় নি। সুতরাং পাবলিক লাইফে যাঁরা আছেন — বিভিন্ন দলের এম. এল. এ., এম. পি. থেকে আরম্ভ করে সরকার যাঁরা পরিচালনা করছেন — সকলের এই দিকটায় দৃষ্টি দেওয়া উচিত বলে আমার ধারণা। অবশ্য আমরা সবাই এ কথা বলি, কিন্তু আসলে কিছুই করা হয় না। ওঁরাই সর্বনাশ করছেন, আবার ওঁরাই বোঝা হয়ে ব্যবস্থা গ্রহণ করার দায়িত্ব নিচ্ছেন। আমরা যাঁরা ট্রেড ইউনিয়ন করি, আমরা জানি ওঁরাই শিল্পে সঙ্কট সৃষ্টি করছেন, ওঁরাই আবার সিক ইন্ডাস্ট্রির চেয়ারম্যান হচ্ছেন। এই জিনিস সর্বস্তরে চলছে। বিশেষ করে ক্যাডার সার্ভিসে যাঁরা আছেন, আই. এ. এস., আই. পি. এস., রেলওয়ে সার্ভিস, রেভিনিউ সার্ভিস থেকে ডব্লিউ. বি. সি. এস. পর্যন্ত পাবলিক সার্ভিসে যাঁরা আছেন, প্রত্যেকটি স্তরে তাঁরা এই মানসিকতা নিয়ে চলছেন। এই জিনিস ঘটছে। সুতরাং সামগ্রিক ভাবে আমি মনে করি এই সমস্যা নিয়ে খুবই গুরুত্ব দিয়ে আমাদের আলোচনা করা উচিত। অন্তত পক্ষে একটা জায়গায় আমাদের সকলের দাঁড়ানো উচিত। আমলাদের একটা কমপ্লেক্সে ভোগেন, — ওঁরা মনে করেন যেহেতু সাধারণ ভাবে ওঁদের চেয়ে আমাদের অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন কম সেহেতু আমরা কেউ ওঁদের ওপরে ছড়ি ঘোরাব! এটা কখনই ওঁরা সহ্য করতে পারেন না। ওঁরা ভাবেন তা যদি হয়, তাহলে তো সেটা সাংঘাতিক ব্যাপার হবে! অতএব আমাদের দাবিয়ে রাখতে হবে, অবহেলা করতে হবে। এটা একটা ষড়যন্ত্র এবং এই ষড়যন্ত্র সারা ভারতবর্ষব্যাপী চলছে। বিভিন্ন রাজনৈতিক দল বিভিন্ন সময়ে এই ষড়যন্ত্রের শিকার হয়েছে। অথচ আমরা নিজেরাও এটা পরিবর্তন করার কথা কখনই জোরের সঙ্গে বলছি না। এটা খুবই দুঃখের কথা। আজকে এটা স্বীকার না করলে, সত্যকে অস্বীকার করা হবে। এখানে খাদ্যমন্ত্রী নির্মল বাবু বসে আছেন। আমরা সবাই জানি নির্মল বাবুর কাছে গিয়ে লাভ নেই। কারণ নির্মল বাবুর চেয়ে নির্মল বাবুর বিভাগের সেক্রেটারি ভদ্রমহিলা অনেক বেশি ক্ষমতাশালী। তিনি ঐ দৃষ্টিভঙ্গী নিয়ে ৪, ৫, ৬, বছর ধরে চালিয়ে যাচ্ছেন। আমরা জানি নির্মল বাবুর কোনও ক্ষমতা নেই। দু একটা দপ্তর বাদ দিয়ে সব দপ্তরেরই এই একই অবস্থা। এ কথা শুধু এই

সরকারের ক্ষেত্রেই প্রযোজ্য নয়, সব সরকারের ক্ষেত্রেই প্রযোজ্য। এটাই আজকে গোটা দেশের সাধারণ অবস্থা এবং এই সত্যটা আশা করি সকল সদস্যই স্বীকার করবেন। যখন এই সরকার ১৯৭৭ সালে প্রথম গঠিত হয়েছিল তখন মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু বলেছিলেন, — একটা খুব ভাল কথা প্রশাসন সম্পর্কে বলেছিলেন — "আমি আর কিছু দিতে না পারি, সৎ পরিষ্কার, পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেব"। আজকে ১২ বছর ধরে সেটা কি তিনি দিতে পেরেছেন? অবশ্যই আমরা বর্তমান ব্যবস্থার মধ্যে দিয়ে ১২ বছরের মধ্যে বিরাট কিছু আশা করি না। আমি অন্তত আশা করি না। একটু আগেই এক বক্তা বললেন যে, যতক্ষণ বৃটিশ সাম্রাজ্যবাদের তৈরি সিস্টেম চলবে ততক্ষণ আমরা বিরাট কিছু আশা করতে পারি না। অবশ্যই যতক্ষণ এই সমাজ ব্যবস্থার মধ্যে এই প্রশাসনিক কাঠামো চালু থাকবে ততক্ষণ বড় কিছু দাবি করতে পারি না। কিন্তু এটুকু তো দাবি করতে পারি যে, মুখ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছিলেন তা পালিত হবে! অথচ আমরা দেখছি যে, তিনি যে বক্তব্য রেখেছিলেন তা কোনও জায়গায় বিন্দুমাত্রও পৌছতে পারে নি। সেই জায়গায় না পৌছে প্রশাসন আরও বেশি অপরিচ্ছন্ন হয়ে গেছে। আমলারা আরও বেশি ক্ষমতাশালী হয়ে গেছে। প্রত্যেক দপ্তরের আমলারা এখন আরও বেশি ক্ষমতাশালী হয়ে গেছে। সরকারের বিভিন্ন সিদ্ধান্ত, বিভিন্ন কমিশন, কমিটির সুপারিশ, নির্দেশের প্রতি তাঁরা কর্ণপাত করেন না, সাড়া দেন না। এই সরকারের প্রথম যে ক্যাবিনেট মিটিং হয় সেই মিটিং-এ মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, "আই. এ. এস., আই. পি. এস. ইত্যাদিদের আর রাখার দরকার নেই, এখানকার ক্যাডার পোস্ট দিয়েই সমস্ত অ্যাডমিনিস্ট্রেশনের কাজ চলতে পারবে"। পরে কি হল? এই মুখ্যমন্ত্রীরই নেতৃত্বে সারকারিয়া কমিশনের সামনে সাক্ষী দিতে গিয়ে এই সরকারের পক্ষ থেকে বক্তব্য রাখা হল, — না না, আই. এ. এস., আই. পি. এস. দিতে হবে। অ .ং তিনি তাঁর পূর্বের সিদ্ধান্ত থেকে পিছিয়ে গেলেন। তিনি কি প্রশাসনের একটুও উন্নতি ঘটাতে পেরেছেন? না, পারেন নি, ব্যর্থ হয়েছেন। যত বেশি রাজনৈতিক নিয়ন্ত্রণ চাপাতে গেছেন, তত বেশি প্রশাসনিক নিয়ন্ত্রণ আলগা হয়ে গেছে। আজকে কোথাও গুলি চললে পর্যন্ত স্বরাষ্ট্র মন্ত্রী জানতে পারেন না, ডি. সি. জানতে পারেন না। আজকে ব্যারাক থেকে বন্দুক নিয়ে গিয়ে গুলি করছে কারও তোয়াক্কা না করেই। আজকে এই ব্যাপক বেপরোয়া মানসিকতা এসে গেছে। এই আন-কন্সটিটিউশনাল অথরিটি এসেছে রাজনৈতিক সংকীর্ণতা দোষ থেকে।

[5-00 — 5-10 P.M.]

অস্বীকার করার উপায় আছে? কখনও উল্টোডাঙ্গায় ব্যারাক থেকে বেরিয়ে এসে বস্তির লোকদের খুন করছে। ফরোয়ার্ড ব্লকের মানুষরা এখানে স্বীকার করেছেন, কমল বাবু নিজেই চিৎকার করেছেন কুচবিহারের গুলি চালনার নিন্দা করে যে, হিন্দী সিনেমার মতো করে একটি ছেলেকে গুলি করেছে। একের পর এক গুলি করছে আর ঘুরে বেড়াচ্ছে। একজন অফিসার আর একজন অফিসারকে দায়ী করছে। এমন কি শরিকরা পর্যন্ত বলছে, এমন কি সি. পি. এম.-এর স্থানীয় মানুষরা পর্যন্ত রেজলিউশন নিয়ে বলছে যে, এটা অন্যায় হয়েছে। এখনও

পর্যন্ত কেউ শাস্তি পায় নি। কাদের দায়ী করব? রাজনৈতিক নিয়ন্ত্রণ এই জায়গায় আজকে চলে গেছে, যার জন্য শৈথিল্য এসে গেছে সাধারণ প্রশাসনে। এর ভয়ঙ্কর পরিণতি শুধু কংগ্রেসের ওপরই যে আসবে তা নয়, সে পরিণতি আগামী দিনে সাধারণ মানুষের ওপর হবে। এখানে সব চেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হবেন আপনারা। আপনাদেরই এম. এল. এ.-কে তোয়াক্কা না করে এই কিছু দিন আগে দেখেছেন বাসে দস্যুবৃত্তি করল পুলিশরা। আপনাদের এম. এল. এ. নেমে গিয়ে প্রতিবাদ করেছিলেন, তিনি ভাল কাজই করতে গিয়েছিলেন, কিন্তু তাঁকে বলেছিল, "যান, মুখ্যমন্ত্রীকে ডেকে নিয়ে আসুন, আমরা অনেক মন্ত্রী দেখেছি'। আস্পর্ধাটা বুঝুন পুলিশের! পুলিশ ডাকাতি করছে, ও. সি. মত্ত অবস্থায় এসে এম. এল. এ.-কে গালি দিয়ে বলছে, 'জ্যোতি বসুকে ডেকে নিয়ে আসুন, দেখে নিতে চাই। এই সব হবে, চলে যান'। তারপর কি ব্যবস্থা করলেন, তাঁকে সাসপেন্ড করেছেন, নাকি বদলি করেছেন? এখানে কি হল? আমরা বিরোধী দল হিসাবে মনে করি যে, এটা যদি হজম করেন, তাহলে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর উচিত পদত্যাগ করা। তার কারণ হল কো-অর্ডিনেশন কমিটির লোকেদের চাপে আপনারা বেশি দূর হস্তক্ষেপ করতে পারেন নি। আমি বিরোধিতা করার জন্য বলছি না, আপনাদের ওপর এই জিনিস করেছে, ডাকাতি করেছে, এতে তো আপনাদের সম্মানই নষ্ট হচ্ছে। এই শৈথিল্য এসে গেছে, আপনাদের কোনও ক্ষমতা নেই, আপনাদের কোনও, না কোনও কমরেড ধরে দিলেও তাকে আপনারা এর চেয়ে বেশি সাজা দিতে পারবেন না। এটা সাজা হল? ঠিক তেমনি ভাবে এখানে একজন সদস্য মালদহ সম্পর্কে বললেন যে, মালদহে একজন ডি. এম.-কে বদলি করা হয়েছে, এমন কি মহাভারত অশুদ্ধ হয়ে গেছে? সাধারণ বদলি হলে কোনও অসুবিধা নেই। যদি রুটিন বদলি হয় তাহলে কেউ প্রতিবাদ করেন না। আমরা স্প্যানিস বুলের মতো যা করবেন তাতেই গুঁতোতে যাব, তা নয়, কিন্তু আপনাদের বিচার করে দেখতে হবে। আনন্দবাজার থেকে আমি পড়ে শোনাই স্যার, আপনি তো বিজ্ঞ মানুষ, আপনি বুঝতে পারবেন, মালদহের জেলা শাসককে হঠাৎ বদলি করা হল, সাধারণ রুটিন মাফিক বদলি হলে আমি বলতাম না, কিন্তু বদলি হলেন কি ভাবে, শনিবার রাত্রে হঠাৎ টেলিফোন করে মালদহের জেলা শাসক নীহাররঞ্জন ব্যানার্জিকে বদলি করা হয়েছে। তিনি বিদ্যুৎ দপ্তরে যুগ্ম সচিব পদে যোগ দেবেন। সোমবার রাতে ট্রেনে কলকাতা রওনা হতে হবে। কিসের জন্য করা হয়েছে? পরবর্তীকালে কাগজ লিখছে যে, একটা গুলি চলেছিল, এস. পি.-র কাছে রিপোর্ট—পুলিশ থেকে রিপোর্ট গেল—যে, কংগ্রেসিরাই গুলি চালিয়েছে। এই ডি. এম. বললেন যে, না এটা ভুল রিপোর্ট, তদন্ত করে এটা বাতিল করা হোক। তাঁকে ডেকে নিয়ে এসে বলা হল, তোমার রিপোর্ট উইথড্র করো, রিপোর্টে লেখ, কংগ্রেস গুলি চালিয়েছে, দুজন মারা গেছে। উনি রাজি হন নি। রাজি হন নি বলে, প্রাইম মিনিস্টার আসছেন, তাঁর সাথে সরাসরি যদি সাক্ষাৎ হয়ে যায় তাই তাঁকে রাতেই টেলিফোন করে বদলি করে দেওয়া হল। এতে প্রশাসন থাকে! আসল সত্য এখানে। আজকে যদি প্রধানমন্ত্রীর যাবার প্রশ্ন না থাকত, তাহলে ঐ ভদ্রলোক আরও কিছু দিন থেকে যেতেন। উনি আমার আত্মীয় নন, বরংঞ্চ ওঁর পক্ষে বলার জন্য ওঁর আরও ক্ষতিই হবে, বা যেখানে

আছেন সেখান থেকে আরও হয়ত নিচে নেমে যাবেন। আর ওখানে ওঁর বদলে যাঁকে দায়িত্ব দিয়েছেন, অশোক মিত্র কমিটির সুপারিশ যদি দেখেন, তাহলে ঐ রকম সেন্সিটিভ বর্ডার এলাকায় এই রকম একজন জুনিয়ারকে দায়িত্ব দেওয়া ঠিক নয়। নিজেদের সুপারিশগুলিই দেখুন না, অশোক মিত্রের সুপারিশে এই রকম কাজ করার কথা কি বলা আছে? অশোক মিত্রের এক নম্বর সুপারিশটি আমি আপনাদের দেখতে বলছি, অশোক মিত্র বলছেন, — একজন জেলা শাসককে একটা জেলায় এক বছর, দু বছর বা তিন বছর অন্তত রাখা উচিত জেলাকে চেনবার জন্য। সেই সঙ্গে দ্বিতীয়বার বলছেন, — বেশি দিন রাখলে একটা মৌরুসী-পাট্টা হয়ে যায়। কোনওটা কি আপনারা মানছেন? ইচ্ছে মত বদলি করছেন একটার পর একটা জেলা শাসককে। এর দ্বারা আপনারা অশোক মিত্রকেই ছোট করছেন। তাঁর সুপারিশ আপনারা ইমপ্লিমেন্ট করেন নি। অথচ এখানে আপনারা বলছেন যে, তাঁর সুপারিশ গুলি গ্রহণ করা হয়েছে এবং মেনটেন করা হচ্ছে। অশোক বাবু আমাদের লোক নন, তিনি আপনাদেরই লোক, বাস্তবে আপনারা তাঁর সুপারিশগুলি বাতিল করে দিয়েছেন। অপর দিকে তিনি সুপারিশ করেছিলেন, যেগুলি বড় জেলা সেগুলির ক্ষেত্র অ্যাট লিস্ট ৮/১০ বছরের অভিজ্ঞতা যে সমস্ত অফিসারদের নেই সে সমস্ত কোনও আই. এ. এস. অফিসারকে যেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট করা না হয়। আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের উপর খুব গুরুত্ব দিচ্ছি এই কারণে যে আজকে জ্যোতি বাবুর বাজেট ভাষণের ২ পাতায় ১০ নম্বর ক্লজ যদি পড়েন, তার প্রথম একটা লাইনে বলেছেন যে, জেলা প্রশাসনকে উন্নত, জনমুখী করতে আমরা সচেষ্ট। আমাদের ওটা দেখতে হবে। উনি বলেছেন জেলা প্রশাসন আসল মেরুদন্ড, টোটাল প্রশাসনের মেরুদন্ড হচ্ছে জেলা প্রশাসন। এটা যদি ধ্বংস হয়ে যায় তাহলে মুশকিল, টোটাল প্রশাসন ধ্বংস হয়ে যাবে। উনি বলেছেন সচেষ্ট হতে হবে, সচেষ্ট হয়েছেন? উদাহরণ দিয়ে বলছি, সচেষ্ট উনি হতে পারেন নি। মুখ্যমন্ত্রী এই নিয়ে ভাবনা চিন্তা করছেন, মুখ্যমন্ত্রী একা করছেন না, রাজ্য, কেন্দ্র এবং বহু সাধারণ লোক এই নিয়ে ভাবনা চিন্তা করছেন, যে জন্য টোটাল রিফর্মস কমিটি করা হয়। মাননীয় অশোক মিত্র মহাশয়ের কমিটি যে কয়টি সুপারিশ করেছিলেন তার একটা সুপারিশও মানা হয় নি এবং মানা হয় নি বলে তাকে দেখার জন্য প্রেসিডেন্সী বিভাগের তদানীন্তন যিনি কমিশনার ছিলেন, তাঁর তদ্বিরে আর একটি কমিশনকে তার রিপোর্ট সাবমিট করার জন্য বলা হয়। সেটা জ্যোতি বাবুর কাছে পেশ করা হয় কিন্তু সেটা মানা হয় নি। প্রেসিডেন্সি বিভাগের কমিশনার এ. কে. ব্যানার্জি সেটা করে একটা ২৫ পাতার রিপোর্ট দেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে। সেটাও ইমপ্লিমেন্ট করা হয় নি। সুতরাং প্রশাসন একটা বক্তব্য বলছেন আমরা সচেষ্ট হতে চাই, অপর দিকে, ব্যবহারিক দিকে তাঁরা প্রশাসনকে রাজনৈতিক দিকে চালাচ্ছেন। প্রশাসনিক ক্ষেত্রে বিরোধ মেটাতে পারছেন না তাঁর কারণ আপনারা সকলেই স্ট্যালিন পন্থী হয়ে গেছেন। স্ট্যালিন যেমন বলেছিলেন, হয় আমাদের সমর্থক হও, না হলে বিচ্ছিন্ন হয়ে যাও। এটাতে এস. ডি. ও., ডি. এম., সাধারণ মানুষ সকলেরই সর্বনাশ করবে, এই আমাদের ধারণা। আজকে রাইটার্স বিল্ডিংসে এক জনাকে কাজ করাতে পারছেন? আমরা আশা করেছিলেন যে, মাননীয় মুখ্যমন্ত্রী অন্তত

রাইটার্সে থাকায় মানুষ সহজ ভাবে কাজ করবে। আজকে যদি ফুটবল, ক্রিকেট খেলা হয় তাহলে সকলে রাইটার্স বিল্ডিংস থেকে সেখানে ভিড় করে। মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিবাদ করায় তাঁর জামা ধরে টেনে বলে — যান, যান, নিজের সিটে গিয়ে বসুন। প্রশাসনিক এই শিথিলতা অস্বীকার করা যায় না। এটা বাস্তব। মূল কথা, আসলে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস করার নাম করা হয়েছে, রির্ফমস হয় নি। সর্বনাশ হয়ে গেছে। ১৯৬৭-৬৯ সালে হনুমন্তিয়া কমিশন নামে ওনাদের নিযুক্ত একটা কমিশন হয়। অ্যাডমিনিস্ট্রেটিভ রির্ফমস কমিশন ১৯৬৭ সালে হয়, ১৯৬৯ সালে সেটা প্রকাশ হয়। তার রিপোর্টের সিক্সথ ভল্যুমে একই ধরণের কথা বলা হয়েছিল এবং এই সরকার একই রকম সুপারিশ গ্রহন করার জন্য ঠিক করেছিলেন, কিন্তু আসলে কি হয়েছে? সেই সুপারিশগুলিকে বাতিল রেখে ১৯৮৭ সালে নদীয়া জেলা জন কোসীকে ৭ মাসের মাথায় বদলি করে দেওয়া হয়েছে, শুধু রাজনৈতিক কারণে কো-অর্ডিনেশনের সঙ্গে ঝগড়া হয়েছিল বলে। প্রত্যেকটি ডিস্ট্রিক্টের ডি. এম. নিয়োগের একটা করে নর্মস থাকে। আমরা এ কথা মনে করি না যে একেবারে রাজনৈতিক হস্তক্ষেপ থাকবে না, বিশেষ বিশেষ পদের জন্য থাকবে। পুলিশ কমিশনারের ক্ষেত্রে রুলিং পার্টির হস্তক্ষেপ থাকবে, চিফ সেক্রেটারি হোম সেক্রেটারির ক্ষেত্রে ডেফিনিটলি রাজনৈতিক হস্তক্ষেপ থাকবে। ঢালাও ভাবে রাজনৈতিক নীতি মেনে থাকতে হবে, না থাকতে পারলে চলে যেতে হবে। বহু ভাল অফিসার সিনিয়ারিটি, মেরিট বেসিসে তাদের রিওয়ার্ড হচ্ছে না বলে আজকে তারা দিল্লিতে চলে যেতে চাইছেন। অন্য রাজ্যে যেতে চাইছেন, যাদের সঙ্গে আমাদের জমির কোনও সম্পর্ক নেই। তারা আজকে এস. ডি. ও., এস. পি., ডি. এম. হতে চাইছেন। কম্যুনিয়াল প্যারোচিয়াল অ্যাপ্রোচের ব্যাপার আছে, আমাদের এখানে সেটা নেই, এক গোর্খা লিগ ছাড়া। তাদেরও আপনারা রাজনৈতিক উস্কানী দিয়েছেন, যেমন লিঙ্গুইসটিক সিডিউলে উস্কানী দিয়েছেন এবং সেপারেট স্টেট দেবার ব্যবস্থা করে দিয়েছেন, দিচ্ছেন।

[5-10 — 5-20 P.M.]

আমরা বারবার বলেছিলাম, পিস পারচেজ করা যায় না। কিন্তু সেটাই আপনারা করেছেন, ফলে এখনও সেখানে মানুষ খুন হচ্ছে। তাতে আমাদের লোকজন যেমন মরছে, আপনাদের দলের মানুষও মরছে। গণতন্ত্রের কথা ছেড়ে দিচ্ছি, আজকে আমরা যদি দার্জিলিংয়ে যেতে চাই যেতে পারি না, কারণ সেখানে নিরাপত্তার কোনও গ্যারান্টি নেই। এমনই সেখানকার পরিস্থিতি। আজকে প্রশাসন এই পর্যায়ে চলে গেছে সেখানে। আজকে প্রশাসনকে রাজনৈতিক ভাবে নিয়ন্ত্রণের ব্যাপারটা কোথায় গিয়ে পৌঁছেচে তার কিছু উদাহরণ দিচ্ছি। ২৪ পরগনার একজন আই. এ. এস. তাঁর চাকরি জীবনের পাঁচ-ছয় বছরের মধ্যে তাঁকে হুগলির জেলা শাসক করে দেওয়া হল। আমি বলেছিলাম, এই ধরণের কোনও একটি ইমপর্টেন্ট সিদ্ধান্ত নিতে গেলে যাঁদের যথেষ্ট এক্সপেরিয়েন্স আছে তাঁদের মধ্যে থেকে সেটা করা উচিত। কিন্তু একজন ১৯৭৭ ব্যাচের আই. এ. এস.-কে হুগলির মতো একটা গরুত্বপূর্ণ জেলার জেলা

শাসক করে দেওয়া হল। শুধু তাই নয়, তাঁকে এক সঙ্গে হুগলি এবং হাওড়া — এই দুটি ভাইটাল জেলার জেলা শাসক করে দেওয়া হয়েছিল রাজনৈতিক কারণে, ভোটই হল যার ফান্ডামেন্টাল কারণ। তাঁকে বলা হল, "পার্টির হয়ে যদি কাজ কর তাহলে প্রশাসনিক দায়িত্ব পালন কর বা না কর তোমার উন্নতি হবে"। এটাই হচ্ছে মূল বক্তব্য। নাম করে বলছি, সুমন্ত্র চৌধুরীকে এইভাবে দুটি জেলার জেলা শাসক করে দেওয়া হয়েছিল। আরও কিছু অফিসারের নাম বলব। এডুকেশন ডিপার্টমেন্টের কমিশনার ছিলেন অশোক বাবু। তাঁকে ডেকে বলা হল, "আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে জয়েন করুন"। তিনি বললেন, "শিক্ষকতা করাটা আমার একেবারে নেশা, কাজেই আমাকে এখানেই থাকতে দিন"। কিন্তু তাঁকে বলা হল, "যদি এটা না করতে চান তাহলে চাকরি ছেড়ে দিন"। তিনি বললেন, "মাত্র সাত আট বছর চাকরি রয়েছে আমার, কাজেই চাকরি ছেড়ে দিলে খাব কি"? তাঁকে উত্তর দেওয়া হল, "চাকরি ছেড়ে দিয়ে তাহলে ঠোঙ্গা বেচুন"। বিষয়টা নিয়ে তিনি আমার কাছে এলেন, কিন্তু আমি তাঁকে বললাম যে, আপনি বিনয় বাবুর কাছে যান। ফলে তিনি বিনয় চৌধীরী মহাশয়ের কাছে গেলেন। সেখানে বিনয় বাবু তাঁকে বললেন, কোনও অসুবিধা নেই, সব ঠিক হয়ে যাবে। তারপর আধ ঘন্টার মধ্যে টেলিফোনে সেটা হয়ে গেল। বিষয়টা নিয়ে মামলা হয়ে গেছে বলে বিস্তারিত বলছি না। আজকে ফেটোর সমস্ত কথা বললে অবাক হয়ে যাবেন। মিঃ লাহিড়ী, যাঁর বিরুদ্ধে ভিজিলেন্স কেস আছে, তিস্তা ব্যারেজ সম্পর্কিত গাদা গাদা ডকুমেন্ট যার বিরুদ্ধে আছে, তাঁকে ছয় সাত জনকে টপকিয়ে টপ অফ দি ডিপার্টমেন্ট করে দেওয়া হল। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম, কিন্তু রিপ্লাই দেওয়া তো দূরের কথা, আমার চিঠির অ্যাকনলেজ পর্যন্ত তিনি করেন নি। ইজ ইট অ্যাডমিনিস্ট্রেশন? এইভাবে প্রশাসন চলবে? আমি এসব কথা দায়িত্ব নিয়েই বলছি। শুধুমাত্র বক্তৃতার জন্যই বক্তৃতা করছি না। আর এর জন্য আপনাদের আমাদের সবাইকে দায়ী হতে হবে ভবিষ্যৎ প্রজন্মের কাছে। আমি কয়েকজনের নাম বলছি। শ্রী প্রসাদ রায়, ডঃ কল্যাণ মুখার্জি — এঁদের তের চৌদ্দ বছর চাকরি হয়ে গেছে, সিনিয়র অফিসার এঁরা। এঁদেরকে আজকে চলে যেতে হচ্ছে বা সমান। ডিপার্টমেন্টে রেখে দেওয়া হচ্ছে।

স্যার, সরকার কতটা হিপোক্রাট তার একটা উদাহরণ দিচ্ছি। স্টেট সিভিল সার্ভিসের ব্যাপারে সত্যদা খানিকটা বলেছেন। স্টেট সিভিল সার্ভিসের মধ্যে অনেক ভাগ আছে, তার মধ্যে দুটি ভাগ বিশেষ করে উল্লেখযোগ্য। ডব্লিউ. বি. সি. এস. এবং ওয়েস্ট বেঙ্গল জেনারেল সার্ভিসদের অবস্থাটা কি? এই ব্যাপারে আমি বিস্তারিত আলোচনায় যাচ্ছি না, অলরেডি উল্লেখ করেছেন। চিফ মিনিস্টার বললেন ৮৪টির মধ্যে ওঁদের নেওয়া হবে ২০টার মতো, এস. সি. এস. নেওয়া হয়েছে মাত্র ২টি আর জেনারেল পোস্টে নেওয়া হয়েছে একটি। প্রোমোশনের একটা যে সুযোগ ছিল — আগে ডব্লিউ. বি. সি. এস. থেকে যে আই. সি. এস. যাওয়া যেত সেই সব বন্ধ হয়ে গিয়েছে, ওঠে গিয়েছে। তাই কাজের যে স্পিরিটি এবং প্রবণতা, প্রোমোশন পেলে কাজ করার যে মানসিকতা বাড়ে সেটা নষ্ট হয়ে যাচ্ছে, ক্রমশ

শেষ হয়ে যাচ্ছে। আমি বারবার মুখ্যমন্ত্রীকে বলেছি আপনি মুখ্যমন্ত্রী যখন তখন আপনি গোটা রাজ্যের মুখ্যমন্ত্রী। আপনি তো দশভূজা নন, আপনি ১০টি ডিপার্টমেন্ট হাতে রেখে দিয়েছেন। ফলে লুট হয়ে যাচ্ছে, সমস্ত ডিপার্টমেন্টের অফিসাররা ওই সব লুট করছে, আপনি সংবাদ রাখেন না, মুখ্যমন্ত্রীর পক্ষে রাখা সম্ভব নয়। কারণ জ্যোতিষী তাঁর হাত দেখে বলেছেন মরার আগে একবার প্রধানমন্ত্রী হবেন, তাই তিনি ভারতবর্ষ বাঁই বাঁই করে ঘুরছেন। তিনি দল করবেন তারপর তিনি জাতীয় পর্যায়ে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলবেন তারপর আবার তার সঙ্গে ৮-১০টি ডিপার্টমেন্ট নিয়ে বসে আছেন। আপনার কমনসেন্স কি বলে? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি স্বজ্ঞানে বলুন একটা মানুষ যদি এতগুলো দপ্তর নিয়ে বসে থাকেন তাহলে তাঁর পক্ষে সম্ভব মুখ্যমন্ত্রীত্ব করা? তার ফলে আমলাতন্ত্র দুর্বার গতিতে এগিয়ে চলেছে এবং সেটা স্বীকৃত হয়েছে। রাজ্যের সিভিল সার্ভিসের কথা আমি বিশেষ করে বলতে চাই। কারণ ১৯৮৪ সালের নভেম্বর মাসে কলকাতায় সিমলা কমিশনের কাছে মুখ্যমন্ত্রী বক্তব্য রেখেছিলেন ১৯৭৭ সালের বক্তব্য থেকে সরে এসে। মুখ্যমন্ত্রী বলেছিলেন অল ইন্ডিয়া সার্ভিস-এর অফিসারদের রাজ্য সরকার গ্রহণ করবে কিনা সেটা রাজ্য সরকার ঠিক করে দেবে। ১৯৭৭ সালের পর ১৯৮১ সালে দ্বিতীয় পে-কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়। কমিশনের রিপোর্টে তাদের চাকুরির এই অনিশ্চয়তা থেকে উদ্ধার করার জন্য যা বলা হয়েছিল তার কোনও ইমপ্লিমেন্টেন আজ পর্যন্ত করা হয় নি। অশোক মিত্র মহাশয় দ্বিতীয় পে-কমিশনের রিপোর্ট সমর্থন করেছিলেন, কিন্তু ইমপ্লিমেন্ট করেন নি। আমি বিস্তারিত ভাবে বলছি না, ১৯-২০টি পোস্ট দেওয়ার কথা ছিল সেটা পর্যন্ত দেওয়া হয় নি। শুধু তাই নয় সব চেয়ে বড় সর্বনাশের ব্যাপার হচ্ছে সর্বক্ষেত্রে প্রতিটি জেলার সাবডিভিশনে আই. এ. এস. এবং আই. পি. এস.-দের মধ্যে একটা ঝগড়া লাগিয়ে দেওয়া হয়েছে কে কার চেয়ে বড় এবং ছোট। তারা একটা কমপ্লেক্স এবং কমপিটিশনের মধ্যে দিয়ে চলেছে। তাতে কি প্রশাসন গতি সম্পন্ন হচ্ছে? বরং আরও স্লথ এবং গতিহীন হয়ে যাচ্ছে এবং এটা প্রতিটি জেলায় হচ্ছে। আপনি অবাক হয়ে যাবেন পশ্চিমবাংলার মতো জায়গায় — আমি একটু আগেই বলেছি — বাইরে থেকে যারা আসছে তারা ভূগোল, বিজ্ঞান, ইতিহাস পশ্চিমবাংলার কিছুই জানেন না। তাঁরাই গিয়ে সমস্ত গ্রামের দায়িত্ব নিচ্ছে। এতে মানুষের সঙ্গে সংযোগ স্থাপন হতে পারে না। কিন্তু মুখ্যমন্ত্রী বলছেন যে তাঁদের জনগণের প্রতিনিধি হয়ে উঠতে। তাঁরা গিয়ে সিমলায় ঘোড়া চড়া শিখে আসছে। ইংরাজিতে পড়ে পাস করে আসছে বটে কিন্তু তাতে না আছে জাতীয়তা বোধ, না আছে জমির সঙ্গে কোনও সম্পর্ক, না আছে মানুষের সঙ্গে তাঁদের কোনও সম্পর্ক স্থাপনের ইচ্ছা। আপনি দেখবেন, কলকাতায় আমি দীর্ঘদিন আছি, একটা আলাদা কালচার তাঁরা গ্রো করেছে। সমাজের মধ্যে সেই কালচার একটা ইভিল পাওয়ার, একটা ওয়েল অরগানাইজড ইভিল পাওয়ার তৈরি করেছে। কোনও কোনও সময় তারা পাবলিক ওয়ারকারদের ঘৃণা করে এমন সমস্ত আমলাতন্ত্র রয়েছে। এই ঔদ্ধত্য এবং উদাসীন আমলাতন্ত্রকে যে সরকার সমর্থন করে সেই সরকারের বাজেটকে সমর্থন করতে হবে? প্রবলেম হচ্ছে এখানেই এবং একটা জায়গাতেও সুচিন্তিত ভাবে এর কোনও ব্যবস্থা

করা হয় নি। যদি করা হত তাহলে কি আর আজকে অসীম বাবুকে ট্রাফিক কন্ট্রোল করতে যেতে হত? আজকে ঠিকমতো যদি আমলাতন্ত্র কাজ করত, এনফোর্সমেন্ট কাজ করত তাহলে কি আর রেশন কার্ড ধরতে যেতে হত? এখানে তো খাদ্যমন্ত্রী বসে আছেন, বলুন না? যেতে হত না, তা আর দরকার হত না। আজকে এই সর্বনাসগুলি হচ্ছে, তার কারণ এতে সমস্যার সমাধান হবে না, আপনারা সচল করতে পারলেন না। ট্রফিক ডিপার্টমেন্টে তার বিনিময়ে করলেন কি? গাদা গাদা যাতে ঘুষ বেড়ে যায় তার জন্য বড় বড় অফিসারদের জন্য আইন করে দিলেন। তাতে ট্রাফিকের কি লাভ হয়েছে? আপনি হাঁা বলবেন। অসীম বাবু নিজের ক্যাডারদের হাতে একটা করে লাঠি এবং টুপি পরিয়ে প্রতিটি মোড়ে মোড়ে নামিয়ে দিলেন। তাতে হাজার হাজার টাকা সরকারের কাছ থেকে বেরিয়ে চলে গেল।

[5-20 — 5-30 P.M.]

সুতারং এই যে প্রশাসনিক উদাসীনতা, এই যে দুর্বলতা, এই যে রাজনৈতিক হঠকারিতা, আমি এর বিরোধিতা করছি। মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে পি. এস. সি.-কে অ্যাভয়েড করে — যা কখনও করা যায় না প্রোমোশনের ক্ষেত্রে — প্রোমোশান দেওয়া হয়েছে এমন একজনকে যার বিরুদ্ধে ভিজিলেন্সে বহু মামলা রয়েছে। সুতরাং জ্যোতি বাবুর এই বাজেট অধিগ্রহণকে আমি সম্পূর্ণ ভাবে প্রতিবাদ করছি এবং এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ১৮ নং এবং ১৯ নং দাবির অধীন যে বাজেট প্রস্তাব পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখতে চাইছি।

**(কংগ্রেস পক্ষ থেকে এই সময়ে কয়েকজন এক সঙ্গে উঠে কিছু বলতে থাকেন, কিন্তু কিছু শোনা যায় নি।)**

স্যার, আজকে যে দাবি মুখ্যমন্ত্রী পেশ করেছেন সেই দাবি নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। কিন্তু এই ব্যয় বরাদ্দের প্রতি — বিরোধিতা যা বলেছেন তাতে এই কথাই বলতে হয় — বিরোধী পক্ষের সদস্যরা যদি একটু দেখতেন, তাহলে যে এখানে দুটি খাতে প্রস্তাব উপস্থাপিত করা হয়েছে — সেক্রেটেরিয়াল অ্যান্ড অ্যাটাচড অফিসেস এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন — সেই ব্যাপারে আমি তাঁদের অবগতির জন্য দেখাতে চাইছি ১৯৮৮-৮৯ বছরে ১০ কোটি ৪৭ লক্ষ ৪০ হাজার টাকা সেক্রেটেরিয়াল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য খরচ করা হয়েছে। এবারে সেখানে ১০ কোটি ৭৭ লক্ষ ৫৩ হাজার টাকা উল্লেখ আছে। কাজেই অ্যাকচ্যুয়ালি ৩০ লক্ষ টাকার মতো ডিম্যান্ড প্রেস করা হয়েছে — এটাই চাওয়া হয়েছে। কিন্তু ওঁদের বক্তব্য শুনে মনে হল যেন বিরাট ব্যাপার। কিন্তু তা নয়, এটা সামান্য ব্যাপার। সেক্রেটেরিয়াল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য এবং অন্য একটি খাতে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের জন্য অত্যন্ত সংক্ষিপ্ত

পরিমাণ টাকা চাওয়া হয়েছে। মাননীয় স্পিকার মহোদয়, অ্যাডমিনিস্ট্রেশনের মূল কথা হচ্ছে — অ্যাডমিনিস্ট্রেশন কোনও নীতি নিয়ে চলবে তা আমরা ভারতবর্ষ এবং পৃথিবীর ইতিহাসে দেখেছি।

বিভিন্ন সময়ে বিভিন্ন অ্যাডমিনিস্ট্রেশন উন্নত ধরণের ছিল। ভারতবর্ষে মৌর্য অ্যাডমিনিস্ট্রেশন উন্নত ধরণের ছিল। পৃথিবীর ক্ষেত্রে রোমান অ্যাডমিনিস্ট্রেশন উন্নত ধরণের ছিল। যার ফলে রোমান ল আমাদের দেশে এবং ইংল্যান্ডে বহু দিন ধরে চলে এসেছে। অ্যাডমিনিস্ট্রেশনের মূল কথা হচ্ছে কোনও নীতিতে সেই অ্যাডমিনিস্ট্রেশন চলবে। আজকে পশ্চিমবঙ্গের এই যে অ্যাডমিনিস্ট্রেশন, সেই অ্যাডমিনিস্ট্রেশনের মূল কথা হচ্ছে জনদরদী এবং জনমুখী অ্যাডমিনিস্ট্রেশন। পশ্চিমবঙ্গ সরকার একটা সীমিত অর্থনীতির মধ্যে একটা প্রগতিশীল অ্যাডমিনিস্ট্রেশন চালাতে চায়। এটাই গভর্নমেন্টের ডিউটি। কাজেই অ্যাডমিনিস্ট্রেশনকে বহু আগে থেকেই আলোচনা হয়েছে। সব জায়গাতেই বলা হয়েছে একটা দক্ষ, সৎ এবং সংবেদনশীল অ্যাডমিনিস্ট্রেশনের দরকার। আমাদের মুখ্যমন্ত্রীও তাঁর ভাষণে এই কথা বলেছেন। যে একটা সৎ জনদরদী, পরিচ্ছন্ন এবং সংবেদশীল অ্যাডমিনিস্ট্রেশন হতে হবে। গোটা কয়েক ক্ষেত্রে ক্রটি থাকতেই পারে, তা খুবই সম্ভব। কিছুক্ষণ আগে মাননীয় সুব্রত বাবু যেটা বললেন যে, এই যে অ্যাডমিনিস্ট্রেশনের সেট আপ যেটা ব্রিটিশ গভর্নমেন্টের কাছ থেকে পেয়েছি সেখানে একটা বিরাট সমাজতান্ত্রিক এক দেশে যে ঘটনা ঘটে সেখানে এই অ্যাডমিনিস্ট্রেশনের পক্ষে এক সপে কট করা যায় না। সুব্রত বাবুকে আমি ধন্যবাদ জানাচ্ছি যে তিনি অন্তত এটা বুঝতে পেরেছেন। অ্যাডমিনিস্ট্রেশনের আরেকটি কথা অ্যাডমিনিস্ট্রেশন কি করে চলবে যেখানে রাইটার্স বিল্ডিংসে গেলে বা বিভিন্ন জেলা, মহকুমা অফিসে গেলে ঘরে বসবার জায়গা নেই, সেখানে শুধু সরকারি কর্মচারীদের বিরুদ্ধে নিন্দা করলে কি করে চলবে? একটা আই. এ. এস. অফিসার কিভাবে তাঁর ঘরে থাকেন না দেখলে বোঝা যাবে না। উলুবেড়িয়া, হাওড়া, হুগলির কোনও অফিসে জায়গা নেই বসতে দেবার। এমন কি রাইটার্স বিল্ডিংসে দেখা যাবে বসার জায়গা নেই, একটা বারান্দার মধ্যে ১০ হাত, ৮ হাতে একজন আই. এ. এস. অফিসাররা বসে আছেন। এতে কখনও অ্যাডমিনিস্ট্রেশন চলতে পারে না। এর জন্য একটা পরিবেশের দরকার, একটা উন্নত অবস্থার দরকার, একটা বসবার জায়গা দরকার, টেবিল চেয়ারের দরকার। ১৯৫২ সালেও আমরা দেখেছি কি ধরণের অ্যাডমিনিস্ট্রেশন ছিল আর আজকে কি অবস্থা। যেখানে রাইটার্স বিল্ডিংসে লোককে বসতে দেবার জায়গা নেই সেখানে আমরা পাবলিক রিপ্রেসেনটেটিভ আমাদেরও বসতে দিতে পারছে না সেখানে প্রশাসন চলবে কি করে এই সত্যটা বুঝতে হবে। এই অ্যাডমিনিস্ট্রেশনের মাঝখানে মুখ্যমন্ত্রী বলেছেন যে বিকাশ ভবনে অফিস ট্রান্সফার করা হবে। মেদিনীপুর, কল্যাণী প্রভৃতি জায়গায় জমি অধিগ্রহণ করা হচ্ছে, সেখানে বিভিন্ন জায়গায় অফিস ট্রান্সফার করা হচ্ছে। এইভাবে কলকাতার অফিসগুলিকে ট্রান্সফার করা হবে। এইভাবে যাতে অ্যাডমিনিস্ট্রেশন ভালো ভাবে চলে তার দিকে লক্ষ্য রাখতে হবে। এই ক্ষেত্রে দু একটি কথা বলছি যে আই. এ. এস. অফিসার, ডব্লিউ. বি. সি.

এস. অফিসারদের মধ্যে একটু জনদরদী মনোভাবের অভাব সারা দেশে দুনিয়াতে সমাজতান্ত্রিক দেশ ছাড়া জনদরদী মনোভাবের অভাব আছে। এটাই হচ্ছে আমলাতান্ত্রিক বুরোক্রেসির ডিমেরিটস। এ বুক অফ পলিটিক্স এখানে পাবলিক অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খ রূপে রয়েছে। এই আমলাতন্ত্রের অফিসাররা কোনও না কোনও এলিট ক্লাশ থেকে এসেছেন, এইসব আই. এ. এস. অফিসাররা সাধারণ ঘর থেকে আসেন নি। তারা অধিকাংশই অর্থমান ঘর থেকে এসেছেন, কলকাতার থেকে এসেছেন। মেদিনীপুর পুরুলিয়া প্রভৃতি জেলা থেকে আসেন নি। সুতরাং ন্যাচারালি তাদের মনোভাব একটু আলাদা হতেই পারে। কিন্তু আমরা এটা এক্সপেক্ট করব যে ওই সব অফিসাররা অন্তত এই ব্যাপারে একটু জনমুখী, জনদরদী এবং সংবেদনশীল হন।

[5-30 — 5-40 P.M.]

স্যার, অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে আমাদের লক্ষ্য ছিল তলা থেকে প্ল্যানিং হবে; এতদিন রাইটার্স বিল্ডিংস থেকে দেশ শাসন হচ্ছিল, এখন ব্লক স্তর থেকে রাইটার্স বিল্ডিংসে যাবে। কাজেই অ্যাডমিনিস্ট্রেশন করতে গিয়ে ব্লক পর্যায়ে প্ল্যানিং করতে গিয়ে অফিস স্টাফ দরকার, সেজন্য টাকা কিছু খরচ হবে। সেদিক থেকে জনমুখী ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন করবার চেষ্টা হচ্ছে, সেজন্য সেখানে কিছু খরচ হবে, এই বাবদ যে মঞ্জুরি সেটা মেনে নিতে হবে, সেখানে বলার কিছু নেই। দ্বিতীয় ব্যাপার হচ্ছে আজকে ব্লক লেভেলে এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে মনোভাব পরিবর্তন হয়েছে। আমরা দেখেছি ১৯৭৭ সালে এবং পরবর্তীকালে খরা বন্যা ইত্যাদি হয়েছে, কিছু আই. এ. এস. অফিসার এক বুক জলের মধ্যে দাঁড়িয়ে সুযোগ সুবিধা দিচ্ছেন। আমরা দেখেছি এস. ডি. ও. এবং অন্যান্য ভাল ভাল অফিসার যাঁদের সারা রাত্রি খাওয়া হয় নি সেই অবস্থায় পরিশ্রম করে, প্রশাসনিক কর্মচারিদের সমবেত চেষ্টার ফলে দুর্দিনে পশ্চিমবঙ্গের দুর্গত মানুষ উদ্ধার পেয়েছে। শুধু আই. এ. এস., ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের গালাগাল দিলে হবে না, তাঁদের সম্বন্ধে সহানুভূতি নিয়ে বিচার করতে হবে। বলা হয়েছে ভিজিলেন্স কমিশন বসেছে, প্রাইমারিলি ৩২৫ কেস দায়ের করা হয়েছে, এনকোয়ারি করা হচ্ছে।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে থার্ড পে-কমিশন তার রিপোর্ট দিয়েছে এবং আমাদের এই সভায় অর্থমন্ত্রী বলেছেন যে আমরা নাইন্থ ফাইনান্স কমিশনের কাছ থেকে কত টাকা পাব সেটা জানার পর কমিশনের সুপারিশ কতখানি নেব না নেব সেটা অ্যানাউন্স করব। এখানে একটা কথা বলা দরকার যে আজকে যে টাকাই আমরা বরাদ্দ করি না কেন কাজ দরকার। আজকে জনসাধারণের মধ্যে একটা জিনিস লক্ষ্য করা যাচ্ছে যে তারা বলছেন উপরের তলার লোকরা পুরো টাকা পাচ্ছে, আমরা পাচ্ছি না।

মাইনে বাড়ছে, বোনাস বাড়ছে, অ্যাড হক এ. ডি. এ. বাড়ছে সব উপর তলার জন্য, আমরা যারা নিচে থাকি দরিদ্র লোক আমাদের কোনও সুবিধা হচ্ছে না। কাজেই থার্ড পে-কমিশনের রিপোর্ট অর্থ মন্ত্রী বা আমাদের ক্যাবিনেট যেভাবে নেবেন নেবেন সেখানে আমার অনুরোধ অন্তত যে সার্ভিস কন্ডাক্ট রুলস আছে সেটা ইংরাজ আমলের, সেটার পরিবর্তন দরকার, সেটা যুগোপযোগী করে তৈরি করা দরকার এবং সার্ভিস কন্ডাক্ট রুলে যে সার্ভিস সেটা জন সেবা এই কথা অফিসাররা যেন মনে রাখেন। আমাদের প্রগতিশীল জনদরদী বামফ্রন্টের মন্ত্রীসভা এমন ভাবে সার্ভিস কন্ডাক্ট রুলস করুন যাতে সত্যিকারে কর্মচারিদের সার্ভিস জনসাধারণের সেবায় লাগে ও জনসাধারণের কল্যাণে লাগে, এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর যে ব্যয় বরাদ্দের দাবি আজকে পেশ করে বিতর্কের মধ্য দিয়ে অনুমোদনের জন্য রেখেছেন সেই বিষয়ে দুচার কথা বলার জন্য আমি দাঁড়িয়েছি। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় এবং সুব্রত মুখার্জি মহাশয় তাঁদের বক্তব্যে কিছু দৃষ্টান্তের কথা কিছু ঘটনার কথা উল্লেখ করেছেন, আমার একটি বিশেষ প্রশ্ন বামপন্থী দলের সরকার এবং তার প্রশাসন খোদ মহাকরণ থেকে শুরু করে ব্লকে বি. ডি. ও. অফিস পর্যন্ত যেটা একটা মালার মতো করে গাঁথা তাদের কাছে আমরা কি পাচ্ছি?

তাঁর কাছে আমরা কি পাচ্ছি? হোম (পার) এবং পার্সন্যাল অ্যাডমিনিস্ট্রেশন হচ্ছে এর মধ্যে প্রধান হোতা। এদিকে রয়েছেন মুখ্য সচিব এবং গ্রাস রুট লেভেলে এক্সিকিউটিভ অফিসার হচ্ছেন বি. ডি. ও., জয়েন্ট বি. ডি. ও. এবং মাঝখানে রয়েছেন জেলা শাসক। আমাদের রাজ্যে এই জেলা শাসককে বলা হয় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং কোনও কোনও রাজ্যে বলা হয় ডিস্ট্রিক্ট কলেক্টর। এছাড়া মহকুমায় রয়েছেন মহকুমা শাসক বা এস. ডি. ও.। কিন্তু বাস্তব অভিজ্ঞতায় আমরা কি দেখছি? আজকে প্রশাসনে দুটো জিনিস দানা বেঁধেছে। ১ নং হচ্ছে, একজন প্রশাসকের দক্ষতা তখনই বাড়ে যখন প্রশাসকরা বুঝতে পারে যাঁরা সরকার চালাচ্ছেন তাঁরা কি চাচ্ছেন এবং তাঁদের দক্ষতা এবং সংখ্যা কত? প্রশাসকরা যদি বুঝতে পারেন যাঁরা রাজ্য চালাচ্ছেন তাঁদের কাছে প্রশাসনের উন্নয়ন গৌন, রাজনৈতিক দলের নেট ওয়ার্কটা ছড়িয়ে দেওয়া প্রধান কাজ তখন প্রশাসকরা সেইভাবে রাজ্য চালাতে শুরু করেন। জ্যোতি বাবু গত ১২ বছর যাবৎ মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী হিসেবে আছেন। পশ্চিমবঙ্গের প্রায় ৬ কোটি মানুষ কোনও দৃষ্টিভঙ্গীর প্রশাসন পেয়েছে সেটা পশ্চিমবাংলার অধিবাসী হিসেবে আমি দেখেছি। জেলাগুলোতে ডি. এম.-রা জেলা পরিষদের হেড ক্লার্কে পরিণত হয়েছেন। মহকুমা এবং ব্লক স্তরে অফিসাররা পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েত প্রধানদের পেটোয়া কর্মচারী এবং ক্লার্কে পরিণত হয়েছে। স্যার, আমি এই ধরণের বিদ্রুপ কেন করলাম?

ডিসেন্ট্রালাইজেশন অব প্ল্যানিং সিস্টেম অর্থাৎ বিকেন্দ্রীকরণ, এই গণতান্ত্রিক কাঠামোর মধ্যে জনগণতান্ত্রিক স্লোগানের কথা আমরা শুনি, মানুষের হাতে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হবে ইত্যাদি সব ভাল ভাল কথা আমরা শুনি। কিন্তু বাস্তবে কি দেখছি? আমি একটা গ্রাম উন্নয়ন পরিকল্পনার কথা বলি যেটা বিনয় বাবুর দপ্তরের অধীন। প্রথমে এটা তাঁর দপ্তর থেকে যাবে জেলা পরিষদে যার এক্জিকিউটিভ অফিসার হচ্ছেন ডি. এম.। সেখান থেকে এটা যাবে পঞ্চায়েত সমিতিতে যার একজিকিউটিভ অফিসার হচ্ছেন বি. ডি. ও.। এখানে মজা হল রসিকাঠি যে ধরতে যাবে তার উপর কিন্তু শাস্তির খাঁড়া নেমে আসবে। যে অফিসার তাদের রাজনৈতিক দাস না হবে, তাদের সমর্থন না করবে তার উপর শাস্তির খাঁড়া নেমে আসবে। স্যার, আজকে যখন দেখি একটা মহকুমায় এস. ডি. ও.-কে পঞ্চায়েতের একজন নির্বাচিত সদস্য গান পয়েন্টে রাখতে চায় তখন এই জেনারেল অ্যাপ্রমিনিস্ট্রেশনের কাছ থেকে আমরা কি আশা করতে পারি। তারপর, এঁরা ভূত দেখছেন। একজন মাননীয় সদস্য বললেন প্রাইম মিনিস্টার নাকি ডি. এম.-দের নিয়ে চক্রান্ত করছেন। মুখ্যমন্ত্রী বলছেন ডি. এম.-দের নিয়ে বৃটিশ যুগের মতো চিন্তা ভাবনা শুরু হয়েছে এবং রাজীব গান্ধী এটা করছেন। ইদানিং দেখছি পঞ্চায়েতের টাকার হিসেব নিকেশ সি. পি. এম.-এর সদস্যরা একটু বেশি করে করছেন।

[5-40 — 5-50 P.M.]

পার্টির জন্য ব্যবস্থা করা হচ্ছে। আমার কাছে দুটি বই আছে —

Responsive Administration, Speeches by Shri Rajiv Gandhi.

তাতে ভূপাল থেকে শুরু করে কোয়েম্বাটুর পর্যন্ত কালেক্টরদের নিয়ে ৫টি মিটিং করেছিলেন — তার কনসেপ্ট অব দি ভিউজ পারকোলেট কিভাবে দেখানো হয়েছিল — তিনি কি চাইছেন? ডিসেন্ট্রালাইজেশন অব দি অ্যাডমিনিস্ট্রেশন নিশ্চয় দরকার। আর্থিক কাঠামোর পরিবর্তন নিশ্চয় দরকার। প্রথম কথা হচ্ছে তিনি কি বলতে চেয়েছেন?

India in 1987 is completely different from the India in 1947, Yet a parallel transformation — I won't say no transformation but certainly not of the same level — has not taken place in mental attitudes in our country, in the out look, in the minds of our people. This is perhaps one of the bigger challenges that we have to face to-day.

এই বক্তব্য নিয়ে তিনি হাজির হয়েছিলেন। এটা প্রমাণ করার চেষ্টা করেছিলেন যে বৃটিশ সাম্রাজ্যবাদ যেভাবে শাসন শোষণ চালিয়েছিল সেভাবে চলা হবে না। এই নিয়ে তিনি জেলা শাসকদের সঙ্গে আলোচনা করেছিলেন। এন. আর. ব্যানার্জি থেকে শুরু ডি. এম., আই. এ. এস., আই. পি. এ. এস.-রা প্রশাসনকে এগিয়ে নিয়ে যাচ্ছে। ডি. এম. হচ্ছে একজিকিউটিভ অথরিটি। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলাম প্রশাসনিক পরিকাঠামোকে

পরিবর্তন করার চেষ্টা করুন। ডি. এম.-এর ম্যাজিস্ট্রিয়াল আর অ্যাডমিনিস্ট্রেটিভ পাওয়ার থাকবে এস. পি.-র অথচ কলকাতার পুলিশ কমিশনার এনজয় করবে অন্য রকম — তিনিই একজিকিউটিভ অর্থরিটি এবং ম্যাজিস্ট্রিয়াল অর্থরিটি। ডিভিশন্যাল কমিশনারকে অ্যানসারেবল করা হবে না। এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন দরকার। আজকে ডিসেন্ট্রালাইজেশনের কথায় আঁতকে —। আজকে প্রাইম মিনিস্টার ডিসেন্ট্রালাইজেশন সম্বন্ধে কি বলেছিলেন? রিসোরসেস মবিলাইজেশন করতে হবে ঠিকভাবে তা ডিস্ট্রিবিউশন করতে হবে জনসাধারণের মধ্যে।

Recipients of the resource should be poorest of the masses.

জনপ্রতিনিধি দিয়ে সেখানে চ্যানেলাইজ করা হোক। কিন্তু সেটাকে আপনারা সঙ্কুচিত করছেন। প্রশাসনকে নিয়ন্ত্রণ করার দরকার আছে। আপনারা চলছেন আপনাদের ক্যাডার আর পার্টি নিয়ে। আজকে কথা উঠেছে যে

Decentralisation of the administration.

সত্যিই যদি সঠিক অর্থে গ্রহণ করি তাহলে এই কি তার নমুনা। বিকেন্দ্রীকরণ করার কথা ভাবতে হবে জেলা স্তর থেকে আরম্ভ করে। একজনকে ৭।৮ বছর ধরে চাকুরিতে বহাল করে রেখে দিলেন। প্রথমে তিনি হোম সেক্রেটারি তারপরে তিনি হলেন চিফ সেক্রেটারি, তাতেও তার সাধ মিটল না — জ্যোতি বাবুর রাজ্যে লোকের অসুবিধা অফিসারের অভাব, পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান করে দিলেন। শুনেছিলাম তিনি হলদিয়ায় যে কমিটি হবে তিনি তার চেয়ারম্যান হবেন। পরে নাকি শুনছি তা পরিবর্তন হয়েছে চিফ সেক্রেটারি পদাধিকার বলে চিফ সেক্রেটারি হবেন। জ্যোতি বাবুর রাজত্বে পুলিশি রাজত্ব কায়েম হয়েছে। ২ডজন ডি. আই. জি., আই. পি. এস. ১ডজন ডিরেক্টার জেনালের আই. এ. এস.। কিন্তু কনস্টবল ইন্সপেক্টরের সংখ্যা বাড়ল না।

সাব ইন্সপেক্টরের সংখ্যা বাড়ল না। মাথা ভারি একটি প্রশাসনের সবই বাড়ছে, পঙ্গু মুখ্যমন্ত্রীর শুধুমাত্র রাজনৈতিক দর্শনকে পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামে বিস্তার করার জন্য। আজকে প্রশাসনের মূল মন্ত্রী হচ্ছে, আমাদের রাজনীতি কায়েম করে দাও, তারপর তুমি ডি. এম. সেক্রেটারি যা খুশি কর, আমি কিছু বলতে যাব না। ১২ বছরের মধ্যে সেই জায়গায় প্রশাসন এসে দাঁড়িয়ে গেছে। ১৯৮৯ সালের মার্চ, এপ্রিল মাসের প্রথম সপ্তাহে প্রশাসন সেই জায়গায় এসে দাঁড়িয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা ছোট্ট ইনসিডেন্ট এখানে তুলে ধরছি যে, প্রশাসন কোনও জায়গায় গেছে সেটা আপনি একটু লক্ষ্য করে দেখুন। স্যার, মেদিনীপুর জেলায় এখন যিনি জেলাশাসক আছেন তাকে জানেন। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া এই তিনটি জেলা এখন খুব সংবেদনশীল জেলা। আপনাদের রাজত্বে এই জেলাগুলির আদিবাসী সম্প্রদায়ের মানুষরা অর্থনৈতিক দিক থেকে বঞ্চিত এবং মার্কসবাদী অত্যাচারে জর্জরিত এই মানুষগুলিকে একটা সাংঘাতিক জায়গায়

নিয়ে গেছে। অবহেলিত এই তিনটি জেলার অফিসারদের সঙ্গে অনেক সময় আমাদের অনেক কথা বার্তা হয়। আজকে তারা রাতে আমাদের সঙ্গে কথা বলতে কেঁদে ওঠেন। তারা বলেন যে, মানস বাবু, কি মানসিক দুর্বলতা নিয়ে এদের অধীনে চাকরি করতে হচ্ছে। কিছুই বলা যায় না। আমি জিজ্ঞাসা করলাম কেন? স্যার, আমি মেদিনীপুর জেলার ঝাড়গ্রামের সাধারণ প্রশাসনের কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে, সেখানে যুবিলি মার্কেট বলে একটা মার্কেট আছে। সেটা পুড়ে গেল। আগুন ধরে গেল। প্রশাসন ছুটে গেল। তদন্ত করার আশ্বাস দিলেন। তদন্ত হল না। দ্বিতীয় বার আবার পুড়ে গেল। সেখানকার মহকুমা প্রশাসন যাদের দিকে তদন্তের নিরিখে ইঙ্গিত করলেন — আমার কাছে সব সময় খবর আসে যে, সেই অফিসারকে পরিষ্কার করে বলে দেওয়া হল, আপনি যদি এখানে থাকতে চান ভাল ভাবে তাহলে এই সব বন্ধ করুন, না হলে ৫ মিনিটের মধ্যে এমন একটা জায়গায় পাঠিয়ে দেওয়া হবে, যেটা আপনি হাড়ে হাড়ে টের পাবেন যে, পশ্চিমবঙ্গে জ্যোতি বাবু কি জিনিস। সেটা আজকে বন্ধ হয়ে গেছে। স্যার, আমি আর একটা জিনিস তুলে ধরছি। আপনি জানেন, ভারতবর্ষের টেকনোলজি মিশন পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরে গ্রামীন জল সরবরাহের জন্য ৫ বছরের পরিকল্পনায় ১০ কোটি টাকা দেবে। গ্রামের মানুষদের ত্বরান্বিত জল সরবরাহের জন্য এই প্রকল্প। সব চেয়ে বেস্ট কোম্পানির বেস্ট কোয়ালিটির টিউবওয়েল পাইপ পোঁতা হবে। ইন্ডিয়া মার্ক টাইপ টু সেখানে সাপ্লাই হয়ে গেল কাগজে কলমে। জেলা শাসকের কাছে খবর এল যে সে পাইপ আসে নি। জেলা শাসক উদ্যোগ নিয়ে জেলা পরিষদের গোডাউন সিজ করতে গেলেন। এনকোয়ারি করতে গেলেন। পার্টি অফিস থেকে টেলিফোন গেল, জেলা পরিষদ থেকে টেলিফোন গেল — 'জেলা শাসক যদি ভাল ভাবে থাকতে চান মেদিনীপুরে তাহলে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর জেলা পরিষদের অধীনে যে গোডাউন আছে সেখানে সিজ করা, তল্লাসি করা বন্ধ করুন'। স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে, আপনি এটা তদন্ত করে দেখুন। আজকে এক মাস ধরে মেদিনীপুর জেলায় জল সরবরাহের সমস্ত নলকূপ পোঁতার কাজ বন্ধ হয়ে আছে। গ্রামীন পানীয় জল সরবরাহের ব্যবস্থা আজকে এই অবস্থায় দাঁড়িয়ে আছে। ডি. এম. ঠুঁটো জগন্নাথ হয়ে বসে আছেন। জ্যোতি বাবুর অধীনে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আজকে এই ভাবে চলছে। জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আজকে কোনও জায়গায় এসে দাঁড়িয়েছে সেটা আপনি একবার লক্ষ্য করে দেখুন। স্যার, কলকাতার উপকণ্ঠে একটি বাচ্চা ছেলেকে অন্ধ করে দিল ডাক্তাররা। কলকাতার উপকণ্ঠ যাদবপুরে দিনের পর দিন দুপুর বেলায়, সন্ধ্যা বেলায়, রাত্রি বেলায় ডাকাতি হয়ে যাচ্ছে। আমি একটা স্পেসিফিক কেস তুলে ধরলাম। ইনভেস্টিগেশন হয়েছে? মেদিনীপুরের গোপীবল্লভপুর নয়, পুরুলিয়ার কোনও ব্লক নয়, দার্জিলিং-এর কোনও ব্লক নয়, কলকাতার উপকণ্ঠের সাধারণ মানুষ, নাগরিকদের জীবনে আপনি সাধারণ সুখ স্বাচ্ছন্দ দিতে পেরেছেন? দিতে পারেন নি।

[5-50 — 6-00 P.M.]

দিতে পারে নি স্যার, কারণ একটা শ্রেণীর আই. এ. এস. অফিসারের চূড়ান্ত নৈরাজ্যের ফলে মরাল ডিমর‍্যালাইজেশান হয়েছে এবং চূড়ান্ত ভাবে তারা নৈরাজ্যের শিকার হয়েছে। তাদের বলে দেওয়া হয়েছে মার্কসবাদীদের ছত্রছায়ায় থেকে তোমরা ডাকাতি করে, নক্কারজনক পর্যায়ে চলে যাও শুধু বামপন্থীদের বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির রাজনৈতিক শেকড় বিস্তার করে দাও এবং আগামী দিনের প্রজন্মের মধ্যে দূর দূরান্তে তা প্রসারিত করে দাও। তোমরা আমাদের বাচ্ছা, তোমরা আমাদের আন্ডারে বেঁচে থাক এবং এই কাজ করে যাও। আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনকে ওঁরা পলিটিক্যালি পলিউটেড করে তাকে চূড়ান্ত অবক্ষয় ও নৈরাজ্যের মধ্যে এনে ফেলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে প্রশ্ন করলে বলেন, সব ঠিক আছে এবং বলেন তোমাদের রাজত্বের সঙ্গে আমাদের রাজত্বের মানসিকতার তফাৎ আছে। আমি তাঁর কথার উত্তরে বলছি, হ্যাঁ, আছে। যে কংগ্রেস ভারতবর্ষকে সংবিধান দিয়েছে সেই কংগ্রেস যদি মনে করত কংগ্রেস ছাড়া আর কোনও রাজনৈতিক দল এখানে থাকবে না, সংসদীয় গণতন্ত্র বলে কিছু থাকবে না, একদলীয় শাসন ব্যবস্থা চালু থাকবে তাহলে নিশ্চয় আপনারা এখানে আসতে পারতেন না এবং জ্যোতি বাবুও দীর্ঘ ১২ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে থাকতে পারতেন না। কাজেই আজকে আপনাদের মুখে এসব কথা মানায় না। আমি তো বলব, সংসদীয় গণতন্ত্রের সবচেয়ে বড় নরখাদক হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কিন্তু আজকে তারাই সবচেয়ে বড় করে চ্যাম্পিয়ান অব ডেমোক্রাসি হতে চাইছে এবং জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনকে পলিটিক্যালি পলিউটেড করে অবক্ষয়ের দিকে ঠেলে দিচ্ছে। আজকে এরকম একটা জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ সাধারণ প্রশাসনের কাছে বিচার চাইছে। স্যার, একটি ঘটনার উল্লেখ করে আমি দেখিয়ে দিচ্ছি ওঁদের সাধারণ প্রশাসন পশ্চিমবঙ্গের মানুষকে কি উপহার দিচ্ছে। আমি নাম কোট করে বলছি, দরকার হলে ইনভেস্টিগেশন করবেন, তার নাম হচ্ছে সুরেন্দ্র নাথ পিয়াসি, তার কেস বলছি। হোম সেক্রেটারি মহাশয়ের মাথায় পিতৃপুরুষ মুখ্যসচিব, তাঁর নিচে বড় ভাই ডাইরেক্টার জেনারেল, তাঁর নিচে এক ডজন আই. জি. তার নিচে দু ডজন ডি. আই. জি. তার নিচে এস. পি., ডি. এস. পি., তার নিচে এস. ডি. ও., এস. ডি. পি. ও., তার নিচে বি. ডি. ও., ও. সি.। এই সুরেন্দ্র নাথ পিয়াসি একটা গরিব ভূমিহীন ক্ষেতমজুর। সে যে গ্রামে থাকে সেই গ্রামের ২৪টি পরিবারের মধ্যে ঐ একটি পরিবার মাথা উঁচু করে বলেছে, আমি বন্দেমাতরম বলব, হাজার অত্যাচার করলেও আমি ইনক্লাব জিন্দাবাদ বলব না। তাকে এর জন্য বাঁশের ও কাঁটা তারের বেড়া দিয়ে ঘিরে রেখে দেওয়া হয়েছে আজ প্রায় ১।। মাস ধরে। গ্রামটির নাম দুবরাজপুর। ডি. এম.-র সঙ্গে দু বার মিটিং, এস. পি.-র সঙ্গে তিনবার বৈঠক, এস. ডি. ও.-র সরেজমিনে তদন্ত, ও. সি.-র চেম্বারে ২০ বার বৈঠক কিন্তু এত করেও তাকে উদ্ধার করা যায় নি। আজকে পশ্চিমবঙ্গের সাধারণ প্রশাসন এই জায়গায় দাঁড়িয়ে আছে। ৬ কোটি বাঙালীর ট্যাক্সের পয়সায় ঐ চকচকে মুখ্যসচিব বেতন পান, ঐ স্বরাষ্ট্র সচিব তক্তে তাউসে বসে থাকেন, ঐ ডি. জি., আই. জি., এস. পি., ডি. এম.-রা চাকরি করেন, বেতন পান আর

তাঁদের কাছে যখন সাধারণ মানুষ বিচার চাইতে যান তখন তাঁরা তাঁদের পিতৃপুরুষ জ্যোতি বাবুদের দিকে আঙ্গুল দেখিয়ে বলেন, ওঁদের দলের ফোন আসুক, ওঁদের দলের নেতা বলে দিক বা বলেন, মানস বাবু কেন এত যন্ত্রনা দিচ্ছেন, ওঁদের লোক্যাল কমিটির সঙ্গে বসে একটু ভাই ভাই করে নিন। স্যার, পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের জন্য যে সাধারণ প্রশাসন সেই সাধারণ প্রশাসন আজকে চিফ সেক্রেটারির অফিসে নেই, তা আছে আলিমুদ্দিন স্ট্রিটে। স্যার, পশ্চিমবঙ্গের জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আজকে ডি. এম., এস. ডি. ও.-র অফিসে নেই, তা রয়েছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জেলা অফিসে এবং মহকুমা ও ব্লক স্তরে তাদের লোক্যাল পার্টি অফিসগুলিতে। আজকে এই অবস্থাটা চালাক চতুর, হৃষ্টপুষ্ট অফিসার যাঁরা বুঝতে পারছেন তাঁরা গোপনে গোপনে আলিমুদ্দিন স্ট্রিটে গিয়ে ভেট দিয়ে আসেন এবং তাঁরাই বহাল তবিয়তে থাকেন, প্রমোশন পান এবং এফিসিয়েন্ট অফিসার হিসাবে জ্যোতি বাবুদের কাছ থেকে সার্টিফিকেট পান। আর যে সমস্ত অফিসারদের সামান্যতম মানবিক মূল্যবোধ আছে —

Commitment to the Constitution.

আছে, সামাজিক, মানবিক মূল্যবোধ এবং সম্মান নিয়ে চাকরি করতে চান তাঁদের ঘাড়ে নেমে আসে অত্যাচারের চাবুক, তাঁরা শাস্তি পান এবং এমন কি তাঁদের ঘাড়ের উপর নেমে আসে সামাজিক স্তরে পর্যন্ত অত্যাচারের বন্যা। আজকে এই অবস্থায় দাঁড়িয়ে আছে সাধারণ প্রশাসন। কোথায় বাস করছি? দার্জিলিং-এ এত বড় বড় ঘটনা ঘটে গেল, একটা রুলিং পার্টি, তার হোম মিনিস্টার, তার চিফ মিনিস্টার, তার ডি. এম.-কে দিয়ে, তার এস. পি.-কে দিয়ে, এই সব মানুষকে দিয়ে প্রশাসন তার কন্ট্রোল করতে পারছেন না। আজকে প্রশাসনের মাধ্যমে তথাকথিত উগ্রপন্থীদের কন্ট্রোল করার জন্য একটা সরকারি দল প্রশাসকদের হাত দিয়ে ক্যাডারদের হাতে তুলে দেয় অস্ত্র, আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডারদের হাতে। কোথায় সংবিধান, কোথায় আজকে সাংবিধানিক অস্তিত্ব, কোথায় আজকে অফিসারদের কার্য পদ্ধতি — আজকে জেলা শাসক দার্জিলিং, এস. পি. দার্জিলিং, ডি. আই. জি. এরা সরকারি অস্ত্রাগার থেকে, রুলিং পার্টির কাছ থেকে অস্ত্র নিয়ে, আজকে সরকারি অস্ত্রাগার থেকে, পুলিশের অস্ত্রাগার থেকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কমরেড এবং ক্যাডারদের হাতে অস্ত্র তুলে দেয়, সাধারণ জীবনের নিরাপত্তার জন্য যে রাজ্যে আজকে পৌরমন্ত্রী তিনি বলেছেন যে বেশ করেছি, অস্ত্র দিয়েছি — আজকে সংবাদ পত্রে আমরা দেখেছি, তিনি বলেছেন মানুষ তার নিরাপত্তার জন্য অস্ত্র নিয়েছে উগ্রপন্থীদের মোকাবিলা করার জন্য। যে রাজ্যের মুখ্যমন্ত্রী, যে রাজ্যের ২৬ জন ডি. আই. জি., এক ডজন আই. জি., একটা ডি. জি. এবং দার্জিলিং এর জন্য একটা স্পেশাল ডি. আই. জি. রেখে কেন্দ্রের থেকে ফোর্স নিয়ে এসে, ওখানকার ফোর্স পাঠিয়ে সাধারণ মানুষের নিরাপত্তা রক্ষা করতে পারেন না, যে রাজ্যের মুখ্যমন্ত্রী, যে রাজ্যের রাষ্ট্র মন্ত্রী, আজকে মানুষকে খুন করার জন্য তাদের ক্যাডারদের হাতে অস্ত্র তুলে দেন, শাসক গোষ্ঠী হিসাবে মুখ্যমন্ত্রী হয়ে, সেই রাজ্যে জেনারেল প্রশাসন

আছে এবং তার জন্য বাজেটের ব্যয় বরাদ্দ দিতে হবে, তা পারলাম না, তার বিরোধিতা করলাম এবং কাট মোশনগুলোর সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দ দাবি উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি এবং বিরোধীদের তরফ থেকে যে কাট মোশন উত্থাপন করা হয়েছে আমি তার বিরোধিতা করছি। যারা মুখ্যমন্ত্রীর বাজেট বিবৃতি পড়েছেন, তাঁরা বুঝতে পারবেন, সেই ক্ষেত্রে তিনি বলেছেন একটা সুস্থ জনমুখী প্রশাসন গড়ে তোলার প্রচেষ্টার কথা তিনি বলেছেন এবং সেই বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, সেই কথাগুলো বিবৃতির মধ্যে আছে। এই কথা তিনি কখনও বলেন নি যে একেবারে সুস্থ প্রশাসন তৈরি হয়ে গেছে, প্রশাসন ব্যবস্থা দুর্নীতি মুক্ত হয়ে গেছে, এই সব কথা তার মধ্যে নেই, সম্ভবও নয়। আমরা যারা মার্কসবাদ, লেনিনবাদে প্রত্যয়শীল, তারা আমরা প্রত্যেকেই জানি যে একটা ব্যবস্থার মধ্যে আমরা আছি, পুঁজিবাদী ব্যবস্থা, এই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে সুস্থ প্রশাসন আমাদের যা আকাঙ্খিত, সেই জায়গায় আমরা পৌঁছতে পারি নি এবং এই কারণে যেগুলো পদক্ষেপ নেওয়া হয়েছে প্রশাসন সংস্কার, সেই সব ক্ষেত্রে কয়েকটা কথা তিনি বলেছেন এবং আপনারা জানেন যে দুটো পে-কমিশন বসেছিল, সেই পে-কমিশনের মধ্যে দিয়ে যে ইতিবাচক কাজ হয়েছে, রিভিউ এবং পে-স্কেল, প্রমোশন, এটা নির্ধারণ করা হয়েছে। ডঃ অশোক মৈত্রের নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি গঠন করা হয়েছিল এবং প্রায় ৯১টা সুপারিশ ছিল, অধিকাংশ ইমপ্লিমেন্টেড হয়েছে। প্রশাসনকে কিছুটা গতিশীল করতে সেই ইমপ্লিমেন্টেশন অনেকখানি সহায়তা করেছে। তারপর সরকারি কর্মচারিদের ক্ষেত্রেও দেখেছি, সি গ্রুপটাকে কমন ক্যাজারে পরিণত করা হয়েছে সেক্রেটারিয়েট এবং ডাইরেক্টারেটের ক্ষেত্রে থার্ড পে-কমিশনের সুপারিশ মতো এই সবগুলো খুব স্বাভাবিক ভাবেই প্রশাসনের ক্ষেত্রে একটা অভিনবও এনেছে। প্রশাসনে কিছুটা প্রাণ সঞ্চার হয়েছে। এছাড়া সুব্রত বাবু যা বললেন, একটা সময়ে পশ্চিমবঙ্গ সরকার, তারা বলেছিলেন যে আই. এ. এস.-দের চেয়ে ডব্লিউ. বি. সি. এস.-দের উপর বেশি গুরুত্ব দেওয়া হবে এবং অনেক জায়গায় উত্তরপ্রদেশ এবং বিভিন্ন জায়গায় ডব্লিউ. বি. সি. এস.-দের সেক্রেটারি পর্যন্ত উন্নতি করার নজির আছে। আমাদের এখানে এই সব ছিল না, ডেপুটি সেক্রেটারির পর ডব্লিউ. বি. সি. এস.-রা আর যেতে পারতেন না, সেই ক্ষেত্রে জয়েন্ট সেক্রেটারি পর্যন্ত যাচ্ছে। ধাপে ধাপে চেষ্টা হচ্ছে। আমাদের রাজ্যের যারা ক্যাডার, তারা অনেকেই খুব দায়িত্ব নিয়ে কাজ করেন, তাদের প্রমোশনের বিষয়, সেক্রেটারি পর্যন্ত, নিশ্চয়ই প্রচেষ্টা হবে, জয়েন্ট সেক্রেটারি পর্যন্ত তো ইতিমধ্যেই কার্যকর করা হয়েছে।

[6-00 — 6-10 P.M.]

তাছাড়া এই যে দুর্নীতির কথা বলা হয়েছে আমরা বলছি না যে দুর্নীতি নেই। এই

প্রশাসন সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তব্যের মধ্যে কখনও বলেন নি যে দুর্নীতি নেই। তার বিবৃতির মধ্যে উল্লেখ করেছেন যে ৩২৫টি ক্ষেত্রে তদন্তের কাজ শুরু হয়েছে এবং ৫২৯টি ক্ষেত্রে তদন্ত চলছে। এই সব কথা তিনি বলেছেন। প্রশাসনে দুর্নীতি তো হচ্ছে। তা না হলে এই সব তদন্তের কথা এল কি করে? মুখ্যমন্ত্রী লিখিত ভাবে বলেছেন এবং তার বিবৃতির মধ্যে রয়েছে যে এতগুলি ক্ষেত্রে তদন্তের কাজ চলছে এবং এতগুলির তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে। স্বাভাবিক ভাবে যেখানে যেখানে দুর্নীতি হচ্ছে সেগুলি ধরার জন্য চেষ্টা চলছে, দুর্নীতি রোধ করার জন্য চেষ্টা করা হচ্ছে। ওদের সময়ে দুর্নীতির পৃষ্ঠপোষকতা করা হত, দুর্নীতিকে সমর্থন করা হত। আজকে দুর্নীতির কোথাও প্রশ্ন উঠলে সেগুলি প্রকৃত দুর্নীতি কিনা সে সম্পর্কে তদন্তের নির্দেশ দেওয়া হচ্ছে। স্বাভাবিক ভাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যকে সমর্থন করি এই কারণে যে দুর্নীতি রোধ করার জন্য তিনি তৎপরতার সঙ্গে ব্যবস্থা নিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভূমি সংস্কার নিঃসন্দেহে বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় পদক্ষেপ এবং এতে গ্রামীণ অর্থনীতিতে বিরাট একটা পরিবর্তন এনেছে। গ্রামীণ যে জনগণ, শোষিত জনগণ তাদের মধ্যে একটা উদ্দিপনা, অনুপ্রেরণার সৃষ্টি করেছে, বর্গা অধিকারের ক্ষেত্রে আমরা একটা বিরাট সফল হয়েছি, খাস জমি বন্টনের ক্ষেত্রে বিরাট সফল হয়েছি। কিন্তু একটা বিষয়ে আমাদের দেখতে হবে। কংগ্রেস আমলে যে অবৈধ পাট্টা ব্যাপক ভাবে দেওয়া হয়েছে, যাদের পাবার কথা নয়, যারা পাবার উপযোগী নয় তাদের অবৈধ ভাবে পাট্টা বিতরণ করা হয়েছে। কংগ্রেস আমলে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এই অবৈধ পাট্টা বিতরণের ক্ষেত্রে যেগুলি পাট্টা বাতিল বলে গণ্য পঞ্চায়েতের মাধ্যমে করার পরেও যে প্রশাসনিক ব্যবস্থা আছে, সেখানে অবৈধ পাট্টা যারা বড় জমির মালিক, যাদের জমি পাবার যোগ্য নয়, তাদের নামে পাট্টা হয়েছে, সেই পাট্টা বাতিল করার ক্ষেত্রে আমাদের ব্যর্থতা আছে। কারণ যারা কৃষক আন্দোলন করেন তারা জানেন যে এ. ডি. এম., এল. আর.-এর নেতৃত্বে ঐ পাট্টা অ্যানালমেন্টের জন্য যে কমিটি আছে সেখানে কোথাও এ. ডি. এম., এল. আর. সেই ভূমিকা পালন করে না। তারা বছরে ৫টি কেসও করেন না। স্বাভাবিক ভাবে আজকে ব্যাপক জমি যারা পাবার যোগ্য নয়, যারা অবৈধ ভাবে কংগ্রেস আমলে দখল করেছে সেই দিকে আমরা একেবারে অগ্রসর হতে পারি নি। আমি সম্প্রতি সংবাদপত্রে দেখছিলাম যে সরকার ঠিক করেছেন যে ভূমি এবং ভূমি সংস্কার নিয়ে একটা আলাদা সেল করছেন। আমি সে জন্য তাকে স্বাগত জানাচ্ছি। আমার জেলার কথা আমি বলতে পারি যে বিগত ১০/১২ বছরে ১০টা পাট্টা এনালমেন্টের কাজও হয় নি। আমাদের সাফল্যের কথা যেমন বলছি তেমনি বর্গা অধিকারের ক্ষেত্রে, পাট্টা বিতরণের ক্ষেত্রে, অবৈধ জমি উদ্ধারের ক্ষেত্রে, কংগ্রেস আমলে যে সমস্ত অবৈধ পাট্টা দেওয়া হয়েছে সেগুলি উদ্ধারের ক্ষেত্রে আমরা কোনও পদক্ষেপ গ্রহণ করতে পারি নি। আমি সেই দিকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ওখানে এ. ডি. এম., এল. আর. বছরে ৫টি কেসও

করে নি. এই নজির মুর্শিদাবাদে আছে। প্রশাসনে যে সব ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি বলা দরকার। সে জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে এটা আনলাম এবং এই বিষয়ে দৃষ্টি দিতে বলব।

দ্বিতীয় কথা হচ্ছে, আজকে প্রশাসনের সব চেয়ে বড় জায়গা হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে, জেলা পরিষদের মধ্যে দিয়ে অর্থনীতির বিকেন্দ্রীকরণ করা, কাজকর্ম করার প্রচেষ্টা যে ভাবে হচ্ছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেই জায়গায় প্রশাসনের সব চেয়ে নিচু তলায় হল বি. ডি. ও. অর্থাৎ ব্লক অফিসার। এই বি. ডি. ও.-রা আগে সমষ্টি উন্নয়ন দপ্তরের হাতে ছিল। সমষ্টি উন্নয়ন মন্ত্রী এই বি. ডি. ও.-দের পরিচালনা করতেন। বামফ্রন্ট সরকার আসার পরেও বেশ কিছুদিন ধরে এই বি. ডি. ও.-রা সমষ্টি উন্নয়ন দপ্তরের অধীনে ছিলেন। পরবর্তীকালে মুখ্যমন্ত্রীর অধীনে অর্থাৎ সাধারণ প্রশাসনের অধীনে আনা হয়েছে। স্বাভাবিক ভাবে ব্লকের যিনি বি. ডি. ও. তিনি পঞ্চায়েতের সমস্ত কার্যক্রমগুলি কার্যকর করবেন। তিনি পঞ্চায়েত সমিতির অধীনে যে কাজগুলি সেগুলি তারা করবেন, অথচ এই বি. ডি. ও.-রা মুখ্যমন্ত্রীর হাতে থাকছেন। আর মুখ্যমন্ত্রীর হাতে থাকলেন বি. ডি. ও.-রা। আমি মনে করি আজকে ব্লক পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির যেভাবে গুরুত্ব বেড়েছে সেভাবেই বি. ডি. ও. অফিসেরও গুরুত্ব বেড়েছে। সুতরাং মুখ্যমন্ত্রীর হাতে বি. ডি. ও.-দের নিয়ন্ত্রণ থাকা উচিত নয়, সমষ্টি উন্নয়ন বা পঞ্চায়েত দপ্তরের ওপর নিয়ন্ত্রণ দেওয়া উচিত। অতীতে বি. ডি. ও.-দের বিশেষ কাজ ছিল না, কিন্তু এখন তাঁদের ওপর ব্যাপক কাজের দায়িত্ব রয়েছে। এই অবস্থায় বি. ডি. ও.-দের সাধারণ প্রশাসনের অধীন রাখাটা আমার মনে হয় খুব একটা বৈজ্ঞানিক নয়, অবৈজ্ঞানিক হয়ে যাচ্ছে। তাঁরা যে দপ্তরের কাজকর্ম করছেন তাঁদের সেই দপ্তরের অধীনেই রাখা উচিত। তাঁদের ট্রান্সফার ইত্যাদি সমস্ত কিছু পঞ্চায়েত দপ্তরের নিয়ন্ত্রণে থাকা উচিত। তা না হলে আমরা আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ জীবনের উন্নয়নের জন্য, গ্রামের মানুষের জাগরণের জন্য যে প্রচেষ্টা চালাচ্ছি তার সঙ্গে প্রশাসনকে ওতঃপ্রোত ভাবে যুক্ত করতে পারছি না। এটা ঘোড়ার আগে গাড়ি চালাবার মতো ব্যাপার হয়ে যাচ্ছে। প্রশাসন এক জায়গায়, পঞ্চায়েত দপ্তর আর এক জায়গায়। অথচ এই প্রশাসনিক অফিসারদের মুখ্যত পঞ্চায়েতের কাজই করতে হচ্ছে। আমি এই বিষয়টির প্রতি ইতিপূর্বেই মাননীয় বিনয় বাবুর দৃষ্টি আকর্ষণ করেছি। আজকে আবার মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা অবশ্যই দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বৃটিশ আমলে এস. ডি. ও.-রা ছিলেন দোর্দন্ড প্রতাপশালী, কিন্তু আজকে এস. ডি. ও.-দের প্রকৃতপক্ষে কোনও কাজ নেই। শুধু মনিটরিং, শুধু কো-অর্ডিনেশন-এর জন্য এস. ডি. ও.-দের গাড়ি লোক লস্কর দিয়ে রাখা হয়েছে। এটার কোনও যুক্তি নেই। এস. ডি. ও.-রা আজকে ফ্যাংশনলেস, তাঁদের কোনও কাজ নেই। তাঁরাও যাতে একটা নির্দিষ্ট কাজ করতে পারেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। তাঁকে এদিকেও একটু দৃষ্টি দিতে হবে। তিন নং হচ্ছে আমরা দেখছি আমাদের বেশির ভাগ

ক্ষেত্রেই ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আমরা বিকেন্দ্রীকরণের কথা বলি। কিন্তু বিকেন্দ্রীকরণ করা হলেও সেখানে সমন্বয়ের দরকার আছে। একটা জায়গা থেকে সমন্বয় করা দরকার। আমরা দেখছি ইরিগেশন, এগ্রিকালচার প্রভৃতি দপ্তরের ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আমেরিকান পদ্ধতির মতো ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আমরা এখানে ডিসেন্ট্রালাইজেশন করতে বলছি। কিন্তু ডিসেন্ট্রালাইজেশন করার সাথে সাথে আমাদের আর একটা কথাও মনে রাখতে হবে যে, বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়টাও অপরিহার্য। সেটা আমরা দেখতে পাচ্ছি না। ওয়ান লাইন অ্যাডমিসিস্ট্রেশনের ভাল দিক আছে, আবার খারাপ দিক আছে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এই বিষয়টির দিকে দৃষ্টি দেওয়ার জন্য। আমাদের এখানে ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলতে পারে না। বৃটিশ আমলে এবং কংগ্রেসি আমলেও ডি. এম.-রা কো-অর্ডিনেটরের ভূমিকা পালন করতেন, কিন্তু আজকে ডি. এম.-কে কেউ গ্রাহ্য করে না। ইঞ্জিনিয়াররা গ্রাহ্য করে না। আমি অবশ্য ঐ টেকনোক্রাটস আর বুরোক্রাটসদের ঝগড়ার মধ্যে যাচ্ছি না, সে কথাও বলছি না। সাধারণ ভাবে যেটা ঘটছে, সেটাই বলছি। সরকারি কাজে কোনও সমন্বয় নেয়, ফলে কাজ ঠিক ভাবে হচ্ছে না। ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আমেরিকায় যুক্তরাষ্ট্রীয় বৈশিষ্টর মধ্যে ওয়ান লাইন অ্যাডমিনিস্ট্রেশন পুরোপুরি কার্যকর হয়েছে। আমেরিকায় যা কার্যকর হয়েছে তা আমাদের দেশের প্রশাসনিক কাঠামোর মধ্যে কার্যকর কখনই হতে পারে না। সুতরাং আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা প্রতি বছরই অনেক কিছু সংস্কার করছি, সেই সমস্ত সংস্কারের সঙ্গে সঙ্গে এ বিষয়টির প্রতিও দৃষ্টি দিতে হবে। আমাদের আই. এ. এস. অফিসারদের মধ্যে সন্দেহ নেই অনেক কৃতী অফিসার আছেন, কিন্তু অনেক ক্ষেত্রেই দেখা যায় বেশির ভাগ আই. এ. এস. অফিসাররা আফটার রিটায়রমেন্ট গুরুত্বপূর্ণ পদে নিয়োজিত হচ্ছেন। এর ফলে নিচের দিকের অফিসারদের ইন্সেনটিভ বাধা প্রাপ্ত হচ্ছে। অনেক তরুণ অফিসার আছেন, তাঁদের প্রমোশন বন্ধ হয়ে যাচ্ছে। নিশ্চয়ই বিশেষ বিশেষ ক্ষেত্রে ব্যতিক্রম হতে পারে। অসাধারণ দক্ষ প্রশাসক ব্যতিক্রম। কিন্তু সাধারণ ভাবে এটা নীতি হওয়া উচিত নয়। এ বিষয়ে আমরা দেখছি বিভিন্ন প্রশ্ন উঠছে। অনেক আই. এ. এস. অফিসার আছেন যাঁরা বামফ্রন্টের গণমুখী দৃষ্টিভঙ্গির সঙ্গেই চলছেন। আবার অনেকে তার বাইরেও আছেন। সুতরাং এই বিষয়গুলি মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরের দেখার ব্যাপার। আমরা সাধারণ ভাবে দেখছি — নিশ্চয়ই কিছু মন্ত্রী ব্যতিক্রম — জনগণের মঙ্গলের জন্য কোনও কাজ করতে গিয়ে সেক্রেটারি এবং আমলারা বাধা হয়ে দাঁড়ান। তাঁরা মন্ত্রীদের বলেন, "স্যার, এটা হবে না, আইনে হয় না"। মন্ত্রী সেটাই মেনে নেন। অফিসাররা মন্ত্রীদের হাত পা বেঁধে ফেলেন। স্বভাবতই আমলাতন্ত্রের বিরুদ্ধে আমরা যে লড়াই করতে চাই, সেই লড়াই খুবই শক্ত হয়ে দাঁড়াচ্ছে। আমরা যাঁরা বামপন্থী রাজনীতিতে বিশ্বাস করি, আমরা জানি বিপ্লবের পরে আমলাতন্ত্রের বিরুদ্ধে লড়াই করা আরও কঠিন কাজ। বিভিন্ন দেশে আমরা এই জিনিস দেখেছি। সেই জন্য আমাদের দেখতে হবে আমাদের মন্ত্রীরা জনস্বার্থে যে কাজগুলি করতে চান সেই কাজগুলি করতে গিয়ে আমলাতন্ত্রের কাছে আত্মসমর্পন করছেন কিনা। আমাদের বহু

কাজে রাইটার্স বিল্ডিংস-এ যেতে হয়, আমরা দেখি যে, আমলাতন্ত্রের কাছে আত্মসমর্পনের ঘটনা আমাদের এখানে বিরল নয়। এই বিষয়গুলির দিকে আজকে নজর দিতে হবে। সমস্ত দপ্তরগুলির মধ্যে সুষ্ঠু সমন্বয় গড়ে তুলতে হবে। আমরা জানি আমাদের কিছু অসুবিধা আছে, আমাদের বামফ্রন্টের মধ্যে অনেকগুলি দলের ব্যাপার আছে।

[6-10 — 6-20 P.M.]

নানা ধরণের প্রশ্ন আসে। দীর্ঘদিন চলতে চলতে একটা জায়গায় পৌছে গেছি। ফ্রন্টের চাইতে বেশি জায়গায় পৌছে গেছি। আমরা এক পার্টি হতে পারি নি কিন্তু ফ্রন্টের চাইতে বড় জায়গায় পৌছে গেছি। মন্ত্রী সভার এইসব অসুবিধাগুলি থাকা সত্ত্বেও সমস্ত দপ্তরের তদারকির ব্যাপারে অর্থাৎ কাজগুলি ইমপ্লিমেন্টেশন যাতে হয় তার জন্য দৃষ্টি দিতে হবে। আমি ইমপ্লিমেন্টেশন মন্ত্রী গনি খান চৌধুরীর কথা বলছি না। এছাড়া আর একটি বড় কথা হচ্ছে, প্রতি বছর বাজেট বিবৃতিতে যে কথাটা আমরা দেখি সেটা হচ্ছে, রাইটার্স থেকে সল্টলেকে অফিস স্থানান্তরিত করতে চাই। কিন্তু মানসিক ভাবে রাইটার্সের প্রতি যে আকর্ষণ তার জন্য প্রতি বছরই বিলম্ব হচ্ছে। বলা সত্ত্বেও কেউ যেতে চাইছেন না, মন্ত্রী পর্যন্ত রাইটার্স থেকে যেতে চান না। কলকাতা শহরের সমস্যা নিয়ে আমরা আলোচনা করেছিলাম। এটা যদি সল্টলেকে স্থানান্তরিত হয় তাহলে সাধারণ মানুষ সেখানে সরাসরি পৌছতে পারবে। রাইটার্সে মন্ত্রীকে খুঁজে পাওয়া যায় তো মন্ত্রীর অফিস খুঁজে পাওয়া যায় না। সেক্রেটারি এক জায়গায় থাকেন তো ডেপুটি অন্য জায়গায় আবার জয়েন্ট সেক্রেটারি এক জায়গায় থাকেন তো অন্য অফিসাররা অন্য জায়গায় থাকেন। মানে সেই লক্ষ্ণৌর ভুল ভুলাইয়ার মতোন অবস্থা। রাইটার্সে গেলে এই জিনিস দেখা যায়। সেইজন্য বলছি, প্রতি বছরই সল্টলেকে নিয়ে যাবার জন্য ঘোষণা করা হয় কিন্তু তাকে কার্যকর করতে পারেন না নিশ্চয়ই সেখানে মন্ত্রীর মানসিক দিক থেকে অনীহা আছে। আমি সল্টলেকে মন্ত্রী রেজ্জাক মোল্লার অফিসে গেছি। সেখানে কত সহজে অন্যান্যদের সঙ্গে দেখা করা যায়। আমরা জনগণের কথা বলি, শোষিত মানুষের কথা বলি, সেই জনগণকে প্রশাসনের কাছে যাতে সরাসরি পৌছে দেওয়া যায় তার জন্য ব্যবস্থা করে দিতে হবে। ঐ রাইটার্সের মতোন ভুল ভুলাইয়াতে ঢুকে গেলে আর কাউকে খুঁজে পাওয়া যাবে না। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি** : মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গ স্বরাষ্ট্র জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ২টি ডিমান্ড এনেছেন। আমি প্রথমেই বলি, পশ্চিমবঙ্গে বর্তমান মুখ্যমন্ত্রী যখন ক্ষমতায় এলেন তখন তিনি এসেই ঘোষণা করলেন যে পরিচ্ছন্ন প্রশাসন পশ্চিমবাংলার মানুষের কাছে উপহার দেবেন। আজকে আমার প্রশ্ন সেখানেই। এখানে মাননীয় সদস্য সত্যেন ঘোষ মহাশয় টাকার প্রশ্ন তুলেছেন। আমার কথা হচ্ছে, ২৬ কোটি টাকা কি ২৮ কোটি টাকা বড় কথা নয়, টাকার কথা কেউ বলছে না। আমি [illegible]

অ্যাডমিনিস্ট্রেশন যদি পরিচ্ছন্ন না হয়, অ্যাডমিনিস্ট্রেশন যদি নিরপেক্ষ ভাবে কিছুটা চলার চেষ্টা না করে তাহলে পশ্চিমবঙ্গের কল্যাণ হতে পারে না। পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেশন পুরোপুরি রাজনৈতিক স্বার্থে ব্যবহৃত হচ্ছে এই কথা যদি আমি বলি তাহলে আপনাদের খারাপ লাগবে, আমি যদি এই কথা বলি যে পশ্চিমবাংলার অ্যাডমিনিস্ট্রেশন মানে কোনও একটি রাজনৈতিক দলের দপ্তর খানায় রূপান্তরিত হয়ে কাজকর্ম করছে তাহলে আপনাদের খারাপ লাগবে কিন্তু এটাই বাস্তব ঘটনা, এটাই বাস্তব অবস্থা। পশ্চিমবঙ্গের প্রশাসন যদি কেবলমাত্র কো-অর্ডিনেশন কমিটি বলে একটা কমিটির মাধ্যমে রূপান্তরিত হয়ে কাজকর্মগুলি করে তাহলে পরে দেশের কোনও উন্নতি হতে পারে না। আপনারা ১২ বছর হয়ে গেল সরকারে বসে আছেন, কোনও কর্মসূচি রূপায়ণ করতে পারেন নি। আজকে আপনাদের মন্ত্রী বলা সত্ত্বেও কেন আপনাদের সেই সমস্ত অর্ডারগুলি ক্যারেড হয় না? আজকে একবার বুকে হাত দিয়ে ভাববার বা চিন্তা করবার চেষ্টা করুন তো। আমি জানি আমার এলাকার একটা বিরাট অংশ গঙ্গার তলায় ডুবে গেল, ২৩টা দোকানদার তাদের সমস্ত হারাল। আমাদের মন্ত্রী মহাশয় বললেন যে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করবেন। হেলথ সেক্রেটারি গিয়েছিলেন, আমরা দেখেছিলাম মাননীয় মন্ত্রী মহাশয় জেলা অ্যাডমিনিস্ট্রেশনকে নির্দেশ দিয়েছিলেন, কিন্তু তারা সেখানে একটা পুরনো আমলের কবেকার রেকর্ড যার কোনও ছিরি ছাঁদ নেই, কোনও নজির আজ পর্যন্ত তাদের হস্তগত হয় নি, তারা শোনা কথার উপর নির্ভর করে বলছে এ জিনিস দেওয়া যাবে না। এটা যাঁরা হাসপাতালকে দান করেছিলেন তাঁরা বলছেন কেবলমাত্র স্বাস্থ্য কেন্দ্রের জন্য এই জায়গাটা ব্যবহৃত হবে। আমরা আজকে কোথায় আছি? আজকে মাননীয় মন্ত্রী একটা অর্ডার করছেন, সেই অর্ডার ক্যারেড হচ্ছে না, ভাবতে পারেন? আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলি, একটা নিরপেক্ষ তদন্ত করার চেষ্টা করুন। আজকে চাকরি জীবনে কোর্টে যারা বড় বড় জায়গায় যাবার চেষ্টা করছেন, কারা কারা পেসকার হচ্ছেন, কত বছর ধরে আছেন, মোটর ভিহিকল ডিপার্টমেন্টে যাচ্ছে, কত বছর ধরে আছে, কারা কারা এন্ট্রি ট্যাক্স ডিপার্টমেন্টে যাচ্ছেন, কত বছর ধরে আছেন কারা কোনও সরকারি কর্মচারী ইউনিয়ন করেন এগুলি একবার দেখার চেষ্টা করুন। আমি বলি না, সরকারি কর্মচারীরা বহু লড়াই করে, সংগ্রাম করে তাঁদের যে অধিকার অর্জন করেছেন সেই অধিকারকে কার্টেল করতে হবে। তাঁদের কর্মচারী ইউনিয়নকে খর্ব করতে হবে সেকথা আমি বলি না। কিন্তু কেবলমাত্র কো-অর্ডিনেশন কমিটির ধ্বজা তুলে ধরে দেওয়ালে দেওয়ালে পোস্টার দিলেন, নিয়মিত হাজিরা দেবার কথা বললেন, এতে তেমন কাজ হবে না। আসল কথা হচ্ছে প্রশাসনকে প্রাণবন্ত, জনমুখী করে তুলতে হবে। শুধু দেওয়ালে দেওয়ালে যারা পোস্টার দিয়ে দিলেন তা আজকে কতটুকু তাকে রূপান্তরিত, বাস্তবায়িত করতে পেরেছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি সেদিকে নজর দিতে বলি। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার কাছে একটা স্পেসিফিক একজামপল তুলে ধরতে চাই এবং আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তুলে ধরতে চাই। আসানসোলে: পি. ডব্লিউ. ডি. অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারের একটা ঘর ছিল, সেই ঘরটাতে তাঁকে বসতে দেওয়া হয় না। আমি অভিযোগের জন্য অভিযোগ জানাচ্ছি না,

আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি যে আপনি তদন্ত করুন অ্যাডমিনিস্ট্রেশন কোথায় গিয়ে পৌছেছে? অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারকে সেই ঘর থেকে সরিয়ে দিয়ে সেটাকে কো-অর্ডিনেশন কমিটির অফিসে রূপান্তরিত করা হয়েছে। তিনি বসতে পারছেন না, অন্য একজন সহকর্মীর ঘরে গিয়ে বসছেন। আজকে এই জিনিস কেন হবে? আজকে এই কথাটা ভাববার চেষ্টা করুন যে কো-অর্ডিনেশন কমিটি মানেই অ্যাডমিনিস্ট্রেশন নয়। আজকে কো-অর্ডিনেশন কমিটির কিছু মানুষ যে ভাবেই হোক না কেন একটা পতাকা তুলল, আর পতাকা তুলল বলেই সেই পতাকার টানে আমরা তাদের সৎ এবং পরিচ্ছন্ন মানুষ বলব? এতে পশ্চিমবঙ্গের প্রশাসন ভাল ভাবে চলবে না। আজকে যে অবস্থা চলছে তাতে হাজার চেষ্টা যদি মাননীয় চিফ মিনিস্টার করেন তা সত্ত্বেও এই অ্যাডমিনিস্ট্রেশন জনমুখী এবং কল্যাণমুখী হতে পারে না। আজকে ৫৩৯ বা ৫৪০টা ভিজিলেন্স কেস হয়েছে, কটার রিপোর্ট বেরিয়েছে? কেন সেই রিপোর্টগুলি অ্যাসেম্বলি হাউসের ভিতরে পেশ করা হবে না এটাই আমার প্রশ্ন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, আজকে আপনার অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে এক বছর আগে আনন্দবাজার পত্রিকায় বেরিয়ে ছিল, পশ্চিমবঙ্গের অনেক লিডিং সংবাদপত্রে বেরিয়ে ছিল যে, শিবপুর পুলিশ লাইন থেকে পুলিশের কার্তুজ চুরি হয়েছিল। কজনকে ধরেছিলেন, কজনকে সাসপেন্ড করেছিলেন? পুলিশের কার্তুজ চুরি হয়ে গেল, কাজেই গৌতম বোস যে কার্তুজের মাধ্যমে মার্ডার হল সেই পুলিশের কার্তুজে যে এক বছর আগে সরিয়ে রাখা হয় নি তার প্রমাণ দিতে পাবেন? দার্জিলিংয়ের জেলা শাসক পাত্রকে আপনারা পুরস্কৃত করেছেন যার জেল হাজতে যাবার কথা। হতে পারে সেখানকার অস্ত্র শস্ত্র আজকে একটা রাজনৈতিক দলের হাতে গিয়ে পড়েছে। আজকে কেন তাদের কোনও পানিশমেন্ট হল না? দার্জিলিংয়ের অবস্থার কথা আমার বন্ধু সহকর্মী মানস ভূঁইয়া মহাশয় বলেছেন, আজকে সেখানে দিনের পর দিন একটা অরাজক অবস্থা চলল, মানুষ দিনের পর দিন খুন হল। আই. জি.-র গাড়িকে অ্যাটাক করা হল, সেখানে ডি. সি.-র গাড়িকে অ্যাটাক করা হল, সেখানে দিনের পর দিন এই যে নিরীহ মানুষ খুন হচ্ছে তার মধ্যে আপনাদের দলের মানুষও থাকতে পারে।

[6-20 — 6-30 P.M.]

গোর্খা লিবারেশন ফ্রন্টের লোকেরা সেটা করতে পারে, কিন্তু সেখানে জেলা শাসক, যাঁর জ্ঞাতসারে অস্ত্র শস্ত্র তার হেফাজৎ থেকে বেরিয়ে চলে গেল তার জন্য কোনও শাস্তির ব্যবস্থা পর্যন্ত করতে পারলেন না। অ্যাডমিনিস্ট্রেশন যদি ভয় পাওয়াতে না পারে তাহলে সেই অ্যাডমিনিস্ট্রেশন নিজের গতিতে চলবে। আর একটি কথা বলি, আপনারা অ্যাডমিনিস্ট্রেশন ডিসেন্ট্রালাইজেশনের কথা বলছেন, কিন্তু ডিসেন্ট্রালাইজেশন মানে কি শুধু বক্তৃতা দেওয়া? পঞ্চায়েতের হাতে আমরা ক্ষমতা দিয়েছি, অনেক বেশি ক্ষমতা দিয়েছি। কিন্তু পঞ্চায়েতের কাজটা কি করে হয় এবং সেটা করেন কারা? কংগ্রেস আমলে পঞ্চায়েতের যে ক্ষমতা ছিল তার থেকে অনেক বেশি ক্ষমতা দিয়েছেন আপনারা। সেখানে কাজ করছে সচিব এবং জব

অ্যাসিস্টেন্টরা। পঞ্চায়েত সমিতির নেতৃত্বে বি. ডি. ও.-দের ডিফাংট করে রাখা হয়েছে। এস. ডি. ও.-দের কোনও ফাংশান নেই। সদর এস. ডি. ও.-দেরও কোনও ফ্যাংশান নেই। কাজেই গ্রামের অ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে জব অ্যাসিস্টেন্ট এবং সচিবদের উপর নির্ভর করে কোটি কোটি টাকা খরচ করে যদি ভাবেন যে তাতে স্বার্থ রক্ষা হবে তাহলে মনে হয় ভুল করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, যে অ্যাডমিনিস্ট্রেশনের স্বপ্ন আপনার কাছ থেকে দীর্ঘ ১২ বছর ধরে মানুষ দেখছে সেই অ্যাডমিনিস্ট্রেশন আপনি বাস্তবে রূপ দেবার চেষ্টা করুন। আজকে বিভিন্ন জায়গায় ট্রেজারি কেলেঙ্কারী হয়েছে। তাতে এক টাকা, দুই টাকা, না এক লক্ষ টাকা চুরি হয়েছে সেটা বড় কথা নয়। কথা হল, ট্রেজারির টাকা চুরি হয়েছে। কিন্তু কতজন অফিসারকে শাস্তি দিয়েছেন আপনি? কেন তাদের শাস্তি দেওয়া হল না সেটা আজকে দেখতে হবে। আপনাকে পর্যন্ত জড়িয়ে দেওয়া হয়েছে ঐ ব্যাপারে। অবশ্য আমরা চাই না সেটা। কিন্তু বিভিন্ন ভাবে জড়িয়ে পড়েছেন আপনি। আজকে আপনার বিরুদ্ধে চৌর্যবৃত্তি এবং স্বজন পোষণের অভিযোগ উঠেছে। কেন উঠেছে? কারণ অ্যাডমিনিস্ট্রেশনকে এসব জিনিস করতে সাহায্য করছেন বলেই উঠেছে। এ সম্পর্কে সুব্রত বাবু বলায় আপনি সেটা স্বীকারও করেছেন, কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয় নি। আমাদের রাজ্যের একজন অফিসার, তিনি কতটা পন্ডিত সেটা আমাদের কারও জানবার কথা নয়। কিন্তু এর আগে যিনি চিফ সেক্রেটারি ছিলেন, তাঁকে রিটায়ারমেন্টের পর নূতন করে পদ দেওয়া হল। বহু ডব্লিউ. বি. সি. এস. অফিসার আজকে কেন দীর্ঘ আঠার উনিশ বছর ধরে একই পদে বসে রয়েছেন? কোনও তাঁদের এফিসিয়েন্সি জাজ করা হচ্ছে না? কেন তাঁরা তাঁদের জব স্যাটিসফ্যাকশন তুলে ধরতে পারছেন না? বিভিন্ন জায়গায় আই. এ. এস. অফিসারদের বিভিন্ন অ্যাডমিনিস্ট্রেটিভ পোস্টে আটকে রেখেছেন। সেক্ষেত্রে তাঁদের জব স্যাটিসফ্যাকশন যদি হয় তাহলে রাইটার্স বিল্ডিংস-এর ছোট ঘরে বসেও তাঁরা কাজ করতে পারবেন। কিন্তু সেই জব স্যাটিসফ্যাকশন নষ্ট করে দিয়ে আজকে তাঁদের কাজের প্রবণতাকে নষ্ট করে দিয়েছেন। এই বামফ্রন্ট সরকারের আমলেই অ্যাডমিনিস্ট্রেশন রির্ফমস কমিটি তৈরি করা হয়েছিল। সেই কমিটির রিপোর্টে ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের ক্ষেত্রে যে সুপারিশ ছিল তা আজও রূপায়িত করা হয় নি। সেই রিপোর্টের ৫৩, ৫৪, ৬৭ এবং ৭১ পাতার সুপারিশগুলির দিকে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। সেই সময় তিনি বলেছিলেন যে, ১৯৮৬ সালের ২০শে জুনের মধ্যে দপ্তরের ফাইলের মাধ্যমে বিষয়টা রিভিউ করা হবে। কিন্তু সেই ২০শে জুনের পর আরও দুটি ২০শে জুন চলে গেছে, কিন্তু আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ বিধানসভায় আমাদের কাছে সেইরকম কোনও রিভিউ রিপোর্ট এসে পৌঁছায় নি। আমরা দেখতে পাচ্ছি, ১৯৮৬ সালে যিনি ইউ. ডি. ক্লার্ক ছিলেন তিনি আজকে জয়েন্ট সেক্রেটারি হয়ে গেছেন, কিন্তু ১৯৬৮ সালে যিনি এস. ডি. ও. ছিলেন তিনি এখনও পর্যন্ত ডেপুটি সেক্রেটারি হতে পারেন নি। আজকে অ্যাডমিনিস্ট্রেশনের কথা যদি আপনারা ভাবেন, আজকে গ্রামে গঞ্জে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পতাকায় ব-কলমা বাহিনী করবার জন্য অ্যাডমিনিস্ট্রেশনকে পুরোপুরি কাজে লাগিয়েছেন। এই কাজ করতে গিয়ে আজকে আপনারা বুঝতে পারছেন বিভিন্ন জায়গায় অ্যাডমিনিস্ট্রেশনের ভিতর

দুর্নীতির বাসা তৈরি হয়েছে, অ্যাডমিনিস্ট্রেশনের ভেতর বাস্তু ঘুঘুর বাসা তৈরি হয়েছে। আপনারা সেই বাসা আর ভাঙ্গতে পারছেন না। সুব্রত বাবু একটু আগে যা বললেন যে একজন এম. এল. এ. দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে তাঁকে পতিত হতে হল। হাওড়া স্টেশানে ফল কিনতে গিয়ে মার খেতে হল। অ্যাডমিনিস্ট্রেশন মন্ত্রীর কথা মানে না, মন্ত্রীর নির্দেশ মানে না, কংগ্রেসের এম. এল. এ. তো চুনোপুঁটি। এখন অ্যাডমিনিস্ট্রেশন হাতে রেখেছেন জেলা পরিষদের সভাধিপতি। তিনি নির্দেশ দিচ্ছেন এই ভাবে চলতে হবে, এটা করুন। আমাদের কথা ছেড়ে দিন, আমরা তো অচ্ছুৎ, সরকারি দলের এম. এল. এ. জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় যে কথা বললেন সেটা দেখুন। নানা জায়গায় খুন হচ্ছে, অমুক জায়গায় লোকেদের উলঙ্গ করে নিয়ে যাওয়া হচ্ছে, নেংটি পরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে, এই সব কথা বলা হচ্ছে। তাহলে আসুন আমরা তাহলে পশ্চিমবাংলায় সবাই মিলে নেংটি পরে যাই। পশ্চিমবাংলার সাথে অন্য জায়গার তুলনা করবেন না। অনেকে বললেন যে সত্য বাপুলি মহাশয় নাকি কনটেক্সের বাইরে চলে গেছেন। মাননীয় সত্যেন বাবু কি কনটেক্সের বাইরে যান নি? উনি তো এখানে কটেজ ইন্ডাস্ট্রির কথা বললেন, পাঞ্জাবে মানুষ খুন হয়েছে এই সমস্ত উদাহরণ দিলেন। যে দিন হাওড়া বন্ধ হল সেই ব্যাপারে যে একটা ছেলে খুন হল, একজনও কি অ্যারেস্ট হয়েছে? সেই ঘটনায় একজন যে মার্ডার হল, তাকে হাসপাতালে ভর্তি করা হল, দৈবক্রমে সে বেঁচে ফিরে এসেছে, তার বিরুদ্ধে তো কোনও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হল না? সেই জন্য আমি আপনার মাধ্যমে, মুখ্যমন্ত্রীকে বলতে চাই শুধু বক্তৃতা দিয়ে প্রশাসনকে ভাল করা যায় না, জনমুখী করা যায় না, দুর্নীতি দূর করা যায় না। তার জন্য এফেকটিভ মেজারমেন্ট নিতে হয়। এফেকটিভ মেজারমেন্ট নিয়ে প্রশাসনকে জানিয়ে দিন যে এই লাইনে চলতে হবে, নিরপেক্ষ ভাবে চলবার চেষ্টা করুন। নিরপেক্ষ ভাবে যাতে অ্যাডমিনিস্ট্রেশন চলে সেটা করার চেষ্টা করা হচ্ছে না। আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব যারা এতটুকু নিরপেক্ষতা বজায় রাখার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে নানা ধরণের অভিযোগ তোলা হচ্ছে। যারা হেড অফ দি অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার, যারা নিরপেক্ষতা বজায় রাখার এতটুকু চেষ্টা করে তাদের বিরুদ্ধে অফিযোগ সে কংগ্রেসের দালাল। এই অভিযোগে আসানসোলের একজন মহকুমা শাসককে ৬ মাস যেতে না যেতেই সরিয়ে দেওয়া হল। আবার একই ব্যবস্থায় সুরেশ দাসকে বসিয়ে রাখা হয়েছে ৮ বছর ধরে। সেই জন্য অ্যাডমিনিস্ট্রেশনের এই অবস্থা দেখে মুখ্যমন্ত্রীর আনা এই ব্যয় বরাদ্দ আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনিত কাট মোশনের বিরোধিতা করছি। বিরোধী পক্ষের সদস্য সত্য বাপুলি মহাশয়, সুব্রত মুখার্জি মহাশয় এবং অমর ব্যানার্জি মহাশয় যে ভাবে বললেন তাতে মনে হল ভারতবর্ষের সবচেয়ে বড় অযোগ্য মুখ্যমন্ত্রী হচ্ছে জ্যোতি বসু।

[6-30 — 6-40 P.M.]

ভারতের যিনি রাষ্ট্রপতি ছিলেন, জৈল সিং, তিনি বলেছেন মাননীয় জ্যোতি বাবু হচ্ছেন বেস্ট অ্যাডমিনিস্ট্রেটর। আমরা বলি সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যে অ্যাডমিনিস্ট্রেশন আছে, পশ্চিমবঙ্গে হচ্ছে বেস্ট অ্যাডমিনিস্ট্রেশন। এটা ভারতের সমস্ত রাজ্যের সমস্ত লোকেই স্বীকার করেন, কিন্তু স্বীকার করেন না পশ্চিমবঙ্গে আমাদের বিরোধী বন্ধুরা। কথা হচ্ছে এই যে পরিকাঠামো, সেক্রেটেরিয়াট এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন, এই পরিকাঠামো মেনে আমাদের রাজ্যের সরকার চলবে। উপায় নেই, আমরা কি পারব তলা থেকে উপর পর্যন্ত এই সমস্ত অফিসারকে নিয়োগ করতে এবং জনমতের চাপে সঙ্গে সঙ্গে তাঁদের বদলী করে দিতে? এটা কি সম্ভব? এটা যদি সম্ভব না হয়, বর্তমানে আমাদের গণতন্ত্রে, তাহলে এটা সম্ভব নয়। কাজেই দুর্বলতা আছে এবং থাকবেও যতদিন এই পরিকাঠামো থাকবে। সেই সঙ্গে বলি আই. সি. এস., আই. পি. এস., ডব্লিউ. বি. সি. এস. অফিসাররা আছেন, জেলা ম্যাজিস্ট্রেটরা আছেন, তাঁরা যে ভাবে চলেন সেই ভাবে চলবেন, অন্য রাজ্যেও চলে। একই ব্যাপার নয়? কিন্তু এখানে যেহেতু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রগতিশীল, সেজন্য তাঁরা অন্য রাজ্যের মতো চলেন না। এই রাজ্যের জনগণের চেতনার ফলে তাঁদের আপত্তিকে মেনে নিয়ে চলেন। দার্জিলিংয়ে যে আই. পি. এস. এবং আই. সি. এস.-রা ছিলেন — মিঃ হান্ডা এটস্টেরা — এঁদের জীবন তো বিপন্ন হয়েছিল, বহুবার এঁরা আক্রান্ত হয়েছিলেন। কিন্তু একটা ঘটনা নেই যে, কোনও অফিসার দার্জিলিং থেকে বলেন নি তিনি ওখান থেকে চলে যেতে চান। তিনি তাঁর পোস্টে নির্ভীক ভাবে দাঁড়িয়েছিলেন। তাহলে আমাদের কি বলতে হবে? এই সমস্ত আই. এ. এস. এবং আই. পি. এস. অফিসাররা এখানে আছেন, কিন্তু অন্য রাজ্য হলে পালিয়ে যেতেন। তাঁরা রয়েছেন, যেহেতু মুখ্যমন্ত্রীর এই দপ্তরের উপরে ভাল ভাবে কন্ট্রোল আছে — এটা বাস্তব। আমার ২য় কথা হচ্ছে, অফিস সম্পর্কে জেলায় যে অফিস কিম্বা অ্যাডমিনিস্ট্রেশন এর বিভিন্ন অফিস বিভিন্ন জায়গায় ছড়িয়ে ছিটিয়ে আছে, সেগুলোর জন্য অনেক বাড়ি ভাড়া যাচ্ছে অথচ মেদিনীপুরের কালেক্টরেট এবং অন্য জেলাতে দেখা যাবে অনেক জায়গা আছে, অফিসগুলো বাড়ি ভাড়া নিয়ে আছে, চারি ধারে অলিগলিতে আছে। সেখানে পাবলিক কম যায়, আমরাও জানি না, হঠাৎ দেখলাম একটা সাইন বোর্ড। এগুলো সম্বন্ধে যতদূর সম্ভব চিন্তা করা দরকার — একটা জায়গায় কনসেনট্রেট করা যায় কিনা? এখন যে সমস্ত জায়গায় বাড়ি ভাড়া নিয়ে আমাদের অফিস চলছে, সেগুলো নিজেদের জায়গায় আনতে পারি কিনা ভাবা দরকার। ৩য়ত, পঞ্চায়েতের মাধ্যমে আমরা যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেছি এবং যে ক্ষমতা ও অর্থ দিয়েছি — কাজের পরিধি অনেক বেড়ে গিয়েছে, তার ফলে একজন অঞ্চল প্রধানের পক্ষে এত কাজ যা আমরা দিয়েছি, সেই কাজ একজন জব অ্যাসিস্টান্ট এবং একজন সেক্রেটারিকে নিয়ে করতে পারেন না।

এটা আমাদের ভাবতে হবে যে এখানে আরও কর্মী নিয়োগ করতে হবে অঞ্চল

প্রধানদের সাহায্য করার জন্যে এবং পঞ্চায়েত সমিতিকে সাহায্য করার জন্যে। জেলা পরিষদের একটা কাঠামোর মধ্যে এটা খুবই জরুরি প্রয়োজন হয়ে পড়েছে। বামফ্রন্ট সরকারের অঞ্চল প্রধানরা নিস্ক্রিয় নয়। জনগণের নির্বাচিত প্রতিনিধি, তারা বিভিন্ন দাবির জন্য কর্তব্য করছেন। ফলে তাদের কাছে যে সমস্ত লোক আসে তাতে একা তিনি কি করবেন একজন মাত্র জব অ্যাসিস্টেন্ট এবং সেক্রেটারিকে নিয়ে। এটা একটু ভেবে দেখতে হবে। একটা কথা হচ্ছে দুর্নীতি হয়েছে, জয়ন্ত বাবু তো বললেন যে দুর্নীতি হয়েছে বলেই ভিজিলেন্স নিয়োগ করতে বাধ্য হয়েছি। আমরা জানি আমলাতান্ত্রিকতা আছে, কিন্তু তাকে দূর করবার জন্য সাধারণ মানুষকে গণ চেতনা আনতে হবে। আমলাতান্ত্রিকতা দূর করবার জন্যে উৎসাহ দিতে হবে। তাদের বলে দিতে হবে, অভিযোগ করে, ঘেরাও করে তাদের সর্তক করতে হবে। এইভাবে প্রসেস করতে হবে, এই প্রসেস মোটামুটি সব জেলাতেই চালু হয়ে গেছে। এইভাবে দুর্নীতি দূর করা সম্ভব হবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবির অধীনে যে ব্যয়- বরাদ্দ মঞ্জুর করেছেন আমি তার উপরে বক্তব্য রাখছি। আজকে সীমাবদ্ধতা যতই থাকুক এই সীমাবদ্ধতার মধ্যেও একটা সরকার যারা নিজেরা জনমুখী সরকার, বামপন্থী সরকার হিসাবে দাবি করেন সেই সরকারের কাছে প্রশাসনিক পরিচালনা যে কতগুলি মৌলিক দৃষ্টিভঙ্গী, কতগুলি মৌলিক বৈশিষ্ট বজায় থাকবে এটাই সাধারণ মানুষ আশঙ্কা করবে। সেক্ষেত্রে প্রথমত আপনার এই সীমাবদ্ধতা সত্ত্বেও সৎ, পরিচ্ছন্ন, দুর্নীতিমুক্ত প্রশাসন, আপেক্ষিক অর্থে দেশের মানুষ আশা করবে এবং রাজ্যের মানুষ আশা করবে। এটা এনসিওর করতে গেলে যে কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন যে দুর্নীতিমুক্ত প্রশাসন এটাকে এনসিওর করে সরকারি মেশিনারি এবং তার জন্যই ভিজিলেন্স কমিশন বা তদারকি কমিশন। তিনি বলেছেন যে ১৯৬৫ সালে এই তদারকি কমিশনের ব্যবস্থা হয়। আমরা জানি এই ভিজিলেন্স কমিশন শুধু বিভিন্ন সরকারি দপ্তরের বিভিন্ন ক্ষেত্রে যে দুর্নীতি, অভিযোগগুলি আসে তার তদন্ত করাই কাজ নয়, সেগুলিকে সরকারি প্রয়োজনীয় ব্যবস্থা করে পদক্ষেপ গ্রহণ করার সুপারিশই শুধু করবে না। তার সঙ্গে দপ্তরের যে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলিকে তুলে ধরতে হবে। তাকে দুর্নীতিমুক্ত করবার সুযোগ দিতে হবে যাতে ওয়েল ইন অ্যাডভান্স হয়। এটা জানিয়ে দেওয়াই ভিজিলেন্স কমিশনের কাজ। এই সমস্ত ত্রুটিগুলিকে দূর করবার ক্ষেত্রে এই ভিজিলেন্স কমিশনকে দুর্নীতিমুক্ত রাখতে হবে একথা অস্বীকার করলে চলবে না।

[6-40 — 6-50 P.M.]

কিন্তু বামফ্রন্ট সরকার এই ভিজিল্যান্স কমিশনের কাজকর্মকে কতখানি গুরুত্ব দিচ্ছেন সেটাই আজকে বিচার্য বিষয়। প্রথমত এই ভিজিল্যান্স কমিশনের অ্যানুয়্যাল রিপোর্ট স্ট্যাটুটরি

প্রভিসন আছে যে অ্যাসেম্বলিতে লে করতে হবে। ১৯৮০ সালের সিক্সটিন্থ অ্যানুয়্যাল রিপোর্ট গতবার আমাদের কাছে পেশ করা হয়েছে। আজকে ১৯৮৯ সাল, আমরা ৯ বছর পিছনে আছি, ১৯৮৯ সালে ১৯৮০ সালের ভিজিল্যান্স কমিশনের রিপোর্ট পেশ করা হয়েছে। অথচ আপনি জানেন যে দিল্লিতে সেন্ট্রাল ভিজিলেন্স কমিশন প্রতি বছর তাঁদের রিপোর্ট পেশ করেন এবং প্রতি বছর বাজেট সেশনে পেশ করেন। আমি ডাটা দিয়ে বলছি ১/১/৮৭ থেকে ৩১/১২/৮৭ তারিখ পর্যন্ত সেন্ট্রাল ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পার্লামেন্টে পেশ হয়েছে ২৬ শে এপ্রিল। এইভাবে প্রতি বছর কারেন্ট ইয়ারের ভিজিলেন্স কমিশনের রিপোর্ট সেখানে পেশ করে। অথচ আমাদের পশ্চিমবঙ্গে ১৯৮০ সালের রিপোর্ট ১৯৮৯ সালে পেশ করেছে। তারা ভিজিলেন্স কমিশনের রিপোর্ট এই রকম ৭/৮ বছর পরে পেশ করে না। এর ফলে ভিজিলেন্স কমিশন যে সমস্ত প্রস্তাব করছে, যে সমস্ত তদন্ত রিপোর্ট দিচ্ছে, যে অ্যাকশানগুলি ডিপার্টমেন্টকে নিতে বলছে দেখা যাচ্ছে যে অফিসারের বিরুদ্ধে সেই অ্যাকশন নিতে বলছে তিনি রিটায়ার করে গেছেন। এই রকম অবস্থায় ভিজিলেন্স কমিশনের সুপারিশের কোনও কার্যকারিতা থাকে না যেভাবে এটা চলছে। সুতরাং আজকে এটা বিচার করতে হবে সরকার সত্যসত্যই কি ভিজিলেন্স কমিশনের উপর গুরুত্ব দেন? জে. সি. সেনগুপ্ত, ভিজিলেন্স কমিশনের চেয়ারম্যান, তিনি রিপোর্টে যে কথা বলেছেন অত্যন্ত মারাত্মক কথা। তিনি সরকারের কাছে আক্ষেপ করেছেন যে আমরা ভিজিলেন্স কমিশনের জুরিসডিকশান বাড়াতে চেয়েছিলাম, আমরা বার বার বলে এসেছি সমস্ত পাবলিক আন্ডারটেকিংগুলি এমন কি স্টেট আন্ডারটেকিংগুলি যাতে ভিজিলেন্স কমিশনের জুরিসডিকশনের মধ্যে নিয়ে আসা হয়। অদ্ভুত ব্যাপার, বার বার বলা সত্ত্বেও স্টেট আন্ডারটেকিংগুলি ভিজিলেন্স কমিশনের জুরিসডিকশনের মধ্যে আসতে চাইছে না। দৃষ্টান্ত হিসাবে বলা যায় ক্যালকাটা ট্রাম কোম্পানি যেটা হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের অধীনে, যেমন বসুমতী, ইত্যাদি। তারা যদি এর জুরিসডিকশনের মধ্যে আসত তাহলে এই সমস্ত ইরেগুলারিটি দুর্নীতি ধরা পড়ত। তাহলে ডিপার্টমেন্ট কনসার্নড তারা কেন চাপ দিচ্ছেন না? এই জিনিস দরকার। ভিজিলেন্স কমিশন রিপোর্টে বলছে এই সমস্ত জিনিসগুলি হত না যদি আমাদের স্ট্যাটুটরি ফুটিং দেওয়া হত, যদি একটা আইনগত ফুটিং থাকত তাহলে আমরা কমপেল করতে পারতাম। কিন্তু বার বার বলা সত্ত্বেও ভিজিলেন্স কমিশনের হাতকে শক্তিশালী করার জন্য স্ট্যাটুটরি ফুটিং এর ব্যবস্থা করা হচ্ছে না। শুধু তাই নয়, ভিজিলেন্স কমিশন বলছে তাদের কি পাওয়ার, ফাংকশনিং, সমস্ত কিছু নির্দিষ্ট করে একটা কমপ্রিহেনসিভ এন্যাক্টমেন্ট হোক। বার বার বলা সত্ত্বেও সরকার এই ব্যাপারে কোনও দৃষ্টি দিচ্ছেন না। অথচ মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন আমাদের তদারকি কমিশন বিশদ ভাবে এই সমস্ত দুর্নীতির ব্যাপারে যে সুপারিশ দিচ্ছেন আমরা এই ব্যাপারে তৎপর। কিন্তু কার্যত ভিজিলেন্স কমিশনকে একটা ঠুঁটো জগন্নাথ পর্যবসিত করা হয়েছে। তার কোনও সুপারিশের উপর গুরুত্ব দেওয়া হচ্ছে না, পার্সোন্যালি তারা নানা রকম হ্যান্ডিক্যাপ এই সমস্ত বলছেন। এতদিন রাউ ডাউন স্ট্রিটে তাদের অফিস ছিল, সম্প্রতি বিকাশ ভবনে নিয়ে আসা হয়েছে, ফলে এই সমস্ত নানা রকম হ্যান্ডিক্যাপ প্রমাণ করে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নানা দিক থেকে দুর্নীতির প্রশ্ন আসছে। ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানির বিদেশী মালিকদের ক্ষতিপূরণ দেওয়া, বেঙ্গল ল্যাম্প, তাজ হোটেল ইত্যাদি নিয়ে নানা কথা উঠেছে। এসব কথা কি ইন্ডিকেট করে? নিশ্চয়ই এসব ক্ষেত্রে দুর্নীতি রয়েছে। আমি সরকারের কাছে জিজ্ঞেস করছি, আপনারা ভিজিলেন্স কমিশনের রিপোর্ট বার করবার দিকে দৃষ্টি দিচ্ছেন কি? দুর্নীতি মুক্ত প্রশাসনের কথা মুখ্যমন্ত্রী যা বলেন তার প্রমাণ তাঁরা দিতে পেরেছেন কি? একটা বামপন্থী গণমুখী সরকারের কাছে মানুষ আশা করে প্রশাসন আপেক্ষিক অর্থে পক্ষপাত মুক্ত থাকবে, দলবাজী থেকে মুক্ত থাকবে। কিন্তু স্যার, শিক্ষা প্রতিষ্ঠানে আপনি দেখুন কি অবস্থা চলছে, প্রাথমিক থেকে উচ্চ শিক্ষা স্তর পর্যন্ত কি অবস্থা চলছে। প্রাইমারি স্তরে, ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডে অ্যাডহক কমিটি করা হয়েছে এবং বামফ্রন্টের বৃহত্তর শরিক দলের লোকেরা সেই কমিটির মাধ্যমে সুযোগ পাচ্ছে। এই জিনিস শুধু এখানেই নয়, বিভিন্ন স্তরে এটা হচ্ছে। তারপর, তথ্য এবং সংস্কৃতি দপ্তর বিজ্ঞাপন দেবার ব্যাপারে পক্ষপাতিত্ব করছে। এখানে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে সেটাই প্রমাণ করছে। পদস্থ সরকারি কর্মচারিদের ক্ষেত্রে কি অবস্থা চলেছে সেটা দেখুন। মালদহের ডি. এম. স্থানীয় সি. পি. এম. দলের কর্মীর মর্জিমাফিক কাজ করতে পারেন নি বলে তাঁকে ট্রান্সফার করতে হবে। সাধারণত ৩ বছর ১জন অফিসারকে এক জায়গায় রাখা হয়। কিন্তু এই ভদ্রলোকের ক্ষেত্রে ১ বছর না হওয়া সত্ত্বেও তাঁকে ট্রান্সফার করা হল। ব্যাপার কি? কালিয়াচকে গুলি চালাবার ব্যাপারে তিনি স্থানীয় সি. পি. এম. কর্মীর সঙ্গে একমত হতে পারেন নি, তিনি একটা নিরপেক্ষ রিপোর্ট দিতে চেয়েছিলেন সেইজন্য তাঁকে ট্রান্সফার করা হল। নজরুল ইসলাম এর আগে এয়ার পোর্টে অ্যাসিস্ট্যান্ট পুলিশ সুপারিনটেন্ডেন্ট হিসেবে ছিলেন। সেখান থেকে প্রথমে তাকে কম্যানড্যান্ট করে পাঠানো হল এবং তারপর আবার ব্যুরো অব ইনভেস্টিগেশনে ট্রান্সফার করা হল। আমি লক্ষ্য করছি রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ভাবে এই সমস্ত বদলিগুলি করা হচ্ছে। আজকে সরকারি টাকা যেভাবে দলের স্বার্থে ব্যয় করা হচ্ছে সেটা একটা অদ্ভুত ব্যাপার। গত ২৪শে ফেব্রুয়ারি থেকে ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত কলকাতায় এস. এফ. আই.-র সর্বভারতীয় সম্মেলন হল। সেখানে সি. এস. টি. সি-র স্টল হল এবং তাতে ৫৫ হাজার টাকা এবং আরও ১৫ হাজার টাকা এই মোট ৭০ হাজার টাকা খরচ হল। সি. পি. এম.-এর প্রাদেশিক কৃষক সম্মেলন হল এবং সেখানেও সি. এস. টি. সি.-কে স্টল করতে দেওয়া হল। যাদের কোটি কোটি টাকা লোকসান হচ্ছে তাদের স্টল করতে দেওয়া হচ্ছে। এ এক অদ্ভুত দৃষ্টান্ত। দুগ্ধ প্রকল্পেও এই জিনিস চলছে। দুগ্ধ কমিশনারের রিপোর্টে দেখছি সি. পি. এম.-এর বিভিন্ন সংস্থাকে ৫৮ হাজার লিটারের বেশি দুধ দেওয়া হয়েছে এবং যার দাম হচ্ছে ১ লক্ষ ৩৪ হাজার ৬১৯ টাকা।

[6-50 — 7-00 P.M.]

সেখানে দলীয় সংগঠনের সম্মেলন ইত্যাদির জন্য ১ লক্ষ ৩৪ হাজার টাকার দুধ বিতরণ করা হয়েছে। দলীয় স্বার্থে সরকারি টাকার অপচয় হচ্ছে। এগুলি কি নিরপেক্ষ

প্রশাসনের নমুনা। গণসংযোগ দপ্তর ফিল্ম প্রডিউস করে থাকে এবং তার টাকা দেয় পশ্চিমবাংলা সরকার। এমন সি. পি. এম.-এর লোককে এই ফিল্ম তৈরির জন্য টাকা দিলেন যেখান থেকে ৩০ লক্ষ টাকা আদায় হল না। সেই টাকা আদায় করার জন্য উকিল নিযুক্ত করবেন। সি. পি. এম.-এর একজন নেতার ছেলে উকিল — তাকে ১০ হাজার টাকা দিয়ে অ্যাপয়েন্ট করতে চাইলেন। এই টাকার মামলার জন্য খরচ করা হবে। কিন্তু রাইটার্স বিল্ডিংসের ফাইন্যান্স ডিপার্টমেন্ট বলল এটা হতে পারে না — ফলে বন্ধ করা হয়েছে। এইভাবে অপচয় হচ্ছে। বিলাসের জন্য কিভাবে হাজার হাজার টাকা খরচ হচ্ছে মুখ্যমন্ত্রীর জন্য চেম্বার তৈরি হবে — রিমডেলিংয়ের জন্য ১১ লক্ষ টাকা স্কীম করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী অ্যাসেম্বলিতে থাকবেন তার জন্য এই সব রিমডেলিং হবে ২৬ লক্ষ ১২ হাজার টাকার স্কীম নেওয়া হয়েছে। এ নিয়ে অনেক সমালোচনা হয়েছে। গরীব দেশে যেখানে মানুষ খেতে পায় না সেখানে বিলাসের জন্য এয়ার কন্ডিশন করার জন্য এত টাকা খরচ? রিমডেল করার স্কীম, বাথরুম এয়ার কন্ডিশন ফ্রন্ট চেম্বার ১ লক্ষ টাকা খরচ হবে — এ হতে পারে? শুধু তাই নয় এর জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হবে সেটাও আমরা জানতে পেরেছি। মুখ্যমন্ত্রীর হেলিক্যাপটারের জন্য কিভাবে খরচ বেড়েছে? ৫৫ লক্ষ টাকা — এই অবস্থায় অর্থ কিভাবে — সরকারি অর্থ কিভাবে খরচ হচ্ছে — প্রশাসন মাথা ভারি হয়ে যাচ্ছে। অন্যান্য গুরুত্বপূর্ণ খাতে অর্থাভাবে এবং অন্যান্য গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে না। অথচ অন্য দিকে টাকার অপচয় হচ্ছে পাবলিক এক্সচেকার থেকে। সরকারি বিভাগ বললেন প্রতিবন্ধীদের কিছু ব্যবস্থা করা হোক। এস বাস — এস. এফ. আই. সেখানে স্টল করার জন্য ২২ লক্ষ টাকা দেওয়া হয়েছে আর প্রতিবন্ধীদের জন্য বলা হল আমাদের সাধ আছে কিন্তু অর্থ নাই। এখানে বলা হয় যে কোনও কাজ গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে করা হয়। হুকুম হল সুন্দরবনে ৫টি সাব-ডিভিশন্যাল হেড কোয়ার্টার হবে। সেই সব ডিভিশন কোথায় কোথায় হবে? কসবা, ক্যানিং, বাসন্তী, জয়নগর, কুলতলি। ক্যানিংয়ের সাব-ডিভিশন্যাল হেড কোয়ার্টার হলে সেখানে মানুষদের যে কত সময় লাগবে কি রকম অর্থ ব্যয় হবে? আলিপুরে একটা সাব-ডিভিশন্যাল হেড কোয়ার্টার হবে। এই রকম নাকি পরিকল্পনা হয়েছে। এটা কি করে করতে পারেন?

অথচ সেই জয়নগর, কুলতলীর যারা জনপ্রতিনিধি এম. এল. এ. পঞ্চায়েত সমিতির সদস্য, মিউনিসিপ্যালিটির সদস্য তাদের কোনও মতামতই নেওয়া হল না। ওয়ান ফাইন মর্নিং আমরা এটা জানতে পারলাম। আমরা জানতে গেলাম। আমি এবং প্রবোধ বাবু এটা জেনে খুব আশ্চর্য হলাম। আমরা জ্যোতি বাবুকে বললাম আমরা দুজন কনস্টিটিউয়েন্সির এম. এল. এ. আমরা জানলাম না, এটা কি করে হল, আপনি একি করেছেন? এই ব্যাপারে আপনাদেরই কমিটির রিপোর্টের ভিত্তিতে এই রকম একটা সিদ্ধান্ত নিয়েছিল যে, সুন্দরবন অঞ্চলে নূতন মহকুমা হচ্ছে, ভাল কথা। কিন্তু এই ভাবে অ্যাডজাস্টমেন্ট কেন? কোনও থানা যুক্ত হবে, না হবে এবং সেই থানার মানুষদের সুবিধা হবে, কি না হবে, সেটা বিবেচনা করে দেখতে হবে এবং সেটাই অ্যাডজাস্টমেন্টের বিষয় হওয়া উচিত। এই রকম সিদ্ধান্ত নিলেন? মানুষ

কিছুই জানল না, এতে করে উপকারের চেয়ে আপকারই হবে। আপনাদের তো অজানা নয় যে, ১৯৫৯ সালে ডাঃ রায়ের আমলে একটা কমিটি হয়েছিল এই জেলা বিভাজনের ব্যাপারে এবং তাদের রেকমেন্ডেশন ছিল যে, জেলা বিভাজন করে নূতন সাব-ডিভিশন করার ক্ষেত্রে জয়নগর এবং কাকদ্বীপ এই দুটিকেই সাব-ডিভিশন হেড কোয়াটার্স করা দরকার। ১৯৭৪ সালে বি. আর. গুপ্তের চেয়ারম্যানশিপে এই ভাবে জেলা বিভাজনের কমিটি হয়েছিল। তাদের রেকমেন্ডেশন ছিল জয়নগর এবং কাকদ্বীপ এই দুটিকেই সাব-ডিভিশনাল হেড কোয়ার্টারে রূপান্তরিত করতে হবে। এই সমস্ত রেকমেন্ডেশনের কোনও মূল্য দেওয়া হল না। অথচ এই রকম একটা হুইমজিক্যাল সিদ্ধান্ত নেওয়া হল, যা নাকি জনপ্রতিনিধিরা জানল না। এই কথা শোনার পরে উনি বললেন যে, এটা আমাদের দেখতে হবে। এর পরেও ওরা বলছেন যে, আমরা রাইটার্স বিল্ডিংস থেকে কোনও কাজ করি না, আমরা জনগণের সঙ্গে মিশে কাজ করি। অথচ জনগণের এই রকম একটা জ্বলন্ত সমস্যা জনপ্রতিনিধিরা জানল না। আমি একটা জ্বলন্ত দৃষ্টান্ত আপনার সামনে তুলে ধরলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, সরকার তাদের নিজেদের তদন্ত কমিটি, কমিশনের রিপোর্টগুলি বের করছেন না। রিপোর্ট বের করলেও তাদের সুপারিশগুলি কার্যকর করার ক্ষেত্রে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না। যেমন আমি আপনাকে বলছি, উচ্চ শিক্ষার ক্ষেত্রে ডঃ ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট বস্তা পচা পড়ে আছে, তার কোনও ব্যবস্থা হচ্ছে না। ডঃ বিনয় লাহিড়ীর নেতৃত্বে ওয়ান ম্যান কমিটি হয়েছিল প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নয় ছয় করার ব্যাপারে। আজ পর্যন্ত সেই কমিটির রিপোর্ট আমরা পেলাম না। আমার কাট মোশনগুলি মুভ করে, বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি। আশা করি আপনারা আমার কাট মোশনগুলি সমর্থন করবেন।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবির যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করে দু চারটি কথা বলছি। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা প্রশাসন সম্বন্ধে তাদের যা ধ্যান ধারণা আছে, সেটা এখানে বলতে শুরু করেছেন। কংগ্রেসের বক্তৃতায় আমি দেখলাম সেক্রেটারি, ডি. এম., আই. এ. এস., আই. পি. এস. এই সব নিয়েই তারা কথা বলে গেলেন। কিন্তু আসলে প্রশাসনের মাথা যে মন্ত্রী মন্ডলী, এটাকে তারা বাদ দিয়ে গেলেন। এটাকে বাদ দিয়ে কেন আলোচনা করা হচ্ছে? একমাত্র পশ্চিমবাংলাতেই একটা স্থায়ী মন্ত্রী সভা টিকে আছে। তারা তাদের প্ল্যান প্রোগ্রামগুলিকে ধীরে ধীরে রূপায়িত করার চেষ্টা করছে। পশ্চিমবাংলার মন্ত্রী মন্ডলীর স্থায়িত্ব সারা ভারতবর্ষে আজকে সুবিদিত। সেই ক্ষেত্রে প্রশাসন সম্বন্ধে যখন আলোচনা হবে, তখন নিশ্চয় তুলনামূলক ভাবে এটারও বিচার করতে হবে। পশ্চিমবাংলার মন্ত্রী সভার স্থায়িত্ব আমরা সকলেই দেখতে পাচ্ছি। আর অন্যদিকে বিহার, মধ্যপ্রদেশ, রাজস্থানের মন্ত্রিত্বের স্থায়িত্ব আমরা ২/১ বছর, কিম্বা ৩ বছর, কিম্বা ২।। বছর দেখতে পাচ্ছি। এই সময়ের মধ্যে সেই মন্ত্রিত্ব চলে যাচ্ছে। কাজেই তারা যে কোনও নীতিই নিন না কেন, অন্য মন্ত্রী মন্ডলী এসে

আবার অন্য রূপ রেখা তারা দেন।

[7-00 — 7-10 P.M.]

স্বভাবতই প্রশাসনের পক্ষে সেখানে স্থায়ী রূপ রেখা করা সম্ভব হয় না। সেই জায়গায় পশ্চিমবাংলায় আমরা জোর করে একথা বলতে পারি যে, বামফ্রন্ট সরকার ও তার মন্ত্রী মন্ডলী স্থায়ী ভাবে থেকে ১২ বছর ধরে চেষ্টা চালিয়ে যাচ্ছেন তাদের নীতিগুলিকে রূপায়িত করতে। নিশ্চয় নির্বাচনের সময় মানুষকে একথা আমরা বলে আসে নি যে মানুষের সব মৌলিক সমস্যার সমাধান করে দেব। এরকম অসত্য আশ্বাস আমরা দিই না। নির্বাচনের সময় আমরা সত্য কথাটাই বলে এসেছি যে, যে ব্যবস্থার মধ্যে আমরা আছি তাতে মৌলিক সমস্যার সমাধান করা সম্ভব নয়। আমরা মানুষকে একথা বলেছি যে এই ব্যবস্থার মধ্যে যতটা করা সম্ভব তা আমরা করার প্রচেষ্টা চালিয়ে যাব এবং সেই প্রচেষ্টা আমরা চালিয়েও আসছি। প্রথমেই আমরা মানুষকে অধিকার দিয়েছি এবং গ্রাম পর্যন্ত সর্বত্র সেই অধিকারকে প্রসারিত করেছি। আপনারা সকলেই জানেন, গতকাল ভারতবর্ষের প্রধান মন্ত্রী মহাশয় বলেছেন যে পঞ্চায়েতের মধ্যে বেশি করে আদিবাসীদের থাকার প্রয়োজন আছে। আমরা এর আগে থেকেই তা করার চেষ্টা করে আসছি। পশ্চিমবাংলায় আমরা মনে করি যে আদিবাসীরাই বলুন আর তফসিলিরাই বলুন এই পঞ্চায়েতের মাধ্যমে তাঁরা তাঁদের নিজ নিজ এলাকায় উন্নয়নের কাজ করার জন্য প্রশাসনে বেশি বেশি করে অংশ গ্রহণ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ও তাঁর বাজেট ভাষণে বলেছেন যে, আমরা জেলা প্রশাসনকে উন্নত ও জনমুখী করে তুলতে সচেষ্ট। তবে আমরা একথা বলি না যে কোথাও কোনও ত্রুটি নেই। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে আরও বলেছেন যে, আমরা ধারাবাহিক ভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি উন্নয়নের কাজ করার জন্য। সেখানে তিনি টাকার প্রয়োজনের কথাটাও বলেছেন। কংগ্রেসের একজন মাননীয় বন্ধু বললেন যে এই ব্যয় বরাদ্দটা হচ্ছে সি. পি. এম-র ক্যাডারদরে জন্য। তাঁকে জিজ্ঞাসা করি, একটা প্রশাসনে সরকারি কর্মচারী যাঁরা আছেন তাঁরা সবাই কি সি. পি. এম.-র ক্যাডার? তাদের মত, পথ আলাদা হতে পারে কিন্তু প্রসাসনের সমস্ত কর্মচারী, অফিসারদের সম্পর্কে কি করে এই কথা বললেন আমি বুঝতে পারছি না। এ তো নিরপেক্ষ ভাবেই করা হয়েছে। ওঁদের যে সংগঠন আছে সরকারি কর্মচারিদের মধ্যে এই টাকা তো তাঁরাও পাবেন। কিন্তু তিনি একই কথা বলে গেলেন — সি. পি. এম.-র ক্যাডার। এই ধরনের আজগুবি গল্প বলে তিনি তাঁর বক্তব্য রাখলেন। স্যার, আপনি জানেন, জেলা প্রশাসনকে নিশ্চয় জনমুখী করে তোলার চেষ্টা হচ্ছে। এটা করা হচ্ছে বলেই কংগ্রেসিরা এত চিৎকার করছেন এই বলে যে প্রশাসন ভেঙ্গে পড়ছে। কিন্তু আমরা তো মনে করি এতে প্রশাসন আরও শক্ত হচ্ছে এবং সাধারণ গরিব মানুষরা প্রশাসনের মধ্যে বেশি বেশি করে অংশ গ্রহণ করছেন। স্যার, আপনি জানেন, যে টাকা ডেভেলপমেন্টের জন্য দেওয়া হয়েছে তার অধিকাংশই পঞ্চায়েতের মাধ্যমে খরচ হবে। সেখানে শুধু আই. এ. এস., আই. পি.

এস.-দের দিয়ে কাজ করানও হচ্ছে না। সেখানে লেখাপড়া না জানা দরিদ্র গোবিন্দ বাগদি নিজের এলাকার উন্নয়নের জন্য কাজ করার উৎসাহ পাচ্ছে এবং তার এলাকার কোনও গলিটাতে মাটি দিতে হবে, কোনও রাস্তাটাতে মোরাম দিতে হবে ঠিক করছে।

এটা কি জনমুখী প্রশাসন নয় আজকে গরিব মানুষ গ্রামে সিদ্ধান্ত নিচ্ছে যে কোনও পাড়ায় কোনও রাস্তা হবে, কোনও পুকুর করতে হবে যাতে সকলের কাজে লাগে। এগুলি হচ্ছে বলেই তাদের এত রাগ। আমাদের প্রধানমন্ত্রী চেষ্টা করছেন ডি. এম.-কে দিয়ে আলাদা একটা প্যারালাল রাজ্য সরকার চালানো যেতে পারে কি না। এখানে কে একজন বন্ধু বললেন যে রথীন সেনগুপ্তকে কেন দেওয়া হয়েছে? এই উদাহরণ তো আগেও ছিল। যদি রিটায়ার্ড কেউ এক্সপেরিয়েন্স হয়, দক্ষ হয় এবং তাকে যদি কাজে লাগাবার প্রয়োজন হয় তাহলে কেন নেওয়া হবে না? রিটায়ার্ড বিচারপতিদের কাজে লাগানো হয় না? সে যদি দক্ষ হয়, তার মধ্যে যদি দুর্নীতি না থাকে, তাকে যদি প্রয়োজন হয় তাহলে তাকে কাজে লাগাবার ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। কিন্তু আমরা এও দেখেছি যে যাকে প্রধান মন্ত্রীর খুনের ব্যাপারে সন্দেহ করা হচ্ছে তাকেও ডেকে কাজে লাগানো হয়েছে, একটা সাংঘাতিক ব্যাপার। সেখানে এই ধরণের ঘটনা ঘটবে না। পশ্চিমবাংলায় আমরা মনে করছি যে আমরা জনমুখী করার ফলে প্রশাসনকে শুধু মানুষ সাহায্য করছে বলে বিচ্ছিন্নতাবাদীর বিরুদ্ধে আমরা পশ্চিমবঙ্গবাসী লড়াই করতে পেরেছি। এটা কি শুধু পুলিশ পারত নাকি? এটা কি শুধু আই. এ. এস., আই. পি. এস. স্তরের অফিসাররা পারত? মানুষ যদি তাদের পিছনে না থাকত তাহলে এই বিচ্ছিন্নতাবাদী শক্তিকে পরাস্ত করা যেত না। সে জন্য দার্জিলিংয়ের সাধারণ যুবক, সাধারণ শ্রমিক প্রাণ দিয়ে বাংলাকে টুকুরো করার হাত থেকে বাঁচিয়েছে। এটা কি কম দক্ষ, এটা শেখবার বিষয়। আমরা জানি এবং আপনারাও জানেন যে বিভিন্ন পত্র-পত্রিকা আমাদের পশ্চিমবঙ্গের প্রিয় মুখ্যমন্ত্রীকে সেরা অ্যাডমিনিস্ট্রেটর বলেছেন। সে জন্য আপনাদের লক্ষ্য যে চিফ মিনিস্টারের বিরুদ্ধে বলতে হবে, তাকে ব্যক্তিগত ভাবে আক্রমণ করে যাচ্ছেন। এই জিনিস সাধারণ মানুষ বিশ্বাস করে না। পশ্চিমবঙ্গের মানুষ শুধু নয়, ভারতবর্ষের খেটে খাওয়া মানুষও বিশ্বাস করে না। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে ভাবে প্রশাসন চলছে এই কাঠামোর মধ্যে দিয়ে, আগামী দিনে যদি এর থেকে উন্নত করতে হয়, ভারতবর্ষের পরিবর্তন করতে হয় তাহলে রাজীব সরকারকে পরাস্ত করে সেটা করতে হবে। তাই আজকে টলমল করছে ভারতের যে কেন্দ্রীয় সরকার আছে, যেখানে শুধু নিজেদের স্বার্থে প্রশাসনকে কাজে লাগানো হচ্ছে। জওহরলাল নেহেরু জন্ম শতবার্ষিক হবে কিন্তু আমরা দেখছি বিভিন্ন ভাবে বিভিন্ন জায়গায় টাকা পাঠানো হচ্ছে। আপনারা প্রশাসনের কথা বলছেন। জওহরলাল নেহেরুর নামে টাকা আদায় হচ্ছে এবং বিভিন্ন জায়গায় সেটা যাচ্ছে। এই

ব্যাপারে আপনারা এত কথা বললেন কিন্তু একটাও দুর্নীতির কথা বললেন না। আপনারা বললেন না কোনও মন্ত্রীর দুর্নীতি আছে এবং তার নির্দিষ্ট অভিযোগ নিয়ে এসেছেন। আপনারা এখানে চিৎকার করছেন কিন্তু কোনও প্রমাণ করতে পারলেন না। কিছু কাগজের মাধ্যমে আপনাদের বক্তব্যকে জোরদার করার জন্য গোয়েবল-এর মতো চিৎকার করে যাচ্ছেন। আপনারা ভাবছেন বারে বারে যদি মিথ্যা কথা বলা যায় তাহলে মানুষ সেটা সত্য বলে গ্রহণ করতে পারেন। সেজন্য প্রশাসনের দুর্নীতির কথা বলে আপনারা চিৎকার করে যাচ্ছেন। সে জন্য প্রশাসনের নানা রকম খুঁটি নাটি ব্যাপার নিয়ে চিৎকার করছেন। একথা বলা হয় নি যে ত্রুটি নেই, ত্রুটি আছে। দীর্ঘদিন যে কাঠামোর মধ্যে আমরা বাস করছি সেই কাঠামোতে ত্রুটি থাকবে না একথা কখনই বলা হয় নি। কিন্তু আপনারা বারে বারে অসত্য কথা বলে যাচ্ছেন। অমর বাবু একবার বললেন যে আসানসোলের এ. ডি. এম. ৬ মাস আছে, আবার বললেন ৬ বছর আছে। এতবড় অসত্য কথা বললেন। তার ৬ বছর এ. ডি. এম. গিরি করা হয় নি অথচ আপনি বললেন ৬ মাস আছেন। আবার আপনারা বললেন মালদার এ. ডি. এম.-কে ট্রান্সফার করা হয়েছে। প্রয়োজন বোধে ট্রান্সফার করতে হয়। আপনাদের আমলেও করেছেন।

[7-10 — 7-20 P.M.]

আপনাদের সঙ্গে যাদের মতে মিল হয় নি, আপনাদের সেই বিষয়টা জেনে রাখা দরকার এবং এও দেখেছি তিন বছরের বাস্তা বলে সাঁওতালদের ছেলেটাকে সেখানে জেলে ভরা হয়েছিল, এও দেখেছি মন্টু বলে একটা ছেলেকে আপনাদের মধ্যে কেউ যে ব্যাঙ্ক ডাকাতি করত বলে সে প্রকাশ করে দেবার কথা বলেছিল, তাকে রাস্তায় গুলি করে মেরে দেওয়া হয়েছিল। কাজেই প্রশাসনের কথা বলবেন না, অপেক্ষাকৃত উন্নত এবং সারা ভারতবর্ষে প্রশংসিত প্রশাসন এখানে আছে, তাই এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীরকুমার গিরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে পূর্ণ ভাবে সমর্থন করছি এবং যে কাট মোশনগুলো এসেছে, তার বিরোধিতা করছি। এই প্রসঙ্গে দু একটি কথা নিবেদন করতে চাই, ১৯৮৮-৮৯-৯০ সালের জন্য সাধারণ প্রশাসনের ক্ষেত্রে ১৩ কোটি ৭৯ লক্ষ ৬০ হাজার টাকা এবং জেলা প্রশাসনের ক্ষেত্রে ১২ কোটি ৬৪ লক্ষ ৩০ হাজার টাকার ব্যয় বরাদ্দ পেশ করেছেন, এর মধ্যে গত বছর যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছিল, তার থেকে দুটো খাত মিলিয়ে দু কোটি ৩১ লক্ষ

৬১ হাজার টাকা বেশি দাবি পেশ করা হয়েছে। এইগুলো আমি সমর্থন করছি এবং এই যে বেশি দাবি পেশ করা হয়েছে। তার মূলেও মুখ্যমন্ত্রী ব্যাখ্যা করেছেন যে বিভিন্ন ক্ষেত্রে সরকারি কর্মচারিদের ডি. এ. বাড়াতে হচ্ছে, বাড়ি নির্মাণ করতে হচ্ছে, প্রশাসনিক ভবন করতে হচ্ছে, এই সমস্ত কাজের জন্য এই উদ্বৃত্ত টাকা ব্যয় বরাদ্দ লাগছে। স্যার, আমাদের দেশে কেন্দ্রীয় সরকার একটা প্রতিক্রিয়াশীল সরকার, আমাদের দেশের বৃহৎ পুঁজিপতিরা তাকে নিয়ন্ত্রণ করে চলেছে, এই রকম একটা পরিস্থিতিতে আমাদের দেশের যে সংবিধান, সেটাও প্রকৃত পক্ষে দেশের পুঁজিপতিদের সামন্ততান্ত্রিক প্রভুদের রক্ষা করার জন্য তৈরি হয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে একটি রাজ্যে বামপন্থী সরকার যে প্রশাসন পরিচালনা করছে, তা অত্যন্ত জটিল, সেই জটিল পরিস্থিতিতে আমাদের মুখ্যমন্ত্রী যে পদক্ষেপ গ্রহণ করেছেন, তা অত্যন্ত প্রশংসার যোগ্য। প্রথমত বলি যে এই প্রশাসন জনমুখী প্রশাসন, জনগণের কল্যাণ সাধন করার জন্য এই প্রশাসন। সুতরাং এই কল্যাণ সাধনের জন্য সেই কেন্দ্রীভূত ক্ষমতাকে বিকেন্দ্রীয়ভূত করে সুষ্ঠু সহজ পথে নিয়ে যাওয়া এবং সেই সমস্ত পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমাদের যে বিভিন্ন পন্থা অবলম্বন করা, কল্যাণ মূলক কাজগুলো করা, সেইগুলো করে চলেছি, এই ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের যে প্রস্তাব এবং তার যে নির্দিষ্ট পদক্ষেপগুলো, এইগুলো সম্পর্কে মাননীয় বিরোধী কংগ্রেস বন্ধুরা ভিন্ন ভিন্ন কথা বলেছেন, মাননীয় সুব্রত বাবু বললেন যে তিনি জানেন আমরা স্বাধীনতা পেলেও সেই প্রশাসক তৈরি করার যে যন্ত্রটি, সেটি পরিবর্তিত হয়ে যায় নি। তাদের চরিত্রের কিছু উন্নয়নের জন্য যে মৌলিক অধ্যায়গুলি রয়েছে সেগুলি আজও অপরিবর্তিত রয়েছে। ডাঃ মানস ভূঁইয়া তাঁদের নেতা প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর একটা উক্তিকে কোট করে বললেন যে, রাজীব গান্ধী ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকেই প্রশাসনকে নিয়ে যেতে চান। সেই সঙ্গে তিনি আরও বললেন যে, ডি. এম. ইত্যাদি শাসকদের হাতে ক্ষমতা দেওয়া দরকার। আমরা দেখছি যে, তাঁর বক্তব্যের মধ্যে অসঙ্গতি রয়েছে। দু রকম দৃষ্টিভঙ্গীর পরিচয় দিচ্ছেন। অবশ্য আমরা জানি ওঁদের দৃষ্টিভঙ্গী অনুযায়ী ক্ষমতা বিকেন্দ্রীকরণের অর্থ হচ্ছে, — সমস্ত ক্ষমতা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে নিয়ে গিয়ে সমস্ত কাজগুলি পরিচালনা করা। তাই তো যখন রাজ্য সরকার নানারকম বৈচিত্রের মধ্যে বিভিন্ন রকম কাজ করছেন — বিভিন্ন সময় বিভিন্ন পরিস্থিতির উদ্ভব হচ্ছে এবং সে সমস্ত পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে নিয়ে প্রশাসনিক কাজকর্ম চালাতে হচ্ছে — তখন সে সমস্ত কাজকে বাদ দিয়ে, পঞ্চায়েতের গণমুখী কাজগুলিকে বাদ দিয়ে ওঁরা জেলা শাসকদের ওপর নির্ভরশীল হতে বলছেন। এটা অত্যন্ত দুঃখের বিষয়, পরিতাপের বিষয়। আরও পরিতাপের বিষয় হচ্ছে, প্রধানমন্ত্রী রাজ্য সরকারগুলির সঙ্গে কোনও রকম আলোচনা না করে, পরামর্শ না করে, জেলা শাসকদের ডেকে নিয়ে গিয়ে তাঁদের সঙ্গে পরামর্শ করলেন, তাঁদের উপদেশ দিলেন। এগুলি অত্যন্ত পরিতাপের বিষয় এবং নিন্দনীয়ও বটে। সুতরাং

আমরা দেখছি কংগ্রেসি বন্ধুরা মুখে যে কথা বলেন, বাস্তবে সে অনুযায়ী কাজ করেন না। তাঁদের প্রতিশ্রুতি ছিল, গরিবী হটাবেন, প্রতিটি ঘরের একজনকে চাকরি দেবেন ইত্যাদি। কিন্তু সেগুলি তাঁরা বাস্তবে রূপায়িত করেন নি। আবার এখন বলছেন, ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য পঞ্চায়েত রাজ ব্যবস্থা গোটা দেশে চালু করবেন। অবশ্য আমরা জানি তাঁরা তাঁদের দৃষ্টিভঙ্গী তাঁদের নির্বাচিত পথে সেই জিনিস চালু করবেন। প্রকৃত অর্থে আমরা বামপন্থীরা পঞ্চায়েতের মাধ্যমে যে গণ-চেতনার সৃষ্টি করেছি, মানুষকে গণতান্ত্রিক অধিকার দিয়েছি তা তাঁরা ধ্বংস করতে চাইছেন। স্বৈরতান্ত্রিক কাজকর্মের মধ্যে দিয়ে সাধারণ মানুষদের গণতান্ত্রিক অধিকারকে হরণ করার উদ্যোগ তাঁরা গ্রহণ করছেন। তাঁরা জনগণ বলতে বোঝেন বৃহৎ পুঁজিপতিদের, কালোবাজারিদের, ভূস্বামীদের, সামন্ত প্রভুদের। আর আমরা জনগণ বলতে বুঝি, খেটে খাওয়া মেহনতী মানুষদের, যাদের পরিশ্রমে দেশটা টিকে আছে। স্বভাবতই আমাদের এই যে দৃষ্টিভঙ্গী, এই দৃষ্টিভঙ্গীর মাধ্যমেই আমাদের প্রশাসন পরিচালিত হচ্ছে এবং এ বিষয়ে একটা ফিরিস্তি দেওয়া যাচ্ছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আমাদের প্রশাসন যে গণমুখী হয়েছে তার প্রকৃষ্ট উদাহরণ হচ্ছে খরা বন্যার মতো প্রাকৃতিক দুর্যোগগুলির সময়ে মানুষকে রক্ষা করার কাজে আমাদের প্রশাসন, পঞ্চায়েত ইত্যাদি সকলে এক সঙ্গে ঝাঁপিয়ে পড়ে। বার বার তাঁরা সেই ভাবে ঝাঁপিয়ে পড়ে মানুষকে সাহায্য করেছেন। অথচ আমরা আমাদের পাশের রাজ্যগুলির চিত্র যদি দেখি তাহলে দেখব যে, উড়িষ্যার কালাহান্ডিতে দুর্ভিক্ষ হয়ে গেল, সেখানে সেখানকার রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও রকম সাহায্য করা হল না, আমাদের এখান থেকে সাহায্য পাঠাতে হল। বিহারে ভূমিকম্প হয়ে গেল, সেখানকার প্রশাসন সাধারণ মানুষের সাহায্যে এগিয়ে আসে নি! এর থেকেই বোঝা যাচ্ছে আমাদের প্রশাসন কতখানি জনমুখী। কল্যাণকামী প্রশাসন। সুতরাং আমি সাধারণ প্রশাসন খাতের ব্যয় বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন জানিয়ে, বিরোধীদের কাট মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## PRESENTATION REPORT

### Revised Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the Revised Report of the Business Advisory Committee which at its meeting held to-day in my Chamber considered the question of allocation of date and time for the disposal of legislative business and recommended as follows :—

| | |
|---|---|
| **Wednesday, 5.4.89.** | (i) The Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)..... 1 hour. |
| | (ii) Demand No. 73 Cottage and Small Scale Industries Deptt..... 2 hours. |
| | (iii) Demand No. 49 Animal Resources.<br>(iv) Demand No. 50 Development Deptt.<br>..... 2 hours. |
| **Thursday, 6.4.89.** | (i) The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)..... 1 hour. |
| | (ii) Demand No. 39-Labour Deptt.....4 hours. |
| **Monday, 10.4.89.** | (i) Demand No. 69-Power Deptt.....3 hours. |
| | (ii) Demand No. 35-Public Health Engineering Deptt. .....1 hour. |
| **Tuesday, 11.4.89.** | Demand No. 21-Home (Police) Department ..... 4 hours. |
| **Wendesday, 12.4.89.** | (i) Demand No. 25 Public Works<br>(ii) Demand No. 79 Department.....3 hours. |
| | (iii) Demand No. 36 Housing<br>Department..... 1 hour. |

1. The House will sit at 12 Noon on the 5th and 6th April, 1989.

2. There will be no siting of the House on the 7th April, 1989.

Now the Minister-in-charge of Parliamentary Affairs may move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Speaker, Sir, I beg to move that the Revised Report of the Business Advisory Committee, presented this day, be agreed to by the House.

**Mr. Speaker :** I take it that the House agrees.

## Demand Nos 18 and 19

[7-20 — 7-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** মিঃ স্পিকার স্যার, আমার ব্যয় বরাদ্দের পক্ষে — এবং ব্যয় বরাদ্দের বিপক্ষে যতগুলি কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমি — কয়েকটি কথা বলতে চাই। উত্তর হিসাবে যেসব প্রশ্নের অবতারণা এখানে করা হয়েছে প্রথমেই আমি বলি, বারবার বলতে হয় এবং ১২ বছর ধরে বলছি যে এই ধনতান্ত্রিক, সমাজতান্ত্রিক ব্যবস্থায়, শ্রেণী বিভক্ত সমাজে আমূল পরিবর্তন আনা সম্ভব নয়। একজন মাননীয় সদস্য বলেছেন এই কথা, আমি তাঁর সঙ্গে একমত। তিনি বলেছেন, শুধু পশ্চিমবাংলার কথা নয়, সমগ্র ভারতবর্ষের কথা। বিরোধী দলের একজন সদস্য এই কথা বলেছেন। আমি তাঁর সঙ্গে একমত হয়ে বলছি, এইরকম পরিস্থিতিতে আমূল পরিবর্তন আনা সম্ভব নয়, কিন্তু সেই কথা বলে বসে থাকতে চাই না। একটা আমূল পরিবর্তন আনার জন্য আমরা সবাই লড়াই করছি। কিন্তু যতদিন না আসে ততদিন আমাদের এই পরিস্থিতিতে কতটা সুব্যবস্থা করা যায়, জনগণের পক্ষে প্রশাসনকে কিভাবে গড়ে তোলা যায় সেটা আমরা চেষ্টা করে চলেছি এবং এ ব্যাপারে নিশ্চয়ই খানিকটা সাফল্যমন্ডিত হয়েছি। প্রশাসন অর্থাৎ পুলিশ, অফিসার ইত্যাদি ওঁরা কি করবেন না করবেন সেটা নির্ভর করে যে কোনও দল সরকারে আছে। ওঁদের সব সময় দোষ দিয়ে লাভ নেই। যাঁরা সরকারি প্রশাসনে আছেন, অফিসার হোন, কর্মচারী হোন, তাঁদের অনেক সময় উপায় থাকে না যদি একটা প্রতিক্রিয়াশীল সরকার ক্ষমতায় থাকেন, যেমন কংগ্রেস সরকার, তাঁদের পক্ষে অসুবিধা হয়, তাঁদের একটা কার্যসূচি আছে। এখানে একজন মাননীয় সদস্য বললেন রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে প্রশাসন চলছে। নিশ্চয়ই চলছে, তবে আগেকার সরকারের যে দৃষ্টিভঙ্গি ছিল তার থেকে আলাদা রাজনৈতিক দৃষ্টিভঙ্গী এবং

সাধারণ মানুষের পক্ষে কর্মসূচি গ্রহণ করে সেটা রূপায়ণ করার চেষ্টা করছি। আমরা কায়েমী স্বার্থের পক্ষে নই। কংগ্রেস সরকার যখন ক্ষমতায় ছিলেন তখন এটা করতেন। সমাজ বিরোধীদের সঙ্গে লিপ্ত হয়ে যেতেন — এইসব আমরা দেখেছি। আমরা কেন এইসব পথে যাব? এমন কথা বলা হচ্ছে আমরা রাজনীতি করে সরকার গঠন করেছি। আমাদের রাজনৈতিক দলের প্রতীক আছে। সেই রাজনৈতিক দলের প্রতীক নিয়ে যাঁরা জিতেছেন তাঁরাই সরকার গঠন করেন। আমরা বামপন্থী দল হিসাবে জিতেছি সেইজন্য আমরাই সরকার গঠন করেছি, তাতে অপরাধ নেই। কিন্তু পক্ষপাতিত্ব আছে কিনা সেটাই বড় কথা, এটার ব্যবস্থা নিশ্চয়ই করতে হবে এবং তার জন্য আমরা চেষ্টা করে চলেছি যে পক্ষপাতিত্বের অভিযোগ কেউ যেন আমাদের বিরুদ্ধে প্রমাণ করতে না পারে। কংগ্রেস পক্ষের সদস্যরা একই কথা বলে চলেছেন কিন্তু দৃষ্টান্ত দেবার কোনও রকম অভিপ্রায় নেই, হয়ত নেই তাই দিতে পারে না। আমি বারে বারে বলি, আপনাদের আমলে কি হয়েছিল? আমি একটা উদাহরণ দিচ্ছি, আমাদের ১১০০ লোক খুন হয়ে গেল পশ্চিমবাংলায়। কংগ্রেসি গুন্ডারা বেশির ভাগ খুন করেছিল। কিন্তু তাদের বিরুদ্ধে মামলা তো হল না? একটাও মামলা হয় নি। তারপর বলছেন, আমাদের অনেক লোক জেল খাটছেন। যাঁরা ট্রেড-ইউনিয়ন করতেন, কৃষক আন্দোলন করতেন, তাঁরা জেল খাটছেন। এই জিনিস কংগ্রেস আমলে কোনও দিন হয় নি, এই কথা আরও মনে রাখা ভাল। বারে বারে বলছি — মনে থাকে না, কতবার মনে করলেন — আমরা বলছি এদিকে প্রতিনিয়ত দৃষ্টি দিতে হবে, কারণ তা না হলে শিথিলতা আসতে পারে, গাফিলতি হতে পারে এবং যাতে প্রশাসন আমাদের নীতি অনুযায়ী মনিটারিংয়ের ক্ষেত্রে আমাদের কর্মসূচিকে রূপায়িত করার জন্য কাজ করেন সেটা আমাদের দেখতে হবে। জেলা প্রশাসনের ব্যাপার থেকে সেক্রেটারিয়েট পর্যন্ত এটা মনে রেখে আমরা কাজ করছি। এখন সবগুলি বলছি না। আমরা দেখলাম, মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় — তাঁর বক্তব্য রাখার আধ ঘন্টা সময় ছিল, তার মধ্যে তিনি প্রায় ২৫ মিনিট ধরে মালদার ডি. এম.-র সম্বন্ধে বললেন — এবং ওঁকে অনুসরণ করে বিরোধী পক্ষের সকলেই সেই একই কথা বলে গেলেন। ১২ বছরের একটা কেস তুলে ধরলেন। পক্ষপাতিত্বের কথা বললেন, পক্ষপাতিত্ব কি করে প্রমাণ হবে? এতে তো উল্টো প্রমাণ হয়ে যাচ্ছে। এই রকম এখন খুব বেশি বলতে পারব না। মাননীয় সত্য বাপুলি মহাশয়কে বলছি এই রকম কিছু ব্যাপার থাকলে আসবেন আমার কাছে। আপনি তো একবার এসেছিলেন কোনও পুলিশ অফিসারের ব্যাপার নিয়ে, আমি দেখছি সেটা। যদি অন্যায় করে থাকে নিশ্চয়ই তার ব্যবস্থা হবে। আপনি সাধারণ অভিযোগ তুলে ধরুন, ঐ রকম ভাবে নয়। আমি খুশি হয়েছি, এতে বোঝা যাচ্ছে আমাদের পক্ষপাতিত্ব নেই। মালদায় কি হয়েছিল? মালদায় — একজন ডি. এম. এস. পি. ও ছিলেন বোধ হয় — ২ জন খুন হয়ে গেল। আমাদের কাছে যা রিপোর্ট এল তাতে পুলিশ থেকে বলা হয়েছিল আমাদের গুলিতে খুন হয় নি, ডি. এম. বলেছিলেন মনে হচ্ছে ওদের গুলিতেই হতে পারে। আমরা বললাম, আপনি তদন্ত করুন। তিনি আলাদা করে তদন্ত করলেন না, তিনি এ. ডি. এম.-কে বললেন, আপনি তদন্ত করুন। এ. ডি. এম. তদন্ত করে সন্দেহ প্রকাশ

করলেন পুলিশ যেটা করেছে সেটা ঠিক নয়। তিনি আমাদের কাছে এসে রিপোর্ট দিলেন। মুশকিল হয়েছে হাওড়ার ব্যাপারে, গুলিটা পাওয়া যায় নি, দেহ ভেদ করে চলে গেছে। দুজন মারা গেছে, একজন সি. পি. এম.-এর লোক, আর একজন কোনও রাজনৈতিক দলের লোক নয়। আমাদের কাছে ফরেনসিক রিপোর্ট হল ঐ সব দেখে দু একজন আমাদের কাছে বললেন — এতে সন্দেহ হবার কারণ আছে, পুলিশের গুলিতে মারা গেছে কিনা। আমরা বলেছি আমরা এতে সন্তুষ্ট হতে পারছি না, আপনারা ভাল করে তদন্ত করুন। উচ্চ পদস্থ পুলিশ অফিসার তাঁদের হাতে এটা দেওয়া হয়েছে। ফরেনসিক নিয়ম অনুসারে এনকোয়ারি করার জন্য পুলিশ অফিসারকে ভার দেওয়া হয়েছে। কংগ্রেসের একজন প্রধান বক্তা বলে গেলেন। এইসব গুলিকে কি বলে? আমরা যেটা বলেছি এখানে বলা হয়েছে। এটা কি পক্ষপাতিত্ব? উনি বললেন, রাজনৈতিক কারণে পুলিশ পোস্টিং করা হয়েছে, আই. এ. এস.-দের, কোথায় তা বলছেন না, আমরা দেখছি কোনও কোনও বিষয়ে খবর না নিয়েই বলে থাকেন। কংগ্রেসের আমলে খবর নেওয়া হত সে ছাত্র পরিষদের লোক কিনা। সে ছেলেবেলায় কি করেছিল না ছিল। কেন্দ্রীয় সরকারের সার্কুলারই ছিল — শুধু আমাদের বলে নয় — পশ্চিমবঙ্গ এবং কেরল থেকে রিক্রুট করব না। একে বলে পক্ষপাতিত্ব, তা আমরা করি না। এই রকম কেন্দ্রীয় সার্কুলার ছিল। আমরা ঠিক জায়গায় সকলকে পোস্ট করেছি। হয়ত সে ছাত্র পরিষদ ছিল, কিন্তু সে ক্ষেত্রে আমরা বলেছি যে দরকার নেই, এখন কি কাজ করবেন সেটা দেখতে হবে। আমরা জেনে শুনে করেছি। একে কি পক্ষপাতিত্ব বলা যায়? ট্রান্সফারের কথা বলা হচ্ছে, আমরা মিডনাইট ট্রান্সফার করি না। এ রকম অন্যায় আমরা পশ্চিমবঙ্গে করতে চাই না, তাহলে প্রশাসন আর প্রশাসন থাকে না। নড়বড়ে হয়ে যায়। সেজন্য আমরা নিয়ম অনুযায়ী ট্রান্সফার করি। দিল্লিতে কি হয়? বৈদেশিক বিভাগের সেক্রেটারি পি. সি. ব্যানার্জি ট্রান্সফার হলেন, তিনি প্রেসের লোকের কাছ থেকে সেটা জানতে পারলেন যে আগামী কাল থেকে তিনি আর ফরেন সেক্রেটারি থাকবেন না। আমরা চিন্তা করতে পারি না। কংগ্রেস রাজত্বে জডন্স অফ অফিসারস আর বিইং ট্রান্সফারড ওভার নাইট। তাদের রাত্রি ১২টার সময় অর্ডার ধরিয়ে দেওয়া হয়।

[7-30 — 7-40 P.M.]

এই জিনিস হচ্ছে। আমরা কখনও এই জিনিস করি না। একজন আবার অবাঙ্গালী অফিসার সম্বন্ধে বলছিলেন। কেন যে এসব কথা অনর্থক বলেন বুঝি না। এইভাবে দেশের উন্নতি হবে নাকি? কি অপরাধ করেছেন অবাঙ্গালী অফিসাররা? আমার তো অবাঙ্গালী বলে কোনও অফিসারের বিরুদ্ধে কোনও অভিযোগ নেই। অবশ্য অভিযোগ দু চারজনের বিরুদ্ধে থাকতেই পারে, কিন্তু কোনও ভাষায় তাঁরা কথা বলেন তা নিয়ে তো কোনও অভিযোগ নেই। কিন্তু একজন কংগ্রেস নেতা এখানে সেটাই বলে গেলেন। এতে প্রশাসনিক কি লাভ হবে বা ঐক্যের ক্ষেত্রে কি লাভ হবে? কাজেই এসব কথা উচ্চারণ করাও উচিত নয়।

অফিসারদের দোষারোপ করছেন, কিন্তু অফিসাররা তো আমাদের আওতায় কাজ করেন। কিছু বলতে হয় মন্ত্রীদের বলুন, কারণ আমাদের অর্ডার অফিসাররা ক্যারি আউট করেন। কাজেই তাঁদের দোষ দিয়ে লাভ নেই। ত্রুটি হলে আমাদের সমালোচনা করতে পারেন।

তারপর আমরা দেখেছি, বাইরে থেকে এসে কোনও কোনও কেন্দ্রীয় মন্ত্রী এবং কংগ্রেস নেতা আমাদের অফিসারদের শাসাচ্ছেন, "দেখে নেব তোমাদের"। ভাবটা এমন — "এখন না পারি, একশ বছর পরে হলেও তো আসব, তখন তোমাদের দেখে নেব"। এইভাবে যদি তাঁরা শাসিয়ে যান তাহলে প্রশাসন চলতে পারে কখনও? বলছেন, "পক্ষপাতিত্ব করছেন"। আশ্চর্য হল, কংগ্রেস যে অভিযোগ করবেন সেটাই তাঁরা মেনে নেবেন; সেক্ষেত্রে তদন্ত পর্যন্ত করবেন না। তাঁরা ভাবছেন, কংগ্রেস যখন বলছে তখন নিশ্চয়ই আমরা পক্ষপাতিত্ব করছি। তবে অফিসারদের যতটুকু বুঝেছি, তাঁদের আত্মসম্মান বোধ রয়েছে। আর তাঁদের এতে ভয় পাওয়ারও কিছু নেই; কিছু করতে পারবেন না তাঁরা। আমাদের যে কর্মসূচি রয়েছে সেটা তাঁরা রূপায়িত করছেন এবং করে যাবেনও।

তারপর আমি বলছি, ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের সম্বন্ধে দরদ দেখান ওঁরা। সেটা যেমন আপনাদের আছে, আমাদেরও আছে। কিন্তু তাঁরা জানেন না যে, এই ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের প্রমোশন প্রসপেক্টস আগে যা ছিল, বর্তমানের সঙ্গে তার তুলনা হয় না। সেটা আগের চেয়ে ভাল হয়েছে। তারপর ডব্লিউ. বি. সি. এস. অফিসার থেকে আই. এ. এস. পদে প্রমোশন এখন নাকি বন্ধ হয়ে গেছে। বলেছেন, 'আপনারা করছেন না'। কিন্তু এর একটা নিয়ম আছে। একটি কমিটি আছে এক্ষেত্রে। সেখানে আমাদের অফিসাররা থাকেন, কেন্দ্রের অফিসারাও আসেন। তাতে আলোচনা করে কি করে কাকে প্রমোট করতে হবে সেটা নিয়ম অনুযায়ী তাঁরা ঠিক করেন। গত দুই বছর ধরে ডব্লিউ. বি. সি. এস. থেকে আই. এ. এস. পদে প্রমোশনের হারটা অনেক বেড়েছে। ডব্লিউ. বি. সি. এস. থেকে জয়েন্ট সেক্রেটারি, সেক্রেটারি করবার সুপারিশ অ্যাডমিনিস্ট্রেটিভ রির্ফমস কমিটির রিপোর্টেও ছিল। রিপোর্টটিতে আরও কয়েকটি প্রসঙ্গ ছিল। তার ৭০টির মধ্যে ২৫-৩০টি আমরা কার্যকর করেছি এবং আরও করব। সেখানে দেখছি, দুইজন ডব্লিউ. বি. সি. এস. অফিসারকে আমরা জয়েন্ট সেক্রেটারি করেছি, জেনারেল সার্ভিস থেকে একজনকে করেছি, ইঞ্জিনিয়ার এবং ডাক্তার থেকে একজন করে জয়েন্ট সেক্রেটারি করেছি। কাজেই একটু প্রশংসা করবেন আমাদের এই ব্যাপারে, না হলে আপনাদের ভগবান রাগ করবেন।

(ডাঃ মানস ভূঁইয়া ঃ তাহলে ভগবান বিশ্বাস করেন আপনি?)

আপনাদের দেখে সেই বিশ্বাস হারিয়ে ফেলি। সেক্সপিয়ার বলেছিলেন — "হোয়াট ফুল দিজ মর্টালস বি"! আপনাদের মতো লোকদের উদ্দেশ্যেই বোধ হয় তখনকার দিনে কথাগুলি

বলেছিলেন তিনি। আমরা জনগণের পক্ষে কিনা সেটা তো আপনারাই দেখছেন। আমাদের যে নানা রকম লড়াই চলে তার ভয়ে ওরা কি কিছু করেন না? আমাদের অর্ডারের জন্য তারা অপেক্ষা করেন?

আমি আনন্দিত আমি গর্বিত যে বেশির ভাগ ২-৪ জন হয়ত কাজে অবহেলা করেন — ছাপিয়ে পড়েন কাজ করবার জন্য, কর্মচারীরা ঝাঁপিয়ে পড়ে। পঞ্চায়েত সদস্য আছেন, জনগণ আছেন, আপনাদের পক্ষেও পঞ্চায়েত ইত্যাদিতে আছেন তাঁরা ঝাঁপিয়ে পড়েন। এই সব সময় যাঁরা সব আসেন তাঁরা কি অন্য কোনও রাজনীতির কথা ভাবেন নাকি সেই সময়? এই সমস্ত যে কথা বলেন এইগুলি কি বুঝে বলেন, আপনারা অন্ধ নাকি? আর শুধু কেন এটা বলব পঞ্চায়েতে আমরা দেখেছি — অ্যাট অল লেভেল অফ পঞ্চায়েত বিভিন্ন পর্যায়ে আমরা দেখেছি যে সেখানে ডি. এম., এস. সি. ও. এবং বি. ডি. ও. এই সব অফিসাররা বেশির ভাগ ক্ষেত্রে আমাদের সাহায্য করছেন। আমাদের তো এই সব অভিজ্ঞতা ছিল না পঞ্চায়েতী রাজের ব্যাপারে। কারণ কংগ্রেস আমলে দীর্ঘ ১৫-১৬ বছর পঞ্চায়েতের কোনও নির্বাচন হয় নি। এই সব আমাদের অনেক করে শিখতে হয়েছে, তাঁরা অনেক করে শিখেছেন এবং এই শেখানোর মধ্যে আমি বলেছিলাম ডি. এম., এস. ডি. ও. এবং বি. ডি. ও.-দের যে আপনাদের নির্বাচিত প্রতিনিধিদের সঙ্গে কাজ করতে হবে। তাঁরা হয়ত চেয়ারম্যান বা সভাধিপতি ইত্যাদি হবেন, আপনাদের তাঁদেরকে সাহায্য করতে হবে। সেই কাজ করতে গিয়ে আমরা তো নিশ্চই সন্তুষ্ট যে আমাদের পশ্চিমবাংলায় তাঁরা আমাদের সাহায্য করছেন। সেই জন্য আমরা পঞ্চায়েতের এই গতি আমরা দেখতে পাচ্ছি, তার কর্মকান্ড আমরা দেখতে পাচ্ছি। যার জন্য আমরা গর্বিত। তা ছাড়া এখন এখানে একটা পঞ্চায়েত সম্মেলন হচ্ছে, ভাল, সেখানে আমরা অনেকের অভিজ্ঞতা পাব। সর্বভারতীয় অভিজ্ঞতা পেয়ে আরও যদি কিছু উন্নতি করা যায় সেটা দেখব। কাজেই গণমুখী না এই যে কথাটা বলছেন এটা ঠিক নয়। তবে আমি বলছি এটা প্রতিনিয়ত নজর রাখতে হবে, ছেড়ে দিলে চলবে না। সেই জন্য আমি জনগণকে বলেছি যে আপনারা দেখুন আপনাদের যে বিভিন্ন সংগঠন আছে তার মাধ্যমে আপনারা নজর রাখবেন, বলবেন, সমালোচনা করবেন, আমাদের চিঠিপত্র পাঠাবেন যাতে কোনও জায়গায় কোনও দুর্বলতা থাকলে, কোনও গাফিলতি থাকলে, নেতিবাচক দিকগুলি থাকলে সেইগুলির উর্ধ্বে উঠে কাজ করতে পারি। একজন বললে — এই সব ইন্ডিভিজুয়াল কেস কোনও কাট মোশন দেখছি না — লাহিরি বলে একজন ইরিগেশন সেক্রেটারি হয়েছেন — এখানে তাঁর নামও করা হয়েছে — তাঁকে নাকি অন্যকে সুপারসিট করে প্রোমোশন দেওয়া। এটা তো ঠিক নয়। এটা তো কোর্টে গিয়েছিল, কোর্ট থেকে যে ভাবে বলা হয়েছে সেই ভাবেই আমরা করেছি, সিনিয়র মোস্ট হিসাবেই দেওয়া হয়েছে। এখানে যে এই কথাটা বললেন তাতে ওঁকেও সাহায্য করলেন না আর আমাদেরও সাহায্য করলেন না। এইসব বক্তৃতা দিয়ে লাভ কি? তারপর একজন বললেন পি. এস. সি.-র চেয়ারম্যানের নাম করে যে পি. এস. সি.-তে দুবার তাঁকে রেখেছি। আমাদের সিনিয়র মোস্ট

রির্টয়ারড আই. এ. এস. অফিসারদের আমরা করেছি, একবার তো ইঞ্জিনিয়ারকে করেছি। সব ভুল হয়েছে? অদ্ভুত অদ্ভুত কথা শুনছি এখানে এসে। তা আমি কি করব ওঁদের যদি গভর্নর না করেন? তাহলে আমি চেয়ারম্যান করে দিচ্ছি আমার কাজে দেবে? কি অপরাধ করেছেন তাঁরা? একজন পুলিশ অফিসার কি গভর্নর হতে পারেন না? যিনি পাইলট তিনি কি প্রধানমন্ত্রী হতে পারবেন না, যাঁরা ব্যবসা করেন তাঁরা কি রাজনীতি করতে পারবেন না, যিনি ওকালতি করেন তিনি কি রাজনীতি করতে পারবেন না। ওই তো আপনাদের লিডার অফ দি অপোজিশান রাজনীতি করছেন, একবার তিনি মন্ত্রীও হয়েছেন। তারপর আমাদের স্পিকার মহাশয় আছেন। এটা কেন করতে পারবেন না? তারপর হচ্ছে একটা পরস্পর বিরোধী কথা শুনলাম যে ব্যুরোক্রাটরা আপনাদের মন্ত্রী সভা কন্ট্রোল করছেন, মন্ত্রীদের কন্ট্রোল করছেন আবার কেউ কেউ বললেন এই সব পোস্টিং করেন তাঁদের সম্পূর্ণ কন্ট্রোলে রাখবার জন্য। কোনওটা সত্য? আমি বলছি কোনওটা একক ভাবে সত্য নয়। আমরা মন্ত্রীরা ব্যুরোক্রাট অফিসার এক সঙ্গে কাজ করবার চেষ্টা করছি, যৌথ ভাবে কাজ করবার দৃষ্টিভঙ্গী নিয়ে চলবার চেষ্টা করছি। তারপর এ. আর. সি. রিপোর্ট, ডাক্তার মিত্রের রিপোর্ট নিয়ে অনেকে বলেছেন। আমি বলেছি সাব-ডিভিশনে ইত্যাদিতে এইগুলি করছি। সেখানে কোনও অভিযোগ থাকলে বলবেন, আমরা বক্তব্য শুনব। দেবপ্রসাদ বাবু আমার কাছে এসেছিলেন, উনি আমাকে বলেছেন এটা করুন, ওটা করুন, এটা বেঠিক, ওটা ঠিক। আমি বলেছি দেখব। আমরা আলোচনা করে সিদ্ধান্ত নেব শেষ অবধি। আমরা অনেকের সঙ্গে আলোচনা করেছি, আরও আলোচনা করব। আমি এটা দেখব, এটা এমন কিছু অভিযোগ নয়। তারপর আমার শেষ কথা হচ্ছে যেটা একজন তুলেছেন এবং সেটা আনবেনই, সেটা হল আলিপুর নাজারত।

[7-40 — 7-48 P.M.]

আর একটা কথা এনেছেন, সেটা হচ্ছে দুর্নীতির কথা। এমন ভাব দেখাচ্ছেন যে ওঁরাই খুঁজে বার করেছেন। না, আপনারা করেন নি। ডি. এম., ২৪ পরগনা, দুর্নীতির ব্যাপারটা বার করার পর কাগজে সেটা বেরিয়েছে। বিষয়টি সাব-জুডিস আছে, মামলা চলছে, চার্জশিট দেওয়া হয়েছে। এখন এতে কিছু করার নেই, আশা করি, কিছু করা যাবে, দুর্নীতির ব্যাপারটা আমরা দেখব। আমার মনে হয় সব জবাব আমি দিয়েছি। ওঁরা এখানে বিচ্ছিন্ন ভাবে বলেছেন, কোনও কাট মোশন থাকলে আমার পক্ষে জবাব দিতে সুবিধা হত। দার্জিলিংয়ের কথা এখানে উঠেছে। আমরা পুরোপুরি সন্তুষ্ট হতে পারছি না। ওরা এমন কি ঘিষিংয়ের কথাও শুনছে না। হিংসাত্মক কার্যকলাপ সেখানে কিছু কিছু হচ্ছে। চুক্তি হবার পর আমাদের প্রায় ৩৮ জন ওখানে খুন হয়েছে। ওখানে আমরাও আছি আর ওঁরাও আছেন, দুই দলের লোক খুন হয়েছে। আমরা ওঁদের বলেছি, আমাদের সহযোগিতা করুন। এটা শুধু প্রশাসন নিয়ে করা যায় না। আমি আপনাদের বলব, আর একটু প্রশংসা করতে পারতেন। সাম্প্রদায়িক

দাঙ্গা, তফসিল উপজাতিদের উপর নির্যাতন হয় না। এখানে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হয় না, যেটা কংগ্রেসি রাজ্যগুলিতে প্রতিনিয়ত হচ্ছে। এখানে জনগণের যেমন ভূমিকা আছে, তেমনি প্রশাসনেরও একটা ভূমিকা আছে। এই দুইয়ে মিলে যদি আমরা নজর না রাখতাম, আমাদের যদি চেতনা না থাকত, তাহলে কংগ্রেসি রাজ্যে যেমন হচ্ছে তেমন হত। কংগ্রেসি রাজ্যের ব্যাপারে কমিশনের রিপোর্ট আছে যে সেখানে পুলিশের একটা অংশ ভিড়ে গেছে রায়ট-এ। কিন্তু আমাদের এখানে সেটা করতে দিই না। কিন্তু উস্কানী চলছে, ষড়যন্ত্র চলছে, এজন্য আমাদের নজর রাখতে হবে প্রশাসনের। আপনাদের কাছে আবেদন রাখব যে, আমরা একসঙ্গে এগিয়ে যাই। আমরা যদি যৌথ ভাবে কাজ করতে পারি, তাহলে আমরা রাজনৈতিক দাঙ্গা-হাঙ্গামা রোধ করতে পারি। আশা করি আপনারা আমাদের একটু বিবেচনা করবেন এবং মাঝে মাঝে আমাদের একটু প্রশংসা করে দেবেন, তাহলে শুনতে ভালো লাগবে।

**Demand No. 18**

The motions of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 13,79,60,000 be granted for expenditure under Demand No. 18, **Major Head : "2052 — Secretariat - General Services".**

(This is inclusive of a total sum of Rs. 3,44,90,000 already voted on account in March, 1989), was the put and agreed to.

**Demand No. 19**

**Mr. Speaker :** There are 3 Cut Motions on this Demand. I now put to vote all the cut motions except Cut Motion No. 3 on which I understand Division will be demanded.

The motions (Cut Motion No. 1 and 2) of Shri Deba Prasad Sarkar that the Amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

**Mr. Speaker :** Now, I put to vote Cut Motion No. 3 of Shri Subrata Mukherjee.

The motion of Shri Subrata Mukherjee that the Amount of Demand be reduced by Rs. 100/- was then put to vote and a Division taken with the following results :

**Noes : —**

Abul Basar, Shri.

Abdul Quiyom Molla, Shri.

Abdur Rezzak Molla, Shri.

Abdus Sobhan Gazi, Shri.

Bal, Shri Shakti Prasad.

Basu, Shri Bimal Kanti.

Basu, Shri Jyoti.

Bauri, Shri Madan.

Bera, Shrimati Chhaya.

Bhattacharya, Shri Buddhadeb.

Biswas, Shri Benoy Krishna,

Biswas, Shri Chittaranjan.

Biswas, Shri Jayanta Kumar.

Biswas, Shri Kumud Ranjan.

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Surya.

Chatterjee, Shri Anjan.

Chatterjee, Shri Dhirendra Nath.

Chatterjee, Shrimati Nirupama.

Chatterjee, Shri Tarun.

Chowdhury, Shri Bansa Gopal.

Chowdhury, Shri Sibendranarayan.

Das, Shri Ananda Gopal.

Das, Shri Paresh Nath.

De, Shri Sunil.

Deb, Shri Gautam

Dey, Shri Lakshmi Kanta.

Dey, Shri Narenda Nath.

Doloi, Shri Siba Prasad.

Duley, Shri Krishna Prasad.

Ghatak, Shri Santi Ranjan.

Ghosh, Shri Kamakhya Charan.

Ghosh, Shrimati Minati.

Ghosh, Shri Satyendranath.

Giri, Prof Sudhir Kumar.

Habib Mustafa, Shri.

Hazra, Shri Haran.

Hira, Shri Sumanta Kumar.

Jana, Shri Haripada.

Joarder, Shri Dinesh.

Kar, Shrimati Anju.

Kar, Shri Nani.

Khan, Shri Sukhendu.

Konar, Shrimati Maharani.

Kumar, Shri Pandab.

Kunar, Shri Himansu.

Kundu, Shri Gour Chandra.

Mahato, Shri Satya Ranjan.

Maity, Shri Gunadhar.

Majhi, Shri Raicharan.

Majhi, Shri Surendra Nath.

Maji, Shri Pannalal.

Majumdar, Shri Sunil Kumar.

Malakar, Shri Nani Gopal.

Malik, Shri Sreedhar.

Malick, Shri Shiba Prasad.

Mamtaz Begum, Shrimati.

Mandal, Shri Prabhanjan Kumar.

Mandal, Shri Sukumar.

Mandi, Shri Rampada.

Mitra, Shri Biswanath.

Mitra, Shrimati Jayashree.

Mitra, Shri Ranjit.

Mohammad, Shri Shelim.

Mohanta, Shri Madhabendu.

Mojumdar, Shri Hemen.

Mondal, Shri Kshiti Ranjan.

Mondal, Shri Raj Kumar.

Mondal, Shri Shashanka Sekhar.

Mukherjee, Shri Amritendu.

Mukherjee, Shri Anil.

Mukherjee, Shri Rabin.

Mukhopadhyay, Dr. Ambarish.

Murmu, Shri Sarkar.

Najmul Haque, Shri.

Naskar, Shri Sundar.

Nazmul Haque, Shri.

Patra, Shri Amiya.

Pradhan, Shri Prasanta.

Pramanik, Shri Radhika Ranjan.

Ray, Shri Achintya Krishna.

Ray, Shri Birendra Narayan.

Ray, Shri Dwijendra Nath.

Ray, Shri Narmada.

Ray, Shri Subhas Chandra.

Roy, Shri Dhirendra Nath.

Roy, Shri Hemanta.

Roy, Shri Tapan.

Saha, Shri Kripa Sindhu.

Sar, Shri Nikhilananda.

Saren, Shri Ananta.

Sarkar, Shri Nayan Chandra.

Satpathi, Shri Abani Bhusan.

Sen, Shri Sachin.

Sen Gupta, Shri Dipak.

Seth, Shri Lakshman Chandra.

Sinha, Shri Khagendra.

Sinha, Shri Probodh Chandra.

Sinha, Shri Santosh Kumar.

Sur, Shri Prasanta Kumar.

Ayes : —

Abdus Sattar, Shri.

Bandyopadhyay, Shri Sudip.

Banerjee, Shri Amar.

Bapuli, Shri Satya Ranjan.

Gyan Singh Sohanpal, Shri.

Mannan Hossain, Shri.

Ram Peyari Ram, Shri.

**Abstentions : —**

Purkait, Shri Prabodh.

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 7 and the Noes 100 and the Abstentions 2.

The motion was lost.

**Demand No. 19**

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 13,56,56,000 be granted for expenditure under Demand No. 19, **Major Head : "2053** — District Administration".

(This is inclusive of a total sum of Rs. 3,39,14,000 already voted on account in March, 1989), was the put and agreed to.

**Mr. Speaker** : I have received a letter from the Commissioner of police, Calcutta, intimating that Shri Asok Ghosh, M. L. A., was arrested from Auckland Road in front of the South Gate of the Assembly House, Calcutta, at about 13-45 hours on 4.4.89, vide Hare Street P. S. Case No. 350 dated 4.4.89, under Section 143/188 IPC for violating the prohibitory orders under Section 144 Cr. P. C. in force in the area and he is still in custody. Further report is awaiting from the Commissioner.

**ADJOURNMENT**

The House was then adjourned at 7.48 P.M. till 12 Noon on Wednesday, the 5th April, 1989 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 5th April, 1989 at 12.00 noon.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 9 Ministers, 4 Ministers of State and 185 Members.

## Held over Starred Questions
## (to which oral answers were given)

### Irregularities in contracts by the Himalayan Milk Producers' Union Ltd.

*72. (Admitted question No *380.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-Charge of the Animal Resources Development Department be pleased to State—

(a) Whether the State Government has received any complaint/ report alleging certain irregularities in the award of contracts to some contractors by the Himalayan Milk Producers' Union Ltd. during the past two years;

(b) if so—

(i) the brief outline of the reports/complaints received by the State Government in this regard and

(ii) the steps taken or proposed to be taken by the State Government in the matter?

**Shri Prabhas Chandra Phodikar :** (a) No.

(b)(i) Does not arise.

(ii) Does not arise.

[12-00—12-10 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যা বললেন এই সম্বন্ধে উত্তরবঙ্গের সংবাদপত্রে কিছু খবর বেরিয়েছিল, সেই সম্বন্ধে উনি অবহিত আছেন কি? এবং

উত্তরবঙ্গের এক সাংবাদিকের উপর আক্রমণ হওয়ায় তিনি মারা গিয়েছেন, এই সম্বন্ধে উনি কি অবহিত আছেন?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার :** প্রশ্নটা ছিল স্টেট গভর্নমেন্টের কাছে কোনও কমপ্লেন এসেছে কি না, স্টেট গভর্নমেন্টের কাছে আসেনি, ওয়েস্ট বেঙ্গল মিল্ক প্রডিউসার ফেডারেশনের কাছেও আসেনি।

**ডাঃ সুদীপ্ত রায় :** উত্তরবঙ্গের সংবাদপত্রে বিস্তারিতভাবে বেরিয়েছিল, এই ব্যাপারে আপনি কি অবহিত আছেন?

**মিঃ স্পিকার :** সংবাদপত্রে কি বেরিয়েছে না বেরিয়েছে Government has not receiving complaint কাল যদি সংবাদপত্রে আমার বাবার নাম অন্য ছেপে দেয় তাহলে কি অন্য রকম হয়ে যাবে, সবই যদি খবরের কাগজ ফলো করে চলতে হয় তাহলে তো দেশ গোল্লায় চলে যাবে।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Honourable Minister be pleased to state whether the Government is aware of the irregularities in the award of contracts to some contractors by the Himalayan Milk Producers' Union Ltd. during the past two years.

**Shri Prabhas Chandra Phodikar :** It has been confirmed by the Himalayan Milk Producers' Union Ltd. That has been done following the tender rules which are applicable. There have not been any irregularities.

### Construction of Primary School Buildings

***178.** (Admitted question No. *1465.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department be pleased to State—

(a) whether there have been some shortfalls in utilising the provisions made in the Budgets for construcion of Primary School Buildings and Establishment of Primary Schools. in grant No. 34 during the last years;

(b) if so—

(i) where these shortfalls occured, and

(ii) the reasons for such shortfalls ?

**Shri Kanti Biswas :** (a) This Govt. in the Education Deptt.(P&S) is not aware of any such provisions to Grant No.34

(b) i) Does not arise.

(ii) Does not arise.

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, গত বছরের বাজেটে প্রাইমারি স্কুলের জন্য কত টাকা অনুমোদন করেছিলেন এবং তার মধ্যে কতগুলি ইমপ্লিমেন্ট হয়েছে?

**মিঃ স্পিকার :** সেটা তো গত বছরের বাজেটেই পাবেন; আর ওটা নোটিশ দেবেন, জানতে পারবেন।

### Performance of sponsored school

***57.** (Admitted question No. *410.) **Dr. Motahar Hossain :** Will the Minister-in-Charge of the education (Primary and Secondary) Department be pleased to state, what was the performance of state managed or sponsored schools in comparison with other school as par the Merit List of the last Madhyamik examination ?

**Shri Kanti Biswas :** The performance of State managed or sponsored schools in comparision with other school as per the Merit List of the last Madhyamic Examination is inspiring and exciting which will be revealed from the following table—

| | All Schools State | Managed/ Sponsored School |
|---|---|---|
| 1.Percentage of candidates placed in 1st Division | 6.27% | 35.2% |
| 2.Percentage of candidates placed in 2nd Division | 21.43% | 37.1% |
| 3.Percentage of Successful candidates | 50.00% | 35.2% |

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি—আপনি পা[illegible] কথা

বললেন, কিন্তু এটা কি সত্য নয় যে, কলকাতার স্কুলগুলি থেকে কোনও ছাত্র ভাল রেজাল্ট করতে পারেনি? অবশ্য ২৪-পরগনা জেলার বিজয়গড় স্কুল থেকে ভাল রেজাল্ট করা ছেলের নাম পাওয়া গেছে। আমার জিজ্ঞাস্য, কলকাতার স্কুলগুলির এই রেজাল্ট হল কেন?

**মিঃ স্পিকার :** অনেক সরকারি স্কুল আছে। কোন স্কুলের কথা বলছেন? এইভাবে প্রশ্ন হয় না।

**ডাঃ সুদীপ্ত রায় :** হিন্দি স্কুল সম্বন্ধে বলছি।

**মিঃ স্পিকার :** প্রশ্ন এইভাবে হয় না।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department be please to state, what is the performance of the other school and the state managed or sponsored school ?

**Shri Kanti Biswas :** In my written reply it has been mentioned about the performance of State manage or sponsored. First, second and third was done according to their Merit. Candidates of others schools it has been stated in my written reply. So you will get answers there.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department be pleased to State what steps actually been taken to increase the duty performance of the employees in both schools ?

**Shri Kanti Biswas :** We are trying to increase the duty performance of the teachers and non-teaching staff. When our inspection team inspected the various schools, at that time they placed various demand. I think their demands would meet up and duty performance would increase.

## Starred Questions

### (to which oral answers were given)

### চড়াবিদ্যা রামকৃষ্ণ শিক্ষা নিকেতন

***৫২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭২।) **শ্রীসুভাষ নস্কর :** শিক্ষা (প্রাথমি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার বাসন্তী ব্লকে "চড়াবিদ্যা রামকৃষ্ণ

শিক্ষা নিকেতন" নামে একটি জুনিয়র হাইস্কুলের অনুমোদনের জন্য সরকারের নিকট আবেদন করা হইয়াছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে বিদ্যালয়টি অনুমোদনের বিষয়ে সরকার কি কোনও সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন?

***৫২১। শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) কোনও বিদ্যালয়ের অনুমোদনের জন্য সরকার কোনও বিদ্যালয়ের নিকট হতে কোনও আবেদনপত্র গ্রহণ করেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** জুনিয়র হাই থেকে হাই স্কুলে আপগ্রেডেশনের ক্ষেত্রে ইনস্পেকশন টিম যেগুলো করেছেন, তার বাইরে যেগুলো খুব প্রয়োজনীয়তা আছে অর্থাৎ ১৯৭৫ সালের আগের পারফর্মেন্স অনুযায়ী যেগুলো দিয়ে দেওয়া দরকার ছিল সেগুলো আপগ্রেডেড করা হয় নি। কিন্তু সেক্ষেত্রে উপযোগিতা অনস্বীকার্য। সেক্ষেত্রে কি করে দরখাস্ত করলে তার অনুমোদন পাওয়া যেতে পারে জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের প্রশ্নে উত্তর এর আগেও একাধিকবার জানিয়েছি যে, জেলা পরিষদ বা পৌরসভায় এইরকম বিদ্যালয় স্থাপনের জন্য তাদের মাধ্যমে প্রস্তাব এলে সেটা গ্রহণ করা হয়। আমরা যে নীতি অনুসরণ করি তাতে সরাসরি এইরকম প্রস্তাব পাঠাবার সুযোগ নেই। কাজেই এইরকম কোনও প্রস্তাব থাকলে সেটা তাঁদের মাধ্যমে পাঠাবেন, ভেবে দেখবো।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী বললেন, এক্ষেত্রে সরাসরি প্রস্তাব দেবার অবকাশ আপাতত সরকারের বিবেচনাধীন নয়। আমার প্রশ্ন, একজন বিধায়ক—তিনি যে জেলারই হোন না কেন—তিনি জনগনের নির্বাচিত প্রতিনিধি। সেক্ষেত্রে তাঁরা আপনার শিক্ষা দপ্তরে শিক্ষা সম্পর্কিত কোনও প্রস্তাব কেন পাঠাতে পারবেন না? কেন এই সিদ্ধান্ত নিয়েছেন?

[12-10—12-20 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের সঙ্গে আমার প্রশ্নের ঠিক সঙ্গতি থাকল না। আপনি বললেন শিক্ষা সংক্রান্ত কোনও প্রস্তাব পাঠাতে পারবে না কেন? শিক্ষা সম্পর্কিত যেকোনও প্রস্তাব পাঠাতে পারে। শিক্ষা সম্পর্কিত প্রস্তাব আর বিদ্যালয় স্থাপন সম্পর্কিত প্রস্তাব এক জিনিস নয়। আপনি যেকথা বলেছেন শিক্ষা সংক্রান্ত কোনও প্রস্তাবে বাধা আছে কিনা কোনও বাধা নেই। শিক্ষা সম্পর্কিত ব্যাপারে বিভিন্ন পরামর্শ, সমালোচনা আপনি নিশ্চয়ই পাঠাতে পারেন, আমার কাছে চিঠি লিখে উত্তর পাননি এই রকম ঘটনা নেই। জেলা পরিষদের সাথে যুক্ত হয়ে জেলা স্তরে উন্নয়নপর্ষদ গঠন করবার ব্যবস্থা করেছি। জেলার জাতীয় উন্নয়নের ব্যাপারে জেলা উন্নয়ন সমন্বয় সমিতি গঠন করে দিয়েছি, জেলা পরিষদ

থেকে সমন্বয় সমিতির মাধ্যমে প্রস্তাব আসলে যে কোনও উন্নয়ন মূলক কাজ হবে সেই দিকে লক্ষ্য রেখে আমরা এই সিদ্ধান্ত নিয়েছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল** : আমার সাপ্লিমেন্টারি হচ্ছে চলতি আর্থিক বছরে আপগ্রেডেশনের কোনও ভাবনা-চিন্তা আপনার দপ্তরে বিবেচনাধীন আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস** : যখন বাজেট আলোচনা করবেন তখন এই প্রশ্নের জবাব দেব, এত আগে কি করে দেব।

**মিঃ স্পিকার** : সমস্ত এম এল এ জেলা পরিষদের সদস্য, ওখান থেকে যে প্রস্তাব আসে তা জেলা পরিষদে আলোচিত হয়ে আসে। ওখানে এম এল এ-রা অংশ গ্রহণের সুযোগ পান, প্রস্তাব রাখার জায়গা পান।

**শ্রী মনীন্দ্রনাথ জানা** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন জেলা পরিষদ থেকে রেকমেন্ডেশন আপনার বিভাগে এলে আপনার বাজেট পার্মিট করলে নতুন স্কুল স্থাপন করতে পারেন এই পলিসি হওয়ার পর এখন পর্যন্ত এখানে এই রকম স্কুল স্থাপিত হয়েছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস** : সংখ্যা এখন বলতে পারব না, তবে এই রকম হয়েছে এটা বলতে পারি। আপনি আনুষ্ঠানিকভাবে জিজ্ঞাসা করলে সংখ্যাটা বলতে পারব, কিন্তু এই রকম হয়েছে বলতে পারি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য** : জেলা পরিষদ থেকে প্রস্তাব আসে না, প্রস্তাব আসে শিক্ষার স্থায়ী সমিতি থেকে এবং সেই শিক্ষার স্থায়ী সমিতিতে এম এল এ-রা মেম্বার নন এটা আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি।

**শ্রী কান্তি বিশ্বাস** : মাননীয় সদস্যকে জানাচ্ছি শিক্ষার স্থায়ী সমিতির পক্ষ থেকে কোনও প্রস্তাব আমাদের কাছে আসে না, শিক্ষার স্থায়ী সমিতি সরাসরি সরকারের কাছে কোনও প্রস্তাব পাঠায় না, শিক্ষার স্থায়ি সমিতি জেলা পরিষদের কাছে পাঠায়, জেলা পরিষদের কাছ থেকে আমাদের কাছে প্রস্তাব আসে। আমরা প্রস্তাব পাই সরাসরি জেলা পরিষদের কাছ থেকে।

**মিঃ স্পিকার** : সত্যপদ বাবু, সমস্ত জেলা পরিষদে বিভিন্ন রকমের স্থায়ী সমিতি আছে—শিক্ষা, কৃষি ইত্যাদি নানা রকম আছে। তাঁরা তাঁদের প্রস্তাব রেকমেন্ডেশন জেলা পরিষদের সামনে রাখে। পরিষদের জেনারেল বডির মিটিংএ অনুমোদিত না হলে জেলা পরিষদ সরকারের কাছে পাঠাতে পারে না। এছাড়া অন্য কোনও পদ্ধতি নেই।

**শ্রী দীপক সেনগুপ্ত** : একথা ঠিক জেলা পরিষদের মাধ্যমে এই সুপারিশ আসে। আমার প্রশ্ন হচ্ছে, বিধানসভার সদস্যদের কিছু দায়িত্ব আছে এবং তারা সরাসরি মন্ত্রী এবং

দপ্তরের সঙ্গে যোগাযোগ করতে পারেন কাজেই বিধানসভার সদস্যদের পক্ষ থেকে যদি কোনও প্রস্তাব আসে তাহলে সেটা জেলা পরিষদের কাছে পাঠাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একজন নির্বাচিত প্রতিনিধি যদি কোনও চিঠি পাঠান তাহলে সেই চিঠিকে যথাযোগ্য মর্যাদা আমাদের দিতেই হবে। যদি আমার বিভাগ সম্বন্ধে কোনও চিঠি পাঠান তাহলে আমি সেটা যথাযোগ্য স্থানে পাঠিয়ে দেই এবং যদি জেলা পরিষদ সম্পর্কে চিঠি হয় তাহলে তাদের কাছে পাঠিয়ে দেই এবং তাতে লিখে দেওয়া হয়, মাননীয় সদস্য চিঠি পাঠিয়েছেন, এটা বিবেচনা করবেন।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** সরকারের কাছে এমন কোনও তথ্য আছে কি, কতগুলি হাই স্কুল এবং জুনিয়র হাই স্কুলের দরখাস্ত অনুমোদনের জন্য পেন্ডিং আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা অপ্রাসঙ্গিক প্রশ্ন কাজেই জবাব দেব না।

### ফরাক্কা শিল্পোন্নয়ন কেন্দ্র স্থাপন

***৫২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৯।) **শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কায় শিল্পোন্নয়ন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ' হইলে উহা কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** (ক) শিল্প তালুক স্থাপনের সম্ভাব্যতা খতিয়ে দেখা হলে জমির জন্য চেষ্টা হচ্ছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরনের শিল্প উন্নয়ন কেন্দ্র পশ্চিমবাংলার আর কোথায় কোথায় করবার কথা আপনার দপ্তর বিবেচনা করছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** মেদিনীপুর জেলার তমলুক, হলদিয়া, হাওড়া জেলার বাউড়িয়া, উত্তর ২৪ পরগনা অশোকনগর এবং উত্তরবঙ্গে রানিনগর এবং ডাবগ্রামে হচ্ছে। মালদহতে গ্রোথ সেন্টার তৈরি হচ্ছে। আমরা একটা পরিকল্পনা করে পশ্চিমবাংলার সর্বত্র এটা করার কথা ভাবছি। মুর্শিদাবাদের ফরাক্কাতে থার্মাল প্ল্যান্টের জমি নেবার জন্য ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে কথাবার্তা চলছে।

## আদিবাসী ছাত্রাবাসে কুক্‌দের মাসিক বেতন প্রদান

***৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০১।) শ্রী সুরেন্দ্রনাথ মাঝি এবং শ্রী বিক্রম টুডু ঃ** তপসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আদিবাসী ছাত্রাবাসে কুক্‌দের মাসিক বেতন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উহা কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** (ক) সরকার কর্তৃক পরিচালিত ছাত্রাবাস ছাড়া যে সব আদিবাসী ছাত্রাবাস নির্মাণের সময় এই বিভাগ কেবলমাত্র এককালীন অনুদান মঞ্জুর করে সেই সব আদিবাসী ছাত্রাবাসে কুক (পাচক)দের মাসিক বেতন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-20—12-30 P.M.]

**শ্রী নটবর বাগদি ঃ** যে সমস্ত হোস্টেলে আদিবাসী ছাত্র আছে এই জন্য টাকা দেওয়া হয়—এই টাকা কিভাবে দেওয়া হয়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আদিবাসী ছাত্র এবং আদিবাসী ও তফসিলিভুক্ত ছাত্র যেসব হোস্টেলে আছে তাদের কুক দেওয়া হয়। আর অষ্টম শ্রেণী পর্যন্ত ছাত্রদের জন্য বা অন্য সংগঠন যেসব আছে তাদের বছরে থোক টাকা দেওয়া হয় ম্যানেজিং কমিটিকে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** আর একটা কথা যে সমস্ত স্কুলে হোস্টেল আছে গভর্নমেন্ট সেখানে গ্রান্ট দেয় লোকাল ম্যানেজিং কমিটিকে। কিন্তু হোস্টেলের পাচক আছে তাদের স্থায়ী কর্মী হিসাবে নিয়োগ পত্র বা মাসিক বেতন হিসাবে দেবার কথা ঘোষণা করেছিলেন সে সম্বন্ধে কি ব্যবস্থা হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি আগে নির্দিষ্ট উত্তর দিয়েছি—স্কুলের হেড মাস্টার বা ম্যানেজিং কমিটিকে যারা স্কুল চালাচ্ছেন তাদের থোক টাকা ধরে দেওয়া হয়। তারাই সব ব্যবস্থা করেন—সরকার পরিচালনা করেন না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** এই সব আদিবাসী স্কুলে যে গভর্নমেন্ট গ্রান্ট দেয় এই টাকা নিয়মিত যাচ্ছে না। যার ফলে লোক্যালি হোস্টেল চালাবার জন্য ম্যানেজিং কমিটিকে ধার

করে চালাতে হচ্ছে এবং এজন্য তাদের খুব অসুবিধায় পড়তে হয়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** সমস্যা আছে এবং এটা পুরানো সমস্যা। স্কুলের হেড মাস্টার সরকারি অফিসে এই সমস্ত দরখাস্ত সরকারের কাছে পাঠান। তারা এই দরখাস্ত দিতে দেরি করে বলে এই সমস্যা হয়। আমরা এদের সঙ্গে আলোচনা করেছি এবং যাতে তাড়াতাড়ি করে দরখাস্ত পাঠান তার চেষ্টা করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে স্কুল কর্তৃপক্ষ দরখাস্ত ঠিক সময়ে সময়ে না পাঠাবার জন্য বিলম্বে পাঠাবার জন্য দেরি হয়। এটা কি সত্য যে স্কুল কর্তৃপক্ষ ঠিক সময়ে দরখাস্ত পাঠানো সত্ত্বেও আপনার দপ্তর এবং অর্থ দপ্তরের সঙ্গে এদিক ওদিক হবার জন্য দেরি হয়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এটা ঠিক নয়, স্কুল কর্তৃপক্ষ ঠিকমতো দরখাস্ত পাঠায় না বলেই এই জিনিস ঘটে।

**শ্রী তপন রায় ঃ** আদিবাসী হোস্টেলের বেশির ভাগ ক্ষেত্রে স্কুলে সেটা করে। এখানে এই সব কাজের জন্য পেড বা সুপার পোস্টস করার কথা ভাবছেন কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** না।

**শ্রী শিবপ্রসাদ দোলুই ঃ** এই সব হোস্টেলে যারা রান্না করার লোক আছে, তাদের আলাদা বেতন দেওয়া হয়—না যে টাকা দেওয়া হয় সেটা তার মধ্যেই আছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** হোস্টেলে যে নির্দিস্ট গ্রান্ট দেওয়া হয় আদবাসীদের ক্ষেত্রে এবং সেই হোস্টেলের ঠাকুর, চাকরের দায় দায়িত্ব স্কুলের, আমাদের নয়। সেটা প্রাইভেট স্কুলের নিজস্ব হোস্টেল। আর আশ্রম যেগুলি আছে সেখানে স্কুল বা অন্য কোনও সংস্থাকে সরকার থেকে এক-কালীন কিছু গ্রান্ট দিয়ে দেওয়া হয়। একটা নির্দিষ্ট স্কীম আছে, তার মধ্যেই ঠাকুর চাকরদের মাইনেও আছে। সেই স্কীম অনুযায়ী আশ্রম হোস্টেলের ঠাকুর, চাকররা মাইনে পেয়ে থাকে।

**শ্রী অনন্ত সোরেন ঃ** আপনি ছাত্রাবাসের কুকের বিষয়ে প্রশ্নের উত্তর যেটা দিলেন সেটা আমি মন দিয়ে শুনলাম। জুনিয়র হাই স্কুলের যেসব ছাত্রাবাস আছে, সেখানে যারা রান্না করছে সেই কুকদের সরকারি ভাবে নিয়োগের কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** জুনিয়র হাই স্কুল বা হাই স্কুলের সেগুলি নিজস্ব ছাত্রাবাস। কিছু জুনিয়র হাই স্কুলের পরিচালনাধীন আশ্রম ছাত্রাবাস আছে। সেই আশ্রম ছাত্রাবাসকে বার্ষিক ৫২ হাজার টাকা দেওয়া হয়, এই রকমই ফিগার হবে। এর মধ্যেই কিন্তু ঠাকুর, চাকরের মাইনেও ধরা আছে। ম্যানেজমেন্ট কমিটিই তাদের মাইনে পত্র ইত্যাদি দেয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** আশ্রম হস্টেল পরিচালনার জন্য পরিচালন সমিতি আছে কিনা এবং থাকলে কিভাবে এই পরিচালন সমিতি নির্বাচিত হয়? নির্বাচিত লোকদের নিয়ে হয়েছে। সেখানে পঞ্চায়েত বা অন্যান্য স্তরের লোক আছে, কিছু সরকারি নমিনি বেসরকারি লোকও আছে। তাদের একটা নমিনেটেড কমিটি আছে এই আশ্রম হস্টেল পরিচালনার জন্য।

**"রুরাল অ্যালাউন্স" প্রাপ্ত মাধ্যমিক শিক্ষক**

***৫২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪০০।) **শ্রী পরেশনাথ দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামের মাধ্যমিক শিক্ষকদের মধ্যে কোন শ্রেণীর শিক্ষকরা 'রুরাল অ্যালাউন্স" পেয়ে থাকেন; এবং

(খ) মিউনিসিপ্যালিটি এলাকায় বসবাসকারি শিক্ষকরা কি "রুরাল অ্যালাউন্স" পাওয়ার যোগ্য?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) স্নাতক বা স্নাতকোত্তর শিক্ষণপ্রাপ্ত শিক্ষকরা যাঁরা গ্রামাঞ্চলের বিদ্যালয়ে শিক্ষকতা করেন এবং ঐ বিদ্যালয়ের সন্নিহিত অঞ্চলে বাস করেন, কেবলমাত্র তাঁরাই এই ভাতা পেয়ে থাকেন।

(খ) না।

**শ্রী পরেশনাথ দাস ঃ** সন্নিহিত এলাকার কথা আপনি বললেন। নির্দিষ্ট স্কুল থেকে তার দূরত্ব কত কিলোমিটার হতে পারে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখানে সরকারি আদেশে বলা হয়েছে, সন্নিহিত এলাকার ব্যাখ্যা হচ্ছে এই, যেসমস্ত এলাকা থেকে ছাত্র ছাত্রীরা সেই বিদ্যালয়ে অধ্যায়ন করবার জন্য আসে সেটাকেই সন্নিহিত এলাকা বলে বিবেচনা করা হয়। সেইজন্য বিভিন্ন সন্নিহিত এলাকার বিভিন্ন রকম ব্যাখ্যা হয়। খুব ঘন বসতিপূর্ণ এলাকা হলে তার সন্নিহিত এলাকা ১ মাইল বা এক কিলোমিটার হবে। আর সেখানে হালকা জনবসতি আছে, সেখানে সন্নিহিত এলাকা বলতে ৫ কিলোমিটার বোঝাবে। সেই জন্য পশ্চাত দেশের ছাত্র ছাত্রীরা যে বিদ্যালয়ে আসে সেই বিদ্যালয় এলাকার সন্নিহিত এলাকা বলে বিবেচিত করা হয়।

**শ্রী পরেশনাথ দাস ঃ** একটি গ্রামের কি একাধিক সন্নিহিত এলাকা হতে পারে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্বাভাবিক ভাবেই হতে পারে। একটি স্কুলে আশপাশের ছেলেদের মধ্যে থেকে সন্নিহিত এলাকা বিস্তারিত হয়, যদি সেখানকার ছাত্র ছাত্রীরা সাধারণ ভাবে সেই স্কুলে এসে থাকে।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মিউনিসিপ্যালিটি এলাকায় বাস করবেন, অথচ রুরাল এরিয়ায় শিক্ষকতা করছেন, তারা এই অ্যালাওয়েন্স পাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** না, সন্নিহিত এলাকার পাবেন না। যারা ওখানে বসবাস করেন তারাও পাবেন না।

[12-30—12-40 P.M.]

**শ্রী ধর মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যেসব এলাকা রুরাল এলাকা, পঞ্চায়েত এলাকা, সেই এলাকায় স্কুলে যারা শিক্ষকতা করেন, তারমধ্যে এখন যেগুলি মিউনিসিপ্যালিটি হয়ে গিয়েছে সেখানকার শিক্ষকরা এই সুযোগ পাবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** যখনই পৌরসভা এলাকার মধ্যে আসবে তখন এই শিক্ষকরা এই রুর‍্যাল অ্যালাউন্স পাওয়া থেকে বঞ্চিত থাকবেন। পৌরসভার সুবাদে এই সুযোগ থেকে তারা বঞ্চিত থাকবেন।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে পশ্চিমবঙ্গে এমন অনেক জায়গা আছে যেটা শহর কিন্তু সেখানে পঞ্চায়েতের ভোট হয়। সেখানে যে স্কুল আছে সেই স্কুলে আবার হাউসরেন্ট পায়। কিন্তু যেহেতু পঞ্চায়েতের অন্তর্ভুক্ত তার পাশে এক কিলোমিটারের মধ্যে কোনও স্কুল যায়। তারা রুরাল অ্যালাউন্স পাবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** এখানে পরিস্কার বলা আছে যে পৌরসভা এবং পঞ্চায়েত এলাকা, সে শহর হতে পারে, যদি পৌরসভা হিসাবে স্বীকৃত না হয় তাহলে স্বাভাবিকভাবে তারা রুরাল অ্যালাউন্স পাবে। হাউসরেন্টের সঙ্গে এর সম্পর্কে নেই। হাউস রেন্টের প্রশ্নটা আলাদা প্রশ্ন।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ব্লক এরিয়ার সাথে রুর‍্যাল এরিয়ার তফাত কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** রুর‍্যাল এরিয়ার সঙ্গে ব্লক শব্দের কোনও সম্পর্ক নেই। রুর‍্যাল এরিয়া সম্পর্কে সরকারি যে আদেশ তারমধ্যে ব্লক এলাকা বলে কোনও শব্দ উল্লেখ নেই। হাউস রেন্টের যে সরকারি আদেশ তারমধ্যে ব্লকের কথা আছে। হাউস রেন্ট সম্পর্কে আলাদা প্রশ্ন করলে তখন ব্লকের কি ব্যাখ্যা সেটা জানিয়ে দেব।

### বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে পশু চিকিৎসালয়

***৫২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৪।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলার বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে পশু চিকিৎসা কেন্দ্রের সংখ্যা কত?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার** ঃ প্রাণী স্বাস্থ্য কেন্দ্রের পরিসংখ্যান বিধানসভা এলাকা ভিত্তিক রাখা হয় না, রাখা হয় ব্লক এলাকা ভিত্তিক। বান্দোয়ান ব্লকে প্রাণীস্বাস্থ্য কেন্দ্রের মোট সংখ্যা ৬। বান্দোয়ান ব্লক সংলগ্ন মানবাজার ১নং মানবাজার ২নং এবং বড়বাজার ব্লকে প্রতিটিতেই প্রাণীস্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা ৬।

**শ্রী গোবিন্দ বাউরি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তিনি যে সংখ্যার কথাটা বললেন তার কতগুলিতে পশু চিকিৎসক আছেন এবং কতগুলিতে নেই?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার** ঃ যেগুলি স্টেট অ্যানিমাল হেলথ সেন্টার, ব্লক অ্যানিমাল হেলথ সেন্টার সেগুলিতে আছে। কিন্তু এড সেন্টারে, সেখানে থাকে না, সেখানে ভি এ পি রা থাকেন।

## একজন শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়

*৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৫।) **শ্রীমতী মমতা মুখোপাধ্যায় এবং শ্রী লক্ষ্মীরাম কিস্কু** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় একজন শিক্ষক বিশিষ্ট স্কুলের সংখ্যা কত; এবং

(খ) ঐ সকল স্কুলে দ্বিতীয় শিক্ষক নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ (ক) পুরুলিয়া জেলায় এক শিক্ষক বিশিষ্ট কোনও প্রাথমিক বিদ্যালয়ের তথ্য নেই তবে ৩০.৯.৮৬ তারিখে ঐ জেলার ৪০৩টি প্রাথমিক বিদ্যালয়ে একজন করে শিক্ষক ছিলেন।

(খ) অনুমোদিত পদ থাকলে নিয়োগকর্তা শিক্ষক নিয়োগ করবেন।

**শ্রী গোবিন্দ বাউরি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পুরুলিয়া জেলাতে যে সমস্ত স্কুলে একজন করে শিক্ষক আছেন সেই সমস্ত স্কুলে আরও শিক্ষক দেওয়ার ব্যাপারে অনুমোদন দিতে সরকার কোনও পরিকল্পনা করেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ আমি প্রশ্নের উত্তরটার মধ্যে খুব সংক্ষিপ্ত ভাবে যা দিয়েছি তাতে বলবার চেষ্টা করেছি যে কতগুলি বিদ্যালয় আছে। যেখানে একটি শিক্ষকের পদ মঞ্জুর আছে সেগুলিকে খুব যান্ত্রিক অর্থে বলা হয়—এক শিক্ষক-বিশিষ্ট বিদ্যালয়। আবার এমন বিদ্যালয় আছে যেখানে একাধিক শিক্ষক আছেন কিন্তু কোনও কারণে বাকি শিক্ষকের পদশূন্য আছে। সেখানে একজন কর্মরত আছেন, একাধিক পদ থাকা সত্ত্বেও বর্তমানে নেই। আমি বলেছি উত্তরে যে একটি বিদ্যালয়ে একজন শিক্ষক সে রকম কোনও বিদ্যালয়ের তথ্য পুরুলিয়া জেলাতে আমাদের কাছে নেই। তবে সঙ্গে সঙ্গে আমি একটি নির্দিষ্ট তারিখ দিয়ে বলেছি যে,

৪০৩ টি এমন বিদ্যালয় সেখানে আছে যেখানে ২/৩টি পদ শূন্য আছে। কোনও শিক্ষক হয়ত অবসর নিয়েছেন বা বদলি হয়েছেন, কোনও কারণে সেখানে শিক্ষক নিয়োগ করা সম্ভব হয়নি। তারজন্য অনুমোদনের প্রয়োজন হয় না। গ্রামীন এলাকা হলে তারজন্য জেলা বিদ্যালয় পর্ষদ তালিকা করবেন, করে শিক্ষা অধিকর্তার সম্মতির জন্য পাঠাবেন, তিনি সম্মতি দিলে সেই তালিকা থেকে শিক্ষক নিয়োগ করবেন। তারজন্য অনুমোদনের প্রয়োজন হয় না। কিন্তু কোনও প্রাথমিক বিদ্যালয়ে যদি সত্যিকারের একটি মাত্র শিক্ষকের পদ মঞ্জুর হয়ে থাকে, দ্বিতীয় বা তৃতীয় শিক্ষক মঞ্জুর করা না হয়ে থাকে সেখানে শিক্ষক নিয়োগ যদি দরকার হয় তাহলে সরকারের কাছ থেকে অনুমতি নিতে হয়। বর্তমানে যে আর্থিক বছর হল ঐ আর্থিক বছরে অতিরিক্ত শিক্ষকের পদ কোনও জেলায় আমরা দিতে পারিনি আমাদের আর্থিক অস্বচ্ছলতার জন্য। নতুন যে আর্থিক বছর শুরু হচ্ছে তাতে কি করা হবে না হবে সেটা বাজেট বিবেচনার পরে আমরা বিবেচনা করতে পারব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পুরুলিয়া জেলায় অস্তিত্ববিহীন স্কুলের সংখ্যা কত এবং তার শিক্ষকের সংখ্যাও কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** উত্তর হচ্ছে শূন্য।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার সাপ্লিমেন্টারি হচ্ছে, একজন শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়ের অনুমোদনের পিছনে বিজ্ঞান কি আছে এবং বিদ্যালয়ে একজন শিক্ষক হোক, ২ জন শিক্ষক হোক বা তার বেশি শিক্ষক হোক তার যে শিক্ষা এবং তার যে যুক্তি আছে, উদ্দেশ্য আছে সেটা কি একজন শিক্ষক বিশিষ্ট বিদ্যালয় অনুমোদনের দ্বারা সেই সার্ভ করছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন যে প্রাথমিক শিক্ষাকে ছড়িয়ে দেওয়ার জন্য এই এক শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়ের পরিকল্পনা আমরা করেছি, এবং শুধু আমরাই নয়, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এটা আছে। যেখানে জনসংখ্যা অত্যন্ত কম, যেখানে কোনও বিদ্যালয়ে ৪০ জনের বেশি ছাত্র হবে না সেখানে যদি বিদ্যালয় স্থাপন করা না যায় তাহলে সেই গ্রামের ছাত্রছাত্রীদের অনেক দূরে হেটে যেতে হবে এবং তাহলে তারা সেখানে যাবে না। সেজন্য ছোট্ট গ্রামে, বিচ্ছিন্ন গ্রামে যেখানে জনসংখ্যা কম সেখানে যাতে একটি প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা যায় এই কথা বিবেচনা করে বিচ্ছিন্ন গ্রামে, ঘনবসতিপূর্ণ নয়, হালকা বসতিপূর্ণ এলাকায় বিদ্যালয় স্থাপন করার জন্য এক শিক্ষক বিশিষ্ট বিদ্যালয় স্থাপন করা হয়ে থাকে। কিন্তু একটি শিক্ষকের পদের জন্য নুন্যতম ৪০ ছাত্রের দরকার। তা না হলে অনেক প্রাথমিক শিক্ষক যদি নিয়োগ করতে হয় সেই পরিমাণ আর্থিক ক্ষমতা সব সময়ে সরকারের থাকে না। যেখানে ছাত্র সংখ্যা বৃদ্ধি পায় সেখানে এক শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়কে দুই শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়ে উন্নিত করা হয়। কিন্তু উদ্দেশ্য হচ্ছে প্রতিটি গ্রামে যাতে বিদ্যালয় স্থাপন করা সম্ভব হয়। পার্বত্য এলাকায়, মরূভূমি প্রধান এলাকায় বা বিচ্ছিন্ন

এলাকায় বিশেষত এক শিক্ষক বিশিষ্ট বিদ্যালয় স্থাপন করা হয়ে থাকে।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি জানেন যে পুরুলিয়া প্রাথমিক শিক্ষকদের অবস্থা একটু অন্য রকম কারণ বিহার থেকে বেঙ্গলে এসেছে। সেখানে অনেক স্কুল ছিল এবং বিহার সরকার একজন করে শিক্ষক নিয়োগ করেছিলেন। আপনি মিউনিসিপ্যালিটির ব্যাপারে কিছুটা সুরাহা করেছেন। আমাদের জেলাতে ৪৫০টির মত স্কুল আছে। অবশ্য এটা আমাদের সরকারের সাফল্য যে আগে যেখানে প্রাইমারি স্কুলে লেখাপড়া কমিয়ে দেওয়া হয়েছিল সেখানে এখন অনেক বেশি সংখ্যায় ছাত্র আসছে। কিন্তু এই জেলাতে ছাত্র অনুপাতে শিক্ষক কম আছে কাজেই সেই স্কুলগুলিতে যাতে ডাবল শিক্ষক বা ৩ জন শিক্ষক নিয়োগ করা যায় ছাত্র অনুপাতে সেটা দেখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** যদিও এই প্রশ্নটা এই প্রসঙ্গে আসে না কিন্তু পুরুলিয়া জেলা যেহেতু বিভিন্ন কারণে, ঐতিহাসিক সামাজিক কারণে পূর্ব হইতে উপেক্ষার স্বীকার সেজন্য এখানে বিদ্যালয় স্থাপন করার জন্য আমরা আগ্রহী এবং যখনই সুযোগ পাব তখনই আমরা পুরুলিয়া জেলাকে, বাঁকুড়া জেলাকে অগ্রাধিকার দিয়ে স্থাপন এর বিষয়টি নিশ্চয়ই বিবেচনা করব।

[12-40—12-50 P.M.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অ্যাপয়েন্টমেন্টের ব্যাপার, অ্যাডিশন্যাল পোস্ট হোক বা নর্মাল ভ্যাকান্সি হোক, এই সম্পর্কে একটা কেস হয়েছে হাইকোর্টে, সেই কেসের ফলে যে জেলার ব্যাপার নিয়ে কেস হল, শুধু সেই জেলা নয়, সমস্ত জেলার প্রাইমারি শিক্ষক নিয়োগ বন্ধ আছে, এটার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** ঘটনাটা সত্য, কিন্তু আমাদের করার কিছু নেই, যতদিন না পর্যন্ত মহামান্য হাইকোর্ট-এর রায় পাচ্ছি।

**শ্রী জগদীশ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সাপ্লিমেন্টারির উত্তরে একজন শিক্ষক বিশিষ্ট স্কুল স্থাপন করার কথা বলেছেন, যেখানে অল্প জনসংখ্যা আছে সেখানে একজন শিক্ষক বিশিষ্ট বিদ্যালয় করা হয়, এটা যুক্তির দিক দিয়ে ঠিক আছে, উদ্দেশ্য মহৎ, কিন্তু ঘন বসতি এলাকাতে রেলওয়ে অথরিটি ৮৮টি স্কুল করেছে, যেখানে প্রচুর রেলওয়ে ওয়ার্কার থাকেন, সেখানে একজন শিক্ষক বিশিষ্ট প্রাইমারি স্কুল, এইগুলো করার উদ্দেশ্য কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** আপনি সুনির্দিষ্ট ভাবে যদি বলেন তাহলে আমার পক্ষে উত্তর দেওয়া সম্ভব হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্প অনুযায়ি ৩০০ জনসংখ্যায় একটা করে প্রাথমিক বিদ্যালয় করার যে পরিকল্পনা আছে, সেই

পরিকল্পনা অনুযায়ী কাজ হচ্ছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অপারেশন ব্ল্যাক বোর্ড বলতে গেলে একটু সময় লাগবে, সাপ্লিমেন্টারি উত্তর হিসাবে এটা দেওয়া সম্ভব নয়, তবে অপারেশন ব্ল্যাক বোর্ড কার্যকর করার জন্য নির্দিষ্টভাবে কাজ শুরু হয়েছে। আমরা সেটাকে বাস্তবায়িত করতে চাই। আপনি এই সম্পর্কে আলাদা ভাবে যদি প্রশ্ন করেন তাহলে তার উত্তর পরে দেব।

**চককাশীতে শিল্প পরিমন্ডল স্থাপন**

***৫২৯।** (অনুমোদত প্রশ্ন নং *২৪৫৫।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার চককাশীতে শিল্প পরিমন্ডল গঠনের পরিকল্পনা গৃহীত হওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত বাস্তবায়িত হয় নাই;

(খ) সত্য হইলে, উহার কারণ কি; এবং

(গ) উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পরিকল্পনা অনুযায়ি কাজ চলছে, শিল্পস্থাপন হচ্ছে এপর্যন্ত ছটি ইউনিট এর সঙ্গে চুক্তি হয়েছে।

(No Supplementary)

**খড়দহ থানার অন্তর্গত বিদ্যালয়গুলির সার্কেল দুইটিকে একত্রীকরণ**

***৫৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬৮।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তর ২৪ পরগনা জেলার খড়দহ থানার অন্তর্গত খড়দহ সাউথ ও পানিহাটি এলাকার বিদ্যালয়গুলির সার্কেল দুইটিকে একত্রিত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত এইরূপ কোনও প্রস্তাব নাই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এটা বিশেষ কারণের জন্য প্রশ্ন করা হয়েছে এই প্রস্তাব যদি আপনার কাছে নির্দিষ্ট ভাবে আসে তাহলে বিবেচনা করার চেষ্টা করবেন কি দয়া করে?

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মন্ত্রী মহাশয়, আপনি যেটা বললেন, একটা চক্রকে একাধিক চক্র

করার পরিকল্পনা আছে। কিন্তু গ্রামাঞ্চলে দেখা যাচ্ছে বিদ্যালয়গুলোর সঙ্গে পঞ্চায়েতগুলোকে জড়িত করা হয়েছে, কিন্তু সেইভাবে সার্কেলগুলোকে ভাগ করা হয়নি। সুতরাং সেইগুলোকে রিওরিয়েন্টেশন করার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এবিষয়ে কোনও সুনির্দিষ্ট প্রস্তাব এলে নিশ্চয়ই আমাদের বিভাগ বিবেচনা করে দেখবে।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয়, খড়দহ সাউথ ও পানিহাটি সার্কেল দুটিকে একত্রিত করার প্রয়োজন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** কি প্রয়োজন তা যিনি প্রশ্ন করেছেন তিনিই বলতে পারবেন। আমি বলতে পারব না। কারণ একত্রিত করার বিষয়টি আমাদের বিবেচনাধীন নেই।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রতিটি পঞ্চায়েত সমিতি স্তরে একটা করে সার্কেল আছে এবং বহু ক্ষেত্রেই আমরা দেখছি যে, সার্কেল গুলির অফিস সার্কেলের মধ্যে না থেকে অন্যত্র রয়েছে। ফলে শিক্ষকদের অফিসের সঙ্গে যোগাযোগ করা শক্ত হয়ে পড়ে। সুতরাং পঞ্চায়েত সমিতির মধ্যেই অফিস করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমাদের সাধারণ সিদ্ধান্ত হচ্ছে, যে চক্র আছে সেই চক্রের মধ্যেই আবার বিদ্যালয় পরিদর্শকের অফিস স্থাপন করতে হবে। যেখানে একাধিক চক্র আছে সেখানেই অসুবিধা হচ্ছে। আমরা উদ্যোগ গ্রহণ করেছি, আশা করছি কিছু দিনের মধ্যেই এই অসুবিধা গুলি দূর করতে পারব।

### রামপুরহাট ও বোলপুর খাদি গ্রামোদ্যোগ মহকুমা কার্যালয় স্থাপন

*৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫৯।) **শ্রীতপন রায় :** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট ও বোলপুরে খাদি গ্রামোদ্যোগ মহকুমা কার্যালয় স্থাপন—এই মর্মে কোনও কেন্দ্রীয় প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকিলে উহা কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** (ক) এ ধরণের কোনও প্রস্তাবের কথা আমাদের জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন রায় :** খাদি গ্রামোদ্যোগ যে স্কীম গুলি আছে সেগুলির শর্ত কি আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এখানে প্রশ্নটি হচ্ছে মহকুমায় ইউনিট তৈরি করার বিষয়ে, সে রকম কোনও কিছু নেই। সিউড়িতে একটি কেন্দ্র আছে এবং বোলপুরে শো-রুম আছে। তা ছাড়া আমাদের শিল্প বিস্তারের জন্য বক্রেশ্বরের কাছে চিমপাইতে জমি নেওয়া হয়েছে এবং ১৩টি শিল্পকে আইডেন্টিফাই করা হয়েছে। **(বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনিঃ- এখানেও বক্রেশ্বর!)** হ্যাঁ, বক্রেশ্বর তাপ বিদ্যুৎকে কেন্দ্র করে বা অবলম্বন করে অ্যানসিলারি ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্টের জন্য জমি নেওয়া হয়েছে এবং ১৩টি শিল্পকে আইডেন্টিফাই করা হয়েছে যাতে বীরভূম জেলায় শিল্প বিস্তার ঘটে।

**ছাত্রীদের জন্য উচ্চ মাধ্যমিক বিদ্যালয়**

***৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫৫।) শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৮৮ পর্যন্ত ছাত্রীদের রাজ্যে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় ছাত্রীদের জন্য উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) ২৫৫টি।

(খ) ৯টি।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন, "পুরুলিয়া জেলায় ছাত্রীদের জন্য উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ৯টি"। আরও নতুন বালিকা বিদ্যালয় (উচ্চ মাধ্যমিক) পুরুলিয়া জেলায় স্থাপন করার আপনার পরিকল্পনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বাজেট পাশ হবার পর সেগুলি চিন্তা ভাবনা করব।

**শ্রী নটবর বাগদি ঃ** পুরুলিয়া জেলায় ২০টি ব্লকে ছাত্রীদের জন্য উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে ৯টি। ফলে বাকি ব্লক গুলির ছাত্রীরা উচ্চ মাধ্যমিক পড়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সুতরাং বিষয়টির প্রতি গুরুত্ব দিয়ে সংখ্যা বাড়াবার জন্য আগামী বছর এটা কন্সিডার করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি বলেছি যে, পুরুলিয়া জেলায় শুধু বালিকাদের জন্য ৯টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে এবং গোটা পশ্চিমবাংলায় ঐ রকম উচ্চ মাধ্যমিক বিদ্যালয় মোট ২৫৫টি আছে। কিন্তু এ ছাড়াও কিছু কলেজ এবং শিক্ষা প্রতিষ্ঠান আছে যেখানে বালিকাদেরও উচ্চ মাধ্যমিক পড়ানো হয়। রাজ্যে মোট ১৫০০ টি শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে—যে সমস্ত প্রতিষ্ঠানে উচ্চ মাধ্যমিক পড়ানো হয়—৭৫০টি প্রতিষ্ঠানে বালিকাদের উচ্চ মাধ্যমিক পড়ানো

হয়। অর্থাৎ মোট সংখ্যার অর্ধেকেই বালিকাদের পড়ানো হয়।

[12-50—1-00 P.M.]

আপনি বালিকা বিদ্যালয় প্রতিষ্ঠার ব্যাপারে খুবই উৎসাহী। শুধু বালিকার দিকে না লক্ষ্য রেখে সহ-শিক্ষামূলক যেসব প্রতিষ্ঠান আছে সেইদিকে লক্ষ্য রাখতে হবে। তাসত্ত্বেও যদি ব্যয়-বরাদ্দ অনুমোদন করে ভিন্নভাবে বিবেচনা করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ছাত্রীদের স্কুলের সংখ্যা ২৫৫। মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত কতগুলি ছাত্রীদের স্কুল প্রতিষ্ঠা করেছেন এবং অনুমোদন দিয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আলাদাভাবে জিজ্ঞাসা করবেন, তবে যে উত্তর দেব তাতে আপনি সন্তুষ্ট হতে পারবেন না, ব্যথা পাবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, বিদ্যালয় নতুন করে সাংশন পাবার প্রশ্নে নতুন করে বিদ্যালয় অনুমোদন দেবার প্রশ্নে কোন কোন নীতি, কোন কোন বিষয় থাকলে উন্নিত করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নিত করার জন্য তাঁরা নির্দিষ্ট নির্দেশকের মাধ্যমে উচ্চ শিক্ষা সংসদে আবেদন করেন। এই সংসদের পরিদর্শক দল আছেন, সেই পরিদর্শকের দল পরিদর্শন করে তাদের রিপোর্ট উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে প্রেরণ করেন। আমাদের সরকারের আর্থিক ব্যয়-বরাদ্দের দিকে লক্ষ্য রেখে আমরা জানাই ১ বছরে কতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নিত করা সম্ভব হবে। একটা মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে যদি রূপায়িত করতে হয় তাহলে বছরে ৪ লক্ষ টাকা থেকে ৫ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় করতে হয়। সেইজন্য আর্থিক ব্যয়-বরাদ্দের কথাটা মাথায় রেখে আমরা উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদকে বলি কতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নিত করতে পারব। উচ্চ মাধ্যম শিক্ষা সংসদ সেই অনুসারে প্রস্তাব পাঠায়, আমরা সেই অনুসারে অনুমোদন দিই-এটাই হচ্ছে প্রচলিত পদ্ধতি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** সাধারণত শহর এলাকায় কো-এডুকেশনের পারমিশন থাকে না। কিন্তু ছাত্রীর সংখ্যা যদি বেশি হয়ে যায় তাহলে যদি ঐ স্কুল বালিকাবিদ্যালয় চায় তাহলে স্পেশ্যালি এ ব্যাপারে কনসিডার করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শহর এলাকায় সহশিক্ষা দিই না, কিন্তু যেখানে প্রয়োজন হয় সেখানে বিবেচনা করে দেওয়া হয়। একেবারে কোথাও দেওয়া হবে না তা নয়। কলকাতায় সহশিক্ষা মূলক প্রতিষ্ঠান অনেক আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, বামফ্রন্ট সরকারের গনমুখী যে প্রকল্প তার ফলে শিক্ষাজগতে ছাত্র-ছাত্রীদের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। এরফলে বিদ্যালয়গুলিতে ভর্তির একটা সমস্যা দেখা দিচ্ছে। কারণ ব্যাপকভাবে ছাত্র-ছাত্রী বিদ্যালয়গুলিতে আসছে। অনেক বিদ্যালয় আছে যেখানে ছেলে-মেয়ের সংখ্যা অনেক। এখানে মেয়েদের জন্য বাইফারকেশনের কোনও ব্যাপার নেই, করা যাচ্ছে না, কিন্তু শিক্ষক-শিক্ষিকা সবই আছে। আমার প্রশ্ন, ভর্তির সমস্যা খানিকটা লাঘব করার জন্য যদি সেই বিদ্যালয়ে সকাল বেলা অর্থাৎ মর্নিং-এ মেয়েদের কিছু শিক্ষিকা দিয়ে আলাদা ব্যবস্থা করা যায় এবং দিনের বেলা ছেলেদের ব্যবস্থা করা যায়—এইরকম বন্দোবস্তের যদি প্রস্তাব আসে তাহলে আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি বলতে চাই যেখানে ছাত্র-ছাত্রীর সংখ্যা অনেক বেশি সেখানে স্কুল দুপুর, বিকাল আলাদা আলাদা সিফ্টের প্রথা চালু করার ব্যাপারটিকে অভিনন্দন জানাই। কিন্তু সহশিক্ষামূলক প্রতিষ্ঠান থেকে আলাদা করা বাঞ্ছনীয় নয়। সকালে ৫/৬ ক্লাস করা যেতে পারে কিন্তু সেখানে উভয়ই থাকবে। কিন্তু আলাদা আলাদা করার ব্যাপারটিকে সমর্থন করি না। আপনি যদি সিফ্ট চালু করেন তাহলে সেই সিফ্টে ছাত্র-ছাত্রী উভয়ই যদি থাকে সেইরকম অনুমোদন গত কয়েক বছর ধরে দিয়েছি এবং ভবিষ্যতে দেবার আশা রাখি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি—রবিন বাবু আগে যে প্রশ্নটা করলেন, সেটাই আমার চিন্তা ধারা অনুযায়ী—জানতে চাইছি যে, আপনি ছাত্রীদের শিক্ষার ব্যবস্থা করেছেন, কিন্তু এমন যদি হয় বিল্ডিং তৈরি করতে নতুন স্কুলের অ্যাপ্রুভ্যাল দেওয়াতে গেলে টাকা পয়সার ইনভল্বমেন্ট বেশি হয়ে যায়। তাই অষ্টম শ্রেণী পর্যন্ত শুধু গ্র্যাজুয়েট টিচার দিয়ে পড়ালে ভাল হয়। যেমন একটা স্কুল হয়ত ৭০০ ছাত্রের জন্য তৈরি হয়েছিল সেখানে ১৪০০ ছাত্র পড়তে পারে। পরে এম এ, এম এস সি টিচার দিয়ে বেলাতে পড়ানো যেতে পারে। শুধু মাত্র গ্রাজুয়েট টিচার দিয়ে মর্ণিং শিফ্টে পড়িয়ে বেলায় ক্লাস নাইন টেন, ইলেভেন এইসব ক্লাসে পড়ানো হবে। এই ধরণের কোনও বিবেচনা আপনারা করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষকদের শিক্ষাগত যোগ্যতা সম্পর্কে সরকারের নির্দিষ্ট আদেশ নামা আছে। একটা বিদ্যালয়ে স্নাতক শিক্ষকদের অনার্স ছাড়া সাধারণ স্নাতক যাঁরা তাঁদের যোগ্যতার সম্বন্ধে আদেশ নামায় বলা আছে। অনেক হাই স্কুল—উচ্চ বিদ্যালয়ে উন্নিত হবে, সেজন্য স্নাতক এবং স্নাতকোত্তর এই দুইয়ের মধ্যে একটা সামঞ্জস্য বিধানের কথা পরিস্কার করে আদেশনামায় বলা আছে।

### নাগরতলা-করাতি বেসিন প্রকল্প

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় নাগরতলা-করাতি বেসিন প্রকল্পটির জন্য কেন্দ্রীয় অনুমোদন পাওয়া গিয়াছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ কাজটি শুরু হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রকল্পটির আনুমানিক ব্যয় ৬৫৬ লক্ষ টাকা।

(No supplementary)

**তফসিলি ছাত্র/ছাত্রীদের ছাত্রাবাস বৃত্তি**

***৫৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮০।) **শ্রীগণেশচন্দ্র মন্ডল :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮ শিক্ষা বর্ষে পশ্চিমবঙ্গে মোট কতজন তফসিলি ছাত্র/ছাত্রীদের ছাত্রাবাসে বৃত্তি দেওয়া হইয়াছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** ১৯৮৮ শিক্ষাবর্ষে পশ্চিমবঙ্গ প্রাক মাধ্যমিক স্তরে ৩২০০০ জন তফসিলি ছাত্র-ছাত্রী এবং ২৮০০০ জন আদিবাসী ছাত্র-ছাত্রীকে ছাত্রাবাস বৃত্তি দেওয়া হইয়াছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে এখানে হোস্টেল গ্রান্টস দেওয়ার ব্যাপারে আপনি অ্যাসিওরেন্স দিয়েছিলেন যে বছরের হোস্টেল গ্রান্টস অর্থাৎ ১৯৮৮ সালের হোস্টেল গ্রান্টস ১৯৮৮ সালের মধ্যেই দেওয়ার ব্যবস্থা আছে, কিন্তু কথা হচ্ছে এখন পর্যন্ত এই হোস্টেল গ্রান্টস এর চেক ইস্যু হওয়া সত্ত্বেও বিল পাশ হয় নি। দক্ষিণ ২৪ পরগনা সম্বন্ধে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কিনা থাকলে কি ব্যবস্থা করেছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** ১৯৮৮ সালের ডিসেম্বর যেটা ডিউ ছিল ২/৩ বার দেওয়া হয়েছে। লাস্ট ইনস্টলমেন্ট সেটা আপ টু ৩১শে জানুয়ারি দেবার কথা ছিল এবার জানুয়ারি ফেব্রয়ারি, মার্চ, এপ্রিল এই ৪টে মাস বেশি ক্লাস হয়েছে। সেজন্য আমরা এক বার দিতে পারি নি।

**মিঃ স্পিকার :** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

[1-00—1-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Mannan Hossain on the subject of alleged evasion of duty by the Eastern Biscuit Company. The motion is incomplete and vague. I, therefore, do not accept this notice.

## Calling Attention

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Reported fire in Kolaghat Thermal power plant on 4.4.89 | : | Dr. Manas Bhunia |
| 2. Alleged disputes over offering posthumous degree certificate to the great patriot late Kanailal Dutta | : | Shri Suresh Sinha |
| 3. Alleged mismanagement in New General Hospital, Baharampur, Murshidabad district | : | Shri Mannan Hossain |
| 4. Murder of one Ovab Sardar under Kultali P.S. of South 24 Parganas | : | Shri Gobinda Chandra Naskar. |

I have selected the notice off Dr.Manas Bhunia on the subject of Reported fire in Kolaghat Thermal power plant on 4.4.89.

The Minister-in-Charge may please make a Statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 13th of April '89.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Irregation and Waterways Department to make a statement on the subject of Erosion of the Ganga near Uluberia.

(Attention called by Shri Asok Ghosh on the 31st March, 1989).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Debabrata Bandyopadhyay :** Mr. Speakers, Sir,

Cracks were noticed on the embankment and building on the right bank of the Hooghly at the Jetty-ghat within Uluberia Municipality in the district of Howrah in the last week of December, 1988. The officials of Irrigation and Waterways Department visited the site, kept watch on the cracks and tried to ascertain cause of such cracks.

On the 9th of January, 1989, there was sudden subsedence of the embankment along with nearby shops. The affected site was immediately inspected by the officials of Irrigation and Waterways Deptt. along with the Chief Hydraulic Engineer, Calcutta Port Trust and Director, Engineering Geology Division, Geological survay of India. The above team which visited the affected area on 10.1.1989, had discussion with the local officers, the representatives of the Municipality and the local people. It transpired from the discussion that the subsided area including the embankment was originally made up of filled up soil mass.

To arrest further subsidence and sliding of the soil mass, it was decided to undertake palliative protective measures on emergency basis by driving bullah piles upto sufficient depths with allied works of cinder filling and dumping of sand bags. I, myself, visited the area on 20.1.1989. The work was completed by the 1st week of February, 1989 at an approximate cost of Rs.10(ten) lakhs. The palliative protective measures done, have, so far, been able to prevent further subsidence and ships.

The Irrigation and Waterways Deptt. alongside, took up the extensive sub-soil investigation of the area which revealed the existence of very weak soil layer having very little load bearing capacity below the affected area.

Meanwhile, an committee was appointed to examine cause of cracks and subsequent subsidence, the extent of weak soil layer under the affected area, measures to avoid navigation of ship forming high waves to suggest permanent remedial measures. The report of the committee which was submitted to the Govt. on the first of this month.

The remedial measures suggested by the committee include excavation of the bank in a much flatter slope, tangential to the slip circle and providing foreshore vacant land covered by gardens etc. and not to

allow any building or moving load on the affected area. Sloped bank is to be sufficiently protected including elaborate toe protection. This measure would require acquisition of sufficient land with homesteds, shops etc. All these will be very costly affairs.

The second alternative proposal suggested by the Committee includies protection of the area by special sheet piling work and reclamation of the afected land. This measure will also necessitate land acquisition, with vacant foreshore land and also will be very costly.

The above protective measures as suggested by the Committee with huge cost of land and property acquisition, the causes of which are attributable to the formation shoals in the Hooghly, due to passing of less than adequate dry season discharge of 40,000 cusecs and shock waves generated by the moving ships along the deep channel, which has been pushed close to the affected bank due to formation of shoals, cannot be the responsibility of the state Govt. alone. The Irrigation and Waterways Deptt. may take up the protective works as suggested by the Committee provided adequate fund is granted by the Govt. of India as a very special case.

**মিঃ স্পিকার ঃ** এটা সার্কুলেট করা হবে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের সব কথা শুনলাম। উনি ওখানে একটি কথা বললেন যে, ওঁর ডিপার্টমেন্ট সঙ্গে সঙ্গে ব্যবস্থা নিয়েছেন। আমি অত্যন্ত দুঃখের সাথে বলছি, ২৯/৬/৮৭ তারিখে আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে একটা চিঠি দিয়েছিলাম।

[***]

**মিঃ স্পিকার ঃ** যখন এটা নিয়ে ডিবেট হবে, তখন এটা হবে। নাথিং উইল বি রেকর্ডেড্।

## MENTION CASES

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত সংবেদনশীল একটি বিষয়ের প্রতি আমি সমস্ত মন্ত্রী সভা এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রামে ঝাড়গ্রাম মেলা এবং যুব মেলা অনুষ্ঠিত হয়। ১৯৮৮ সালে এই ধরণের মেলার উদ্যোগ গ্রহণ করা হয়েছিল, যার প্রধান পৃষ্ঠপোষক ছিলেন মহেশ্বর মুর্মু মহাশয় এবং জেলার উচ্চ পদস্থ অফিসার, স্থানীয় কর্তাব্যক্তিবৃন্দ। ঝাড়গ্রাম এর সাব-ডিভিশন্যাল ইনফরমেশান অ্যান্ড কালচারাল অফিসার ছিলেন এর প্রধান সম্পাদক। এই ব্যাপারে একটা পত্রিকাও ছাপা হয়েছিল, এর সম্পাদক ছিলেন শেখ আব্দুল মনজুর। একটা অদ্ভুত চিন্তাধারা রাজনৈতিক রিফ্লেকশন সব জায়গাতে হচ্ছে,

Note : [*Not recorded as order by the chair.]

এখানেও তার রিফ্লেকশন আমরা দেখলাম। আমরা দেখেছি যে হুগলি জেলার কোনও এক জেলা শাসকের নেতৃত্বে দেড় টাকা কিলো দরে জাতীয় পতাকা বিক্রি হয়েছে। এরজন্য মামলা হয়েছে হাইকোর্টে। সবং বিধানসভা কেন্দ্রে সবং কলেজে বন্দেমাতরম্ তুলে দেবার চক্রান্ত চলছে। যাইহোক্ সেখানে ঐ পত্রিকাতে প্রথম পাতায় জাতীয় পতাকাকে কদর্য ভাবে ছাপা হয়েছে। জাতীয় পতাকাকে অপমান করা হয়েছে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি এবং জানতে চাই যে ঝাড়গ্রামের একজন সাব-ডিভিশন্যাল ইনফরমেশন অ্যান্ড কালচারাল অফিসার কি করে এই ধরণের ছবি ছাপাতে পারেন? তিনিই ছিলেন ঐ পত্রিকার পৃষ্ঠপোষক। মাননীয় মন্ত্রিসভার সদস্য মহেশ্বর মুর্মুও ছিলেন একজন পৃষ্ঠপোষক, বিশেষ করে যে পত্রিকা ছাপা হয়েছে সেই পত্রিকার। আমাদের স্বাধীন ভারতের জাতীয় পতাকার ছবি কি করে পত্রিকার উপরে তির্যকভাবে ছাপানো যেতে পারে তা আমার কাছে রহস্যময়। ঐ ছবি ঐভাবে ছাপানোর ফলে স্থানীয় মানুষের মধ্যে এক তীব্র উত্তেজনা দেখা দিয়েছে। ঐ পত্রিকায় ঐভাবে ছবি ছাপানো দেখে আমি কর্তৃপক্ষের কাছে জানাই, আমি জানতে চাই, এই ধরণের উদ্যোগ কেন গ্রহণ করা হয়েছে? জাতীয় পতাকাকে এইভাবে বিভিন্ন সময়ে বিভিন্নভাবে অপমান করার চক্রান্ত করা হচ্ছে বিশেষ এক রাজনৈতিক ছায়ার মধ্যে বসে থেকে। এই প্রবনতা আমরা হুগলি জেলাতে দেখেছি। সেখানে দেড় টাকা কিলো দরে টেন্ডার ডেকে জাতীয় পতাকা বিক্রি করা হয়েছে। ঝাড়গ্রামের বিষয়টি একই সূত্রে গাঁথা।

**মিঃ স্পিকার :** বইটা আমাকে দেবেন, আমি দেখবো।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, a question has been raised. A flag represents a country, it represents the independence of a country. If oppression poverty and nakedness is reflected or super imposed on a flag to show the poverty and repression of an independent country, is it called denigration of the flag ?

**Shri Satya Ranjan Bahuli :** Yes Sir.

**Mr. Speaker :** I am sorry, I disagree with you.

**Shri Satya Ranjan Bapuli :** It is an aspersion.

**Mr. Speaker :** Go and learn what is aspersion.

[1-10—1-20 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি :** স্যার, আমি আপনার মাধ্যমে, একটি জরুরি সংবেদনশীল ঘটনার কথা এই হাউসকে জানাচ্ছি। আমার এলাকায় বাই চৌরাস্তা বলে একটি এলাকা আছে, সেখানে গত ৬ই মার্চ রাতে মুসলিমের দোকানে আগুন লাগে। সেখানে আগুন লেগে গেলে পরে পুলিশকে ইনফর্ম করা হল কিন্তু পুলিশ এসে কিছু করল না, কেবল বলে গেল

আপনারা থাকুন আমি ব্যবস্থা করছি। তারপরের দিন সকালে ৭ই মার্চ সকাল বেলায় ওই দুষ্কৃতকারীরা আবার পাশের গ্রামের ১১টা দোকান পুড়িয়ে শেষ করে দিল। অত্যন্ত দুঃখজনক ঘটনা যে ৭ তারিখে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির ৩ জন মানুষকে ধরে নিয়ে গেল। তাদের নাম হচ্ছে বাসেদ সাহেব, হুমায়ন এবং আমগার আলি। তারপরে পুলিশ তাদের ছেড়ে দেয়। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে দুই সম্প্রদায়ের মধ্যে বিরোধের ফলে দোকান আগুন লাগিয়ে দেওয়া হল, তাতে ১৩টি দোকান-ঘর পুড়িয়ে দিল। পুলিশ এসব দেখেও চোখ বুজে ঘুমিয়ে রয়েছে। উপযুক্ত ব্যবস্থা নিতে পারছে না। যারা আগুন লাগায় তারা কোন সম্প্রদায়ের সেটা আমাদের দেখার দরকার নেই। রাজনৈতিক দলের কি কোন সম্প্রদায়ের তা দেখার দরকার নেই, পুলিশ তদন্ত করে কঠোরভাবে ওই আসামীদের ধরে নিয়ে যেতে পারতেন, ধরে নিয়ে গিয়ে অ্যারেস্ট করে রেখে দিতে পারতেন। সম্প্রদায়ের সুড়সুড়ি এসব জিনিস আমাদের এখানে হয় না। উলুবেড়িয়াতে কখনও এই ধরণের সম্প্রদায়ের গন্ডগোল ঘটেনি। জানি না কোনও রাজনৈতিক দলের উস্কানিতে এই ধরণের ঘটনা ঘটলো। সেখানে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির নেতা ছিলেন, তাকে পর্যন্ত ধমকে গেছে এবং মেরেছে। আমার অনুরোধ ওই সমস্ত আসামীদের অ্যারেস্ট করে রেখে দিন। যেখানে ১৩টি দোকান এইভাবে পুড়ে গেল তারপরেও তাদের ধরে ছেড়ে দেওয়া হল, এই ব্যাপারে ব্যবস্থা নিন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনারা কাগজের মারফৎ দেখেছেন হাওড়া জেলার শহরের মানুষও আনন্দের সঙ্গে দেখছেন যে হাওড়ার নতুন মেয়র তিনি বলছেন—সুন্দর করে তার অফিস সাজাচ্ছেন—যে কংগ্রেস আমলে নাকি এটা চামচিকির অফিস ছিল। এখন বহু টাকা খরচ করে অফিসটাকে উজ্জ্বল করার চেষ্টা করছেন। অথচ হাওড়া জেলার মানুষ সেখানে জল পাচ্ছে না, একটা টিউবওয়েলও ঠিক নেই, শতকরা ৯০ ভাগ টিউবওয়েল অচল হয়ে আছে। সেই সঙ্গে সঙ্গে আরও বলছি যে পাইপ লাইনগুলি নর্দমার পাশ দিয়ে সেইগুলির সম্বন্ধে বহুবার বলা সত্ত্বেও সেখানকার যারা মেয়র ইন কাউন্সিল তারা নজরে আনছেন না। সেখানকার পাইপ ফেটে তাতে নর্দমার জল প্রবেশ করছে, সেখানকার বস্তি অঞ্চলের মানুষ নানান ব্যধির শিকার হচ্ছে। স্যার কি রকম জল সাপ্লাই হচ্ছে তার নমুনা স্বরূপ আমি শিশি করে জল এনেছিলাম। তাতে কৃমি এবং নানান রকমের পোকা ঘুরে বেড়াচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি এই ব্যাপারটির সম্বন্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী পরেশ নাথ দাস :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গত ৩০-৩-৮৯ তারিখে আমার রামপুর হাট ব্লকের নলহাটি থানার অন্তর্গত লোহারপুর পুলিশ ফাঁড়ির সামনে থেকে ৬৫ টি গরু দুর্বৃত্ত শ্রেণীর মানুষ ছিনিয়ে নেয়, এবং এই ব্যাপারে স্থানীয় থানার পুলিশকে জানানো হয়েছে, আমি দাবি করছি অবিলম্বে গরুগুলি উদ্ধার করে গরুর মালিকদের তুলে দেওয়া হোক।

**শ্রী অনন্ত সোরেণ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি ভারপ্রাপ্ত বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম মহকুমার নয়াগ্রামের গোপীবল্লভপুর ১ নম্বর ব্লকে আজ পর্যন্ত কোনও বিদ্যুৎ ব্যবস্থা হয়নি। গত ইংরাজি ১২-১২-৮৮ তারিখে ভারপ্রাপ্ত মন্ত্রী গোপীবল্লভপুর ব্লকে কাপাসিয়া আবুই বাকড়া, ধরমপুর, নয়াচমান ইত্যাদি গ্রামে বিদ্যুৎ পৌছে দেবার উদ্যোগ গ্রহণের কথা বলেছিলেন, কিন্তু এখনও পর্যন্ত বিদ্যুৎ-এর আলো পৌছায়নি। আমাদের পাশের রাজ্যে উড়িষ্যায় আমরা বিদ্যুৎ-এর আলো দেখতে পাচ্ছি, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার বিদ্যুৎ-এর আলো দেবার কোনও ব্যবস্থা করছেন না। সেইজন্য আমি ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আমাদের সংশ্লিষ্ট বিদ্যুৎ পৌছে দেবার ব্যবস্থা করনে।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার গোয়ালত থানার অন্তর্গত একটি গ্রন্থাগারে দুইজন কর্মী নিয়েছিলেন, তার মধ্যে একজন মারা গিয়েছেন। এবং একমাত্র ঐ গ্রন্থাগারের যিনি লাইব্রেরিয়ান ছিলেন তিনিও অবসর গ্রহণ করেছেন। এর ফলে দুইটি পদই শূন্য হওয়ায় এক বছর যাবৎ ঐ গ্রন্থাগারটি বন্ধ, এর ফলে সাধারণ মানুষ গ্রন্থাগার থেকে পঠন-পাঠনে বঞ্চিত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ শূন্য পদ পূরণ করে অবিলম্বে গ্রন্থাগারটি চালু করা হয়।

[1-20—1-30 P.M.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম বিধানসভা কেন্দ্রের ঝিল্লি গ্রামপঞ্চায়েতে ব্রাহ্মণী নদী যেভাবে ভাঙ্গতে শুরু করেছে তাতে কয়েকটি গ্রাম, যেমন যাদবপুর নামে একটি গ্রাম নদী গর্ভে যেতে চলেছে। প্রতি বছর বর্ষার সময় এই নদীর দক্ষিণ তীরের ভাঙ্গনে বিস্তীর্ণ এলাকা বন্যা প্লাবিত হয়। মন্ত্রী মহাশয় ব্যক্তিগতভাবে সেটা দেখেছেন। সেজন্য এই ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করছি যে ব্রাহ্মণী নদীর উত্তর দিকে ইরিগেশন দপ্তর প্রত্যেক বছর বাঁধ বাঁধে, অপরদিকে মুর্শিদাবাদের এলাকা থেকে বীরভূম জেলার সীমানা পর্যন্ত যে এলাকা পড়ে সেটা জমিদারি বাঁধ হিসাবে চিহ্নিত হয়ে আছে বলে ইরিগেশন ডিপার্টমেন্ট বাঁধ করতে পারে না, সেখানে একটা কমিউনিকেশন গ্যাপ রয়ে গেছে। সেজন্য খড়গ্রাম এলাকা বন্যার কবল থেকে রেহাই পাবার জন্য, গ্রামগুলিকে বাঁচাবার জন্য এবং বর্ষার সময় খারিফ ফসল যাতে ঠিকভাবে পেতে পারে তারজন্য আমি অনুরোধ করব অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে এই বাঁধ মেরামতের ব্যবস্থা করুন।

**শ্রী মদন বাউরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া শহর বাঁকুড়া জেলার সর্বত্র ব্যবহৃত জল সরবরাহ ব্যবস্থা নদীতে জল না থাকার ফলে ব্যাহত হচ্ছে। আমার নির্বাচনী এলাকা ইন্দপুর থানায় অধিকাংশ টিউবওয়েল নষ্ট হয়ে পড়েছে। আমি সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ঐ এলাকার

টিউবওয়েলগুলি অবিলম্বে মেরামত করে জল সরবরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের ১১০ মেগা ওয়াটের ষষ্ঠ ইউনিটটি ১৯৮৮ সালের ডিসেম্বর মাস থেকে বন্ধ হয়ে আছে যার ফলে প্রত্যহ ৭ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে। কেন্দ্রীয় সরকার পরিচালিত ভেল এটাকে সারাবার জন্য কথাবার্তা বলছিল ৫০ লক্ষ টাকার মধ্যে। এই বেনিয়ান কোম্পানি যেটা সেন্ট্রাল আন্ডারটেকিং ফার্ম তারা পরে ৫০ পারসেন্ট টাকা চেয়ে বসে। ইতিমধ্যে রাজ্যের বিদ্যুৎ দপ্তর এবং কেন্দ্রীয় বিদ্যুৎ দপ্তরের মধ্যে চিঠি চালাচালি হয়েছে, এখনও পর্যন্ত কোনও অগ্রগতি হয়নি। অনেক অনুন্নত মানের কয়লা সরবরাহের ফলে এই ষষ্ঠ ইউনিটের কাজ ব্যহত হয়েছে। এখানে খুব নিম্ন মানের কয়লা সরবরাহ করা হয়। ইতিমধ্যে যদি ষষ্ঠ ইউনিটটি চালু করা না হয় তাহলে দুর্গাপুর শিল্পাঞ্চলে জল সরবরাহ ব্যাহত হবে। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কেন্দ্রীয় সরকার অবিলম্বে যাতে এই ব্যাপারটা খুব গুরুত্ব সহকারে দেখেন তারজন্য তিনি যেন কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার দৃষ্টান্ত আমরা নানাভাবে দিয়েছি এবং পশ্চিমবাংলার জনগন নিজেদের জীবনের অভিজ্ঞতায় সেটা দেখেছে। আমরা লক্ষ্য করেছি কেন্দ্রীয় সরকার রাজ্যকে যে খাদ্য সামগ্রী দেন তার বরাদ্দ বিগত কয়েক বছর ধরে আসতে আসতে কমছে। সাধারণত এফ সি আই-র মাধ্যমে আমাদের রাজ্যে খাদ্য সরবরাহ করা হয়। সেক্ষেত্রেও দেখছি এফ সি আই ঠিকমতো খাদ্য সরবরাহ করছে না এবং তার ফলে চাল, গম রেশনের মাধ্যমে দেওয়া যাচ্ছে না। শুধু তাই নয়, যে খাদ্য শস্য দেওয়া হচ্ছে সেটা শুধু অনিয়মিতই নয়, অতি নিকৃষ্ট মানের। আমাদের যে সমস্ত কর্মসংস্থান প্রকল্প আছে সেখানে দুটি কম্পোনেন্ট দেওয়া হয় এবং তার একটি হচ্ছে গম এবং আর একটি হচ্ছে টাকা। জি.আর-এর মাধ্যমে যে খাদ্যশস্য দেওয়া হয় সেটাও অখাদ্য। দেখা যাচ্ছে ৬.৭ মাস পর পোকা এবং পচা গম আসছে এবং ক্যাশ টাকা দিয়ে আমাদের সেগুলি কিনতে হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি খাদ্য সরবরাহ যাতে তাঁরা নিয়মিত করেন সেদিকে আপনি দৃষ্টি দিন। বঞ্চনা তাঁরা যা করছেন তার জবাব জনগন দেবে। আমার দাবি হচ্ছে নিয়মিত সরবরাহ করতে হবে এবং খাদ্যের গুনগত মান বজায় রাখতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধীদলের কয়েকজন নেতা বলেছেন এবং সরকার পক্ষের মাননীয় সদস্য শক্তি বলও বললেন বিদ্যুতের অভাবের জন্য পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষের দারুন কষ্ট হচ্ছে এবং বোরো ধান নষ্ট হতে চলেছে। আমি লক্ষ্য করছি মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রী সাধারণ মানুষের কাছে বলছে বা এরকম একটা

ধারনা তুলে ধরছে যেন বিদ্যুতের কোনও অভাব আমাদের নেই এবং বক্রেশ্বর হলে বিদ্যুতের কোনও অভাব আর থাকবে না। আপনারা বক্রেশ্বরের জন্য রক্ত নিয়ে ড্রেনে ঢালুন আমার কোনও আপত্তি নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার ধারণা আমাদের যে সমস্ত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আছে সেখানে যদি ৫৫ পারসেন্ট বিদ্যুৎ উৎপাদন করা যেত তাহলে বক্রেশ্বর নামক দালালি রাজনীতির প্রয়োজন পশ্চিমবঙ্গে হত না। আমাদের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে সঠিক কোনও ম্যানেজমেন্ট নেই। এই ব্যবস্থা যদি না করতে পারেন তাহলে কোনও কাজ এগুবেনা। আপনারা বক্রেশ্বরের নামে যা খুশি করছেন, নাচ, গান, নাটক, রক্ত বিক্রি ইত্যাদি সব করছেন। কিন্তু এই বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি যদি ঠিকভাবে চালাতেন তাহলে আপনাদের এই বক্রেশ্বর, বক্রেশ্বর করতে হত না। আজকে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি ধ্বংস হতে চলেছে এবং তার ফলে সাধারণ শিল্প এবং বোরো চাষ মার খেতে বসেছে। কিন্তু আপনারা এদিকে লক্ষ্য না রেখে শুধু বক্রেশ্বর, বক্রেশ্বর করছেন। এই সমস্ত রাজনীতি না করে বিদ্যুৎ উৎপাদনের দিকে দৃষ্টি দিন।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** আমাদের বিদ্যুতের বর্তমান যে পরিস্থিতি তাতে ওই বক্রেশ্বর নিশ্চয়ই চাই এবং সেইজন্যই বিরোধীদলের গাত্রদাহ হচ্ছে। আমরা জানি বিদ্যুতের অভাবে অসুবিধা যথেষ্টই হচ্ছে। আমাদের খন্ডকোষ থানায় দেখেছি বিদ্যুতের ভোলটেজ কম থাকার জন্য ফসলের ক্ষতি হচ্ছে। তাই আমি বিদ্যুৎমন্ত্রীর কাছে অনুরোধ করছি শেয়ার বাজার স্টেশনের উন্নতি করুন এবং আর একটা সাব-স্টেশন করুন।

[1-30—1-40 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরছি। স্যার, পশ্চিমবঙ্গের দার্জিলিং পর্যটনকেন্দ্র যাকে হিমালয়ান কুইন বলা হয়, যেটা পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ শৈল বলে বিবেচিত, সেই দার্জিলিং-এর শৈলবাস প্রচন্ড ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে জি.এন.এল. সন্ত্রাসের জন্য এবং এখন পশ্চিমবঙ্গের পর্যটন নগরী বলতে উল্লেখযোগ্য হচ্ছে দিঘা পর্যটন কেন্দ্র। কিন্তু সেই দিঘাও আজকে প্রচন্ড বিপদের মধ্যে এসে পড়েছে। স্যার, আপনি জানেন ভারত সরকার উড়িষ্যার বালিয়াপোলে একটা আনবিক ক্ষেপনাস্ত্র এবং যুদ্ধ নৌঘাটি তৈরি করার সিদ্ধান্ত নিয়েছেন ১২ হাজার কোটি টাকা খরচ করে। দিঘা থেকে এর দূরত্ব হচ্ছে মাত্র ৭/৮ কিলোমিটার এবং এটা যদি ওখানে চালু হয় তাহলে দিঘা পর্যটন কেন্দ্রের শুধু ক্ষতিই হবে না, দিঘা একেবারে ধ্বংসের মুখে এসে দাঁড়িয়ে যাবে। হাজার হাজার জেলের জীবিকা নষ্ট হবে, চাষবাস নষ্ট হয়ে যাবে। উড়িষ্যায় এই নিয়ে দারুন গন্ডগোল চলছে। আমি তাই এই বিষয়টি দেখার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যেই আমাদের ডেপুটি লিডার সত্য

বাপুলি মহাশয় এবং শাসক দলেরও অনেক সদস্য বিদ্যুৎ সংকট নিয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমরা প্রত্যেক বছরই লক্ষ্য করে দেখছি যে, ঠিক বোরো চাষের সময়ই এই বিদ্যুৎ সংকটটা দেখা দেয়। আমি ভেবেছিলাম হয়ত শুধু মুর্শিদাবাদ জেলাতেই এই বিদ্যুতের সংকট চলছে। কিন্তু ইতিমধ্যেই অনেক সদস্যের উল্লেখের মধ্য দিয়ে এটা প্রকাশ পেয়েছে যে, সারা রাজ্যের প্রত্যেকটি জেলাতেই এই বিদ্যুতের সংকট দেখা দিয়েছে। মুর্শিদাবাদ জেলায় ভাগিরথীর পশ্চিম পাড়ে রুটিন মাফিক বিদ্যুৎ সংকট চলছে। সেখানে ২৪ ঘন্টার মধ্যে মাত্র ৬/৭ ঘন্টা বিদ্যুৎ পাওয়া যাচ্ছে। এদিকে ডিজেলেরও প্রচন্ড অভাব দেখা দিয়েছে। পেট্রোল পাম্পের মালিকরা কালোবাজারে বাইরে ডিজেল বিক্রি করে দিচ্ছে। তার ফলে ঘন্টার পর ঘন্টা পেট্রোল পাম্পে লাইন দিয়েও ডিজেল পাওয়া যাচ্ছে না। অপর দিকে বিদ্যুতের অভাবে বোরো চাষ নষ্ট হয়ে যাচ্ছে। গত বারে এই সময় আমরা লক্ষ্য করে দেখেছি যে, নদীয়ার বোরো চাষীরা বিদ্যুতের দাবি জানাতে গিয়ে পুলিশের গুলিতে নিহত হয়েছিল। আজকে অনেক সদস্যই এই বিদ্যুত সংকটের কথা উল্লেখ করেছেন। এই সংকট মোচনের জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন সেই বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে একটা বিবৃতি দিন। আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর বিবৃতি দাবি করছি এবং পশ্চিমবাংলার বোরো চাষীদের এই সংকটের হাত থেকে রক্ষা করার দাবি জানাচ্ছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বড়জোড়া থানার বৃন্দাবন অঞ্চলের নিত্যানন্দপুর গ্রামের সি.পি.এম.-এর একজন সদস্য দুর্গাদাস ঘোষ গত ৩১ শে অক্টোবর খুন হল। তাকে খুন করার নায়ক হচ্ছে কংগ্রেস(ই)র নেতা এবং কর্মী। গভীর রাত্রে সে যখন মাঠে ধান পাহারা দিচ্ছিল সেই সময় তাকে খুন করা হয়। সেই আসামীদের ভিতর ৫ জনকে ধরে পুলিশের হাতে দেওয়া হয়। এবং আরও কিছু আসামী বোধ হয় এখনও ধরা পড়ে নি। সেখানে একজন খ্যাতনামা কংগ্রেসি নেতাসহ ৫ জনকে অ্যারেস্ট করা হয়েছিল। তারা যখন জামিনে ছাড়া পেল ফিরে এসে আবার তারা ঐ এলাকায় সন্ত্রাসের সৃষ্টি করছে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে ঐ সমস্ত চাষীরা যারা ওখানে বসবাস করে তাদের মধ্যে সন্ত্রাস ছড়াতে না পারে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী এবং মাননীয় অর্থ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার সন্দেশখালি, মিনাখা হাসনাবাদ অঞ্চলে এটা প্রমানিত হয়েছে যে সেখানে চাষের কাজ ভালভাবে চলছে না। বিদ্যুৎ ঠিকমতো সরবরাহ নাই। সেখানে ক্ষুদ্র সেচ পরিকল্পনার কাজ ঐ ১৫ হাজার টাকার যে পরিকল্পনা সবং সে কাজ হয় না। সেখানে বিদ্যুৎ নাই। ডিজেল পাম্প চালু করতে প্রায় ৩২ হাজার টাকার দরকার। সেই কারণে ক্ষুদ্র সেচের ব্যবস্থা হচ্ছে না। বিদ্যুৎ বাহিত এলাকা হতে হবে। এই জন্য আমি সেচ মন্ত্রী এবং অর্থ মন্ত্রীকে

অনুরোধ করছি যে এখানে ৩২ হাজার টাকার প্রকল্প চালু করার জন্য।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রাজ্যে ২০টি জুনিয়র টেকনিক্যাল স্কুল আছে। সরকারি নির্দেশনামার ফলে ঐসব স্কুলের গভর্নিং বডির সঙ্গে আমরা যুক্ত। শুনছি এই ২০টি স্কুল বন্ধ করে দেওয়া হবে এই রকম নাকি গভর্নমেন্ট সারকুলার দেওয়া হয়েছে। গত ১৭ই ডিসেম্বর ১৯৮৮ এডুকেশন ডিপার্টমেন্ট অর্ডার দিয়েছে যে কোনও ছাত্র ভর্তি করবেন না, বন্ধ করে দিন যতক্ষণ না পরবর্তী অর্ডার দেওয়া হয়। আবার ফেব্রুয়ারিতে একটা অর্ডার দেওয়া হল যে ছাত্র ভর্তি করতে পার—আগেকার অর্ডার ক্যান্সেল হয়ে গেল। আবার ১৫/৩ তারিখে অর্ডার হল ছাত্রভর্তি করতে পারবেন না, স্টাফ নিয়োগ ইত্যাদি। যেখানে এই জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলিকে উন্নত পর্যায়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে সেই সময় এই ২০টি জুনিয়র টেকনিক্যাল স্কুল গুলির প্রতি এই ব্যবস্থা নেওয়া হচ্ছে। শুনছি নাকি ৪টি জুনিয়র টেকনিক্যাল আই টি আই-তে পরিবর্তন করা হবে। শিক্ষা দপ্তর রিপোর্ট দেবে কাজ হবে। ছাত্র ছাত্রীদের মধ্যে সমস্যা দেখা দিয়েছে—সরকার কি চিন্তা ভাবনা করছেন। এর মীমাংসা যাতে হয় যে আগামী দিনে স্কুলগুলি কি ধরণের হবে এই ব্যাপারে ছাত্র ছাত্রীদের এবং অভিভাবকদের মধ্যে একটা সংশয় দেখা দিয়েছে।

[1-40—1-50 P.M.]

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমাদের উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে নানান রকমের অসুবিধা আছে—পথ্য, চিকিৎসা এবং আরও অনেক কিছুর। আমি সে সব বিষয়ের উল্লেখ না করে যে বিষয়টি নিয়ে বলতে চাই সেটা হচ্ছে, অ্যাম্বুলেন্স। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে দুটি অ্যাম্বুলেন্স এবং একটি জিপ আজ ৬ মাসের অধিককাল ধরে অকেজো হয়ে পড়ে আছে। এর ফলে যে সমস্ত রোগীদের স্থানান্তরিত করার প্রয়োজন হয় বিশেষভাবে সে সব ক্ষেত্রে ভয়ানক অসুবিধা হচ্ছে। হাসপাতালের অথরিটিকে এসব ক্ষেত্রে হয় ওখানকার মিউনিসপ্যালিটির চেয়ারম্যানের কাছে গাড়ি চেয়ে পাঠাতে হচ্ছে, তা না হলে এস.ডি.ও-র কাছে গাড়ি চাইতে হচ্ছে অথবা রেডক্রশের কাছে গাড়ি চাইতে হচ্ছে। এইভাবে কোনও রকমে তারা কাজ চালাচ্ছেন কিন্তু ভয়ানক অসুবিধা হচ্ছে। গাড়ির অভাবে অনেক সময় রোগীদের স্থানান্তরিত না করতে পারার জন্য রোগীরা আশঙ্কাজনক অবস্থায় পৌছাচ্ছে এবং তাতে অনেক সময় মৃত্যুমুখে পতিত হবার সম্ভবনা দেখা দিচ্ছে। অনতিবিলম্বে যাতে অ্যাম্বুলেন্সগুলি মেরামত করা হয় তারজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হলদি নদীর বাঁধে

ভাঙ্গন দেখা দিয়েছে। তেরোপেক্ষ্যা বাজার থেকে এক কিলোমিটার পূর্বে তৃতীয় খন্ডে জলপাই মৌজায় এই ভাঙ্গন দেখা দিয়েছে। অনতিবিলম্বে যদি এই বাঁধ মেরামত করা না হয় তাহলে অনেকগুলি মৌজা বিপন্ন হয়ে পড়বে। অতি সত্ত্বর এই কাজ শুরু করার জন্য মাননীয় সেচমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত কয়েকদিন আগে এই বিধানসভাতে কোনও একজন মহিলাকে নিয়ে অনেক তর্ক-বিতর্ক হৈ, চৈ হয়ে গিয়েছে এবং বিভিন্ন পত্রিকায় সেই সংবাদ খুব রসালো করে ছাপা হয়েছে। স্যার, আমি যে ঘটনার প্রতি গুরুত্ব দিতে চাইছি সেটা হচ্ছে গত ২রা এপ্রিল কোনও একটি দৈনিক সংবাদপত্রে শ্রীমতী যুথিকা বিশ্বাসের একটি সাক্ষাতকার প্রকাশিত হয়েছে যা অত্যন্ত মারাত্মক। সেই সাক্ষাতকার সত্য কি অসত্য জানি না তবে তাতে তিনি বলতে চেয়েছেন যে সরকারি হাসপাতালের ডাক্তার ও নার্সরা ড্রাগ অ্যাডিকটেড। তিনি নিজেও স্বীকার করেছেন যে তিনি ড্রাগ অ্যাডিকটেড। তিনি আরও বলেছেন সরকারি হাসপাতালে ডাক্তার নার্সরা প্রায়ই ড্রাগ অ্যাডিকটেড থাকেন এবং তারা রোগীদের জন্য যে ঔষধ ইনডেন্ট করেন সেটাই তারা নিজেরা ব্যবহার করেন। স্যার, আমাদের বামফ্রন্ট সরকার যেখানে ড্রাগের বিরুদ্ধে আন্দোলন শুরু করেছেন, স্কুল কলেজের তরুন যুবক-যুবতীদের ড্রাগের হাত থেকে যখন রক্ষা করার জন্য আন্দোলন শুরু হয়েছে এবং তাদের জন্য হাসপাতালে সিটের বন্দোবস্ত করে রাখা হচ্ছে তখন আমরা এরকম একটা গুরুতর অভিযোগ শুনলাম যুথিকা বিশ্বাসের কাছ থেকে যে সরকারি হাসপাতালের ডাক্তার ও নার্সরা ড্রাগ অ্যাডিকটেড। এটা যদি সত্য হয় তাহলে তাদের কাছে আমরা কোন ভরসায় রোগীদের পাঠাবো? একটা মারাত্মক অভিযোগ তিনি করেছেন যে সরকারি হাসপাতালের রোগীদের ঔষধ তারা ব্যবহার করছেন। অনতিবিলম্বে এর তদন্ত হওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ অবিলম্বে এ বিষয়ে তদন্ত করে দোষীদের শাস্তির ব্যবস্থা করুন। তপতি বিশ্বাস পি.জি. হাসপাতালের নার্স, তিনি এই ঘটনার সঙ্গে যুক্ত আছেন বলে অভিযোগ আছে।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং তার উপরে একটা বিবৃতি দিতে অনুরোধ করছি। বিষয়টি হচ্ছে, আমার নির্বাচনী এলাকা হচ্ছে খানাকুল। এই খানাকুল থানার ২৪টি গ্রাম পঞ্চায়েতের একমাত্র তাদের উল্লেখযোগ্য খাদ্য ফসল হচ্ছে ধান। এখানে একমাত্র বোরো ধানের চাষ হয়ে থাকে। কিন্তু এই বছর জলের অভাবে বোরো ধান প্রায় সম্পূর্ণ নষ্ট হয়ে যাচ্ছে। এখনও যেটুকু আছে তাকে বাঁচাতে গেলে ডি.ভি.সি. থেকে জলের প্রয়োজন আছে। কিন্তু ডি.ভি.সি থেকে কোনও জল ছাড়া হচ্ছে না। আমরা বিভিন্ন ভাবে জানতে পেরেছি যে ডি.ভি.সি-র ম্যানুয়ালে খানাকুলে জল দেওয়া হবে না, এটা ইরিগেশনে ব্যবস্থা নেই। যদি ডি.ভি.সি-র ম্যানুয়ালে ইরিগেশনের জন্য দেওয়া না হয়ে থাকে তাহলে বর্ষার

সময়ে ডি.ভি.সি-র মুন্ডেশ্বরীর যে জল ছাড়া হয় এটা কি ডি.ভ.সি-র ম্যানুয়ালে আছে? আমার অনুরোধ যে এখনও যেটুকু ফসল আছে তাকে বাঁচানো যেতে পারে যদি হরিণখোলা পয়েন্টে ক্যানেলের মাধ্যমে ডি.ভি.সি-র জল দেওয়া যায়। কাজেই আমি আপনার মাধ্যমে সে জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মালদা জেলায় গত ১০০ বছরের মধ্যে যা দেখা যায়নি সেই মশার উপদ্রব দেখা দিয়েছে। প্রতিটি জায়গায় ক্রমাগত ম্যালেরিয়া এবং কালাজ্বর হচ্ছে। ইতিমধ্যে ৫ জন মারা গেছে টালডহরি এবং তার পার্শ্ববর্তী গ্রামে। আমাদের ওখানে বয়সী লোক যারা আছেন তারা বলছেন যে ম্যালেরিয়ায় আগেও শত শত লোক মারা যেত কিন্তু তখনও এই রকম মশা দেখিনি। এই মশা কেন হচ্ছে? এই মশার দ্বারা কালাজ্বর বা ম্যালেরিয়া হচ্ছে কিনা সেটা অনুসন্ধান করে স্বাস্থ্য দপ্তর থেকে দেখা প্রয়োজন কিন্তু সেটা খোঁজা হয়নি। সাধারণ মানুষের মধ্যে একটা কথা ছড়িয়ে পড়েছে যে ডি.ডি.টি স্প্রে না করলে আরও কালাজ্বর ছড়িয়ে পড়বে। সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে এই বিষয়ে পুঙ্খানুরূপে তদন্ত করা হোক এবং তার জন্য নির্দেশ দেওয়া হোক।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে গতকাল আমাদের বিধানসভার একজন সদস্য তিনি হাওড়া পৌর সভ নির্বাচনের ব্যাপারে যে সমস্ত কারচুপি হয়েছে, যে সমস্ত দমন-পীড়ন চলছে তার প্রতিবাদ জানানোর জন্য এসেছিলেন। যেহেতু তিনি এই হাউস থেকে বহিষ্কৃত হয়েছেন, যেহেতু হাওড়ার কথা বলতে গিয়ে তাকে এখান থেকে বের করে দেওয়া হয়েছে, তিনি এখানে আসতে পারছেন না, তাই গেটের বাইরে সাধারণ মানুষের কাছে জানাতে চেয়েছিলেন যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কত গণতন্ত্র বিরোধি, কত নিষ্ঠুর হতে পারে সেটা দেখানোর জন্য এসেছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেই অশোক ঘোষকে, একজন বিধানসভার মাননীয় সদস্য পুলিশ টেনে-হেঁচড়ে গাড়িতে তুলেছে এবং শুধু তুলতে নয়, তাকে প্রহারও করা হয়েছে এবং তার সঙ্গে যারা এসেছিলেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয়, তাঁর সঙ্গে সঙ্গে অশোক দেব এসেছিলেন ছাত্র পরিষদের কিছু ছেলেকে নিয়ে। কিন্তু যেখানে এসেছিলেন সেখানে নাকি ১৪৪ ধারা জারি থাকে। কিন্তু আমরা দেখছি দিন রাত্রি সি.পি.এম.এর লোকেরা লাল ঝান্ডা নিয়ে ঘোরে, তখন কিছু হয় না। ১৪৪ ধারা জারি থাকলে সকলের পক্ষে সেটা প্রযোজ্য হবে। কিন্তু দেখা গেছে লাল ঝান্ডা নিয়ে মিছিল করে এখানে এলে পুলিশরা পর্যন্ত স্যালিউট করে। কিন্তু তেরঙা ঝান্ডা নিয়ে এলে তাদের প্রতি পুলিশের অকথ্য অত্যাচার চলে। সুতরাং এই সব জিনিস যাতে বন্ধ হয়, এই দাবি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা রাজনৈতিক দল কিভাবে ক্রমশ বিরোধিতা সমাজে পরিণীত হয়ে যায় তার একটা দুর্ভাগ্যজনক ঘটনা বলছি। আজকে সকালে ১০-৪০ মিনিটের সময় একটি বিশেষ রাজনৈতিক দল তেরঙা পতাকা নিয়ে হামলা করে, লুঠপাট করে, টাকা পয়সা লুঠ করে। তারপর স্থানীয় কিছু লোক প্রতিবাদ করলে তারা চলে যায়। এই ঘটনা থেকে পরিস্কার হয়ে যাচ্ছে, এই দলের অধিকাংশ লোকই সমাজ বিরোধী। দিন দুপুরে তাদের এই কার্যকলাপ দেখে তা প্রমানিত হচ্ছে। মাননীয় খাদ্য মন্ত্রী এখানে আছেন, আমি তাঁর কাছ থেকে এই সম্পর্কে বিবৃতি দাবি করছি। এই যে দিন দুপুরে পার্টির পতাকা নিয়ে রেশন অফিসে হামলা করল, তাদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এই বিষয় যদি একটা স্টেটমেন্ট করেন তাহলে বাধিত হব।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস যে ঘটনার কথা এখানে উল্লেখ করলেন, এই ঘটনার খবর আমি পেয়েছি। বিরোধী দলের, কংগ্রেস দলের সহকারি নেতা সত্য বাপুলি মহাশয় হাউসে যে মন্তব্য করলেন তার সঙ্গে এই ঘটনার একটা মিল খুঁজে পাওয়া যাচ্ছে। একটা পরিকল্পনা মাফিক কাজ হচ্ছে। এই ঘটনার পেছনেও ওদের হাত আছে। আজ সকাল ১০.৪০ মিনিটের সময় ভবানীপুর রেশন অফিস, কালি টেম্পেল রোডে জনা ১৫ লোক তেরঙা ঝান্ডা নিয়ে রেশন কার্ডের দাবিতে হামলা করে। এখানে একটাও অভিযোগ নেই যে রেশন কার্ডের দরখাস্ত জমা আছে, কার্ড ইত্যাদি পায়নি। একটাও নেই। যদি কেউ রেশন কার্ড না পায় তাহলে বলতে পারে। কিন্তু তারা কি করলেন, তারা টেলিফোন ভাঙলেন, পার্টিশন ভাঙলেন, টেবল চেয়ার ভাঙলেন এবং একজন ওখানকার মহিলা কর্মী, তিনি হেড ক্লার্ক, তাঁকে চেয়ার ছুঁড়ে মারবার চেষ্টা করলেন। তখন ওখানকার কর্মচারীরা তাদের তাড়া করে, তখন ওরা পালায়। ওদের নাকি একজন নেতা দুলাল রায়, সে এই ঘটনায় নেতৃত্ব দিয়েছে। ওদের তো আবার অনেক দল আছে, উনি কোন দলের জানি না। এই ঘটনার পর থানায় খবর দেওয়া হয়েছে। এছাড়া ডিরেক্টর অব রেশনিং কমিশনার পুলিশের সঙ্গে কথা বলেছেন যাতে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া যায়। ওখানে ১০-৪০ মিনিটের সময় যে ঘটনা ঘটলো, যার উল্লেখ জয়ন্ত বাবু করলেন, সঙ্গে সঙ্গে সত্য বাবু যা বললেন, তাতে পরিস্কার বোঝা যাচ্ছে কংগ্রেস সুপরিকল্পিত ভাবে এই হামলার পেছনে আছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র এবং স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৭.৩.৮৯ তারিখে দক্ষিণ ২৪ পরগনার সাগর দ্বীপের হরিণবাড়ি গ্রামে একটি বধূ হত্যার ঘটনা ঘটেছে। হরিণবাড়ি গ্রামের শিবানী মহতাকে মেরে ফেলা হয়েছে। তার স্বামীর নাম তাপস মহতা। গত ১৯ তারিখ তার বডি পাওয়া যায় সাগর স্পোর্টস কমপ্লেক্স সংলগ্ন একটি পুকুরে। ২০ তারিখ বডি ডায়মন্ড হার্বার হসপিটালে নিয়ে আসা হয়। কিন্তু ২৪ তারিখ পর্যন্ত, চার দিন ধরে পোস্ট-মর্টেম করা হয় না। বিশেষ কিছু মানুষের ইঙ্গিতে তা

হয় না। একটি বিশেষ রাজনৈতিক দলের গুন্ডারা আজকে বধূ হত্যার সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। তারা এই জিনিসকে মদত দিচ্ছে, টাকা পয়সা নিচ্ছে এবং হাসপাতালে প্রভাব বিস্তার করছে। কেন পোস্ট-মর্টেম হয় নি, সে বিষয়ে বিভাগীয় তদন্ত প্রয়োজন। যদি ডিপার্টমেন্টাল তদন্ত না হয়, তাহলে প্রয়োজনে এক্সট্রা ডিপার্টমেন্টাল বিশেষ তদন্তের ব্যবস্থা করা হোক, যাতে সত্যিকারের খুনিকে ধরা যায়। আমি জানি এই খুনের ঘটনা নিয়ে বিভিন্নভাবে রাজনৈতিক চাপ সৃষ্টি করা হচ্ছে। বিশেষ একটি রাজনৈতিক দলের পক্ষ থেকে এই জিনিস করা হচ্ছে। স্বাস্থ্য বিভাগের মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাকে বিষয়টি দেখবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবরাম বসু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। রূপনারায়ণ নদীর ডান দিকে কোলাঘাট শহর থেকে দেনাং ডাক বাংলো পর্যন্ত বিস্তীর্ন এলাকা খুবই বিপদজনক জায়গায় চলে গেছে। আজকে ট্রেনে আসতে আসতে দেখলাম অবস্থা এমন দাঁড়িয়েছে যে, যদি দ্রুততার সঙ্গে প্রতিকার না করা যায় তাহলে কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশনটিও বিপদে পড়বে। কোলাঘাটের জনবহুল এলাকা বিপদে পড়বে। অতএব অবিলম্বে ওখানে নদী ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা নেওয়া প্রয়োজন। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভারত সরকার কল্যাণীকে 'এ-ক্লাস' সিটি হিসাবে ঘোষণা করেছেন। কিন্তু আজকে কল্যাণীর সমস্ত টেলিফোনের গঙ্গা-প্রাপ্তি ঘটেছে। সব অচল হয়ে গেছে। এখন সবাই ফোন নিয়ে টেলিফোন ভবনে গিয়ে জমা দিচ্ছেন। স্যার, আজকে কলকাতার সঙ্গে কল্যাণীর টেলিফোন যোগাযোগ সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে। এ বিষয়ে ইতিপূর্বেও বহুবার বলেছি, কিন্তু আজকে পুরোপুরি অচল অবস্থার সৃষ্টি হয়েছে। টেলিফোনের সম্পূর্ণ গঙ্গা-প্রাপ্তি হয়েছে। অবশ্য সব কিছুই হচ্ছে এবং টেলিফোনেরও হয়েছে।

**শ্রী শচীন সেন** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটা অনুরোধ আছে। আমরা জানি যখনই কোনও আনপার্লামেন্টারি শব্দ কোনও বক্তব্যের মধ্যে উপস্থিত হয় তখনই তা এক্সপাঞ্জ হয়। একটু আগে মাননীয় খাদ্যমন্ত্রীর দিকে আঙুল দেখিয়ে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন, "চোর, চোর"। উনি এই অসংসদীয় ভাষাটি ব্যবহার করেছেন, এটা এক্সপাঞ্জ করা হোক। আমি আপনাকে এই অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ ওটা প্রোসিডিংস-এ নেই। ওটা প্রোসিডিংসে রেকর্ডেড হয় নি। Now the Minister-in-Charge of the parliamentary Affairs Department may please introduce the Bill.

[2-00—2-10 P.M.]

## LEGISLATION

**The Darjeeling Gorkha Bill Council (Amendment) Bill, 1989.**

**Shri Abdul Quiyom Molla :** With your permission, Sir, I beg to introduce the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1989 and to place a statement as required under Rule 72(1) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The Darjeeling Gorkha Hill Council Act, 1988, was enacted in accordance with the terms of the Agreement signed on the 22.8.88 between the Government of India, Govt. of West Bengal and the GNLF. In terms of the same agreement the election to the Darjeeling Gorkha Hill Council was to be held by the 15th December, 1988. In order to obviate certain procedure difficulties in holding the election to the Hill Council within a specified time-frame, it was necessary to amend the said Act immediately. As, however, the Legislative Assembly was not in session at the material time, an ordinance, namely, "the Darjeeling Gorkha Hill Council (Amendment) ordinance, 1988" for effecting the necessary amendments of the said Act had to be promulgated. The said ordinance is proposed to be replaced by an Act of the legislation with necessary modification of the provisions thereof.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** I beg to move that the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, be taken into consideration.

**Mr. Deputy Speaker :** Now Shri Satya Ranjan Bapuli to speak.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম। আমার অবজেক্‌শন আছে রিগার্ডিং ইনট্রোডাকশন অফ দি বিল এটাই আমার প্রথম বলার বিষয়। আপনি যেটা সার্কুলেট করেছেন এই হাউসে তাতে আপনি দেখুন, Existing Gorkha Hill Council Act, 1988 sought to be amended এই কথা বলে সার্কুলেট করেছেন। এতে আছে সেকশন ৫, সাব-সেকশন ৩ আপনি অ্যামেন্ডমেন্ট করতে যাচ্ছেন ইন ক্লজ ২, সাব-সেকশন ৩ অফ সেকশন ৫ যেটা সার্কুলেট করেছেন তার সাবসেকশন ৩ অফ সেকশন ৫ এর অরিজিন্যাল সেকশনে আপনি দেননি। এইটা আমি আপনাকে বলছি। যেটা সার্কুলেট করছেন তাতে নেই, তা যদি না থাকে তাহলে techni-

cally you cannot move it because the original section which is sought to be amended that is sub-section 3 of section 5 of the original act has not been introduced in the amending bill. আপনি এটা দেখুন, আমি দিচ্ছি। সুতরাং এই বিল এই ফর্মে ইন্ট্রোডিউস হতে পারে না বিকজ্ যে অ্যামেন্ডমেন্ট করতে যাচ্ছেন সেটা দেননি। এতে বলেছেন কিন্তু ঐটাতে বলেন নি। আমি লাল দাগ দিয়ে দিয়েছি। ২ পর্যন্ত আছে, ৩ নেই। But in the bill that has been circulated, there you have not the original sub-section which is sought to be amended, that is sub-section three is to be amended. ওটা নেই, ওটা যদি না থাকে তাহলে হবে না, উইথড্র করুন। বসে বসে গল্প গুজব করলে হয়, যা বলেছি এখন সামলান।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অরিজিন্যাল বিলের মধ্যে ওটা আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার যেটা সার্কুলেট হয়েছে (এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় তাঁহার আসন গ্রহণ করেন।)

**মিঃ স্পিকার ঃ** বলুন বলুন কি বলবার আছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি যেটা আপনাকে পয়েন্ট আউট করছি সেটা হচ্ছে এই যে, যেটা দিয়েছেন তার মধ্যে সাব সেকশন ৩ টা নেই, অরিজিন্যালে আছে। অ্যাম আই ক্লিয়ার?

**মিঃ স্পিকার ঃ** বুঝলাম না, আর একবার বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি যেটা বলছি, যে অ্যামেন্ডমেন্টটা আজকে করছেন তার '২' তে সাব সেকশন '৩' সেকশন '৫' এটা অ্যামেন্ডমেন্ট করছে। কিন্তু আমাদের যেটা সার্কুলেট করা হয়েছে সেটাতে সাব সেকশন '৩' টা নেই। আমি সেটাতে আপনার দৃষ্টি আকর্ষণ করছিলাম এবং বলতে চেয়েছিলাম এটাকে ঠিক করে দিয়ে তারপর সার্কুলেট করবেন।

**মিঃ স্পিকার ঃ** আমাদের গেজেট অ্যামেন্ডমেন্ট যেটা সার্কুলেট হয়েছে ওটা আপনার কাছে আছে? সেটা পড়ুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যেটা ছাপানো সেটাতে আছে, টাইপ করাটায় নেই। সাব সেকশন ৩ অফ সেকশন ৫ সেটা আছে অ্যামেন্ড করতে চাইছেন যেটা সার্কুলেট করেছেন হাউসের মেম্বারদের কাছে, ওতে আপনি সাব সেকশন ৩টা দেন নি। তাহলে আমি কি বুঝব? এটা ওমিটেড হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** কোনও ভুল হয় নি। যেটা সাইক্লোস্টাইল করা হয়েছে তার মধ্যে সাব

সেকশন ৩টা ছাপেনি, তার জন্য কি হাউসের আইনটা বে-আইনি হয়ে গেছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : আমি বলছি এটা করার ফলে হাউসের মেম্বারদের মিস লিড করা হয়েছে। In sub-section (3) of section 5 of the Darjeeling Gorkha Hill Council Act, 1988 (herein after referred to as the principal Act), for the words "of the non-Nepali Communities" the words "for minority communities" shall be substituted.

**মিঃ স্পিকার** : কেন এটা তো সারকুলেট হয়েছে, এটা ম্যানডেটরি সার্কুলেট। আপনি বক্তব্য রাখুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : রুলিং টা কি হল?

**মিঃ স্পিকার** : ওভার রুল্ড হয়ে গেছে।

[2-10—2-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : স্যার, আপনার রুলিং এর কি হল?

**মিঃ স্পিকার** : দ্যাট ইজ ওভাররুল্ড।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : তাহলে আপনার সেক্রেটেরিয়েটের ভুল হয়েছে, এটাকে ইনকর্পোরেট করা উচিত ছিল।

**মিঃ স্পিকার** : এটা ডিপার্টমেন্ট থেকে নোটে সার্কুলেট করেছে, তার মধ্যে সাব-সেকশন ৩ ছাপেনি। That is an oversight lapse or mistake whatever it is, that does not mean that the bill is invalid.

**Shri Satya Ranjan Bapuli** : Mr. Speaker it is very clear that the Government is not very competent.

**মিঃ স্পিকার** : ঠিক আছে, আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাতে আমার আপত্তি আছে। এখানে ছিল দি নন-নেপালজি কমিউনিটিজ, তার ভেতরে বলা আছে লেপচা ভুটিয়া ইত্যাদি, এখন যেটা অ্যামেন্ডমেন্ট করতে চাইছেন ফর মাইনরিটি কমিউনিটি-আমি বুঝতে পারলাম না মাইনরিটি কমিউনিটি বলতে হোয়াট ডু ইউ মিন বাই দ্যাট—ইকনমিক্যালি মাইনরিটি অব বাই অর ক্রিড? মাইনরিটি কমিউনিটি এটা একটা ভেগ ওয়ার্ড, ইট হ্যাজ গট নো ইলাসট্রেসন। যেমন আমরা মুসলমানদের মাইনরিটি বলি—সব জায়গায় সাম আর মুসলিম, সাম আর বুদ্ধিস্ট, সাম আর খ্রীস্টান ইত্যাদি। সুতরাং আগে যেটা ছিল বরং ভাল ছিল, দ্যাট ইজ গুড।

মিনিস্টার যিনি আছেন জানি না তিনি ক্ল্যারিফাই করতে পারবেন কিনা, আগে যেটা ছিল বরঞ্চ ভাল ছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি আমি তো আছি, আমি ক্ল্যারিফাই করে দেব। আই অ্যাম হেয়ার টু অ্যাসিস্ট ইউ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আগে যেটা ছিল অব দি নন-নেপালিজ কমিউনিটির বদলে অ্যাক্টে বলা আছে লেপচা, ভুটিয়া ইত্যাদি, এখানে যে মাইনরিটি কমিউনিটি বলা আছে এতে আমার আপত্তি আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একটু দেখে নিন, আপনি তো বটতলার ঘোরা লোকস এমিনেন্ট ব্যারিস্টার নন, আপনি একজন ব্রিফলেস ব্যারিস্টার।

(হট্টগোল)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, ওনাকে বলতে দিন, নো পয়েন্ট অফ অর্ডার।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আপনাকে বটতলার উকিল বলেছেন। আপনার চেয়ারের তো একটা মর্যাদা আছে, এটাও কি আমাদের শুনতে হবে?

**ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, প্লিজ টেক ইয়োর সিট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আইনজ্ঞ লোক, আপনি বুঝতে পারবেন। স্যার, আপনি ওঁদের বসতে বলুন। আমি বক্তব্য রাখব কি করে।

(এই সময় শ্রী রবীন্দ্রনাথ মন্ডল, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী দীপক সেনগুপ্ত দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।)

**ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, প্লিজ টেক ইয়োর সিট। এই চেয়ারকে অপমান করা হয় নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার এই বলিষ্ঠ নেতৃত্বে আমাদের অনেকে অনুপ্রানিত হয়েছে। আমরা তার জন্য আনন্দিত এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি মাঝে মাঝে কঠোর হতে পারেন, আপনার নিজের দলের লোককে আপনি শিক্ষা দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে মাইনরিটি কমিউনিটি যেটা বলেছেন সাবসেকশন থ্রিতে, আমি বলব আগে যেটা ছিল সেটা ঠিকই ছিল এবং সেটাই রাখা হোক। সুতরাং এই অ্যামেন্ডমেন্টে আমার ঘোরতর আপত্তি আছে। আমি এখানে জানাতে চাই এখানে যেটা বলা আছে Sub-section 2 of section 6 If any member fails

to make and subscribe within three months from the date of his election or nomination to the General Council an oath affirmation in according with the provisions of section 21, then at the expiration of the said period, the seat of such member in the General Council shall become vacant. I would like to know whether the members who have nominated, they actually took oath or not. Whether they actually participated or not? It was seen from the newspaper report that threat was given to 5 nominated members if they came and take part in the proceedings they would be shot to death. I do not know whether they came to Darjeeling to take part in the proceedings. One of the nominated members is a Bhutia who is also a Vice-President. ওরা এসেছিল কিনা, ওথ নিয়েছে কিনা, সিট নিয়েছে কিনা এটা জানা দরকার। এটা না রেখে নোমিনেটেড মেম্বার এতো বেশি রাখা হয়েছে হিল ডেভেলপমেন্ট কাউন্সিলে যার থেকে বোঝা যাচ্ছে কমপ্লিটলি সি.পি.এম পার্টি এটা কন্ট্রোল করার চেষ্টা করছে ইচ্ছা মতো। আগে যে ভুটিয়া, নন নেপালিজ এই সমস্ত কমিউনিটি ছিল নমিনেটেড মেম্বার সেই গুলিই করতে পারছেন না।

[2-20—2-30 P.M.]

কারণ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেখানে লোকেদের কাছে বন্দুক রাইফেল রিভালভার, জাস্ট লাইক এভরিথিং আছে। এগুলো সেখানে লোকেদের হাতে ইচ্ছেমতো দেওয়া হচ্ছে। সেখানে যাদের নিয়ে এই হিল ডেভেলপমেন্ট কাউন্সিল করতে যাচ্ছেন, তাদের হাতে এই বামফ্রন্ট সরকার ইচ্ছেমত অস্ত্রশস্ত্র দিচ্ছে। সেখানে দিনের পর দিন খুন বাড়ছে। গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী বক্তৃতা দিতে দিতে বুদ্ধদেববাবুকে জিজ্ঞাসা করছিলেন ওখানে কতজন মারা গেছেন। তিনি বললেন ওখানে ৩৮ জন মারা গেছেন। সেটাই হচ্ছে আমার জিজ্ঞাস্য, এরফলে লাভ কি হচ্ছে? আমি সেজন্য বলব, যেখানে এই হিল ডেভেলাপমেন্ট বিল এনেছেন, সেখানে 'নমিনেটেড মেম্বার্স' কথাটা আছে। দিস্ স্যুড বি উইথড্রন বিকজ নমিনেটেড সদস্যরা থাকবে কারা ইলেকশনে জিতলে? এটা হবে না। আমি এর প্রতিবাদ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলি, আজকে হিল ডেভেলপমেন্ট করতে গিয়ে, সেখানে রাজনীতি করা হচ্ছে। তারফলে যে পারপাজে গভর্নমেন্ট অব ইন্ডিয়া এটা করতে চেয়েছিলেন, রাজীব গান্ধী জীবনের ঝুঁকি নিয়ে দার্জিলিংয়ে গিয়েছিলেন, যখন মুখ্যমন্ত্রী যেতে ভয় পেয়েছিলেন তখন তিনি সেখানে গিয়েছিলেন, কারণ তিনি শান্তি চেয়েছিলেন। তিনি চেয়েছিলেন দার্জিলিংয়ের হিল পিপল-এর উপকার হোক। পলিটিক্যালি কন্ট্রোল করার জন্য এমন একটা আইন করা হয়েছিল—আপনাদের মার্কসিস্ট লোকেরা সেই আইন এমনভাবে করেছিলেন যে কয়েকদিন বাদে একটা অ্যামেন্ডমেন্ট করতে হচ্ছে। কারণ কি? কারণ এটা প্রাকটিক্যাল নয়, এটা হতে পারে না। আপনি যদি মাইনরিটি কমিউনিটিকে নমিনেট করে দেন তাহলে আন্দোলন আরম্ভ হয়ে যাবে, যেটা ইতিমধ্যেই শুরু হয়ে গিয়েছে। সেজন্য আমি বলব, যেটা করেছেন সেটা

উইথড্র করুন। কারণ মাইনরিটি কমিউনিটি যে শব্দ ইট ইজ এ ভেগ ওয়ার্ড। মাইনরিটি বলে কোনও কথা হয় না। ডিকসানারিতে মাইনরিটি কমিউনিটি বলে কোনও ওয়ার্ড খুঁজে পাবেন না। সেজন্য যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা আমি সমর্থন করতে পারছি না। মাইনরিটি কমিউনিটি বলতে কাকে বোঝাবেন? খৃষ্টানরা? সুতরাং এইভাবে অ্যামেন্ডমেন্ট না এনে একটা কম্প্রিহেনসিভ বিল এখানে আনুন, তাতে ঐ নমিনেটেড মেম্বার্স, ইনক্লুডিং এম.এল.এ.'স এম.পি.'স রাখুন, অনলি ইলেকটেড মেম্বার্স নয়, তাঁরাই দার্জিলিং হিল ডেভেলপমেন্ট এর জন্য হিল কাউন্সিল গঠন করবেন। এবং এটা যদি হয় তাহলে দার্জিলিংয়ে শান্তি ফিরে আসবে, মারামারি বন্ধ হবে, উদ্দেশ্য সার্থক হবে। এই কথা বলে আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দাওয়া লামা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রী এখানে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল এর উপরে যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন, আমি তাকে সমর্থন করে দু একটা কথা বলব। আপনারা জানেন যে, দার্জিলিংয়ে প্রায় তিন বছর ধরে গোর্খা ল্যান্ড আন্দোলন চলেছে এবং দার্জিলিংয়ে কিছু ক্ষয়ক্ষতি হয়েছে। গোর্খা ল্যান্ড আন্দোলন চলাকালীন দার্জিলিং পিপল এর যে সমস্যা ছিল সেটা যদি আগেই আমাদের দেশের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বুঝতেন, তাহলে দার্জিলিংযে যে ক্ষয়ক্ষতি হয়েছে তা এড়ানো যেত। কিন্তু যে সমস্যা দেখা দিয়েছে কোথায়, কিভাবে তার সমাধান করা যায় সেটা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে অনেক বার বলা হয়েছে, অনেকবার বোঝানো হয়েছে। তারপরে অনেকদিন পরে বুঝতে পেরেছিল, যারফলে আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং জি এন এল এফ এই ত্রিপার্টি নিয়ে একটা চুক্তি হল এবং ২২শে আগষ্ট ১৯৮৮ তারিখে চুক্তি স্বাক্ষরিত হল। সেই চুক্তি হবার পরে দার্জিলিংয়ে কিভাবে শান্তি এবং স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনা যায় সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের পশ্চিমবঙ্গ সরকার তখন বিধানসভার সেশ্যান ছিল না বলে একটা অর্ডিন্যান্স হিল কাউন্সিল আইনের অ্যাক্ট নেওয়া হয়েছিল। আমরা এই বিষয়ে একটা সিদ্ধান্তে এলাম যে শুধু আমাদের স্বার্থে নয়, সারা দার্জিলিং জনগনের স্বার্থে, পশ্চিমবঙ্গ জনগনের জন্য একটু আশা ভরসা করেছিলাম। এই যে আইন তাকে প্রণয়ন করে আইনে পাশ করে দার্জিলিংয়ের যে সমস্যা সেই সমস্যার যাতে সমাধান করা যায়। যাতে সেখানে একটা শান্তি ও স্বাভাবিক অবস্থা ফিরে আসে এই আশা ভরসা রেখেই এই আইন পাশ করা হয়েছিল। সেই অবস্থার মধ্যেই এই আইন পাশ করা হয়েছিল তখন আমাদের দার্জিলিংয়ে যে অবস্থা ছিল একটা ভয়ঙ্কর অবস্থা আমাদের মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় উনি যে বললেন কয়েকটি অ্যামেন্ডমেন্ট নেওয়া হয়েছে মাইনরিটি কমিউনিটিস, ইলেকটেড এদের ব্যাপারে যা বলেছেন আমার মনে হয় উনি জানেন না। উনি একবারও ওখানে গিয়েছেন কিনা বা সেখানকার অবস্থা দেখেছেন কিনা জানি না। একবার আমাদের কেন্দ্রীয় মন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সি মহাশয় দার্জিলিংয়ে গিয়েছিলেন কিন্তু তাও ঠিক গন্ডগোলের জায়গায় নয়, দার্জিলিং থেকে অনেক দূরে টাইগার হিলের গেস্ট হাউসে থেকে

কংগ্রেসিদের ১০-১৫ জন লোককে ডেকে মিটিং করেছিলেন। তারপরে কলকাতায় এসে বিবৃতি দিয়েছেন যে আমি দার্জিলিংয়ে ঘুরে এসেছি, দার্জিলিংয়ের অবস্থা খুবই খারাপ। সেখানে হাজার হাজার ঘরবাড়ি ভেঙ্গে পড়েছে, অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে পড়েছে।

[2-30—2-40 P.M.]

সরকারি ও বেসরকারি সম্পত্তি কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট করে দিচ্ছে। আর আমাদের লোকেরা প্রায় এখনও পর্যন্ত ১৫৫ জন মার্ডার হয়েছেন, কিডন্যাপ হয়েছে, অনেক লোকে পঙ্গু হয়েছে বা হ্যান্ডিক্যাপ হয়েছে, কারুর হয়ত চোখ নেই, হাত নেই। এই রকম অবস্থার মধ্যে এখন পর্যন্ত ৬০ হাজার লোক ঘর-বাড়ি ছাড়া। এখন বাইরে ওরা ভিকটিমস হয়ে বসে আছে। এই অবস্থা দার্জিলিংয়ে আছে। কিন্তু যাইহোক এই আইনটাকে পাশ করে আমরা কিভাবে সেই অবস্থাকে সামলাব, এবং কিভাবে শান্তি ফিরে আসবে এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা গভর্নমেন্ট থেকে সেখানে ইলেকশন করেছি। সেই ইলেকশনের রিপোর্ট আপনারা পেয়েছেন, সবাই জানেন সেই ইলেকশন কিভাবে হয়েছিল—এবং ইলেকশনের ব্যাপারে পেপারেও অনেক কিছু বেরিয়েছে। কিন্তু আমরা ওখানে ছিলাম, তাই এটা আমরা চোখে দেখেছি। যাই হোক দার্জিলিং গোর্খা কাউন্সিল গঠন হয়েছে, যারা ইলেকটেড আছেন তারা ওথ চেকিং করেছে যারা নমিনেটেড তারাও ওথ চেকিং করেছে, আমি নিজেও একজন নমিনেটেড মেম্বার। সেই চেকিংয়ের দিন যে ভাষায় আমাদের ওথ নিতে হয়েছে তাতে আমরা অবাক হচ্ছিলাম। আপনারা জানেন আমাদের নেপালী জাতের একটা নেপালী ভাষা আছে, সেই ভাষাকে অষ্টম তফসিলিতে আনবার জন্য আমাদের অনেক দিনের দাবি আছে। কিন্তু ওখানে এই যে জাতির নামে যা কিছু হল, দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল গঠন হল, কিন্তু ভাষা আমাদের আগে যা ছিল, এই ব্যাপারে সংবিধানের আমাদের পরিবর্তন করতে হবে। কিন্তু আমরা দেখে অবাক হচ্ছিলাম যে নেপালী ভাষা নয়, হিন্দি ভাষায় আমাদেরকে বাধ্য হয়ে ওথ নিয়ে হচ্ছিল। এই দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল গঠন করার ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্ট যদি আমাদের সঙ্গে সহযোগিতা করতেন তাহলে এই ক্ষয়ক্ষতি হত না। আজকে এর ফলে দেখা যাচ্ছে ওরা ধ্বংসাত্মক, হিংসাত্মক আক্রমণকে সহায়তা করেন। এখন যে বোরো আন্দোলন হচ্ছে, এর পিছনেও ওরা আছেন। যাইহোক এই যে অ্যাকর্ড হয়েছে, ইলেকশন হয়েছে, এখন এর উন্নয়নের জন্য, শান্তির জন্য যা কিছু টাকা খরচ করা দরকার তা করতে হবে, সেইজন্য আমরা নিশ্চয় দার্জিলিং হিল-কাউন্সিলকে সহযোগিতা করব। আমরা ওখানে যা কিছু করি আপনারা সহযোগিতা করবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** ওখানে আপনারা কি কাজ করেছেন?

**শ্রী দাওয়া লামা :** ওখানে যা কিছু করেছি সেটা কলকাতায় বসে দেখতে পাবেন না, দার্জিলিংএ যে নোমিনিটেড হিল কাউন্সিল ছিল সেই হিল কাউন্সিল থেকে যে কাজ করা হয়েছে সেটা যদি চোখে দেখতে চান তাহলে আপনারা দার্জিলিংয়ে যাবেন। আমি জানি না

গত ৩ বছরের মধ্যে কারা কারা দার্জিলিংয়ে গিয়েছেন। আগে অনেকে যেতেন, অনেকে নেতাগিরি করতেন দেখতাম, কিন্তু এখন কেউ যান না, কেবলমাত্র প্রিয় রঞ্জন বাবু গেছেন। এই অবস্থার মধ্যে দার্জিলিংয়ের উন্নয়নের কিছু কাজ করে আমরা দৃষ্টান্ত দেখিয়েছি। আজকে এই যে অ্যামেন্ডমেন্ট বিল এসেছে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি বললেন এই বিলে ইন সাব-সেকশন ৩ অব সেকশন ৫ অব দি দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল এ্যাক্ট ১৯৮৮, ফর দি ওয়ার্ডস অব দি নন-নেপালী কমিউনিটিজ দি ওয়ার্ডস ফর মাইনরিটি কমিউনিটিজ—এই মাইনরিটি কমিউনিটিজ এর ব্যাপারে উনি যা বললেন তাতে মাইনরিটি কমিউনিটিজ বলতে কি উনি বুঝেন? নন-নেপালী ওয়ার রুরাল দার্জিলিংএ কি হয়েছে সেটা উনি জানেন না, যারজন্য নন-নেপালীর বদলে মাইনরিটি কমিউনিটিজ রাখা হয়েছে। মাইনরিটি কমিউনিটিজ এর মধ্যে কারা আছে—আপনারা যদি দার্জিলিং যান তাহলে দেখবেন ওখানে পাহাড়ী আছে, মারোয়াড়ি আছে, মুসলমান আছে, লেপচা আছে, ভুটিয়া আছে, এই রকম অনেক জাতি আছে যাকে আমরা বলি মাইনরিটি কমিউনিটিজ। সেজন্য এই যে মাইনরিটি কমিউনিটিজ এর এখানে অ্যামেন্ডমেন্ট এসেছেন এই অ্যামেন্ডমেন্ট আমি পূর্ণ সমর্থন জানিয়ে এবং দার্জিলিং এর উন্নয়নে আমরা সহযোগিতা করব এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, দার্জিলিংএর এই গোর্খা পার্বত্য পরিষদের ঘটনাকে কেন্দ্র করে গত কয়েক বছর ধরে ভারতবর্ষের রাজনীতি উত্তাল হয়েছে, পশ্চিমবঙ্গের রাজনীতিও বিঘ্নিত হয়েছে। এই ব্যাপারে বিভিন্ন রাজনৈতিক দলের বিভিন্ন দৃষ্টিভঙ্গী ছিল এবং কংগ্রেস দল দ্বিধা বিভক্ত ছিল, রাজনৈতিক দল হিসাবে আমাদের কিছু অন্য বক্তব্য ছিল। কিন্তু তবুও বৃহত্তর স্বার্থের কথা চিন্তা করে রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকার এবং জি এন এল এফ এই তিন পক্ষের সঙ্গে যে চুক্তি হয়েছে সেই চুক্তিকে স্বাগত জানিয়েছিলাম এবং আশা করেছিলাম যে যাইহোক এবারে দার্জিলিংএ শান্তি ফিরে আসবে।

[2-40—2-50 P.M.]

দার্জিলিং-এ এখনও শান্তি ফিরে আসেনি। এখনও ওখানে খুন, জখম হচ্ছে এবং গতকাল কাগজে বেরিয়েছে কালিম্পং-এ গোলমাল হচ্ছে। যেভাবে দার্জিলিং-এ আন্দোলন শুরু হয়েছিল তাতে ভাষা কি ব্যবহার হবে জানি না, তবে এটাকে বিচ্ছিন্নতাবাদের আন্দোলনই বলা চলে। তবে বর্তমানে সেখানে একটা মানসিকতা তৈরি হয়েছে এবং বিচ্ছিন্ন না হবার জন্য একটা চেষ্টা চলছে। পার্বত্য পরিষদ যেটা তৈরি হয়েছে সেই ব্যাপারে একটা মাইনর অ্যামেন্ডমেন্ট এসেছে এবং সেটা হচ্ছে শপথ গ্রহণ কত তারিখের মধ্যে শেষ হবে। বিরোধীদলের মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন, একটা কমপ্রিহেনসিভ বিল আনতে হবে। কমপ্রিহেনসিভ বিল আনলে ছোটখাট ত্রুটি যেন আর থাকবে না। আমি মনে করি এই জন্য কমপ্রিহেনসিভ বিল আনার কোনও দরকার নেই। তবে একটা কথা আমি সংশোধন আকারে বলছি না, মন্ত্রিসভাকে শুধু ভেবে দেখতে বলছি। কোনও ব্যক্তি যদি একাধিক আসনে

নির্বাচিত হন তাহলে ৩০ দিনের মধ্যে তাকে একটা আসন থেকে পদত্যাগ করতে হবে এবং আর একটা কথা নির্বাচনের পর ৩ মাসের মধ্যে শপথ গ্রহণ করতে হবে। তবে এখানে আর একটা জিনিস থাকা দরকার যে, ৩ মাস পর যে সভা অনুষ্ঠিত হবে তার আগেই শপথ গ্রহণ শেষ করতে হবে অর্থাৎ শপথ গ্রহণ করার পর সভা হবে। আর একটা কথা এখানে বলতে চাই—একাধিক আসনে যদি কেউ নির্বাচিত হন এবং তিনি যদি একটি আসন থেকে পদত্যাগ না করেন তাহলে দুটি আসনই যাবে। আমি আমার এই কথাগুলি মন্ত্রিসভাকে ভাবতে বলি। ওখানে দেখা গেছে যেভাবে নির্বাচন হয়েছে তাতে দার্জিলিং জেলার সি পি এম নেতারা অভিযোগ করেছেন নির্বাচন ঠিকভাবে হয়নি। অবশ্য এটা সম্ভবপরও ছিল না। যেভাবে ওখানে ভোট হয়েছে তাতে এটা সম্ভবপর ছিল না। ওখানে যেভাবে নির্বাচন হয়েছে তাতে কোনও সদস্যকে হয়ত পদত্যাগ করতে বাধা দিতে পারে। সেদিক থেকে যদি এই ব্যবস্থা থাকে যে, দুটি জায়গা থেকে যদি কেউ নির্বাচিত হন তাহলে প্রথমে যে আসন থেকে তিনি নির্বাচিত হয়েছেন সেটা তিনি রাখবেন এবং বাকিটা ছেড়ে দেবেন তাহলে ভাল হয়। আমরা যদি এই ব্যাপারে প্রথম থেকেই কোনও ব্যবস্থা আরোপিত করে না রাখি তাহলে ভবিষ্যতে বিপদ হবে। দার্জিলিং-এ এখনও গোলমাল হচ্ছে। আমরা পশ্চিমবঙ্গবাসীদের তরফ থেকে আমাদের প্রেম, ভালবাসা, ঔদার্য্য দিচ্ছি এবং দেব। আমরা জানি জেলাগতভাবে এবং আর্থিক দিক থেকে দার্জিলিং-এর স্থান হচ্ছে চতুর্থ। আমরা তাদের উদারভাবে সব কিছু দেবার চেষ্টা করা সত্ত্বেও দেখছি সেখানে গোলমাল হচ্ছে। তবে এটা শুধু দার্জিলিং-এর ব্যাপার নয়, সমগ্র পূর্বাঞ্চলেই এই গোলমাল হচ্ছে। সন্তোষ মোহন দেবের বিরুদ্ধে অভিযোগ তিনি ওই আন্দোলনে মদত দিচ্ছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বিল উত্থাপিত হয়েছে সেই বিলের ভিত্তিতেই নির্বাচন হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রীর নাম বাদ যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই বিলের বিষয় বস্তু কি তা আমরা জানি। অর্ডিন্যান্স আকারে এটা প্রথম এসেছিল। এর সময় শেষ হয়ে যাচ্ছে ১০ তারিখ। এই সময় সীমা যাতে অতীত না হয়ে যায় সেই সম্ভবত বিলটি বিধানসভায় উত্থাপনের প্রশ্ন উঠেছে। এই বিলের বিষয় বস্তু অতি সাধারণ। প্রত্যেকে যারা নির্বাচিত হবেন—যেমন এখানে এই বিধানসভার ক্ষেত্রে আছে—যে একাধিক জায়গা থেকে কোনও ব্যক্তি নির্বাচিত হলে একটি রেখে বাকিগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে ছেড়ে দিতে হবে এবং নির্দিষ্ট সময়ের মধ্যে শপথ গ্রহণ করতে হবে। আজকে দার্জিলিংয়ে যে বিক্ষোভ সৃষ্টি হয়েছে যদিও তা সম্পূর্ণভাবে প্রশমিত হয়নি তাহলে বেশ অনেকখানি সেই বিক্ষোভ প্রশমিত হয়েছে। এইভাবে সর্বত্র এই সব পশ্চাৎপদ অঞ্চলে সর্বত্র এই আন্দোলন দিয়ে ওঠার দিকে মানুষ চলেছে এবং মানুষ সেদিকে চলে যেতে বাধ্য। ভারতবর্ষের ৮০ ভাগ মানুষ যারা অবহেলিত উপেক্ষিত তারা আজকে আন্দোলনের দিকে

চলেছে। মন্ডল কমিশনের রিপোর্ট যদি পড়ে থাকেন তাহলে দেখবেন—কি সরকারি কর্মচারির ক্ষেত্রে এবং বিভিন্ন ক্ষেত্রে শতকরা ২০ জন মানুষ সব কিছু উপভোগ করছে। তফসিলি আদিবাসী এবং পশ্চাৎপদ মানুষরা সেখানে বঞ্চিত হচ্ছে। গত ৪১ বছরেও আদিবাসী এবং পশ্চাৎপদ মানুষদের কোনও ব্যবস্থা হয় নি। সেখানে আন্দোলন গড়ে ওঠা কোনও আশ্চর্য নয়।আমাদের পশ্চিমবঙ্গ সরকার খুবই বুদ্ধিমত্তার পরিচয় দিয়েছেন। পশ্চিমবঙ্গ সরকার সংখ্যালঘু সম্প্রদায়কে স্বায়ত্বশাসনের অধিকার দিয়েছে। তাদের আজকে ক্ষমতা দিতে হবে। তা না হলে শাসন ব্যবস্থা ক্রমশ শিথিল হয়ে পড়বে। তা না হলে সব টুকরো টুকরো হয়ে যাবে। আদিবাসীদের মধ্যে সকলেই চাইবে ডোমিনিয়ন স্ট্যাটাস। এই ব্যাপারটা যেভাবে আন্দোলনে রূপান্তরিত হতে চলেছিল সেটা সরকার প্রশমিত হয়েছে। এই আদিবাসী পশ্চাৎপদ মানুষদের সম্পর্কে যদি কিছু না হয়, তাহলে বিক্ষোভ হতে বাধ্য। দার্জিলিংয়ের মানুষদের জন্য অর্থ বরাদ্দের কথা চিন্তা করা হচ্ছে। এই বিলটি অর্ডিন্যান্স আকারে ছিল—এখন এটা বিল আকারে এখানে এসেছে। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-30 P.M.]

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে খুব বেশি কিছু বলার নেই। তবে কেন আমাদের বিরোধী সদস্য মাননীয় সত্য বাপুলি মহাশয় এর বিরোধিতা করলেন সেটা আমি বুঝতে পারলাম না। এর আগে আমি ৭২ ক্লজ(১) যেটা পড়লাম সেটা খুব ক্লিয়ার। প্রত্যেক বিষয়েই কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের সঙ্গে মতামত ঠিক করে তবেই এই অর্ডিন্যান্স নিয়ে আসা হয়েছিল। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা একমত। কাজেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা যদি একমত হয়ে থাকি তাহলে বিরোধী কংগ্রেসি বন্ধুরা কেন এর বিরোধিতা করলেন সেটা আমি বুঝলাম না। যাই হোক, বিরোধিতা করাটা ঠিক হয় নি। তিনি বোধ হয় সঠিক ভাবে এটা লক্ষ্য করেন নি। নন-নেপালী যেটা ছিল এটা নিয়ে সুভাষ ঘিসিং এর আপত্তি ছিল। এই ধরণের কথা থাকতে পারে না, বলায়, বাধ্য হয়ে এটা অমিট করে মাইনরিটি করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট করেনি, কেন্দ্রীয় সরকার, সুভাষ ঘিসিং-এর সঙ্গে এক সাথে মতামত মিলিয়েই ঠিক করা হয়েছিল। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এই একজন সদস্য দুটি সিটে নির্বাচিত হয়েছেন। সেখানে সদস্য একবার ওথ নিচ্ছেন, দুবার নিতে পারবেন না। একবার যদি ওথ নেওয়া হয় তাহলে অন্য সিটে রিজাইন করতে হয়। ৩ মাসের মধ্যে কেউ যদি ওথ না নেয় তাহলে সেই সিটটি ভ্যাকন্ট হবে। তাছাড়া নমিনেটেড সদস্য আছে। তাদের ক্ষেত্রেও তাই হবে। ৩ মাসের মধ্যে ওথ না নিলে ভ্যাকান্ট হবে, এটাই হচ্ছে মূল কথা। নূতনত্ব কোনও জিনিস নিয়ে আসা হয়নি। অর্ডিন্যান্স আকারে যে জিনিস নিয়ে আসা হয়েছিল, যথা সময়ে সেটাকে আইনে রূপান্তরিত করা উচিত। তাই বিধানসভায় আইন আকারে এটাকে নিয়ে আসা হয়েছে। সেই জন্যই আমি এই বিলটি আনয়ন করেছি। অন্যান্য সমস্ত সদস্যই একে সমর্থন করেছেন। যারা একে সমর্থন করেন নি, তাদের করা উচিত ছিল বলে আমি মনে করি। এই কথা বলে

আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 11 and the Preamble**

The question that Clauses 1 to 11 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission, I beg to move that the Darjeeling Gorkha Hill Council (Amendment) Bill, 1989, as settled in the Assemble, be passed.

The motion was then put and agreed to.

(At this stage, the House was adjourned till 3-30 p.m.)

**(After Adjournment)**

[3-30—3-40 P.M.]

**VOTING ON DEMAND FOR GRANT**

**Demand No. 73**

**Mr. Deputy Speaker :** There is no cut motion Demand No.73

**শ্রী আম্বিকা ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় তাঁর দপ্তরের ব্যয়বরাদ্দ যা এই সভায় উপস্থিত করেছেন আমি মনে করি তা অত্যন্ত অকিঞ্চিতকর, আমি তাই এর বিরোধিতা করছি। স্যার, আমি এই বাজেট প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে কয়েকটি কথা বলব। অবশ্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বিব্রত করার জন্য আমি বক্তব্য রাখব না, ব্যক্তিগতভাবে অনেকদিন এই ইন্ডাস্ট্রির সঙ্গে আমি যুক্ত ছিলাম, এর অনেক প্রাকটিক্যাল ডিফিকাল্টির কথা আমি জানি—সেই সম্বন্ধে কয়েকটি কথা বলব। এই ইন্ডাস্ট্রির সঙ্গে যুক্ত থেকে আমি অভিজ্ঞতা যেটুকু সঞ্চয় করেছি সেটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় নেন এবং পরে যদি এ বিষয়ে আমার সঙ্গে আলোচনা করেন তাহলে তিনি যেমন আরও অভিজ্ঞতা সঞ্চয় করতে পারবেন তেমনি আমিও খুশি হব তাঁকে কিছুটা সাহায্য করতে পেরে। ক্ষুদ্র ও কুটির শিল্প এই কথা যেটা ব্যবহার করা হয় তার সঙ্গে সামঞ্জস্য করে যদি ব্যাপারটিকে ছোট বলে ভাবা হয় তাহলে কিন্তু ভুল হবে। কথাটা ছোট হলেও এর গুরুত্ব কিন্তু অনেক বেশি। মাননীয় মন্ত্রী মহাশয়, তিনি যেন মনে না করেন যে তিনি যে জায়গায়

বসে আছেন সেখানে তাঁর দায়দায়িত্ব ইন্ডাস্ট্রিজ মিনিস্টারের চেয়ে কম। আমি মনে করি, তা তো নয়ই বরং দায়দায়িত্ব অনেক বেশি। রাইটার্স বিল্ডিং-এ এয়ারকন্ডিশন ঘরে বসে ইন্ডাস্ট্রিজ মিনিস্টার হয়ত তাঁর দপ্তর কিছুটা চালাতে পারেন কিন্তু ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের সে স্কোপ নেই। তাঁকে অনেক বেশি প্রাকটিক্যাল হতে হবে, অনেক বেশি ঘুরতে হবে, অনেক বেশি মানুষের সঙ্গে যোগাযোগ করতে হবে। তাঁকে হাজার হাজার ছোট ছোট ইন্ডাস্ট্রিয়ালিস্ট, এন্ট্রিপোনিয়ারসের সঙ্গে যোগাযোগ রাখতে হবে। সুতরাং আমি মনে করি তাঁর গুরুত্ব অনেক বেশি। আজকে দুটো দিক আছে। একটা হচ্ছে, কটেজ ইন্ডাস্ট্রিজ, আর একটা হচ্ছে স্মল স্কেল এন্ডাস্ট্রিজ। বর্তমানে স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে যা ইনভেস্ট হয় তার টাকার অংকটা ছোট নয়, অনেক বড়। এক সময়ে এটা ১০ লক্ষ ছিল, এখন সেটা দশ গুণ বেশি হয়ে গেছে। এখন একজন স্মল স্কেল ইন্ডাস্ট্রিয়ালিস্ট এক কোটি টাকার উপরে বিজনেসে ইনভেস্ট করতে পারে। আজকে বার্ষিক টার্নওভার অনেক বেশি। একটা স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে বার্ষিক টার্নওভার হচ্ছে ১০/১৪ কোটি টাকা। কাজেই এটার গুরুত্ব আছে। সে জন্য স্মল স্কেল ইন্ডাস্ট্রির সঙ্গে আমি প্রপোজ করব—কারণ স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ অঙ্গাঙ্গীভাবে জড়িয়ে আছে বড় ইন্ডাস্ট্রিগুলির সঙ্গে—যে একই দিনে যদি এই বাজেট দুটো আসে তাহলে ২ জন মন্ত্রীই উপস্থিত থাকতে পারেন এবং তাহলে এই দুটোর মধ্যে একটা সমন্বয় ঘটানো যায়। আগে বড় বড় ইন্ডাস্ট্রিগুলিতে যা অবস্থা ছিল, কিন্তু এখন মডার্ন অ্যাডমিনিস্ট্রেশন যা হয়েছে, মডার্ন ম্যানেজমেন্ট যা হয়েছে তাতে লক্ষ্য করে দেখেছি যে কোনও একটা বড় ইন্ডাস্ট্রি তারা সম্পূর্ণ নয়। এমন কি তাদের ইনফ্রাস্ট্রাকচার পর্যন্ত নেই, একটা শেডের তলায় কাজ করছে। অন দি কনট্রারি আজকে বড় বড় ইন্ডাস্ট্রিয়ালিস্ট তাদের ইন্ডাস্ট্রির প্রোডাকশন বাড়িয়েছেন অ্যাজ অ্যানসেলিয়ারি ইন্ডাস্ট্রি। তাদের অনেক কে ছোট ছোট এন্ট্রিপ্রেনিউর সাহায্য করার চেষ্টা করছেন। তাদের সাহায্য নিয়ে এরা চলেছে। এক কথায় বড় বড় কারখানায় ইনেভস্টমেন্ট কমে যাচ্ছে। কারণ তাদের অনেক প্রোডাক্টই অ্যানসেলিয়ারি ইন্ডাস্ট্রিগুলি করে দিচ্ছে। তার ফলে স্মল স্কেল ইন্ডাস্ট্রির ক্যাপিট্যাল ইনভেস্টমেন্ট কম হচ্ছে। আর একদিকে আমরা দেখছি যে তাদের প্রফিটও বাড়ছে। তাদের ওভারহেড প্রফিট বাড়ছে ওভারহেড এক্সপেনসেস কম হবার জন্য। আমি স্মল স্কেল ইন্ডাস্ট্রির কথা এজন্য বলছি যে এই স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে আজকে অনেক বেশি স্কোপ হয়েছে। সেই সঙ্গে সঙ্গে কটেজ ইন্ডাস্ট্রিকেও ডেভেলপ করার জন্য বলব। কিন্তু দুর্ভাগ্যের কথা, যে কোনও কারণেই হোক এই বিষয়ে অনেকে অনেক কথা বলেছেন। কেউ কেউ কেন্দ্রের উপরে দোষ দেবেন। এখানে হয়ত কিছু কিছু সমস্যা আছে। কিন্তু পশ্চিম বঙ্গে এই বড় বড় ইন্ডাস্ট্রিগুলির অবস্থা খারাপ। বহু ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে পড়ে আছে। এখনও যেগুলি আছে তার মধ্যে বেশির ভাগই ধুকছে। কিছু কিছু ইন্ডাস্ট্রি তাদের মডার্ন ম্যানেজমেন্ট বা মডার্ন আউটলুক নিয়ে চালিয়ে যাচ্ছেন এবং সেখানে লেবার প্রবলেম কম। এই প্রসঙ্গে আমি বলব যে সেখানে লেবার এবং ম্যানেজমেন্টের মধ্যে একটা ভাল কো-অপারেশন, একটা ভাল রিলেশন থাকার জন্য মডার্ন ম্যানেজমেন্টের মাধ্যমে সেগুলি তারা চালিয়ে যাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এমন একটা জায়গা রিপ্রেজেন্ট করি,

আমার কনস্টিটিউয়েন্সি হচ্ছে মধ্য হাওড়া। সেখানে একটা রাস্তা আছে, তার নাম হচ্ছে বেলিলিয়াস রোড। সেই রাস্তা ভারতবর্ষের ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিকে পথ দেখিয়েছে। আজকে সেখানে কি দেখা যাচ্ছে? আজকে তার অনেকটাই ব্যাক ডেটেড হয়ে গেছে। আজকে অন্যান্য প্রদেশ মডার্ন ম্যাসিনারি এনে প্রোডাকশন বাড়াচ্ছে এবং যেভাবেই হোক মডার্ন আউটলুক দিয়ে তারা উন্নতি করছে। কিন্তু সেদিক থেকে আমরা অনেক পিছিয়ে পড়েছি। আমি একথা জোরের সঙ্গে বলতে পারি যে পশ্চিম বঙ্গের যে সমস্ত ইঞ্জিনিয়ারস এবং স্কিল্ড ওয়ার্কার আছেন, সারা ভারতবর্ষের কোথাও সেই রকম স্কিল্ড ওয়ার্কার এবং ইঞ্জিনিয়ার্স নেই যারা এদের সঙ্গে মোকাবিলা করতে পারে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আমাদের কোথায় শর্ট কামিং আছে সেটা বের করতে হবে।

[3-40—3-50 P.M.]

আমাদের খুঁজে বার করতে হবে, কিসের জন্য আমরা পিছিয়ে যাচ্ছি। এটা বার করা খুব শক্ত নয়, যদি একটু ভেতরে ঢুকে দেখার চেষ্টা করি। আমাদের স্মল স্কেল ইন্ডাস্ট্রির ভেতর অনেকগুলো ব্রাঞ্চ আছে, তাই আপনার কাছে আপনার অবগতির জন্য বলছি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে যেখানে পশ্চিমবাংলা ছিল ভারতবর্ষের মধ্যে এক নম্বর, আজকে সেখানে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে কত নম্বরে পৌঁছেছে তা আপনি জানেন। এর কারণটা খুঁজে বার করতে হবে। সেখানে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট যেটা ছিল, ক্রমশ বড় ইন্ডাস্ট্রিগুলো কমে যাবার ফলে তার রিফ্লেকশন ছোট ইন্ডাস্ট্রিগুলোতে পড়ছে। এখন আমাদের পশ্চিমবাংলায় একটা বড় সুযোগ এসেছে।. দুর্গাপুরের স্টিল কারখানা, সেই সঙ্গে বার্ণপুরের স্টিল কারখানা রয়েছে, এই দুটো কারখানার জন্য প্রায় ৪ হাজার কোটি টাকা খরচ করবে ইন্ডিয়া গভর্নমেন্ট। এই দুটো কারখানার এক্সপ্যানশন এবং মডার্নাইজেশন এর জন্য খরচ করবে। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অনেকদিন আগে লিখিত চিঠিও দিয়েছি, বিষয়টি আপনার নজরেও আনছি। এই যে চার হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকার খরচ করবে, এত টাকা আগে কোনওদিন খরচ হয়নি, এর টেন্ডারও বেরিয়ে গেছে। কিন্তু খুব দুঃখের বিষয় পশ্চিমবাংলার যে কারখানাগুলো তা মোকাবিলা করতে পারেনি। এর শতকরা ৮০ ভাগ টার্ন কি প্রজেক্টগুলো পশ্চিমবাংলার বাইরে চলে গেছে। মাত্র ২০ ভাগ টার্ন কি পশ্চিমবাংলার অটো ইন্ডাস্ট্রি বলে একটা কোম্পানি আছে, যারা জার্মান কোম্পানির কোয়ালিটি বেজ্ড তারা একটা অর্ডার পেয়েছে কোক ওভেনের ব্যাটারির একটা অর্ডার পেয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম, আপনাকে বলছি, এর জন্য আপনাকে ড্রাইভ দিতে হবে। অতীতে যে সমস্ত স্টিল কারখানাগুলো হয়েছে, তার টার্ন কি প্রজেক্টগুলো স্বাভাবিক ভাবে পেয়েছে তাদের স্টেটের যে সব অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিগুলো আছে, তাদের কাছ থেকে মাল কিনেছে। যে সমস্ত স্টিল কারখানা প্রথমে হয়, যেমন দুর্গাপুর, ভিলাই, রৌরকেল্লা, বোকারো, তখন কিন্তু পশ্চিমবাংলার ছোট ছোট কারখানাগুলো তাদের পেছনে ছিল। যা অ্যানসিলিয়ারি কাজ ভারতবর্ষের যে সমস্ত ইন্ডাস্ট্রি আছে, পশ্চিমবাংলার ছোট ছোট কারখানাগুলোকে ডেভেলপ

করে দিয়েছে। কিন্তু সেই পরিস্থিতি আজকে নেই। আজকে মন্ত্রী মহাশয় আপনাকে বলি, আমরা যখন বাইরে যাই, দেখেছি প্রত্যেকটি স্টেটে বিশেষ করে ইন্ডাস্ট্রি মিনিস্টার, কটেজ ইন্ডাস্ট্রি মিনিস্টার, আপনাদের অন্তত ৩০০ থেকে ৩৫০ টি আইটেম থাকে, যেগুলোর উপর জোর দেয়। এই আইটেমগুলো পশ্চিমবাংলায় হয়, যেগুলো বড় বড় কারখানার কন্ট্রাক্টারদের কাজটা দেওয়া হচ্ছে, আপনি চান, আপনাকে দেবে না। আপনি কি সেই ধরণের ব্যবস্থা নিয়েছেন? মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প গুলিকে বাঁচাবার জন্য আপনি কি কোনও ব্যবস্থা নিয়েছেন? না, আপনি নেন নি। লিখিতভাবে কিছু ইন্ডাস্ট্রির কথা আপনি উল্লেখ করেছেন। কিন্তু আপনি নিজেই জানেন কি পশ্চিমবঙ্গে কত রকম জিনিস হতে পারে? পশ্চিমবঙ্গে কি কি হয়? গতবারে আপনাকে আমি বলেছিলাম, তখন আপনি নতুন মন্ত্রী হয়েছিলেন, তখন আপনার অভিজ্ঞতা ছিল না। তারপর তো দু বছর হয়ে গেছে, আপনার অভিজ্ঞতা হয়েছে। আপনি ভদ্র মানুষ, আপনি চেষ্টা করছেন, সেই জন্য আপনাকে আমি দোষ দিচ্ছি না। কিন্তু আপনি যাঁদের ওপর নির্ভরশীল তাঁরা আপনাকে সঠিক তথ্য দিচ্ছে কি না, সেটা আপনাকে চিন্তা করে দেখতে হবে। আপনি যাঁদের ওপর নির্ভর করে আছেন, সেই আমলাদের অনেকেই মনে করেন যে, তাঁরা পশ্চিমবঙ্গে চাকরি করতে এসেছেন। তাঁদেরও যে পশ্চিমবঙ্গের মানুষদের, পশ্চিমবঙ্গের সমাজকে সেবা করার একটা দায়িত্ব আছে, পশ্চিমবঙ্গের সরকারকে বাঁচিয়ে রাখার একটা দায়িত্ব আছে তা তাঁরা মনে করেন না। তাঁদের অনেকের মধ্যেই সেই মানসিকতার অভাব আছে। তাই আপনাকে বলছি যে, প্রথমেই আপনাকে একটা লিস্ট অফ আইটেমস তৈরি করতে হবে। পশ্চিমবঙ্গে যে সমস্ত জিনিস তৈরি হয়, পশ্চিমবঙ্গের মানুষ যে সমস্ত জিনিস তৈরি করতে পারে, পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি যেসমস্ত জিনিস তৈরি করতে পারে সে সমস্ত জিনিস পশ্চিমবঙ্গের ক্যাপিটাল ইন্ডাস্ট্রিগুলিকে নিতে হবে। অর্থাৎ পশ্চিমবঙ্গ থেকেই তাদের সে সমস্ত জিনিস নিতে হবে। পশ্চিমবঙ্গের স্বার্থকে প্রটেক্ট করতে হলে এ-জিনিস আপনাকে করতে হবে। কারণ আমরা দেখছি সর্বভারতীয় ক্ষেত্রে কমপিটিশনে আমরা পেরে উঠছি না। এটাই বাস্তব অবস্থা। কেন পারছি না, তা যেমন আপনাকে খুঁজে বের করতে হবে, তেমন এই অবস্থার প্রতিকারও করতে হবে। শুধু ফ্রেট্ ইকুয়ালাইজেশনের জন্য হচ্ছে না বললেই চলবে না। ওটা নিয়ে তো অনেক দিন চালিয়ে যাচ্ছেন। তুলোর কথা বলেন, পশ্চিমবঙ্গে কত তুলো তৈরি হয়? কটন মিলগুলি তো সব বন্ধ হয়ে আছে। এখনও ঐ কথাই আপনারা চালিয়ে যাচ্ছেন! কিন্তু ওটাই মূল কথা নয়। ওটা নিশ্চয়ই একটা পয়েন্ট। কিন্তু ওর জন্যই শুধু ইন্ডাস্ট্রি বন্ধ হওয়ার কোনও কারণ নেই। ওর জন্য ইন্ডাস্ট্রি বন্ধ হচ্ছে না। কিছু কিছু জিনিসের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। ঠিকই এবং সে জন্য তো বারবার বলা হচ্ছে, আমরা সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে দিল্লিতে গিয়েছিলাম। আমরা তো আপনাদের পূর্ণ সমর্থন করেছি, করছি এবং করব। মাননীয় মন্ত্রী মহাশয়, ইঞ্জিনিয়ারিং শিল্পের একটি বিষয় সম্বন্ধে আমি আপনাকে বলতে চাই। এক সময়ে ফাউন্ড্রি বিজনেস পাইওনিয়র ছিল পশ্চিমবঙ্গ গোটা ভারতবর্ষের ফাউন্ড্রি ইন্ডাস্ট্রির পাইওনিয়র ছিল। এ-বিষয়ে পশ্চিমবঙ্গ যে-সমস্ত টেকনিসিয়ান এবং স্কিল্ড ওয়ার্কাররা আছেন, তাঁদের মতো দক্ষ

ভারতবর্ষের আর কোথাও নেই। কিন্তু এখন পশ্চিমবঙ্গের সেই ফাউন্ড্রি খুবই খারাপ অবস্থায় এসে দাঁড়িয়েছে। ফলে কর্মীরা এখান থেকে গুজরাট, মহারাষ্ট্রে চলে যেতে বাধ্য হচ্ছেন। আমরা ঐ সমস্ত রাজ্যের ফাউন্ড্রিগুলিতে গিয়ে দেখেছি, এক একটিতে শতকরা ৬০ ভাগ কর্মীই পশ্চিমবঙ্গের ছেলে। বাধ্য হয়ে তাঁদের এখান থেকে চলে যেতে হয়েছে। এখানে কাজকর্ম বন্ধ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি এই যে বন্ধ হওয়ার মুখে এর কারণ কি? প্রথম কথা হচ্ছে, এখানে চাহিদা বা ডিমান্ড কমে গেছে। ডিমান্ড বাড়াতে গেলে যা দরকার তা হচ্ছে, এক্সপোর্ট অর্ডার ধরতে হবে। কিন্তু আমরা এক্সপোর্ট অর্ডার ধরতে পারছি না। সেখানে আমাদের কমপিটিশন ফেস্ করতে হচ্ছে, কোয়ালিটি এবং কোয়ানটিটির দিক দিয়ে আমরা পেরে উঠছি না। আমাদের এক্সপোর্ট অর্ডার কমে গেছে। এখানে বড় বড় ফাউন্ড্রিতে যেখানে ম্যানহোল কভার, রেল ওয়াটার পাইপ, সয়েল পাইপ ইত্যাদি তৈরি হয় সেখানে তারা আজকে দামে মার খাচ্ছে, কোয়ালিটিতে মার খাচ্ছে। ফলে আমরা এক্সপোর্ট করতে পারছি না। কোরিয়া থেকে যেগুলি আসছে সেগুলির সঙ্গে আমরা কমপিটিশনে পেরে উঠছি না। এই যে অবস্থাটা দাঁড়িয়েছে, এর একটা বড় কারণ আছে। শুধু চাহিদা, শুধু কোয়ালিটি, শুধু লেবার ট্রাবল শুধু ফাইনানসিয়াল অসুবিধাই কারণ নয়। একটা মস্ত বড় কারণ হচ্ছে, পিগ্ আয়রণের দাম বাড়া। মাননীয় মন্ত্রী মহাশয় আবার বলবেন যে, এটা তো কেন্দ্রীয় সরকারের ব্যাপার। নিশ্চয়ই, আমিও মানি এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার।

[3-50—4-00 P.M.]

পিগ্ আয়রণের সাপ্লাই আপনি দিচ্ছেন না। স্টিলের যে টোটাল প্রডাকশন হচ্ছে সেটা কমে গেছে। পিগ্ আয়রণের দাম যেহেতু বেড়ে গেছে সেহেতু পশ্চিমবাংলা কমপিটিশনে পাল্লা দিতে পারছে না। পিগ্ আয়রন সারা ভারতবর্ষে বেড়ে গেছে। কেন বেড়ে গেছে? কারণ এখানে প্রডাকশন ফল করেছে। সেখানে স্টিল ইন্ডাস্ট্রিতে যে অ্যালয় স্টিল হয় তারজন্য যে পিগ্ আয়রণের দরকার হয় সেই লাইনে বেশি প্রডাকশন করতে যাচ্ছেন। সাধারণত ফাউন্ড্রিতে যে পিগ্ আয়রণের দরকার হয় তার প্রডাকশন কমছে এবং সেই সঙ্গে সঙ্গে বাজারের চাহিদার সঙ্গে সামঞ্জস্য না রাখতে পারার জন্য বাজার আকাশচুম্বী হয়ে গেছে। যে সমস্ত কলকারখানা সাধারণত ঘুষ-ঘাষ দিয়ে মাল বের করতে পারে না তাদের অবস্থা কাহিল হয়ে গেছে। এইভাবে হাওড়া জেলার শতকরা ৫০ ভাগ ফাউন্ড্রি আজকে বন্ধ হবার উপক্রম হয়েছে এবং কিছুদিনের মধ্যে সেগুলি বন্ধ হয়ে যাবে। আমরা এরজন্য ডেলিগেশন নিয়ে দিল্লিতে গেছি, দিল্লিতে গিয়ে দরবার করেছি। পিগ্ আয়রণের প্রডাকশন যদি করতে না পারা যায় তাহলে ইমপোর্ট করার যদি দরকার হয় তা করতে হবে। কিন্তু এই সরকার কিছুই করেনি। তাসত্ত্বেও এখন পর্যন্ত সেই চাহিদা মেটাতে পারেনি। আমি যেকথাটা বলছি সেটা খুব গুরুত্বপূর্ণ কথা। এ ব্যাপারে আপনার একটা ডিপার্টমেন্ট আছে। স্মল স্কেল ইন্ডাস্ট্রির সঙ্গে এরজন্য একটি ডিপার্টমেন্ট আছে। সেই ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত র-মেটিরিয়ালস সাপ্লাই করা হয়। আমি আপনাকে অনুরোধ করব, সেই ডিপার্টমেন্টে আপনি একবার গিয়ে দেখবেন।

ঐ বিধানচন্দ্র রায়ের বাড়ির সামনে যে অফিসটা হয়েছে সেই অফিসে গেলে আপনি লজ্জা পাবেন। সেখানে গিয়ে দেখলে বুঝতে পারবেন আপনার ডিপার্টমেন্ট কিভাবে চলছে। উপর থেকে নিচ পর্যন্ত সেখানে করাপসনে ভর্তি হয়ে গেছে। আপনি আশ্চর্য হয়ে যাবেন, যখন র-মেটিরিয়ালস কম দামে পাওয়া যেত অর্থাৎ যখন কম দাম ছিল তখন এই স্মল স্কেল ইন্ডাস্ট্রির যে সমস্ত কারখানা ছিল তারা বহু দিন আগে থেকে ঐ ডিপার্টমেন্টে টাকা জমা দিয়ে রেখেছে কিন্তু এখনও পর্যন্ত র-মেটিরিয়ালস পায়নি। আপনি যদি দৃষ্টান্ত চান, আমি লিখে দেব কারা কারা র-মেটিরিয়ালস পায়নি। এই সমস্ত ছোট ছোট কারখানাগুলোর টাকা পয়সার অভাব, একসঙ্গে ঐ ২০০/৩০০ টন কিম্বা রেক্ নিতে পারে না, ৮/১০ টনের মতোন লাগে, বহু ক্ষেত্রে সেই সমস্ত র-মেটিরিয়ালস যেমন, মাইল্ড স্টিল, প্লেটস প্রভৃতি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির জন্য দরকার হয় তা সাপ্লাই করে না, তাদের যা চাহিদা সেই চাহিদা মেটাতে পারছে না। আপনি জানেন, কিছুদিন আগে আমরা দিল্লিতে দরবার করতে গিয়েছিলাম, আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনার ডিপার্টমেন্টের যা রিক্যুইজিশন করার কথা কেন্দ্রীয় সরকারের কাছে তার অ্যাপলিকেশন পর্যন্ত করেননি। আপনারা সেখানে পিগ্ আয়রণের দাবি করতে পারতেন, কিন্তু করেননি। ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি যা আছে তাদের নিয়ে ডেলিগেশন হিসাবে গিয়েছিলাম। আপনি এব্যাপারে আপনার ডিপার্টমেন্টের কাছে এক্সপ্ল্যানেশন চান, এত বড় ক্ষতি পশ্চিমবাংলার কেন করল? আমি এর আগে আপনাকে সাজেস্ট করেছিলাম ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলার গর্ব। এই ফাউন্ড্রি ইন্ডাস্ট্রিগুলো হাওড়া জেলার চারিদিকে বিক্ষিপ্তভাবে আছে। হাওড়া শহরে প্রচুর জমি আছে। বালিটিকুরি অঞ্চলে এইসব জমি পড়ে আছে। সুতরাং এই সমস্ত ফাউন্ড্রি ইন্ডাস্ট্রিগুলো যদি এক জায়গায় কেন্দ্রীভূত করতে পারেন তাহলে প্রথম কথা হচ্ছে পলিউশনের হাত থেকে বাঁচবেন। দ্বিতীয় কথা, রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট বলে একটি কথা বারবার বলেছি। এই সমস্ত ফাউন্ড্রি ইন্ডাস্ট্রিগুলো ব্যাক-ডেটেড হয়ে গেছে। ভারতবর্ষের অন্যান্য জায়গার তুলনায় ব্যাক-ডেটেড, ইন্টারন্যাশনালের কথা তো পরে আছে। কিছু কিছু কারখানা আছে যেগুলো না দেখলে চিন্তা করতে পারবেন না। এখানে এক্সপোর্ট করার সুযোগ আছে। অন্যান্য দেশ যেমন, জাপান, আমেরিকায় দেখেছি পলিউশনের জন্য তারা ফাউন্ড্রি ইন্ডাস্ট্রিগুলো উঠিয়ে দিচ্ছেন। তার একটা অ্যাডভান্টেজ পেতে পারতাম, এক্সপোর্টদের মতামত নিয়ে তার জন্য আমাদের পোটেনশিয়ালিটি সেই জায়গায় করতে পারছি না। কোয়ালিটি অ্যান্ড কোয়ান্টিটি ভাল করে ব্যাঙ্কিং সাহায্য নিয়ে নতুন কয়েকটি দেশ ইন্ডাস্ট্রি শুরু করেছে। সেই রকম করতে হলে অনেক ডেভেলপিং কান্ট্রি আজকে কম দামে ভাল কোয়ালিটির মাল দিচ্ছে। আমরা পাচ্ছি না। তাই আজ একটা রিসার্চ এ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টার করার দরকার। করতে হলে পশ্চিমবঙ্গেই করা উচিত, ট্রেনিং এবং টেস্টিং ফেসিলিটিজ দরকার। সেখানকার স্কিল্ড ওয়ার্কার থাকতে পারে, কিন্তু তাদের জন্য যদি ইনফ্রাস্ট্রাকচার করে না দেওয়া হয়, সাহায্য না করা যায়, তাহলে কিছুই হবে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, যদি ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি ডেভেলপ করতে চান তাহলে তাদের এক জায়গায় একটা রিসার্চ সেন্টারের মাধ্যমে সাহায্য করুন। এ-ও না হলে আর কোনও উপায় নেই। এ ছাড়া আমি আপনাকে আবার বলছি

এতবড় সুযোগ আমাদের সামনে রয়েছে যে, কোটি কোটি টাকার মাল কেন্দ্রীয় সরকার কিনবে। তার সঙ্গে আবার কিছু আইটেম আছে, যে সমস্ত আইটেম আমাদের পশ্চিমবঙ্গে আছে, সেগুলি কিনতে তাদের বাধ্য করতে হবে। তাদের স্পেশিফিক আইটেম দিতে হবে। মধ্যপ্রদেশ থেকে যেমন নিচ্ছে সেই রকম কমপ্যারাবেল জিনিস আমাদের হচ্ছে বোকারো স্টিল হচ্ছে। সেখানকার সরকার তাদের হেল্প করছেন। বিহারে যান সেখানে তো পরিস্কার বলে দিচ্ছে এখান থেকে টাটা ইন্ডাস্ট্রির এই এই জিনিস তোমাদের কিনতে হবে। তারা সেখানে অর্ডার পাচ্ছে। উদ্যোগ নিয়েছেন? আপনি দেখাতে পারেন? দেখাতে পারবেন না। তাই আমি আপনার কাছে অনুরোধ করছি যে আপনি জোর দিন, আমরা আপনার পিছনে থাকব। পশ্চিমবঙ্গের স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে যদি বাঁচাতে চান, তাহলে পশ্চিমবঙ্গের ছোট ছোট ইন্ডাস্ট্রি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি যেগুলি হচ্ছে সেই ইন্ডাস্ট্রিগুলিকে আপনাদের প্রোটেকশন দিতে হবে। নইলে বাঁচার রাস্তা নেই। স্মল স্কেল ইন্ডাস্ট্রি বাঁচাতে না পারেন কটেজ ইন্ডাস্ট্রি যারা এর পরে আসছে এবং এদের সঙ্গে তাদের রিলেসন রয়েছে তারা বাঁচবে না। কটেজ ইন্ডাস্ট্রির ইনিঞ্জনিয়ারিং সাইডটার কথা আমি বলছি—এর দুটো দিক আছে। কটেজ ইন্ডাস্ট্রি যে সব হ্যানডিক্র্যাপ্টসদের দ্বারা তৈরি, সাধারণ মানুষ যে জিনিসগুলো কেনে, আর কটেজ ইন্ডাস্ট্রির আর একটি পার্ট আছে, বড় বড় স্মল স্কেল ইন্ডাস্ট্রিকে ফিট করে। ঠিক ইকোয়াল, আপনি জানেন মেকানিক্যাল সাইডে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির আর একটি সমস্যা। অর্ডার আছে। পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির বেশির ভাগ রেলওয়ে অর্ডার সমস্ত কলকারখানায় যাচ্ছে। এ সমস্যা আমাদের এক সময়ে হয়েছিল। ওয়াগনের অর্ডার পাচ্ছি না। আমরা এর জন্য সর্বদলীয় টিম নিয়ে দিল্লিতে গিয়েছিলাম যাতে তাদের কাছ থেকে অর্ডার পাওয়া যায়। শুধু তাই নয়, ভারতবর্ষে যা ওয়াগন হয় তার শতকরা ৮০ ভাগ ওয়াগনের অর্ডার পশ্চিমবঙ্গ থেকে যায়। আমাদের এখানে পশ্চিমবঙ্গ যার উপর ডিপেন্ড করে আছে সেই স্মল স্কেল ইন্ডাস্ট্রির উপরে তার একটা বড় পার্ট কাজ করছে না। আজকে যদি আমরা নতুন ডেভেলপের কাজ না করতে পারি, স্মল স্কেল ডেভেলপ না করতে পারি তাহলে কোনও উন্নতি হবে? যেসব মেশিনারী আছে সেগুলি অ্যান্টি হয়ে গেছে, পুরানো হয়ে গেছে, সেগুলি নিয়ে পশ্চিমবঙ্গে কাজ হচ্ছে। করবে কোথা থেকে? কমপিটিশনে পাচ্ছে না। মেশিনারি রিপ্লেস করতে যে অ্যামেন্ডমেন্ট দরকার তা তাদের নেই। তাদের ডাল, ভাত খাবার সংস্থান হচ্ছে কিন্তু মেশিনারি রিপ্লেস করার পয়সা হচ্ছে না। তাদের দিকে দৃষ্টি দিতে হবে। সাহায্য করতে হবে। আপনি জানেন না পশ্চিমবঙ্গের স্মল স্কেল ইন্ডাস্ট্রি কত আছে। আপনি বলবেন, হ্যাঁ জানি। হ্যাঁ, জানেন। ঐ ডিস্ট্রিক্ট অফিস থেকে যে রিপোর্ট দিচ্ছে আপনি তাদের রিপোর্টের উপর বেস করে বলছেন। সেই রিপোর্টগুলি তারা দিচ্ছে। আপনি জানেন, হাজার অ্যাপলিকেশন রেজিস্ট্রেশন করবার জন্য পড়ে আছে? অ্যাপলিকেশন রেজিস্ট্রেশন হচ্ছে না। মাননীয় প্রলয়বাবু যখন ছিলেন তাঁকে আমি বলেছিলাম, তিনি চেষ্টা করেছিলেন। লক্ষ্যে পৌছতে পারেন নি। তিনি বলেছিলেন একটা অ্যাপলিকেশন যদি পড়ে তা এক মাসের মধ্যে রেজিস্ট্রেশন পাবে। আমি জানি তিনি কতটা করেছিলেন। তাই নিয়ে বলছি, হাজার হাজার স্মল স্কেল ইন্ডাস্ট্রি রেজিস্ট্রেশন

করবার জন্য ব্যস্ত হয়ে পড়েছে। ডিউ টু ইগনোরেন্স অ্যান্ড ক্যালাসনেস ইওর অফিস এটা তারা করে উঠতে পারছে না অথচ জেলা অফিসগুলি খুলে বসে আছে।

[4-00—4-10 P.M.]

তাদের অনেক কাগজ আপনি দিয়ে আপনি বলেছেন যে, এই জিনিস করতে হবে, কিন্তু করেন নি তারা। আজকে করাপশনের একটা ডিপো হয়ে রয়েছে সেগুলো। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের কাছে যেসব অ্যাপলিকেশন যাচ্ছে সেগুলো তারা গায়েব করে দিচ্ছেন। এই বিষয়ে অনেকবার তাদের বলেছি, কিন্তু কিছুই হয়নি। এইভাবে চলতে পারে না। আজকে তাদের দিয়ে কাজ করাতে হবে। ঠিকমতো রেজিস্ট্রেশন যদি হত তাহলে হাওড়া, কলকাতা এবং গোটা পশ্চিমবঙ্গে অনেক বেশি স্মল স্কেল ইন্ডাস্ট্রির সংখ্যা হত। কাজেই এক্ষেত্রে অ্যাপ্লিকেশনগুলি যদি গ্রাহ্য করা হত তাহলে এর সংখ্যা বর্তমানের চারগুন হত। কাজেই রেজিস্ট্রেশনের রেকর্ড অনুযায়ী স্মল স্কেল ইন্ডাস্ট্রির সংখ্যা সম্বন্ধে যা ধারণা সেটা ঠিক নয়। ঐ ডিপার্টমেন্ট কার্ড দিয়ে ব্যাঙ্কে পাঠিয়ে দেয়, কিন্তু সেটা তারা করেন না। কতগুলো ইন্ডাস্ট্রি ব্যাঙ্ক থেকে লোন পায়নি। এ-ব্যাপারে আমাকে বলতে হয়েছে—দয়া করে কার্ড পাঠান। সেটা করতে গিয়ে আজকে তারা হিমসিম খেয়ে যাচ্ছে। কাজেই দয়া করে এটা দেখুন। কারণ রেকমান্ড করে পাঠালে তবে তা ব্যাঙ্ক কনসিডার করে। আজকে র' ম্যাটেরিয়ালস যদি উপযুক্ত প্রাইসে তাদের না দিতে পারেন তাহলে ইন্ডাস্ট্রি চলবে না। এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে যদি না যান তাহলে কি করে সেটা হবে? কারণ আপনি অ্যাপ্লিকেশন পর্যন্ত করলেন না। আমি দায়িত্ব নিয়ে বলছি, চার হাজার টন পিগ আয়রণ ছিল কেন্দ্রের কাছে, কিন্তু অ্যাপ্লিকেশন করলেন না। তাই আপনার ঐ ডিপার্টমেন্টে করাপশন চলছে এবং তারফলে ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলি পিগ আয়রণ পাচ্ছে না। তাদের অনেকের কিছু কিছু টাকা পর্যন্ত এ-বাবদ যা দেওয়া রয়েছে সেই টাকা পর্যন্ত তারা ফেরত পাচ্ছে না। একটা সঙ্কট সৃষ্টি হয়েছিল যেটা হয়ত আপনি জানেন না। শতকরা ৮০ ভাগ পাইপ ফিটিংস-এর প্রডাকশনটা স্মল স্কেল ইন্ডাস্ট্রি নয়, সেটা করছে কটেজ ইন্ডাস্ট্রি। কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট এক নোটিফিকেজ দ্বারা ১৫ পারসেন্ট সেন্ট্রাল এক্সাইজ ডিউটির সীমাটা নামিয়ে দিলেন। একথা শুনে আমি দিল্লিতে গিয়েছিলাম এবং সেখানে গিয়ে ফিনান্স মিনিস্টারকে বলেছিলাম—এটা হতে পারে না, কারণ স্মল স্কেল ইন্ডাস্ট্রি, কটেজ ইন্ড্রাস্ট্রি উঠুক এটা আমরা চাই। এসব পাইপ ফিটিং—এর উপর প্রথমে ছিল—যেখানে ৫০ টাকা পর্যন্ত বিক্রি হয় সেখানে কোনও এক্সাইজ ডিউটি ছিল না। পরে সেটা নামিয়ে করা হয় ১৫ লক্ষ টাকা। কিন্তু হঠাৎ দেখলাম এক নোটিফিকেশন-এর মাধ্যমে সেটা জিরো বা এক টাকা থেকে ১৫ লক্ষ টাকা পর্যন্ত এক্সাইজ ডিউটিটা করা হল ১৫ পারসেন্ট। এক্ষেত্রে আপনার উদ্যোগ নেওয়া উচিত ছিল, কিন্তু সেটা আপনি নেননি। ফলে আমাকে যেতে হয়েছে, কারণ শিল্প অধ্যুষিত হাওড়া জেলার আমি এম.এল.এ.। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ যে ঐ-ব্যাপারে নেওয়া হয়নি সেটা আমাদের কাছে লজ্জার এবং ক্ষোভের বিষয়। তবে আমার কাছে সুখের কথা, কেন্দ্রীয় ফিনান্স মিনিস্টার সব

শুনে বলেছেন, "যা হয়েছে সেটা মিস্ আন্ডারটেকিং এর জন্য হয়েছে।" আমি তাঁকে বলেছি, আগে যেটা ৫০ লক্ষ টাকা ছিল, পরে সেটা ১৫ লক্ষ টাকা করা হয়। বর্তমানে সেটা আরও বাড়াতে হবে। কারণ এই সকেট ইন্ডাস্ট্রির উপর—আপনি ধারনা করতে পারবেন না প্রায় ২০ হাজার মানুষ নির্ভর করে আছে। এই সকেট ইন্ডাস্ট্রিতে ছোট ছোট পাইপ ফিটিং হয়। এটা এখন স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে নেই, এখন এটা কটেজ ইন্ডাস্ট্রিতে চলে গেছে। এই ইন্ডাস্ট্রিতে একটা জিনিস ম্যানুফ্যাকচার হয় ৪ টি ডিফারেন্ট জায়গায়, একটা সেডের তলায় সমস্ত জিনিস হয় না। গোটা বাড়ির লোক এবং মেয়েরা পর্যন্ত এই কাজ করছে। কোনও কোনও জায়গায় এক থেকে ২০ জন লোক থাকে। ১ লক্ষ লোকের মতো রুজি-রোজগার এর উপর নির্ভর করে। ২০ হাজার লোক ডাইরেক্ট কাজ করে এবং তার সঙ্গে ঠেলা, রিক্সা, স্কিল্ড এবং আনস্কিল্ড ওয়ার্কার এই সমস্ত রয়েছে। সব মিলিয়ে প্রায় ১ লক্ষ লোক এর উপর ডিপেন্ড করছে। এতো মানুষ এর উপর নির্ভর করে এটা আপনার জানা আছে? আমি আশা করব এখন এর হাত থেকে রেহাই পাব। এবার আমি ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের কথায় আসছি। আপনি দেখুন না এই ইন্ডাস্ট্রিয়াল এস্টেট গুলির কি হাল হয়ে আছে। হাওড়া ইন্ডাস্ট্রিয়াল এস্টেট, দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল এস্টেট কি অবস্থা রয়েছে। ভাড়া দিতে পারছে না, চলছে না, কি হাল হয়ে গেছে। আপনি একটু ঘুরে দেখুন না। আপনি ঘুরে অন্যান্য স্টেটের ইন্ডাস্ট্রিয়াল এস্টেট গুলি দেখে আসুন না, দেখবেন কেমন সুন্দর পরিস্কার আপটুডেট মডার্নাইজেশন করে রেখে দিয়েছে। কি করে হল? ওরা কি আমাদের চেয়ে ভাল কাজ জানে, আমরা কি কাজ জানি না? আমরা অন্যান্য প্রদেশের চেয়ে কোন দিক দিয়ে খারাপ? ওদের কি ভাল ইঞ্জিনিয়ার আছে, আমাদের কি নেই? অন্যান্য প্রদেশের লোকেরা যা করতে পারে আমরা কি তা পারি না? কেন তাদের সাহায্য করতে এগিয়ে আসবেন না? আপনাকে রাইটার্স বিল্ডিং-এর ঠান্ডা ঘর থেকে বেরিয়ে আসতে হবে এবং গ্রামে গ্রামে ঘুরতে হবে। ইন্ডাস্ট্রি সম্পর্কে বলতে গিয়ে আমি এই কথা বলতে চাই আমাদের ডেভেলপমেন্টের অনেক কিছু আছে। আজকে আমাদের এখানে যে সমস্ত ছোট ছোট ইন্ডাস্ট্রি আছে তারা আর স্মল স্কেলে নেই, মিডিয়াম স্কেলে চলে গেছে। স্মল স্কেল ইন্ডাস্ট্রিজে আমরা অনেক ডেভেলপ করতে পারি, অনেক আইটেম আছে যেগুলি অনেক বেশি ডেভেলপ করা যায়। ম্যালিয়েবল কাস্ট আয়রণ আমাদের এখানে হয়, কিছু যে হয় না তা নয়। পাইপ ফিটিং-এর ক্ষেত্রে আধুনিকীকরণ করা দরকার। এখনও আমরা ব্যাক ডেটেড পলিশি নিয়ে চলছি, পৃথিবীর আর কোথাও এই জিনিস হয় না। কাস্ট আয়রন ভেঙ্গে যায় কিন্তু ম্যালিয়েবল কাস্ট আয়রন দিয়ে করলে ভেঙ্গে যায় না। ম্যালিয়েবেল কাস্ট আয়রন দিয়ে যদি ফিটিং করা হয় তাতে বিরাট কিছু একটা ক্যাপিট্যালের দরকার হয় না। তাই আমি আপনার কাছে অনুরোধ করব মডার্নাইজেশন করবার যে প্রোগ্রাম আপনাদের আছে সেটা আপনি এন্টারপ্রেনারদের জানান। আপনি এন্টারপ্রেনার্সদের জানান যে এই এই স্কীম আছে এই এই স্কোপ আছে, তাহলে তারা আপনার কাছে আসবে এবং তারা আরও বেশি এবার আমি আপনার কাছে নিয়ে আসছি কটেজ ইন্ডাস্ট্রি সম্বন্ধে। কটেজ ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলায় কোথায় গিয়ে দাঁড়ানো উচিত ছিল আর কোথায় গিয়ে দাঁড়িয়েছে! অন্যান্য

স্টেট এগিয়ে গিয়েছে আর সেই জায়গায় আমরা পিছিয়ে গেছি। আপনারা জানেন কাঞ্চননগরের ছুরি-কাঁচি বিখ্যাত ছিল, কাঞ্চননগরের ছুরি কাঁচি আমরা এক্সপোর্ট করতে পারি। আপনারা জানেন যে বিদেশে এখানকার ছুরি-কাঁচির যথেষ্ট কদর আছে। আমাদের স্টিল অ্যাভেলেভেল আছে, স্কিল রয়েছে সেখানে আমরা ফিনিস করে এক্সপোর্ট অর্ডার নিতে পারি। এখানে মেডিক্যাল ইন্সট্রুমেন্ট করতে পারি, সেখানে স্টেনলেস স্টিল তৈরি করছে। এখানে মেডিক্যাল ইন্সট্রুমেন্ট আমাদের ইমপোর্ট করে আনতে হচ্ছে। এখন এই গুলিকে ডেভেলপমেন্ট করতে হবে, তাদের প্রপার মেশিনারি দিতে হবে যাতে মেডিক্যাল ইন্সট্রুমেন্ট আমাদের আনতে না হয়। সারা ভারতবর্ষে এর বাজার রয়েছে। এইগুলি আপনি করতে পারেন।

[4-10—4-20 P.M.]

এটার উপর আপনি স্ট্রেস দিন। সেই সঙ্গে সঙ্গে আপনাকে আবার বলি নাইফ সম্বন্ধে। আমি ব্যক্তিগতভাবে এটা জানি যে বিভিন্ন ধরণের নাইফ, নট অনলি নাইফ, আরও অনেক কিছু ডেভেলপ করে আর্মিতে—ডিফেন্সে, শুধু এখানকার নয়, পৃথিবীর অন্যান্য দেশের ডিফেন্সের মার্কেটে আমরা সাপ্লাই দিতে পারি। একটা ছুরি, পেন নাইফ ফিনিশড্ অবস্থায় আমরা শতকরা দশ ভাগ পয়সায় কিনি। সেটার কোয়ালিটি আরও ভাল করার জন্য আমরা যদি চল্লিশ পারসেন্ট খরচ করি, তাহলে আমরা ভালভাবে এক্সপোর্ট করতে পারি। এর ফিউচার সম্বন্ধে আপনি নজর দেবেন। বর্ধমানের গুসকরা অঞ্চলে আদিবাসীরা পেতলের কাস্টিংয়ের জন্য ফেমাস। তারা নানা রকম হ্যান্ডিক্রাফ্টস তৈরি করত। এটা আজকের মানুষ প্রায় ভুলতে বসেছে। অথচ মধ্যপ্রদেশে গিয়ে দেখুন, সেখানে আপনাদেরই মতো ডিপার্টমেন্ট আছে। সেখানে যে শো-রুম আছে তার প্রেজেনটেশন দেখুন কি সুন্দর করে কটেজ ইন্ডাস্ট্রিগুলো সাজিয়ে রেখেছে। আপনি যদি সেলস্ প্রোমোশন না করতে পারেন তাহলে কি করে হবে? লিন্ডসে স্ট্রিটে আপনার যে ডিপার্টমেন্ট আছে সেখানে যান—সেখানে ঢুকলে মনে হবে আমরা খরিদ্দাররা যেন কর্মচারী। আপনার কর্মচারিদের সেখানে কি অ্যাটিচিউড্ কি অবস্থায় রেখেছে তারা একবার গিয়ে দেখে আসুন। আপনি দিল্লিতে গিয়ে একবার দেখে আসুন, সেখানে বিভিন্ন গভর্নমেন্টের এম্পোরিয়াম রয়েছে, তাদের প্রেজেনটেশনগুলো দেখবেন, আর আপনারটাও দেখবেন কি রকম ডাল অ্যান্ড ডিম অবস্থায় রয়েছে। আপনার কটেজ ইন্ডাস্ট্রিজের শো-রুমটা একটু দেখে আসবেন, আর গুজরাটের শো-রুমটাও ঘুরে আসবেন। দেখবেন, ডিফারেন্সটা কতখানি? আপনার সঙ্গে তাদের শো-রুমের অবস্থাটা একটু দেখবেন? প্রেজেনটেশন ইজ ভেরি ইম্পর্ট্যান্ট সেলস্ প্রোমোশনের জন্য আপনাকে যথার্থ ব্যবস্থা নিতে হবে, আপনাকে যেতে হবে সব জয়াগায়। সারা ভারতবর্ষের লোককে আপনার কার্পেটিংটা দেখাতে হবে? ডিফারেন্ট স্টাইল আপনার আছে তা তো দেখাতে হবে? আমাদের এখানে কি আছে তা তো মানুষকে দেখাতে হবে? আমি তো এখানে একটার নাম করলাম, এই রকম বহু জায়গা আছে যেখানে আদিবাসীরা বিভিন্ন ঢংয়ের কাজ তৈরি করেন। বাজারে এর চাহিদাও আছে যথেষ্ট—যেমন সবংয়ের মাদুর। সবংয়ের মাদুর পৃথিবী বিখ্যাত। আজকের দিনে মাদুরের চাহিদা কি পর্যায়ে

এসেছে, শুধু সারা ভারতবর্ষে নয়, পৃথিবীর মানুষের কাছে আজকে এর চাহিদা বেড়েছে। কার্পেটের অর্ডার আসছে, অর্ডার অনুযায়ী ডিফারেন্ট স্টাইলে মাদুর তৈরি হচ্ছে। এজন্য আপনাকে তো পেট্রোনাইজ করতে হবে, ফিন্যান্সের ব্যবস্থা করতে হবে? ডিজাইনার যাঁরা আছেন, তাঁদের ফরেন মার্কেটের কি চাহিদা, ডিজাইন, সাইজ তারজন্য যেভাবে ডেকোরেটিভ করা দরকার তা করে দিতে হবে আপনাকেই। ডেকোরেশনের ব্যবস্থা আপনাকেই করতে হবে। আজকের দিনে মাদুরের ডেকোরেশন শুধু বসার জন্যই নয়, অন্য প্রয়োজন মেটাতে এর ব্যবহার হচ্ছে এবং সেজন্য এর চাহিদা এতবেশি। সবংয়ের মাদুর আমরা যা দেখেছি, এর ঐতিহ্যকে ধরে রাখতে, এই ইন্ডাস্ট্রিতে আপনাকে আরও আর্থিক ব্যবস্থা করতে হবে। এতে সেখানে কিছু মানুষ করে খাচ্ছে, গ্রামের মানুষ আরও কিছু প্রোভাইড্ হতে পারত, তারা যদি ভালোভাবে থাকত। বাঁকুড়া জেলার পোড়া মাটির কাজের ঐতিহ্য আছে। এই কাজ বাইরে এক্সপোর্ট করে কিছু লোক বড়লোক হয়ে গেছে। এই কাজে যাঁরা নিযুক্ত আছেন, তাঁদের সংখ্যা খুব কম। তাঁদের সংখ্যা বাড়াতে হবে। বংশানুক্রমে যে কাজ ওখানে করে আসছেন তাঁদের স্কিল গ্রো করাতে ট্রেনিং দিতে হবে। কারণ যে ডিজাইনগুলো করা হয়, সেগুলো ব্যাকডেটেড। তাঁরা ইন্টারন্যাশনাল মার্কেট সম্বন্ধে কিছুই জানেন না। ঘোড়া আর গাধা ছাড়া যে আরও অনেক কিছু তৈরি করা যায়, আরও অনেক ডিজাইন হতে পারে, সে সম্বন্ধে তাঁদের অ্যাডভাইজের ব্যবস্থা তো আপনারাই করবেন। তাঁদের ন্যাশনাল এবং ইন্টারন্যাশনাল মার্কেট এর সঙ্গে সংযোগ বিশেষ কিছু নেই। তাঁদের কাছে তো আপনাকে যেতে হবে? ওখানে রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের মতো একটা জায়গা দরকার, এই রকম প্রোপোজাল আপনাদেরই তো ঠিক করা দরকার। ঐ সমস্ত শিল্পীদের স্কিলকে আরও বাড়াতে ট্রেনিংয়ের ব্যবস্থা আপনাদেরই করতে হবে এবং তাঁদের কমার্শিয়াল সাইডটাও শেখাতে হবে। এখানে দেখা যাচ্ছে যে, বড় বড় যেসব মার্চেন্ট তাঁরা ঐ সমস্ত সামগ্রী অল্প দামে কিনে আনছেন এবং অনেক বেশি দামে বাইরে এক্সপোর্ট করছেন। কেন তিনি ডাইরেক্টলি এক্সপোর্ট করতে পারেন নি। আপনি তো কো-অপারেটিভ সিস্টেম করে দিতে পারেন। এখানে আমি আরও বলছি, যে পুরুলিয়াতে উডেন হ্যান্ডিক্রাফ্টস্ রয়েছে মাইশোরের হ্যান্ডিক্রাফ্টস্ রয়েছে কিন্তু দুটোর মধ্যে অনেক তফাৎ আছে। ওখানের কারুকার্য এতো সুন্দর এখানে সেইভাবে কেন করতে পারবেন না? এইভাবে পুরুলিয়াতেও তো কাঠের কাজের একটু উন্নতমানের ধরণের যাতে হয় তার ব্যবস্থা করতে পারেন। আপনি জানেন যে এখানে যে বাঁশ তৈরি হয় বিশেষ করে বাঁকুড়া অঞ্চলে সেই বাঁশ তো বাইরে এক্সপোর্ট করতে পারেন। তারপরে ড্রেস মেটিরিয়ালসের ব্যাপারে হাওড়া সন্তোষপুর, মেটিয়াব্রুজ প্রভৃতি অঞ্চল বিখ্যাত, এখানকার রেডিমেড গারমেন্টস্ তো বাইরে এক্সপোর্ট করতে পারেন। আপনারা তো এই ব্যাপারে কোনও ডেভেলপমেন্ট করতে পারেন নি। আপনারা তো ইন অ্যাডভান্স হতে পারছেন না ফলে সবক্ষেত্রে পিছিয়ে পড়ছেন এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ক্ষুদ্র কুটির শিল্পের

মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি এতক্ষণ ধরে অম্বিকাবাবুর বক্তব্য শুনছিলাম। হাওড়া যেখানে ইন্ডাস্ট্রি এরিয়া, সেখানে ইন্ডাস্ট্রি আছে তার সঙ্গে উনি হয়তো জড়িত, সুতরাং ওনাঁর কাছ থেকে কিছু ভালো কথা শুনবো বলে আশা করেছিলাম। কিন্তু এই যে ওনাঁর ধ্যান-ধারণা যেহেতু বিরোধীপক্ষে আছেন সেইজন্য স্থায়ী ভাবে কিছু ভালো কাজ করলেও তার বিরুদ্ধাচরণ করতে হবে। আমার মনে হয় যে সমস্ত শিল্প পশ্চিমবাংলায় প্রসার লাভ করেছে এবং তুলনামূলক হিসাবে যে নীতির মধ্যে দিয়ে চলছে উনি যদি সেটা জানতেন তা হলে মনে হয় এই রকম কথা বলতেন না। আপনি জানেন যে গোটা ভারতবর্ষে বেকারত্বে ছেয়ে যাচ্ছে। কারণ যদি ইন্ডাস্ট্রি ডেভালাপমেন্ট না করে বিশেষ করে বড় ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট না করে তা হলে স্থায়ীভাবে বেকার সমস্যার সমাধান হবে না। এটা আমাদের সবাইকে মনে রাখতে হবে যে কেন্দ্রীয় সরকারের মূল নীতির ফলে সমস্ত জায়গায় কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এটা কি কোনও স্বাধীন দেশের পক্ষে সম্ভব যে এইরকমভাবে কারখানা বছরের পর বছর বন্ধ হয়ে যাচ্ছে? আপনি এটা ভালো করেই জানেন যে হাওড়া একটা ইন্ডাস্ট্রির বড় ক্ষেত্র এবং সেখানে হাওড়ায় আজকে ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলি ধ্বংসের পথে যাচ্ছে। ইন্ডাস্ট্রি তৈরি করতে গেলে যে মাল-মশলার দরকার যে কাঁচামালের দরকার সেগুলো পশ্চিমবঙ্গে উৎপাদন হয় না। তারজন্য কেন্দ্রীয় সরকারের অন্য নীতি আছে। আমাদের যে জিনিস না হলে এই ছোটখাটো শিল্প চলে না বা চলতে পারে না তা মূলত কেন্দ্রীয় সরকার কন্ট্রোল করেন।

[4-20—4-30 P.M.]

লোহা, ইস্পাত এইগুলি যদি প্রয়োজনানুযায়ী না পাওয়া যায় তাহলে ইন্ডাস্ট্রিগুলি চলতে পারে না। এবং শুধু তাই নয় একটা স্বাধীন দেশে ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলি যা প্রোডাকশন করবে সেই প্রোডাকশনগুলি দেশের সমস্ত জায়গায় ব্যবহার হবে এবং দেশের কাজে লাগবে, এটা মূলত নির্ভর করবে কেন্দ্রীয় সরকারের উপর; এবং তার পলিসির উপর। স্বাভাবিক ভাবে একটা রাজ্যের যে ক্ষমতা, সেই ক্ষমতার পরিপ্রেক্ষিতে আমরা পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিগুলিকে যদি বাড়াতে পারি তাহলে ওরা বাঁচতে পারে। ছোট ছোট রুগ্ন শিল্প আপনার জন্য রাজ্যে যা আছে, আমাদের এখানে সেই তুলনায় কম। আমরা প্রয়োজনে সেই সমস্ত শিল্পগুলিকে সাহায্য করে দাঁড় করাতে পারি এবং অন্যদিকে বিগ ইন্ডাস্ট্রি গুলিকে রক্ষা করার জন্য আমরা বারবার এখান থেকে আবেদন করা সত্ত্বেও কোনও কর্ণপাত তারা করেনি। তারা অন্য ধরণের কথা চিন্তা করে—বিশেষ করে পশ্চিমবাংলার শিল্প যাতে অবহেলিত হয় এই দৃষ্টিভঙ্গীতে তারা চলে। সুতরাং আমাদের যেটুকু ক্ষমতা আছে তার মধ্যে দিয়ে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্পগুলিকে প্রসার লাভ করার ব্যবস্থা করি। গ্রামাঞ্চলে যে সমস্ত ছোট শিল্প আছে, সেই শিল্পগুলির কথাও উনি জানেন—কংগ্রেসি রাজত্বে গ্রামাঞ্চলে এত শিল্প ছিল না। আজকে এই বেকার যুবকরা গ্রামাঞ্চলে ছোট ছোট শিল্প তৈরি করছে—তবে এর একটা অসুবিধা রয়েছে, তাদের

সমস্ত মাল কিভাবে বিক্রি হবে, প্রোডাকশনের জন্য যে কাঁচামাল দরকার সেগুলি কিভাবে উৎপাদনের পর সুষ্ঠভাবে সরবরাহ হবে—এই দিকটাও রয়েছে। সেইদিক থেকে বলব আমাদের সরকার সেই কাঁচামাল যাতে নির্দিষ্ট দামে তারা পায় তার চেষ্টা করেছেন; এখনও করে চলেছে। শুধু তাই নয়, সেই শিল্পের সমস্ত মাল যাতে বিক্রি হয় সেইজন্য পঞ্চায়েতের মাধ্যমে কিছু কিছু দোকান বিভিন্ন জায়গায় দেওয়া হয়েছে এবং সেইগুলি তে বিক্রি হচ্ছে। আমি জানি আমার এলাকার সম্বন্ধে—আজকে এই যে ইলেকট্রনিক্স গুড্স ছোট ছোট কারবারগুলি গ্রামাঞ্চলে গড়ে উঠেছে, তারা জিনিস বিক্রি করছে, তারা নষ্ট হয়ে গেছে এই রকম অবস্থায় কিন্তু নেই। মুলধনের জন্য তারা প্রসার লাভ করতে পারছে না। এটা একটা বিরাট ক্রাইসিস আমাদের কাছে। এরজন্য আমরা ব্যাঙ্কের কাছে আবেদন করি এবং ব্যাঙ্ক সমস্ত জিনিসটা দেখে এবং যেটুকু ক্যাপিটাল দরকার সেটুকুও দিতে টালবাহানা করে: ব্যাঙ্কের এই যে আননেসেসারি ডিলে এরজন্যও প্রসার লাভে ব্যাহত হয়। ব্যাঙ্ককে এদিকটা দেখতে হবে যে, গ্রামাঞ্চলের যুবকরা ব্যাঙ্কের অনুমোদন নিয়ে যাতে শিল্প-কারখানার প্রসার ঘটাতে পারে। এক্ষেত্রে ব্যাঙ্ক যাতে বাধা সৃষ্টি করতে না পারে সেদিকে দৃষ্টি দিতে হবে। আমাদের অভিজ্ঞতা আছে, ব্যাঙ্কের কাছে বারবার যাওয়া সত্ত্বেও তারা টেকনিক্যালটিজ-এর অসুবিধা আছে এইসব বলে এবং অনেক পরে হয়ত দেয়। এই আননেসেসারি ডিলের বিরোধিতা করতে হবে যাতে পশ্চিমবঙ্গে ছোট শিল্পের সংখ্যা আরও বাড়ানো যায়। হাওড়াতে যেসব ইন্ডাস্ট্রি রয়েছে সেগুলো অত্যন্ত খারাপের দিকে গেছে। এর কারণ হল, প্রয়োজনীয় কাঁচামাল তারা পাচ্ছে না। এছাড়া যে র-ম্যাটেরিয়ালস আমরা কিনি প্রডাকশনের জন্য, সেটা অন্যান্য রাজ্যের তুলনায় বেশি দামে কিনতে হয়। ফলে পশ্চিমবঙ্গে যে প্রডাকশন হয় তার কষ্ট ভারতবর্ষের অন্যান্য রাজ্যের প্রডাকশনের তুলনায় বেশি হয়। যারজন্য তারা যে দামে তাদের প্রডাকশন বিক্রি করতে পারে, পশ্চিমবঙ্গে সেই দরে সেটা বিক্রি করতে পারে না। কেন্দ্রের দৃষ্টিভঙ্গীর পার্থক্যের জন্যই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে এবং তারজন্য আমরা অন্য রাজ্যের সঙ্গে কমপিটিশন করতে পারছি না। গ্রামাঞ্চলের একটা প্রধান কুটির শিল্প হল তাঁত। বাস্তব ঘটনা হচ্ছে, পশ্চিমবঙ্গের এই তাঁতশিল্প ধ্বংস হয়ে গিয়েছিল, কিন্তু আমরা আসার পর এই তাঁতশিল্পের প্রসার লাভ করেছে। অম্বিকাবাবু এটা কেন বললেন না বুঝতে পারলাম না। আজকে তাঁতশিল্প একটা নতুন প্রাণ পেয়েছে। আগে এই শিল্পজাত সামগ্রি যা বিক্রি হত, বর্তমানে তার পরিমান অনেক বেড়ে গেছে। দোকানের সংখ্যাও বেড়েছে। গত বছর ১৯৮৮ সালে, কলকাতায় তাঁতশিল্পের যে মেলা হল তাতে অনেকগুলো সংস্থা অংশ গ্রহণ করেছিল। সেখানে আমাদের সরকারি সংস্থা তাঁতশিল্প সামগ্রি যা বিক্রি করেছে তার পরিমান ১৩.৫ কোটি টাকা। গোটা মেলা থেকে যে অত জিনিস বিক্রি হল সেটা কি উন্নতি নয়? এই ব্যাপারটাও অম্বিকাবাবু উল্লেখ করলেন না। আজকে সারা ভারতবর্ষের বাজারে এখান থেকে তাঁতশিল্প সামগ্রি যাচ্ছে এবং তারফলে এখানকার তাঁতশিল্প প্রসার লাভ করছে। সেইজন্য আমরা মনে করি, এই তাঁতশিল্পের মধ্যে দিয়ে একটা নব জাগরণ ঘটেছে। তাঁতশিল্পের এই প্রসার ঘটানোর কারণে মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করছি।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দুএকটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের সদস্য অম্বিকাবাবুর কথা শুনছিলাম। তিনি বলছিলেন যে, তিনি দিল্লি গিয়েছিলেন, কিন্তু তাঁকে এই ব্যাপারে তাঁরা গুরুত্ব দেননি। তাঁর মুখে এটা শুনে খুশিই হলাম। কিন্তু আমি জানি, গভর্নমেন্টের একটা সার্কুলার রয়েছে যে, সরকারি পর্যায়ে প্রয়োজন হলে তা রাজ্যের ক্ষুদ্রশিল্পগুলোর কাছ থেকে কিনতে হবে।

[4-30—4-40 P.M.]

স্যার, আজকে শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে আলোড়ন সৃষ্টি হয়েছে। এই বক্রেশ্বর রূপায়িত করবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ করছি। বক্রেশ্বর যেমন আমাদের বিদ্যুৎ সমস্যার সমাধান করবে ঠিক তেমনি চীনা মাটির সাজ সরঞ্জাম, পোর্সিলিন যে সমস্ত কারখানায় তৈরি হয় তারাও এই বক্রেশ্বরের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত হবে। বীরভূমে চীনা মাটির যে বিরাট এলাকা আছে সেটা একজন ব্যবসায়ী সম্পূর্ণ গ্রাস করে রেখেছে। আমি অনুরোধ করছি সরকার অবিলম্বে এটা অধিগ্রহণ করুন এবং ওখানকার ছেলেরা যাতে পোর্সিলিনের জিনিস তৈরি করতে পারে তার ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই এবং সেটা হচ্ছে কয়েক বছর পূর্বে আমাদের বোলপুরে একটা সেমিনার হয়েছিল এবং সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন। মুখ্যমন্ত্রী তখন বলেছিলেন, বীরভূম, বাঁকুড়া এবং পুরুলিয়াকে ক্ষুদ্র শিল্পের ব্যাপারে বেশি করে সাহায্য দেবার কথা চিন্তা করছি। আমি অনুরোধ করছি এই সমস্ত জেলা গুলির দিকে নজর দিন। নজর যে কিছু কিছু দেওয়া হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই, আরও বেশি করে নজর দেবার জন্য অনুরোধ করছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই দপ্তর যেভাবে ধীরে ধীরে এগিয়ে চলেছে তাতে আমরা আনন্দিত। আমাদের বীরভূমে রেশম শিল্প এবং তসর শিল্পের যেভাবে অগ্রগতি হয়েছে সেটা আমরা ইতিপূর্বে কল্পনাও করতে পারিনি। আজকে ব্যাপক এলাকায় তুঁত চাষ হচ্ছে এবং তার মাধ্যমে বেকার ছেলেদের রুজি রোজগারের ব্যবস্থা হয়েছে। গ্রামে এই সমস্ত ইন্ডাস্ট্রি আরও ছড়িয়ে দেওয়া হোক এই আবেদন জানাচ্ছি। বর্তমানে যে সমস্ত রেশম এবং তসরের কাপড় তৈরি হয় সেগুলি প্রিন্টিং—এর জন্য বিহারে পাঠানো হয়। আমি অনুরোধ করছি, এই প্রিন্টিং—এর কাজ যাতে বক্রেশ্বর এবং ময়ুরাক্ষীর কাছাকাছি হয় তার ব্যবস্থা করুন। আমাদের বীরভূম জেলায় যে সমস্ত কুটির শিল্পীরা তামা এবং কাঁসার জিনিসপত্র তৈরি করতেন তারা আজ মৃতপ্রায় হয়ে গেছে। ব্যাঙ্ক থেকে ঋণ নিতে গিয়ে তারা হয়রান হচ্ছে। আমি অনুরোধ করব এই সমস্ত শিল্পীরা যাতে ব্যাঙ্ক থেকে এক মাসের মধ্যে ঋণ পায় তার ব্যবস্থা করুন। আমাদের ওখানে যে আদিবাসী এলাকা রয়েছে সেখানকার আদিবাসী এবং সাঁওতালরা গোবর গ্যাস প্ল্যান্ট তৈরি করেছে এবং তার ফলে আদিবাসীরা এখন আর জঙ্গলের কাঠ পোড়াচ্ছে না। এই পরিস্থিতিতে দেখতে পাচ্ছি গোবর গ্যাস প্ল্যান্ট যারা সব করেছে তারা সমস্ত সাহা সম্প্রদায়ের লোক এবং তারা

খুব অবস্থাপন্ন লোক। কিন্তু তাদের সিডিউল্ড কাস্টের লোক যা সেন্ট্রাল গভর্নমেন্ট করেছে, আমাদের কিছু করার নেই। তাদের যাতে সাবসিডি না দেওয়া হয় সেদিকে মন্ত্রী মহাশয় একটু লক্ষ্য দেবেন। আমি বলব আসল যারা সিডিউল্ড কাস্ট তাদের উন্নতি করার চেষ্টা করুন। রামপুর হাটে আদিবাসীদের কুটির শিল্পর একটা কো-অপারেটিভ সোসাইটি আছে। সেটা বন্ধ হয়ে গিয়েছে টাকার অভাবে। তারা সব কুটির শিল্পে নিযুক্ত। এটা যাতে আবার খোলা যায় তার ব্যবস্থা করবেন। নর্থ বেঙ্গলে একটা জুটের কারখানা ছিল। অর্থাভাবে সেই কারখানা বন্ধ হয়ে গেছে। এখানে তুঁতের চাষ হত এবং তার জন্য দুটি কারখানা ছিল—অর্থাভাবে সেগুলি বন্ধ হয়ে গেছে। অনেক চাষী এই সমস্ত তুঁত চাষ করে তাদের জীবিকা অর্জন করত। এই কারখানা দুটি বন্ধ হয়ে যাওয়ায় তুঁত চাষ বন্ধ হয়ে গেছে। এখন এই শিল্প বিহারে চলে গেছে। তার জন্য পশ্চিমবাংলার বহু অর্থ বিহারে চলে যাচ্ছে। এখানে এখনও অনেক লোক তুঁত চাষ করার চেষ্টা করছে। এখানে অর্থ নিয়োগ করলে খুব উন্নতি হবে। বাঁকুড়ার মৃত শিল্প—তারা প্রায় মৃতপ্রায়। এদের সাহায্য করবার আপনি চেষ্টা করবেন। যে সমস্ত লোক খেঁজুর পাতায় তালাই তৈরি করে যেগুলি বিদেশেও তার কদর আছে— দেওয়ালে টারা পেস্ট করে এবং এই জিনিস তৈরি করে যারা তারা খুব গরীব। এদের সাহায্য করার জন্য অনুরোধ করছি। তাদের কোনও বাজার এখানে না থাকায় তারা মার খাচ্ছে। অথচ বিদেশে এর ভীষণ কদর আছে। তার পর মোড়া—যাতে লোকে বসে, সেই জিনিস শান্তিপুরে যা ২০/৩০ টাকায় বিক্রি হয় বাজার না থাকায় ৩/৪ টাকায় এরা বিক্রি করছে। বাজার থাকলে সকলেই এটা খরিদ করতে পারতো এবং চাষীরা উপযুক্ত দাম পেত। এরা সবই গরীব তফসিল সম্প্রদায়ের লোক। এদের সম্বন্ধে একটু ভাবনা চিন্তা করবেন। এই জায়গাতে তাড়ীপাতার বিভিন্ন রকম জিনিসপত্র তৈরি হয় এবং তার খুব সুন্দর। এগুলির উন্নতি হওয়া দরকার। এদিকে একটু লক্ষ্য দেবেন। তারপর বসোয়া বিষ্টুপুরে যে তসর শিল্প এবং এই সব তসরের কাপড় কলকাতায় চলে আসছে। এর একটা থাকলে তারা এগুলি সেই মার্কেটে বিক্রি করতে পারতো। এই কথা বলে আপনি যে বাজেট প্লেস করেছেন তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 P.M.]

**শ্রী খারা সোরেণ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি সেটাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় বিভিন্ন রকমের ক্ষুদ্র ও কুটির শিল্প হতে পারে। উত্তরবঙ্গে এক রকমের পরিবেশ আছে। সেই পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে সেখানে যে জিনিসপত্রগুলি আছে তার দ্বারা এক রকমের ক্ষুদ্র শিল্প তৈরি করা যেতে পারে। আমরা জানি যে, গোটা পশ্চিমবাংলার বেশির ভাগটাই হচ্ছে গ্রাম। এই গ্রামের মানুষের স্বার্থে তাই কুটির শিল্পের বিশেষ প্রয়োজন আছে। গোটা পশ্চিমবাংলা জুড়ে গ্রামীন কৃষক আছে। তারা কৃষি কাজ করে। আশ্বিন, কার্ত্তিক, অগ্রাহয়ন, এই তিন মাস তাদের অবসর টাইম। এই অবসর সময়ে তারা

অন্য কাজগুলি করতে পারে। যাদের জমি জমা নেই, তারা জমির উপর নির্ভরশীল নয়। আর যাদের জমি জমা কম, তারাও জমির উপর নির্ভর করে থাকতে পারে না। এই কুটির শিল্পের মধ্য দিয়ে তাদের বাড়তি আয় হতে পারে। উত্তরবঙ্গের পাট হচ্ছে একটা অর্থকরী ফসল। এই পাট দিয়ে নতুন নতুন ব্যাগ তৈরি করা যায়। পাট দিয়ে নানা রকম সুন্দর সুন্দর জিনিস তৈরি করা যায়। এই বিষয়ে গ্রামের মানুষদের একটু সহযোগিতা ও উৎসাহ দিলে তারা একটা বাড়তি আয় করতে পারে। গ্রামের আদিবাসী, তফসিলি উপজাতির মানুষ খুব সুন্দর খেজুর পাটি তৈরি করে। সেইগুলি একেবারে জলের দরে বিক্রি হয়। উত্তরবঙ্গে অনেক আই.টি.ডি.পি. এলকায় এই পাটি তৈরি হয় এবং বাজারে সেগুলি খুব জলের দামে বিক্রি হয়। যে পাটির দাম ২৫/৩০ টাকা হবে, সেগুলি মাত্র ৭ টাকা থেকে ১০ টাকায় বিক্রি হয়। কোনও বাজার না থাকার ফলে, সরকার থেকে কেনার সুযোগ না থাকার ফলে এই জলের দামে বিক্রি করতে বাধ্য হয়। তাই এই বিষয়ে মন্ত্রী মহাশয়কে একটু গুরুত্ব দিতে অনুরোধ করব। সরকার থেকে তাদের এই উৎপাদিত জিনিসগুলি কেনার ব্যবস্থা করতে হবে। এটা করা হলে আদিবাসীরা অবসর টাইমে এই পাটি তৈরি করে কিছু বাড়তি ইনকাম করতে পারবে। এছাড়া পশ্চিমদিনাজপুর জেলার কিছু কিছু জায়গা আছে, সেগুলি কৃষি কাজের অনুপযুক্ত। সেখানে তুঁত চাষ করা যেতে পারে। এই তুঁত চাষ বাড়তি অর্থ এনে দিতে পারে। পশ্চিমদিনাজপুর জেলায় আমার নির্বাচনী এলাকা তপনে একটি মাত্র তুঁত প্রশিক্ষণ কেন্দ্র আছে। আমরা লক্ষ্য করে দেখেছি কিছু কিছু কৃষক উৎসাহ নিয়ে তুঁত চাষ করে বছরে ৩ থেকে ৪ হাজার টাকা পর্যন্ত ইনকাম করেছেন। এই বিষয়ে একটু উৎসাহ দিলে আরও ব্যাপক ভাবে তুঁত চাষ হতে পারে। এই সুযোগ ব্যাপকভাবে ছড়িয়ে দিতে না পারার জন্য এই পরিকল্পনাকে বাস্তবে রূপায়িত করতে পারা যাচ্ছে না। ওখানকার জমিতে একটি মাত্র ফসল হয়, বৃষ্টির অভাবে ভাল চাষ হয় না। এই সব জমিতে তুঁত চাষের সুযোগসুবিধা করে দিলে বিশেষ করে তফসিলি জাতি ও আদিবাসীরা খুবই উপকৃত হবে। তুঁত চাষ সম্পর্কে তাদের খুব একটা অভিজ্ঞতা নেই। এই বিষয়ে তাদের প্রশিক্ষণ দেওয়া দরকার। তাদের ভালভাবে প্রশিক্ষণ দিয়ে তুঁত চাষ সম্পর্কে একটু উৎসাহ দিলে তারা এই তুঁত চাষ করে বাড়তি কিছু আয় করতে পারে এবং পশ্চিমদিনাজপুর তুঁত চাষ ব্যাপকভাবে প্রসার লাভ করতে পারে। কাজেই এই দিকে মন্ত্রী মহাশয়কে আমি একটু নজর দিতে বলব। পশ্চিমদিনাজপুর জেলায় আর একটি যে ক্ষুদ্রশিল্প গড়ে উঠতে পারে সে সম্বন্ধে এবারে আমি বলব। স্যার, বিশেষ করে আমার নির্বাচনীকেন্দ্রে প্রচুর পরিমানে ভালো তালগাছ আছে। এই চৈত্র মাসে আদিবাসী ওঁরাও, সাঁওতাল সম্প্রদায়ের মানুষরা সেই তালগাছ থেকে রস এনে তাড়ি করে খায় এবং তা খেয়ে নেশাগ্রস্ত হয়ে ২/৩ মাস সময় কাটায়। এক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার সাজেশন হচ্ছে আদিবাসী সম্প্রদায়ের মানুষদের প্রশিক্ষণ দিয়ে এই তালের রস থেকে যাতে তারা তালমিছরি এবং তালের গুড় তৈরি করতে পারে তার ব্যবস্থা করুন। এই পরিকল্পনা হলে তপন এলাকায় প্রতিটি পরিবার উপকৃত হবে এবং তার সঙ্গে সঙ্গে বালুরঘাট, গঙ্গারামপুর প্রভৃতি এলাকার মানুষরাও উপকৃত হবেন। মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি আরও

বলব, গ্রামেগঞ্জে সাধারণ দরিদ্র শ্রেণীর কৃষক সম্প্রদায়ের মানুষরা কৃষিকাজের সাথে সাথে অন্যান্য ছোটখাট কুটিরশিল্প যাতে গড়ে তুলতে পারেন সে দিকে আপনি বিশেষভাবে নজর দিন। স্যার, আপনি জানেন কৃষকদের ঘরের ছেলেমেয়েরা যারা শিক্ষিত হয়েছে তারা স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে সরকারের সাহায্যে ছোটখাট কারখানা গড়ে তুলতে পারে। এ ক্ষেত্রে দেখা যাচ্ছে পঞ্চায়েত সমিতির প্রধান বি.ডি.ও এবং ব্যাঙ্কের স্টাফরা মিলে যেসব প্রকল্প স্যাংশন করছেন পরবর্তীকালে সেই স্যাংশনকৃত প্রকল্পের টাকা ব্যাঙ্ক সময়মতো না দেবার ফলে সেটা ঠিকভাবে কার্যকর করা যাচ্ছে না। দিনের পর দিন বেকার ছেলেরা ব্যাঙ্কের দরজায় ধর্ণা দেওয়া সত্ত্বেও তারা সময়মত প্রকল্পের টাকা পাচ্ছেন না। এ দিকেও মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব এই প্রকল্প যাতে সুষ্ঠুভাবে রূপায়িত হতে পারে সেজন্য বিশেষভাবে উদ্যোগী হোন। এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, আপনি জানেন, আমাদের রাজ্যের বড় শিল্প কলকারখানাগুলি প্রায় রুগ্ন অবস্থায় এসে পৌঁছেছে এবং একটার পর একটা বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থায় আমাদের রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি নিঃসন্দেহে প্রশংসারযোগ্য। আমার ভাষণের প্রারম্ভেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, বিশেষ করে আমাদের দেশে যে সমস্ত ক্ষুদ্রশিল্পগুলি আছে এবং আগামী দিনে যে কুটির শিল্পগুলি গড়ে তোলার কথা বলেছেন—বক্রেশ্বর ইত্যাদি জায়গায়—সেগুলির বাজার নিয়ে চিন্তা করা দরকার। হস্তচালিত তাঁত যা আমাদের রাজ্যে কয়েক লক্ষ রয়েছে তার বাজারের পরিকল্পনা কি করছেন সেটা আশা করি আমাদের একটু বলবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতা খুব মনোযোগ সহকারে পড়েছি কিন্তু তাতে বাজারের গ্যারান্টি দেবার কোনও ব্যবস্থা হয়েছে বলে মনে হয়নি। বানিজ্য মেলায় আমরা জানি বিভিন্ন জায়গায় তাঁত বস্ত্র আসে কিন্তু তাতে বাজারের গ্যারান্টি হয় না। আমি মনে করি পশ্চিমবাংলার এই তাঁত শিল্পকে আরও এগিয়ে নিয়ে যেতে হলে বাজারের গ্যারান্টি থাকা দরকার। তা যদি না হয় তাহলে কিন্তু এই শিল্প দাঁড়াতে পারবে না। স্যার, আপনি জানেন, মাদুর শিল্প আমাদের বাঁকুড়া জেলার একটা বড় অ্যাসেট। এই মাদুর শিল্প কিন্তু আজকে খুব রুগ্ন অবস্থায় এসে দাঁড়িয়েছে। দেশে আজকে প্লাস্টিক শিল্প এমনভাবে ছড়িয়ে পড়েছে যে বাজার প্লাস্টিকের মাদুরে ছেয়ে গিয়েছে।

[4-50—5-00 P.M.]

বেশি দাম দিয়ে সৌখিন জিনিস তাদের কাছ থেকে কেনেন। মেদিনীপুর জেলার স্ববংয়ে ভাল মাদুর উৎপাদন হয়। আজকে সেই শিল্পও মার খাচ্ছে। হাজার হাজার মাদুর শিল্প যেগুলি আছে তারা আজকে রুগ্ন হয়ে গেছে। তাঁরা কোনও বাজার পাচ্ছে না বলে কমপিটিশনে

দাঁড়াতে পারছে না। আজকে তাদের সম্পর্কে আমাদের অবিলম্বে পরিকল্পনা গ্রহণ করতে হবে যাতে মাদুর শিল্পের কাঠি বা উন্নত প্রনালিতে তারা এগুলি তৈরি করতে পারে এবং বাজারে কমপিটিশনে দাঁড়াতে পারে। উল জিনিস সম্পর্কে আমাদের ভাবতে হবে। সেই রকমভাবে আরও যে সমস্ত শিল্প আছে সেগুলি সম্পর্কেও আমাদের চিন্তা করতে হবে। আজকে চর্ম শিল্প সম্পর্কে বাজেটে উল্লেখ আছে যে বজবজের কাছে ১৮ একর জায়গা নেওয়া হচ্ছে। কিন্তু সেটা নিলেই হবে না। চর্ম শিল্প গড়ে তুলতে গেলে বাজেটের প্রয়োজন। পশ্চিম বঙ্গের চর্ম শিল্প খুব একটা উন্নত মানের নয়। আজকে এই শিল্পও বাজারে কমপিটিশনে দাঁড়াতে পারছে না। কলকাতায় যে চর্ম শিল্প বিপনন কেন্দ্র আছে বিশেষ করে গড়িয়াহাটে যে কেন্দ্র আছে তার পাশে অনেক বড় বড় দোকান আছে। কাজেই সেই সমস্ত বড় দোকানের পাশে তারা দাঁড়াতে পারবে না। তাদের কাছ থেকে যারা জিনিস কেনেন তার পরিসংখ্যান আমি বলতে পারছি না। কিন্তু এটাকে উন্নত করা দরকার। কারণ এই শিল্পের সঙ্গেও অসংখ্য মানুষ জড়িত আছেন। এছাড়াও গ্রামে এই চর্ম শিল্পের সঙ্গে যারা কাজ করেন তারা তাদের তৈরি জিনিস বড় বড় দোকানে সরবরাহ করেন। মেদিনীপুরে এই ধরণের কাজ যারা করেন তাদের সংখ্যা অনেক বেশি। এছাড়াও মৃতশিল্পও আমাদের দেশে একটা দারুন শিল্প। গ্রামাঞ্চলে এই শিল্পের একটা দারুন বাজার আছে কিন্তু সেই বাজারের কি করে গ্যারান্টি করা যায়, এই সমস্ত শিল্পকে কিভাবে সাহায্য করা যায় সে বিষয়ে চিন্তা করতে হবে। কুটির শিল্পে যে সমস্ত ঋণ দেওয়া হয় সেটাকে বাড়ানো হয়েছে। সেই রকম ভাবে এদের মধ্যে যাদের নিড আছে তারা যাতে বাঁচতে পারে সে বিষয়ে বিবেচনা করতে হবে। তারা উদার দৃষ্টিভঙ্গী নিয়ে সেই সমস্ত শিল্পীদের সাহায্যের জন্য হাত বাড়িয়ে দিতে হবে। বিরোধী পক্ষ থেকে অনেক কথা বলেছেন। কমিটি থেকে সাজেস্ট করে পাঠানো হয়েছে অথচ ব্যাঙ্কে গিয়ে সেই সমস্ত প্রাপকেরা রিফিউসড হচ্ছে। এগুলি আপনাকে দেখার জন্য অনুরোধ করছি। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই জন্য যে এই দীর্ঘ ১২ বছর ধরে বামফ্রন্ট সরকার বিভিন্ন পর্যায়ে একদিকে কৃষির উৎপাদন, অপর দিকে ক্ষুদ্র ও কুটির শিল্পের উৎপাদন বাড়িয়েছেন। এই আর্থিক সমীক্ষার মধ্যে দেখছি যে পশ্চিম বঙ্গের সামগ্রীক উৎপাদন প্রয়োজনের ক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে ৭.৪ এবং সারা ভারতবর্ষে হচ্ছে ৩.৪। আমরা দেখছি মাথাপিছু জাতীয় আয়ের গড় ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে হচ্ছে ৫.৪ আর সেখানে সারা ভারতবর্ষে ১.৪। এই কৃতিত্ব নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের। দীর্ঘ ১২ বছর ধরে কৃষি উৎপাদন বৃদ্ধি, কুটির শিল্প সম্প্রসারনের জন্য এটা হয়েছে এবং এর ফলে হাজার হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সারা ভারতবর্ষময় বেকার ছেয়ে গেছে। আমার সময় কম সে জন্য আমি ঐ বিষয়ের মধ্যে যাব না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কুটির শিল্প

ভালভাবে যে সম্প্রসারিত হবে তার পথে বাধা কোথায়? সেই বাঁধা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। কুটির শিল্প সম্প্রসারণ করতে গেলে তাকে বৃহত শিল্পের সহায়ক হিসাবে তার শক্তি বাড়ানো দরকার। তা যদি করা যায় তাহলে কুটির শিল্পের সম্প্রসারণ ঘটানো যায়। কিন্তু আজকে বৃহত শিল্প হচ্ছে না। ৬০ শতকের পরে পশ্চিমবঙ্গে বৃহত শিল্প গড়ে ওঠেনি। হলদিয়ায় পেট্রো-কেমিকেল কমপ্লেক্স হল না, অন্যান্য ইলেকট্রোনিক্স শিল্প গড়া গেল। আজকে ক্ষুদ্র এবং কুটির শিল্প গড়ার ক্ষেত্রে যে প্রতিবন্ধকতা সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। কাঁচামাল পাওয়া যায় না, আমাদের কংগ্রেসি সদস্য বললেন যে ইঞ্জিনিয়ারিং শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। ইঞ্জিনিয়ারিং শিল্প করতে গেলে ইস্পাতের দরকার আছে, লোহার দরকার আছে। আমাদের পশ্চিমবাংলার যে কোটা, কেন্দ্রীয় সরকার সেই কোটা দেয়না। লোহার দাম কি হয়েছে? কয়েক বছরের মধ্যে ডবল হয়ে গেছে। তার উপর ক্ষুদ্র শিল্পে ঐ লোহা কাঁচামাল হিসাবে ব্যবহার করা হয় তাহলে পারা যাবে না। মাশুল সমীকরণ? তাঁতশিল্পে কি অবস্থা? ঐ কংগ্রেসী বন্ধু তো বললেন না মাশুল সমীকরণের ফলে তাঁত শিল্পে সুতার দাম বেড়ে যাচ্ছে, তুলো পাওয়া যাচ্ছে না, মাশুল সমীকরণ প্রত্যাহার করতে হবে। তা না হলে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যে সব শিল্প আছে, সেই শিল্প প্রতিষ্ঠানের জন্য যে কাঁচামালের দরকার আছে, তাদের ক্ষেত্রে ঐ মাশুল সমীকরণ নীতি কার্যকর করতে হবে। এই হচ্ছে বাধা। যেহেতু শিল্প করতে গেলে বিদ্যুতের প্রয়োজন, সেই বিদ্যুতের ক্ষেত্রে ব্যাঙ্গ করেছেন সত্য বাপুলি মহাশয়, উনি বললেন বক্রেশ্বর সম্পর্কে। তাই আমাদের এটা গর্বের বিষয়, পশ্চিমবাংলার জনসাধারণ কেন্দ্রীয় সরকারের বৈষম্য থাকা সত্ত্বেও বক্রেশ্বর করব, এর ফলে আগামী দিনে ক্ষুদ্র শিল্প সম্প্রসারিত হবে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই আত্মবিশ্বাস আমাদের আছে। তাই আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন কেন্দ্রীয় সরকারের বৈষম্য অবিচার যাই থাকুক না কেন, পশ্চিমবঙ্গকে আমরা মরুভূমি হতে দিতে পারি না এবং পশ্চিমবঙ্গের জনগনের জন্য পশ্চিমবাংলার উন্নয়ন করতে হবে। এই সরকার এর সঙ্গে জনগনের একটা নাড়ির সংযোগ আছে। আর কংগ্রেসের নাড়ির সংযোগ রয়েছে দিল্লির সঙ্গে। সুতরাং তারা কি করবেন, তারা কি বলবেন, এটা নিয়ে পশ্চিমবঙ্গের পশ্চিমবাংলার বিচার্য বিষয় নয়। তাই তো ক্ষুদ্র ও কুটির শিল্পে দেখা যাচ্ছে, এই ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার আবার অন্য দিকে আছে, ব্যাঙ্কের ব্যাপার টাকা পয়সা তো লাগবে এই শিল্প করতে গেলে। ব্যাঙ্কের ব্যাপারে আমরা কি দেখছি, ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর হয়তো বিভিন্ন ভাবে পরীক্ষা নীরিক্ষা করার পর যাতে শিল্পটাকে পড়া যায়, তার জন্য স্যাংশন করে দিচ্ছে, ব্যাঙ্কে এসে দেখা যাচ্ছে, তারা বলছে হবে না, ইত্যাদি বলা হচ্ছে। এবং দিনের পর দিন ঘোরাঘুরি করতে হয়। রেজিস্ট্রেশন হয়েছে যেগুলো, সেইগুলো টাকার জন্য আবেদন করছে, কিন্তু তারা টাকা পাচ্ছে না। সুতরাং এই প্রতিকুলতা থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার এই ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে ব্যাপক প্রচেষ্টা চালাচ্ছে জেলায় শিল্প কেন্দ্র প্রতিষ্ঠানের মাধ্যমে পঞ্চায়েতকে যুক্ত করে সেই পঞ্চায়েতের মাধ্যমে ধীরে ধীরে নতুন শিল্প করা যায়, সেখানে কি কাঁচামাল আছে এবং সেই কাঁচামাল দিয়ে, সেই শিল্প যাতে করা যায়, তার উপর আর্থিক সাহায্য দিচ্ছে, এই রকম

নানা কর্ম প্রচেষ্টার মাধ্যমে আজ পশ্চিমবঙ্গ দাবি করতে পারে এবং কৃষির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এই কয় বছর উন্নয়নের ফলে ভারতবর্ষের মধ্যে একটা শ্রেষ্ঠ স্থান অধিকার করেছে অন্যান্য রাজ্যের তুলনায় কুটির শিল্পের ক্ষেত্রেও এই পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটা অন্যতম উল্লেখযোগ্য স্থান গ্রহণ করেছে। আমি নদীয়ার লোক, নদীয়ার তাঁত শিল্পীদের ক্ষেত্রে—এই কথা তো বললেন না, এটা আমাদের কুটির শিল্পের প্রধানতম, লক্ষ লক্ষ মানুষ এই কাজে নিযুক্ত আছে; কংগ্রেসি রাজত্বে আমরা দেখেছি ঐ তাঁত শিল্প ধ্বংস হয়ে গিয়েছিল। তাঁতের মাকুর ঠকঠকানি বন্ধ হয়ে গিয়ে ঐ তাঁতিকে ক্ষেত মজুরে পরিণত করা হয়েছে। আজকে সেই অবস্থা নেই, তাঁতিকে তাঁত দেওয়া হয়েছে। সুতা কোথা থেকে পাচ্ছে, এই কথা তো বললেন না? তাঁত শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার একটা উল্লেখযোগ্য ব্যবস্থা করেছে। যার ফলে তাঁতশিল্প একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে। তা সত্ত্বেও মন্ত্রীর কাছে অনুরোধ করব, তাঁতজাত কাপড়ের বিক্রয়ে অনেক অসুবিধা আছে, তাই আগামী দিনে যাতে জেলাপরিষদের মাধ্যমে সেই তাঁতির উদ্বৃত্ত যেগুলো তন্তুশ্রী, তন্তুজ কিনছে না, সেইগুলোকে যাতে জেলাপরিষদের মাধ্যমে নতুন করে বিক্রি বিপনন কেন্দ্র করা যায়, সেইগুলো ভাববেন এবং অন্যদিকে যেটা আমাদের ছিল, জনতা সরকারের সময় চালু হয়েছিল গরীব লোককে কিছু সাহায্য দেবার জন্য ফুড ফর ওয়ার্ক—মন্ত্রী মহাশয়কে বলব, আপনি একটা নতুন দৃষ্টান্ত স্থাপন করুন, ঐ ক্ষেত মজুরদের মতো তাঁতিদেরও ফুড ফর ওয়ার্ক নয়, ওয়ার্ক ফর ক্লথ কাজের বিনিময়ে এই কাপড় দেওয়া যায়, এই ধরণের পদ্ধতি আপনি করুন, এই কথা বলে, এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যয়-বরাদ্দের ওপর মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি, মাননীয় সদস্য নিতাই চরণ আদক, মাননীয় সদস্য সাত্ত্বিক রায়, মাননীয় সদস্য খাড়া সোরেণ এবং মাননীয় সদস্য সুকুমার মন্ডল যে বক্তব্য রাখলেন তা আমি মন দিয়ে শুনেছি এবং কিছু কিছু নোট করে নিয়েছি। তাঁরা যে পরামর্শ গুলি দিলেন সেগুলি নিশ্চয়ই আমি বিবেচনা করব। যে-সব বিষয় গুলি সংশোধন করার জন্য তাঁরা যেসব পরামর্শ গুলি দিয়েছেন সেই পরামর্শ গুলি কার্যকর করার জন্য সচেষ্ট হব। এখন আমি মাননীয় সদস্য অম্বিকাবাবু যে কথা গুলি বলেছেন সংক্ষেপে সেগুলির কিছু কিছু উত্তর দেবার চেষ্টা করব। আমার সময় কম, তাঁর মতো আমার সময় নেই, তিনি ৪০ মিনিট ধরে বলেছেন, আমি সংক্ষেপে তাঁর কথা গুলির উত্তর দেবার চেষ্টা করছি। তিনি কিছু পরামর্শ দিতে চেয়েছেন বলে আমি প্রথমেই তাঁকে স্বাগত জানাচ্ছি। আমি নিশ্চয়ই এক দিন তাঁর পরামর্শ শোনবার জন্য তাঁর সঙ্গে আলোচনা করব। তিনি আমাদের এই ঠান্ডা ঘরের বাইরে গিয়ে অবস্থাটা দেখতে বলেছেন। তাঁর বক্তৃতা এখানে মাননীয় সদস্যরা সকলেই শুনেছেন। তিনি যে-সব বক্তব্য রাখলেন তার বেশিরভাগটাই হাওড়ার মধ্যে সীমাবদ্ধ। তিনি ৪০ মিনিটের মধ্যে ৩৮ মিনিটই হাওড়ায় ছিলেন। আমি জানি হাওড়ার সমস্যা আছে। ক্ষুদ্র

শিল্পের ক্ষেত্রে অবশ্যই হাওড়া জেলার একটা ভূমিকা ছিল এবং আছে। আমাদের নিশ্চয়ই সে-বিষয়ে সচেষ্ট হতে হবে। এবং সে-বিষয়ে ওঁর পরামর্শ থাকলে, আমি নেব। উনি প্রশ্ন করেছেন কিসের জন্য আমাদের শিল্প পিছিয়ে যাচ্ছে? কিসের জন্য পিছিয়ে গেল এবং যাচ্ছে তার জন্য যদি উনি একটু আত্ম-সমীক্ষা করে দেখেন, তাহলে ধীরে ধীরে নিশ্চয়ই এক দিন না এক দিন সমস্যার উর্ধ্বে উনি পৌঁছতে পারবেন। তবে আমি ওঁকে ধন্যবাদ জানাচ্ছি, উনি অন্তত এলোমেলো কথা বলার চেষ্টা করেন নি, যুক্তি দিয়ে বলবার চেষ্টা করেছেন। আমি ওঁকে বলতে চাই যে, উনি হয়ত বলতে ভুলে গেছেন, বিস্মৃত হয়েছেন বা বলতে চাইলেন না যে, অগ্রগতি শুধু পশ্চিমবাংলায়ই নয়, সারা ভারতবর্ষেই কমে যাচ্ছে। সেটার মূল কারণ ইন্ডাস্ট্রিতে যে ইনসেন্টিভ দেওয়ার কথা ছিল, সেটা না দেওয়া। এ-ক্ষেত্রে গত কয়েক বছর ধরে দিল্লির সরকার যে খাম-খেয়ালির পরিচয় দিচ্ছেন তা কি তিনি জানেন না? গত সেপ্টেম্বর মাসে তাঁরা বলেছিলেন—ওঁর এবিষয়ে অভিজ্ঞতা আছে, ওঁর এলাকার অনেকেই শিল্প গড়েন। ৮৮ সালের ডিসেম্বর মাসে স্কীম বাতিল হয়ে গেল। পাঁচ বছরের স্কীম শেষ হয়ে গেল। তারপর থেকে আজ পর্যন্ত আর উত্তর নেই। আমরা চিঠি লিখেছি, কোনও উত্তর পাইনি। প্রথমে এক মাস বাড়িয়েছিলেন সারা ভারতবর্ষের জন্য। তারপর বাড়ালেন মার্চ মাস পর্যন্ত, তারপর সেপ্টেম্বর মাস পর্যন্ত এবং তারপর সেপ্টেম্বর থেকে ডিসেম্বর পর্যন্ত। তারপরে আর কোনও খবর নেই। এখন বলে দিলেন ঐ স্কীম চলবে না। অথচ আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন, "ওঁরা না চালালেও পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা ইনসেন্টিভ স্কীম চালিয়ে যাব। এবং ইন্ডাস্ট্রিকে বাঁচাবার জন্য আমরা সচেষ্ট থাকব।" পশ্চিমবাংলার শিল্প বিকাশের ক্ষেত্রে এটা কি একটা অগ্রগতি নয়? বস্তুত সেই উদ্দেশ্যেই কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আমরা সেল ট্যাক্স রেমিশন দেবার সিদ্ধান্ত নিয়েছি। এর দ্বারা কি হাওড়ার ক্ষুদ্র ও কুটির শিল্প বিকশিত হবে না? তা ছাড়া উনি অন্য রাজ্যের কথা বললেন। আমি ওঁকেই জিজ্ঞাসা করছি, কোন রাজ্যে ভাল চলছে? আমি তো তা জানি না। আমি অন্যান্য রাজ্যের যা খবর জানি তাতে দেখছি, কোথাও ভাল চলছে না। যখন সর্বভারতীয় ক্ষেত্রে মিটিং হয় তখন অন্যান্য রাজ্যের প্রতিনিধিরা উপস্থিত থাকেন। গুজরাট, মহারাষ্ট্রের প্রতিনিধিরা কি বলেন জানেন? সেখানে সিক্ ইন্ডাস্ট্রির সংখ্যা কত, তা কি জানেন? মধ্য প্রদেশের কথা বললেন, সেখানে কত টাকা বরাদ্দ হয়েছে? আমরা একটা নির্দেশ একটা অর্ডার দিয়েছি—পশ্চিমবাংলায় যে শিল্প গড়বে তাকে ১৫ পারসেন্ট প্রাইজ প্রেফারেন্স দেওয়া হবে। আবার উনি বললেন অন্য অনেক রাজ্য রাজ্যের শিল্পপতিদের বলে দিয়েছে—রাজ্যে যা পাওয়া যায় তা তোমরা রাজ্যের বাইরে থেকে কিনতে পারবে না। তা আমরা এখনও পর্যন্ত ঐ রকম জায়গায় যাই নি। আমরা মনে করি ভারতবর্ষ একটা বড় দেশ, আমাদের কিছু বিনিময় করতে হবে, ওদেরও আমাদের কাছ থেকে নিতে হবে, আমাদেরও ওদের কাছ থেকে নিতে হবে। এখনও পর্যন্ত আমরা ঐ জায়গায় পৌঁছই নি। আমাদের কয়লা, আমাদের ইস্পাত আমরা যেতে দেব না, অন্য জায়গায় তারা উন্নতি করছে, অতএব আমরা এসব যেতে দেব না, এই রকম জায়গায় আমরা যাই নি। এখানে যেসমস্ত প্রোডাক্ট ম্যানুফ্যাকচারিং হয় সেগুলি

অন্য জায়গায় যেতে দেব না, আমরা এখনও মনে করি এটা প্যারোকিয়্যাল দৃষ্টিভঙ্গী। আমরা উল্টো চেষ্টা করছি, উনি হয়ত ভুলে গেছেন, ভবতোষ দত্ত কমিটি বলে একটা কমিটি আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার করেছিলেন, তাঁরা কতগুলি আইটেম লিস্ট তৈরি করে দিয়েছেন যে, সরকারি দপ্তরকে কতগুলি জিনিস তাদের কাছ থেকে বাধ্যতামূলক ভাবে কিনতে হবে, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে এবং মাঝারি শিল্পের ক্ষেত্রে। এই রকম সরকারি নির্দেশ আছে। সেই জন্যই তো উন্নতি হচ্ছে। আমি ওঁকে ধন্যবাদ দিই, উনি ওঁর বক্তব্য রাখতে রাখতে একটা জায়গায় রেজিস্ট্রেশন নিয়ে বলেছেন যে, রেজিস্ট্রেশন হচ্ছে না। হ্যাঁ, যদি না হয়ে থাকে কোথাও, তাহলে আমরা দেখব। কিন্তু এটা ঠিক যে, পশ্চিমবাংলা এখনও ভারতবর্ষের শীর্ষে। উনি একটি কথা বলে ফেললেন যে, যা রেজিস্ট্রেশন হয়েছে তার বাইরে চার গুণ আছে। আমাদের রেজিস্ট্রেশনের সংখ্যা হচ্ছে ৩১ শে, ডিসেম্বর পর্যন্ত ৩১২১৪টি। সুতরাং আমরা অগ্রগতি ঘটিয়েছি। ওঁর কথা মতো যদি চার গুণের না হয়ে থাকে, তাহলে আমরা রেজিস্ট্রেশন দেব। রেজিস্ট্রেশন দিলে ব্যাঙ্ক ঋণ পাওয়া যায়, সরকারি সাব-সিডি পাওয়া যায়, নিশ্চয়ই তাঁরা রেজিস্ট্রিশন এর জন্য আসবে এবং কোনও গাফিলতি থাকলে নিশ্চয়ই আমরা ভেবে দেখব। কিন্তু মাননীয় সদস্যের কথায় এটাই প্রমাণিত হচ্ছে যে, বাস্তব ঘটনা সত্য কথা বলতে ওঁকে হয়ত অনুপ্রাণিত করেছে যে, পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্পে কিছু হচ্ছে। ক্ষুদ্র শিল্পের প্রসার, অর্থাৎ কর্মসংস্থান হচ্ছে এবং কর্মসংস্থান মানে হচ্ছে এখানে তলাতে ইকনমি জেনারেটেড হয়েছে। তারজন্যই লোকে এখানে শিল্প করতে আসছে। এই জন্যই উনি বলেছেন যে, এখানে একটা অনুকূল পরিবেশ তৈরি হয়েছে। এটা বামফ্রন্ট সরকারের সমস্ত দিকের অগ্রগতির একটা নমুনা এবং এটুকু তো ওঁরা স্বীকার করবেন? আর অন্য দিকে কি হচ্ছে? উনি বললেন পিগ্ আয়রণের কথা, পিগ্ আয়রণ নিয়ে অভিযোগ করলেন, কিন্তু সেটা শুধু আমাদের দপ্তরের দোষ নয়। উনি নিশ্চয়ই শুনেছেন যে, আমরা এটা নিয়ে বসেছিলাম। কিন্তু মিনিস্ট্রি অব স্টিলের সঙ্গে অথরিটি অব ইন্ডিয়ার বিরোধ রয়েছে। অর্থাৎ তাঁদের নিজেদের মধ্যেই বিরোধ চলছে। গত বছর তাঁরা টার্গেট নিয়েছিলেন সারা ভারতবর্ষের জন্য কাঁচা লোহা তৈরি করবেন ১৮ লক্ষ টন। সেলের প্রতিনিধি কয়েক দিন আগে আমার ঘরে এসে আমাকে বলে গেছেন যে, প্রকৃত উৎপাদন হয়েছে ১১ লক্ষ টন। এই যে গ্যাপ, এই গ্যাপ ওঁরা পূরণ করতে পারছেন না। সেই জন্য পরস্পরকে এবং রাজ্য গুলিকে দোষারোপ করছেন। যাঁরা আমার কাছে এসেছিলেন তাঁদের অনেকের ইন্ডাস্ট্রি আছে, ঐ উত্তর-প্রদেশ, মধ্যপ্রদেশ, ফরিদাবাদ এবং গাজিয়াবাদে, আমি তাঁদের জিজ্ঞাসা করেছিলাম—আপনারা কাঁচা লোহা পাচ্ছেন? তাঁরা বললেন, পেলে কি করব? বেশি দামে নিতে হচ্ছে। আমাদের ডিমান্ড হচ্ছে ৩৫ হাজার টন, তবুও আমরা ২০ হাজার টন গত বছরের জন্য ডিমান্ড করেছিলাম, কিন্তু আমাদের গত বছর ১৪০০ টনের বেশি দেন নি। ওঁরা অ্যাপ্লিকেশন পদ্ধতি একটা চালু করেছেন, স্টিল অথরিটির হাত থেকে স্টিল মিনিস্ট্রি দায়িত্ব নিয়ে নিয়েছেন। তাঁরা বলেছেন যে, তাঁরা ঠিক করে দেবেন প্রত্যেক রাজ্য গুলির কে কত পাবে এবং সেটা স্টিল কারখানা গুলিকে দিতে হবে। আমরা সেই জন্য বলেছি যে ভারতবর্ষে উৎপাদনের গোলমাল

এবং সেটা রাজ্যের ওপর চালিয়ে দিচ্ছে। ফলে ক্ষুদ্র উদ্যোগক্তারা বিপদে পড়ছে। আপনারা তাকিয়ে দেখুন, এই বাজেটের সময়ে দেখবেন যে, সিমেন্ট এবং অ্যালুমিনিয়াম ফ্রি সেল করে দিল। ফলে কত দাম বেড়ে যাচ্ছে। এর ফলে হাওড়ার ক্ষুদ্র শিল্প এবং পশ্চিমবাংলার অন্যান্য শিল্প বাঁচবে। সিমেন্টের দাম বাড়ছে, অ্যালুমিনিয়ামের দাম বাড়ছে, অনেক শিল্প তো এর ওপর নির্ভরশীল, সেগুলি তো অসুবিধার মধ্যে পড়ছে, এই কথাগুলি তো আপনারা ভাববেন। অ্যানসিলিয়ারি সম্পর্কে নাকি আমরা কিছু করিনি, এই কথা উনি বললেন এবং আরও বললেন যে, ৪ হাজার কোটি টাকা দিচ্ছে। আমি বিনীতভাবে স্মরণ করিয়ে দিই, আপনাদের মন্ত্রী বেঙ্গল রাও এসেছিলেন গত ফেব্রুয়ারি মাসের ২৪ এবং ২৫ তারিখে দুর্গাপুরে। আমি এবং উনি দুজনে থেকে দুদিন ধরে মিটিং হল। যেখানে ইস্পাতে ৪ হাজার কোটি টাকার মডার্নাইজেশান হচ্ছে সেখানে পশ্চিমবাংলার শিল্পগুলিকে কেন সুযোগ দেওয়া হবে না?

[5-10—5-20 P.M.]

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তাঁর এই অ্যাসেম্বলি চেম্বারে দু দিন ধরে মিটিং করেছিলেন। অন্যান্য ইন্ডাস্ট্রির সমস্ত প্রতিনিধিদের নিয়ে গত ২৭ তারিখে চিফ সেক্রেটারি মিটিং করেছেন। পশ্চিমবঙ্গে কিছু কিছু তাঁরা করবেন, আপনাদের হাওড়াতেও কিছু করবেন, শুরু করেছেন, একেবারে যে কিছু করা হয়নি তা নয়। বর্ধমান এবং দুর্গাপুরের যে সমস্ত মাননীয় এম.এল.এ.রা আছেন তাঁরাও তদ্বির করছেন। যাঁরা শ্রমিকদের স্বার্থ দেখেন তাঁরাও এ ব্যাপারটি দেখছেন। ভাল কথা, আমরা কিছু করিনি বলছেন, তা দোষটা কার? কেন করিনি, কোথা থেকে নির্দেশ আসছে যে, ঐ দিল্লির চার পাশে সব নিয়ে চলে যাও, সেটা তো বললেন না? আমি সেজন্য বলছি পশ্চিমবঙ্গে এইগুলি হচ্ছে সেজন্যই পলুটেড হয়েছে। আপনাদের নিজেদের চিন্তার মধ্যে জটিলতা আছে, নিজেদের অনেক রকম সমস্যা আছে সেটা আমাদের এই বামফ্রন্ট সরকারের ঘাড়ে দেবেন না। ঐ রকম কাজ চলছে, ভুল বোঝাবুঝি হবে। প্রকৃত ঘটনা তা নয়। অন্যান্য বিষয় সম্বন্ধে মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন, সারা ভারতবর্ষের বায়ো গ্যাস সম্বন্ধে আমরা দেখিয়েছি, এ দুটি জিনিস আমরা পরিস্কার বলেছি। আপনারা এগুলি বলবেন তো যে আমরা চেষ্টা করছি। আর একটা কথা বলি, এটা আপনারা দেখবেন, ভারতসরকার অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা করতে যাচ্ছেন, তার সম্বন্ধে একটা অ্যাপ্রোচ ডকুমেন্ট করেছেন রাজ্য সরকারকে বাঁচিয়ে। ক্ষুদ্র শিল্প আমাদের রাজ্যে নেই। ভারতসরকার সম্পর্কে টোটাল এমপ্লয়মেন্ট জেনারেট করছে যে ম্যানুফ্যাকচারিং ইন্ডাস্ট্রি তার ৮০ পারসেন্ট ভিলেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি লার্জ স্কেল করছে। ২০ পারসেন্ট এক্সপোর্ট করছে। বলছে, এক্সপোর্ট যেটা ভারত সরকার করবে—ওখানে বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী একজন আছেন—পশ্চিমবঙ্গের ৪৪.৭৮ পারসেন্ট ক্ষুদ্র শিল্প এবং Village Cottage industry. ভারতসরকারের ডোমেস্টিক প্রোডাক্ট যেটা হয় ক্ষুদ্র শিল্প থেকে আসে ৯.৫৯ পারসেন্ট। এ ব্যাপারে যদি বলেন তাতে ক্ষুদ্র শিল্প এই রকম সম্ভবনা পরামর্শ থাকাসত্ত্বেও আজকে আপনাদের ইন্ডাস্ট্রিয়াল পলিশি আজ কোথায় গিয়ে হাজির হয়েছে? কেন সংকট? পশ্চিমবঙ্গে—সারা ভারতবর্ষে ইন্ডাস্ট্রি বন্ধ। কারখানায়

কারখানায় লক-আউট, কর্মসংস্থান চলে যাচ্ছে। মাননীয় সুব্রত বাবু তো আই.এন.টি.ইউ.সি করেন—দেখতে পাচ্ছেন সারা ভারতবর্ষে কিসের জন্য পলিশি শিফট করছে? এই পলিশি শিফট আমাদের মিক্সড ইকনমির জন্য। সেটা যথেষ্ট নয়। মিক্সড ইকনমি পলিশি সেটা যথেষ্ট নয়, এখানে দেখুন সেটাই করা হচ্ছে। মাল্টি ন্যাশন্যাল পলিশি ঐ পেপসি কোলা, ক্যাম্পা কোলা এই সব করা, পলিশি শিফটিং ইন্ডাস্ট্রিয়াল তৈরি করা, এইগুলি থাকবে। পাবলিক সেক্টারগুলি এর মধ্যে ঢুকে পড়েছে। আপনি দেখবেন তিন, সাড়ে তিন বছর ধরে মাল্টি ন্যাশন্যালদের সঙ্গে বড় বড় চুক্তি হয়েছে। এখন ক্ষুদ্র মাঝারি শিল্প টিকবে? পলিশি শিফটিং হচ্ছে, তার ফলে পাবলিক সেক্টারকে অবহেলা করা হচ্ছে। শিল্প মন্ত্রী যে কাজ করছেন তাতে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প বাঁচবে? সে কারণেই মনে করি, যে অগ্রগতি আমরা ঘটাতে পেরেছি তাতে মাননীয় সদস্যরা নিশ্চয়ই আমাদের সমর্থন করবেন। পশ্চিমবঙ্গে পাওয়ার কম আছে বলেই আমরা ওটা করেছি। সাগরদিঘী মুর্শিদাবাদে তো আমরা চাই যে করা হোক, দিচ্ছে না। আমরা মনে করি, এই অগ্রগতির সম্ভাবনায় ছোট পরামর্শ দিয়েছেন—২/৪ টি হ্যান্ডিক্রাপ্টসদের কাজ দেখুন না, সেগুলি তো আমাদের দেশের ছেলেমেয়েরা তৈরি করেছে, জুট থেকেই করেছে। আমরা মাননীয় রাজ্যপাল মহাশয়কে দিয়ে ওদেরই পটারি উদ্বোধন করিয়েছি। মাননীয় রাজ্যপাল মহাশয় দেশের উন্নতি চাইছেন আর আপনারা ফিসিং হুক দিয়ে তারই পেছনে খোঁচা মারলেন। আমরা তাদের সাহায্য করতে চাই, আর আপনারা এখানে খোঁচা মারছেন রাজ্যপালকে। আপনারা এইভাবে খোঁচা মারবেন না। আপনি কতগুলো সাজেশন রেখেছেন এবং তারমধ্যে ছুরি সম্পর্কিত একটি সাজেশনও দিয়েছেন। আমরা ছুরি তৈরি করতে পারি, কিন্তু সেক্ষেত্রে গ্যারান্টি দিতে হবে সেগুলো কার হাতে উঠবে। আমি মোটামুটি বললাম। আমি আপনাদের সমর্থন প্রত্যাশা করে এখানেই শেষ করছি।

## Demand No. 73

The motion of Shri Achintya Krishna Ray that a sum of Rs.61,38,96,000 be granted for expenditure under Demand No.73, Major Heads: "2851-Village and Small Industries (Excluding Public Undertaking, 4851-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)", (This is inclusive of a total sum of Rs.15,34,75,000 already voted on account in March, 1989).

Was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Demand Nos.49 and Demand No.50 were already moved. There is no cut motion on Demand No.49 and there are three cut motions on Demand No.50. All the cut motions are in order and taken as moved. I call upon Shri Subrata Mukherjee to

Speak on Demand No. 49 & 50.

**Demand No. 50**

| | |
|---|---|
| Shri A. K. M. Hassan Uzzaman :<br>Shri Subrata Mukherjee | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-. |

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ডিমান্ড নাম্বার ৫০-এর জন্য যে বাজেট আনা হয়েছে তার আমি প্রতিবাদ করছি, বিরোধিতা করছি এবং আমাদের যে কাট মোশন রয়েছে সেটা মুভ করছি।

স্যার, আপনি জানেন যে, এই দপ্তরটা দীর্ঘদিন ধরে এই সরকার দ্বারা উপেক্ষিত হচ্ছে। এক্ষেত্রে নতুন কোনও পরিকল্পনা নেওয়া তো দূরের কথা, যে পরিকল্পনাগুলো বহুদিন ধরে ডাঃ রায়ের আমল থেকে পড়ে আছে সেগুলো পর্যন্ত ধ্বংসের দিকে চলে গেছে। আমি বিস্তারিতভাবে না বলে হরিণঘাটা দিয়েই সেটা শুরু করি। এই হরিণঘাটা সম্পর্কে ডাঃ রায় একটা সুদূরপ্রসারী পরিকল্পনা নিয়ে এগিয়ে গিয়েছিলেন। কলকাতার মানুষকে বাঁচাবার জন্য যে কয়টি পরিকল্পনা খাদ্য সম্পর্কে নেওয়া হয়েছিল, হরিণঘাটা তারমধ্যে অন্যতম। এই হরিণঘাটা পরিকল্পনাকে কার্যে পরিণত করে দ্রুততার সঙ্গে তার বৃদ্ধি ঘটিয়ে কি করে গরুর সংখ্যা বৃদ্ধি করা যায়, কি করে গরুর জন্য সুষম খাদ্য সৃষ্টি করা যায়, তাকে কেন্দ্র করে কৃষি বিশ্ববিদ্যালয় সৃষ্টি করা যায়, এতদূর পর্যন্ত চিন্তা তিনি করেছিলেন। কিন্তু আজকে যখন এই দপ্তরের ব্যয়বরাদ্দের দাবি পেশ করছেন তখন হরিণঘাটার কি অবস্থা দেখুন। সেখানে গরুর সংখ্যা অনেক কমে গেছে। শঙ্কর জাতীয় গরুর দুধের পরিমান অনেক বেশি। কাজেই এই গরুর সংখ্যা বাড়াতে পারলে মানুষের মধ্যে দুগ্ধ সরবরাহের পরিমানটা বাড়বে। কিন্তু কিছুই করেননি। আজকে কলকাতা এবং বৃহত্তর কলকাতার সর্বনাশ হয়ে যেত যদি না মাদার ডেয়ারি আসতো। আজকে মাদার ডেয়ারির চার লক্ষ লিটার দুধ যদি এখানে সরবরাহ হয়ে না আসতো তাহলে কলকাতা এবং শহরতলীর মানুষ এবং শিশুদের যে কিভাবে বঞ্চিত হতে হত তা কল্পনাও করা যায় না।

[5-20—5-30 P.M.]

মাদার ডেয়ারি যে ইনডিপেনডেন্ট অরগানাইজেশন করতে পেরেছে সরকার বিন্দুমাত্র তার ধারে কাছে পৌঁছাতে পারেনি। আমাদের হরিণঘাটার গরুর সংখ্যা কমেছে, চুরি বেড়েছে। কৃষ্ণনগর এবং দুর্গাপুরে যেভাবে অর্থ বরাদ্দ হচ্ছে সেটা ইমপ্লিমেন্ট হয় না। যে সমস্ত ক্যাটেল সেড তৈরি হয়েছে সেই ক্যাটেল সেড অকেজো হয়ে পড়ে রয়েছে। আমি নিজে একটা জায়গার কথা জানি-কসবায় -সেখানে ক্যাটেল সেড মানুষ গিয়ে দখল করে বসে আছে। ক্যাটেলের সেখানে কোনও অবস্থানই নেই। আর একটা ব্যাপার হল ক্যাটেলের সমান্তরালভাবে চিকিৎসা ব্যবস্থা থাকা দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ

করে বলতে চাই সমান্তরালভাবে চিকিৎসা ব্যবস্থা যেটা করা দরকার সেটা হচ্ছে না। দুধ টেস্টিং-এর ব্যবস্থা করা দরকার। সেই টেস্টিং-এর ব্যবস্থাগুলি নেই। কারণ বেশির ভাগ জায়গায় সেটা প্যারালাইজড হয়ে গেছে, যথেষ্ট পরিমানে টেস্টিং-এর ব্যবস্থা নেই। এর সঙ্গে আমি আর একটা কথা বলব বেলগাছিয়ায় আপনি জানেন সেখানকার মানুষ দেখেন এক-একদিন হাজার হাজার লিটার দুধ নালা দিয়ে বয়ে খালে চলে যাচ্ছে। সেখানে যথেষ্ট পরিমান দুধ অপচয় হচ্ছে। কারণ কোনও কোল্ড স্টোরেজের ব্যবস্থা নেই, চিলিং-এর ব্যবস্থা এতো দুর্বল যে দুধ নষ্ট হয়ে যাচ্ছে, বাইরে ফেলে দিতে হচ্ছে। আমরা বিভিন্ন ইউনিয়ন থেকে বিভিন্ন অভিযোগ পেয়েছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানি না, এই জিনিস সেখানে চলছে। নিজেদের পার্টির জন্য বিনা পয়সায় দুধ দেওয়া হচ্ছে। সম্প্রতি এস.এফ.আই.-এর কনফারেন্স হয়ে গেল, সেখানে ৫৬ হাজার লিটার দুধ বিনা পয়সায় সাপ্লাই করা হয়েছে। তার প্রতিবাদ করতে গেলে বলবেন ষড়যন্ত্র করা হচ্ছে, চক্রান্ত করা হচ্ছে। এই জিনিস আপনারা করছেন। রাজ্যের বিভিন্ন জায়গায় কো-অপারেটিভ করা হয়েছে। স্যার, সেখানে ডিসট্রেস সেলের কথা আপনি জানেন। মিল্ক চিলিং সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে। বেশির ভাগ জায়গায় কো-অপারেটিভ তৈরি হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব এই সব ব্যাপারে আপনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আপনি অন্যান্য দেশে দেখুন, যেমন ধরুন হল্যান্ড, অস্ট্রেলিয়া। এটাকে ছোট দপ্তর বলে অবহেলা করা হয়, কিন্তু এটা ছোট দপ্তর মোটেই নয়, এর মাধ্যমে মানুষের সেবা করার সুযোগ রয়েছে। বহু শিক্ষিত যুবক পশু পালনের দিকে এগিয়ে আসছে, তারা ডাক্তার হয়ে আসছে, পশু পালন বিভাগের অন্যান্য কাজ-কর্ম করার জন্য এগিয়ে আসছে, তারা কৃষি বিজ্ঞানে পারদর্শী হওয়ার জন্য এগিয়ে আসছে, এমন কি তারা এই বিষয়ে গবেষণা করার জন্য এগিয়ে আসছে। মহারাষ্ট্র, বিহার উড়িষ্যা দেখুন তারা এগিয়ে গিয়েছে। অর্থাৎ প্রকৃতপক্ষে মাদার ডেয়ারি ছাড়া আমাদের আর কোনও নির্ভরযোগ্য প্রতিষ্ঠান নেই। হরিণঘাটা, দুর্গাপুর, কৃষ্ণনগর সমস্ত অবনতির দিকে যাচ্ছে। কোনও জায়গায় ভালভাবে চলছে না। হাই-ব্রিডের দিকে নজর দেওয়া দরকার। এক-একটা শঙ্কর জাতের গরুর ১৭ থেকে ১৮ কেজি করে দুধ হয় সেই জায়গায় আমাদের দেশি গরুর ৭-৮ কেজির বেশি হয় না। এখানে শঙ্কর জাতের গরু অসুস্থ হয়ে পড়ছে। তারপর আছে খাদ্য চুরি। আমি ঘটনাটা উল্লেখ করতে পারব না, কিছু বাধা আছে, সম্প্রতি হরিণঘাটায় যে পরিমান অপচয় হচ্ছে, চুরি হচ্ছে শুনে আপনি অবাক হয়ে যাবেন। এই ব্যাপারে কো-অর্ডিনেশন কমিটি ওতপ্রোত ভাবে জড়িত, যেমন যুক্ত বেলগাছিয়াতে। অন্য দিকে দুধ নিয়ে এই ভাবে রাজনীতি করা মানে মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা। একদিন যদি মাদার ডেয়ারি বন্ধ হয়ে যায় তাহলে কলিকাতায় হাহাকার পড়ে যাবে। সেখানে যে সমস্ত কর্মচারীরা আছেন তাঁদের চরম দুরবস্থার মধ্যে কাটাতে হচ্ছে। মিল্কে যে সমস্ত মা-বোনেরা চাকুরি করেন তাঁদের নিরাপত্তার কোনও ব্যবস্থা নেই। কেবল একটা ছোট ডিপো তৈরি করে দেওয়া হয়েছে এবং সেখানে তাঁদের যে মাইনে দেওয়া হয় তার চাইতে ভিখারীর আয় অনেক বেশি। কয়েক হাজার মহিলা ওখানে প্রাণপাত করে কাজ করে যাচ্ছে, অথচ তাঁদের পাকাপাকি ভাবে

নিযুক্ত করা হচ্ছে না। তাঁরা যেহেতু ওঁদের ইউনিয়ন করেন না, বছরের পর বছর ধরে এই সেবামূলক কাজ করে যাচ্ছে, অথচ তাঁদের কোনও রকম ভাবে নিরাপত্তার ব্যবস্থা বা পার্মানেন্ট এর ব্যবস্থা করা হচ্ছে না। ঐ সমস্ত কর্মীদের সরাসরি মানুষের সঙ্গে ট্রানজাকশন করতে হয়, বহু বিক্ষোভের মধ্যেও পড়তে হয়, অথচ কোনও রকম ব্যবস্থা তাঁদের জন্য নেই, কেবল একটা ছোট্ট ডিপো করে দেওয়া ছাড়া। এছাড়া আর কোনও দায়িত্ব সরকারের পক্ষ থেকে পালন করা হয়নি। তাঁদের কোনও ভাবে রক্ষণাবেক্ষণ করার ব্যবস্থা নেই। ভোরবেলা থেকে এসে তাঁরা এই সেবামূলক কাজে যোগ দেন অথচ বসার জন্য বিশেষ ব্যবস্থা নেই, একরকম আলগা জায়গায় তাঁদের কাজ করতে হয়। এই রকম একটা পরিস্থিতিতে তাঁদের বহু সময় বহু জায়গায় বিপদের সম্মুখীন হতে হয়। আমরা চোখের সামনে এই দৃশ্য দেখেছি, কিন্তু মন্ত্রী মহোদয়ের পক্ষ থেকে কোনও ব্যবস্থা করা হয়নি। যে সিস্টেমে দুধ সরবরাহ করা হয়—চিলিং সিস্টেম নতুন করে চালু করা কো-অপারেটিভ সিস্টেম চালু করা ইত্যাদি করতে পারলে এটাকে আমরা আরও উন্নত করে তুলতে পারি। এটাকে আমরা এগ্রিকালচার বলে গণ্য করি এবং সেই কারণে একে কৃষির সাথে যুক্ত করে, এগ্রিকালচারকে ডেভেলপ করে আরও উন্নত করতে পারি। মূল পরিকল্পনা সেই ভাবেই ছিল, আমরা সেইভাবে অনুসরণ করে হাই ব্রিডিংয়ের ব্যবস্থা করতে পারি। কিন্তু তা করা হচ্ছে না। ডাঃ রায় এই জন্য কয়েক হাজার একর জমি কিনে রেখে গেছেন, কিন্তু সেখানে কোনও চাষ হচ্ছে না, ফলে গো-খাদ্য হিসাবে যেটা পাওয়া সম্ভব হত তা পাওয়া যাচ্ছে না। শঙ্কর জাতের গরু এরফলে নষ্ট হয়ে যাচ্ছে, ক্রমান্বয়ে দুধের পরিমাণ কমে যাচ্ছে। অ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী একজন বেকার যুবক যদি দুটো করে শঙ্কর জাতের গরু পুষতে পারতো তাহলে সে তার সংসার চালাতে পারত। হরিণঘাটা থেকে ভাল জাতের গরু কেনা একজন বেকারের পক্ষে সম্ভব নয়। এই অ্যাডিশন্যাল এমপ্লয়মেন্টের যে পরিকল্পনা ডঃ রায় করে গিয়েছিলেন তা আজকে ধ্বংস হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার মাদার ডেয়ারিকে যে ভাবে বিজ্ঞান সম্মত ভাবে এগিয়ে নিয়ে চলেছেন, বিভিন্ন রাজ্যে যার চিত্র আমরা দেখতে পাচ্ছি, আমাদের এই রাজ্য তা থেকে ক্রমশ পিছিয়ে যাচ্ছে। নতুন কোনও প্রতিষ্ঠান তো এই সরকার তৈরি করতে পারেন নি, উপরন্তু পুরনো যে সমস্ত প্রতিষ্ঠান আছে সেগুলোকে সর্বনাশের দিকে ঠেলে দেওয়া হচ্ছে। এখানকার কৃষি বিশ্ববিদ্যালয়গুলি, প্রিন্সিপালদের আখড়া করা হয়েছে। বেলগাছিয়া হোস্টেল একটা আখড়ায় পরিণত হয়ে উঠেছে। বেলগাছিয়া দুগ্ধ কেন্দ্র, কৃষ্ণনগর দুগ্ধ কো-অর্ডিনেশনের আখড়া হয়ে উঠেছে। বেলগাছিয়ার যেখানে এখন গরু নেই, পালিয়ে গেছে, সেখানে কো-অর্ডিনেশনের কর্মীরা গরুর জায়গা নিয়ে নিয়েছে। গ্রামগুলোর অবস্থা আরও সাংঘাতিক। কলকাতায় মাদার ডেয়ারি করছেন, দুর্গাপুরে ছোটখাট ডেয়ারি চলছে, কিন্তু গ্রাম বাংলার অবস্থা খুবই সাংঘাতিক। গ্রামে দুধের কে.জি. ৬/৭ টাকায় পৌছেচে। শিশুর মুখে দুধের যোগান দেওয়া এক সাংঘাতিক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। কোনও রকম পরিকল্পনার কথা এই বাজেট বরাদ্দের প্রস্তাবের মধ্যে লেখা হয়নি, সেজন্য আমি এর বিরোধিতা করছি। আমি আশা করব, এই বিভাগকে কৃষি ভিত্তিক করে—যেহেতু

আমাদের দেশ হচ্ছে কৃষি ভিত্তিক দেশ—একটা কম্প্রিহেনসিভ ওয়েতে যদি দেখা হয় তাহলে অনেকখানি এগিয়ে যাওয়া সম্ভব হবে, আশা করি তা করার চেষ্টা করা হবে। বহু ডেভেলপিং কান্ট্রি এইভাবে ডেভেলপড্ কান্ট্রিতে পরিণত হয়েছে। কিন্তু আমরা ক্রমান্বয়ে পিছিয়ে গেছি, আমাদের দেশ ক্রমাগত পিছিয়ে যাচ্ছে। আমি সেজন্য এর প্রতিবাদ করছি এবং যে সমস্ত অপচয়, দুর্নীতি আছে তার বিরোধিতা করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং কয়েকটি বিষয় তুলে ধরছি। প্রাণী সম্পদ আমাদের দেশের সমাজ জীবনে বিশেষ প্রয়োজন। এটা সমাজ জীবনের অর্থনৈতিক ক্ষেত্রে একটা ভারসাম্য রক্ষা করে চলে।

[5-30—5-40 P.M.]

খাদ্যের দিক থেকেও এর একটা বিশেষ প্রয়োজনীয়তা পরিলক্ষিত হয়। সেইজন্য এই বাজেটে ভাষণের মধ্যে মন্ত্রী মহাশয় যে দিক গুলি তুলে ধরেছেন সেই দিকগুলি বিশেষ প্রনিধানযোগ্য এবং সমাজজীবনে বিশেষভাবে উল্লেখযোগ্য সম্প্রসারণ আনতে পারবে বলে আমার ধারণা। তাঁর ভাষণে তিনি বলেছেন যে আমরা যেমন শষ্যাদি চাষ করি বিজ্ঞান ভিত্তিক পদ্ধতির মধ্যে দিয়ে উন্নত প্রযুক্তির প্রয়োজনীয়তা কৃষিক্ষেত্রে হয় তেমনিভাবে প্রাণী সম্পদের ক্ষেত্রে যেন আমরা বিজ্ঞানভিত্তিক উন্নতমানের প্রযুক্তি প্রয়োগের মধ্যে দিয়ে চাষবাস করতে পারি। তাহলেই আমরা সাফল্যের দিকে যেতে পারব। অত্যন্ত সঠিক কথা গ্রামবাংলায় একটা অংশের মানুষ আছে যারা এই প্রাণী সম্পদ অর্থাৎ ছাগল, গরু, মুরগী, হাঁস প্রভৃতি প্রতিপালনের মধ্যে দিয়ে অর্থনৈতিক সমস্যার সমাধান করে। এমন কি শহরাঞ্চলের কিছু মানুষ এই কাজে লিপ্ত। কাজেই এটা আমাদের সামাজিক জীবণে একান্ত প্রয়োজনীয় এবং তার মধ্যে দিয়েই বিজ্ঞান ও প্রযুক্তির প্রয়োগ একান্ত দরকার। বামফ্রন্ট সরকার গঠিত হবার পর থেকেই এই সমস্ত প্রাণী সম্পদ পালনের জন্য যে সমস্ত ভূমিকাগুলি নিয়েছেন সেটা একান্তভাবে প্রয়োজনীয় এবং সমাজতান্ত্রিক জীবণের ক্ষেত্রে একটা বিশেষ উন্নয়ন মূলক পরিস্থিতির সৃষ্টি করছেন। সামান্য কয়েকটি তথ্যের মধ্যে দিয়ে এটাই প্রমাণ করতে চাই যে সুব্রতবাবু যে কথা বলে গেলেন সেটা সত্য নয়। ১৯৭৬-৭৭ সালে দুগ্ধ উৎপাদন ছিল ১০.৫৪ লক্ষ টন। ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে হল ২৬.৬৪ লক্ষ টন। ডিম উৎপাদনের ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে ছিল ৬৭.৬০ কোটি আর সেটা ১৯৮৭-৮৮ সালে দাঁড়িয়েছে ২১৫.৫০ কোটি। মাংস উৎপাদন যেটা দেখা যায় ১৯৭৬-৭৭ সালে ২১.৫০ লক্ষ টন সেটা ১৯৮৭-৮৮ সালে হল ৬৫৪.২৬ লক্ষ টন। কৃত্রিম গো-প্রজননের ক্ষেত্রে সুব্রতবাবু গো-প্রজনন গঠন কেন্দ্রের কথা বলেছেন। শঙ্কর জাতীয় গরুর কথা বলেছেন, ১৯৭৬-৭৭ সালে আমি বলতে পারি তাঁদের সময়ে এই কেন্দ্র স্থাপন করা হল মাত্র ৯৩টি আর সেখানে বামফ্রন্ট সরকার আসার পরে সেটাকে ১৩১ করেছে। অর্থাৎ ১৯৮৭-৮৮ সালের রিপোর্ট অনুযায়ী দেখা যাচ্ছে ১৩১

টি হয়েছে, কৃত্রিম গো-প্রজনন হয়ে গেছে। ওঁদের থেকে অবস্থা অনেক ভালো। ১৯৭৬-৭৭ সালে ৮২২ টা যেখানে ছিল সেখানে ১৯৮৭-৮৮ সালে দাঁড়িয়েছে ১২১২। শুধু তাই নয় শঙ্কর জাতীয় গরু নিয়ে যে সমীক্ষা হয়েছিল তাতে ১৯৮২ সালের সমীক্ষায় দেখা গেছে যে শঙ্কর জাতীয় গরু ছিল মাত্র ৪ পারসেন্ট, বছরের পর বছর বাড়েনি। অথচ ১৯৮৮ সালে গণণা করা হল তাতে দেখা গেল সেটা ১৪ পারসেন্ট অতিক্রম করে গেছে। এইভাবে বামফ্রন্ট সরকার কৃত্রিম গো প্রজননের যে ব্যবস্থা তার উৎকর্ষ সাধন করেছে এবং বিভিন্ন ক্ষেত্রে হাঁস, মুরগীর একটা ব্যাপক উন্নতি পরিলক্ষিত হয়েছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং পাশাপাশি কিছু সুপারিশও রাখছি। সেই সুপারিশগুলিকে এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে দিয়েও কেন্দ্রের বঞ্চনার মধ্যে দিয়েও আমাদের করতে হচ্ছে এবং যার ফলে আমাদের সাধ্যের অতিরিক্ত কাজ অনেক সময় করতে হচ্ছে, তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি এই বিষয়গুলির প্রতি যেন বিশেষভাবে দৃষ্টি দেন। বর্তমানে যে দুগ্ধ সংগ্রহ ব্যবস্থা আছে, সেই দুগ্ধ সংগ্রহ ব্যবস্থার যে সরকার নির্দ্ধারিত দর আছে সেটা অত্যন্ত কম। যার ফলে যারা উৎপাদক তারা এগিয়ে এসে সরকারের ক্রয় কেন্দ্রে দুধ দেয় না, এর ফলে অসুবিধা হয়। তাছাড়া আমরা জানি যে দ্রব্যমূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে গো খাদ্যর দামবৃদ্ধি হয়েছে। দুধের দামও বৃদ্ধি হয়েছে। সুতরাং যদি দুধের দাম বাড়ানো না যায় তাহলে গোপালনের সমূহ ক্ষতির সম্ভাবনা। এছাড়াও ঐ দুধের ক্রয়ের ক্ষেত্রে কিছু নিয়ম করা দরকার। সাধারণ ক্ষেত্রে দেখা যায় যে মিডিলম্যানের মাধ্যমে গরুর দুধ ক্রয় করা হয়, ফলে উৎপাদক গরুর দুধের ন্যায্য দাম পায় না। এখন আমার পক্ষ থেকে প্রস্তাব হচ্ছে বিভিন্ন এলাকায় যে সমস্ত সমবায় আছে, দুধ উৎপাদকদের মাধ্যমে সেইগুলি থেকে দুধ করা হোক এবং যে সমস্ত জায়গায় সমবায় নেই সেখানে সরকারি উদ্যোগে সমবায় চালু করা হোক। সরকারের পক্ষ থেকে দুগ্ধ বিতরণ কেন্দ্রের মধ্যে দিয়ে যে দুগ্ধ বিক্রয় করা হয় সেই দুগ্ধ সমাজের সমস্ত শ্রেণীর লোকেরাই পাবার অধিকারী। যারা বেশি আয় করে এবং কম আয় করে তারা সবাই পান। আমার বক্তব্য হচ্ছে আয় অনুযায়ী একে দুটি ভাগে ভাগ করতে হবে; একটা বেশি আয়ের লোক আর একটা কম আয়ের লোক। কম আয়ের লোককে সাবসিডাইজড রেটে দিতে হবে এবং বেশি আয়ের লোকদের সাবসিডাইজড রেটে দেওয়া হবে না। হীমায়িত গো-প্রজনন বিশেষভাবে উপযোগী, এইজন্য হীমায়িত বীজ যাতে বেশি করে প্রয়োগ করা হয় এবং তাকে বেশি করে কাজে লাগানো যায় এবং আমার মতে লিকুইড নাইট্রোজেন-র যে কারখানা সেটা যাতে পশ্চিমবাংলায় বিভিন্ন স্থানে চালু করা হয় সেইজন্য বিশেষ করে সুপারিশ করছি।

[5-40—5-50 P.M.]

পশুচিকিৎসা কেন্দ্রগুলিতে অনেক সময় অষুধপত্রের কিছু অসুবিধা দেখা যায়। কাজেই সেই সমস্ত কেন্দ্রগুলিতে যাতে আরও বেশি বেশি ওষুধপত্র দেওয়া হয় তার ব্যবস্থা করার জন্য আপনার কাছে অনুরোধ রাখছি। এসো রোগ একটা ভয়ঙ্কর রোগ, এরজন্য আমাদের

দেশে পশু সম্পদের ক্ষেত্রে বিশেষ অসুবিধা ঘটছে। আমার সুনির্দিষ্ট প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি হিসাবে আপনি ভারত সরকারকে এই বিষয়ে লিখুন যে এসো রোগ সংক্রান্ত ওষুধপত্র বা গবেষণার ব্যবস্থা তাঁরা যেন করেন। রানিখেত রোগ মুরগীর ক্ষেত্রে একটা ভয়াবহ রোগ, এর টিকা দেওয়া হয়। কিন্তু অনেক ক্ষেত্রে দেখা যায় সেই টিকা দেওয়ার পরেও মুরগী মারা যায়। কেন এটা হচ্ছে এই বিষয়ে কেন্দ্রীয় গবেষণাগারে আমাদের পক্ষ থেকে লিখতে অনুরোধ করছি যাতে ওষুধ আরও সঠিক অবস্থায় আমাদের পশ্চিমবঙ্গে এসে পৌছায়। প্রসঙ্গত একটা কথা আপনাকে বলছি ফুলিয়া চিলিং প্ল্যান্টে কিছু কর্মী আছে যারা দুধ উৎপাদক। এখানে একটা দুধ উৎপাদকদের সমবায় সমিতি আছে, সেই সমিতির দুধগুলি ওখানকার কর্মচারীরা বিভিন্ন অজুহাত দেখিয়ে বাতিল করে দেয় অর্থাৎ ক্রয় করে না। কিন্তু তাদের এজেন্টের মাধ্যমে যদি অপেক্ষাকৃত ন্যূনতম মানের দুধ আসে তাহলে সেই দুধ তারা ক্রয় করে। আপনার কাছে অনুরোধ আপনি এই বিষয়টা দেখবেন। আমাদের হাঁসখালি থানার বাত্কুল্লাতে এড সেন্টারের পরিবর্তে একটা ডিসপেন্সারি করা একান্ত প্রয়োজন, এটা আপনার দৃষ্টিতে রাখার জন্য অনুরোধ করছি। সর্বোপরি যে ব্যয়-বরাদ্দ আপনি পেশ করেছেন তাকে আমি সম্মতি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ দপ্তর এটা একটা অত্যন্ত মূল্যবান দপ্তর। হিউম্যান রিসার্চ দপ্তর যেমন হয়েছে শিক্ষা দপ্তরকে ভেঙ্গে দিয়ে অত্যন্ত মূল্যবান দপ্তর, তেমনি এটাও অত্যন্ত মূল্যবান দপ্তর। এই দপ্তরের ব্যয়-বরাদ্দ যেটা মন্ত্রী মহাশয় এখানে রেখেছেন আমি তার বিরোধিতা করে দু চার কথা এই প্রসঙ্গে বলতে চাই। আই আর ডি পি প্রকল্পে অ্যানিম্যাল রিসার্চ ডেভেলপমেন্টের জন্য অনেক স্কীম আছে। ব্যাঙ্ক থেকে গরু কেনার জন্য লোন দিচ্ছে সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে যাতে করে বেকার যুবকরা গরু কিনে রুজি রোজগার করতে পারে। সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে এই ধরণের অনেক স্কীম এসেছে। ব্যাঙ্ক থেকে স্কীম করছে, গরু কিনতে টাকা দিচ্ছে, কিন্তু এগুলির প্রপার ইউটিলাইজেশন হচ্ছে না। আপনি তাদের মেশিনারি দিয়ে যাতে প্রপার ইউটিলাইজেশান করে সেইভাবে এটা দেখার চেষ্টা করুন। এই আই আর ডি পি স্কীমে প্রথমত ওরা মনিটরিং করেছিলেন, পরে দেখা যায় একটা গরু দিয়ে এই স্কীম বাস্তবায়িত করা যায় না। একটা গরু কিনলে সেই গরু সারা বছর দুধ দেয় না, তাই গরু বেচে দেয়। তাই এটাকে মনিটরিং করুন। শুধু বেকার সমস্যা দূর করার নামে গ্রামের কিছু লোককে লোন পাইয়ে দেব সেই চিন্তার বশবর্তী না হয়ে যাতে সত্যিকারের দুগ্ধ প্রকল্প রচিত হয়, গ্রামের মধ্যে যাতে দুগ্ধ উৎপাদন বৃদ্ধি পায় তারজন্য মন্ত্রী মহাশয় একটা অগ্রণী ভূমিকা নিন।

মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে বলেছেন আমাদের দুগ্ধ উৎপাদন বেড়েছে আড়াই থেকে ৩ পারসেন্ট। স্যার, গত ৪ঠা মার্চ এঁরা এন ডি ডি বি-র কাছে আর্জেন্ট এস ও এস পাঠিয়েছিল বাটার অয়েল এবং পাউডার মিল্কের ব্যাপারে। শুধু মেসেজ পাঠানোই নয়, ওখানে গিয়ে এই ব্যাপারে চেষ্টা চরিত্র করেছিল, কথাবার্তাও বলেছেন। কিন্তু তাঁরা দিতে

চাননি, কারণ বিগত ফেব্রুয়ারি মাসে আপনার দপ্তর ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা দেয়নি বলে তাঁরা আপনাদের বাটার অয়েল দেবে না। আমি জানি এটা ব্যক্তিগতভাবে মন্ত্রী মহাশয়ের কোনও ব্যাপার নয়, তাঁর দপ্তর এই কাজটি করেনি। আপনি একটা কথা বলেছেন দুগ্ধ উৎপাদন কি করে বাড়বে? আপনি কিছুদিন আগে আর একটা বলেছেন, আমি নূতন কার্ড আর ইস্যু করব না, একমাত্র ডাক্তারের সার্টিফিকেট নিয়ে এলে এমারজেন্সি ক্ষেত্রে মাত্র আধ লিটার করে করে দুধ দিতে পারি। এতেই বোঝা যায় আপনি দুধের উৎপাদন বাড়াতে পারেননি। আপনি এই ব্যাপারে নানা রকম সাজেশন দিয়েছেন, কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে আপনার দপ্তর ভালভাবে চলছে না। আপনার বক্তব্যের মধ্যে রয়েছে আপনি পোলট্রি, পিগারি বাড়াবার জন্য কিছু কিছু চেষ্টা করছেন। বাস্তবে কতখানি করেছেন জানাবেন কি? ১৯৭৭ সালের পর গ্রামে গঞ্জে পোলট্রি তৈরি হয়েছে। এখানে একজন মাননীয় সদস্য বলেছেন পোলট্রিতে মুর্গীর যে রোগ হয় সেটা প্রতিরোধ করবার জন্য আপনার দপ্তর থেকে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি জানতে চাই, পোলট্রিগুলোকে রোগমুক্ত করার জন্য ম্যাসিভ ওয়েতে যে ব্যবস্থা নেওয়া দরকার ছিল সেটা আপনার দপ্তর করেছে কি? আমরা দেখলাম আপনার দপ্তর থেকে সেই ব্যবস্থা না করার জন্য রাতারাতি বড় বড় পোলট্রিতে ৫০০/৭০০ মুর্গী মারা গেল। মাননীয় সদস্য সুব্রতবাবু বলেছেন দপ্তরে চুরি হয়। কোন দপ্তরে চুরি হয় না বলুন তো? কাজ করতে গেলে চুরি হবেই। হিমুল মিল্ক প্রোডাক্ট শিলিগুড়িতে ডেয়ারি ডেভেলপমেন্ট সেন্টার তৈরি করেছিল এবং তারা একটা মুভি ক্যামেরা কিনেছিল। "উত্তরবঙ্গ সংবাদের" দিবাকর মন্ডল খুন হয়েছে এবং আপনি বললেন এই ব্যাপারে আপনার কাছে কোনও খবর নেই। আপনি আমাকে বলুন তো, মুভি ক্যামেরা কেনার সঙ্গে ডেয়ারির কি সম্পর্ক আছে? ডেয়ারিতে মুভি ক্যামেরার কি প্রয়োজন? আপনি শুনে রাখুন, সেই মুভি ক্যামেরা ব্যক্তিগতভাবে ওখানকার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট মিঃ পাত্র ব্যবহার করতেন এবং সেই ক্যামেরা যখন চুরি হয়ে গেল তখন আপনার দপ্তর থেকে পেমেন্ট করা হল। শিলিগুড়ির চোরাবাজার থেকে সেই ক্যামেরা কেনা হয়েছিল। "উত্তরবঙ্গ সংবাদে " এই চুরির কথা লেখা হয়েছিল বলে কাগজটি বন্ধ হল এবং রিপোর্টার দিবাকর মন্ডল খুন হল।

[5-50—6-00 P.M.]

এটা তো বলা দরকার আপনাকে ওয়ার্ন করার জন্য। এই ব্যাপারে খবর এসেছে কোনও এফ আই আর কোনও ডায়েরি হয় নি। মুভি ক্যামেরার এক লক্ষ টাকা দাম কেন তার হদিস হোল না জানি না। দুর্নীতির কথা বলতে গিয়ে খবরের কাগজের রিপোর্টার খুন হয়েছে। কংগ্রেস আমলের কথা সুব্রতবাবু বলেছেন আর আমি সেদিকে যাচ্ছি না। ১২ বছর আগে হরিণঘাটায় কি হয়েছে সেটা তো বললেন, কিন্তু এখন কি হচ্ছে সেটা বলতে হবে। আপনারা পরবর্তীকালে বিভিন্ন জায়গায় ডেয়ারি ফার্ম তৈরি করতে পারতেন, যাতে গরীব মানুষরা দুধ পায় তার ব্যবস্থা করতে পারতেন। বড় লোকদের দুধ কমিয়ে দিন। কর্মচারিদের এক কোটি টাকা দেওয়া হোত—সেটা বন্ধ করে দিয়েছেন। ডেয়ারি ডেভেলপমেন্ট—প্রাণী

সম্পদ সংরক্ষণ ব্যাপারে আপনি জেলায় জেলায় ডেয়ারি ফার্ম করার চেষ্টা করুন। গরীব মানুষরা সস্তায় যাতে দুধ পায় সস্তায় ঘি দিতে পারেন এগুলির ব্যবস্থা করুন। এর সঙ্গে সঙ্গে কিছু বেকার ছেলেকে কাজ দিতে পারতেন। ১০০-৭০০-১০০০ সাইকেল নিয়ে তারা এই সব বিলি করতে পারত। সেই আমি অচিন্ত্যবাবুকে বলছি—তিনি ভালভাল বক্তৃতা দিলেন এইগুলি তো আপনি স্টাফ করতে পারতেন এইসব আইসক্রিম ফার্ম না করে। তা না করে কার্ড আর ইসু হবে না এই কথা বলছেন। বাটার অয়েল তৈরি করতে পারতেন। আমার বন্ধু যে সাজেশনগুলি রেখেছেন সেই সাজেশনগুলি নিয়ে—আপনার দপ্তরের যে দুর্নীতির কথা বলেছেন সজাগ হয়ে কাজ করতে অনুরোধ করছি। একটা মোবাইল গ্রুপ তৈরি করে গ্রামে যেসব পোলট্রি তৈরি হয়েছে সেগুলিকে রক্ষণাবেক্ষণ করতে পারতেন। এই বলে আমাদের তরফ থেকে যে কাটমোশনগুলি আনা হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথম কিস্তিতে আমার নাম উঠলেও সেটা কেটে দেওয়া হয়েছিল। আগেকার দিনের পুরনো সিনেমার রিল যেমন কেটে যেত সেই রকম ভাবে আমার নামটাও কেটে দেওয়া হয়েছিল, আপনি সেটাকে আবার দক্ষতার সঙ্গে জুড়ে দিয়েছেন। আজকে পশ্চিমবঙ্গ সরকারের পশুপালন দপ্তর ডেয়ারি ফার্মের জন্য যে ৪৯ নং, ৫০ নং ডিমান্ডের মাধ্যমে যে অর্থ বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং ৫০ নং এ যে কাট মোশনের ডিমান্ড আছে আমি তার বিরোধিতা করছি। গবাদি পশু উন্নয়নের নামে কংগ্রেসের পক্ষ থেকে বক্তৃতা রাখার জন্য একটা চমৎকার উপহাস করা হয়েছে। কংগ্রেস পক্ষ থেকে এই পশু পালন দপ্তরের পক্ষে বা বিপক্ষে বলবার জন্য যার উপর ভার ন্যস্ত হয়েছিল, কাগজে তার ছবি দেখে আমি অবাক হয়ে গেলাম। আমি এই বিধানসভায় অনেক বার এসেছি। তিনি একজন ফিল্ম স্টার প্রখ্যাত চিত্র নায়ক। কাগজে তার একটা ছবি বেরিয়েছে, সেটা আপনারা সকলেই দেখেছেন। তার হাতে গ্রাম গঞ্জের পশু পালন, মুরগী ছাগল বা গরুর দুধের ব্যাপারটা কি করে দেওয়া হল সেটা আমি বুঝলাম না। আমার মনে হয় মাননীয় কংগ্রেসি বন্ধুদের একটুখানি ভ্রান্তি ঘটেছে। যাই হোক, এই রাজ্যের সমস্ত মানুষকে রক্ষা করার একটি প্রধানতম প্রকল্প হচ্ছে এই গবাদি পশু প্রকল্প। ধান, চাল, অন্যান্য যাবতীয় শিল্প দিয়ে যেমন মানুষকে রক্ষা করা যায়, তেমনি এই গবাদি পশু প্রকল্প দিয়ে অনেক বেশি মানুষকে রক্ষা করা যেতে পারে, যদি সুষ্ঠু ভাবে এই প্রতিপালন এবং প্রজনন ব্যবস্থাকে উন্নততর করে গড়ে তুলতে পারা যায়। প্রাচীন ভারতে গরু আমাদের গো মাতা ছিল। প্রাচীন ভারতে গবাদি পশুর সংখ্যা বৃদ্ধির ব্যাপারে বিশেষ কোনও ব্যবস্থা গ্রহণের কথা ছিল না। পরবর্তীকালে স্বাধীনতার পরে কংগ্রেসিদের হাতে ক্ষমতা এলো। তারা কি করেছেন? তাদের আমলের এই প্রজননের ব্যাপারে, ডেয়ারি ফার্মের ব্যাপারে একটা পরিসংখ্যান তুলে দেওয়া হয়েছে। সেটা দেখলে আমাদের অবাক হয়ে যেতে হয়। আমাদের এই ৮৮/৮৯ সালের বাজেটে ৭০.৯৫ লক্ষ টাকার বাজেট প্রস্তাব করা হয়েছে।

এত টাকা ওরা কোনওদিন চিন্তা করতেও পারেন নি। ওরা বললেন শঙ্কর জাতীয় গরু বৃদ্ধি হচ্ছে না। সুব্রতবাবু বললেন গরুর সংখ্যা কমে যাচ্ছে। এটা একটা অবান্তর কথা। আমরা গ্রামে গঞ্জের লোক। বীরভূম জেলার লোক আমি। গ্রামের গরীব সাধারণ মানুষ বিশেষ করে সাঁওতাল, আদিবাসী, তফসিলি শ্রেণীর মানুষের পক্ষে গরু, ছাগল ইত্যাদি পালন করার ক্ষেত্রে তাদের আর্থিক উন্নয়নে একটা মস্ত বড় সহায়ক হয়েছে।

[6-00—6-10 P.M.]

তিনি বলেছেন যে দুগ্ধ উৎপাদনের ব্যাপারে কোনও উন্নতি হয়নি। কোথায় নাকি ৫৬ হাজার লিটার দুধ দেওয়া হয়েছিল, তারজন্য তিনি সমালোচনা করেছেন, আমি অবশ্য সেসব কথায় যেতে চাই না কিন্তু দুধের উৎপাদন যে বেড়েছে সেকথা তিনি স্বীকার করলেন না। ক্যামেরার মধ্যে দিয়ে ছবি তোলার সময় যে ডিরেকশানগুলি দেওয়া হয় সেই সুক্ষ্ম জিনিসগুলি তিনি দেখতে পান কিন্তু দুধের উৎপাদন বৃদ্ধিটা তার নজরে পড়ে না। আমি মনে করি মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে যে সব ফিরিস্তি দিয়েছেন সেগুলি তার নজরে পড়া উচিত ছিল। অমরবাবু বলেছেন গরু কেনার লোনের প্রপার ইউটিলাইজেশন হচ্ছে না। তিনি আরও বলেছেন, কোথায় নাকি একটি মুভি ক্যামেরা কেনা হয়েছিল সেটা চুরি হয়ে গিয়েছে। মুভি ক্যামেরা চুরিটা তার নজরে পড়েছে কিন্তু বফর্স কামান কেনার ব্যাপারে যে পর্বত প্রমান টাকা চুরি হয়েছে সেটা তার নজরে পড়েনি। কাজেই আমি বলব, সমালোচনা করার আগে নিজেদের দিকে তাকিয়ে তবেই সমালোচনা করবেন। আমি ওদের বলব, গবাদি পশুর অবহেলা কংগ্রেস আমলেই বেশি হয়েছিল সেটা ওদের জানা দরকার। প্রাশ্চাত্বের প্রভাবে দেশের লোকের মিল্ক হ্যাবিট আমাদের দেশে কিছু কমেছিল কিন্তু বর্তমানে আমাদের দেশে নিবিড় গো প্রজনন অনেক বেড়েছে। প্রগতির চাপে গো জাতি মাতৃ জাতি, এটা প্রাচীন কথা। গো উন্নয়নে প্রাক স্বাধীনতাকাল এবং কংগ্রেস আমলে বিশেষ উল্লেখযোগ্য কোনও নিদর্শন নেই। কৃষি দপ্তর থেকে এবং ব্লক অফিস থেকে কয়েকটি মাত্র ষাঁড় দেওয়া হত। এছাড়া কংগ্রেস আমলে কোনও জিনিস গো জাতির উন্নয়নের জন্য করা হয় নি। আমাদের সময় ডি.আর.ডি.এ প্রকল্পের মাধ্যমে বহু গরীব দরিদ্র শ্রেণীর মানুষ এবং তফসিলি শ্রেণীর মানুষকে গরু, ছাগল কিনে দেওয়া হয়। ওরা বলেছেন, এরমধ্যে চুরি হচ্ছে। আমাদের সমাজজীবনে যে কাঠামো আছে এবং সমাজ জীবনে যে প্রবৃত্তি গজিয়ে উঠেছে সেটা ১২ বছরের বামফ্রন্টের আমলে হয়নি, সেটা হয়েছে ৪২ বছর ধরে দিল্লিতে কংগ্রেসি রাজত্বের জন্য। এই প্রবৃত্তি কংগ্রেসের জন্য রক্তবীজের ঝাড়ের মতোন চারিদিকে ছাড়িয়ে পড়েছে। চুরি কিছু আছে কিন্তু তা হলেও এই বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গের মানুষের মানসিকতার যে পরিবর্তন হচ্ছে এবং তা উন্নত হচ্ছে সেটা নিশ্চয় কংগ্রেসি সদস্যদের স্মরণ করা উচিত ছিল। আমাদের দেশের বকনা গরু ২ বছর থেকে ৪ বছরের মধ্যে দুগ্ধবতী হয়। কিন্তু শঙ্কর জাতের গরু প্রথমদিকে প্রচুর দুধ দিলেও খুব তাড়াতাড়ি বাচ্চা প্রসব করতে পারে না। সে জন্য এরা বেশি দুধ দিলেও আমাদের এখানে এই জিনিস খুব বেশি চালু করতে পারিনি। আমাদের ঘাসের খুবই অভাব

আছে। গরু চারণ্যের জন্য যে গ্রিণ ফিল্ডের প্রয়োজন আছে সেই গ্রিণ ফ্লিড এখনও আমরা করতে পারিনি। তবে এই বাবদে আমাদের টাকা বরাদ্দ করা আছে। কাজেই আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশনগুলি দেওয়া হয়েছে সেগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. speaker :** I have received a letter today from the Commissioner of Police, Calcutta, under reference no, 3793 (4)/pm-998/89, dated 5-4-89. The letter is as follows:

"Sir,

With reference to our report sent vide memo no.3755(4)/pm-998/89, dated 4-4-89, regarding arrest of Shri Ashok Ghosh, a member of the West Bengal Legislative Assembly, vide Hare Street P.S. C/No.350, dt.4-4-89, U/S 143/188 IPC, this is to inform you that Shri Ghosh was released along others on P.R. Bond at about 19-30 hrs. on the day (4-4-90).

Yours faithfully, sd/
For Commissioner of police

## PRESENTATION OF REPORT

### 33rd Report of the Business Advisory Committee

Now, I beg to present the 33rd Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and recommended the following revised programme of business for the 6th April, 1989.

Thursday, 6-4-1989 .. (i) the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) (a) the Calcutta Homoeopathic Medical Management and subsequent Acquisition) (Amendment) Bill, 1989 (Indtroduction)

(b) Discussion on Statutory Resolution—notice given by Dr. Sudipto Roy.

(c) The Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management

and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 (Consideration and passing)—1/2 hour.

(iii) The D.N. De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1/2 hour.

(iv) Demand No. 39—Labour Department—4 hours.

The House will sit at 12 Noon on the 6th April, 1989 and there will be no Mention case on the day.

Now I request the Minister-in-charge of the Parliamentary Home Department to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to move the 33rd Report of the Business Advisory Committee as recommended for outcame of the House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : I take it that the House agree to it.

(Voices ..... Yes)

The motion is accepted.

**শ্রী সত্যপদ ভট্টাচার্য** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গো-সম্পদ এবং প্রাণী সম্পদ সম্পর্কে যে বাজেট মাননীয় মন্ত্রী মহাশয় এখানে এনেছেন আমি তাকে সমর্থন করছি। প্রাণী সম্পদ প্রায় শেষ হয়ে যাচ্ছে। কারণ গো-খাদ্যের যে মূল্য বৃদ্ধি হয়েছে খোলের দর ৩ টাকা কেজি, ভুষি ৭ টাকা কেজি সেগুলি গরুতে খায় এবং দুধ দেয়। সেই দুধ আমাদের কিনতে হয় ৪ টাকা লিটার। এর উৎপাদন খরচ হচ্ছে ৫ টাকা লিটার। কাজেই আপনি যদি দুধের দাম না বাড়ান তাহলে পল্লীগ্রামে দুধ পাওয়া যাবে না। অনেক লোক মিষ্টি করার জন্য দুধ বেশি করে কেনে; কথা ছিল চাষী যা দুধ উৎপাদন করবে সেটা সরকার কিনে নেবে। কিন্তু বাস্তবে দেখছি যে দুধ উৎপন্ন হচ্ছে সেটার বেশির ভাগ গোয়ালা বা অন্যান্য মিষ্টান্ন বিক্রেতাদের কাছে চলে যাচ্ছে। কলকাতার মানুষকে যদি দুধ খাওয়াতে হয় তাহলে বেশি দামে দুধ কিনতে হবে। তা না কিনলে দুধ পাওয়া যাবে না। ভাগীরথী শুকিয়ে যাচ্ছে। হিমুল দুধে

বাটার অয়েল মেশানো হচ্ছে। এটা কি জিনিস আমি জানি না। এটা না মিশিয়ে যদি কৌটো করে গুড়া দুধ বিক্রি করেন এবং তাতে লিখে দেওয়া হয় যে ১ঃ১২ জল মিশিয়ে খাওয়াতে হবে তাহলে বোধ হয় ভালো হবে। গুজরাট থেকে বাটার অয়েল আসে তাহলেই কলকাতার লোককে দুধ খাওয়ানো যাবে। এটা যদি হয় তাহলে কি করে গো-সম্পদ বাড়ছে বুঝতে পারছি না। তবে গরুর রোগ অনেক কমে গেছে সে বিষয়ে সন্দেহ নেই। হাসপাতাল আছে, ফার্মেসি আছে, সেখানে কর্মচারী আছে। তারা ঠিক সময়ে গরুকে ইনজেকশন দেয়, এসবের উন্নতি হয়েছে।

[6-10—6-20 P.M.]

কিন্তু আমাদের সাধারণ মানুষ যারা গরুকে খুব বেশি মূল্যবান বলে মনে করে না। সাধারণ মানুষ তার স্ত্রীর অসুখ করলে দু হাজার টাকা খরচ করতে পারে, কিন্তু গরুর পেছনে অত খরচ করবে না। সুতরাং আরও হাসপাতালের ব্যবস্থা করতে হবে। গরুকে আমরা উন্নত ধরণের মনে করি না বলেই এত পয়সা খরচ করে চিকিৎসা করার কথা সাধারণ মানুষ চিন্তা করে না। এর ফলে গো সম্পদ কমে যাচ্ছে। একটা গরুর চিকিৎসার পেছনে যদি এক হাজার টাকা খরচ হয় তাহলে চাষী সেই টাকা খরচ করতে রাজী হয় না। ওরা ঠিক করে ফেলে যে হাজার টাকায় আবার গরু কিনে নেবো। ওরা বলছেন যে হরিণঘাটায় গরু কমে গেছে, তা নয়। আমি বলছি শুধু হরিণঘাটায় নয়, সাধারণ ভাবে পল্লীগ্রামে গো সম্পদ বেড়ে দুধের উৎপাদন বেড়েছে। শুধু গো-সম্পদ বেড়েছে তাই নয়, গরুর চিকিৎসাও হচ্ছে। আর একটা কথা বলি, আমাদের মুরগী উৎপাদন খুব বেড়েছে, পোলট্রি ফার্মিং খুব উন্নতি করেছে, যার ফলে কলকাতার মানুষ ডিম খেতে পায়। এই উৎপাদনের জন্য প্রধান কৃতিত্ব হচ্ছে হ্যাচারিগুলোর, যেমন আরামবাগ হ্যাচারি, তার মধ্যে অন্যতম। তারা উন্নত ধরণের মুরগীর বাচ্চা সাপ্লাই করছে বলেই ডিমের উৎপাদন অত্যন্ত বেড়েছে। আর এরটা সম্পদ আছে, সেটা হচ্ছে ছাগল। কিন্তু ছাগল তো খড় খায় না, তারা দানা খায়, ছাগল যেমন লাভজনক, তেমনি গ্রামের চাষেরও খুব ক্ষতি করে। সুতরাং তাদের খাবার সম্বন্ধে একটু চিন্তা ভাবনা করতে হবে। ছাগল কি খাবে, এটা ঠিক করতে হবে। ছাগল পুষলে লাভ হবে। ছাগল উন্নত ধরণের করার জন্য বলেছেন পাঁঠা নিয়ে আসবেন কোথা থেকে। কিন্তু ছাগলকে তো খাওয়াতে হবে। গরুর দুধটা বাড়াতে গেলে যে পরিমাণ খাদ্যের দরকার তা কিন্তু পাওয়া যাচ্ছে না ন্যায্য দামে। আপনারা অবশ্য প্যালেট সেন্টার করেছেন, কয়েকটা জায়গায়, কিন্তু সকলে তো তা পাচ্ছে না। আপনারা শালবনিতে একটা গরুর খাবার তৈরি করার ব্যবস্থা করেন। কিন্তু দক্ষিণ বঙ্গে এই জিনিস হচ্ছে না, শুকনো খড় যে খাওয়াবেন, তার দামও ৩৫ টাকা পন। খোলের দাম তিন টাকা। এর ফলে চার টাকা লিটার দুধ বিক্রি করা তাদের পক্ষে সম্ভব হচ্ছে না। আজকে ভাগীরথী, শুকিয়ে গেছে, হিমূল শুকিয়ে গেছে। একটা ভাল কাজ করেছেন যেটা হচ্ছে যে দুধ নষ্ট হয়ে ছানা কেটে যাচ্ছে, সেই ছানা থেকে আপনারা চকোলেট তৈরি করছেন। আগে নষ্ট দুধ ফেলে দেওয়া

হত, এখন চকোলেট তৈরি হচ্ছে। আপনারা হিম ক্রীম করছেন, এটা খারাপ নয়। এটা ভাল। আর একটা ঘটনা এই যে ইনসেমিনেশন করার জন্য সিমেন্স এই শুক্র, সেটা রিজার্ভ করার ব্যবস্থা মাটিগাড়ায় আছে, মধ্যবঙ্গে সেই সিমেন্স ইনসেমিনেশন করার পর গরুর বাচ্চা পেট থেকে পড়ে যায়। সুতরাং সেই ওষুধটা মধ্য বঙ্গের কোথাও প্রিজার্ভ করার ব্যবস্থা করুন। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিভাগের উৎসাহ উদ্দিপনা, লাগাতার প্রচেষ্টার ফলে এবং বর্তমান পরিস্থিতিতে মানুষের জীবন জীবিকার তাগিদে আজকে পশুপালনের দিকে ব্যাপকভাবে মানুষ এগিয়ে আসছে। শুধু কৃষকরাই এগিয়ে আসছে না, মধ্যবিত্ত ঘরের ছেলেমেয়েরাও এগিয়ে আসছে পশুপালনের দিকে। কারণ এতে কিছু লাভ হচ্ছে। এই বুর্জোয়া সমাজ ব্যবস্থায় অর্থনৈতিক সঙ্কটের মধ্যে বেকার সমস্যা তীব্রতর হয়ে উঠছে বলেই সন্ধানে মধ্যবিত্ত ঘরের ছেলে-মেয়েরাও শিক্ষিত ছেলে-মেয়েরাও পশুপালনের কাজে এগিয়ে আসছে। এ-ব্যাপারে সরকার তাদের সুযোগ করে দিচ্ছে। যেমন অতীতের কংগ্রেসি আমলের চেয়ে বর্তমান বামফ্রন্ট সরকারের সময়ে রাজ্যে পশু চিকিৎসা কেন্দ্রের সংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে। উন্নত ধরণের পশুপালনের জন্য পশু চিকিৎসার যথেষ্ট গুরুত্ব আছে। আমরা জানি হাঁস, মুরগী, গরু প্রভৃতির নানান অসুখ হয় এবং এই পশু গুলি অনেক সময় ব্যাপকহারে মারা যায়। এই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, পশু চিকিৎসা কেন্দ্রের সংখ্যা আরও ব্যাপকভাবে বৃদ্ধি করা উচিত। এ-ক্ষেত্রে যে সামান্য পরিমাণ টাকা বরাদ্দ করা হচ্ছে তা দিয়ে প্রয়োজনীয় ওষুধ-পত্র কেনা সম্ভব হবে না। আপনি জানেন আজকে এই অর্থনৈতিক সঙ্কটের যুগ আমাদের দেশের বেশিরভাগ মানুষই নিজেদের অসুখ হলেই চিকিৎসা করাতে পারেন না, ফলে খরচ করে পশুর চিকিৎসার কথা তারা ভাবতেই পারেন না। ফলে বিভিন্ন সময়ে পশুদের মধ্যে মড়ক দেখা দেয়। পশু চিকিৎসার ক্ষেত্রে দু-ভাবে কাজ করা উচিত বলে আমি মনে করি। একটা হচ্ছে, বিভিন্ন রোগের প্রতিশেধক টিকা ব্যাপকভাবে পশুদের দেবার ব্যবস্থা করা উচিত। হাঁস, মুরগীর ক্ষেত্রে সময় মতো টিকা পাওয়া যায় না, ফলে গ্রামে-গঞ্জে ব্যাপকহারে হাঁস মুরগী মারা যায়। কৃষকদের প্রচুর ক্ষতি হয়ে যায়। অপর দিকে আমরা দেখি ওষুধ-পত্র এবং চিকিৎসার অভাবে কয়েক হাজার টাকা দামের গরু মারা যাচ্ছে। সেই জন্য দ্বিতীয় কথা হচ্ছে, চিকিৎসা ব্যবস্থা আরও সুলভ করতে হবে। কৃষকরা যাতে বিনা পয়সায় ওষুধ পেতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং আরও বেশি চিকিৎসা কেন্দ্র খোলার জন্য প্রচেষ্টা চালাতে হবে। চিকিৎসা কেন্দ্র গুলিতে যাতে চিকিৎসকরা থাকে, কৃষকরা যাতে সেখানে গিয়ে ওষুধ পেতে পারে তার জন্য অবশ্যই ব্যবস্থা করা দরকার। এবিষয়ে তৃতীয় কথা হচ্ছে, গো-বীজ কেন্দ্র আরও বাড়ানো দরকার। গো-বীজ কেন্দ্র গুলিতে আমরা দেখছি বীজ সঠিকভাবে রাখা হয় না, ফলে অনেক সময়েই তা কার্যকর হয় না। বেশির ভাগ

সময়েই দেখা যায় কেন্দ্রগুলি বন্ধ থাকে, কৃষকরা সেখান থেকে ফিরে আসে। গো-বীজ কেন্দ্র গুলি যাতে নিয়মিত খোলা থাকে এবং গো-বীজ যাতে বৈজ্ঞানিক পদ্ধতিতে রক্ষিত হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত। শঙ্কর জাতের বকনা বাছুর পালনের জন্য সাবসিডি দেওয়া হচ্ছে, কিন্তু বেশিরভাগ কৃষকরাই এই সাবসিডির টাকা পাচ্ছে না। এটা একটু মন্ত্রী মহাশয়ের দেখা দরকার এবং তিনি যে বিমা পরিকল্পনা করেছেন সেটাও তাঁর দেখা দরকার। অন্য দিকে আমি যেটা বলতে চাই, আজকে গ্রামাঞ্চলে ব্যাপকহারে দুধ উৎপাদন হচ্ছে, অথচ শহরে দুধের তীব্র সংকট রয়েছে। কারণ মাননীয় মন্ত্রী মহাশয়ের উপযুক্ত সংখ্যক দুগ্ধ কেন্দ্র নেই। তাঁর রিপোর্টে দেখছি, তিনি বলছেন জেলাগুলিতে দুগ্ধ কেন্দ্র চালু করেছেন। কিন্তু আমরা দেখছি আমাদের জেলায় নেই, যদিও থাকে থাকলেও সেটা সঠিকভাবে কার্যকর নয়। আমি মনে করি মহকুমায় মহকুমায় দুগ্ধ সংগ্রহ কেন্দ্র করা উচিত। কারণ আজকে কৃষকরা গ্রামে যে দুধ উৎপাদন করছে তা তারা বিক্রি করতে পারছে না। গোয়ালাদের কাছে বিক্রি করতে বাধ্য হচ্ছে, ফলে খরচ পোষাচ্ছে না। মাটিগারা দুগ্ধ কেন্দ্র ইসলামপুরের কয়েকটা গ্রামের দুধ কিনতে পারে না। সময় মতো খোলা থাকে না, ফলে কৃষকরা ফিরে যায়। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এটা একটু দেখতে অনুরোধ করছি। ব্যাপক সম্প্রসারণ ঘটিয়ে গোটা ইসলামপুর সাব-ডিভিশনকে ওর এক্তিয়ারভুক্ত করতে পারলে ভাল হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 P.M.]

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৭ মার্চ বিধানসভায় বিভাগীয় ব্যয়-বরাদ্দ পেশ করেছিলাম, আশা করেছিলাম, লিখিত যে বক্তব্য সেখানে রাখা হয়েছিল সেটা মাননীয় বিধায়কগন ভালভাবে পড়বেন এবং তার মধ্য দিয়ে আলোচনা তাঁরা করবেন। আমি হতাশ বোধ করছি, বিরোধী পক্ষের যে দুজন বন্ধু আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাঁরা কিছু প্রাপ্ত তথ্যের ভিত্তিতে আলোচনা করলেন যে বিষয় এখানে রাখা হয়েছে তার ধারেকাছ দিয়ে যাননি। আমি শুধু বলব, তাঁরা জানবেন, সমস্তটা জানবেন, আধখানা জানবেন না, অসম্পূর্ণ জানবেন না, অসম্পূর্ণ জানলে তার থেকে আরও উল্টোদিকে গতি চলে যাবে, সঠিক জায়গায় হ্যামারিং হবে না। তাই আমার মনে হচ্ছে ওঁদের বক্তব্য The speech delivered by the Hero politician is full sound but signified nothing. প্রশ্ন হচ্ছে, ছাঁটাই প্রস্তাবে যে কথা বলেছেন সেই আলোচনায় তাঁরা গেলেন না। ছাঁটাই প্রস্তাবে বলেছেন রাজ্যসরকারের যে দুগ্ধ সরবরাহ প্রতিষ্ঠানগুলি আছে তার ক্ষতিপূরণ বন্ধের ক্ষেত্রে সরকারি ব্যর্থতা। ওনারা কি বলতে চাচ্ছেন? ওনারা কি ক্ষতিপূরণ বন্ধের কথা বলছেন। ক্ষতিপূরণ করা হবে না? ক্ষতি কি থাকবে? যেকথাটা ব্যবহার করেছেন তা উল্টোমুখী হয়ে যায়। প্রশ্ন হচ্ছে, ক্ষতি বলব কি বলব না। সরকার যে দুগ্ধ সরবরাহ পরিচালনা করে তার দৃষ্টিভঙ্গী কি? যদি এখানে প্রফিট এবং লস্ এই দৃষ্টিভঙ্গী নিয়ে পরিচালনা করা হয় প্রোকিওরমেন্ট প্রাইস যা আছে, গ্রাম-গ্রামান্তর থেকে সংগ্রহ করে নিয়ে এসে চিলিং প্ল্যান্টে

শীতলিকরণ করে সেখান থেকে মূল দুগ্ধাগারে নিয়ে এসে তারপর প্রসেসিং করে তারপর প্যাকিং করে, তার ট্রান্সপোর্ট কস্ট ধরে ডিপো মারফৎ দিই তাহলে টোটাল যে কস্টিং আসে এই সমস্ত যোগ করে তার উপর আমি যদি বিক্রয়মূল্য ঠিক করি তাহলে প্রফিট এবং লসের প্রশ্ন আসে। কিন্তু পরিকল্পনা যদি সাবসিডাইজড স্কীম হয় তাহলে সেখানে সব সময়ে প্রডাকসন কস্ট, প্রসেসিং কস্ট যা দাঁড়াচ্ছে তার চেয়ে কম দামে বিক্রি করা যদি সরকারি নীতি হয় তাহলে লসের প্রশ্ন আসছে না। তাই প্রশ্ন হচ্ছে, দৃষ্টিভঙ্গী কোনওদিকে আমরা রেখেছি এবং আপনারা কোনওভাবে ব্যাখ্যা করছেন এটা আর একটু আপনাদের ভাবতে বলব। আমাদের এই পশ্চিমবাংলায় যে দুগ্ধ সরবরাহের ব্যবস্থা আছে সেখানে মূলত ৩ ধরণের ব্যবস্থায় দুগ্ধ সরবরাহ করা হয়। সরকারি পরিচালনায় কিছু ব্যবস্থা আছে, মাদার ডেয়ারির মাধ্যমে কিছু ব্যবস্থা আছে আর মিল্ক-ইউনিয়নের মাধ্যমে কিছু ব্যবস্থা আছে। মাদার ডেয়ারি যেটা পরিচালনা করেন সেটা মূলত কমার্শিয়াল দৃষ্টিভঙ্গী নিয়ে করেন, মিল্ক ইউনিয়নও কমার্শিয়াল দৃষ্টি-ভঙ্গী নিয়ে করেন আর সরকার যেগুলি করে প্রোমোটিভ রোল, মার্কেটেবল্ সারপ্লাস যেটা আছে, ডিসট্রেসড্ সেল্ যেটা থাকে সেটা সংগ্রহ করে নিয়ে আসে, তার সঙ্গে বাকি যে খরচগুলি সেগুলি যদি যোগ হয় তাহলে যে সেলিং প্রাইস হওয়া উচিত তার থেকে কম দামে বিক্রি করে। তাই দৃষ্টিভঙ্গীটা ঐভাবে বিচার্য হওয়া বাঞ্ছনীয়। প্রশ্ন উঠেছে, ভরতুকির পরিমান বেড়েছে। অর্থ বিভাগের যে ফিনান্সিয়াল রেজাল্ট পেশ করেছেন তাতে কিন্তু এটা প্রমান হয় না। ১৯৮৬-৮৭ সালে ১৯ কোটি টাকা, ১৯৮৭-৮৮ সালে ১৮ কোটি টাকা আর ১৯৮৮-৮৯ সালে ১৫ কোটি টাকা, গ্রাজুয়ালি ডিক্রিসিং টেনডেন্সি এটাই দেখতে পাচ্ছি। তাহলে বুঝতে পারছেন? যে কথাটা বললেন এর মাধ্যমে সেটা বেরিয়ে আসতে পারতো। সুতরাং দেখতে পারছেন এটা কমছে, বাড়ছে না। আলোচনা যা করেছেন তাতে মূল জিনিসটা দেখা গেল এ পক্ষে দায়িত্ব বোধ আছে। দুধ সরবরাহ করা এবং তার জন্য বাণিজ্য ব্যবস্থা করে গোশালা স্থাপন বা স্থাপনের জন্য চেষ্টা করা, দুধ উৎপাদন করা এবং সরবরাহ করতে হবে। আমি বিনয়ের সঙ্গে বলতে চাই এখন আমাদের পক্ষে প্রধান কাজ পশ্চিমবঙ্গে যে প্রাণী সম্পদ আছে তার সমন্বয় এবং সদ্ব্যবহারের ব্যবস্থা করতে হবে। পশু চিকিৎসা শিক্ষার সম্প্রসারণ ঘটানো এবং তার বহু বিকাশ ঘটানো এবং সেই দৃষ্টিভঙ্গীতে সরকারের এগিয়ে যাওয়া। আমাদের প্রাণী পালনের যে ট্রাডিশন্যাল পদ্ধতি আছে সর্বাধুনিক বৈজ্ঞানিক উপায়ে সুচারু রূপে মানুষকে বেশি করে প্রাণী পালনে উদ্বুদ্ধ করা, সরকারি নির্দেশে সরকার পরিচালিত গোশালার পরিবর্তন, যাতে পশ্চিমবঙ্গে যে সব বিভিন্ন প্রাণী সম্পদ আছে তার বিকাশ ঘটানো যায় সেদিকে দৃষ্টি রেখে সমস্ত কর্মসূচির গতিমুখ সুনির্দিষ্ট করা হয়েছে। ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয়ের বহু কাজের সম্বন্ধে আলোচনা করা হল, বলা হল যে হরিণঘাটায় গরুর সংখ্যা এত কম কেন? এটাই যদি সরকারি ব্যর্থতার দিক হয় তাহলে গরু কিনে হরিণঘাটায় রেখে দিলেই তো হয়। হরিণঘাটা করার উদ্দেশ্য ছিল গরু রিপ্রেস করা। দেশি গরুর সাথে উন্নত জাতের ষাঁড় দিয়ে উন্নত জাতের গো-বীজ তৈরি এবং তার প্রয়োগের গবেষণার কাজ চালনা করার যে দৃষ্টিভঙ্গী এবং তার ফলাফল যা পশ্চিমবঙ্গের একটা প্রধান কাজ এবং

এটাই পশ্চিমবঙ্গের বাস্তব সমস্যা। ভারতবর্ষে ২৬ ধরণের যে সুনির্দিষ্ট মানের গাভী আছে পশ্চিমবঙ্গের গরু কিন্তু তার মধ্যে পড়ে না। পশ্চিমবঙ্গের গরু খর্বকায়, এটা হচ্ছে ননড্রেসক্রাইবড্ ভ্যারাইটি, এর উৎপাদন ক্ষমতা কম। এখানকার মিল্ক প্রোডাক্টের ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে পার্থক্য আছে। এখানকার মানুষকে যদি ঠিকমতো হ্যাবিট বজায় রাখতে হয় তাহলে সংগ্রহের কাজ আরও জোরদার করতে হবে। বাইরে থেকে সংগ্রহ করতে গেলে সব দিক থেকে পেরে ওঠা যাবে না। তাই বস্তুর মানোন্নয়ন ঘটাবার যে প্রয়াস তাকে কেন্দ্র করে আমরা পালনের কাজে মানুষকে উদ্বুদ্ধ করতে চাইছি। বৈজ্ঞানিক পদ্ধতিতে প্রাণী পালনের কাজ আমরা ঘরে ঘরে করে উৎপাদন বৃদ্ধির কাজে আমরা চেষ্টা করছি। সরকার নির্দিষ্ট খামারকে বাদ দিয়ে এখন কাজ করছি, ব্যাপক অগ্রাধিকারের সুচিমুখ থেকে যাতে বাড়িতে বাড়িতে পালন করতে পারে এই রকম ক্ষেত্রে ব্যাকওয়ার্ড সিস্টেম অফ অ্যানিম্যাল ব্রিডিং তা পরিবর্তনের কাজে জোর দিতে চাইছি এবং এই কাজ করার জন্য গত বছর প্রত্যেকটি পঞ্চায়েত সমিতি এলাকায় আলোচনা করে কো-অপারেটিভের ব্যবস্থা করে প্রাণী সম্পদ বাড়িয়ে অনুরূপ ভাবে প্রাণী সম্পদবিকাশ অভিযান পরিচালনা করতে চাইছি পশ্চিমবঙ্গে ৩৪১টি ব্লকের মধ্যে ২০০র বেশি জায়গায় অনুরূপভাবে উন্নত হয়ে গেছে। তাতে ৫০ হাজারের বেশি মানুষ আজকে কাজ করতে পারছে, আমরা চেষ্টা করছি আরও বেশি মানুষের কাছে যাতে এই ব্যবস্থা পৌঁছে দিতে পারি। বর্তমান পদ্ধতি যা আছে তার সঙ্গে এটা যুক্ত করব এটাই হচ্ছে মূল দৃষ্টিভঙ্গী। এ প্রসঙ্গে কিছু কিছু কথা উল্লেখ করতে চাইছি। যদি এমন মনে করেন যে, দৃষ্টিভঙ্গীর ফারাক আছে তাহলে প্রশ্নটা এখনও থেকে যাচ্ছে। প্রশ্ন উঠেছে কসবার রিসেটেলমেন্ট ক্যাম্পের সম্বন্ধে, গঙ্গানগর এবং গার্ডেনরিচ রি-সেটেলমেন্ট ক্যাম্পের সম্বন্ধে। এ সম্বন্ধে বলি যে খাটাল অপসারণ করতে গিয়ে নানা ধরণের জটিলতার সৃষ্টি হয়েছে, এক হাজারের মতো মামলা চলছে। খাটাল রিমুভ্যাল তৎপরতার সঙ্গে করতে হবে—এই চিন্তা মাথায় রেখে আমরা কাজ করছি। হাওড়া ও কলকাতা কর্পোরেশনের সাথে এই ব্যাপারে আমরা আলোচনা করছি। তাঁরাও এই ব্যাপারে ভাবনা চিন্তা করছেন। একজন মাননীয় সদস্য বললেন যে, এস.এফ.আই. সম্মেলনে নাকি ৫৬ হাজার লিটার দুধ সরকারের থেকে দেওয়া হয়েছে। আমি জানি না এই তথ্য কোথা থেকে পেয়েছেন? আমি শুধু এইটুকু বলতে চাই ২৪/৪/৮২ থেকে ২৬/১/৮৭ পর্যন্ত মোট ১০১ টি প্রতিষ্ঠানকে মোট ৫৫ হাজার লিটার দুধ দেওয়া হয়েছিল।

[6-30—6-40 P.M.]

আমি দায়িত্বভার গ্রহণ করবার পর দুই বছর দুই দিন হয়েছে আজ। আন্তর্জাতিক শান্তিদিবস উপলক্ষ্যে শিশুদের জন্য ১০ হাজার লিটার দুধ দেওয়া হয়েছে বিনামূল্যে। এর বাইরে আর দুধ দেওয়া হয়নি। প্রশ্ন হচ্ছে, এক্ষেত্রে বিশেষ ছাড় কোনও সংগঠনকে দেওয়া হয়েছে কিনা? হাসানউজ্জামান সাহেব এ-বিষয়ে অভিযোগ করছিলেন। হ্যাঁ, ভলিবল অ্যাসোসিয়েশন, অ্যাথেলেট, ব্রতচারী, রেড্-ক্রস ইত্যাদি সংস্থা যেখানে আছে সেখানে দেওয়া

হয়েছে এবং সেখানে যা দেওয়া হয়েছে সেটা বিনামূল্যে নয়। হাসানউজ্জামান সাহেব একটি কাট মোশন দিয়েছেন ৩৮ কোটি টাকা লস্ হয়ে গেলে বলে। কোথা থেকে পেলেন এটা? ফিনান্সিয়াল খরচের হিসেবটা যে দিকে রয়েছে সেটা তিনি দেখেছেন, কিন্তু জমার দিকটা দেখেন নি। দেখবেন, প্লাস মায়নাস করে ব্যালেন্স কষলে সেখানে ফিগার মিলে যাবে। কাজেই আধখানা জানবেন না, পুরোটা জানার চেষ্টা করুন। ১ লক্ষ ৭০ হাজার লিটার দুধ নাকি কমে গেছে বলেছেন। সেজন্য বলতে চাই, গত এপ্রিল ১৯৮৮ থেকে আরম্ভ করে এই বছরের ফেব্রুয়ারি পর্যন্ত ১ লক্ষ ৬১ হাজার লিটার দুধ সরবরাহ করা হয়েছে। কাউ এবং টোন্ড দুধ ঠিক ঠিকমতোই ডিপোগুলির মাধ্যমে যারা প্রি-পেড কাস্টমার রয়েছেন তাদের দেওয়া হচ্ছে, বিভিন্ন হসপিটালকে দেওয়া হচ্ছে, জেলে দেওয়া হচ্ছে এবং নানা রকম প্রতিষ্ঠানকে দেওয়া হচ্ছে। অবশ্য সেদিকটা নজর এড়িয়ে যায়। অমরবাবু দুধের কার্ড বন্ধ রেখেছি বলে অভিযোগ করছিলেন। কিন্তু ব্যাপার হল, যারা ডি.টি.এম.এক লিটার পাচ্ছেন তাদের বলেছি, আপনারা এক লিটারের জায়গায় আধ লিটার ডি.টি.এম. নেবেন এবং আধ লিটার টোন্ড বা কাউ মিল্ক নিতে পারেন। অর্থাৎ ডি.টি.এম. কিছুটা রেস্ট্রিক্ট করা হয়েছে, তবে এর সরবরাহ হসপিটাল, জেল এবং গ্রাম এবিষয় যথারীতি বজায় থাকছে। সুতরাং দুগ্ধ সরবরাহ পরিকল্পনায় ব্যাঘাৎ ঘটেছে এটা ঠিক নয়, বরং আরও র‍্যাশনালাইজ করা হয়েছে বলে আমি মনে করি। সুব্রতবাবু বলেছেন যে, এটা ছোট দপ্তর নয়, একটা গুরুত্বপূর্ণ দপ্তর। এটা বলবার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি সভায় উপস্থিত নেই, থাকলে তাঁর কাছ থেকে আরও কিছু জানতে পারতাম। তিনি অসম্পূর্ণ তথ্য দিয়েছেন। তিনি বলেছেন যে, বিহার এবং মহারাষ্ট্র আমাদের চেয়ে অনেক বেশি এগিয়ে গেছে। তিনি বিহার এবং মহারাষ্ট্রের কথা উল্লেখ করেছেন, কিন্তু আমি গুজরাট এর কথা বলতে পারি, গুজরাট এবং মহারাষ্ট্রে ক্যাটেল সেন্সাস অনুযায়ী প্রাণীর সংখ্যার দিক থেকে তাদের স্থান আমাদের উপরে। আমি আগেও বলেছি, পশ্চিমবঙ্গের পশুর গুনগত মান নিচু অবস্থায় রয়েছে। তা সত্ত্বেও মহারাষ্ট্রে প্রাণীর সংখ্যা আমাদের থেকে বেশি থাকা সত্ত্বেও ১৯৮৬-৮৭ সালে মহারাষ্ট্রে দুধের উৎপাদন ছিল ২৪.৫৮ মেট্রিক টন এবং পশুর লো ব্রিড কোয়ালিটি সত্ত্বেও ঐ সময় পশ্চিমবঙ্গের উৎপাদন ছিল ২৫ হাজার ৯৭ মেট্রিক টন। আমরা ছিলাম দশম স্থানে, মহারাষ্ট্র ছিল একাদশ স্থানে। বিহারের স্থানও ছিল আমাদের পরে। গুজরাট এবং মহারাষ্ট্র উন্নত মানের এবং বেশি সংখ্যায় পশুর থাকার জন্য তাদের দুগ্ধ উৎপাদন আমাদের থেকে বেশি হয়। যেসব রাজ্যে দুগ্ধ উৎপাদন হচ্ছে, তাদের মিল্ক অ্যাপ্রোচ ভিন্ন ভিন্ন এলাকায় বিভিন্নরকম। সেসব এলাকায় মিল্ক সারপ্লাস যা হচ্ছে সেটা মার্কেটিং হচ্ছে ভিলেজ লেভেলে যেসব প্রাইমারি কো-অপারেটিভ সোসাইটি গড়ে উঠেছে তাদের মারফৎ। যার ফলে দুগ্ধ সংগৃহীত হচ্ছে মহারাষ্ট্রে বেশি, তার ফলে দুগ্ধ সংগৃহীত হচ্ছে গুজরাটে বেশি। তারা সমস্ত পূর্বাঞ্চলে মাদার ডেয়ারি খুলতে চাচ্ছে। আমরা পশ্চিমবাংলাতে ১৯৮৭ সালের ২রা জুনের পর থেকে অন্য রাজ্য কাঁচা দুধ না নিয়ে এসে এখানে দুধ সরবরাহ ব্যবস্থাটা অক্ষুণ্ণ রেখে যাচ্ছি। এখন প্রশ্ন হচ্ছে সত্য বাপুলি মহাশয় যে কথা বলেছেন যে আপনি খাঁটি দুধ খাওয়াতে পারছেন না। খাঁটি দুধ কাকে বলব

এটা একটা গবেষণার বিষয়, বৈজ্ঞানিক বিষয়। মাদার ডেয়ারি যে স্টান্ডার্ড দুধ দেয় সেখানে ফ্যাট থাকে ৩ পারসেন্ট এবং এস.এল.এফ থাকে ৮.৫ পারসেন্ট। এটাই হল স্টান্ডার্ড মিল্ক। গভর্নমেন্টও সেই জিনিস দিচ্ছে। সাধারণ ভাবে দেশি গরুর দুধে ফ্যাটের যে কমপোজিশন সেটা অনেক বেশি, শঙ্কর জাতের গরুর তুলনা মূলক কম। আমরা যে দুধ দিয়ে আসছি সেটা তিনটি ক্যাটাগরিতে ভাগ করে দিচ্ছি। কাউ মিল্ক, টোন্ড মিল্ক এবং ডবল টোন্ড মিল্ক, সেখানে ফ্যাট কমপোজিশন কম কম যাচ্ছে। যখন হাই ফ্যাটেড দুধ আসছে তাতে যখন কমাতে হচ্ছে, এস.এল.এফ কমছে না, তাই সেখানে রি-কনস্টিটিউশনের প্রশ্ন আসছে। সেখানে রি-কনস্টিটিউশন হচ্ছে কোথা থেকে? ক্রিম মিল্ক এবং বাটার অয়েলের সংযোগে। এটা বৈজ্ঞানিক জিনিস, সারা ভারতবর্ষে এই জিনিস ঘটছে। এটা পাচ্ছি রি-কনস্টিটিউটেড মিল্ক অ্যান্ড দ্যাট দিস পেস্টুরাইজড সেটা জীবানু মুক্ত করা হয় নানা প্রকিয়ার মধ্যে দিয়ে। তাহলে মহারাষ্ট্রের কথা এবং বিহারের কথা যেটা বললেন এটাকে আমি বলব আধা সত্য কথা। মাদার ডেয়ারির কথা বলছি। মাদার ডেয়ারি ভাল চলছে, মাদার ডেয়ারির পরিচালনা নিশ্চয়ই ভাল। পশ্চিমবাংলায় সরকারি পরিচালনায় যে প্রতিষ্ঠান গুলি আছে সেইগুলি ঐতিহাসিক কারণে সেই সময় গড়ে উঠেছিল। পরবর্তীকালে যে ম্যান পাওয়ার গড়ে উঠেছে এবং তার যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়েছে, তাদের যে সংখ্যা এবং সেখানে যে মেশিনারি এবং মেশিনারির যে ক্যাপাসিটি সেটা সর্ব্বাধুনিক ব্যবস্থার মধ্যে ফারাক থেকে গিয়েছে। মাদার ডেয়ারি যে কনট্রাক্ট সিস্টেম—যে সমস্ত ট্রান্সপোর্ট কেরিয়ার, বিতরণ ব্যবস্থা এই গুলি সমস্ত কিছু নিয়ে ৫৪০ জনকে নিয়ে তারা মাদার ডেয়ারি পরিচালনা করতে পারছে। আর এখানে সেন্ট্রাল ডেয়ারিতে সরকারি কর্মী বন্ধু যারা পরিচালনা এবং নিয়ন্ত্রণ করছে, সেখানে সাড়ে তিন হাজার মানুষ কাজ করে এবং এর সংখ্যা বেড়েছে বিশেষ করে বেলগাছিয়া এবং হরিণঘাটাতে। ১৯৭৭ সালের আগেই সেখানে সংখ্যাটা বেড়েছে। এম.আর.ডব্লুর সংখ্যা ৩ হাজারের বেশি ছিল যারা এখানে কাজ করতেন। পরবর্তীকালে তাদের একের পর এক নির্দিষ্ট ভেকেন্সি যে গুলি পাওয়া গেছে এবং পোস্ট ক্রিয়েট করে তাদের নেওয়া হয়েছে। নিতে বাধ্য হয়েছি কারণ তারা আগে কাজ করেছে এবং কাজ করে যাচ্ছে। এম.আর.ডব্লু যারা ক্যাজুয়াল হিসাবে কাজ করেছেন তাদের সংখ্যা হল ৮৮৯ জন। তারা এখানে কাজ করতেন, এখনও তারা পারমানেন্ট হতে পারেনি। এখানে ডিপো মেয়েদের পারমানেন্ট ব্যবস্থা করার জন্য বলা হয়েছে। ডিপো মেয়েদের কাজ হচ্ছে পার্ট-টাইম, সর্বক্ষণের কর্মী তাঁরা নন, এটাই হল সাধারণ নিয়ম। বিধানচন্দ্র রায়ের সময় থেকে নিয়ম তৈরি হয়েছিল যে, স্কুল কলেজের যে সমস্ত ছাত্রীরা রয়েছে তাদের পড়াশোনার সুযোগ করে দেবার জন্য এই ব্যবস্থা করা হবে। দুর্ভাগ্যবশত সেটা এখনও চলেছে। স্কুল কলেজে পড়তেন কোনও এক সময়, এখন তাঁরা পড়েন না এমন অনেক মহিলা রয়েছে যাঁরা এখানে কাজ করছেন। এই কাজের ধরণটা হচ্ছে পার্ট-টাইম, পারমানেন্ট করার প্রশ্ন আসে না, এটা বোঝার দরকার আছে। আর ৮১৩ জন যাঁরা আছেন যাঁরা অনেক আগে থেকে কাজ করছেন, তাঁরা কাজ ছেড়ে যান নি, যতসামান্য পারিশ্রমিক, সেটা নিশ্চয়ই কম, অর্থ পুরো পাচ্ছে না, সেই জন্য নতুন ছাত্রীরা আসতে পারছে না। তবে

এটা পুনর্বিবেচনা করার দরকার আছে। প্রাণী বিকাশকে এগ্রিকালচারে এনে সেই হিসাবে এটা দেখা দরকার বলছেন। আমি ওনাকে ধন্যবাদ দিই, নিশ্চয়ই এটাকে এগ্রিকালচারে এনে দেখা দরকার। তাই আমরা বিভিন্ন জায়গায় যে সান্ধ্য বৈঠক হয়, প্রাণী সমিতি বিকাশের যে আসর বসছে সেখানে আমরা বোঝাতে চাচ্ছি যে গরুটা আমরা পালনের দৃষ্টিভঙ্গী নিয়ে দেখব না, এটা আমরা চাষের দৃষ্টিভঙ্গী নিয়ে দেখব। গরু চাষ, হাঁস চাষ, মুরগী চাষ এই হিসাবে চাষের দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা দেখব। তাহলে নিশ্চয়ই আমরা এর থেকে এগোতে পারব। এখন প্রাণী পালনের যে মূল ৪টি স্তম্ভ আছে তার মধ্যে ফিডিং এ্যানিম্যাল ম্যানেজমেন্ট এই ক্ষেত্রে আমরা যেটা বলছি তা হল দ্রুত গো-প্রজননের মাধ্যমে আমরা এগিয়ে যেতে চাই। তার জন্য পরিকল্পনায় সরকারি পরিকাঠামোয় খুব তাড়াতাড়ি আমরা এগোতে পারব না, পাইলট প্রোজেক্ট হিসাবে পঞ্চায়েত সমিতি গুলো যদি উদ্যোগ নেন, তাঁরা যদি কিছু ছেলে বাছাই করে দেন তাহলে আমরা তাদের ৩৫ দিনের একটা ট্রেনিং দেব। তাকে আমরা সিমেন সরবরাহ করব, সেটা লিকুইড সিমেন হতে পারে এবং সেটা প্রোজেন সিমেন হতে পারে। যাতে কাস্টম সারভিসের মাধ্যমে দ্রুত ডোর স্টেপ সার্ভিস প্রাণী পালকদের কাছে গো-প্রজননের সার্ভিসটা পৌঁছে দিতে পারি। এটা আমরা প্রধান পাইলট প্রোজেক্ট হিসাবে আমরা এগোতে চাচ্ছি।

[6-40—6-47 P.M.]

পাশাপাশি সেই কাজ করতে গেলে যা দরকার সেগুলো আমাদের যে সমস্ত অ্যানিম্যাল হেলথ ইনস্টিটিউশন আছে, সেখানে আমরা চালু করেছি। এ পর্যন্ত ১১০টি জায়গায় আমরা করেছি, আরও ১০টি জায়গায় চালু করার জন্য আমরা ব্যবস্থা করতে পেরেছি। আমাদের লিকুইড সিমেন এর যে ব্যবস্থা ছিল তার সঙ্গে যোগ করে এগুলো আমরা করছি। মাননীয় বিনয়বাবু এখানে কিছু পরামর্শ দিয়েছেন। তিনি বলেছেন সরকারি দাম কম। পশ্চিমবাংলায় দুধের উৎপাদন ব্যয় অনেক বেশি। কেউ কেউ বলেন যে দুগ্ধাগারে দুধ উৎপাদন হয়। দুগ্ধাগারে কোনওদিনই দুধ উৎপাদন হয় না। এই কথা বলার পর কেউ কেউ একটু উন্নত ভ্রু কুঞ্চন করে থাকেন। দুগ্ধাগারে দুগ্ধ উৎপাদন হয় না, দুগ্ধ উৎপাদন হয় বাড়িতে বাড়িতে যে গরু, পোষা হয়ে থাকে, সেখানেই দুগ্ধ উৎপাদন হয়। দুগ্ধাগারে শুধু প্রোসেসিং হয়, ম্যাচিং হয় এবং সেখান থেকে ডিস্ট্রিবিউশন হয়। তাই সরকারি দাম কম। পশ্চিমবাংলায় আমাদের যেহেতু চরে খাওয়া সিস্টেম বেশি, ঘাস সংগ্রহ করতে পারা যায় না, গ্রেজিং গ্রাউন্ড এখানে কমে গেছে, যারফলে আমাদের নিজস্ব উপায়ে উন্নত পদ্ধতিতে ঘাস চাষ করে এগিয়ে যেতে হবে। এই জন্য আমাদের টোটাল বাজেটের দশ ভাগ টাকা ঘাস চাষে উৎসাহিত করার জন্য রেখেছি। ঘরে ঘরে ঘাস চাষের উদ্যোগ যদি না করতে পারা যায় অন্ততপক্ষে পাঁচ কাঠা করে জমিতে হাই ইয়েল্ডিং ঘাসের চাষ করতে পারা যায়—সরকার ঘাস চাষ করে তা সরবরাহ করতে পারবেন না। সত্যবাবু এখানে বললেন যে, এটা যদি না করতে পারা যায় তাহলে সম্পদ নয়, এটা আমাদের কাছে আপদ হয়ে দাঁড়াবে, বিশেষ করে খাদ্যের যোগান যদি না দিতে পারি তাহলে এটা অবশ্যই আপদ হয়ে দাঁড়াবে। কোনও একটা ফার্মে খাদ্য উৎপাদন

করে বাড়িতে বাড়িতে সমস্ত গরুর কাছে আমরা পৌঁছে দিতে পারব, এই চিন্তা সম্পূর্ণ ভ্রান্ত। এটা কখনই হয় না। তাই প্রাণী-পালকদের উদ্যোগে ব্রিডিং এবং ফিডিংয়ের ব্যবস্থা করতে হবে। অ্যানিম্যাল ম্যানেজমেন্ট সম্বন্ধে তাঁদের উন্নত চিন্তার অধিকারী হতে হবে। সর্বশেষে কন্ট্রোলের ব্যাপারে বলি, আমরা যেখানে মানুষের জন্য সব জায়গায় ব্যবস্থা করতে পারিনি, সেখানে আমরা যদি প্রিভেন্টিভ ব্যবস্থার উপরে বিশেষ জোর না দিই তাহলে ভুল করব। কোনও রোগ বা অসুখ হলে প্রতিটি হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা যাতে হয় তারজন্য প্রতিটি হাসপাতালের জন্য দুবছর আগেও যে টাকা বরাদ্দ ছিল, বর্তমানে তার পরিমাণ অনেক বাড়ানো হয়েছে। আগে যেখানে বরাদ্দ ছিল প্রায় নয় হাজার টাকা করে, এখন সেখানে তা পনের হাজার টাকা করে রাখা হয়েছে। টাকা বেড়েছে ঠিকই কিন্তু প্রয়োজনের তুলনায় তা অপ্রতুল। সেজন্য প্রিভেন্টিভ মেজার্স নিয়ে অ্যানিম্যাল হেলথ কেয়ার এর দিকে আমরা বিশেষ জোর দিয়েছি। প্রোডাকশন কস্ট বেশি, তাই আমাদের প্রোডাকশন কস্টকে একটু কম রাখার জন্য, উন্নত মান বজায় রাখার জন্য চেষ্টা করতে হয়। আমাদের এরজন্য ফিডিংয়ের ব্যবস্থা করতে হয়। তবুও আমাদের সরকার যে দাম দেন তা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি। আবার পাশাপাশি, যে দামে বিক্রি করেন সেই দামও সারা ভারতবর্ষের মধ্যে কম। দিল্লির স্কীম অনুযায়ী আমরা দাম ঠিক করি ২-৩০ টাকা, টোন্ড মিল্কের ক্ষেত্রে সেই দিল্লি স্কীম অনুযায়ী দাম হচ্ছে ৪-৫০ টাকা প্রতি লিটার। আমাদের ভাবতে হবে—আমাদের সরকারের পক্ষে যেমন সংগ্রহণ মূল্যের কথা ভাবতে হবে, সেই সঙ্গে সঙ্গে বিক্রয় মূল্যের কথাটাও ভাবতে হবে। এই দুটি কথা আমাদের পাশাপাশি ভাবতে হবে। এখানে উনি আর একটি কথা বলেছেন যে, মিডলম্যানদের তুলনায়, মিডল্‌ম্যানদের বাদ দিয়ে আমাদের সমবায় গড়তে হবে। প্রোডাকশন টু মার্কেটিং প্রোডাকশন প্রোকিয়োরমেন্ট এবং মার্কেটিং ব্যবস্থাকে যদি ঐক্যবদ্ধ প্রণালীর মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে আমরা নিশ্চয়ই সাফল্যলাভ করতে পারব, আমরা এটা উপলব্ধি করি। তাই সমবায়ের মাধ্যমে, ভিলেজ লেভেল কো-অপারেটিভ সোসাইটি এবং ডিস্ট্রিক্ট লেভেল কো-অপারেটিভ সোসাইটি এবং সর্বোপরি অ্যাপেক্স বডি হিসাবে ওয়েস্ট বেঙ্গল মিল্ক প্রোডিউসার্স ফেডারেশন এই তিনের উদ্যোগে আমাদের এগিয়ে যেতে হবে। তাই আমি এখানে যে প্রস্তাবগুলো দিয়েছি, এই প্রস্তাবগুলো আমরা কার্যকর করছি। আমরা নিয়মিত গো-বীজ, যেটা ফ্রোজেন সিমেন, সেটা চালু করার ব্যবস্থা করেছি। আমরা ওষুধপত্রের যোগান বাড়িয়েছি এবং নানা রকম রোগের প্রতিকারের জন্য যে ব্যবস্থা দরকার তা করতে যাচ্ছি। মোটামুটিভাবে আমি যা বলতে চেয়েছি তার উত্তর দিয়েছি। মূল যে দৃষ্টিভঙ্গী তার ব্যাখ্যা আমি এখানে করলাম। সেই দৃষ্টিভঙ্গীর মধ্যে দিয়েই কর্ম-ব্যবস্থাকে বুঝতে হয়। আশা করি সেই কর্ম ব্যবস্থাকে সকলে বুঝবেন এবং সকলে সহযোগিতা করবেন, প্রাণীপালকদের সেইভাবে উৎসাহিত করবেন এই আবেদন রাখব। সর্বশেষে এখানে যেহেতু অসার ছাঁটাই প্রস্তাব বিরোধী পক্ষের সদস্যরা রেখেছেন সেইহেতু তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

### Demand No. 49

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs.30,90,31,000 be granted for expenditure under Demand No.49, Major Head : "2403—Animal Husbandry" and "4403—Capital Outlay on Animal Husbandry (Excluding public Undertakings.)"

(This is inclusive of a sum of Rs.7,72,59,000 already voted on account in March, 1989.)-was then put and agreed to.

### Demand No. 50

The motions of Shri Subrata Mukherjee and Shri A.K.M. Hassan Uzzaman that the amount of the Demand be reduced by Rs.100 were then put and lost.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs.48,36,000 be granted for expenditure under Demand No.50, Major Heads : "2404—Dairy Development, 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings.)"

(This is inclusive of a total sum of Rs.12,07,09,000 already voted on account in March, 1989.)-was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6-47 P.M. till 12-00 noon on Thursday, the 6th April, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 6th April, 1989 at 12.00 Noon.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 2 Ministers of State and 157 Members.

### Heldover Starred Question
### (to which oral answer were given)

[12-00 — 12-10 P.M.]

**মিঃ স্পিকার :** আজকে কোয়েশ্চেন এখনও ছেপে আসেনি, এখন যে দুটি হেল্ড ওভার আছে সেইগুলি থেকে আরম্ভ করছি। তারপরে যে প্রশ্নগুলি আছে সেইগুলি আমার লিস্ট থেকে দিয়ে দেব।

**বাঁকুড়া জেলায় জলসরবরাহ প্রকল্প**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৮।) **শ্রী সুভাষ গোস্বামি :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বাঁকুড়া জেলায় (১) ঝাঁটি পাহাড়ী, (২) শালতোড়া, (৩) সরবেড়িয়া এলাকায় পাইপড ওয়াটার সাপ্লাই-এর কাজ কোন সালে আরম্ভ হয়েছিল ; এবং কবে নাগাদ ঐ কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

> (১) ঝাঁটি পাহাড়ী, শালতোড়া এবং সরবেড়িয়া জল সরবরাহ প্রকল্পের কাজ যথাক্রমে ১৯৭৬, ১৯৭৯ এবং ১৯৮২ সালে শুরু হয়েছিল (২) ঝাঁটিপাহাড়ী এবং সরবেড়িয়া প্রকল্প খুব শীঘ্রই চালু হবে বলে আশা করা যায়, শালতোড়ার প্রকল্পটি চালু হতে কিছু বিলম্ব হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** এই তিনটি প্রকল্প ঝাঁটিপাহাড়ী, শালতোড়া এবং সরবেড়িয়া চালু হলে কত সংখ্যক সাধারণ মানুষ পানীয় জলের সুবিধা পাবেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সংখ্যা বলা মুস্কিল, তবে ১০/১৫টি মৌজা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শালতোড়াটি কবে নাগাদ শেষ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা একটু দেরি হবে, ওখানে কিছু পাইপ চলে গিয়েছে এবং বিদ্যুতের লাইন ও একটু দূরের থেকে আনতে হবে, পারশিয়ালি কমিশন শীঘ্রই হবে।

**রায়নায় জলসরবরাহ প্রকল্প**

***১০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না থানার "ছোটবৈনান গ্রামীণ জলসরবরাহ" প্রকল্পটি কতদিনের মধ্যে চালু হবে ; এবং

(খ) ঐ প্রকল্পে যে "রিজারভার" করার পরিকল্পনা ছিল তা বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ঐ প্রকল্পটি ১৯৮৯-৯০ সালের প্রথমদিকে আংশিকভাবে চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

(খ) 'রিজারভার' তৈরির কাজ বর্তমানে স্থগিত আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শুধু এই প্রকল্পই নয়, এখানে যে সমস্ত রুরাল পাইপ ওয়াটারের প্রকল্প নিয়েছে সবগুলিতে দেখা যাচ্ছে রিজারভার করা হচ্ছে না। এর ফলে কি জল সরবরাহ ব্যাহত হবে না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রিজারভার যদি না করা হয় তাহলে তার পরিবর্তে ডিপ-টিউবওয়েল বসিয়ে করা হবে। রিজারভার যেটা কাজ করে সেটা হচ্ছে যে জল সরবরাহ করা হয় তার প্রেসারটাকে বাড়িয়ে দেয়। কিন্তু এইসব গ্রামাঞ্চলে যে সমস্ত প্রকল্পগুলি আছে এখানে ঐ রকম প্রেসার বাড়াবার প্রয়োজন নেই। সুতরাং সোজাসুজি দেওয়া যায়। সুতরাং আমাদের অনেক কম টাকায় প্রকল্প শেষ হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত কাজ অর্ধ সমাপ্ত আছে, এইগুলি কি শেষ হওয়ার সম্ভাবনা আছে, না বাদ যাবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যেগুলি অর্ধসমাপ্ত আছে, বা শুরু হয়েছে সেইগুলি সবই শেষ হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** যে জায়গাগুলিতে আপনারা পাইপ বসিয়েছেন, অনেক জায়গায় কিন্তু জল সাপ্লাই হচ্ছে না, এইসব সাপ্লাইগুলি নিয়মিত করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যেখানে পাইপ বসানো হয়েছে জল দেওয়ার জন্য বসানো হয়েছে, সেখানে সাপ্লাই দেওয়ার কথা। কিন্তু কোনও একটা নির্দিষ্ট জায়গায় যদি না হয় তাহলে নাম বললে বলতে পারি। নিয়মিত জল দেওয়া হয়।

**শ্রী রবীন মন্ডল ঃ** যদিও বর্ধমান জেলার একটা বিশেষ জায়গা নিয়ে প্রশ্নটা উঠেছে তবুও মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই আপনার এই দপ্তর গ্রামীণ জল সরবরাহ যে প্রকল্প

বিভিন্ন জায়গায় চালু করেছেন তাতে আমাদের ভি আই পি রোডের নিকটবর্তী অঞ্চল ঘন বসতিপূর্ণ যেখানে সি এম ডি এ যায়নি, সেখান থেকে যদি আপনার কাছে এই রকম প্রস্তাব আসে তাহলে এটা বিবেচনা করার সুযোগ আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখন যেভাবে ঠিক করা হয় তাতে আমাদের কাছে এসে কোনও লাভ নেই। কারণ, জেলা স্তরে যে কমিটি আছে সেই কমিটি সমগ্র জেলাটা বিবেচনা করে যেটা অগ্রাধিকার দেন সাধারণত মন্ত্রী তাই করে থাকেন।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত প্রকল্প ১৯৭৯ বা ১৯৮১ সালে রচিত হয়েছিল তার কাজ হয়েছে, রিজারভার হয়েছে কিন্তু জল সরবরাহ এখনও হচ্ছে না, এর কি যুক্তি সঙ্গত কারণ আছে, যেমন মালবাজার

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা এখন কি করে বলব?

**মিঃ স্পিকার ঃ** এটা কি করে বলবেন, এটা হয় না। Mr. Gyan Singh Sohanpal, the printed regular questions have not yet come. So what I propose, when I call a question, I will send by list to the concerned member. He can put the question accordingly till the printed regular questions come.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে গ্রামীণ জল সরবরাহ প্রকল্পগুলি নিয়েছেন, যদিও এর সঙ্গে সরাসরি যুক্ত নয় তবুও আপনাকে বলছি, মৌজা ওয়ারি এই ধরনের প্রকল্প নিচ্ছেন কিনা—মাল্টিপল মৌজায় পাইপ লাইন, রিজারভার বসিয়ে এবং সিঙ্গল মৌজায় উইদাউট রিজারভার পাইপ লাইন বসিয়ে কোনও প্রকল্প গ্রহণ করার জন্য নির্দেশ দিয়েছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোনও কোনও জায়গায় সিঙ্গল মৌজায় পরিকল্পনা করা হচ্ছে। যেখানে ঘন বসতি সেখানে সিঙ্গল মৌজা পরিকল্পনা আছে উইদাউট ওভার হেড ট্যাঙ্ক।

## Starred Questions

(to which oral answers were given)

### "কুটির জ্যোতি" প্রকল্প

*৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের "কুটির জ্যোতি" প্রকল্পটি পশ্চিমবঙ্গে রূপায়িত হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন কোন জেলায় ইহা রূপায়িত হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) না।

(খ) উত্তর নিস্প্রয়োজন।

সিমলাপালে বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণ

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৫।) শ্রী অমিয় পাত্র : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সিমলাপালে একটি বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে,—

(১) এই প্রকল্পটি কোন সালে অনুমোদন করা হয়েছিল,

(২) বর্তমানে এই প্রকল্পটি রূপায়ণের কাজ কি অবস্থায় আছে, এবং

(৩) কতদিনে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ওই প্রকল্পটি ৭৫-৭৬ সালের আর ই সি এর অনুমোদন লাভ করে।

(২) সিমলাপালে ৩৩/১১ কেভি সাব-স্টেশন নির্মাণ এর জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে এবং জমি উন্নয়নের কাজ ৫০% (পঞ্চাশ ভাগ) শেষ হয়েছে। ঐ সাব-স্টেশনে তারের বেড়া কন্ট্রোল রুম এবং ট্রান্সফরমার বসানোর জন্য ভিত্তির কাজ সম্পূর্ণ হয়েছে।

(৩) উক্ত সাব-স্টেশন চালু করার জন্য বিষ্ণুপুর সিমলাপালে ৩৩ কেভি লাইন টানার জন্য ভারত সরকারের বন বিভাগের অনুমতি চাওয়া হয়েছে। বন বিভাগের প্রয়োজনীয় অনুমতি পাওয়ার আনুমানিক দুই বছরের মধ্যে সাব-স্টেশন নির্মাণের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী সুখেন্দু খান :** এই প্রকল্পগুলিতে কত টাকা এস্টিমেট করা হয়েছে এবং প্রকল্প শেষ হওয়া পর্যন্ত ঐ টাকা থাকবে কিনা অর্থাৎ ঐ টাকায় প্রকল্প শেষ করা যাবে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এখন প্রকল্পটির জন্য কত টাকা অনুমোদিত হয়েছে সেটা আমার কাছে নেই। ১৯৭৫-৭৬ সালে যে টাকা এস্টিমেট করা হয়েছিল এখন তার থেকে অনেক বেশি খরচ হবে।

### মহিষাদলের রাজারামপুর ও গোপালপুর জল সরবরাহ প্রকল্প

*৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫।) **শ্রী সূর্য চক্রবর্তী :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার মহিষাদল থানার অন্তর্গত রাজারামপুর গোপালপুর ও মহিষাদল শহরের জল সরবরাহ প্রকল্পের কাজ কবে শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

রাজারামপুর ও গোপালপুর জল সরবরাহ প্রকল্প দুটি ১৯৮৮-৮৯ সালে প্রশাসনিক অনুমোদন লাভ করেছে কিন্তু জেলাভিত্তিক কমিটির অগ্রাধিকার পেলেই এ দুটির কাজ শুরু করা হবে। মহিষাদল অপৌর শহরাঞ্চলের জন্য একটি নলবাহী জল সরবরাহ প্রকল্প রচনার কাজও সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ঐ জেলা থেকে আমাদের যেটা অগ্রাধিকার ডিপিসিসি-র অনুমোদন নিয়ে এসেছে তার উপর সুপারিশ কি আছে, জানা নেই, এখন আমার প্রশ্ন হচ্ছে মহিষাদলের সঙ্গে যুক্ত ঐ প্রকল্পটিকে গেঁয়োখালির সঙ্গে যুক্ত করা যায় কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** প্রথমত ওটা জেলা স্তরের কমিটি থেকে অগ্রাধিকার পেয়ে আসেনি, দ্বিতীয়ত হচ্ছে মহিষাদলের সঙ্গে গেঁয়োখালিকে যুক্ত করা যাবে না, ওটা আলাদা ভাবে করতে হবে।

### Power Generation

***545.** (Admitted question No. *2203.) **Shri Satya Narayan Singh :** Will the Miniter-in-charge of the Power Department be pleased to state—

(a) whether some power generating units of the West Bengal State Electricity Board (W.B.S.E.B) and the West Bengal Power Development Corporation (W.B.P.D.C.) are now lying in operative ; and

(b) if so,—

(i) the number of such units,

(ii) to what extent the capacity of W.B.S.E.B and W.B.P.D.E has been reduced as a result thereof, and

(iii) when these units are expected to be back in operation ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) আংশিক সত্য। সাঁওতালদির একটি ইউনিট বড় ধরনের যান্ত্রিক গোলমালের জন্য অকেজো রয়েছে। বিদ্যুৎ পর্ষদের সাঁওতালদি কেন্দ্রের ২টি ও ব্যান্ডেল কেন্দ্রের একটি ইউনিট ও পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের কোলাঘাটের একটি ইউনিট পুর্বনির্ধারিত কর্মসূচি অনুযায়ী ওভারহলিং-এর জন্য বর্তমানে চালু নেই।

(খ) (১) রাজ্য বিদ্যুৎ পর্ষদের অধীন ১টি।

(২) উক্ত কারণে রাজ্য বিদ্যুৎ পর্ষদের ৪৪০ মেগাওয়াট এবং পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের ২১০ মেগাওয়াট পরিমাণ বিদ্যুৎ উৎপাদন কমে গেছে।

(৩) ঐ ইউনিটগুলি চালু হওয়ার কথা নিম্নরূপে ঃ-

**পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

ব্যান্ডেল ৪নং ইউনিট এপ্রিল '৮৯ এর তৃতীয় সপ্তাহে।

সাঁওতালডি ২নং ইউনিট বড় ধরনের গোলমালের জন্য চালু হতে দেরি হবে।

সাঁওতালডি ৩ এবং ৪নং ইউনিট এপ্রিল '৮৯ এ চালু হবার আশা আছে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন।

কোলাঘাট ৩নং ইউনিট এপ্রিল '৮৯ এ চালু হওয়ার আশা আছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় তথ্য দিলেন কতকগুলি জায়গায় গোলযোগের জন্য এই জিনিস হয়েছে। কত পরিমাণ বিদ্যুৎ ঘাটতি ঘটেছে। ঠিক এই মুহূর্তে বিদ্যুৎ পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন যে রয়েছে, তারা উৎপাদনের লক্ষ্যের কতটা পরিমাণ জায়গায় উপনীত হতে পেরেছেন এবং তারা টারগেটে রিচ করতে পেরেছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ঠিক এই মুহূর্তে এটা বলা যায় না। সব ইউনিটগুলি পশ্চিমবঙ্গে চলছে, এবং পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পর্ষদ পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের কত লক্ষ্য মাত্রা ঠিক করেছিল তা এখনই বলা যায় না। পরে কিছু বন্ধ হয়ে গিয়েছিল। এই সব এখনই বলা যাবে না নোটিশ চাই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমরা দেখেছি কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র এ বছর রাষ্ট্রপতি পুরষ্কার পেয়েছে। কিসের ভিত্তিতে রাজ্য সরকার রেকমেন্ডশন করেছিলেন। কার উপর ভিত্তি করে রেকমেন্ডেশন পাঠানো হয়েছিল, এ সম্বন্ধে একটু আলোকপাত করবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র ভারত সরকারের পুরষ্কার পেয়েছে, রাষ্ট্রপতির নয়। এই জন্য করেছে যে এখানকার উৎপাদন ভালো এবং শুধু এটা নয় ব্যান্ডেল কেন্দ্রও পুরষ্কার পেয়েছে। পি এল এফ এটা করেছে। তার ডিজাইনও ভালো হয়েছে। সাঁওতালডির অনেক কিছু ডিফেক্ট ছিল। পি এল এফ ভালো।

**শ্রী গোপালকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭৫-৭৬ সালে এবং তার পরও বেশ কিছু নাশকতামূলক কাজ হয়েছিল ঐ ১২ হাজার লোককে নিয়োগ করা হয়েছিল যারা কিছু জানে না সেই উৎপাদন ব্যাহত হচ্ছে, তারা ট্রেনিং না নিয়েই কাজ করছে বলে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই প্রশ্নের সঙ্গে এটা আসে না

**ডাঃ সুদীপ্ত রায় :** আপনারা ঠিক করেছিলেন যে কৃষিক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে টপ প্রায়রিটি দেবেন। এই কাজ না করার জন্য সেচের অভাবে চাষ মার খাচ্ছে।

**Mr. Speaker :** The question is disallowed.

**বাসন্তী ব্লকে বৈদ্যুতিকরণ**

*৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৯।) **শ্রী সুভাষ নস্কর :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার বাসন্তী ব্লকের কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করা হয়েছে ;

(খ) ঐ ব্লকে কোন সালে কতগুলি মৌজায় ঐ বৈদ্যুতীকরণ হয়েছে ; এবং

(গ) অবশিষ্ট মৌজাগুলির বৈদ্যুতীকরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(খ) বাসন্তী থানায় ১৯৭৩-৭৪ সালে ৬টি এবং ১৯৮৭-৮৮ সালে ৩টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়।

(গ) অবশিষ্ট মৌজাগুলি বৈদ্যুতিকরণের জন্য পরিকল্পনা প্রস্তুত করা হচ্ছে।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল :** ১৯৭৩/৭৪ সালে ৬টি এবং ১৯৮৭/৮৮ সালে ৩টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়েছে আপনি বললেন। এই ৩টি মৌজার নাম বলবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নামটা আমার কাছে এখন নেই।

**মিঃ স্পিকার :** আপনি নামটা পরে ওনাকে দিয়ে দেবেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** হ্যাঁ, স্যার, দিয়ে দেব।

**পৌর এলাকায় পানীয় জলের ব্যবস্থা**

***৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১১।) শ্রী নটবর বাগদি ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পৌরসভাগুলির মধ্যে এ পর্যন্ত (৩১-এ জানুয়ারি, ১৯৮৯) কয়টিতে পাইপ ওয়াটার-এর পানীয় জলের ব্যবস্থা করা যায় নি ;

(খ) খরাগ্রস্ত জেলাগুলির পৌরসভাগুলিতে স্থায়ীভাবে জল দেওয়ার বিশেষ কোনও স্কীম সরকারের বিবেচনায় আছে কি ; এবং

(গ) পুরুলিয়া এবং বীরভূম জেলার পৌরসভাতে (রঘুনাথপুর এবং রামপুরহাট) কেন্দ্রীয় সরকারের বিদেশের সাহায্যে পানীয় জলসরবরাহের স্কীমটি বর্তমানে কি পর্যায়ে আছে ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ৬ (ছয়)টি পৌরসভায়।

(খ) এরূপ অধিকাংশ জেলাগুলির পৌরসভাগুলিতে স্থায়ীভাবে পানীয় জল সরবরাহের জন্য নলবাহী জল সরবরাহ প্রকল্প চালু হয়েছে এবং কিছু কিছু পৌরসভায় পরিবর্ধিত জলসরবরাহ প্রকল্পও রূপায়িত হচ্ছে।

(গ) রঘুনাথপুর পৌরসভায় জল সরবরাহ প্রকল্পটি ফেডারেশন রিপাবলিক অফ জার্মানির আর্থিক সাহায্য পাওয়ার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে। ঐ প্রকল্প কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন। রামপুরহাট পৌরসভার পরিবর্ধিত প্রকল্পটি অন্যান্য প্রকল্পের সঙ্গে জাপান সরকারের সাহায্য পাওয়ার উদ্দেশ্যে ভারত সরকারের বিবেচনা ও অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** আপনি বললেন এই প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে জার্মান সরকারের অনুমোদনের জন্য স্কীমটি পাঠানো হয়েছে। কতদিন নাগাদ এই প্রকল্পটি মঞ্জুর হয়ে আসবে বলে আপনি আশা করছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা কিছু বলা যাচ্ছে না। রঘুনাথপুর পৌরসভার এই প্রকল্পটি অনেকদিন থেকেই বিদেশি সাহায্য নিয়ে করার পরিকল্পনা ছিল। অনেক টাকার পরিকল্পনা বলেই পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে শুরু করা হয়নি। সেইজন্য নির্দিষ্ট সময় বলা মুস্কিল।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝিঃ** অনেক টাকার প্রকল্প এটা আপনি বললেন। রাজ্য সরকারের পক্ষ থেকে পুনরায় এই প্রকল্পটিকে বিবেচনা করে অবিলম্বে যাতে এই শহরে জল সরবরাহ করা যায় তার জন্য আপনি কিছু ভাববেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যদি বিদেশি ঋণ বা সাহায্য কিছু না পাওয়া যায় তাহলে রাজ্য

সরকারকেই করতে হবে কয়েকটি স্টেজে কয়েকটি ভাগে ভাগ করে করতে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** ইতিমধ্যেই আমরা দেখতে পাচ্ছি ৩জন মন্ত্রী বদল হয়ে গেছে, ৩ জন চিফ ইঞ্জিনিয়ার বদল হয়ে গেছে, ৪ জন কন্ট্রাক্টর বদল হয়ে গেছে। এখন এই সমস্ত পৌরসভাগুলিতে কাজ অত্যন্ত ধীর গতিতে চলছে। সেইগুলো দ্রুত সম্পন্ন করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা মন্ত্রী মহাশয় চিন্তা করছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে সমস্ত পৌরসভাগুলিতে কাজ হচ্ছে সেখানে এখন যেটা নীতি হিসাবে ঠিক করা হয়েছে সেটা হচ্ছে, সেগুলি শেষ না করে নতুন পৌরসভার কাজ আরম্ভ করা হবে না। সেটা পারসিয়ালিই হোক বা সম্পূর্ণই হোক, যে বছর ধরা হবে সেই বছর শেষ করতে হবে। পুরানোগুলি সেই অনুসারে করা হয়েছে। এবারে সংখ্যার দিক থেকে অনেক প্রকল্প আংশিকভাবে বা সম্পূর্ণভাবে চালু হবে। যেটা অনেকদিন ধরে আছে, অনেক রকম সাংগঠনিক ত্রুটির জন্য গন্ডগোল ছিল সেটা দূর করা হয়েছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** এই প্রশ্নের মধ্যে সারা রাজ্যের পৌরসভাগুলির ব্যাপার যেহেতু আছে সেইহেতু আমি জিজ্ঞাসা করছি, খরার সময় জল নিচে নেমে যায়, সেখানে পৌরসভা বা সিএমডিএ-এর যে সমস্ত প্রকল্প আছে তাতে ডিপ টিউবওয়েল বিদ্যুৎ সংযোগের একটা ব্যাপার আছে। পানিহাটি পৌরসভায় এরকম তিনটি প্রকল্প পড়ে আছে অনেকদিন ধরে। সেগুলিতে কবে নাগাদ বিদ্যুৎ সংযোগ করা হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** পানিহাটি নিয়ে আলাদা প্রশ্ন দেবেন, এইভাবে হবে না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় উত্তর দেবেন বলছেন স্যার।

**মিঃ স্পিকার ঃ** কেন দেবেন? এইভাবে হবে না, আপনি বসুন।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রামপুরহাটের জলসরবরাহ প্রকল্প যা নেওয়া হয়েছে তার কাজ পূর্ণাঙ্গকরণ হয়েছে কি? যদি এখনও না হয়ে থাকে তাহলে বাইরে থেকে টাকা নিয়ে এসে পশ্চিমবঙ্গ সরকার এটা সম্পূর্ণ করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পৌরসভাগুলিতে যেটা হয় সেটা হচ্ছে, পৌরসভা কিছু ঋণ করে এল আই সি-র কাছ থেকে, পশ্চিমবঙ্গ সরকার কিছু টাকা দেন, সাধারণত এইভাবে পৌরসভাগুলিতে কাজ করা হয়। কিন্তু যেগুলি বড় প্রকল্প সেখানে পৌরসভাগুলি এত টাকা ঋণ করতে পারেন না বা পশ্চিমবঙ্গ সরকার এত কোটি টাকা দিতে পারেন না, একশো/দেড়শো কোটি টাকা এক একটি প্রকল্পে খরচ হয় সে ক্ষেত্রে বাইরের ঋণ বা সাহায্যের জন্য চেষ্টা করা হয় ভারত সরকারের মাধ্যমে।

* **ডাঃ মানস ভুঁইয়া ঃ** 'খ' প্রশ্নের মধ্যে খরা জেলাগুলির কথা আছে। সেই সূত্রে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, মেদিনীপুর জেলা একটি খরাপ্রবণ জেলা। সেখানে খড়গপুর এবং মেদিনীপুর দুটি পৌরসভাতে গত কয়েক বছর ধরে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, আগেও যিনি মন্ত্রী ছিলেন তিনিও কলিং অ্যাটেনশনের জবার দিয়েছেন, প্রস্তাবের আকারে

বলেছেন....

**মিঃ স্পিকার :** না, না, এইভাবে প্রশ্ন হয় না।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় 'ক' প্রশ্নের জবাবে যেসব মিউনিসিপ্যালিটিতে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা যায়নি তার কথা বলেছেন। এরমধ্যে নিশ্চয় মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির নাম আছে। আপনি সেটা আগে দেখে নিন, না থাকলে প্রশ্ন করা মুশকিল হয়ে যাবে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** জঙ্গীপুরের নাম নেই।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় খবর নিয়ে দেখবেন কি যে এটার কাজ আরম্ভ হয়েছিল বহুদিন আগে কিন্তু নানান গোলমালের জন্য কাজ বিশেষ ভাবে এগোয়নি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** জঙ্গীপুরের যা ঘটনা সেটা হচ্ছে, এটা নদী দিয়ে ভাগ করা আছে। এখানে যেভাবে প্রকল্প হয়েছে তার একটা অংশ হয়েছে এবং আর একটা দিক হয়নি, কিছু টেকনিক্যাল প্রশ্ন এসেছে, সেটা সমাধান করার প্রচেষ্টা হচ্ছে।

## মুর্শিদাবাদ জেলায় বৈদ্যুতীকরণ

***৫৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩।) **শ্রী আতাহার রহমান :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জুন ১৯৮৬ হইতে ১৯৮৮ জুন পর্যন্ত সময়ে মুর্শিদাবাদ জেলায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে ; এবং

(খ) ঐ জেলার সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) জুন ১৯৮৬ থেকে জুন ১৯৮৮ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় ২০৫টি গ্রামীণ মৌজা বিদ্যুতায়িত হয়।

(খ) মুর্শিদাবাদ জেলায় সমস্ত গ্রামীণ মৌজা ১৯৯০-৯১ এর মধ্যে বৈদ্যুতিকরণ করার পরিকল্পনা আছে।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী আতাহার রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ২০৫টি গ্রামীণ মৌজায় ইতিমধ্যে বিদ্যুতায়িত করা হয়েছে এবং ১৯৯০-৯১ সালের মধ্যে বাকিগুলি করার পরিকল্পনা আছে। আমরা গ্রামে দেখেছি যে একটা মৌজায় যদি একটা ইলেকট্রিক পোস্ট পোতা হয় তাহলে সেটাকে বলা হয় যে বৈদ্যুতিকরণ করা হয়ে গেল। এখানে আমার জিজ্ঞাসা হচ্ছে, এটাকে পরিবর্তন করে গোটা মৌজায় যাতে সত্যিকারের বিদ্যুৎ যায় এই রকম পরিকল্পনা

সরকারের আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** মাননীয় সদস্য বলছি, যে সমস্ত মৌজায় অনেকদিন আগে বৈদ্যুতিকরণ হয়েছে সেখানে কিছু কিছু লাইন বাড়ানোর পরিকল্পনা করে প্রত্যেক জেলায় কোটা দেওয়া হয়। জেলাস্তরে কমিটি মাঝে মাঝে মিটিং করে তারা অগ্রাধিকার দেয় যে কোন গ্রামে আগে হবে এক্সটেনশন লাইন এবং সেই হিসাবে এটা করা হচ্ছে।

**শ্রী আতাহার রহমানঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে হাই ইয়াল্ডিং চাষাবাদ হওয়ার ফলে গ্রামে বেশি বিদ্যুৎ দরকার। সেই অবস্থায় গ্রামে চাষীরা ঠিকমতো বিদ্যুৎ পাচ্ছে না। কাজেই এই ব্যাপারে মন্ত্রী মহাশয়-এর দৃষ্টিভঙ্গী কি সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** এটা ঠিক নয়। কারণ বিদ্যুৎ যদি গ্রামে ২৪ ঘণ্টার মধ্যে ১০ ঘণ্টা পাওয়া যায় তাহলে এই বোরোচাষ করা সম্ভব। পশ্চিমবঙ্গে আজকে কেন ১৯৭৬-৭৭ সালেও অন্ততঃ ১০ ঘণ্টা বিদ্যুৎ পাওয়া যেত। সুতরাং এখন যে বিদ্যুৎ পাওয়া যায় তাতে বোরো চাষ ভালো হচ্ছে। আপনার জেলাতেও ভালো হচ্ছে।

**শ্রী মান্নান হোসেনঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৯১ সালের মধ্যে মুর্শিদাবাদের সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণের কাজ শেষ হবে। কিন্তু আমরা দেখেছি যে ১৯৭৭ সালের আগে অনেক মৌজায় বিদ্যুৎ ছিল এবং সেই বিদ্যুতের সুবিধা নিয়ে চাষীরা সেচের সুবিধা পেত। আজকে সেই সমস্ত মৌজায় ইলেকট্রিক লাইট পোস্ট নেই, ইলেকট্রিক তার চুরি হয়ে গেছে। সেই সমস্ত পুরানো জায়গাগুলিতে নতুন করে বিদ্যুতের তার পৌঁছে দেবার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** প্রথম কথা হচ্ছে, যেখানে তার চুরি হয়ে গেছে, তার পরিবর্তন করতে হবে, সেটা করা হচ্ছে। আর সেচের জন্য যে স্যালো টিউবয়েল, ডিপ টিউবওয়েল আছে সেখানে অগ্রাধিকারের ভিত্তিতে দেওয়া হচ্ছে। মাননীয় সদস্যরা যে সব কমিটির সদস্য সেই সব কমিটির সভা যখন বসে সেখানে থাকলে আপনারা বুঝতে পারেন এবং সাহায্য করতে পারেন। কিন্তু আপনাদের সময় হয় না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্যঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে মৌজায় শেষ প্রান্তে হলে এক্সটেনশন অর্ডার দেওয়া হয়। এই এক্সটেনশন করতে গেলে কনজিউমারদের কোনও টাকা দিতে হবে কি না, পোলের দাম বা অন্য কিছুর জন্য টাকা দিতে হবে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** যদি কোনও একজন কনজিউমার বলে, আমি বিদ্যুৎ নেব, তাহলে টাকা দিতে হবে। কিন্তু প্রত্যেকটা পোলের জন্য যদি চার পাঁচটা করে কানেকশন হয় তাহলে তাদের টাকা দিতে হয় না।

**শ্রী বিশ্বনাথ মণ্ডলঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত মৌজাতে ধরুন একটা পোল দিলেই ইলেকট্রিফিকেশন হয়ে যায়, কিন্তু সেখানে একটা বা দুটো গ্রাম, সেখান কিছু আদিবাসী তফসিলি জাতি কিছু কনজিউমার, তারা পাকা বাড়ি করেছে, তার মানে তারা ছড়িয়ে ছিটিয়ে আছে, এই ক্ষেত্রে আপনাদের পোল দেবার ব্যাপারে পরিকল্পনা কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বর্তমানে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর প্রতিটি জেলার কিছু কিলোমিটার করে নির্দিষ্ট করে দেওয়া আছে, যেমন ১০/১৫/২০ মিটার করে দেওয়া হয়, সেটা যদি ঠিক করেন যে আদিবাসী পাড়ায় দেব, বা সিডিউল্ড কাস্ট পাড়াকে অগ্রাধিকার দেব, এই রকম ভাবে কমিটি যেভাবে বলবে সেই ভাবে কাজটা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় আজকের এই বিধানসভায় দাঁড়িয়ে আমাদের এই অ্যাসিয়োর করতে পারেন যে কোনও পোল পেতে গেলে যদি পাঁচ জন কনজিউমার থাকেন, তাহলে তাদের দাম দিতে হবে না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যদি চার জনের বেশি করে, তাহলে সাধারণভাবে নেওয়া হয় না, বিশেষ ক্ষেত্রে নেওয়া যেতে পারে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি যে জনহিতকর প্রতিষ্ঠান, শিক্ষা প্রতিষ্ঠান, স্কুল, কলেজ এই সব ক্ষেত্রে বৈদ্যুতিকরণের জন্য যে পোল দরকার হয়, সেইগুলো নিখরচায় দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** না, পয়সা দিয়ে নিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমার কথা হল, এই বিষয়ে সরলীকরণ করা যায় কি না এটা একটু দেখবেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই বিষয়ে ডিস্ট্রিক্টে একটা কমিটি আছে, সেখানে বিধানসভার সদস্যরা থাকেন, তাদের পরামর্শ নিয়ে মন্ত্রী চলে, যদি সেই পরামর্শ কমিটিতে সদস্যরা না যান তাহলে কি করে হবে?

**শ্রী দীপক কুমার সেনগুপ্ত ঃ** মন্ত্রী মহোদয় এই বিষয়টা বিচার করবেন কি, মৌজা বৈদ্যুতিকরণ হয়েছে, এটা একেবারে খুঁটি গাঁড়ার উপর রিপোর্টটা আসে। কাজেই আমি বলতে চাই একটা মৌজায় নির্দিষ্ট কত সংখ্যক কনজিউমার বিদ্যুতের সুযোগ পেলে, সেই মৌজা বৈদ্যুতিকরণ হয়ে হয়েছে, এই রকম একটা সিদ্ধান্ত নেবার কথা চিন্তা করেছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দেওয়া হয়েছিল। একই মৌজায় জনসংখ্যার ৫০ ভাগ অথবা এলাকার ৫০ ভাগ হলে বৈদ্যুতিকরণ হয়েছে বলে বলা হোক, এটা রুরাল ইলেক্ট্রিফিকেশন কাউন্সিল গ্রহণ করেন। আমাদের বিদ্যুৎ মন্ত্রীদের সভায় অন্যান্য রাজ্যের মন্ত্রীরা এই দাবি করেছিলেন, কিন্তু ভারত সরকারের পক্ষ থেকে এই দাবিটা গ্রহণ করা হয়নি।

### বাঁকুড়া জেলায় গ্রামীণ জল সরবরাহ প্রকল্প

*৫৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৮।) **শ্রী নবনী বাউরি ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় গঙ্গাজলঘাটি ও মেজিয়া ব্লকে পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প চালু

করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রতিদিন উক্ত তাপ-বিদ্যুৎ কেন্দ্র থেকে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) এই দুই ব্লকে নলবাহী জলসরবরাহ প্রকল্প চালু করার প্রস্তাব সম্প্রতি পাওয়া গেছে। প্রস্তাব দুটি সরকারের বিবেচনাধীন।

(খ) প্রকল্পটি শেষ হতে কিছু বিলম্ব হবে।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী সুখেন্দু খাঁন :** মাননীয় মন্ত্রী মহাশয়, 'ক' প্রশ্নের উত্তরে বললেন যে, প্রকল্প দুটি সরকারের বিবেচনাধীন আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, গঙ্গাজলঘাটি ও মেজিয়া ব্লকে পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প কি নদী থেকে জল তুলে রিজার্ভারের মাধ্যমে রূপায়িত হবে, না ডিপ টিউবওয়েল করে করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যদি মাটির নিচে জল পাওয়া না যায় তাহলে নদী থেকে জল নেওয়া হবে। সেটা দেখা হচ্ছে। যদি মাটির নিচে জল পাওয়া যায় তাহলে ডিপ টিউবওয়েল করা হবে।

**শ্রী সুখেন্দু খাঁন :** 'খ' প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় যা বলছেন তাতে আমি তাকে জিজ্ঞাসা করছি যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদের যে বিদ্যুৎ কেন্দ্রগুলি আছে সেগুলিতে যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন হওয়ার কথা তা কি হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই উত্তরটি যখন প্রথম ছাপা হয় তখন একটা ভুল হয়েছিল, পরবর্তীকালে এখানে আমি সঠিক উত্তরটিই রেখেছি। এখানে প্রশ্নটি জলের, বিদ্যুতের নয়।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, বাঁকুড়া জেলার তিনটি ব্লকে পাইপ ওয়াটার প্রকল্প রূপায়ণে দেরি হবে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, ঐ জেলার ওন্দা ব্লকে পাইপ ওয়াটার সরবরাহ করার কাজ শুরু হয়েছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বাঁকুড়া জেলায় অনেকগুলি ব্লকেই পাইপ লাইনের কাজ হচ্ছে। এখানে প্রশ্ন করা হয়েছিল, "মেজিয়া ও গঙ্গাজলঘাটিতে পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প চালু করা হবে কিনা?" সে প্রসঙ্গে আমি বলেছি যে, সেটার প্রস্তাব এসেছে এবং বিবেচনা করা হচ্ছে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নতুন পাইপ ওয়াটার সাপ্লাই স্কীমের কথা বললেন। কিন্তু যে পুরোনো স্কীমগুলি আছে, সেগুলির অগমেনটেশন প্রয়োজন, সেগুলির সেই অগমেন্টেশনের কাজ পি এইচ ই করবে, না পৌরসভাগুলি করবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পৌরসভার মধ্যে যদি হয়, তাহলে পৌরসভাকেই করতে হবে। পৌরসভাকে ঋণ করে হোক, সরকারের কাছ থেকে সাহায্য নিয়ে হোক, যেভাবেই হোক টাকা সংগ্রহ করে করতে হবে। পৌরসভা টাকা খরচ করবে, পি এইচ ই কেবলমাত্র ডিপোজিট ওয়ার্ক হিসাবে কাজ করবে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, যেসব জায়গায় পি এইচ ই পাইপ লাইনের কাজ করছে সে সব জায়গায় ঐ স্কীমগুলি পৌরসভাগুলিকে হস্তান্তর করার জন্য গভর্নমেন্ট কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে সব পৌরসভায় এই প্রকল্পগুলি আছে সে-সবগুলি পৌরসভার টাকায় হয়েছে। সুতারং পৌরসভাগুলিকে হস্তান্তর করার ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। কিন্তু হস্তান্তর করার বিরুদ্ধে হাইকোর্টে কেস হয়েছে, ইনজাংশন হয়েছে। আমার মনে হয় হাইকোর্টের এরকম ইনজাংশন দেওয়ার কোনও অধিকার নেই। আমার বাড়ি কাউকে করতে দিলাম এবং তারপর সে করে আমাকে দিলে সেটা হস্তান্তর হয় না। আমার বাড়ি আমি একজনকে করতে দিয়েছি, সে করে দিয়ে চলে যাবে, আমি ভোগ করব। কিন্তু পশ্চিমবঙ্গের কলকাতা হাইকোর্ট, যেটা ইনজাংশন কোর্ট নামে পরিচিত, তারা সেখানে ইনজাংশন দিয়ে দিয়েছে।

### ফরাক্কা তাপ-বিদ্যুৎ কেন্দ্র থেকে প্রাপ্ত বিদ্যুৎ-এর পরিমাণ

*৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৭।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফারাক্কা বৃহৎ তাপ-বিদ্যুৎ কেন্দ্র থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদকে প্রতিদিন কত মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করার কথা ; এবং

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রতিদিন উক্ত তাপ-বিদ্যুৎ কেন্দ্র থেকে কত মেগাওয়াট বিদ্যুৎ প্রকৃতপক্ষে পায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদের সহিত চুক্তি অনুযায়ী ফরাক্কা বৃহৎ তাপবিদ্যুৎ কেন্দ্র হইতে প্রতিদিন বিদ্যুৎ সরবরাহের নির্ধারিত পরিমাণ নিম্নরূপ ঃ

ফারাক্কা তাপ বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ৪০০ মেগাওয়াট হইলে রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রাপ্য ৯২ মেগাওয়াট এবং ঐ কেন্দ্রের উৎপাদন ৬০০ মেগাওয়াট হইলে রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রাপ্য ১৩৮ মেগাওয়াট।

(খ) মেগাওয়াটের ভিত্তিতে দৈনিক হিসাব দেওয়া সম্ভব নয়। ফারাক্কা কেন্দ্র থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ প্রাপ্তির মাসিক হিসাব নিম্নরূপ ঃ

ডিসেম্বর, ১৯৮৮- ৪.৬০ মিলিয়ান ইউনিট

জানুয়ারি, ১৯৮৯- ২০.৮৭ মিলিয়ান ইউনিট

ফেব্রুয়ারি, ১৯৮৯- ৫৮.২১ মিলিয়ান ইউনিট

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি বললেন, ভারত সরকারের পরিচালিত বৃহৎ তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে উৎপাদন ৪০০ মেগাওয়াট হলে রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রাপ্য ৯২ মেগাওয়াট আর ৬০০ মেগাওয়াট উৎপাদন হলে পাবে ১৩৮ মেগাওয়াট। এটা কত পারসেন্টেজ হচ্ছে? আমরা জানতাম ৩০ পারসেন্ট পায়। এক্ষেত্রে রাজ্য সরকার কত পারসেনেটজ পাচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে পারসেন্টেজ পাওয়া যায় সেটা হচ্ছে ৩৫.৫। যে রাজ্যে এই প্রকল্পটি আছে তারা একটু বেশি পায়। সেই হিসাবে পারসেন্টেজটা হবে, সেই হিসাবের কথা আমি বললাম।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ৪০০ মেগাওয়াট হলে ৯২ মেগাওয়াট পায় আর ৬০০ মেগাওয়াট হলে ১৩৮ মেগাওয়াট পায়। এখন মূলতঃ যে বিদ্যুতের অংশটা রাজ্য সরকার পাচ্ছে সেই বিদ্যুৎটা সব থেকে বেশি কোন অংশে ব্যবহৃত হচ্ছে, মুর্শিদাবাদ না অন্য কোনও জায়গায় বেশি ব্যবহৃত হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমরা যে বিদ্যুৎটা পাই সেটা একটা গ্রিডে চলে যায়, সব মিশে যায়, মুর্শিদাবাদ বলে আলাদা কিছু নেই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিসংখ্যান দিলেন তাতে দেখা যাচ্ছে শতকরা ২৩ পারসেন্ট পাওয়া যাচ্ছে। ৪০০ মেগাওয়াট উৎপাদন হলে ৯২ মেগাওয়াট দিলে ২৩ পারসেন্ট আর ৬০০ মেগাওয়াট উৎপাদন হলেও ১৩৮ মেগাওয়াট দিলে ২৩ পারসেন্ট হচ্ছে। আমার কথা হচ্ছে, বিভিন্ন রাজ্যে কেন্দ্রীয় সরকারের এই যে প্রকল্প আছে সেই রাজ্যগুলি একটু বেশি পায় ঠিকই, কিন্তু কি পারসেন্ট পায়, সেই পারসেন্ট অনুযায়ী আমরা কি বেশি পাচ্ছি, না কম পাচ্ছি সেটা একটু জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে পারসেন্ট দেওয়ার কথা সেই পারসেন্ট অনুযায়ী আমরা পাচ্ছি, কম বেশির কিছু ব্যাপার নয়।

[12-50 — 1-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** ফারাক্কা প্রজেক্ট নিয়ে যে প্রশ্ন উঠেছে তার পরিপ্রেক্ষিতে একথা কিন্তু কেউ জিজ্ঞেস করছেন না যে, ফারাক্কা প্রজেক্টে যে উৎপাদন করবার কথা ছিল সেই উৎপাদন তারা করছে, না, তার চেয়ে কম উৎপাদন করছে?

**পুরুলিয়ার জয়পুরে পানীয় জল সরবরাহ প্রকল্প**

***৫৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯২।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার জয়পুর পঞ্চায়েত সমিতির অন্তর্গত গড়জয়পুর গ্রামে পানীয় জল সরবরাহের পরিকল্পনাটি কোন সালে অনুমোদিত হয়েছিল ;

(খ) বর্তমানে ইহা কি অবস্থায় আছে ; এবং

(গ) ঐ পরিকল্পনার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) প্রকল্পটি ১৯৮৩-৮৪ সালে অনুমোদিত হয়েছিল

(খ) ও (গ) প্রকল্পটির কাজ অনেকদূর অগ্রসর হয়েছে এবং খুব শীঘ্র এটি চালু হবে বলে আশা করা যায়।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** এই যে গড়জয়পুর প্রকল্প মঞ্জুর করেছেন এর সঙ্গে পার্শ্ববর্তী গ্রামকে মঞ্জুর করা যাবে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে প্রকল্প আছে সেটা প্রথমে সম্পূর্ণরূপে হবে এবং তারপর দেখা হবে পার্শ্ববর্তী এলাকা যুক্ত করা যাবে কিনা।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** পুরুলিয়া গড়জয়পুর পানীয় জল পরিকল্পনা এবং তার সঙ্গে অন্যান্য পানীয় জল প্রকল্প যা হচ্ছে তারজন্য টেকনোলজি মিশন কি পরিমাণ অর্থ দিচ্ছে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ চাই।

### হলদিয়া জল সরবরাহ প্রকল্প

*৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৩।) **শ্রী সূর্য চক্রবর্তী ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া জল সরবরাহ প্রকল্পের জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(খ) এই প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ৩২ কোটি টাকা।

(খ) এই প্রকল্পের কাজ আর্থিক বছর ১৯৯০-৯১ এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

### সুন্দরবনে গ্রামীণ জল সরবরাহ প্রকল্প

*৫৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সুন্দরবনে যে সমস্ত ব্লকে নলকূপ খনন ব্যয়সাধ্য

অথচ ক্ষণস্থায়ী সেখানে 'গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের' (পাইপ লাইন) মাধ্যমে পানীয় জলসরবরাহের ব্যবস্থা করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

ব্লকভিত্তিক পরিসংখ্যান রাখা হয় না। সুন্দরবন এলাকার ঐ ধরনের ৯টি থানাতে মোট ১১টি নলবাহী জল সরবরাহ প্রকল্প ইতিমধ্যে চালু হয়েছে। বাকি ৮টি থানায় আরও ৮টি নলবাহী জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে।

**শ্রী গণেশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় বললেন, ৮টি থানাতে ১১টি পরিকল্পনা রূপায়িত হচ্ছে। এই ৮টি থানার নাম এবং এগুলি কোথায় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রাধানগর পূর্ব, মোহনপুর, গনেশপুর, কৃষ্ণচন্দ্রপুর দেবীপুর, মথুরাপুর, কমলপুর এবং রুদ্রনগর।

**শ্রী গণেশ মন্ডল ঃ** যেগুলি রূপায়িত হচ্ছে বললেন তার মধ্যে পূর্ব রাধানগর কি রূপায়িত হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি যে আটটি থানার কথা বললাম তার সব জায়গাতেই কাজ চলছে।

**শ্রী গণেশ মন্ডল ঃ** এর আগে ৯টি থানার কথা যা বললেন সেটা কোন থানা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পরে আমার কাছ থেকে লিখে নেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ডায়মন্ডহারবার মিউনিসিপ্যালিটিতে একটা ওয়াটার সাপ্লাই স্কীম করার কথা ছিল এবং এই ব্যাপারে আপনার কাছে বোধহয় ওই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান গিয়েছিলেন। এই ওয়াটার সাপ্লাই স্কীমের কতদূর কি হল সে সম্বন্ধে আমাদের এনলাইটেন করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোনও পৌরসভা যদি সেটা করতে চায় তাহলে তাদের টাকা সংগ্রহ করতে হবে, সেটা সরকারের কাছ থেকেই হোক বা ব্যাঙ্কের কাছ থেকেই হোক।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** সুন্দরবন অঞ্চলের জল সরবরাহ প্রকল্প সম্বন্ধে বলছিলেন। সেখানকার একটি প্রকল্প ক্যানিং ওয়াটার সাপ্লাই স্কীম। গত বছর উত্তর দিয়েছিলেন যে, ছয় মাসের মধ্যে ঐ স্কীমের ফার্স্ট ফেজের কাজ শুরু হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ঐ ক্যানিং ওয়াটার সাপ্লাই স্কীমের কাজ কত দিনের মধ্যে শুরু করতে পারবেন তিনি? ঐ স্কীমটাও সুন্দরবন এলাকার মধ্যেই পড়ে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ দিতে হবে। খবর নিয়ে বলব।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে সুন্দরবন এলাকার বিভিন্ন থানায় যেকাজ শুরু হয়েছে এবং যেগুলো প্রকল্পের অধীনে রয়েছে, ঐ প্রকল্পগুলির

স্থান নির্ধারণের কাজটা কি উপায়ে হয় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখন যে পদ্ধতি আছে তাতে জেলা স্তরে যে কমিটি আছে সেই কমিটিই সেটা ঠিক করেন এবং ইঞ্জিনিয়ারদের সঙ্গে বসে পরামর্শ করে টেকনিক্যালি সেটা করা সম্ভব কিনা সেটাও তারাই ঠিক করেন। তারপর কমিটি যেটা ঠিক করেন সেভাবেই প্রকল্পগুলি গ্রহণ করা হয়।

**মুর্শিদাবাদ জেলায় গ্রামীণ জলসরবরাহ প্রকল্প**

*৫৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৭।) **শ্রী আতাহার রহমান ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কতগুলি রুরাল পাইপড ওয়াটার প্রকল্প অনুমোদিত হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি ক্ষেত্রে বর্তমান আর্থিক বৎসরে কাজ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) মোট ২৭টি।

(খ) ১৫টি ক্ষেত্রে

**শ্রী আতাহার রহমান ঃ** মন্ত্রী মহাশয় যা বললেন তাতে বোঝা গেল যে, কিছু কাজ হয়েছে এবং কিছু কাজ হয়নি। আমার প্রশ্ন সমস্ত কাজটা করতে আপনার কত সময় লাগবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কোনওটা এই বছর হবে, কোনওটা আগামী বছর হবে।

**শ্রী আতাহার রহমান ঃ** এখানে উত্তর দিয়েছেন যে, মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন এলাকার মানুষদের পানীয় জল সরবরাহের দায়িত্ব মোটামুটি সরকার পক্ষের বিভিন্ন ডিপার্টমেন্টের। আমার প্রশ্ন, গ্রামাঞ্চলে যেসব মানুষ বসবাস করেন তাদের জন্য বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করবার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা এবং থাকলে সেই কাজ কতদিনের মধ্যে করবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সরকার অনেকভাবেই এই জল সরবরাহ করে থাকেন। গ্রামাঞ্চলে সেটা চাপা কল দিয়েও করে থাকা হয় এবং যেখানে তাতে আর্সেনিক পাওয়া যায় সেখানে আরও ডিপ করে সেটা করা হয়। বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করবার জন্য যে টাকা দরকার হয় সেটা রাজ্য সরকার খরচ করেন।

**শ্রী আতাহার রহমান ঃ** আমার এলাকায় কলের জলে আর্সেনিক থাকবার ফলে সাধারণ মানুষ যারা সেই জল খান তাদের গায়ে স্কিন ডিজিজ হয়েছিল এবং মেডিক্যাল কলেজে

তাদের চিকিৎসা হয়েছিল। কাজেই ঐ এলাকায় ওয়াটার সাপ্লাইয়ের যে স্কীমটি গ্রহণ করা হয়েছিল সেটা চালু হয়েছে কিনা এবং যদি না হয়ে থাকে, কতদিনের মধ্যে সেটা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সেখানে যেসব কলে আর্সেনিক পাওয়া গিয়েছিল সেই টিউবওয়েলগুলি তুলে ফেলা হয়েছে এবং পরিবর্তে নতুন টিউবওয়েল সেখানে বসানো হয়েছে। যে লেয়ারে আর্সেনিক নেই সেই লেয়ার হিসাব করেই এটা করা হয়েছে। কাজেই গোটা মুর্শিদাবাদে এখন আর্সেনিক যুক্ত টিউবওয়েল নেই।

**শ্রী মান্নান হোসেন :** মন্ত্রী মহাশয় বললেন মুর্শিদাবাদ জেলার ১৫টি স্থানে রুরাল পাইপ ওয়াটার প্রকল্প চালু হবে। তারমধ্যে কোনটা এই বছর হবে এবং কোনওটা আগামি বছর হবে। আপনি জানেন, মুর্শিদাবাদ জেলায় ২৬টি ব্লক আছে। কাজেই ঐ ১৫টি প্রকল্প কোন কোন ব্লকে হবে সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এই হিসাব চাইতে গেলে নোটিশ দিতে হবে যে কোথায় কোথায় হবে।

*৫৫৫ (হেল্ড ওভার)

[1-00 — 1-10 P.M.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Atttention, from Shri Mannan Hossain, Shri Lakshman Seth and Dr. Manas Bhunia on the subject of Reported murder of two persons in Barrackpore of North 24 Pags. on 5.4.89.

I have admitted the said notices. The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 12th instant.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Commerce and Industries Department to make a statement on the subject of possibility of the re-opening of Hindusthan Pilkington Class Works of Asansol-Attention called by Shri Prabuddha Laha on the 3rd April, 1989.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Speaker Sir, M/s Hindusthan Pilkington & Glass works Ltd., Asansol, employing about 1400 persons have gone into liquidation in terms of an order of Hon'ble High Court at Calcutta. The question of re-opening the unit engaged the attention of the State Government. Sometime in 1980 the Central Government was requested to take over the management of the company under the Industries (Development & Regulations) Act, 1951. The proposal of the

Government did not find favour with the Government of India. Thereafter, the state Government tried to revise the unit by declaring the unit as a Relief Undertaking and also by exploring the possibility of setting of a Joint Sector Unit through K.T.G.R.S.I. was also requested to find out a suitable entrepreneur to run the unit. But the efforts of the State Government to save the unit again failed. Attempt was also made to save the unit by referring it to the Board for Industrial and Financial Reconstruction (BIFR). Since the company was in liquidation, it did not come under purview of the BIFR. Presently the Official Liquidator is taking necessary action to take over the properties of the Company and Valuation of the assets of the Company is being prepared by the Valuer appointed by the Official Liquidator. On completion of this job the properties will be auctioned. If any prospective entrepreneur show interest to buy the unit to run the same and approaches the State Government for any assistance for the purpose, the matter will duly be considered on merit.

**Mr. Speaker:** Now the Minister-in-charge , Health & Family Welfare Department will mak a statement on the subject of alleged incident of rape of a staff nurse in Binpur Primiary Health Centre on 26th March, 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Prasanta Kumar Sur:** Mr. Spe er Sir, in reply to the calling attention notice by Dr. Manas Bhunia J Shri Surya Chakraborty, M.L.As. regarding rape on Sir, Juthika Biswas, a G.H.M in Binpur Primary Health Centre, I beg to state as follows :-

At the very outset, I would like to state that the incident referred to by the Hon'ble Members is absolutely false & baseless. It is nothing but a figment of their imagination. The Hon'ble Members could have proved themselves responsible had they kindly taken the trouble to ascertain the facts of the case before making such a wild allegation involving a girl who is especially unmarried and in a noble profession. The matter has been investigated by the officers of the Health & F.W. Dept. as well as by the District Officers ; a statement of the mother of Smt. Biswas has been published in the Newspaper and a statement has been furnished by the father of the girl but nothing has been found or mentioned in any of the documents substantiating the allegation.

Sm. Juthika Biswas joined the Binpur P.H. C. as a nurse on the 1st June 1988 and used to stay in a quater there, She was in the habit of absenting herself unauthorisedly frequently and coming over to Calcutta to stay with her friend, Smt. Tapasi Biswas, a staff Nurse of

the S.S.K.M. Hospital. From the 5th March, Sm. Juthika Biswas went on leave without any information. No whereabouts of her could be know? Smt. Biswas, however, returned to Binpur on 24.3.1989 afternoon with Shri Durjodhan Biswas, father of Smt. Tapasi Biswas and stayed the night with him in her quarter. On being informed that Sm. Juthika Biswas would be available at Binpur P.H.C. at night, the parents of Sm. Biswas went to Binpur on the 25th evening.

They were, however, not allowed to meet Sm. Juthika Biswas Altercations started between the two parties when some of the staff of the hospital as also some local people assembled there. They forcibly took the parties to the Binpur Police Station and a G.D.E. had been lodged with the P.S. by Shri Jatindranath Biswas, father of Sm. Juthika Biswas. As per intervention of the O.C. of the P.S. Shri Jatindranath Biswas, along with members of the family, was allowed to start for Uluberia with Sm. Juthika Biswas in a hired Jeep where they reached safely. Shri Durjodhan Biswas was, however, in police custody for the night and left Binpur next morning.

This is the whole facts of the case. Sm. Juthika Biswas has given a statement to the effect that she left Binpur with her father willingly. She has, however, also issued a rejoinder to the 'Bartaman Patrika' Protesting against the news item published in this regard.

It is, in the circumstances, crystal clear that the allegation of rape upon Sm. Juthika Biswas or of theft from her quater or of kidnapping her by rowdies is false and baseless. It is simply unfounded and has no legs to stand.

**মিঃ স্পিকার ঃ** এই কলিং অ্যাটেনশনটি প্রবুদ্ধ লাহা দিয়েছিলেন। কলিং অ্যাটেনশন-এর যখন রিপ্লাই দেওয়া হবে তখন সেই মেম্বার থাকবেন না, এটা ঠিক নয়। এই সময় প্রবুদ্ধ লাহা উপস্থিত ছিলেন না। ভবিষ্যতে কলিং অ্যাটেনশনের রিপ্লাইয়ের সময় মেম্বার যদি অনুপস্থিত থাকেন তাহলে সেটা পড়তে দেব না।

[1-10 — 1-20 P.M.]

**Mr. Speaker:** You have raised the issue in the mention. No adjournment motion has been filed. However, you can speak.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা খুব দুঃখের বিষয় এখানে বলছি। আপনি যখন আসলেন তখনই প্রসঙ্গটি তুলতাম কিন্তু যেহেতু আপনি বললেন যে কোয়েশ্চেন আওয়ারের পরে বলতে আমরা পরেই বিষয়টি উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি চির কৃতজ্ঞ থাকব।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে ব্যারাকপুরে দুজন কংগ্রেস কর্মীকে নৃংশসভাবে খুন করেছেন। শুধু তাই নয় বিধানসভা চলাকালীন, বিধানসভা চলার সময়ে দুজন লোককে বাড়িতে ঢুকে পুলিশের সামনে আক্রমণ করেছে এবং ঘরদোর ভেঙ্গে দেওয়া হয়েছে। ওই কংগ্রেস কর্মী যখন পালিয়ে গিয়ে নিজের বাড়িতে আশ্রয় নেয় সেখানে তাকে তার মায়ের সামনে লাথি মেরে ফেলে দিয়ে সি পি এমের গুন্ডারা অ্যাটাক করে এবং খুন করে। সেখানে পুলিশ ছিল, তারা দর্শকের ভূমিকা গ্রহণ করে। পুলিশের সামনে নৃংশসভাবে আক্রমণ করল অথচ পুলিশ কিছু করল না। সবচেয়ে পরিতাপের বিষয়ে পুলিশ কাউকে রক্ষা করারও চেষ্টা করল না। ওই সি পি এমের গুন্ডারা একজনকে খুন করল আরেকজন পালিয়ে যাচ্ছিল তার পেছেনে পেছনে গিয়ে তাকে চেস করে তাকেও অ্যাটাক করল। দমকল কর্মীরা এগোতে গেলে তাদেরও মারধোর করল এবং পাশ্ববর্তী লোকেরা আগুন নেভাতে গেলে তাদের আগুন নেভাতে দেয় নি। ওই দুজন কংগ্রেস কর্মীকে বাঁচাতে গেলে অপর কয়েকজন কংগ্রেস কর্মী বাধাপ্রাপ্ত হল। আজকে মুখ্যমন্ত্রী এখানে আছেন কিনা জানি না, তিনি যদি না থাকেন তাহলে তার জায়গায় অন্য যে ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন তিনি অন্তত এই ব্যাপারে একটা বিবৃতি দিন। ব্যারাকপুরে যে এইভাবে দিনের পর দিন কংগ্রেস কর্মীদের ইচ্ছামতো খুন করা হচ্ছে এবং পুলিশ দর্শকের ভূমিকা গ্রহণ করেছে আমরা আর তা সহ্য করব না। আমাদেরও সহ্যের সীমা আছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী তো অনেক বড় বড় কথা বললেন যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা ভালো আছে। এই কি ভালোর নমুনা যে কংগ্রেস কর্মী দিনের পর দিন খুন হচ্ছে। গত এক মাসে মুর্শিদাবাদে প্রায় ৫৬ জন খুন হয়েছে। ফের আরও ২জন খুন হয়েছে। বিধানসভা চলছে সেই অবস্থায় এই ধরণের খুন চিন্তা করা যায় না। পুলিশ চলছে, সরকারি যন্ত্র সবই আছে কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় যে আজকে তাদের কাজ করার কোনও ক্ষমতা নেই। সি পি এম কংগ্রেসকে খুন করলে পুরষ্কৃত হয় কিন্তু কংগ্রেস যদি থানায় গিয়ে বসে তাকে তাদের তাড়িয়ে দেওয়া হয়। এই অবস্থা আজকে ১১-১২ বছর ধরে চলছে। এই বিধানসভা চলাকালীন সি পি এম এইরকম নৃশংসভাবে খুন করল। যারা এইভাবে অত্যাচার এবং বর্বরচিতভাবে কংগ্রেসকর্মীদের খুন করে এবং পশ্চিমবঙ্গের গণতন্ত্রকামী মানুষ বলে চিৎকার করেন তারা কি সত্যি গণতন্ত্রের বিশ্বাস করেন? সবচেয়ে আশ্চর্য লাগে আপনাদের কিছু মন্ত্রী নিলর্জ্জভাবে সেখানে গিয়ে বলেন যে এটা পাড়ার ব্যাপার সেখানে কিছু হয় নি। আর কংগ্রেস কর্মী খুন হলে বলেন যে এদের কোনও আইডেনটিটি নেই। সবচেয়ে দুঃখের কথা এই সি পি এমের গুন্ডা খুন ডাকাতি করে বেড়াচ্ছে কিছু হচ্ছে না অথচ কংগ্রেস কর্মী খুন হলে বলছেন ওরা কেউ নয়, রাজনৈতিক দলের লোক নয় এই বলে পুলিশ চেপে দেওয়ার চেষ্টা করছে। সমস্ত ব্যারাকপুর এই ব্যাপারে অশান্ত হয়ে গেছে এবং এইভাবে যদি খুন দিনের পর দিন চলতে থাকে তাহলে গোটা পশ্চিমবঙ্গও অশান্ত হয়ে উঠবে। দিনের পর দিন পুলিশ মন্ত্রী পার্টির হয়ে কাজ করবেন, কংগ্রেস কর্মী খুন হয়ে যাবে এবং তার কোনও বিচার হবে না, অত্যাচারের বিরুদ্ধে কোনও প্রতিবাদ করা যাবে না, থানায় গিয়ে কোনও বিচার হবে না এ চলতে পারে না। সুতরাং আমাদের মুখ্যমন্ত্রী বা যেকোনও দায়িত্বশীল মন্ত্রী এই ব্যাপারে স্টেটমেন্ট করুন যে

তাদের গ্রেপ্তার করা হচ্ছে কিনা এবং যে সমস্ত লোক পালিয়ে বেড়াচ্ছে তাদের ২৪ ঘণ্টার মধ্যে গ্রেপ্তার করতে হবে। এই আশ্বাস আমাদের দিতে হবে। আমাদের নিহত কংগ্রেস কর্মীদের মায়ের কাছে সান্ত্বনা দেবার ভাষা থাকবে না, তাদের স্ত্রী, ছেলেমেয়েরা আমাদের সামনে কাঁদবে এ হতে পারে না এর একটা ব্যবস্থা আপনাদের নিতেই হবে। আমরা দিনের পর দিন বিধানসভায় এসে ব্যয়বরাদ্দ পেশ করছি, কিন্তু প্রয়োজনে এর প্রতিবাদে আমরা কঠোর ব্যবস্থা নেবার চেষ্টা করব। কিন্তু আমরা দেখছি পশ্চিমবাংলায় দিনের পর দিন খুনের রাজনীতি চলছে, তাই আমি আপনাকে বলব এটা অবিলম্বে বন্ধ করা দরকার এবং এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে স্টেটমেন্ট করতে বলুন, নাহলে আমরা বাধ্য হব অন্য কোনও পথ নিতে। আজকে এখানে বিষয়টি আলোচনা করতে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা যদি আপনি গুরুত্ব বোঝেন এবং আমার মনে হয় বোঝা উচিত। এই ব্যাপারে আপনার অধিকার আছে। আমরা যদিও অ্যাডজোর্নমেন্ট মোশন দিইনি তার মূল কারণ প্রধানমন্ত্রী আসছেন, এবং আপনি বলেছেন যিনি দিয়েছেন সে যদি না থাকে তাহলে ওটা ক্যানসেল হয়ে যাবে। সংসদীয় রীতি নীতি মেনে আমরা আশা করেছিলাম এটা জিরো-আওয়ারে উত্থাপন করব। আপনি জানেন আমরা ৩০ জন এখানে দাঁড়াতে পারব না, কিন্তু স্যার, ব্যাপারটা এত গভীর এটা আলোচনা করা দরকার। আমার মনে পড়ছে সাঁইবাড়ির যে ব্যাপারটা হয়েছিল সেইরকমই একটা ঘটনা ঘটেছে আপনি নিজে একটা দল করেন, কমিউনিস্ট পার্টি, আর আমরা একটা দল করি কংগ্রেস পার্টি দুইয়েরই মত ভিন্ন। কিন্তু কিছু হলে সেটা আমাদেরই দেখা উচিত। প্রয়োজনে আপনি সকলকে নিয়ে আলোচনায় বসুন।

**মিঃ স্পিকার :** মিঃ মুখার্জি, এই রকম কি কোনও নজির আছে, হাউসকে অ্যাডজোর্ন করে স্পিকারের চেম্বারে বসে আলোচনা হয়েছে?

**শ্রী সুব্রত মুখার্জি :** সেদিন মুখ্যমন্ত্রী বলেছেন একটা খারাপ কাজ করেছে বলে আপনারা কপি করবেন।

**মিঃ স্পিকার :** নজির হচ্ছে পার্লামেন্টে অ্যাডমিনিস্ট্রেশনে নেই, এটা হচ্ছে ফোরাম ফর ডিবেট আপনি যদি ডিবেট চান সোমবার অ্যাডজোর্নমেন্ট মোশন দিন, ডিবেট হবে। আপনি এখানে দিলেই আমরা ডিবেট করব।

(গোলমাল)

বলুন, আজকে ডিবেট করবেন কিনা, হ্যাঁ কিম্বা না বলুন, ডিবেট করতে রাজী আছেন কিনা?

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে এস এফ আই-র কনফারেন্সে সেখানে দাঁড়িয়ে বলা হল ব্যারাকপুরে আমরা খুন করব, সুতরাং খুনি মুখ্যমন্ত্রী তিনি নিজে এর জন্য দায়ী। প্রেস কনফারেন্সে তিনি ডাইরেক্টলি এই কথা বলেছেন। এস এফ আই-র কনফারেন্সের সময় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে বলা হয়েছে পুলিশ ব্যর্থ, পুলিশ কিছু করতে পারছে না, আমরা

এই যাদব পরিবারকে ধ্বংস করার জন্য এগিয়ে যাব। ষড়যন্ত্র করে এই পরিকল্পনাটি করা হয়েছে, এতে প্রশাসনের ইন্ধন রয়েছে। আজকে শুধু শিবলাল যাদব, দেবী পাল যাদব-র ব্যাপার নয়, কুচবিহারে খুন হল, নদীয়ায় খুন হল, ব্যারাকপুরে খুন হচ্ছে কিন্তু এর কোনও বিচার আপনারা করছেন না। কাউন্সিলারের খুনেরও কোনও বিচার হচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি ডিবেট চাইলে, আমি ডিবেট অ্যালাউ করে দেব, আপনি ডিবেট করতে চান কিনা বলুন।

(গোলমাল)

(একসঙ্গে কতিপয় কংগ্রেস (আই) সদস্য বলিতে উঠিলেন)

1-20 — 1-30 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, ওদের কথা আমরা শুনেছি, আমাদের কথা একটু শুনতে দিন। আপনাদের আমরা ডিসটার্ব করিনি।

(তুমুল গোলমাল)

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মুখ্যমন্ত্রী না থাকলেও অনেক মন্ত্রী আছেন, এই সম্বন্ধে একটা স্টেটমেন্ট দিন।

(হট্টগোল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, একটু আগে মাননীয় সদস্য সত্য বাপুলি একটা প্রশ্ন তুললেন, আমি সেই বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হল ব্যারাকপুরে যে ঘটনা ঘটেছে আমি প্রথমে এটা বলতে চাই এটা একটা দুঃখজনক ঘটনা, এটা একটা আঞ্চলিক ঘটনা এবং যাদের কথা বলা হয়েছে এই রাজীন্দর প্রসাদ এবং শিব প্রসাদ সম্পর্কে তাদের সম্পর্কে ব্যারাকপুর মহকুমার সমস্ত মানুষ জানেন যে এরা প্রখ্যাত সমাজ বিরোধী, মাফিয়া চক্রের কিং পিন। অসৎ উপায়ে এরা প্রচুর টাকা রোজগার করেছে।

(এই সময় সমস্ত কংগ্রেস (আই) সদস্য সভা কক্ষ ত্যাগ করলেন।)

স্যার, গত পরশু দিন যুব কংগ্রেসের নেতৃত্বে যে বিরাট মিছিল হয়েছিল সেই মিছিলে কমরেড জ্যোতি বসুর কুশ পুত্তলিকা দাহ করে গালিগালাজ করে। তার প্রতিবাদ জানানোর জন্য ওখানে একটা প্রতিবাদ মিছিল হয়। এই মাফিয়া চক্রের শিবপ্রসাদ সম্বন্ধে আপনি খোঁজ নিতে পারেন, পুলিশের খাতায় নাম আছে যে তারা মাফিয়া চক্রের কিং পিন, সমাজ বিরোধী, তারা ঐ মিছিলের উপর হামলা করে ইট-পাটকেল ছুঁড়ে। তাতে আমাদের পার্টির নেতা একজন আহত হয়েছেন। তা সত্ত্বেও এরা যখন এই মিছিলকে আক্রমণ করে তখন সেই এলাকার বৃহত্তর অংশের মানুষ ক্ষুব্ধ হয় এবং তখন সেখানে একটা দুর্ঘটনা ঘটে যায়। আমি বলতে চাই এর সঙ্গে রাজনীতির কোনও সম্পর্কে নেই, আমাদের পার্টির কোনও সম্পর্ক নেই, কংগ্রেস দূরভিসন্ধিমূলক উদ্দেশ্য নিয়ে সি পি এম-কে কংগ্রেসের সাথে যুক্ত করতে চাইছে। বহু জায়গায় আমাদের বহু কর্মী খুন হচ্ছে। পশ্চিমবঙ্গে কেন এই অবস্থা? এই খুনের রাজনীতি কংগ্রেস আমদানি করেছিল। টিটাগড়ে ফিরোজ আনসারিকে খুন করেছে,

বিভিন্ন জায়গায় আমরা খুন হচ্ছি। দেশপ্রেমে উদ্বুদ্ধ হয়ে দার্জিলিং-এ আমাদের কমরেডরা জাতীয় সংহতির জন্য লড়াই করছেন, জীবন দিচ্ছেন, বিভিন্ন জায়গায় আমাদের কর্মীদের খুন করা হচ্ছে। কংগ্রেস তাদের অসৎ উদ্দেশ্য নিয়ে এই প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে আমি দায়িত্ব নিয়ে বলছি এই রাজীন্দর প্রসাদ এবং শিব প্রসাদ এদের কোনও রাজনৈতিক আইডেনটিটি নেই। নির্বাচনের সময়ে কংগ্রেস কখনও এদের কাজে লাগাতে পারে, জিনিসটা সেইভাবে হয়ে যাচ্ছে। কংগ্রেস সমাজ বিরোধী কার্যকলাপে উস্কানি দিচ্ছে, সমাজ বিরোধীদের উপর নির্ভর করে রাজনীতি করতে চাইছে, সেইজন্য এই সব ঘটনা ঘটছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি যেখানে এই ধরনের মাফিয়া চক্র এবং সমাজ বিরোধী কার্যকলাপ হচ্ছে সেখানে এগুলি পুলিশকে দৃঢ়ভাবে হস্তক্ষেপ করে কঠোরভাবে দমন করতে হবে। ব্যারাকপুরে যে ঘটনা ঘটেছে তারজন্য আইনগত প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি করছি। আমি মনে করি কংগ্রেস যদি সমাজ বিরোধী কার্যকলাপকে এইভাবে মদত না দিত, মাফিয়াচক্রের উপর ভিত্তি না করত তাহলে এই ধরনের ঘটনা ঘটত না। সেজন্য কংগ্রেসের কাছে আমার আবেদন পশ্চিমবঙ্গে শান্তি শৃঙ্খলা বজায় রাখার জন্য তারা সমাজ বিরোধীদের উপর নির্ভরতা কমিয়ে দিন, মাফিয়া চক্রের বিরোধিতা করুন। কিন্তু দুঃখজনক ব্যাপার হচ্ছে এই যে কংগ্রেস জনগণ থেকে যত বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে তারা তত অসামাজিক কাজকর্মে যুক্ত হচ্ছে। তাদের রাজনৈতিক চরিত্র তারা হারিয়ে ফেলেছে। কাজেই আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব, এই ধরনের মাফিয়া চক্র পশ্চিমবাংলায় যেন মাথাচাড়া দিয়ে না উঠতে পারে। বহু রক্তের বিনিময়ে পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা প্রতিষ্ঠিত হয়েছে। কাজেই এই সমস্ত সমাজ বিরোধী কার্যকলাপ কঠোর হস্তে যেন দমন করা হয়। এর সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই। দূরভিসন্ধি নিয়ে সি পি এম-কে এর সঙ্গে জড়ানো হয়েছে এবং আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্রিটিশ ভারতবর্ষে তদানিন্তন বিখ্যাত মণীষীদের বহু লেখা রাজরোষে পড়ে নিষিদ্ধ হয়ে যায় ১৮৬০ সালের পুস্তক নিষিদ্ধকরণ আইনের ফলে। দুঃখের বিষয় স্বাধীনতার পর ৪০ বছর অতিক্রান্ত হয়ে যাওয়া সত্ত্বেও স্বরাষ্ট্র দপ্তর থেকে সেগুলি প্রকাশিত হয়নি। জাতীয় স্বার্থ এবং জাতীয় ইতিহাসের দিক থেকে এই সমস্ত লেখার গুরুত্ব অপরিসীম। আমি কয়েকটি বইএর নাম এখানে বলছি— মুজাফফর আমেদের লেখা "কৃষকের কথা" বিজয় লাল চট্টোপাধ্যায়ের লেখা—"বিদ্রোহী রবীন্দ্রনাথ" ভূপেন দত্তের— "অপ্রকাশ রাজনৈতিক ইতিহাস", সোমেন ঠাকুরের—"মুজাফফর আমেদ", সোমেন ঠাকুরের—"বন্দী", নজরুলের—"দুর্দিনের যাত্রী" এই ধরনের অনেক বই সেই সময় লেখা হয়েছিল এবং তার ফলে ব্রিটিশের খুব অসুবিধা হয়েছিল। এই ধরনের লেখা জাতীয় আন্দোলনে খুব সহায়তা করেছিল বলে এগুলি তখন নিষিদ্ধ করা হয়। আমি আশা করেছিলাম সেই নিষেধাজ্ঞা এখন তুলে নেওয়া হবে এবং বইগুলি প্রকাশিত হবে। দুঃখের সঙ্গে বলছি দীর্ঘ ৪০ বছরেও সেই কাজ করা হল না। এটা একটা জাতীয় কর্তব্য এবং গুরুত্বপূর্ণ দায়িত্ব, কাজেই আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি এগুলি জনসাধারণের মধ্যে প্রকাশ করা হোক। আমি মনে করি এই বইগুলির মধ্যে তৎকালীন জাতীয় চরিত্র পরিস্ফুট হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় স্পিকার মহাশয়, ব্যারাকপুরের ঘটনা সম্বন্ধে এখানে আলোচনা হয়েছে। ওটা একটা স্থানীয় সমস্যা এবং স্থানীয় নেতারা তাদের বক্তব্য পেশ করেছেন। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বক্তৃতা দিতে গিয়ে বললেন মুর্শিদাবাদে ৫৬ জন খুন হয়েছে। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় একজন দায়িত্বশীল সদস্য এবং তিনি নিশ্চয়ই জানেন বিধানসভায় দাঁড়িয়ে তিনি কথাগুলি বলছেন। আমি আশাকরি তিনি যা বলেছেন তার তথ্য তার কাছে আছে। আমি তাকে অনুরোধ করছি, কোন তারিখ থেকে কোন তারিখের মধ্যে ওই ৫৬ জন খুন হয়েছে এবং তাদের নামের তালিকা তিনি যেন মাননীয় স্পিকার মহাশয়ের কাছে পেশ করেন। আমি মুর্শিদাবাদের এম এল এ, আমি মনে করি আমার জেলার তামাম জনগণের উপর এটা একটা অ্যাস্পার্সন। তিনি যা বলেছেন সেটা যদি তিনি এস্ট্যাবলিস করতে বা সাবস্ট্যানসিয়েট করতে না পারেন তাহলে তার দায়িত্ব তাকেই নিতে হবে। কাজেই এই ৫৬ জন কোথায় খুন হয়েছে সেটা যেন তিনি মাননীয় স্পিকার মহাশয়ের কাছে জানান।

**মিঃ স্পিকার :** প্রসিডিংস-এর একটা কপি সত্যবাবুকে দেবেন, তিনি সোমবার উত্তর দেবেন।

## LEGISLATION

### The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989.

**Mr. Speaker :** Now, Shri Prasanta Kumar Sur will introduce the West Begnal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989, and will place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

[1-30 — 1-40 P.M.]

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989 and to place the following statement :

Section 5(1) of the West Bengal Homoeopathic System of Medicine Act, 1963, provided for that the Council of Homoeopathic Medicine, West Bengal would be constituted with eight (8) elected and eleven (11) nominated members. It was decided that such composition of the Council would be changed in order to make the same more democratic. Amendment of Section 5(1) of the Act was under the circumstances considered necessary.

In terms of Section 15 of the above Act an Ad-hoc Committee was appointed with effect from 17.12.85 for exercising all powers and

performing all duties of the Council of Homoeopathic Medicine, West Bengal. According to the provision of the Act the Ad-hoc Committee was to complete the election and nomination of members of the Council within a total period of three years i.e., with 16.12.88 by the latest. But the Ad-hoc Committee was not a position to perform such function within 16.12.88 as a proposal for changing the composition of the Council and its election procedure had been under consideration. It was accrodingly, decided to extend the above period of three years by one year more and for that purpose, to amend section 15A of the Act appropriately.

According to the provision of the above Act eight members of the Council of Homeopathic Medicine, West Bengal, are to be elected from the registered Homoeopathic practioners from amongst themeselves. For various reasons specifically because of abolition of the system of renewal of registration by the Homoeopathic practioners the Council of Homoeopathic Medicine, West Bengal had been facing difficulty to publish correct lists of the registered Homoeopathic practioners from time to time. It was accordingly, decided to make an additional provision in the above Act for the purpose of verification of such lists and upgrading the same for the cause of election of members of the Council.

The matter being urgent and the Legislative Assembly being not in session the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1988, was promulgated to achieve the purpose.

The Bill seeks to replace the said Ordinance.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে হোমিওপ্যাথি কাউন্সিল সংশোধনী বিল মন্ত্রী মহাশয় এনেছেন, আমি তাকে সমর্থন করছি। তাতে ১৯জন মেম্বারের মধ্যে ১১ জন নমিনেটেড হবেন আর ইলেকটেড হবেন ৮ জন। এটা খুবই অগণতান্ত্রিক। এটাকে এখন পরিবর্তন করা হচ্ছে। এখন নির্বাচিত সদস্য হবেন ১১ জন এবং নমিনেটেড সদস্য হবেন ৮ জন। অর্থাৎ আগে অগণতান্ত্রিক অবস্থায় এটাকে চেপে রাখা হয়েছিল। এখন সুযোগ করে দেওয়া হচ্ছে যাতে বেশি লোক নির্বাচিত হয়ে আসতে পারেন। বিশ্ববিদ্যালয় থেকে যিনি আসবেন, তিনি ভাইচ্যান্সেলার দ্বারা নমিনেটেড হয়ে আসতে পারবেন না। সিনেটের নির্বাচিত হয়ে আসতে হবে। আগের বারে এম এল এ-দের প্রতিনিধিত্ব ছিল না। এখন যাতে সেটা হয় সেই ব্যবস্থা করা হয়েছে। এটা যে আগের তুলনায় গণতান্ত্রিক হয়েছে সে বিষয়ে

কোনও সন্দেহ নেই। তার পর এখানকার যারা কর্মচারী তাদের প্রতিনিধিত্ব বিল না থাকলে ভালো হত। ভবিষ্যতে এটা ভেবে দেখা উচিত। এখানে এটা বলা দরকার যে আগে কেউ হোমিওপ্যাথিকে স্বীকৃতি দিত না। কিন্তু ১৯৪৩ সালে লিগ মন্ত্রিসভা বাংলাদেশে হোমিওপ্যাথিকে স্বীকৃতি দেয় এবং একটি ফ্যাকাল্টি তৈরি করে। সেই ফ্যাকাল্টি কলেজ তাদের শিক্ষা-দীক্ষা ইত্যাদি সব কিছুই নিয়ন্ত্রণ করত। কিন্তু কোনও টাকার ব্যবস্থা করে নি। তারা যেটুকু ব্যবস্থা করেছিলেন তা হল এই ডাক্তারদের নাম রেজিস্ট্রি করবেন এবং ৫ বছর পর পর রিনিউয়াল হবে এবং এটাই হবে একমাত্র কাউন্সিলের আয়। পরবর্তীকালে ১৯৬৩ সালে কংগ্রেস আমলে আইনটা বদলে একটা কাউন্সিল তৈরি করা হল এবং এই কাউন্সিলে নির্বাচন ইত্যাদির ব্যবস্থা ছিল। কিন্তু দেখা গেল কাউন্সিলের নির্বাচন ১৭ বছর ধরে করা হল না। এই কাউন্সিল অর্থের কোনও ব্যবস্থাও করলেন না। রিনিউয়্যালের উপরই পুরোপুরি নির্ভরশীল হয়ে রইলো এই হোমিওপ্যাথি কাউন্সিল। তার ফলে আর্থিক দিক দিয়ে পুরোপুরি একটা দূরবস্থার মধ্যে পড়ে গেল এবং এমন অবস্থা হল যে, বিভিন্ন কলেজ ইন্সপেকশন করাও তাদের সাধ্যের বাইরে চলে গেল। এক একটি সময়ে অর্থের অভাব এই রকম হয়েছে। এর পরে বামফ্রন্ট সরকার একটা খুব ভালো কাজ করলেন, সেটা হল এই, রিনিউয়্যাল ব্যবস্থাটা তুলে দিলেন। কারণ কোনও ব্যাপারেই রিনিউয়্যালের উপর কাউন্সিল নির্ভর করে না। অ্যালোপ্যাথিতে রিনিউয়্যালের কোনও ব্যাপার নেই। সেখানে একবার রেজিস্ট্রেশন হলেই চিরকালের জন্য সেটা থাকে। হোমিওপ্যাথি রিনিউয়্যালের উপর যেহেতু কাউন্সিল চলে সেই জন্য রিনিউয়্যাল ব্যবস্থাটা রয়ে গেল। এটা তাদের মর্যাদার পক্ষে খুবই ক্ষতিকর ছিল এবং এই রিনিউয়্যাল ব্যবস্থাটাকে তুলে দেবার জন্য একটা আন্দোলন চলছিল। বামফ্রন্ট সরকার এই রিনিউয়্যাল ব্যবস্থাটিকে তুলে দিয়ে সঠিক কাজই করেছেন। এই রিনিউয়্যাল ব্যবস্থাটা তুলে দেওয়ার সঙ্গে সঙ্গেই রিনিউয়্যাল মারফৎ কাউন্সিলের যে বাৎসরিক ১।। লক্ষ টাকার মতো আয় হচ্ছিল সেই আয়টাও চলে গেল। কেবল রেজিস্ট্রেশনের জন্য যেটুকু আয় ছিল সেটাই রয়ে গেল, অর্থাৎ রেজিস্ট্রেশনের আয় ছাড়া আর কিছুই রইলো না। তার ফলে আর্থিক অবস্থা আরও খারাপ হয়ে গেল। আর এই ফ্যাকাল্টি যখন হয়েছিল তখন একবার মাত্র ইলেকশন হয়েছিল। তারপর এই ১৭ বছরের মধ্যে কাউন্সিলের আর ইলেকশন হল না। বামফ্রন্ট সরকার নতুন করে একটা নির্বাচনের ব্যবস্থা করলেন ১৯৭৯/৮০ সালে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল এই, নির্বাচনের পরেই কোর্ট কেস হয়ে গেল। মামলা চললো এবং এখনও সেই মামলার নিষ্পত্তি হয়নি। যেহেতু মামলা চালাবার লোক নেই, সেই জন্য মামলা চলছে। নির্বাচনের নিয়ম অনুযায়ী ভোটাররা প্রত্যেকে ব্যক্তিগত ভাবে এসে ব্যালট বাক্সে ব্যালট পেপার ফেলে দেবেন অথবা বাই পোস্ট, বাই রেজিস্ট্রার্ডড পোস্ট মারফৎ ব্যালট পাঠাবেন। কিন্তু দেখা গেল যে, প্রায় ৩/৪ হাজার ব্যালট পেপার এক সঙ্গে তাড়া বেঁধে শেষ দিনে শেষ মুহূর্তে এসে জমা দেওয়া হল। ফলে বিভিন্ন পার্টির যারা কনটেস্ট করছিলেন তারা কোর্টে চলে গেলেন এবং এমন একটা সময়ে এটা হল, যে সময় অন্য কোনও ব্যবস্থা করার উপায় ছিল না। কোর্ট থেকে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হল। এতদিন কাউন্সিল যেভাবে চলছিল অ্যাডমিনিস্ট্রেটর আসার পরে অন্য রকম হয়ে গেল। তিনি উকিল মানুষ, নানান কাজে ব্যস্ত থাকেন। রোজগারে ব্যস্ত থাকেন। মাঝে মাঝে এসে কেবল সই করেন, এর চেয়ে বেশি তার করার কিছু থাকে না।

[1-40 — 1-50 P.M.]

এই সুযোগ নিয়ে আরও অনেকগুলি সর্বনাশ হয়ে গেল। যেমন অনেকগুলি কলেজ হয়ে গেল এবং তারা ছাত্র ভর্তি করতে লাগলো। এই কলেজগুলি আনঅ্যাফিলিয়েটেড। সেই কলেজগুলি ছাত্র ভর্তি করে রোজগার করতে আরম্ভ করল এবং ছাত্রদের নানান রকমে ভরসা দিতে লাগলো। কিন্তু গভর্নমেন্ট বা কাউন্সিলের পক্ষ থেকে তাদের কোনও অ্যাফিলিয়েশন ছিল না। কোনও কোনও কলেজ, তারা পারমিশন দিয়ে ভর্তি করছিল কিন্তু এই পারমিশনও ছিল বেআইনি। অ্যাডমিনিস্ট্রেটরের বয়েই গিয়েছে ভালোমন্দ বুঝতে। সে নিজে মাঝে মাঝে আসে আর মাসে মাসে মাহিনা পায় এই ছিল অবস্থা। কাউন্সিলের এরকম একটা অচল অবস্থা চলছিল। সেই সময় বামফ্রন্ট সরকারকে আইন কিছুটা সংশোধন করতে হল। সেখানে সরকারকে বলতে হল যে অন্তত পক্ষে এক বছর ধরে যদি অচল অবস্থা চলে তাহলে সরকার থেকে অ্যাড হক কমিটি করা যাবে। তারপর নতুন করে চেষ্টা করা হল কিন্তু কাউন্সিলের ঘাড়ে এক গাদা মামলা। ছাত্র যারা ভর্তি হয়েছিল সেন্ট্রাল কাউন্সিলের নিয়ম অনুসারে তারা সত্যিকারের ছাত্র নয়। তারা কিন্তু পড়েছে ফলে সেখানে চারিদিকে হৈ চৈ শুরু হয়ে গেল এবং একটা ক্যায়সের অবস্থা তৈরি হল যেটা সামাল দেওয়া অসম্ভব ব্যাপার ছিল। আশ্চর্যের ব্যাপার যে সেখানে নাম করা লোকরা এই সমস্ত ছাত্রদের উস্কে দিলেন। কাউন্সিলের উপর হামলা হল, তাদের ঘরবাড়ি, আসবাবপত্র ভাঙ্গা হল, অনেক রকমের গন্ডগোল করা হল। এখন অবস্থা কিছুটা সামাল দেওয়া গিয়েছে। তারপর ওখানে যে নির্বাচন হয়েছে তাতে আমরা একটা নতুন অভিজ্ঞতা পেলাম। সেখানে আমরা দেখলাম ভোটার লিস্ট যেটা আছে তা সংশোধন করা দরকার। কারণ কে কবে পাশ করেছিল, নাম রেজিস্ট্রি করেছিল ১৯৪৩-৪৪-৪৫ সালে সকলের নাম তাতে রয়েছে এবং সকলেই ভোটার। তারমধ্যে কে বেঁচে আছে, কে মরে গেছে, কে বাংলাদেশে বা ভারতবর্ষের বাইরে চলে গিয়েছে কোনও কিছু তার মধ্যে থেকে বোঝার উপায় নেই। বিশেষভাবে এই অবস্থা হল যে, যখন রিনিউয়্যাল বন্ধ হয়ে গেল তখন কে ভোট দিচ্ছে, কে দিচ্ছে না সেটা বোঝা গেল না। যারা একটু বোঝদার লোক, চালাক লোক তারা ৩/৩।। হাজার ব্যালটপেপার যোগাড় করে একসঙ্গে জমা দিল। এই পদ্ধতিতে নির্বাচন হতে পারে না। সেই জন্য নতুন যে ব্যবস্থা করা হচ্ছে তা হল ভোটার লিস্ট নতুনভাবে হবে। প্রত্যেককে দরখাস্ত করতে হবে। আমি অমুক ঠিকানায় আছি, আমি বেঁচে আছি বলে লিখে দরখাস্ত করতে হবে যে আমাকে ভোটার করা হোক। তাহলে অনেকখানি এইরকম ক্যায়স থেকে বাঁচার সম্ভবনা আছে। মূলতঃ এইসব কথাই বিলের মধ্যে আছে। এখানে আরও বেশি গণতন্ত্রীকরণের ও নির্দিষ্টভাবে যাতে ভোট করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। তা ছাড়া যারা ভোটার হবেন তারা যাতে নিয়মমতো ভোটার হন সে ব্যবস্থা করা হয়েছে। সেখানে চুরি জোচ্চুরি যাতে না হতে পারে সে ব্যবস্থা করা হয়েছে। এই সংশোধনীটি পুরোপুরি আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে আলোচনা হল তা থেকে বুঝতে পারছেন যে আমার উদ্দেশ্য হল এই কাউন্সিলকে গণতন্ত্রীকরণ করা এবং যাতে যথা সত্তর নির্বাচন হতে পারে তার জন্য একটা ভোটার লিস্ট-এর ব্যবস্থা করা। সে জন্য এই বিল আমি এখানে এনেছি। কারণ দীর্ঘদিন ধরে নির্বাচন হচ্ছে না এবং কাউন্সিল-এর কাজকর্ম

সঠিকভাবে হতে পারছে না এবং কাউন্সিল যে অবস্থায় আছে, শুধু কতকগলি নোমিনেটেড মেম্বারস-এর সংখ্যা গরিষ্ঠতার দ্বারা কাজ চলবে এটা বাঞ্চনীয় নয়। কাজেই গণতান্ত্রিক যে পদ্ধতি আমাদের প্রচলিত আছে সেট যাতে ব্যহত না হয়, সুষ্ঠুভাবে একটা নির্বাচনের মাধ্যমে এই কাউন্সিল যাতে তার কাজ করতে পারে, চিকিৎসা করতে পারে সে জন্য আমি এই বিল এখানে উত্থাপন করেছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill 1989 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The question that clauses 1 to 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1989 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition (Amendment) Bill, 1989.**

[1-50 — 2-00 P.M.]

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over the Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 and make a statement order rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. The Management and Control of the Calcutta Homoepathic Medical College and Hospital, one of the four non-Government Homoepathic Colleges of this state, which have been conducting Degree Course in Homoepathy on the affiliation of the University of Calcutta, was taken over by the State Government with effect from the 3rd January, 1983 in terms of the provisions of the Calcutta Homoepathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisitaion) Act, 1983. The Act provided, inter alia, for acquisition of the institution by the State Government within a period of six years from the date on which its management was taken over by the State Government. After the expiry of the specified period management of the institution would automatically be reverted to its previous Governing Body.

It has not been possible for the State Government to acquire the institution within the period of six years as aforesaid for certain unavoidable difficulties. On the other hand it was not considered desirable to make over the management of the institution to its previous Governing Body in the interest of scientific development and promotion of Homoeopathic System of Medicine. It was accordingly, decided to amend the Act in order to extend the period of six years by two years more so that the management and control of the institution rest with the State Government.

The matter being urgent and the Legislative Assembly being not in session the Calcutta Homoepathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988 was promulgated to achieve the purpose.

The Bill seeks to replace the said Ordinance.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Deputy Speaker :** I have received a statutory resolution from Dr. Sudipto Roy. But as he is not present in the House so it will not be taken as moved.

**Shri Prasanta Kumar Sur :** Deputy Speaker Sir, I beg to move that The Calcutta Homoepathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 be taken into consideration.

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখন এটা আপনারা বুঝতে পারছেন, ডাঃ সুদীপ্ত রায়ের যে প্রস্তাব তা থেকে, যে, ওরা চায়না হোমিওপ্যাথির কিছু ভালো হোক। তবে এখানে দু একটা কথা বলার দরকার ক্যালকাটা হোমিওপ্যাথি কলেজের ব্যাপারে। এটা একশত কয়েক বছর অগে কয়েকজন হোমিওপ্যাথি ডাক্তার, কিছু সমাজসেবী লোক, তারা এটা প্রতিষ্ঠা করেছিলেন। এর পেছনে সরকারের কোনও টাকা ছিল না। মেডিকেল কলেজ বা নীলরতন কলেজ, আপনারা জানেন, এই সব কলেজ, এইগুলো ইংরাজ গভর্নমেন্ট প্রতিষ্ঠা করেছিলেন এবং প্রচুর অর্থ তারা বিনিয়োগ করেছিলেন। কিন্তু হোমিওপ্যাথিতে কোনও বিনিয়োগ ছিল না। যাই হোক এটা ঐ যুগে গড়ে উঠেছিল। এর বয়স ১০০ বছরের বেশি। লিগ সরকার হোমিওপ্যাথিকে স্বীকার করেছিলেন এবং ওরা ফ্যাকাল্টি তৈরি করেছিলেন। কিন্তু হোমিওপ্যাথি শিক্ষার জন্য কিছু পয়সা খরচ করতে হবে, এটা তারা মনে করলেন না। সেই রকমভাবে কংগ্রেস সরকার কাউন্সিল করলেন, কিন্তু শিক্ষার জন্য কিছু পয়সা খরচ করতে হবে, এটা মনে করেন নি। পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার হোমিওপ্যাথিকে স্বীকার করলেন। তারা হোমিওপ্যাথি শিক্ষা ব্যবস্থাকে দু ভাগে ভাগ করলেন, একটা ডিগ্রি, আর একটা ডিপ্লোমা। আমাদের এখানে তৎকালীন মন্ত্রী ছিলেন অজিত পাঁজা। ভারত সরকার

প্রথমে বলেছিলেন এর খরচের ৫০ পারসেন্ট তারা দেবে এবং ২৫ পারসেন্ট দেবে রাজ্য সরকার আর ২৫ পারসেন্ট ওন রিসোর্স থেকে জোগাড় করতে হবে। এক বছর যেতে না যেতে তারা বললেন, আমরা দেব না। রাজ্য সরকারকে ৭৫ পারসেন্ট দিতে হবে। যখন এটা বলা হল, আমাদের এখানে তখন যিনি মন্ত্রী ছিলেন, স্বাস্থ্যমন্ত্রী, কংগ্রেসের অজিত পাঁজা, তিনি বলেছিলেন, ঠিক আছে আমরা চাই না। আমরা ভারত গভর্নমেন্টের কোনও সাহায্য চাই না, সব আমরা নিজেরা করব। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর দেখা গেল, ওরা প্রত্যেক কলেজের জন্য দেড় থেকে দুই লক্ষ টাকা করে খরচ করে। কি হবে? কিছুই হয় নি। যা ছিল তাই রয়ে গেল! মাইনে পত্র দেওয়ার ক্ষেত্রে কিছু হয়ত সুবিধা হয়েছে। ডেভেলপমেন্টের কোনও ব্যবস্থাই করা হয় নি। আর কেন্দ্রীয় সরকারের সাহায্য পাওয়ার যে সুবিধাটুকু ছিল তাও তো চলে গেছে। ফলে সেটাও পাওয়া গেল না। ওরা খুব বীরের মতো বলে দিয়েছিলেন, 'আমরাই সব করে দেব'। এই হচ্ছে ব্যাপার, হোমিওপ্যাথির জন্য সত্যিই কিছু করা হয় নি। আপনারা দেখেছেন বামফ্রন্ট সরকার আসার পর এটার ওপর জোর দেওয়া হয়েছে। চারটে হোমিওপ্যাথি কলেজের ম্যানেজমেন্ট গভর্নমেন্ট টেক ওভার করেছে। ফলে সেখানে সরকারি খরচ পূর্বের চেয়ে অনেক বেশি বেড়ে গেছে। প্রত্যেকটি কলেজকে প্রত্যেক বছর ১৫/১৬/১৭ লক্ষ টাকা করে দেওয়া হচ্ছে। তবুও এটা খুবই অপ্রতুল। সেন্ট্রাল গভর্নমেন্টের হোমিওপ্যাথিক কাউন্সিল, অর্থাৎ সি এইচ সি যে ফিরিস্তি দিয়েছে, তাতে এক একটি কলেজে ছাত্র সংখ্যা অনুপাতে কতটা জায়গা থাকবে, বাড়ি ঘর কি রকম হবে, বাইরের লোক এসে কোথায় বসবে, পেসেন্ট হবে ইত্যাদির প্ল্যান দিয়েছে। এমন কি শিক্ষার জন্য যা যা অ্যাপারেটাস দরকার তারও ফিরিস্তি দিয়েছে। কিন্তু সে সমস্ত ঐ টাকার মধ্যে হয় না। ১৬/১৭ লক্ষ টাকার কিছুই হয় না। সুতরাং আরও বেশি টাকার ব্যবস্থা করার দরকার আছে। এখানে আরও দু একটা কথা বলি, এখন হোমিওপ্যাথিক কলেজগুলিতে ইন্টারনি প্রথা চালু হয়েছে। অর্থাৎ অ্যালোপ্যাথির ছাত্ররা যা যা সুযোগ পায় হোমিওপ্যাথির ছাত্রদেরও সেই সমস্ত সুযোগ সমানভাবে দেওয়া হচ্ছে। অর্থাৎ বামফ্রন্ট সরকার হোমিওপ্যাথিক শিক্ষার যে উন্নতি করার চেষ্টা করছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আরও অনেক কিছু করতে হবে। যেভাবে টাকা পয়সা খরচ করা দরকার সেভাবে তা হচ্ছে না। খুব কমই খরচ হচ্ছে। তারপর ডিপ্লোমা কলেজ গুলিকে এত দিন বিশেষ কিছুই দেওয়া হয় নি। এবছর বোধ হয় কিছু টাকা দেওয়া হচ্ছে। এখানে আমি আগেই বলেছি যে, ডাঃ সুদীপ্ত রায়, এম এল এ তার প্রস্তাবের মধ্যে বলেছেন, 'এ সব কিছু করতে হবে না।' অতএব যা আছে, যেভাবে আছে সেভাবেই থাকুক। হোমিওপ্যাথিক যেভাবে চলছে, সেইভাবেই চলুক। কিন্তু বামফ্রন্ট সরকার বলছেন— হোমিওপ্যাথির উন্নতি করতে হবে। এটা সকলেই জানেন যে, বড় বড় লোকেরা, জ্ঞানী, বিজ্ঞানী লোকেরা হোমিওপ্যাথির চর্চা করছেন এবং তারা হোমিওপ্যাথির জন্য চেষ্টা করছেন। এই চিকিৎসা ব্যবস্থার মাধ্যমে আমাদের দেশে বহু রোগীর চিকিৎসা করা হয়। এটাই হচ্ছে সব চেয়ে বড় কথা। তবে সব কথা এখানে বলা যায় না। কিন্তু রুগী ভালই হয়। এটা কেউ অস্বীকার করতে পারবেন না। এই অবস্থায় এই বিজ্ঞানের আরও বেশি চর্চা করা দরকার। আজকে যে জিনিসগুলো ব্যাখ্যা করা যাচ্ছে না, চর্চার সুযোগ থাকলে, রিসার্চের সুযোগ থাকলে সেগুলো ব্যাখ্যা করা যেত। এখন অবশ্য পৃথিবীর অনেক দেশই এ বিষয়ে নতুন করে চর্চা করছে। আমাদের কলকাতা, যাদবপুর এবং কল্যাণী

বিশ্ববিদ্যালয়ে এবিষয়ে রিসার্চ করা যায়। কিন্তু বিশেষ কিছুই হচ্ছে না, কারণ কোনও টাকার ব্যবস্থা নেই। আমি বলছি যে, অধিগ্রহণ করা হচ্ছে, খুব ভালো কথা। কিন্তু আমি আগেরবারও বলেছিলাম, যখন ডি এন দে কলেজ অধিগ্রহণ করা হয় তখন বলেছিলাম যে, আমাদের এই কাজে যারা বাধা দেবে তারা আমাদের এখানকার কেউ নন, তারা সব মাল্টি-ন্যাশনাল অ্যালোপ্যাথির ওষুধ কোম্পানি। তাদের বহু টাকা আছে। তারা এখানে কোটি কোটি টাকার ওষুধ বিক্রি করে। হোমিওপ্যাথি চালু করলে তাদের ওষুধ বিক্রি বন্ধ হয়ে যাবে। সুতরাং তাদের বিরুদ্ধেও আমাদের দাঁড়াতে হবে। এটাকে জাতীয়করণ করতে হবে এবং অন্যগুলির ক্ষেত্রেও সেই ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই কথা বলে, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 P.M.]

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clause 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Homoeopathic Medical Colllege and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The Management and Control of the D.N. De Homoeopathic Medical College and Hospital, a non-Government Homoeopathic Degree College, was taken over by the State Government with effect from 3.1.83 in term of the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) Act, 1983. Relevant

Act provided, inter-alia, for acquisition of the institution by the state Government within a period of six years. In case the institution was not acquired by the State Government within the above period of six years its management was to be reverted to its previous Governing Body on the expiry of the said period.

The Sate Government could not acquire the institution within specified period of six years which was to expire on 2.1.89 for certain unavoidable difficulties. On the other hand it was not considered desirable to allow the management of the institution to be reverted to its previous Governing Body in the interest of better management of the institution. It was, accordingly, felt necessary to extend the above period of six years by two years more in order to keep the management of the institution under the State Government and to amend the relevant provision of the Act for the purpose before the expiry of the specified period of six years.

Since the Legislative Assembly of the State was not in session and the circumstances of the case called for immediate action the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Second Amendment) Ordinance, 1988 was promulgated by the Governor after obtaining instructions of the President under Article 213 of the Constitution of India.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 be taken into consideration.

**Mr. Deputy Speaker :** Now, Shri Sumanta Kumar Hira.

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ডি এন্ দে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটালটি শিক্ষার একটি ডিগ্রি স্থানীয় কলেজ। এই কলেজের অবস্থান আমার নির্বাচনী কেন্দ্রের ভিতর। ১৯৮৩ সালে এই কলেজের ম্যানেজমেন্ট এবং কন্ট্রোল নিয়ন্ত্রণ করার জন্য একটা অর্ডিন্যাস করা হয় এবং অর্ডিন্যান্স করে গভর্নমেন্ট এটাকে অধিগ্রহণ করেন। ৬ বছর ধরে চলছে। এই ৬ বছর শেষ হয়ে এ বছরের ২রা জানুয়ারিতে। সেইজন্য এটাকে নতুন করে অর্ডিন্যান্সের মাধ্যমে এক্সটেন্ড করতে হয়েছিল যেহেতু বিধানসভা তখন ছিল না। কাজেই এই বিল নিয়ে আমরা আজকে আলোচনা করছি এবং তারপর গ্রহণ করব। এই বিলের লক্ষ্য হচ্ছে, ম্যানেজমেন্ট কন্ট্রোল এবং অধিগ্রহণ। আমি এই বিলকে সমর্থন করি। আমি এটাকে সমর্থন করি। কারণ হোমিওপ্যাথি কলেজগুলিকে প্রাইভেট ম্যানেজমেন্টের কাছে ফিরিয়ে দেওয়ার আর কোনও প্রশ্ন আসে না। আমরা সকলেই

জানি শেষ দিকে যেটা শুরু হয়েছিল হোমিওপ্যাথি শিক্ষার ক্ষেত্রে প্রত্যেকটিতে এটা একটা ব্যবসায়িক মনোবৃত্তি নিয়ে হোমিওপ্যাথি কলেজ গুলিতে ম্যানেজিং বোর্ড গোলযোগ শুরু করেছিল এবং তার জন্য ওখানে চরম অরাজকতার সৃষ্টি হয়েছিল, শিক্ষার মান একেবারে নিচে নেমে গিয়েছিল। টাকা দিলে ওখান থেকে ডিগ্রি পাওয়া যেত, এখন অবশ্য আর ডিগ্রি নেই, কিছু কিছু ডিপ্লোমা চালু হয়েছে। এই অবস্থা ছিল। তখন হোমিওপ্যাথি শিক্ষায় এইগুলি নিয়ন্ত্রণ করে তদানিন্তন বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য মন্ত্রী মহাশয় তিনি এটিকে এর ম্যানেজমেন্ট অধিগ্রহণ করেন। অধিগ্রহণ করার পরে একটি ইউনিফর্ম নীতিতে এবং পলিসিতে পরিচালিত করেন। আগে ক্যাপিটেশন ফি, অন্যান্য অনেক ফি চালু ছিল, সেইসব খারাপ জিনিস বন্ধ হয়ে গেল। আমরা বলতে পারি পশ্চিমবঙ্গে এখন এটা নেই। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে বলব যে কোথাও কোথাও কিছু কিছু ইনস্টিটিউশন চালু হতে দেখা যাচ্ছে যেখানে মনোপ্যাথি, নেচারোপ্যাথি ইত্যাদির এক একটি ইনস্টিটিউশন হয়েছে এবং অনেকে এই সব ইনস্টিটিউশনের নাম করে সেখানে ব্যবসা করছে এবং পয়সা কামাচ্ছে। সেগুলি কি করে নিয়ন্ত্রণ করবেন জানি না, সেগুলি নিয়ন্ত্রিত হওয়া উচিত। ডি এন দে কলেজ পরিচালনার যে সমস্যাগুলি আছে—সেখানে অনেক সমস্যা আছে, কর্মচারী, শিক্ষক এবং ছাত্র-ছাত্রীদের কিছু কিছু সমস্যা আছে, আমি সেগুলি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনতে চাই। হোমিওপ্যাথি শিক্ষার জন্য যে ধরনের বাজেট অ্যালোকেশন হয় সেটা ঠিক হচ্ছে না, বাজেট অ্যালোকেশন ঠিকমতো থাকা উচিত, যা আগে ছিল না, এবারের বাজেটে তিনি চেষ্টা করবেন বলেছিলেন, কতদূর সফল হবেন জানি না। হোমিওপ্যাথি শিক্ষার আলোচনাতে বাজেট অ্যালোকেট করা হোক। বিশেষ করে ডি এন দে কলেজের যে হাসপাতালটি রয়েছে তাতে ৫০টি বেড আছে, টাকার অভাবে এই বেডগুলি ঠিকমত রাখা যায় না। এক্সরে এবং অন্যান্য যে সব মেশিনগুলি আছে সেগুলি সব সময় চালু থাকে না, অনেক সময়ে বন্ধ হয়ে যায়। গরীব মানুষেরাই এই সব মেশিনগুলির সুযোগ পেতে পারে। ডি এন দে কলেজ যেখানে রয়েছে তার চার পাশেই বস্তি এলাকা, কাজেই সেই বস্তির মানুষেরা যাতে এর সুযোগটা পায় সেটা দেখতে হবে। হোমিওপ্যাথি চিকিৎসাটা গরীব মানুষদেরই আকর্ষণীয়, এবং চিকিৎসা পাবার জন্য গরীব মানুষরাই সেখানে বেশি ভিড় করে। কাজেই আমি বলব যে ডি এন দে কলেজ যাতে ঠিক মতো চলে তার জন্য টাকার প্রয়োজন, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখবেন মাত্র দু বছর আগে ডি এন দে কলেজের ম্যানেজমেন্ট টেক ওভার করা হয়েছে, আমার অনুরোধ শুধু ম্যানেজমেন্ট টেক ওভার নয়, আগামী দিনে যাতে পুরোপুরি অ্যাকুইজিশন করা যায় সেদিকে দৃষ্টি দেবেন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা যে বক্তব্যগুলি বললেন সঠিকভাবেই বললেন এবং আমরা এই বিলটা যা আজকে আলোচনা করছি তার উদ্দেশ্য হোমিওপ্যাথি শিক্ষাটাকে ভালো করে যাতে আমরা ছাত্রছাত্রীদের মধ্যে দিতে পারি এবং হোমিওপ্যাথি চিকিৎসা যাতে আরও বেশি মাত্রায় ছড়িয়ে দিতে পারি সেই উদ্দেশ্যেই আমরা আরও যে অর্থের প্রয়োজন সেই অর্থ সংগ্রহ করে যাতে ভালো করে পরিচালনা করা যায় এবং আগামী দিনে এটাকে টেকওভার করা যায় সেই ব্যবস্থার কথা আমরা চিন্তা করছি। আমি আশা করছি যে সেটা আমরা করতে পারব।

[2-10 — 2-45 P.M. (including Adjournment)]

The motion of Shri Prasanta Kumar Sur that the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1989 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and the Preamble**

The question that Clauses 1 to 4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the D N De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subseqent Acquisition) (Amendment) Bill, 1989 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage, the House was adjourned till 2-45 p.m.)

(After Adjournment)

[2-45 — 2-55 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND NO. 39

**Mr. Speaker :** There are 10 cut motions on Demand No. 39. All the cut motions are in order and taken as moved as follows :

| | | |
|---|---|---|
| Shri A.K.M. Hassan Uzzaman | : | Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs.100/- |
| Shri Deba Prasad Sarkar | : | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |
| Shri A.K.M. Hassan Uzzaman | : | —do— |
| Shri Subrata Mukherjee | : | —do— |

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শ্রমমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার প্রতিবাদ করছি এবং বিরোধিতা করছি। সেই সঙ্গে যে কাট মোশনগুলি দেওয়া আছে তাকে সমর্থন জানানোর জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, সাধারণভাবে প্রথাগত যে নিয়ম বিরোধিতা করা, শিল্প এবং শিল্পের সাথে যুক্ত সংগঠন শ্রমিকদের বর্তমান অবস্থাকে কেন্দ্র করে, আমি সেখানে বিরোধিতা করতে চাই না। এখানে শ্রমমন্ত্রী নিজে ট্রেড

ইউনিয়ন করেন, কখনও প্রত্যক্ষভাবে কখনও পরোক্ষ ভাবে, আরও এখানে যারা আছেন তারা সরাসরি শিল্পের অবস্থা সম্পর্কে পশ্চিমবাংলায় এবং সামগ্রিকভাবে পূর্ব ভারতে শিল্পের অবস্থা সম্পর্কে ওয়াকিবহাল। এমন একটা সময়ে দাঁড়িয়ে শিল্প নিয়ে এবং শিল্পের শ্রমিকদের নিয়ে আলোচনা করার জন্য এখানে আমরা উপস্থিত হয়েছি, স্যার, আপনি অবাক হয়ে যাবেন শুধু আমি নয়-গত কাল উনি যখন একটা বই সাবমিট করেছেন লেবার ইন ওয়েস্ট বেঙ্গল লেবার ডিপার্টমেন্ট থেকে সেই বইটা নিয়ে সংবাদপত্র এবং বিভিন্ন সমীক্ষায় আজকে দেখবেন কি বলা হয়েছে।

যতগুলো সংবাদ বেরিয়েছে সেগুলোর কোনওটাই আমাদের নয়। সংবাদপত্র বা কোনও সমীক্ষাই আমাদের নয়, সমীক্ষা কংগ্রেসিরা করেন নি। ভয়াবহ অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা এই শিল্পনীতির সাথে যুক্ত শ্রমিক এবং এই দপ্তর সম্পর্কে উল্লেখ করা হয়েছে সমীক্ষাতে। আমি যদি ঠিকঠিক বলি এবং আপনারা একমত হন—আমি আগেও এ সম্পর্কে বলেছি, আবার পুনরোক্তি করে বলছি যে, সরকার এক জিনিস এবং সরকারের সঙ্গে যুক্ত দলকে একসঙ্গে মিশিয়ে ফেলতে দিইনি। আমি আজকে বলি, যারা একদিন শিল্প শ্রমে যুক্ত মানুষের সংগঠনের জন্য অনেক কাজ করেছেন, কখনও কখনও ইরেসপনসিবল কাজ করেছেন। কিন্তু সামগ্রিকভাবে যে কাজ হয়েছে আমরা ঘেরাও-এর যুগ থেকে সরে এসেছি এ সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্কের একটি তথ্য বেরিয়েছে। তারমধ্যে উল্লেখ করা হয়েছে যে শ্রমিক ইউনিয়নের ২ শতাংশ বাদে বাকি ৯৮ শতাংশ দায়ী হচ্ছে অন্যান্য কারণ। স্বভাবতঃই অনেক রেসপনসিবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট আজকে হয়েছে পঞ্চদশ ও সপ্তদশ যুগ থেকে আরম্ভ করে ঘেরাও এর যুগ পর্যন্ত, তখন ওরা প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে অংশ নিয়েছেন। সেই সময়ে ঘেরাও এর সময়ে অনেক ইরেসপনসিবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট বাংলাদেশে হয়ে গেছে। তারফলে অনেক অনেক ক্ষতি হয়ে গেছে, আমরা তা অস্বীকার করতে পারি না। সেই সময়ে পশ্চিমবাংলা থেকে অনেক বড় বড় বিনিয়োগ বাইরে চলে গেছে বা বাইরে চলে যাওয়ার প্রবণতা দেখা দিয়েছে। আমরা সেই প্রবণতা থেকে এখনও মুক্ত হতে পারিনি। আজকে ফ্রন্টে যারা এসেছেন, তারা শিল্পের শ্রমিক সংগঠনের সাথে যুক্ত ছিলেন, তারা শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিক তথা মানুষের মুখপাত্র হিসাবে কাজ করার চেষ্টা করেছেন, এখন তারা রাইটার্স বিল্ডিংসে বসে পুঁজিপতি, একচেটিয়া মালিক এবং মাল্টি ন্যাশনাল কোম্পানির সাথে একযোগে হাত মিলিয়ে কাজ করছেন। দুর্ভাগ্যের বিষয়, আজকে যতগুলো ত্রিপাক্ষিক এবং অন্যান্য চুক্তি হয়েছে বা হচ্ছে, যেখানে সরকার বা ট্রেড ইউনিয়ন যুক্ত, আমি এখানে টেবলড করে ধারাবাহিক ভাবে বলতে পারি, যে কমিশন নিযুক্ত করা হয় তার প্রতিটি জায়গায়, দুএকটা বাদে বেশির ভাগই মালিকদের পক্ষে গেছে, আর কোনটা বা আমাদের পক্ষে গেছে। সুযোগ ট্রেড ইউনিয়নে আছে, কিন্তু তার সর্বনাশ করা হয়েছে। এরদ্বারা ট্রেড ইউনিয়নের ক্ষতি হয় না, ক্ষতি হয় সামগ্রিকভাবে শিল্পের এবং এতে নিযুক্ত শ্রমিকদের তথা সাধারণ মানুষদের এবং শ্রমিক পরিবারবর্গের। এটা আমার কথা নয়, আমরা কখনও এই রকম করতে পারি না। এরদ্বারা মালিক, একচেটিয়া পুঁজিপতি এরাই লাভবান হয়েছে। আমরা সংকীর্ণতার বিরুদ্ধে যাই শ্রমিকের স্বার্থে। শ্রমিকের স্বার্থে আমরা লাল পতাকা এবং তেরাঙ্গা পতাকা বেঁধে একসঙ্গে আন্দোলন করেছি। গত বছর আমরা ৭৪ দিন ধর্মঘট করেছি ইনটারিম রিলিফের দাবিতে। আমরা ৪৫দিন ধর্মঘট

[2-55 — 3-05 P.M.]

করেছি ইনটারিম রিলিফের দাবিতে। আজকে সংবাদপত্রে বেরিয়েছি সি পি আই-এর গুরুদাস দাশগুপ্ত, এম পি বলছেন, এই রাজ্যের ট্রেড ইউনিয়ন মুভমেন্ট ঠিকমতো করতে পারছি না। যারা ট্রেড ইউনিয়ন মুভমেন্টের প্রবক্তা ছিলেন, তাদের সম্বন্ধে সংবাদপত্রে এডিটোরিয়ালে কি লেখা হয়েছে তা আমি পড়ে শোনাচ্ছি। একটা জায়গায় বলা হয়েছে, "পশ্চিমবঙ্গের শিল্পক্ষেত্রে এক সর্বনাশা বন্ধ্যাত্ব এমনই সর্বগ্রাসি চেহারা ধারণ করেছে যে এই রাজ্যের ভবিষ্যত সম্পর্কে সাধারণ মানুষের মনেও দেখা দিয়েছে ঘোরতর আতঙ্ক। নতুন নতুন শিল্প সংস্থা গড়ে ওঠা দূরে থাক, যে শিল্পসংস্থাগুলি এই রাজ্যে এতকাল সচল ছিল, একে একে সেগুলির দরজাও বন্ধ হয়ে যাচ্ছে।" শেষে লিখছে 'বামফ্রন্টের অন্যতম শরিক সি পি আই নেতা ও রাজ্য সভার সদস্য গুরুদাস দাশগুপ্ত রাজ্য সরকারকে সরাসরি দায়ী করেছেন বামফ্রন্টকেই। তিনি গত রবিবার পানিহাটিতে বিক্ষুব্ধ সি পি আই (এম)-এর এক সম্মেলনে সরাসরি প্রশ্ন উত্থাপন করে বলেছেন ; বামফ্রন্ট সরকার যদি সংগ্রামের হাতিয়ার হয়, তাহলে শ্রমিক স্বার্থে আন্দোলন গড়ে তোলার প্রতিবন্ধকতা কোথায়? তিনি বলেছেন, আমরা তো সব সময় বলে আসছি বামফ্রন্ট সরকার শ্রমিক দরদি সরকার। তাহলে সারা দেশের মধ্যে এই রাজ্যে সব থেকে বেশি শ্রম দিবস নষ্ট হচ্ছে কেন? কেনই বা একের পর এক কারখানায় লক আউট হচ্ছে?

সি পি আই এই কথা বলেছেন, একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তবে এখানে এসে হয়তো অন্য কথা বলবেন। যেখানে একটা শিল্পের যুগসন্ধিক্ষণ সেখানে ট্র্যাডিশনাল ইন্ডাস্ট্রিয়াল স্টেটকে ডেমোক্রেটিক মার্কেটের কম্পিটিশনে যেতে গিয়ে চরম বিপদের সম্মুখীন হচ্ছে। একটা ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই বিপর্যয় যৌথভাবে রোধ করে শিল্পে অনেক অগ্রগতি করা সম্ভব যেকথা গুরু দাস বাবু বলেছেন, তিনি যথাযথ ভাবেই বলেছেন। সবচেয়ে মজার বিষয় এই মন্ত্রী মহাশয় এককালে বিভিন্ন ধরনের গণ ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত ছিলেন কিন্তু সেই মন্ত্রীই রাইটার্স বিল্ডিংসের ঠাণ্ডা ঘরে বসে অন্য কথা বলেন। উনি এককথায় আমাদের টুটি টিপে রেখেছেন। আমাদের কিছু বলার ক্ষমতা নেই। আগে আমাদের ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করার অধিকার ছিল, সেখানে ট্রেড ইউনিয়ন নেতাদের কিছু বলার ক্ষমতা ছিল। এখন সেই সব পাল্টে গেছে। আগে একটা সময় ছিল আমাদের দাবি নিয়ে আমরা মিনিস্টারের ঘরে বসে আলোচনা করতে পারতাম। কিন্তু আজকে আমরা বাটা, ডানলপ প্রভৃতি কারখানার মালিকদের চ্যাটার্ড অফ ডিমান্ড নিয়েই আলোচনায় বসতে হয়। সেখানে শ্রমিকদের দাবি এখন অনেক কমে গেছে। আজকে মালিকপক্ষের ৭৪টি দাবির পরিপ্রেক্ষিতে শ্রমিক স্বার্থে চাকুরির নাম করে তাদের কে কি অবস্থায় ফেলা হয়েছে চিন্তা করে দেখুন। তারই আমলে শ্রমমন্ত্রী থাকাকালীন বাটায় যেখানে একদিন ১৪ হাজার শ্রমিক কাজ করতো আজকে সেখানে ভ্রান্তনীতির ফলে আজকে সেখানে লাইসেন্স ম্যানুফ্যাকচারিং থেকে ট্রেড লাইসেন্সে নিয়ে আসায় আট হাজার সাড়ে আট হাজার লোক সেখানে কাজ করছে। নতুন নতুন বিনিয়োগ সেখানে দূরে থাকুক, নতুন নিয়োগ তো দূরের কথা পুরানো যা আছে তাদেরই ঠিকমতো রক্ষা করতে পারছেন না। আপনারাই এক সময়ে ম্যাল্টি ন্যাশনাল কোম্পানির বিরুদ্ধে সোচ্চার হয়েছিলেন আর আপনারই আজকে তার প্যাট্রোনাইজ করছেন। আমার কাছে একটা ছবি আছে দেখাতে

পারি কিভাবে ওয়েবেলের সবাই মুখ্যমন্ত্রীকে ডিয়ার বলে সম্বোধন করে কথা বলেছেন। সেই কপি আমার কাছে আছে আপনাকে দিয়ে দিতে পারি। এটাই হচ্ছে একটা নীতির প্রশ্ন, এখানে কোনও কংগ্রেস কমিউনিস্টের প্রশ্ন নয়। আমরা যখন মন্ত্রী সভায় ছিলাম তখন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানিকে এক্সটেনশন দেওয়ার অনুমতি দেওয়ার সুপারিশ করেছিলাম। তখন এই মুখ্যমন্ত্রীই এর বিরোধিতা করেছিলেন এবং চিঠি লিখে বলেছিলেন যে আপনারা যদি মাল্টি ন্যাশনালের সুযোগ দেন তাহলে সর্বনাশ হয়ে যাবে। তখন আপনারাই ছিলেন মাল্টি ন্যাশনালের বিরুদ্ধে সবচেয়ে বড় প্রবক্তা। আর আজকে আপনারাই সবচেয়ে বড় পৃষ্ঠপোষক হয়ে পড়েছেন এই মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলির। আজকে এই ভ্রান্ত নীতির ফলে দেশের শ্রমিকরা মরছে। আমাদের এই ভ্রান্ত নীতির ফলে দেশের সর্বনাশ হয়ে যাচ্ছে। স্টেটসম্যান পত্রিকা একটা ভালো কাগজ, সেই স্টেটসম্যানে একটা interested খবর বেরিয়েছে, সেই কাগজটা আমি পড়ে শোনাচ্ছি। সেখানে বলা হয়েছে the total lakh days and the suspension of works and the business is sharply increased in West Bengal. A report labour in West Bengal was placed in the West Bengal Legislative Assembly on Tusday reveal the industrial relation in the state. The report stated that the employees generally had been trying to force the workers to accept the terms like the reduction of the work force. The review makes special mention of the new alarming trend. এটার উদ্দেশ্য হল কি এরা প্রোভোকেশন করছে, ইন্ডাস্ট্রি চালানোর ক্ষেত্রে বা ইনফরমেশন অফ মানি করছে। মালিকরা প্রভিডেন্ড ফান্ডের টাকা মেরে দিচ্ছে। ই এস আইয়ের টাকা মেরে দিচ্ছে। তারপর আপনার চোখের সামনে তারা কোম্পানি লক-আউট করে বেআইনিভাবে কারখানা বন্ধ করে দিচ্ছে এবং বন্ধ করে একটা চাবি লেবার মিনিস্টারের হাতে দিচ্ছেন আরেকটা চাবি নিয়ে বাড়ি চলে যাচ্ছেন।

আমি যতবার বলবার চেষ্টা করেছি মন্ত্রী মহাশয়কে ততবার মন্ত্রীমহাশয় বলেছেন আমাদের কিছু করবার উপায় নেই। সব আদালতে চলে যাচ্ছে। লক-আউটকে ইললিগ্যাল ঘোষণা করুন, কোর্ট দেখে আপনি বাকিগুলির বিরুদ্ধে স্টেপ নিতে ভুলে গেলেন। প্রভিডেন্ড ফান্ডের ১০৮ কোটি টাকা এটা শ্রমিকদের হার্ড আর্নড মানি চুরি হয়ে গিয়েছে। ই এস আই থেকে ৮ কোটি টাকা চুরি হয়ে গিয়েছে, ওয়াকারদের টাকা এইভাবে নয়ছয় হচ্ছে। সেই টাকা আদায় করে দেবার জন্য সরকারের উপযুক্ত আইন আছে। প্রয়োজনে স্থাবর, অস্থাবর সমস্ত সম্পত্তি বাজেয়াপ্ত করে কোমরে দড়ি দিয়ে তাকে জেলে ভরতে পারেন। এর জন্য তো রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার দরকার নেই। যেগুলি করবার ক্ষমতা আছে সেইগুলিই তারা করছেন না। কোন অদৃষ্ট শক্তি যে বাধা দিচ্ছে জানি না। আপনারা পাবলিক সেক্টর সম্বন্ধে বলেছেন, পাবলিক সেক্টরের স্টেট গভর্নমেন্টের যে সমস্ত আন্ডারটেকিংগুলি আছে তাদের যে দুরাবস্থা তার বিরুদ্ধে আন্দোলন করার জন্য কোনও ভূমিকা দেখা যাচ্ছে না, এটা কংগ্রেস কমিউনিস্টের প্রশ্ন নয়। আজকে স্টেট গভর্নমেন্টের একটি সংস্থা কৃষ্ণাগ্লাস সেখানে দেখা যাচ্ছে যে, আজকে যারা সরাসরি আগুনের সামনে দাঁড়িয়ে কাজ করে সেই সমস্ত শ্রমিকরা একটা মিনিমাম ওয়েজেসের নাম করে যা পাচ্ছে তাকে কোনও মতেই মিনিমাম ওয়েজেস বলা যায় না। অনেক লড়াই করে ইন্টেরিম রিলিফ-র অর্ডার বের করা হয়েছে

যখন ৪০০ টাকা ইন্টেরিম রিলিফের অর্ডার বের হল তখন সি পি আই-র লোকাল কমরেডরা বলল এটা যদি করা হয় তাহলে আই এন টি ইউ সি-র নাম হয়ে যাবে। নগদ টাকা আজকে যে ফেরৎ এল, এই রকম কোনও নজির আপনারা দেখাতে পারেন। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বারবার বলেছি কেন এই জিনিস ঘটছে। আজকে ৫ পারসেন্ট শ্রমিক টি বি তে ভুগছেন তার জন্য ওরা কিছুই করছেন না। এই নক্কারজনক কাজের কোনও তুলনা আছে? ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কারখানা দেখুন কি অবস্থা, আজকে সেটা সরকার অধিগ্রহণ করেছে। অধিগ্রহণটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে অধিগ্রহণ হওয়ার পরে কতখানি ইকনমিক্যালি ভায়াবেল করতে পেরেছেন? শ্রমিক কর্মচারিদের কতটা উপকার করতে পেরেছেন? নতুন লোক নিয়োগ ছেড়েই দিন। এই কোম্পানির আই এন টি ইউ সি-র নেতারা যারা বছরের পর বছর গেটে ধর্না দিয়েছে তাদেরকে বেছে বেছে ছাঁটাই করা হচ্ছে, এর পরেও কি একে প্রগতিশীল সরকার বলা যায়। স্যাক্সবি ফার্মার কি অবস্থা—যখন কংগ্রেস সরকার ছিল তখন খুব ভালো অবস্থায় ছিল তাকে ইকনমি ভায়াবেল বলে ঘোষণা করে আবার তাকে, নন-ইকনমি ভায়াবেল বলার একটা চেষ্টা চলছে। সেখানে শ্রমিক ছাঁটাই করা হচ্ছে, সেখানে মাথাভারি একটা প্রশাসন গেড়ে বসেছে। ম্যাকিন্তোষ অ্যান্ড ম্যাকিন্তোষের কি অবস্থা? আজকে তাকে ন্যাশনালাইজড করে আবার তাকে ডি-ন্যাশনালাইজড করার চেষ্টা চলছে। কোথাও কি এই রকম নজির দেখেছেন যাকে ন্যাশানালাইজড করে আবার ডি-ন্যাশানালইজড করা হয়েছে? ওনারা কি বললেন আমি জানি না। কিন্তু আমার কাছে এই রকম পরিকল্পনা ভুরি ভুরি নজির আছে আজকে ওনারা তো চোখবুজে বসে আছেন। গত এক সপ্তাহে ৪/৫টি জুট মিল বন্ধ হয়ে গেছে, নস্করপাড়া, মেঘনা, বজবজ জুট মিল বন্ধ হয়ে গেছে। আজকে বজবজ জুট মিলকে সিক বলে ঘোষণা করে বন্ধ করে দেওয়া হল। কেন পোদ্দারকে ডেকে ধমক দিলেন না। কোথাও দেখেছেন প্রোডাকশনের সঙ্গে ওয়েজকে জুড়ে দেওয়া হয়েছে, এইভাবে একটা চক্রান্ত করে জুট মিলকে বন্ধ করে দেওয়া হয়েছে। একবার যদি ডেকে ধমক দিতেন তাহলে ক্ষমতা থাকত না বজ বজ জুট মিল বন্ধ করার। আপনাদের ইঙ্গিত মদত যদি না থাকত তাহলে এই ৫ হাজার শ্রমিক এবং তাদের পরিবার নিয়ে ২০ হাজার লোককে অনাহারে যেতে হত না। আমরা বলেছিলাম পশ্চিমবঙ্গের এই জুট শিল্পের মৃত্যু হতে পারে না। কারণ যে, শিল্পে ডোমেসটিক কনজামপশন হয় ৮০ পারসেন্ট, ডোমেসটিক মার্কেট যার ৮০ পারসেন্ট সেই ব্যবসায়ের মৃত্যু হতে পারে না। পশ্চিমবঙ্গের বাইরে ভারতবর্ষের মানুষ ভাবতে পারে ২ লক্ষ কি ৩ লক্ষ মানুষের ব্যাপার, কিন্তু এটা তা নয়, ৩০ লক্ষ মানুষের ব্যাপার। আমরা বলেছিলাম আসুন, আপনারা এবং আমরা মিলে একসঙ্গে গিয়ে যদি বলি যে সিন্থেটিকের ব্যবহার করা বন্ধ করতে হবে, জুট শিল্পকে বাঁচাতে হবে আপনারা এলেন না। কেন্দ্রীয় সরকার যে সমস্ত স্টেপস নিয়েছে তা বিচার করতে হবে। ইন্দিরা গান্ধীর সময় ৬টি ন্যাশনাল জুট মিল, এশিয়ার সবচেয়ে বড় যে জুট শিল্প সব জুট শিল্পে ৩ কোটি টাকা লোকসান হত, সেই ৬টি জুট মিলকে বাঁচাবার চেষ্টা করা হচ্ছে। র জুটে যে ডিসট্রেস সেল হচ্ছে সেখানে ২/৩ কোটি টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে। যদিও সেখানে ত্রুটি আছে সেগুলির ফলো আপ রেগুলার করতে হবে। সিন্থেটিকের ব্যবহার বন্ধ করার জন্য আন্দোলনের ফলে কেন্দ্রীয় সরকারের কাছে সুফল পেয়েছি। কেন্দ্রীয় সরকারের কাছে জোর করে বলতে হবে সিন্থেটিক কমপ্লিট বন্ধ কর, শুধু কমপ্লিট বন্ধ করা নয় তার সঙ্গে বলতে হবে

[3-05 — 3-10 P.M.]

এফ সি আই, সিমেন্ট, ফুড কর্পোরেশনকে যে সেকেন্ড হ্যান্ড গানি ব্যাগ ব্যবহার করতে হবে। তা যদি হয় তাহলে ৮০ পারসেন্ট মার্কেট পাওয়ার সম্ভাবনা আছে, আর ২০ পারসেন্ট বাইরের মার্কেটে বিক্রি করে ৩০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করা যাবে। এই শিল্পে মূলধন আমাদের কমে যাচ্ছে সেদিকে কোনও লক্ষ্য দেননি। এমন আইন করেছেন যে আইনে পার্টির লোক, মিল মালিকের দালাল এবং নিজেদের কর্মী একত্রিত হয়ে যে কারখানা ইকনমিক্যালি ভায়েবল নয়, লিকুইডেশনে চলে গেছে সেগুলিকে নিয়ে আপনারা কামড়াকামড়ি করছেন, ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে টাকা নিয়ে আবার ৩ মাস পরে বন্ধ করে দেওয়া হচ্ছে। তাদের এই দপ্তরের প্রয়োজন কি আছে? আমি মনে করি এই দপ্তর তুলে দেওয়া দরকার। আপনি ২৬টা কমিটি করেছেন। স্যার, আপনি যদি ট্রেড ইউনিয়ন করতেন আপনাকে মেরে দিত। ২৬টা কমিটির একটা কমিটিরও মিটিং ডাকে না। এমপ্লয়মেন্টের মাধ্যমে লোক নেওয়ার কথা, আমি বলতে পারি শতকরা ৯৯ ভাগ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে লোক নেওয়া হয় না। কখনও কখনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে ২/১ জন যায়, তাও পার্টির লোক ছাড়া সাধারণ লোককে নেওয়া হয় না। তারপর একটা নতুন আরম্ভ হয়েছে—এক সময় ভয়ঙ্করভাবে চিৎকার করেছেন অটোমেশন কমপিউটারের বিরুদ্ধে। আজকে সারা পশ্চিমবঙ্গে কমপিউটার এবং অটোমেশন ছেয়ে গেছে। আমি ছোট বেলায় যখন পড়াশুনা করতাম তখন দেখেছি এল আই সি-র সামনে লাল ঝাণ্ডা লাগিয়ে অটোমেশনের বিরুদ্ধে আন্দোলন হচ্ছে, আজকে আধুনিকীকরণের নাম করে নিউ টেকনোলজির সফিসটিকেটেড টেকনোলজির নাম করে এই সরকার তার প্রবক্তা হয়ে দাঁড়িয়েছে। আমরা আই এন টি ইউ সি-র পক্ষ থেকে বলেছি আমাদের দেশ হংকং, সাউথ কোরিয়া নয়, আমরা কনসেপ্ট অব এমপ্লয়মেন্টের পথে বাধা দিতে পারি না, সেখানে মানুষের পরিবর্তে মেশিন ব্যবহার করা ক্রিমিন্যাল অফেন্স। এতে এই জেনারেশনের কত ক্ষতি হচ্ছে, জানি না পরবর্তী জেনারেশনের কি সর্বনাশ হয়ে যাচ্ছে। আন্তর্জাতিক ক্ষেত্রে যেখানে কমপিটিশন হচ্ছে সেখানে এই রকম ক্ষেত্রে মডার্নাইজেশন হোক—ডিফেন্সে আধুনিকীকরণ হোক আপত্তি করব না, কিন্তু ক্যালকাটা কর্পোরেশনে ঢালাও আধুনিকীকরণ করা হচ্ছে কেন, কমপিউটার বসানো হচ্ছে কেন? তার ফলে জব পোটেনসিয়ালিটিজ, অ্যাভিনিউ পোটেনসিয়ালিটিজ জিওমেট্রিক্যালি হারে কমে যাচ্ছে। একবার বুঝতে পারছেন না পরবর্তীকালে কি হবে?

আজকে এই সাংঘাতিক অবস্থা যদি আপনারা উপলব্ধি করতে না পারেন তাহলে দেখবেন ফার্স্ট ক্লাশ গ্র্যাজুয়েট এবং ইঞ্জিনিয়ার ছেলেরা চাকুরির জন্য দরজায় দরজায় ঘুরবে। সেদিন আমি বলেছিলাম এই মডার্নাইজেশনের নামে কি জিনিস চলছে। শুধু টেকনিক্যাল কনসেপ্ট দিয়ে মডার্নাইজেশনের কথা বলা ঠিক হবে না। ওয়ার্কারদের কথা বাদ দিয়ে, অর্থাৎ তাদের সেফটির কথা বাদ দিয়ে মডার্নাইজেশনের কথা বলা ঠিক হবে না। শ্রমিকরা যে বস্তিতে থাকে সেটাকে মডার্নাইজেশন করা হবে না? শুধু মেশিনকে মডার্নাইজ করে উৎপাদন বাড়াব এই যদি আপনাদের কনসেপ্ট হয় তাহলে সেটা সাকসেসফুল হবে না। একটা শ্রমিক শোষিত হলে সেখানে উৎপাদন বাড়বে না। আপনারা মডার্নাইজেশনের যে কনসেপ্ট গ্রহণ করেছেন তার প্রতিবাদ করছি। মডার্নাইজেশনের কনসেপ্ট সবদিকে ছড়িয়ে দেওয়া উচিত।

[3-15 — 3-25 P.M.]

আপনার লেবার ডিপার্টমেন্ট সেটা করছে কি? আমরা এই ব্যাপারে আপত্তি জানিয়েছিলাম কিন্তু আপনারা বাধা দিয়েছেন। এই সরকার বলছে যেখানে ডেমোক্রেটিক আন্দোলন হবে সেখানে পুলিশ যাবে না। কিন্তু গতকালের একটা ঘটনা জানাতে চাই, ট্রেড ইউনিয়ন আন্দোলনে পুলিশ গিয়ে মেরে শেষ করে দিয়েছে। মালিকের স্বার্থে, মালিকের পক্ষ অবলম্বন করে এই যে পুলিশ দিয়ে শ্রমিকদের ঠ্যাঙ্গানো হল এর কোনও প্রতিবাদ আপনারা করেছেন কি? আপনারা ষড়যন্ত্র চক্রান্ত করছেন না? ডানলপে যখন আন্দোলন হয় তখন আমরা কিছুটা আদায় করতে পেরেছিলাম। কিন্তু ওদের নিজেদের মধ্যে ঝগড়ার জন্য ৭/৮ মাস পর সেই ডানলপ হস্তান্তরিত হয়ে খুলল। প্রবীর সেন গুপ্ত এবং মহম্মদ ইসমাইলের মধ্যে ঝগড়ার জন্য সব শেষ হয়ে গেল। লক্ষ করলে দেখবেন এখন ওদের ট্রেড ইউনিয়ন অফিসে দুটি লাল পতাকা উড়ছে দমদমে এইচ এম ভি তে ৬০০ লোক ছাঁটাই হয়েছে এবং আরও শুনছি ছাঁটাই হবে। সেখানে নাকি লোক উদ্বৃত্ত। এই ব্যাপারে লেবার মিনিস্টার কিছু বলতে পারবেন না। হয় তাকে এই ছাটাই অ্যাকসেপ্ট করতে হবে, আর না হলে পুলিশকে ব্যবহার করতে হবে। টাটা, বিড়লা, গোয়েঙ্কা, ডানকান এবং ছাবারিয়া প্রভৃতিরা লেবার মিনিস্টারকে বেস্ট লেবার মিনিস্টার বলে সার্টিফিকেট দিয়েছেন। শ্রমিকরা তাকে লাঠি মারবে কিনা জানি না। এইচ এম ভি, মেটাল বক্স, এম এম সি নিয়ে কি করবেন আমি জানি না, তবে টাটা, বিড়লা, গোয়েঙ্কা এবং ইদানিং এসেছেন ছাবারিয়া, তারা কিন্তু বলেছেন এরকম ব্রিলিয়ান্ট লেবার মিনিস্টার আর পাওয়া যাবে না। আমি আর একটা কথা উল্লেখ করে আমার মূল বক্তব্যে আসব। আপনি মিনিমাম ওয়েজের কথা বলেছেন, কিন্তু আমি জানি সি পি এম-এর সমর্থন পুষ্ট জোতদাররা গ্রামে ওই মিনিমাম ওয়েজ কিন্তু শ্রমিকদের দিচ্ছেনা। আপনি এটা লিখে রাখুন এবং চেষ্টা করলে আপনাদের পার্টি সোর্স থেকে জানতে পারবেন যে সমস্ত ছোটখাটো জমিদার জোতদার এখনও আছে এবং যারা আপনাদের খাতায় নাম লিখিয়েছেন তারা ওই মিনিমাম ওয়েজ দিচ্ছে না। তারপর এই যে বাংলাদেশ থেকে ইনফিলট্রেশন হচ্ছে, হাজার হাজার লোক শহর এবং শহরতলীতে কন্ট্রাক্টরের অধীনে মজুর হিসেবে শিল্পে খাটছে তারাও ওই মিনিমাম ওয়েজ পাচ্ছে না। দিনে ৭/৮ টাকা মজুরিতে তার খাটছে। এতে দুদিকে থেকে ক্ষতি হচ্ছে। একদিকে ইনফিলট্রেশন পাকাপোক্ত হচ্ছে এবং অন্যদিকে মিনিমাম ওয়েজ না দিয়ে কাজ করানোর ফলে তারা কাজে ফাঁকি দিচ্ছে। গ্রামে বা কোথাও মিনিমাম ওয়েজ দিচ্ছে না। আপনারা এই মিনিমাম ওয়েজের কথা শুধু কাগজে ব্যক্ত করছেন, বক্তৃতায় বলছেন এবং ভোটের আগে বলছেন। আসলে মিনিমাম ওয়েজ কোথাও দেওয়া হচ্ছে না। মিনিমাম ওয়েজ সম্বন্ধে আমি যে আশঙ্কা প্রকাশ করলাম আশাকরি আপনি এর জবাব দেবেন। স্যার আমি লক আউট ও শ্রম দিবস নষ্টের কথা বলছি। লক আউটের ফলে বড় বড় ইঞ্জিনিয়ারিং শিল্পে শ্রম দিবস নষ্টের পরিমাণ দিন দিন বেড়ে যাচ্ছে। রাজ্য সরকারের শ্রম বিভাগ এই ব্যাপারে সম্পূর্ণ উদাসীন। ১৯৮৮ সালের লেবার ইন ওয়েস্ট বেঙ্গলতে একটা তালিকা প্রকাশ করেছেন। তাতে দেখা যাচ্ছে ১৯৮৪ সালের তুলনায় ১৯৮৮ সালে শ্রম দিবস নষ্ট হওয়ার পরিমাণ অনেক বেশি বেড়ে গিয়েছে। প্রায় দ্বিগুণ বেড়ে গিয়েছে। বড় বড় ইঞ্জিনিয়ারিং শিল্পে লক আউট ও ধর্মঘটের ফলে শ্রম দিবস নষ্ট হয়েছে ১১ লক্ষ ৬৪

হাজার ২২৮। ১৯৮৬-৮৭ সালে ১২ লক্ষ ৮৮ হাজার ৮৭৩। কিন্তু আজকে সেটা ৩০ লক্ষ ১৫ হাজার ৪৫৬। অবশ্য ১৯৮৫ সালে এই পরিমাণ কিছুটা কমেছিল ৯ লক্ষ ৯৮ হাজার ৩৮৭। আজকে তাহলে দেখা যাচ্ছে। লক আউটের ফলে শ্রম দিবসের পরিমাণ ক্রমাগত বাড়ছে। আমরা এই লক আউটের বেআইনি বলে ঘোষণা করেছিলাম। ওনাকে বার বার করা হয়েছে। উনি বলছেন বেআইনি ঘোষণা করলে কি করব। উনি তাহলে দেখা যাচ্ছে মালিকদের উপর চাপ সৃষ্টি করতে চান না। আজকে লক আউটকে বেআইনি ঘোষণা করা হত তাহলে অনেক লড়াই করা যেতে পারতো একটা অর্থনৈতিক সুবিধাও পাওয়া যেত। কিন্তু সেটা উনি করবেন না কিছুতেই। তবে আমি বলতে পারি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট-এর ফলে লক আউট ভারতের তুলনায় অনেক হারে কমেছে। যে টাকা নষ্ট হয়েছে ১৯৭৫ ৩৪/৩৫ কোটি টাকা ভারতে। আমি পারসেন্টেজে বলছি এখানে ১১.৫ ছিল ১৯৮৫-৮৬ সালে ৮.১%। কিন্তু আজকের কারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে এবং তাতে অর্থনৈতিক ক্ষতি হচ্ছে সারা পশ্চিমবাংলায় বিশেষ করে ইনফ্লেশন রেট বেড়ে যাচ্ছে। এই পশ্চিমবাংলায় ওনাদের আমলে কেসোরাম কটন মিলে ২৮ মাস বন্ধ হওয়ার ফলে ১২শত শ্রমিকেরা খেতে না পেয়ে মরেছে। সি কে ডবলিউ-তে ১৩ মাস বন্ধ হওয়ার ফলে ৪ শত শ্রমিক আত্মহত্যা করেছে। একটা ব্যবস্থাও নেওয়া হয় নি। এবং একটা ত্রিপাক্ষিক বৈঠক হয় নি। আই টি সিতে সি আই টি ইউ ৭৫ জন মরেছে। সেখানে বি আর স্কীম চালু করলে আশা করি রেট্রসপেকটিভ বেনিফিট শ্রমিকরা পেতে পারতো। আপনারা মাল্টি ন্যাশনালদের পক্ষে তাই এই অবস্থা হচ্ছে। ইউনিয়ন কারবাইডের কি অবস্থা তা আপনারা সকলেই জানেন—তাদের আজকে নোটিশ দেওয়া হয়েছে। কলকাতার সব জায়গায় কেবল তারাতলা বাদ—এখনও অবশ্য একজিকিউট করা হয় নি তারাতলায় বাকি সব জায়গায় ইমপ্লিমেন্ট করা শুরু হয়ে গিয়েছে। যেহেতু ভূপালে করা হয়েছে এই তাদের দুয়ো। আজকে একটা খুবই দুঃখের কথা যে যে দেখা যাচ্ছে গোয়েঙ্কাকে যে ইনকাম ট্যাক্স দিতে পারে না তাকে আজকে কালকাটা ইলেকট্রিক সাপ্লাইতে যার ১১/১২% শেয়ার ছিল তাকে মেজর শেয়ার দেবার চক্রান্ত চলছে।

ভয়ানক চক্রান্ত! সি ই এস সি এখন যাও বা চলছে, যদি এই উৎপাদন এবং বণ্টন ব্যবস্থা গোয়েঙ্কার হাতে চলে যায় তাহলে এমন একদিন আসবে যেদিন এই কলকাতার এবং কলকাতার অর্থনীতির সর্বনাশ হয়ে যাবে— আজকে আমি এই ঘোষনা করে যাচ্ছি। সেদিন কিন্তু একটা ভয়ঙ্কর অবস্থা হবে। আমি ইউনিয়ন কার্বাইডের কথা বললাম। এবারে মেটাল বক্সের কথা একটু শুনুন। ১৪ মাস হয়ে গেল, একটা ত্রিপাক্ষিক বৈঠক পর্যন্ত ডাকলেন না। আমি একদিন চিফ মিনিস্টারের কাছে গিয়ে বলেছিলাম যে, আপনি মালিককে ডাকুন, খৈতান হচ্ছে মালিক। খৈতান তখন মালিক ছিল। মেটাল বক্সের ৪টি ইউনিট ছিল। জ্যোতিবাবু নেগোসিয়েট করে ইকনমিক ভায়াবল বিয়ারিং কোম্পানিটি টাটাকে বিক্রি করে দিলেন। খড়গপুরের ৩ নং ইউনিটটি তুলে দিলেন লিকুইডিশনে। ১ এবং ২ নং-এ সিক্রেট ব্যালটে যেহেতু আই এন টি ইউ সি জিতেছে সেই জন্য ঐ ইউনিটে একটি ত্রিপাক্ষিক বৈঠক পর্যন্ত করলেন না। আমি বলেছিলাম, আমার বাড়ির উল্টো দিকে খৈতান পরিবারের বাড়িতে কোটি টাকা খরচ করে বিয়ে দিচ্ছে সেখানে আপনি খেতে গিয়েছিলেন কেন? চিফ মিনিস্টার বললেন ওখানকার সাহেব এসেছে আমার সঙ্গে বৈঠক করবার জন্য, তাই আমি গিয়েছিলাম।

ভাবুন, বিয়ে বাড়িতে বৈঠক হবে তবে মেটাল বক্স খুলবে। পরিনামে কি হল? চোখের উপর খৈতানরা মালিকানা সিফট করে দিল। আমি জানি না কত লোক না খেতে পেয়ে একের পর এক আত্মহত্যা করবে। আজকে একটি জায়গাতেও খৈতান পরিবারকে ডেকে শ্রমিকের স্বার্থে ত্রিপাক্ষিক বৈঠকে বসবার ব্যবস্থা করতে পারেন নি কোনও ট্রেড ইউনিয়নের সঙ্গে। আমাদের সাথেও করাতে পারেন নি। এতে আমাদের লোকেরাই শুধু ক্ষতিগ্রস্ত হয় নি, সিটুর লোকেরাও ক্ষতিগ্রস্ত হয়েছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা এর মধ্যে আছে। আপনি জবাব দেবেন যে, কেন একটিও ত্রিপাক্ষিক বৈঠক হচ্ছে না এই রকম অবস্থা থাকা সত্ত্বেও। আজকে আমি এই কথা বলতে পারি যে, মেটাল বক্সের দুটি ইউনিট যদি ঠিকমতো ভাবে চলে তাহলে আমার বিশ্বাস ওগুলো ইকনমিক ভায়াবল হবে। এটা আপনি করবেন না। কিন্তু কোনও কোনও জায়গায় আপনারা কেন্দ্রীয় সরকারের কথা খুব বড় বিরাট করে বলেন। আমি বেঙ্গল পটারির কথা জানি। ওখানে কেন্দ্রীয় আমলাদের দায়িত্বে ত্রুটি এটা ভালো করে নোট করে নিন—আমি কংগ্রেসের পক্ষ থেকে বলছি, এক হাজার লোক রিটায়ারমেন্টের ব্যাপারে ভলানটারি রিটায়ারমেন্ট বেনিফিট নিয়ে তৈরি হয়ে বসে আছে— ৮০ কোটি টাকা বসিয়ে বসিয়ে খালি মাইনে দিয়েছেন। কেন্দ্রীয় সরকার যদি ১২ থেকে ১৪ কোটি টাকা প্রোডাকশনের জন্য দেয় তাহলে আজকে এই কারখানাটি ভায়াবল হতে পারে। কিন্তু হিটকারি যেহেতু পশ্চিমবাংলার বাইরের কারখনা, তাই ঐ কারখানাটি বাঁচিয়ে রাখার জন্য কোনও এক অজ্ঞাত কারণে বেঙ্গল পটারিকে বন্ধ করে রেখে দেওয়া হয়েছে, যেটা সত্যিকারের ইকনমিক ভায়াবল হতে পারে। আমরা তো ট্রেড ইউনিয়নে কংগ্রেস, কমিউনিস্ট করি না। সেদিন কাগজে পড়লাম জ্যোতিবাবু বলেছেন, "আমাদের কিছু প্রশংসা করুন, ভগবান আপনাদের দেখবে।" আপনাদের ভগবান তো মার্কস—আমরা নির্ভেজাল আলোচনা, সমালোচনা ট্রেড ইউনিয়ন নিয়ে করতে চাই অন্ততঃ সেখানে একটু প্রশংসা করবেন। তাতে মার্কস নামক ভগবান আপনাদের কিছু আশীর্বাদ করবে। স্যার, ম্যাকলিন মেগরে ভি আর এস চালু করা হয়েছে। শ্রমমন্ত্রকের সহায়তায় লোক ছাঁটাই হয়েছে ব্যাপক ভাবে। মলেস ফ্যাক্টি বন্ধ করে দেওয়া হয়েছে। সুলেখা কারখানার মালিক সিটু নেতাকে চিঠি দিয়েছে যে, ৪১৮ জন শ্রমিকের মধ্যে ৭১ জন লোককে নিয়ে তারা কারখানাটি খুলতে চায়। সেখানে কেন ত্রিপাক্ষিক বৈঠক হচ্ছে না? সুলেখার পাশেই বেঙ্গল ল্যাম্প রয়েছে যতীন চক্রবর্তীর। এখানে যেহেতু রাজনৈতিক কারণ আছে তাই তড়িঘড়ি করে বেঙ্গল ল্যাম্প খোলবার জন্য ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশনের সঙ্গে কথা বলা হচ্ছে। আর তার পাশে কোম্পানি সুলেখাকে ৪১৮ জন শ্রমিক নিয়েই আমরা খুলতে চাই, অথচ সেখানে একবারও ত্রিপাক্ষিক বৈঠক ডাকার চেষ্টা করা হচ্ছে না। রাজনৈতিক কারণ থাকলে করবেন, আর রাজনৈতিক কারণ না থাকলে উনি আলোচনায় বসবেন না। যেমন করছেন বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে এখানে ট্রেড ইউনিয়নের ব্যাপার আছে, আমি তাই বলে যাব। শুধু মাত্র যতীন চক্রবর্তী আর জ্যোতিবাবুর চিঠির ব্যাপার নয়। আপনি এমন একটা ডেট দিয়ে দিয়েছেন যেটা হচ্ছে ১০ তারিখ। ৯ তারিখে উনি হাওয়ায় উড়ে চলে যাবেন ফট করে, আর আপনি এটা ১০ তারিখে নিয়ে আসছেন। এই মানুষটি না থাকলে আলোচনা করা যায়? বেঙ্গল ল্যাম্প হচ্ছে আজকে ইসু অব দি ডে। এই রাজ্যের একটা বড় জিনিস এর সঙ্গে ব্যাপক ভাবে যুক্ত রয়েছে। উনি ৯ তারিখে চলে যাবেন, আর ১০ তারিখে আলোচনা হবে কি করে? উনি না থাকলে আলোচনা হতে পারে? উনি আই

এল ও প্ল্যানটেশনে যোগ দিতে যাচ্ছেন। আই আই এল ও র মূল মিটিং-এ [illegible] গেছি। আমি দায়িত্ব নিয়ে বলছি যে, উনি যদি দু দিন পরেও যান তাহলে কিন্তু মহাভারত অশুদ্ধ হয়ে যাবে না। প্ল্যান্টেশন সেমিনারের মহাভারত অশুদ্ধ হবে না। উনি ১০ তারিখে আলোচনায় অংশ গ্রহণ করে ১১ তারিখে যান। আমরা কংগ্রেস থেকে প্লেনের টিকিট কেটে দেব। কিন্তু যতীনবাবু না থাকলে বেঙ্গল ল্যাম্প নিয়ে আলোচনা হবে কি করে? এ সর্বনাশ করবেন না।

[3-25 — 3-35 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনার বিমান উড়ে গিয়েছে, কি করবেন পরের ফ্লাইটের জন্য অপেক্ষা করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, উনি ফিরলে করতে পারেন অথবা ওর যাওয়া আটকে করতে পারেন। স্যার, আপনি দেখুন, এলমি কারখানা তিন মাস ধরে লক-আউট করে রাখা হয়েছে। স্যার, একটা লোকের ন্যাচারাল ডেথ হলে তার পোস্ট মর্টেম হয় না কিন্তু তা না হলে পোস্ট মর্টেম করতে হয়। এখানে এক মন্ত্রীর মৃত্যু হল যা ন্যাচারাল মৃত্যু নয়। যদি রিসাফল অব দি মিনিস্ট্রি হবার কারণে হত তাহলে আমরা বলতাম না যতীনবাবু এখানে বিবৃতি দিন কিন্তু তা হয়নি, বেঙ্গল ল্যাম্পের বিষয় নিয়ে বহু বিতর্কের মধ্যে দিয়ে যতীনবাবুকে যেতে হয়েছে কাজেই তার উঠে দাঁড়িয়ে বলা উচিত ছিল। ইট ইজ এ কোয়েশ্চেন অব এথিকস।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, ওনার মরালিটিটা আপনি ঠিক করবেন না। আপনি আপনার মরালিটিটা ঠিক করুন, বাকিটা ছেড়ে দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার আমার মানসিকতা হল, আমাকে নিজেকে মরালি ওয়েল ইক্যুইপড হতে হবে এবং অপরেও তা যাতে হতে পারে সেটা দেখতে হবে। অন্যায় যে করে আর অন্যায় যে সয় দুজনেই সমান দোষী। আমি যদি কোনও অন্যায় করি সেটাও যেমন দোষের ব্যাপার তেমনি অপরে অন্যায় করছে সেটা দেখে আমি সহ্য করি তাও সমান দোষের। যেকোনও মন্ত্রীর উচিত ছিল যে কি কারণে তিনি আজকে আমাদের পাশে বসেছেন সে সম্পর্কে বিবৃতি দেওয়া। যখন ওখানে বসতেন তখন আমরা বলতাম তিন ফুট মন্ত্রীর ৬ ফুট দুর্নীতি, এখন আমাদের পাশে এসে বসেছেন, কাজেই ওর কি উচিত নয় আসল কথাটা বলা? স্যার, কেশোরাম রেয়নে এখনও লক আউট চলছে। ৮টি চটকল বন্ধ। কয়েকটি সুতাকল বন্ধ। এবারে আমি স্মলস্কেল ইন্ডাস্ট্রিজের কথায় আসছি। ৩৮ হাজার স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ বন্ধ। পশ্চিমবঙ্গে এমন একটি জেলার কথা আমি জানি যেখানে শ্রমিকরা গণ-আত্মহত্যা পর্যন্ত করতে গিয়েছিল। মুর্শিদাবাদে বিড়ি শ্রমিকরা দালালদের অত্যাচারের গণ-আত্মহত্যা পর্যন্ত করতে গিয়েছে। ভারতবর্ষে এমন কোনও রাজ্য আপনারা দেখাতে পারবেন। যেখানে শুধু অর্থনৈতিক কারণে এবং শ্রমিকদের উপর অত্যাচারের কারণে তারা গণ আত্মহত্যা করতে গিয়েছে? আমরা বারবার বিড়ি শ্রমিকদের ন্যূনতম হেলথ সেফটির কথা, দালালদের হাত থেকে বাঁচানোর কথা বলেছি কিন্তু কিছুই করেন নি। সেন্ট্রাল গভর্নমেন্ট একটা হাসপাতাল

তাদের জন্য করে দেবার ব্যবস্থা করছে; রাজ্য সরকার থেকে ফুটো পয়সা পর্যন্ত দেন নি। এইসব অত্যাচার, স্বাস্থ্যের ব্যপারে দৃষ্টি না দেওয়া প্রভৃতি কারণে তারা গণ আত্মহত্যা পর্যন্ত করতে গিয়েছে। স্যার, প্রত্যেক বছর গড়ে ৮ হাজার ৫১০টি করে কারখানা বন্ধ হচ্ছে। ওভার অল ডেলি ওয়ার্কাস ইন মেজর ইন্ডাস্ট্রিজ ৯ হাজার ৭৬৫ জন ১৯৮৬ সালের রেকর্ড পর্যন্ত ছাঁটাই হচ্ছে। সারা ভারতবর্ষে নথিভুক্ত বেকারের সংখ্যা যেখানে তিন কোটি সেখানে পশ্চিমবঙ্গেই এর সংখ্যা হচ্ছে ৪৫ লক্ষ ৭৭ হাজার। এই অবস্থার মধ্যে স্যার, আমরা আছি। শিল্পক্ষেত্রের কি করুন চিত্র এর মধ্যে দিয়ে ফুটে উঠছে সেটা স্যার, বুঝতে পারছেন। তার অনিবার্য কারণ হিসাবে কি হচ্ছে সেটা স্যার, এবারে বলি। বিলো প্রভার্টির যে পারসেন্টেজ সেটা পশ্চিমবঙ্গে সবচেয়ে ব্যাপক। পশ্চিমবঙ্গের পারসেন্টেজ হল ৩৯.২। কেরালায় ২৬.৮, মহারাষ্ট্রে ৩৬.৪, অন্ধ্র প্রদেশে ৩৬.৩, অল্ ইন্ডিয়াতে ৩৭.৪ আর পশ্চিমবঙ্গের হচ্ছে ৩৯.২। সেটাও কিন্তু আপনি, তার কারণ আপনি শিল্পকে সর্বনাশ করে দিয়েছেন। বিদ্যুতের কথা আমি আর নতুন করে বলতে চাই না। আপনারা বিদ্যুতের যে হাল করেছেন তার উপরে আজকে আবার বক্রেশ্বরের ব্যাপারটা জড়িয়ে দিয়েছেন। আপনারা কখনও বলছেন যে বাপী লাহিড়িকে দিয়ে করাবেন, আবার কখনও বলছেন যে মিঠুন চক্রবর্তীর নাচ দিয়ে করাবেন। আমার জানা নেই যে এত বড় মেজর প্ল্যান্টের পরিকল্পনা বাপী লাহিড়ির গান দিয়ে বা মিঠুন চক্রবর্তীর নাচ দিয়ে সম্ভব হতে পারে। আপনারা কি সমস্ত কথাবার্তা বলেন, আমার সব গোলমাল হয়ে যায়। স্যার, আমার সময় নেই, আমি একটা জাতীয় পর্যায়ের কথা ওনাকে ভাববার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করব। এই জাতীয় পর্যায়ের ব্যাপারটা উনি জানেন। উনি জানেন যে আমরা guided by the industrial dispute Act. এই ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে আমাদের ৯টি রেকগনাইজড সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন আছে, আমরা একসঙ্গে বলেছিলাম যে এটাকে পরিবর্তন করা হোক। এই নিয়ে বহু ত্রিপাক্ষিক মিটিং হয়েছে। মিটিং এবং কনফারেন্স হবার পরে স্থির হয় যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের একেবারে খোল নলচে পাল্টানো হবে। প্রধান মন্ত্রী রাজীব গান্ধী সিমলাতে শ্রমিকদের উদ্দেশ্যে ঘোষণাও করেন এবং সঙ্গে সঙ্গে পার্লামেন্টে একটা ড্রাফট বিলও পেশ করেন। কিন্তু সঙ্গে সঙ্গে সমস্ত লেফট পার্টির লোকেরা যারা এক সময়ে এটা এগ্রি করেছেন তারা একটা ধুঁয়ো তুলে সেটাকে কালো বিল বলে চিৎকার করে আটকে রেখে দিয়েছেন। এটা কিসের জন্য? ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট, এই বইয়ের টাইটেলটা পর্যন্ত পরিবর্তন হওয়া দরকার। আমরা পৃথিবীর যেখানে গেছি সেখানে দেখেছি যে ইন্ডাস্ট্রিয়াল রিলেশনস অ্যাক্ট আছে। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট মিনস ডিসপিউটস একজিস্ট করছে, এটাকে স্বীকার করে নিয়ে অ্যাক্ট তৈরি করা হয়েছে। আমরা ইন্ডাস্ট্রিয়াল রিলেশনস অ্যাক্ট বলেছি। সেটাতেও আপত্তি করা হয়েছে। আপত্তি করলেন কোথায়? আমরা বলেছিলাম ভেরিফিকেশন। চুরি হচ্ছে আপনি তো জানেন সেই সর্বনাশের কথা। এমনভাবে শ্রমিকদের সংখ্যা দেখানো হচ্ছে যে আপনারা নিজেরাও তার দ্বারা ভুক্ত ভোগী। কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে ভেরিফিকেশন ইন্ট্রোডিউস করা হবে। ভেরিফিকেশন না হলে কি হচ্ছে? ইউ টি ইউ সি লেনিন সরণী যারা ওদের চেয়েও বেশি সংখ্যা দেখিয়ে দিচ্ছে। ফোনের বই থেকে একগাদা নাম ও অ্যাড্রেস তুলে নিয়ে দেখিয়ে দিচ্ছে। সিটুর চেয়ে ওদের সংখ্যা বেশি বলে কেন্দ্রীয় সরকার-এর কাছে ওরা বেশি প্রতিষ্ঠিত। কোনও কোনও জায়গায় যেমন প্ল্যান্টেশনে ইউ টি ইউ সির, এদেরটা সিটুর

[3-35 — 3-45 P.M.]

চেয়েও বেশি। কিন্তু আই এল ও তে যাচ্ছে কে? আই এল ও তে আই এন সি ইউ সি স্বীকৃত আর এরা স্বীকৃত। কাজেই চুরি হচ্ছিল বলে আমরা ভেরিফিকেশন সিস্টেম চালু করছি। এতেও আপত্তি করেছেন। ভেরিফিকেশন অবশ্য ইদানিংকালে ওরা মেনে নিয়েছেন। ভেরিফিকেশন হচ্ছে। বলে আজকে অবস্থা কি হয়েছে জানেন? যিনি স্পোকসম্যান অব দি ওয়ার্কার ছিলেন, আজকে তিনি স্পোকসম্যান হয়ে গেছেন রাইটার্স বিল্ডিংসে। আর একচেটিয়া মালিকদের তাহলে পরিবর্তন কি হচ্ছে? আই এন টি ইউ সির এক সময়ে ৩ লক্ষ সদস্য ছিল। আজকে ১২ লক্ষ ভেরিফায়েড মেম্বারশিপ। এটা স্বীকৃত বাই বোথ দি গভর্নমেন্ট। আমরা চুরি করে ১২ লক্ষ মেম্বার করিনি। তাছাড়াও আমরা একটা সাজেশন রেখেছিলাম। আমি ইন্ডিয়ান লেবার মুভমেন্ট বইয়ের ৩৬২ পাতা থেকে আপনাকে পড়ে শোনাচ্ছি। স্যার, আজকে ইরেসপনসিবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হচ্ছে। এটা কেন হচ্ছে? আমাদের গ্রোথ যদি অব্যাহত না থোকে তাহলে শুধু বক্তৃতা করে আমরা কিন্তু দেশের স্ট্যান্ডার্ড অব লিভিং বাড়াতে পারব না। রোজ রোজ মাইনা দাবি করতে পারি। কিন্তু দাবি করতে করতে এমন একটা জায়গায় গেছে যাতে শুধু নোট ছাপানো হচ্ছে এবং তার ফলে ইনফ্লেশন বাড়ছে, টাকার দাম ৯/১০ পয়সায় চলে গেছে এবং ৫/৬ পয়সায় ডিভ্যালুড হয়ে যেতে পারে যে কোনও সময়ে। এর জন্য কিন্তু আমরা দায়ী থাকছি। সে জন্য আমরা একটা সিস্টেমের সিদ্ধান্ত নিয়েছি যে যেখানে ট্রেড ইউনিয়ন তৈরি হবে তার কালেকটিভ বার্গেনিংয়ের উপরে সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করা হবে। এতে আপত্তি কোথায়? সেখানে বলা হচ্ছে যে, কালেকটিভ বার্গেনিংয়ে হবে, কে সেটা করবে? আমরা বলেছিলাম যে চেক আপ সিস্টেমের মধ্যে দিয়ে হবে। ওদের সেখানেও ভীষণ আপত্তি এবং যার জন্য বিলটা আটকে রেখে দিয়েছেন। ওরা বললেন, না এটা ভয়ানক অগণতান্ত্রিক সিক্রেট ব্যালটের মধ্যে দিয়ে কালেকটিভ বার্গেনিংয়ে যেতে হবে। আমি সবটা পড়ছি না। এখানে আছে It was unanimously agreed that there should be a collective bargaining agent will be decided by the check-off system. Each employees will be free to indicate to the management the union of which he is a member and authorise the management in writing to recover from his union subscription and remit to union. মালিকের হাত কোথা থেকে এলো, লিখে না দিলে তো ইউনিয়নে যাচ্ছে না, ইরেসপনসিবল ট্রেড ইউনিয়ন চলতে থাকবে, যদি আমরা সিক্রেট ব্যালটের মধ্যে ঝুঁকতে যাই। কারণ প্রত্যেকবারই ওরা যদি আট দফা দাবি দেয়, আমরা তাহলে ১৬ দফা দাবি দেব। এবং দেবার ফলে ক্রমাগত লড়াই চলবে। আসলে কিন্তু নির্বাচন কেন্দ্রীক ইউনিয়ন হবে। ট্রেড ইউনিয়নের যে ইতি বাচক ভূমিকা সেটা সর্বনাশ হয়ে যাবে, দেয়ারফোর ওরা চেক অব সিস্টেম কি তা জানেন না, সিক্রেট ব্যালট কি সেটাও জানেন না। শুধু দেনা পাওনা ছাড়া ট্রেড ইউনিয়নের ব্যাপারে কিছু শেখান নি ওরা। স্বভাবতই কিছু গুন্ডামি করে দুর্গাপুরে কিছু চাকরি দেওয়া ছাড়া কিছু শেখাননি। কাজেই আমি কি বলছি, ও কেন কারো ১৪ পুরুষের ক্ষমতা নেই বোঝার। কোনটা চেক অব সিস্টেম, কোনটা সিক্রেট ব্যালট, কোনটার কি ফল, এটা অন্য জায়গার ব্যাপার। আমি অনুরোধ করব আপনি আপনার মাধ্যমে আপনার দলকে রাজি করান যাতে কালেকটিভ বার্গেনিং এর উপর বেশি জোর দেয় যাতে আমাদের গ্রোথ

এবং প্রডাকশন বাড়ে, দেশের মূল্যমান না বাড়ে এবং আমাদেরও অনেক বেশি অর্থনৈতিক সুবিধা হয়। আমি সব শেষে আপনার কাছে অনুরোধ করব, যে সমস্ত বড় বড় কারখানাগুলো বন্ধ হয়েছে, তাদের মধ্যে একটা আছে, আমি আগেই বলেছি সেটা হচ্ছে মেটাল বক্স। মেটাল বক্স সম্পর্কে আগের দিন অনুমতি নিয়ে আমি পয়েন্ট অব অর্ডার তুলতে গিয়েছিলাম, সেখানে বলেছিলাম যে মেটাল বক্সের যে ইউনিট মাদ্রাজে বন্ধ, যার বন্ধু ডি এম কে সরকার, ওতে রয়েছেন, করুণানিধি এসেই ২।। শত টাকা করে তাদের প্রত্যেককে অনুদান দিয়েছেন। উনারও একটা ঐকান্তিক ইচ্ছা থাকার দরকার। আমি একটা ১৬নং ক্লজ দেখিয়ে দিয়ে ছিলাম, সেখানে থেকে কিছু মেটাল বক্সকে দিতে পারে। এইগুলো যদি দেওয়া হয়, আমি তো বলছি না যে কংগ্রেসের লোককে বেছে বেছে দিন। কিন্তু যেখানে যেখানে সবাইকে দিতে পারেন অন্তত পক্ষে মেটাল বক্সের এই লোক গুলোকে এক্ষুনি দেবার ব্যবস্থা করুন। আমি আবার অনুরোধ করছি যে ত্রিপাক্ষিক চুক্তি বাড়ান। মালিকদের উপর চাপ বেশি করে সৃষ্টি করুন এবং আরও বেশি আপনি এবং আপনার সরকার আপনার দলকে আন্দোলন মুখী করে দিন। আপনি সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত করে দিয়েছেন, যেটা শুধু হাজার হাজার লক্ষ লক্ষ মানুষকে বেকার করে দিয়েছে তা নয়, বেকারদের জন্য যে লড়াই করার মানসিকতা, সেই মূল জিনিসটাকে পর্যন্ত ধংস করে দিয়েছেন। আজকে আমাদের যত রাগ, যত অভিমান, যত ক্ষোভ, এই মূল বিষয়টা উপর পর্যন্ত। আজকে পশ্চিমবঙ্গের মতো জায়গায়, দেয়ার ইজ নো ট্রেড ইউনিয়ন মুভমেন্ট? আজকে গুরুদাসবাবু কি সাধে বলেছেন, আজকে কোনও ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হয় না। এবং আমরা যদি ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করতে যাই, আমাদের পিঠে লাঠি পড়বে। যদি ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করতে যাই, উনিও বলে দেবেন কারখানা বন্ধ করে দাও, এবং বলবে আই এন টি ইউ সির লোকেরা কারখানা বন্ধ করে দিয়েছে, তাদের ধরে ধরে পেটাও। আজকে ব্যারাকপুরে এই জিনিস হয়েছে, ব্যারাকপুরে আসল ঘটনা, স্ট্রাইক তারা করেছিল, জোর করে আমরা খুলে রেখে দিয়েছিলাম টিটাগড়ে, সেই দিন থেকে এই দুজনকে খুন করবার জন্য এর আগে থেকে টার্গেট করে রেখে দিয়েছিল, আমরা জানতাম খুন হবে। তার পরিণত আজকে এই ঘটেছে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, এই শ্রমমন্ত্রীকে আমি শুধু বিরোধিতা করছি না, আরও ইতিবাচক ব্যবস্থা গ্রহণ করুন। সমস্যা কি এই মন্ত্রী কি জানেন? নিজে কিছু করেন না, উনার একটা আড়কাঠি আছে, তার নাম আমি ভুলে গেছি, তিনি পেছনে দাঁড়িয়ে থাকেন, মন্ত্রীকে বলে কিছু হবে না, সেই আড়কাঠি যা বলে দেবে, তাই ফাইনাল। উনার ঘরে বসে এগ্রিমেন্ট হয়েছে। আমার কনস্টিটিউয়েন্সির তেল মালিকদের এগ্রিমেন্ট করেছে, উনার দলের সাথে, লক্ষ্মীবাবু আছেন কি না জানি না, লক্ষ্মী দের সঙ্গে এগ্রিমেন্ট করেছে। আজকে কোনও জায়গায় সেই এগ্রিমেন্ট ইমপ্লিমেন্ট করছে না। তাই বহু জায়গায় তেলের গোডাউনগুলো বন্ধ হয়ে যাচ্ছে এবং যে কোনও দিন আবার যদি চার পাঁচ টাকা করে তেলের দাম বেড়ে যায়, আপনি অবাক হয়ে যাবেন না। কেন করছে না? উনি এগ্রিমেন্ট করেছেন। উনার সামনে বলে লেবার কমিশনারের সই আছে, তা ইমপ্লিমেন্ট করতে গিয়ে হিমসিম করতে হচ্ছে। দেয়ারফোর যে মন্ত্রীর কোনও কাজ নেই, কোনও ক্ষমতা নেই, পয়সা নেই, যে কোনও জিনিস খুলতে পারবেন না, নতুন বিনিয়োগ করতে পারবেন না, যে সব বিনিয়োগ করা আছে, তাকে রক্ষা করতে পারবেন না, তিনি কি করে নৈবেদ্যের সন্দেশের মতো বসে আছেন? আমি এর তীব্র প্রতিবাদ করে,

এই বাজেটকে তীব্র ভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## WITHDRAWAL OF SUSPENSION

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩/৪/৮৯ তারিখে আমাদের সদস্য অশোক ঘোষকে ফর দি রিমান্ডার অব দি সেশন, আপনি সাসপেন্ড করেছেন। আমি খবর নিয়ে জানলাম, রিসেসের আগে আপনি ১৪৭ অনুসারে ফর দি ডে করেছিলেন। সেটা আমাদের কোনও মেম্বার বুঝতে পারেন নি এবং অশোকবাবু শুনতে পান নি। আপনি ঠিকই করেছিলেন, কিন্তু অশোকবাবু শুনতে পায় নি। ও আমাকে তখন এ সম্বন্ধে কিছু বলে নি। পরে যখন ওকে বের করে নিয়ে যায় তখন ওকে আমি জিজ্ঞাসা করি, ও আমাকে বলে যে, ও শুনতে পায় নি।

**মিঃ স্পিকার :** মানে কোলে উঠে যাবার আগে পর্যন্ত শুনতে পায়নি!

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, এটা ভুল হয়ে গিয়েছিল। ও শুনতে পায় নি। আগামি ১০ তারিখে সুমন্ত হীরা এবং শচীনবাবুর আনিত প্রস্তাবের মধ্যে সেও আছে। হাউস আজকে হয়েই বন্ধ হয়ে যাচ্ছে, আবার আগামি সোমবারে খুলবে। সেইজন্য আমি আমার তরফ থেকে এবং অশোক ঘোষের তরফ থেকে আপনাকে অনুরোধ করছি—যা হয়েছে তা ভুলবশত হয়েছে, ৩৪৭ না শোনার কারণেই হয়েছে। একটা ভুল বোঝাবুঝি হয়েছে।

**মিঃ স্পিকার :** তার জন্য তো অপনাকে মোশন মুভ করতে হবে। This House resolves that the resolution of suspension passed on Shri Ashok Ghosh, Hon'ble Member of the House, for the rest of the session be withdrawn with effect from 7.4.89. এই মোশন আপনি মুভ করলেন?

**শ্রী আব্দুস সাত্তার :** আপনি যদি রাজি হন!

**মিঃ স্পিকার :** আমি সব ব্যাপারেই রাজি, আর আপনি বললে আমি রাজি হব না?

**শ্রী আব্দুস সাত্তার :** হ্যাঁ, স্যার, আমি ঐ মোশন মুভ করছি।

**মিঃ স্পিকার :** ভালো কথা, মিঃ সাত্তার মোশন মুভ করছেন.....That the resolution suspending the Hon'ble member Shri Ashok Ghosh for the remainder of the session be withdrawal with effect from 7.4.89.

The motion was the put and agreed to.

**মিঃ স্পিকার :** ঠিক আছে মিঃ সাত্তার, এরপরে মিঃ অশোক ঘোষ এসে হাউসের মধ্যে যাতে ভালো করে শোনেন, সেই ব্যবস্থা করে দেবেন।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, মাননীয় সদস্যরা প্রস্তাবটি সমর্থন করলেন বলে আমি আপনার মাধ্যমে তাদের ধন্যবাদ জানাচ্ছি এবং আপনাকেও ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার, স্যার, আমরা আনন্দের সঙ্গে সাত্তার সাহেবের মোশন সমর্থন করছি। কিন্তু একটা বিষয় আমাদের জানতে ইচ্ছে হচ্ছে। আমাদের খুব আশ্চর্য লাগছে, সৌগত রায়, সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং ডাঃ তরুন অধিকারির সম্বন্ধে উনি কিছু বললেন না! আমার মনে হয় ওরা যে দোষ করেছিলেন তা উনি স্বীকার করে নিলেন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** ওদের তো গোটা অধিবেশনের জন্য করা হয় নি, ১০ দিনের জন্য করা হয়েছে। ওরা যখন ১০ তারিখ আসতেই পারছেন তখন তো আর ওদের বিষয়ে এই প্রশ্ন ওঠে না। যদি ওরা ১০ তারিখে আসতে না পারতেন, তাহলে করতাম।

**মিঃ স্পিকার ঃ** শচীনবাবুর অভিযোগ হচ্ছে, ওদের ব্যাপারেও একটু সহানুভূতিশীল হলে আরও আগেই করা যেত। আর কিছু নয়।

[3-45 — 3-55 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 39

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই সুব্রতবাবুকে ধন্যবাদ জানাচ্ছি যে তিনি অন্তত্পক্ষে স্বীকার করেছেন যে এখানে রেসপনসিবল ট্রেড ইউনিজম হচ্ছে। এটা বলার পর তিনি যে কনক্লুশন করলেন সেটাই আমার কাছে অসুবিধা হচ্ছে। আই ডি অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট করে কেন্দ্রীয় সরকার যেটা রাজ্যসভায় পেশ করেছেন তাকে সমর্থন করে গেলেন। আমি এ ব্যাপারে পরে আসছি। তিনি বলতে গিয়ে বিচ্ছিন্ন ঘটনা বললেও আসলে শ্রম দপ্তরের যে কাজ সেই কাজ সম্পর্কে দৃষ্টিভঙ্গীর বিভ্রান্তি আছে বলে আমার মনে হয়। শিল্প সম্পর্কে, শিল্পের পরিস্থিতি সম্পর্কে শ্রম দপ্তরের কি ভূমিকা এ বিষয়ে নিশ্চয়ই তর্ক থাকতে পারে, কিন্তু তিনি সেই সম্পর্কে কিছু বললেন না। উনি একচেটিয়া পুঁজিপতির কথা বলছেন। কিন্তু আমি যদি অতীতের দিকে ফিরে যাই তাহলে দেখব এবং আপনারও নিশ্চয়ই মনে আছে ১৮৭৫ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন জরুরি অবস্থা জারি করলেন তখন প্রথম আঘাত করলেন শ্রমিক শ্রেণীর উপর, শ্রমিকদের অর্জিত অধিকার ৮.৩৩ বোনাস এক কথায় কেটে ৪ পারসেন্ট করে দিলেন, ওয়েজ ফ্রিজ করলেন, বারগেনিং ট্রেড ইউনিজমের কাজ বন্ধ করলেন, বেতন বৃদ্ধি করা বন্ধ করলেন। বাধ্যতামূলক জমা প্রকল্প জারি করলেন কিন্তু আমি আনন্দিত ভারতবর্ষের শ্রমিক শ্রেণী, শ্রমজীবী মানুষ শ্রীমতী ইন্দিরা গান্ধীর ঐ একচেটিয়া ব্যবস্থাকে মেনে নেননি এবং তারফলে ১৯৭৭ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধীর পতন ঘটলো। কিন্তু তার পুত্র বর্তমানে আবার সেই ট্রেড ইউনিয়ন এবং শ্রমজীবী মানুষকে আক্রমণ করে চলেছেন। মাননীয় সদস্য ঐ আই ডি অ্যাক্টের যে রেফারেন্স দিলেন এবং ঐ সিমলার কথা বললেন যে রাজীব গান্ধীকে সবাই সমর্থন করেছিলেন। ঐ আই ডি অ্যাক্টের কিছু ধারা আমার কাছে আছে, তাতে বলা হচ্ছে যে, বারগেনিং এজেন্ট বা কোনও মেম্বারশিপের ক্ষেত্রে মেম্বাররা কোন কোন ইউনিয়ন মেম্বার হবে তার লিস্ট দিতে হবে কোম্পানিকে। কোম্পানি দেয় চাঁদা অর্থাৎ টাকা সংগ্রহ করে সেই হিসাব ইউনিয়নকে দেবেন। এমনিতেই মালিকরা প্রভিডেন্ট ফান্ডের টাকা দিচ্ছে না, ই এস আইয়ের টাকা দিচ্ছে না তারপর এই আই ডি

অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট-এর ফলে মালিকরা শ্রমিকদের দেয় চাঁদা কেটে রেখে পরে শ্রমিকদের বুঝিয়ে দেবেন এই বিশ্বাস ওনার (সুব্রতবাবুর) থাকতে পারে কিন্তু আমরা এই বিশ্বাস করতে পারব না। যেহেতু কংগ্রেস সরকার এটা করছেন সেহেতু উনি এটাকে সমর্থন করছেন। এই আই ডি অ্যাক্টের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৩ সালে অ্যামেন্ডমেন্ট করে রাষ্ট্রপতির কাছে পাঠালেন, কিন্তু রাষ্ট্রপতি তা সই করেন নি। যে ইউনিয়ন ভোটে মেজরিটি হবে তাকে রেকগনিশন দেওয়া হবে এটা বিধানসভায় পাশ হল। উনি তো ট্রেড ইউনিয়ন আন্দোলনের ক্ষেত্রে অনেক কথা বললেন। উনি তো আই এন টি ইউ সি একজন বড় নেতা, কই একথা তো বললেন না? কিন্তু এখানে বলা হচ্ছে বারগেনিং এজেন্ট-এর ক্ষেত্রে বিভ্রান্তিমূলক কথা এখানে আছে। পশ্চিমবঙ্গ সরকার লে-অফ লক-আউট, ক্লোজার ইত্যাদির ব্যাপারে ১৫ দিন নোটিশের কথা বলেছিল যে ১৫ দিন আগে অনুমোদন নিতে হবে, কিন্তু কেন্দ্রীয় সরকার বলছেন কোনও অনুমোদন ব্যাপার নেই, ১৪/১৫ দিনের কোনও নোটিশ দিতে হবে না। কারখানায় যদি বিশৃঙ্খলার সৃষ্টি হয় তাহলে মালিকরা সাথে সাথে লক-আউট করতে পারবেন। এই অধিকার তাদের হাতে তুলে দেওয়া হয়েছে। স্ট্রাইকের ব্যাপারে বলে দেওয়া হল সিডিউল করে। এসেনসিয়াল সার্ভিস হচ্ছে, কটন, টেক্সটাইল কোল, পাওয়ার, এখানে ব্যাকিং, সিমেন্ট ফুড স্টাফস, হসপিটাল, ডিসপেনসারিজ ইত্যাদি যেগুলি আছে এই সব জায়গায় স্ট্রাইক করা যাবে না। এই আইনের ধারায় বলা হচ্ছে এবং মাননীয় সুব্রত মুখোপাধ্যায় বলেছেন এটা ট্রেড ইউনিয়ন গুলিকে সমর্থন করে নিতে হবে, বিশেষ করে সি আই টি ইউ। বামপন্থী ট্রেড ইউনিয়নগুলি বিরোধিতা করেছেন। সুতরাং এই সম্পর্কে আমি আর বিশেষ কিছু বলতে চাইনা। তিনি কিছু কিছু মালিক বিরোধী কথাও বললেন। ওদের আর একটা ট্রেড ইউনিয়ন আছে, এম এন টি সি, আই এন টি ইউ সি। আমি একটা তথ্য আপনাকে দিতে চাই, সেটা হচ্ছে অতি সম্প্রতি যে পার্টি এন এল সি সি যাদের সঙ্গে এগ্রিমেন্ট হয়েছিল বঙ্গোদয় কটন মিলসের মালিকের সঙ্গে, সেখানে বলা হচ্ছে উনি জবাব দিতে পারবেন না, পরবর্তী লোকেরা দেবেন The workmen will not object or create hindrance in the matter of dismantling and movement of plant machinery and factory shed or other materials from the Mill premises because the payment will be made only after selling out the assets of the company and uninterrupted movement of the said materials from the factory. কিভাবে মালিকের সঙ্গে চুক্তি করলেন ঐ আই এন টি ইউ সির লোকেরা বঙ্গোদয় কটন মিলের ক্ষেত্রে, কিভাবে হাইকোর্ট অর্ডার দিচ্ছে সমস্ত কারখানা ভেঙ্গে কালোয়ারদের হাতে তুলে দেবার জন্য এই হচ্ছে আই এন টি ইউ সির ভূমিকা আমরা লক্ষ্য করে দেখেছি। আমি এই সম্পর্কে সুব্রত বাবুকে জিজ্ঞাসা করছি; উনি তো জবাব দেবেন না, একটা কথা বলতে চাই বিভ্রান্তির সৃষ্টি করারজন্য কাট মোশনে উল্লেখ করা হচ্ছে যে আমাদের একটা অস্বাভাবিক পরিস্থিতি আমাদের রাজ্যে মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যকে প্রধানত এই জন্য সমর্থন করছি যে তিনি আমাদের সামনে একটা বাস্তব চিত্র উপস্থিত করেছেন। বাস্তবকে গোপন করার কোনও কারণ নেই, যথাযথ অবস্থা বিশ্লেষণ করে যাতে নিস্তার পাওয়া যায় তিনি সেই পথে নিয়ে যাবার চেষ্টা করেছেন। নিয়ে যাওয়ার দায় দায়িত্ব বামপন্থী ট্রেড ইউনিয়নের, যেহেতু বামপন্থী ট্রেড ইউনিয়ন সরকারকে সমর্থন করে। ভারতবর্ষের ক্ষেত্রে কেন্দ্রে যে ভূমিকা, আজকে সেই সম্পর্কে মানুষকে সজাগ

করে তাদের নির্দিষ্ট ভূমিকা তারা পালন করছেন। আমাদের রাজ্যের শ্রম দিবসের কথা উনি বলেছেন, শ্রম দিবস নষ্ট হওয়ার কথা, আমরা লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ক্ষেত্রে যে রিপোর্ট দিয়েছেন তাতে ১৯৮২ সালে থেকে ১৯৮৮-র মধ্যে একমাত্র ১৯৮৪ সালে সর্বদলীয় সমস্ত ইউনিয়নগুলি আমাদের চটকল ধর্মঘট, স্ট্রাইক এর জন্য ৪৪০৭৪৬ শ্রম দিবস নষ্ট হয়েছে ১৯৮২ থেকে ১৯৮৮ পর্যন্ত। লক আউট এবং স্ট্রাইকের জন্য ১৯৮৮ সালে লক আউটে ১২৭৮৮৬ দিন এফেকটেড হয়েছিল স্ট্রাইকে ৯৬৬৪৫ দিন শ্রম দিবস নষ্ট হয়েছে। উনি তখন মন্ত্রী ছিলেন, সুব্রত মুখার্জি মহাশয়ের কংগ্রেস রাজত্বে মাননীয় গোপাল দাস নাগ মহাশয় ট্রেড ইউনিয়ন করতেন তার একটা বাজেটে আমি দেখেছি তাতে উনি বলছেন, ১৯৭৭ সালে যে ইলেকশনে ওরা চলে গেলেন, সেই ইলেকশনের আগে ৩ মাসের জন্য যে বাজেট করেছিলেন সেই বাজেটে উল্লেখ করেছেন " ধর্মঘট ও লক আউটের ফলে কর্মবিরতির দরুন শ্রম দিবস নষ্টের সংখ্যা বহুল পরিমানে হ্রাস পেয়েছে। ১৯৭৫ সালের ১লা জানুয়ারি থেকে ৩০ নভেম্বর পর্যন্ত সময়ে যেখানে এক কোটি পঁয়ত্রিশ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছিল সেখানে ১৯৭৬ সালের অনুরূপ সময়ে নষ্ট হয় ৬০ লক্ষের কিছু বেশি শ্রম দিবস।" ১৯৭৫-৭৬ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী জরুরি অবস্থা জারি করেছিলেন। সেই সময়ে সুব্রতবাবু মন্ত্রী ছিলেন, সেই সময়ে যে শ্রমিক ইউনিয়ন তাদের সংগ্রাম বন্ধ করতে পারেন না। পুলিশের অত্যাচার জোর করে কারখানা বন্ধ করে দেওয়া সত্ত্বেও শ্রমিকের ধর্মঘট রোধ করতে পারে নি। মালিকের লক আউট, লক আউট হলেও দু বছরে ১৯৭৬ সালের তুলনায় অনেক কমেছে। শেষ করতে পারলে ভালো হত, কিন্তু শেষ করা যাবে না, এবং পুঁজিপতি সমাজ ব্যবস্থায় সমস্ত শ্রম দিবস নষ্ট করে দেবে। লক-আউট, স্ট্রাইক হবে না? আমি মনে করি ব্যক্তি মালিকানা যতদিন থাকবে ততদিন মালিক এবং শ্রমিকের সংঘর্ষ এবং আন্দোলন হতে বাধ্য। তাকে কি করে মেটানো যাবে? সেটা হচ্ছে শ্রমিক দরদি সরকারের দৃষ্টিভঙ্গী এক রকম হবে আর বুর্জোয়া একচেটিয়া পুঁজিবাদী সরকার তাদের দৃষ্টিভঙ্গি আর এক রকম হবে। পশ্চিমবঙ্গে বিগত ১১ বছর ধরে শ্রমিকদের সঙ্গে যে সম্পর্কের সৃষ্টি হয়েছে শ্রমিকের স্বার্থে তাতেই মীমাংসা হয়েছে।

[3-55 — 4-05 P.M.]

অতীতকালে কয়েকটি আন্দোলন আমরা দেখেছি। চটকলের শ্রমিকরা লড়াই করলেন, ফলে তাদের সমস্যার মীমাংসা হল। ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকদের লড়াই করতে হল না, দায়িত্বটা মুখ্যমন্ত্রী নিলেন। ফলে ৮০ টাকা করে তাদের বেতন বাড়লো। আবার আমরা দেখেছি, কটন টেক্সটাইলের ক্ষেত্রে ১৯৮০ সালে দ্বিপাক্ষিক এগ্রিমেন্ট হয়েছিল, কিন্তু সেক্ষেত্রে এখনও পর্যন্ত ত্রিপাক্ষিক এগ্রিমেন্ট হয়নি। সেদিন চটকলগুলির শ্রমিকরা যে লড়াই করেছিলেন সেটা প্রধানত বামপন্থী ইউনিয়ন সি আই টি ইউর নেতৃত্বে সেই লড়াই হয়েছিল। এখানে শ্রী রবীন মুখার্জির নেতারা সব উপস্থিত আছেন। তারাই সেদিন লড়াই, আন্দোলন ইত্যাদি করেছেন, ফলে মীমাংসা হয়েছে। কিন্তু সুতোকলে কোনও ধর্মঘট হয়নি। আমরা দেখেছি, ঐ সুতোকলগুলির সমস্যা দিনের পর দিন জটিল থেকে জটিলতর হয়েছে। কিন্তু মূলত তারজন্য দায়ি হচ্ছেন কেন্দ্রীয় সরকার, কারণ পশ্চিমবঙ্গে যেসব সুতোকল রয়েছে তার অধিকাংশের মালিকানায় রয়েছে কেন্দ্রীয় সরকার। আজকে এন টি সির ১৪টি কারখানায় ১৪,০০০ শ্রমিক

কাজ করেন। সেই ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের মতো একটা পাবলিক সেক্টরকে ক্রমাগতভাবে নষ্ট করে দিচ্ছেন তারা। যে বাসন্তী কটন মিলে ২,০০০ শ্রমিক কাজ করতেন, আজকে সেখানে ৯০০ শ্রমিক কাজ করেন। আমরা বহুবার বলেছি যে, ৫০ ভাগ শ্রমদিবস নষ্ট হচ্ছে তুলোর স্টক না রাখার ফলে। এরফলে এন টি সিতে সারা বছরের কাজের যোগান থাকছে না, যারফলে লক-আউট করতে হচ্ছে। এইভাবে তারা শ্রমিক ছাঁটাই করবার চেষ্টা করছেন। আজকে আমাদের শিল্পে তিনটি সেক্টর সেন্ট্রাল সেক্টর, রাজ্য সরকারের সংস্থাগুলি এবং প্রাইভেট সেক্টর, এই তিনটি সেক্টর রয়েছে। কাজেই এক্ষেত্রে আন্দোলন হবে কি করে? আমরা লক্ষ্য করেছি, পশ্চিমবঙ্গ সরকার রুগ্ন শিল্পগুলির মধ্যে যে ১৩টি সংস্থাকে টেক ওভার করেছিলেন তার ১০টিকে ন্যাশনালাইজ করেছিলেন। কাজেই এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যেও শ্রমিকদের সহযোগিতার মধ্যে দিয়ে এই সরকার যেভাবে কারখানাগুলিকে চালু রাখবার চেষ্টা করে চলেছেন সেটা অভুতপূর্ব। কিন্তু এক্ষেত্রে যাদের হাতে সব ক্ষমতা সেই কেন্দ্রীয় সরকার কি করছেন? বেঙ্গল কেমিক্যালের কথাই ধরুন। ১৫ কোটি টাকার সামগ্রী উৎপাদন হচ্ছে সেখানে। কিনতু সেখানে থেকে পাঁচ কোটি টাকা এক্সাইজ ডিউটি হিসাবে নিয়ে যাচ্ছেন কেন্দ্রীয় সরকার। বর্তমান বছর এরজন্য মাত্র ২ কোটি টাকা স্যাংশন করেছেন। সেখানে কোনও মডার্নাইজেশনের ব্যবস্থা নেই, র ম্যাটেরিয়ালস নেবার ব্যবস্থা নেই। এইভাবে আজকে তারা দেশের সর্বত্র শ্রমিক ছাঁটাই করছেন। কেন্দ্রীয় সরকারের দুর্গাপুর স্টিলের ক্ষেত্রে বহু বিরোধী প্রস্তাব গৃহীত হয়েছিল যে, এর মডার্নাইজেশন করতে হবে, এক্সপ্যানশন করতে হবে। অবশ্য সেটা তারা করলেন, তবে বহু পরে সেটা করলেন। এইভাবে কেন্দ্রীয় সরকারের সংস্থা হলদিয়া ফার্টিলাইজারের ক্ষেত্রে মডার্নাইজেশনের নাম করে দিনের পর দিন বিলম্ব করেছেন। এখন বলছেন যে, সেটা বন্ধ করে দেওয়া হবে। এইভাবে তারা শিল্প-সংস্থাগুলি বন্ধ করবার ক্ষেত্রে একটা ইতিহাস রচনা করেছেন। কেন্দ্রীয় সরকার, যাদের হাতে রয়েছে। ব্যাঙ্ক, আই আর বি আই, আই ডি বি আই, এল আই সি, অর্থাৎ যাদের যাতে রয়েছে সমস্ত ফিনান্সিয়াল ইনস্টিটিউশনস, তার উপর প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আজকে প্রাইভেট সেক্টরের শিল্প সংস্থাগুলির ক্ষেত্রে একটা নজিরবিহীন কাজ করলেন। তিনি আজকে বি আই এফ আর গঠন করলেন। হাতে এত মেশিনারি, ট্রাইবুনাল ইত্যাদি থাকা সত্ত্বেও এই নতুন বোর্ড গঠন করলেন দিল্লিতে। এখান থেকে প্রাইভেট সেক্টরে কারও তিন বছর ব্যালেন্সশিটে যদি লস হয় তাহলে তাকে আর টাকা দেওয়া হবে না। সেটা রিভাইভ করতে হবে এবং সেই জন্য যেতে হবে দিল্লিতে বি আই এফ আর-এর কাছে। প্রতিটি মালিককে যেতে হবে দিল্লিতে। সেখানে আমাদের রাজ্য সরকারের কোনও ভূমিকা নেই। সেখানে বসে তারা ঠিক করবেন কি লোক নেওয়া হবে কি মেশিন নেওয়া হবে। এই বিষয়গুলি আজকের দিনে নিশ্চয়ই বিচার করে দেখতে হবে। সেই জন্য আমি বলতে চাই কেন্দ্রীয় সরকারের যে নীতি বিশেষ করে শিল্প ক্ষেত্রে তাদের যে নীতি সেই নীতির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ আছে। বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে ওনারা বলেছেন। বন্ধ কারখানা যাতে খোলা যায় তার চেষ্টা আমরা নিশ্চয়ই করছি। বন্ধ কল কারখানা খোলা হচ্ছে কিনা এই ব্যাপারে ওনাদের সম্যক দৃষ্টি না থাকে তাহলে আমাদের কিছু বলার নেই। আন্দোলনের কথা ওনারা বলেছেন। সেই আন্দোলনের ক্ষেত্রে আমি বলি আজ থেকে নয় ১০০ বছর আগে থেকে, ইংরেজ আমল থেকে চলে আসছে। এক সময় ব্রিটেনের ফেড্রিক্স অ্যানগেলস লিখেছিলেন ১৮৪৮ সালে এতো আন্দোলন করে

কি আন্দোলন হয় যত ধর্মঘট তারা করে, ১০টি ধর্মঘটের মধ্যে ৯টি ধর্মঘট মালিকরা দালাল লাগিয়ে সংগঠিত করেন, নানা রকম ভাবে উৎপাদন কমিয়ে, উস্কানি দিয়ে সংগঠিত করেন। দত্ত-সামন্ত বম্বের একটি সুতা কল ভারতবর্ষের ৮০ কোটি মানুষের ৫০ ভাগ কাপড় তারা তৈরি করে। এতো যে সমস্ত স্টক সিন্থেটিকের তার মধ্যে ৫০ ভাগ উৎপাদন তারা করে। সেই দত্ত-সামন্ত সুতা কল ধর্মঘটের নামিয়েছিল বড় বড় মালিকরা। ধর্মঘট করলে টাকা পয়সা দিতে হবে না তাই তারা নানা রকম উস্কানি দিয়ে ধর্মঘট করিয়েছিল। সুতরাং ওই সমস্ত অতিবিপ্লবী শক্তি উস্কানি দিয়ে এই সমস্ত জিনিস করে বেড়াচ্ছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছে, সেখানে হওয়া তুলে দেওয়া হচ্ছে আন্দোলন কর, সংগ্রাম কর। আমাদের সুব্রত মুখার্জি একবারও তো কই বললেন না আন্দোলনের ধারাটা কি হবে, আন্দোলন কিসের ভিত্তিতে হবে? আন্দোলন বামফ্রন্ট সরকার করছে, এখানে যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে তারা প্রতিনিয়ম সংগ্রাম চালিয়ে যাচ্ছে। এর জন্য আমরা যথেষ্ট গর্বিত। আজকে সমস্ত দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন আইনগত অধিকার না থাকলেও সেটাকে প্রতিষ্ঠিত করবার চেষ্টা করছে। বামপন্থী ট্রেড ইউনিয়নগুলি রেসপনসেবেল ট্রেড ইউনিয়ন, তারা লেবার ডিপার্টমেন্টে যাবার আগেই মালিকদের সাথে দ্বিপাক্ষিক বৈঠকের মাধ্যমে অনেক সমস্যা মিটিয়ে নিচ্ছে। বামপন্থী ট্রেড ইউনিয়ন সি আই টি ইউ শ্রমিকের নায্য দাবি আদায় করার ক্ষেত্রে সঠিক ভাবে সংগ্রাম চালিয়ে যাচ্ছে। আজকে পশ্চিমবাংলায় শ্রমিকদের স্বার্থে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন সেই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-05 — 4-25 P.M.]

**श्री सत्यना ायण सिंह :** अध्यक्ष महोदय, श्रम-मंत्री ने जो बजट पेस किया है, मैं उसका बिरोध करता हूँ। और उसके बारे में २-४ बाते क ना चाहता हूँ। हमारे श्रम मंत्री शान्ति घटक जी जो अभी श्रम दफ्तर देख रहे है। उन्होनें अपनी पुस्तिका में बड़ी लम्बी-चौड़ी बातें लिखी हैं। उन्होनें उसमें मजदूरो के कल्याण की बातें लिखी हैं। लेकिन सवाल तो यह है कि बार-बार यह कहा जाता है कि क्रेन्द्रीय सरकार की श्रम बिरोधी नीति के कारण ही हम बिफल होते जा रहे हैं। इसी लिए हम श्रमिको के कल्याण नही कर पा रहे है। लेकिन उसी अधिकार के अन्दर ही हमने ३० वर्षों तक मजदूरो के कंधा से कंधा मिलाकर उनकी भलाई के लिए लड़ाइ की। इसी के फलस्वरूप १३५० रू० से १४०० रू० मजदूरो को मजदूरी मिलती थी। लेकिन बामफ्रन्ट के पावर में आने के बाद ही जहाँ हमलोग ट्रेड यूनियन की लड़ाई सचमुच में मजदूरों की भलाई के लिए लड़ते थे। वही आज ये अपनी सुबिधाये खोजने लगे हैं तो फिर सभि का कल्याण के लिये होगा। इनके ही शासन काल में मजदूर जो १३५० रू० पाता था। उस की जगह पर १/२ रू० पर एग्रीमेन्ट किया जाता है। ८ कारखानो नें एनस्कर पाड़ा २ हनु मानन्यू सेन्ट्रल इम्पाय एगैलेज नार्थवुक बरानगर प्रेमचन्द जूट मिल मजदूरी छटाकर १५ रू० पर एग्रीमेन्ट किया गया हैं। इसका नेतृत्व सी० पी० एम० समर्थित बंगाल चटकल मजदूर यूनियन कर

रही हैं। १३ सौ-१४ सौ रुपये के बदले १५०० रू० तो दिला नहीं पाये ८ सौ, ८सौ १५ रू० पर जूट मिल खोलवा रहे हैं। कहावत हैं। ज्योंर दवा करते हैं। भर्ज वढ़ता ही जाता हैं।

[4-05 — 4-15 P.M.]

शान्ति बाबू पं० बंगाल में औद्योगिक क्षेत्र में शान्ति स्थापित करना चाहँते हैं। किन्तु आज यहाँ मजदूरों के घर-घर में अशान्ति फैल रही है। चारों तरफ मजदूरों के बीच भूखभरी फैली हुई है। इसका कारण है कि मजदूर तो काम करना चाहता है—उद्योग में प्रगति चाहता है किन्तु कारखानों के मालिक कारखाने बन्द करते जा रहे हैं, और मजदूर बेकारी के शिकार होते जा रहे हैं। बड़े आइन-कानून बनाये गए लेकिन क्या फायदा हूआ। मालिक जब चाहता हैं, कारखाना बन्द कर देता हैं।

अध्यक्ष महोदय, एक उदाहरण आपके सामने पेश करना चाहता हूँ। राज्य सरकार ने कारखानों में लाक आउट को वे आइनी करने लिए १०(३) लगाया लेकिन इसके खिलाफ सभी मिल मालिक स्टे अडिट ले लिए फिर भी राज्य सरकार हाईकोर्ट नहीं गई और न तो सुप्रीम कोर्ट ही गई। कोई उचित कार्यवाही नहीं की गई। राज्य सरकार ने इसके खिलाफ हाई कोर्ट या सुप्रीम कोर्ट में अपील तक नहीं की। जहाँ हजार मजदूरों की रोटी का सवाल होता है, वहीं पर माग्लिक स्टे आर्डर लाकर कारखानें में लाक आउट कर देता हैं। राज्य सरकार द्वारा रीलीफ अण्डर टेकिंग एक्ट वभोनोटोरियम रूपी वरदान दिया गया हैं जिसके अन्दरगत मजदूर आपना हक नही भँाग सकेगा। इसी कारण जुट मिलो के मालिक कम वेतन देकर बन्द मिलों को खोल रहे हैं। और १३५०ए महीने के बदले १५ रू० बेतन दे रहें हैं।

बैरक पुर में दो नन युवकों या खून हुआ। उनकी लाश बर्द्धमान और कटुआ में पाई गई। सरकार कहती हैं कि इनका ऐक्सीडेन्ट हुआ हैं लेकिन बास्तब में इनका खून किया गया हैं। सरकार सुप्रीम कोर्ट गई थी लेकिन अब वापस आ गई हैं। मजदूर की वेकारी धीरे बदती ही जा रही हैं। मालिक कारखाने में ताला बन्द कर दे रहे हैं लेकिन गवर्नमेन्ट न तो हाई कोर्ट जाती हैं और न तो सुप्रीम कोर्ट ही जा रही हैं। आज लाक आउट एक समस्या वन गई हैं, मंजदूरों के लिए। आप बड़े २ पूजीपतियों को आह्वाहन करते हैं कि आप लोग आइए पश्चिम बंगाल में और इस बंग भूमि पर कारखाने लगाइए और उनको ठीक तरह से चलाइए।

पश्चिम बंग जूट मिल की जन्म भूमि रही हैं। लेकिन आज जूट मिलों की अबस्था देखें तो वह भयावह हो रही हैं। धीरे २ यह इण्डस्ट्री उठती जा रही हैं। पेपर मिल तो पश्चिम बंग से उटही गया। राज्य सरकार की श्रम बिरोधी नीति के कारण आज जूट मिल काटन मिल और अनेक प्रकार की इण्डस्ट्रीज का पतन हो रहा है। ६ बर्षो के अन्दर इण्डस्ट्रीजवाइज कोई एग्रीमेन्ट नहीं हुआ और न तो ६ बषों में कोई वेतन नही बढ़ा। जूट मिल धीरे २ उठता जा रहा हैं। इसको रोकने के लिए आपने क्या कारवाई की हैं? यहाँ पर जूट मिल का नहस-नहस होता जा रहा है। हमारे इलाके में ५ कारखाने बन्द पड़े हुए हैं। आपकी श्रम नीति ने और आपने जूट मिल का सफाया कर दिया है।

चुनाव के पहले आपने कहा था कि हम पूँजीपतियों को देख लेंगे। श्रमिक ही फैक्ट्री का मालिक होगा। किन्तु हुआ क्या, पूँजीपति और पूँजीपति होते जा रहे हैं? मजदूर वेकार होकर भुखों मर रहा हैं। मालिक मजदूरों के पी० एफ० का पैसा सरविस कार पैसा और ई० एस० आई० का पैसा जमा नहीं करती है? हमने वारर सरकार का ध्यान इधर आकृष्ट किया कि मजदूरों के पी० एफ० का पैसा, सर्विस का पैसा और ई० एस० आई० का? पैसा जमा कराया जाय और उनके रिटायर पर उनको मिल जाना चाहिए। किन्तु शान्ति बाबू ने इधर ध्यान देना शायद उचित नहीं समझा।

सबसे बड़ी बात तो यह हैं कि मुख्य मंत्री के लड़के श्री चन्दन बसु पूँजीपतियों की बिरादरी में आ गए हैं। चन्दन बोस स्वयं पी० एफ का पैसा, ग्रेच्यूएटी का पैसा, सर्विस का पैसा जमा नहीं करते हैं तो फिर पूँजीपति क्यों नहीं कहेंगे कि हमारा कोई क्या कर लेंगा। सी० पी० एम० पार्टी तो बिरला, टाटा, जालान की दलाली करती हैं। चन्दन बोस का तो कुछ होने वाला नही हैं क्यों कि वे मुख्य मंत्री ज्योति बोस के लड़के हैं।

बैरकपुर में पेपर मिल बन्द हैं। जूट मिल का, सूता कल का सफाया हो रहा हैं। मैं श्रम मंत्री से पूछना चाहता हूँ कि आप जूट मिल, सूता मिल और पेपर मिल के लिए क्या नीति आपना रहे हैं। भोजपुरी में एक कहावत हैं, एक आदमी एक लड़का लेकर नदी के किनारे जा रहा था। वहाँ पर लड़के को रखकर लड़के को नापकर पानी को नापा और लड़के को लेकर पानी में डुबने लगा। लड़का पानी में डूबने लगा और बच्चा छूट गया। उसने कहा कि हमने तो हिसाब किताब लगाकर लड़के को पानी में उतारा था। लेकिन लड़का कैसे डुब गया? "लेखा जोखा थाहे, लड़का डूबा काहे"? इसी तरह से लम्वी बातें आप करते हैं, अपनी पुस्तिका में बड़ी बातें लिखे हैं लेकिन उसका फल क्या छा रहा हैं? फैक्टियाँ बन्द होती जा रही हैं। मजदूर वेकार हो रहे हैं और भुखों मर रहे हैं। आपको

समझना चाहिए कि पश्चिम बंगाल में हू-हू कर के बेकारी बढ़ रही हैं। मजदूरों के लड़के पढ़ लिख कर निकल रहे हैं। परन्तु उनको नौकरी कहाँ मिल रही हैं?

पावर की आबस्था जो हैं, वह भगवान ही बचावे। कारखानी के अन्दर अगर जेनरेटर न रहे तो कारखाना चलाया ही नही जा सकता हैं। आज जब चक्की के लिए पावर नहीं हैं तो फिर भला कारखानों के लिए पावर कहाँ से देंगे? पावर के लिए कहा जाता हैं कि ४-५ वर्ष वैठे रहिए। पश्चिम बंगाल में क्या हो रहा हैं, इसको शान्ति बाबु क्या नहीं जानते हैं? हिन्दुस्तान के किसी कोने में एसी हालत नहीं हैं। पश्चिम बंगाल जलकर खाक हो रहा हैं। तमाम कल-कारखनें उखड़ते जा रहे हैं।

[4-15 — 4-25 P.M.]

मेघना जूट मिल में १७ करोड़ की लाइबिलटी हैं। उसका दो भाग हो गया हैं। ८ आना वाजोरिया के हाथ में है और ७ आना औरों के हाथ में है। उस कारखाने में करीब ५० करोड़ का माल बगै रह हैं। दूसरे पार्टनर गोबिन्द बैगरह को ८-९ करोड़ रुपया देना हैं। नया माग्लिक पी० एफ–ई० एस० आई का रूपया बैंक में जमा नहीं किया हैं। वाजोरिया ने मशीन बैगरह को बेचदिया हैं। कारखाने को ८ महीने चलाया गया। सात महीने कारखाना चलाया गया लेकिन एक दिन भी बंशी नहीं बजी। क्या सुना है आपलोगों ने कि बिना बंशी बजे कहीं कारखाना चालता हैं। पैसा आपकी वेकार घूम रही हैं। मजदूर काम करते हैं और मालिक कारखानें में लाक आउट कर देता हैं। कहाँ गया आपका कानून? आपकी पुस्तिका में लिखा हैं, मजदूरों के कल्याण की बात किन्तु मैं समझता हूँ आप मजदूरों का सर्वनाश कर रहे हैं। आपका कहना है कि हम बड़े कारखाने कैसे लगायें, सेन्टंल गवर्नमेन्ट पावर नहीं देती हैं? मगर सेंन्ट्रल गवर्नमेन्ट पावर नहीं देती की हम लोग २० वर्ष तक कारखानो को कैसे चलाये थे ? हमें तो आप पूँजीपतियो का दलाल कहते है किन्तु आपलोग क्या कर रहे हैं, आपलोगों ने क्या कर लिया हैं?

हमारे जमाने में जब मालिक और मजदूर के बीच लड़ई होती थी तो हमलोग अगर पाँच भाग लेकर लड़ते थे तो उसमें तीन भाँग मंजूर करा लेते थे। और बाकी के लिए फिर घरि २ लड़ने की योजना बनाते थे। किन्तु आपके जमाने में क्या हो रहा हैं? आपलोग मालिक से आगर समझौता कराते हैं तो मालिक का पक्ष लेकर मजदूरो की मजदूरी कम करा देते हैं। आपने बड़े ढोल-ढाक पीटकर बादा किया था कि हम लोग मजदूर को मालिक बना देंगे और पूँजी बाद का खत्म कर देंगे। लेकिन आप लोगों ने पूँजी-पतियों को खत्म करने के बदले मजदूरो को खत्म कर दिया हैं। मालिक मजदूरों की मजदूरी से १ सौ रूपया

काट रहा हैं। उसको तीन वर्ष में देने को कहा था किन्तु नहीं दिया। गौरी शंकर जूट मिल ऐसा कर रहा हैं। आपलोग प्रोफेशनल टैक्स पूँजीपतिको पर लगाते थे किन्तु आप तो मजदूरों के उपर प्रोफेशनल टैक्स लगाया गया हैं। मेघना जूट मिल मजदूरों का प्रोफेशनल टैक्स जो काटता हैं, वह गजानन्द के नाम से जमा करता हैं। इस तरह से आप लोग मजदूरों का गला काट रहे हैं। सभी रूपया काटकर मालिक प्रोफेशनल टैक्स देकर राहत नहीं दे सकता हैं। पहले बाद, आनेपर, आकाल पड़ने पर सरकार मजदूरों की मदद करती थी किन्तु आप लोग मदद को कौन कहे उनकी मजदूरी कमा दे रहे हैं। मजदूरों से प्रोफेशनल टैक्स काटकर भी आपलोग मजदूरों को राहत नही दे सकते हैं।

आपकी पार्टी सी० पी० एम० को रीलायन्स जूट मिल ने आपनी जमीन देकर अपनी जमीन पर सीटू की आफिस खोलवाया हैं। कम्पनी आपके उपर मेहबां हैं, और आपलोग कम्पनी के उपर। बड़े २ सी० पी० एम० के नेता ओं ने उसका उद्घाटन करके खुलवाया हैं। चीफ मिमिनिस्टर जो पश्चिम बंगाल के मुखिया हैं, उन्होंने रीलायन्स जूट मिल के मालिक से मिलकर दफ्तर बनवाया हैं, सीटू का। इस अबस्था में कम्पनी से सीटू क्या लड़ेगी? चीफ मिनिस्टर स्वयं बड़े सूदखोर हैं। मज़दूरों से रूपया काटकर सीटू नेता उस रूपये को चीफ मिनिस्टर के हाथों में देते हैं—१५-२० हजार रूपया। मजदूरो से चन्दा के रूपये लिया जाता हैं और सैकड़ो मजदूरों का रूपया चीफ मिनिस्टर को दिया जाता हैं। वासुदेब और जवाहर १५-१५ हजार रूपया बसूल करके चीफ मिनिस्टर को देदिए और चीफ मिनिस्टर ने उन्हें झण्डा प्रदान कर दिया। झण्डा पाकर वासुदेब सीना फुलाकर झण्डा लेकर घूम रहा हैं और कहता हैं कि हमारा कोई क्या बिगाड़ लेगा? हमने जिसे हार समझा था, यही नाग निकला। नाग बनकर बैठा हैं, काट खाने को। यह याद रखिए आपलोग, हँयुआ-हथौड़ा लेकर आप आज गद्दी पर वैठे हैं, मजदूरों और किसानों की बदौलन। तो फिर मजदूर और किसानों का गला क्यों काट रहे हैं ? इसीलिए मैं इस बजट का बिरोध करता हूँ। धन्यवाद। जय हिन्द।

[4-25 — 4-35 P.M.]

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রমিক ও কর্মী নিয়োগ খাতে যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি সংক্ষেপে বক্তব্য রাখতে চাই। আজকে পশ্চিমবঙ্গে শ্রমিকরা আক্রান্ত কিন্তু আমাদের বিচার করে দেখতে হবে এই আক্রমণ কোথা থেকে আসছে। আজকে কেন্দ্রীয় সরকারের শ্রম নীতি, শিল্প নীতি, রপ্তানি বাণিজ্য নীতি, আমদানি বাণিজ্য নীতি, কেন্দ্রীয় সরকারের পরিকল্পনার সঙ্গে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য মানুষের চরম দুর্গতি, এই জিনিসগুলি যদি আমরা বিশ্লেষণ করে দেখি তাহলে আমরা

দেখতে পাব এই আক্রমণ কেন্দ্রীয় সরকারের এইসব দিক থেকে আজকে পশ্চিমবঙ্গের শ্রমিকদের উপর নেমে এসেছে। মাননীয় স্পিকার মহাশয়, আমরা বহুদিন ধরে শ্রমিক আন্দোলনের সঙ্গে জড়িত, আমরা দেখেছি আগে শ্রমিকরা মালিকদের কাছে চার্টার্ড অব ডিমান্ড প্লেস করতেন, কিন্তু বর্তমানে মালিকরা তাদের ডিমান্ড প্লেস করছেন শ্রমিকদের কাছে। আজকে এই যে উল্টো ব্যাপার হয়ে গেল এতে কমপ্লিটলি একটা আপ সেট হয়ে গিয়ে টপ্সি টার্বি পজিশন এসে গেছে এবং এই পজিশনে আসবার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের শ্রম নীতি। আজকে মালিকরা শ্রমিকদের কাছ থেকে প্রভিডেন্ট ফান্ডের টাকা চাচ্ছে, বলছে যে তুমি তোমার টাকা দাও, ঐ টাকা থেকে আমার ওয়ার্কিং ক্যাপিট্যাল তৈরি করব। মালিকরা চাচ্ছে সারপ্লাস ল্যান্ড কারখানার মধ্যে যেসব বেশি জমি ছিল বলছে সেই জমি দাও, আমি ওয়ার্কিং ক্যাপিট্যাল তৈরি করব।

আজকে মালিক বলছে, তোমাদের মাইনে কমাতে হবে, তোমাদের বেশি করে পরিশ্রম করতে হবে এবং এইসব অজুহাত দেখিয়ে শ্রমিক শ্রেণীকে নিষ্পেসিত করছে। প্রভিডেন্ড ফান্ডের টাকার ব্যাপারটা শ্রমমন্ত্রী "লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে" বলেছেন। ওই হিসেব দেখলে আপনারা বুঝতে পারবেন মালিক কি অবস্থায় শ্রমিকদের নিয়েছে। ৩০-৯-৮৮ তারিখ পর্যন্ত ১০৮ কোটি ৩৩ লক্ষ টাকা শুধু পি এফ বাবদ জমা দেয়নি। ই এস আই বাবদ ২৭ কোটি ৪১ লক্ষ টাকা জমা দেয়নি। শ্রমিকদের দেয় টাকা, ই এস আই-র টাকা পর্যন্ত মালিক জমা দেয়নি। কেন্দ্রীয় সরকারের দুর্বল শ্রম নীতির ফলে মালিকরা এই সাহস পেয়েছে এবং তাদের মধ্যে ওই রকম মনোভাব এসেছে। আজকে মালিক শ্রেণী যে কোনও অজুহাতে কারখানা লক আউট করে দিচ্ছে। ১৯৮৭ সালে তারা যে লক আউট করেছিল তাতে ৯২ হাজার ৫৪৬ জন শ্রমিক যুক্ত ছিল, ১৯৮৮ সালে ৯৯ হাজার ২৪৯ জন শ্রমিক যুক্ত ছিল। ১৯৮৮ সালে অনেক শ্রম দিবস নষ্ট হয়েছিল, এই শ্রম দিবস নষ্টের ব্যাপারটা যদি দেখি তাহলে দেখব লক আউটের জন্য ৮৮.২ এবং ধর্মঘটের জন্য ১১.৪ শ্রম দিবস নষ্ট হয়েছিল। অর্থাৎ দেখা যাচ্ছে লক আউটের জন্য অধিকাংশ শ্রম দিবস নষ্ট হয়েছে। আমার পূর্ববর্তী বক্তা বলেছেন শিল্পে শান্তি প্রতিষ্ঠিত হতে চলেছে। আমি তার সঙ্গে একমত। শান্তিবাবুর নামের সঙ্গে লেবার হারমনি রান করছে এটা ঠিক কথা। বাইপার্টাইট এবং ট্রাইপার্টাইট আলোচনার ক্ষেত্রে আমাদের শ্রম মন্ত্রী মহাশয়-এর যে রকম অ্যাক্টিভ স্টেপ নেওয়া উচিত ছিল সেটা নিতে তিনি পারেন নি এটা ঠিক কথা। কনসিলিয়েসনের ক্ষেত্রেও ওই কথা প্রযোজ্য। গেস্ট কিন উইলিয়ামের ক্ষেত্রে ইমিডিয়েট স্টেপ যেটা নেওয়া উচিত ছিল সেটা তিনি নিতে পারেন নি। তবে এটা ঠিক কথা যে, এই গেস্ট কিন উইলিয়ামের ক্ষেত্রে তিনি আপ্রাণ চেষ্টা করেছিলেন এবং একেবারের শেষের দিনে মালিক এবং শ্রমিকদের আলোচনা ভেঙ্গে যায়। গেস্ট কিনের ক্ষেত্রে যদি আগে থেকে স্টেপ নিতেন তাহলে ওই যে একটা ফ্যামিলিতে আত্মহত্যা হল সেটা আর হত না। তবে এটা বাস্তব সত্য এবং জীবনভোর যা দেখলাম তাতে বলতে পারি আমরা এই ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে একটা নরককুন্ডে বাস করছি এবং আমাদের ক্ষমতাও সীমিত। যে ভয়ানক পরিবেশে আমরা বাস করছি তাতে কমিউনিজম, লেনিনিজম, মার্কসিজম ইত্যাদি থিওরেটিক্যাল কথা বললে কিছু হবে না, বাস্তব ক্ষেত্রে আমাদের কিছু কিছু অ্যাডজাস্টমেন্ট করতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমরা আজকাল সিক ইন্ডাস্ট্রির কথা খুব শুনি। কিন্তু

এক সময় আমাদের দেশে চা বাগান, পাট শিল্প আসানসোল, রানিগঞ্জে কয়লা, লোহা, ইস্পাত শিল্প এবং স্মল স্কেল ইন্ডাস্ট্রির যে অবস্থা ছিল তাতে এগুলিকে সোনার খনি বলা চলে মালিক পক্ষ সংগঠিতভাবে সেই সোনা তুলে নিয়ে গেল সিক করে দিল। যেমন লাবন্যময়ী কোনও স্ত্রীকে নিঃশেষ ভোগ করে চরিত্রহীন স্বামী চলে যায় তার সেই স্ত্রীকে ত্যাগ করে। ঐ সব মালিকরা ঠিক তাই করেছে এই সমস্ত কারখানাগুলিকে তারা সিক ইন্ডাস্ট্রিতে পরিণত করে চলে গিয়েছে। আমরা সংগঠিতভাবে তার প্রতিবাদ করতে চেয়েছিলাম কেন্দ্রীয় সরকারের শ্রম নীতি শিল্প নীতিফ্রায়েট ইকুইজিশন পলিসির ফলে ঐসব কারখানা সিক ইন্ডাস্ট্রিতে পরিণত হচ্ছে। আজকে ফাইন্যানসিয়াল ইনস্টিটিউশন তৈরি হচ্ছে। কিন্তু সেই ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশনগুলি কোনও কাজ করছে না। এবং তার জন্য আমাদের শ্রম মন্ত্রী

[4-35 — 4-55 P.M.]

বলেছিলেন কলকাতায় একটা স্পেশ্যাল কোর্ট বসাতে। ওর সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকার নেন নি। এক বছর আগে যে গামছার দাম ছিল ৮ টাকা আজকে সেই গামছা ১০/১২ টাকায় যে গেঞ্জী ১০/১২ টাকার এক বছর আগে কেনা হয়েছে এখন সেটা ১৪ টাকায় কিনতে হচ্ছে। কারণ সুতা শিল্পে দারুন সংকট। বম্বে কর্ণাটক আমেদাবাদ গুজরাট থেকে সুতা আনতে হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের রং পলিসির জন্য। অথচ ওদের দেশে হোসিয়ারি শিল্প কি রকম উন্নতি করছে। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের রং পলিসির জন্য এই জিনিস হচ্ছে। আমাদের মুখ্যমন্ত্রী শ্রম মন্ত্রী এই সব কথা বলেছিলেন, কিন্তু কেন্দ্রীয় কর্ণপাতও করেন নি। আজকে তামিলনাড়ুতে হোসিয়ারি শিল্প কি রকম উন্নতি করছে আর আমরা এখানে সেই ব্যাপারে বিপর্যয়ের মধ্যে পড়েছি। তার সঙ্গে সঙ্গে ক্রেতা ও বিক্রেতা বিপর্যয়ের মধ্যে পড়েছে। কংগ্রেস আমলে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন তৈরি করেছিলেন। এখানে চারটি কারখানা আছে। সেন্ট্রাল গভর্নমেন্ট এগুলিকে অ্যামালগামেট করতে চাইছেন। এটা করলে ৬ হাজার শ্রমিক কর্মচ্যুত হবে। এই পলিসির অবিলম্বে পরিবর্তন দরকার। কন্ট্রাক্ট লেবার নিয়ে পশ্চিমবাংলা সরকার বহুবার জানিয়েছেন যে কন্ট্রাক্ট লেবার তুলে দাও তার আইন সংশোধন কর বহু বার সেন্ট্রাল গভর্নমেন্টকে বলেছে। রেলওয়ে পোর্ট ডক ইন্ডিয়ান অয়েল এই সব জায়গায় কন্ট্রাক্ট লেবার রয়েছে তারা এখনও চালিয়ে যাচ্ছে কি হবে জানি না। তার পর বাচ্চা ছেলে মেয়ে শিশু শ্রমিক চায়ের দোকানে হোটেল রেস্তোরা বিভিন্ন জায়গায় কাজ করছে। চাইল্ড লেবার কন্ট্রোল ১৯৮৬ সালে বসানো হয়েছিল তাদের রিপোর্ট অত্যন্ত বেদনাদায়ক দুঃখদায়ক। এই সব চাইল্ড লেবারদের ভোর ৫টা থেকে রাত্রি ৯/১০ পর্যন্ত কাজ করতে হয়। বিভিন্ন এই যে সব আইন রয়েছে তার পরিবর্তন দরকার। পশ্চিমবঙ্গ সরকার চাইল্ড লেবার কন্ট্রোল আইন তৈরি করার উদ্যোগ নিয়েছেন একে অ্যাবলিস করার চেষ্টা নিয়েছেন—কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট সেদিকে কর্ণপাতও করেন নি। এর পর আমি ই এস আই সম্বন্ধে বলছি। এই কর্মচারী বিমার বিষয়টি একটি মহৎ উদ্দেশ্য নিয়ে ডাঃ বিধানচন্দ্র রায় করেছিলেন। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে মাননীয় শ্রম মন্ত্রীর কাছে বলছি যে, এই ই এস আই অর্গানাইজেশনকে একটু বেটার করা দরকার। আমাদের শ্রদ্ধেয় স্বাস্থ্যমন্ত্রী বিভিন্ন হাসপাতাল ঘুরে ডাক্তার, নার্স ইত্যাদের মধ্যে একটা চেতনা আনবার চেষ্টা করেছিলেন। তার এই অ্যাপ্রিসিয়েটকে আমি সাধুবাদ জানাই। আমি শ্রমমন্ত্রীকেও অনুরোধ করব, তিনি মাঝে মাঝে এই ই এস আই,

হসপিটালগুলি যে চরম বিপর্যয়ের মুখে রয়েছে সেখানে একবার পরিদর্শন করলে আমার মনে হয় তারা একটু উৎসাহিত হবে। আমি হাওড়া, ই এস আই হসপিটালের কমিটি মেম্বার নই। মাঝে মাঝে আমি সেখানে যোগাযোগ রাখি আমি দেখেছি কি চরম অব্যবস্থার মধ্যে এই হসপিটালগুলি রয়েছে। এখানকার কমিটিগুলি বহুদিন ধরে রিকনস্টিটিউট হয় নি। আমি তাকে অনুরোধ জানাব যে ই এস আই হসপিটালগুলিতে যেসব কমিটিগুলি আছে, সেই কমিটিগুলিকে অবিলম্বে রিকনস্টিটিউট করবার চেষ্টা করুন। এর পর আমি ডাইরেক্টর অব ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সম্বন্ধে কিছু বলতে চাই। অনেকগুলি আই টি আই ইনস্টিটিউট আছে। সেখানে ভর্তির ব্যাপার নিয়ে একটা চরম অবিচার চলে, দুর্নীতি চলে, পার্সিয়্যালিটি হয়। সেখানে জয়েন্ট এন্ট্রান্সের মতো না হলেও এই রকম একটা প্রেটো টাইপ একজামিনেশন অ্যাডমিশনকালে যাতে সুষ্ঠু ভাবে হয় তার ব্যবস্থা যদি আপনি করতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের ছাত্র সমাজ আপনার কাছে কৃতজ্ঞ থাকবে এবং এতে সত্যিকারের মেধাবি ছাত্ররা ভর্তি হতে পারবে। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আপনি জানেন ফ্যাক্ট্রিতে হাইজিন সেল বলে একটি সেল আছে। ডাইরেক্টর অব ফ্যাক্ট্রিজে হাইজিন সেল বলে একটা সেল আছে। বর্তমানে পরিবেশ দূষণের ব্যাপারে তাদের দায়িত্ব কর্তব্য এবং কাজের পেরিফেরি অনেক বেড়ে গেছে। আজকে সব জায়গায় ওয়াটার, এয়ার পলিউশন চলছে। কাজেই পরিবেশ বিভাগের পক্ষ থেকে ফ্যাক্ট্রিগুলির উপর আর একটু নজর দেওয়া দরকার এবং এই হাইজিন সেলগুলিকে অ্যাকটিভ করা দরকার। তার কারণ আজকে পরিবশে দূষণের ফলে সাধারণ মানুষ তো ভুগছেই, তার সঙ্গে শ্রমিকরা সব চেয়ে বেশি মারাত্মকভাবে আক্রান্ত হচ্ছে। কোনও ফ্যাক্টির ওয়াটার, এয়ার পলিউশন হলে প্রথমেই সাংঘাতিক ভাবে শ্রমিকরাই আক্রান্ত হবে, ভূপালে যা ঘটে গেছে। আজকে বিভিন্ন ফ্যাক্ট্রিতে যেসব অ্যাক্সিডেন্ট হচ্ছে তার প্রথম টার্গেটই হচ্ছে শ্রমিকরা এবং প্রথম সাফারার হচ্ছে এই শ্রমিক শ্রেণী। আমরা দুর্গাপুর, হলদিয়ায় গিয়ে দেখেছি যে, পরিবেশ অত্যন্ত দূষিত হয়ে যাচ্ছে। কাজেই সেই ক্ষেত্রে আমাদের শ্রম বিভাগের যে হাইজিন সেল আছে, আরও ভালভাবে অ্যাকটিভ করা দরকার, আরও স্টেনদেন করা দরকার। দরকার হলে আরও ছোট ছোট সেল করে তাকে আরও স্টেনদেন করে বিভিন্ন ফ্যাক্ট্রি অনুসন্ধান করা দরকার। এই পরিবেশের বিরুদ্ধে তিনি যদি একটা প্রতিরোধ ব্যবস্থা গড়ে তোলার চেষ্টা করেন তাহলে শ্রমিকদের জীবন আজকে যে অসুবিধার মধ্যে রয়েছে সেই অসুবিধাগুলি আসতে আসতে দূর হয়ে যাবে এবং শ্রমিকরা শ্রমমন্ত্রীর কাছে কতৃজ্ঞ থাকবে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরুনকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় শ্রম মন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি প্রথমেই এই শ্রম দপ্তর বর্তমানে কিভাবে একটা রুগ্ন দপ্তর হিসাবে শ্রমিকদের কাছে পরিচিতি লাভ করেছে এবং সম্পূর্ণ ব্যর্থ হয়েছে ও হচ্ছে তার কয়েকটি উদাহরণ আপনার মাধ্যমে পেশ করতে চাই। একটু আগে মাননীয় সদস্য শ্রী গোপাল ভট্টাচার্য মহাশয় একটি কথা বলছিলেন, তিনি বলতে বলতে অন্য দিকে চলে গেলেন বললেন যে কিছু সংস্থাকে বা ফ্যাক্টরিকে পাবলিক ইউটিলিটি সার্ভিস বলে নোটিশ করা হয়েছে। স্যার, অতীতে আমরা জানতাম পাবলিক ইউটিলিটি সার্ভিস বা এসেনসিয়াল

সার্ভিস বলতে বোঝাতে জল, পোস্ট অ্যান্ড টেলিগ্রাফ, হসপিটাল, ফায়ার ব্রিগেড ইত্যাদিকে। কিন্তু স্যার, বর্তমানে পশ্চিমবাংলা সরকারের শ্রম দপ্তর থেকে আমরা, বিভিন্ন ট্রেড ইউনিয়ন একটি নোটিশ পাচ্ছি সেই নোটিশ সম্পর্কে আপনার মাধ্যমে আমি কয়েকটি কথা বলব। এই নোটিশটি কেন্দ্রীয় সরকারের নোটিশ নয়, এই নোটিশটি দেখলে অবাক হয়ে যাবেন, এখানে ২২৫টি সংস্থাকে বলা হয়েছে এগুলি পাবলিক ইউটিলিটি সার্ভিস। স্যার, দেখলে অবাক হয়ে যাবেন তাতে হিন্দুস্থান মোটরসকে নিয়ে আসা হয়েছে। মন্ত্রীরা মোটরে চাপেন, রুলিং পার্টির মেম্বাররা মোটরে চাপেন তারজন্য তারা মনে করেছেন এটা পাবলিক ইউটিলিটি সার্ভিস। সাধারণ মানুষ কিন্তু মোটরে চাপেন না। আমি দরকার হলে আপনার কাছে স্যার, এটা নিয়ে যাব। যে কারখানা ২০ বছর হল উঠে গিয়েছে জনসাধারণের সেখানে বাড়ি তৈরি হয়ে

[4-45 — 4-55 P.M.]

গিয়েছে সেই কারখানার নামে নোটিশ করা হয়েছে পাবলিক ইউটিলিটি সার্ভিস বলে সেখানে ইঞ্জিনিয়ারিং কারখানা, উষা ফ্যান, উষা মেশিন, লিলি বিস্কুট সমস্ত আছে। অন্যান্য বিস্কুট কোম্পনি নেই, লিলি বিস্কুট কারখানা আছে। সেখানে দু একটি ওষধ কারখানাও আছে। তারপর জয়শ্রী টেক্সটাইল বিড়লা ও বড় বড় পুঁজিপতিদের যেসব কারখানা আছে সমস্ত এই নোটিশের মাধ্যমে পাবলিক ইউটিলিটি সার্ভিস বলে দেখানো হয়েছে। ২২৫টি এরকম কারখানাকে দেখানো হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, যেখানে ২২৫টি কারখানাকে পাবলিক ইউটিলিটি বলে দেখানো হল সেখানে সেই কারখানার মালিকরা সেটা পাবলিক ইউটিলিটি বলে ধরছেন কিনা? যারা ইললিগ্যাল লক-আউট করছে তাদের উপর এই আইন বর্তাচ্ছে কিনা? এতে সব রকমের কারখানা আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এর কপি দিতে পারি, তাতে দেখবেন যত ইলেকট্রিক, ইঞ্জিনিয়ারিং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কেও ব্যাপারটি জানিয়েছে দুঃখের সঙ্গে বলি, বেলুড় আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানির যে ফ্যাক্টরি তাকেও জড়ানো হয়েছে এই পাবলিক ইউটিলিটি সার্ভিসে। আমি সেই কারখানার আই এন টি ইউ সি ইউনিয়নের সভাপতি। সেখানে প্রচুর টাকা চুরি হয়ে যাচ্ছে, অফিসাররা সেখানে প্রচুর টাকা চুরি করছেন। আপনারা সংবাদপত্রে দেখেছেন, সেখানে ম্যানেজিং ডিরেকটার জড়িত হয়েছেন, ১৬ লক্ষ টাকা চুরি করে ধরা পড়েছে। আরও চুরি সেখানে হয়েছে। আমি এ সম্পর্কে সি বি আই-এর তদন্ত চেয়েছিলাম। এখানে যেহেতু সরকারি দপ্তর এবং সি পি এমের লোকরা অ্যাডভাইসারি বোর্ডে আছেন সেই হেতু সেখানে কিছু বলা হচ্ছে না অথচ সেটা পাবলিক ইউটিলিটি সার্ভিসের মধ্যে ঢুকিয়ে দেওয়া হচ্ছে। শ্রমিকদের উপর স্টিম রোলার চালানো হচ্ছে। বিড়লার জয়শ্রী টেক্সটাইল, সমস্ত এর ভেতর ঢুকিয়ে দেওয়া হয়েছে। এর কারণ কি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাব দেবেন এরপরে আমি আরও কিছু এই দপ্তরে যা করা হয়েছে সেই সম্পর্কে বলব। মাননীয় সদস্য সত্যেন ঘোষ মহাশয় যে কথা বলেছেন সেটা শুনে আনন্দিত হলাম। তিনি স্বীকার করেছেন, বামফ্রন্ট সরকারের সদস্য হলেও তিনি স্বীকার করেছেন এবং মাননীয় মন্ত্রীও তার ব্যর্থতার কথা স্বীকার করেছেন যে অনেক বন্ধ কারখানা যদি ঠিক সময় মতো ওনার দপ্তর বা উনি ট্রাইপারটাইট সেটেলমেন্টে বসতেন বা সনসিলিয়েশনে বসতেন তাহলে সেগুলি বাঁচানো যেত, খোলা। গেস্ট কিন উইলিয়াম সম্পর্কে যা করেছেন তার জন্য তাকে ধন্যবাদ দিচ্ছি কিন্তু এই রকম বহু ক্ষেত্র

আছে। আজকে পশ্চিমবাংলায় শ্রমদপ্তর বলে কিছু আছে? কয়েক হাজার কলকারখানা বন্ধ, কয়েক লক্ষ মানুষ রাস্তায় রাস্তায় ঘুরছে কিন্তু শ্রম দপ্তর কিছু করছে না। আপনি জানেন কেন কনসিলিয়েশন হয় না কেন ট্রাইবুন্যাল রেফারেন্স হয় না? মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় উত্তর দেবেন যে কয় বছরে ট্রাইবুন্যাল রেফারেন্স হয়, কে রেকমেন্ড করেন, আদৌ এটা হয় কিনা? ৪/৫ বছরেও ট্রাইবুনাল রেফারেন্স হচ্ছে না। জয়শ্রী টেক্সটাইলে কতগুলি ট্রাইবুনাল রেফারেন্সর জন্য চাওয়া হয়েছে আজ পর্যন্ত আপনার লেবার কমিশনারের দপ্তর থেকে? রাইটার্স বিল্ডিংয়ে একজন অ্যাসিসট্যান্ট সেক্রেটারি বসে আছেন, যিনি রেফারেন্স করবেন তিনিও কিছু করছেন না। মালিকরা কিছু কিছু করে দিচ্ছে আর ট্রাইবুন্যাল রেফারেন্স হচ্ছে না, ট্রাইবুন্যাল হচ্ছে না। আজকে অবস্থা এই জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে কন্ট্রাক্টর লেবার, আমি স্পেসিফিক ফ্যাক্টরির নাম করে বলছি, জয়শ্রীতে ৪০০ কন্ট্রাক্টর লেবার আছে। তারা বহু বছর ধরে কাজ করছেন। তাদের দিয়ে পেরেনিয়াল জব করানো হচ্ছে। মাননীয় সদস্য বললেন যে কেন্দ্রীয় সরকার কিছু করছেন না, কন্ট্রাক্টর লেবার অ্যাবজর্ব করার আইন করছেন না। কিন্তু কন্ট্রাক্টর লেবাররা ট্রেড ইউনিয়ন জব করবে না, এটাতো পশ্চিমবঙ্গ সরকার ধরবেন, শ্রম দপ্তর থেকে ধরা হবে। আমরা বার বার একথা জানিয়েছি যে তারা পেরেনিয়াল জব করবে, এই আইন কোথাও নেই। সিটু ইউনিয়ন প্রতিশ্রুতি দিয়েছে কিন্তু তাদের দিয়ে পেরেনিয়াল জব করানো হচ্ছে এবং ৮ ঘণ্টার জায়গায় ১০ ঘণ্টা করে কাজ করানো হচ্ছে তাদের দিয়ে। মাননীয় সদস্য মিনিমাম ওয়েজেস-এর কথা বলেছেন। কিসের মিনিমাম ওয়েজেস? মুখ্যমন্ত্রীর পুত্রের দিল্লি রোডের যে ফ্যাক্টরি আছে আমি তার প্রেসিডেন্ট। সেখানে কত দেওয়া হয় জানেন? ১২ ঘণ্টা খাটিয়ে ১০ টাকা করে দেওয়া হয়। সেখানে যদি মুখ্যমন্ত্রীর পুত্রের কথা কেউ লেবার কমিশনারের কাছে বলতে যায় তাহলে তার চাকুরির ক্ষতি হবে, ট্রান্সফার হয়ে যাবার ভয় আছে তাই কিছু করতে পারে না। সেখানে ১০ টাকা রোজ দিয়ে ১২ ঘণ্টা করে খাটানো হচ্ছে। দিল্লি রোডের ইস্টার্ন স্যাক্স ফুডে এই ভাবে জুয়া চুরি করা হচ্ছে। খালি কেন্দ্রীয় সরকারের কথা বললে হবে না। ট্রেন বন্ধের কথা বলা হয়েছে এবং কমরেড জ্যোতি বসু মুখ্যমন্ত্রী বলে এলেন যে ট্রেন বন্ধ করে কিছু হবে না। কানপুরে ট্রেন বন্ধ করে কারখানা খোলা যায় না। কারখানা খোলার জন্য ট্রেন বন্ধ করা হয়নি সেটা উনি জানতেন না। আমাদের দুঃখ এবং শ্রমিকদের দুঃখ যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জানেন না যে কানপুরে ৮দিন ট্রেন কেন বন্ধ হয়েছে। কারখানা খোলার জন্য ট্রেন বন্ধ হয়নি অথচ তিনি সেখানে বক্তৃতা দিয়ে এলেন। বলেছেন আট দিন বন্ধ করে, কৈ কারখানা তো একটাও খুললো না, কারখানা খোলার জন্য ঐ ট্রেন বন্ধ করা হয়নি, অন্য কারণে বন্ধ হয়েছিল। সেখানকার টেক্সটাইল কমিটি কিছু রেজলিউশন করে তারা কিছু পরিবর্তন করতে চেয়েছিল, সেটা তাদের বিরুদ্ধে হয়েছিল, শ্রমিক বিরোধী হয়েছিল, তার প্রতিবাদে ট্রেন বন্ধ হয়েছিল। আট দিন ট্রেন বন্ধ ছিল। সেখানে পুলিশ লাঠি চালায়নি, পুলিশ গুন্ডামি করেনি। পুলিশমন্ত্রী পুলিশকে লেলিয়ে দেয়নি। সাতদিন তারা শুয়েছিল, তারপর সেখানকার সরকার মেনে নিয়েছেন শ্রমিকদের দাবি এবং সেই টেক্সটাইল কমিটির রেজলিউশন পরিবর্তন করা হয়েছে। তখন তারা উঠে পড়েছেন। কারখানা খোলবার জন্য ট্রেন বন্ধ করা হয়নি। এখানে মুখ্যমন্ত্রী তাই বলেছেন যে কারখানা তো খুললো না, ট্রেন বন্ধ করা হয়েছে। এখানে শ্রমমন্ত্রী রয়েছেন, কিভাবে আজকে এখানে

কারখানাগুলো বন্ধ রয়েছে, যদি চেষ্টা করতেন, তার দপ্তর যদি ঠিক ভাবে কাজ করতো, তাহলে নিশ্চয়ই কারখানাগুলো খুলতো। আমরা কনস্টিটিউয়েন্সিতে হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস, সেখানে যে লড়াই হচ্ছে, শ্রমমন্ত্রী কেন খুলছেন না, এটা কেন বন্ধ রয়েছে? আমি দায়িত্ব নিয়ে বলছি, আজকে এটা দু বছর বন্ধ রয়েছে। কারণ হচ্ছে এটা শ্রমমন্ত্রী এবং আমার জেলার আর এক মন্ত্রী প্রবীর সেনগুপ্ত যিনি এখানে বসে আছেন, এদের দুজনের লড়াই এর জন্য এই কারখানা খুলছে না। এর ফলে দু হাজার শ্রমিক আজকে রাস্তায় বসেছে। দায়িত্ব নিয়ে বলছি, হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস, এই অবস্থা সেখানে চলছে। জে কে স্টিল কারখানা উঠে গেছে, রিষড়া স্টিল হয়েছে, মালিকরা বন্ধ অবস্থায় এই কারখানা বিক্রি করার জন্য সরকারের কাছে অনুমতি চেয়েছিল এবং সরকার অনমুতি দিয়েছিলেন এবং এই কারখানা বিক্রি হয়ে গেছে। এইভাবে কারখানাগুলো খোলানো যাচ্ছে না। আপনার শ্রম দপ্তরের ফ্যাক্টরি

[4-55 — 5-05 P.M.]

ইনস্পেকটার্স বিভাগ কিভাবে চলে দেখুন। হুগলি জেলায় ৫০০/৫৫০ রেজিস্টার্ড কারখানা আছে, সেখানে মাত্র একজন ফ্যাক্টরি ইনস্পেকটার থাকেন। তিনি থাকেন শ্রীরামপুরে। উত্তরপাড়া থেকে আরামবাগ, জঙ্গিপাড়া থেকে শ্রীরামপুর পর্যন্ত এলাকা তাকে ইনস্পেকশন করতে হয়। কিন্তু তার কোনও গাড়ি নেই। অথচ জেলা পরিষদের অফিসের সাহেবেরা এবং এস ডি ও-র অফিসের লোকেরা প্রচুর ভাড়া করা গাড়ি চাপেন, আর ফ্যাক্টরি ইনস্পেকটার, শ্রমিকদের উপর যে অত্যাচার হচ্ছে, তারা যে কমপ্লেন করছে তা দেখতে যাবার তার উপায় নেই গাড়ির অভাবে। এইভাবে ফ্যাক্টরি ইনস্পেকটারের অফিস চলছে এই শ্রম দপ্তরের আন্ডারে। শপ এস্টাবলিশমেন্ট আর একটা দপ্তর শ্রম দপ্তরের আন্ডারে, এটা কিভাবে চলে শুনুন। শপ এস্টাবলিশমেন্ট বিভাগে দিনের পর দিন যারা অভিযোগ করেন, সেখানে ইনস্পেকটার আছেন, দু বছরের পায়ের জুতো ছিঁড়ে যাবে, এই অফিসে যেতে হবে, এ এস সি তার কর্তা, কিছু আছে, এ এস সি-কে ক্ষমতা দেওয়া হয়েছে হাকিমের ক্ষমতা দেওয়া হয়েছে, এ এস সি দু বছর ধরে বিচার করলেন। তারপর বললেন এখানে আমাদের বিচার করবার ক্ষমতা নেই। তখন যদি বলা হয়, দিন আপনার জাজমেন্টের কপি দিন, তাকে ঘোরানো হল—এতগুলো টাকা দিন তবে দেব। এইভাবে শপ এস্টাবলিশমেন্ট অফিস সারা পশ্চিমবাংলায় চলছে। আজকে শ্রমমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এইগুলোর প্রত্যেকটা তদন্ত করে দেখতে হবে, কি অবস্থায় আজকে শ্রম দপ্তর চলছে। আজকে কেন কনসিলেশন হচ্ছে না, আজকে মফস্বলে যেখানে ডেপুটি লেবার কমিশনের অফিস আছে, সেখানে যদি কোনও রকম কোনও কারখানায় কোনও ডিসপিউট অ্যারাইজ করে তাহলে ডি এল সি অফিসে এ এল সি অফিসে যায় না, সোজা মালিকরা কলকাতায় এসে বলেন, কলকাতায় মিটিং ডেকে নেওয়া হয়, গরিব শ্রমিক, সেখানে ফ্যাক্টরি বন্ধ হলে, স্ট্রাইক হলে, যে কোনও ব্যাপারে তাদের কলকাতায় আসতে হবে, সে যতদূরই হোক না কেন। ভাড়া খরচ করে কলকাতায় আসতে হবে, কিন্তু মফঃস্বলে, মহকুমা ডেপুটি লেবার কমিশনারের অফিসে কোনওরকম মিটিং হবে না, কোনও কনসিলেশন হবে না, আজকে এই অবস্থা। তার আগে মালিকরা যদি বলেন তবে মিটিং ডাকা হবে। শ্রমমন্ত্রী জানেন মালিক ডাকলে তবে মিটিং হয়, মালিক যদি বলে তবে মিটিং হবে, নচেৎ মিটিং হবে না।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই এটা জানেন, আইনত হয়েছে, কি বেআইনি হয়েছে, সে জবাব আপনাকে দিতে হবে। সেখানে একজিসটিং ফেসিলিটিস কার্টেল করা হয়েছে। বাইপার্টাইট করে সাতটি জুট মিলে এগ্রিমেন্ট হল, অফিসিয়ালি আপনার দপ্তরে জমা পড়ল। তাতে শ্রমিকদের মাইনে কমিয়ে দেওয়া হল। ইন্ডাস্ট্রিয়াল সেটেলমেন্ট অনুযায়ী যে মাইনে ছিল সেই মাইনে কমিয়ে ৯১৫ টাকা করে দেওয়া হল। আপনি মেনে নিলেন। কোনও প্রতিবাদ নেই। ফলে আজকে অন্যান্য জুটমিলগুলিও বলছে, "আমরাও কমিয়ে দেব, যদি তোমরা রাজি থাক তাহলে কারখানা চলবে, নাহলে কারখানা বন্ধ করে দেব।" বামফ্রন্ট সরকার তাই মেনে নিচ্ছে এবং সেইভাবে সব চলছে। ১৯৮৪সালে অ্যালুমিনিয়াম কেবলে কিভাবে সেটেলমেন্ট হয়েছে? শান্তিবাবু, ১৯৮৪ সালে আপনি আপনাদের ইউনিয়নের লিডারকে ডেকে নিয়ে গিয়ে অ্যালুমিনিয়াম কেবলে সেটেলমেন্ট করেছেন। আমাদের কাউকে নয়, আপনাদের পার্টির ইউনিয়নের লিডারকে নিয়ে গিয়ে এগ্রিমেন্ট সই করিয়েছেন। অন্য ইউনিয়নকে ডাকেন নি। মাইনে কমিয়ে, একজিসটিং ফেসিলিটিস কার্টেল করে এগ্রিমেন্ট করেছেন। কেন, না কারখানা খোলা হবে? ১৯৮৪ সালে এগ্রিমেন্টে সই করিয়েছেন, অথচ আজ পর্যন্ত কারখানা খোলে নি। তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আপনি একটা কথাও বলতে পারছেন না। আপনার দপ্তর একটা কথাও বলতে পারছে না। এইভাবে যে সমস্ত কারখানা বন্ধ হয়েছে, আমি প্রতিটির আপনার কাছে নাম দিতে পারি। হুগলি জেলার কোন্নগর উত্তরপাড়া অঞ্চলে শ্রীরাম সিল্ক, ফোর্ট উইলিয়াম প্রভৃতি কারখানার শ্রমিকরা আত্মহত্যা করছে। তাদের কয়েক বছরের মাইনে এবং বোনাস বকেয়া আছে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি এই বিষয়গুলি উল্লেখ করছি এবং আশা করছি আপনি এগুলির উত্তর দেবেন যে, আপনার দপ্তর থেকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে ঐ সমস্ত কারখানার মালিকদের কি বলা হচ্ছে। মালিকরা বকেয়া টাকা মেরে দিচ্ছে, শ্রমিকরা আত্মহত্যা করছে, আর আমাদের বলতে হবে—বামফ্রন্ট সরকার জিন্দাবাদ, যুগ যুগ জিও? আপনারা শ্রমিকদের বলছেন, "তোমরা সব গিয়ে কেন্দ্রের কাছে কারখানা খোলার কথা বল, আর ভোটের সময় আমাদের ভোট দিয়ে যাও।" লজ্জার কথা। এর জবাব আপনাকে দিতে হবে। অতএব আপনার দপ্তরের জন্য যে অনুমোদন আপনি চেয়েছেন আমি তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে বিস্তারিতভাবে বক্তব্য রাখবেন আমার সহকর্মী বন্ধু মাননীয় সদস্য কমরেড মতীশ রায়। আমি এখানে আপনার কাছ থেকে সামান্য কিছু সময় চেয়ে নিয়েছি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে একটা আবেদন রাখবার জন্য এবং আমি আশা করব, তিনি সেই আবেদনটি গুরুত্ব সহকারে বিবেচনা করে দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ দিন ধরে, আমি প্রায় ১৯৪৫ সাল থেকে শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত আছি। আমি দীর্ঘ দিন আন্দোলন করেছি, শ্রমিকদের পক্ষ থেকে, ইউনিয়নের পক্ষ থেকে দাবি পেশ করেছি এবং সেই দাবি আদায়ের জন্য নানাভাবে সংগ্রাম করেছি। এককভাবে করেছি, অনেক সময় ঐক্যবদ্ধভাবে করেছি। কিন্তু এখন একটা কঠিন পরিস্থিতি শ্রমিক আন্দোলনের সামনে এসেছে। মালিকরা লক আউট করছে, সাসপেনশন অফ ওয়ার্কের নামে বেআইনিভাবে লক আউট করে দিচ্ছে এবং তারা পরে দাবি পেশ করছে

যে, এত শ্রমিককে ছাঁটাই করব, এত প্রোডাকশন দিতে হবে। এই একটা নতুন পরিস্থিতি বর্তমানে দেখা দিয়েছে। এটা নিশ্চয়ই মাননীয় শ্রমমন্ত্রী জানেন। সরকারের পক্ষ থেকে আমাদের এখানে যে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' বলে পুস্তিকাটি বিতরণ করা হয়েছে, তার মধ্যে দেখছি যে, শুধু লক আউটের জন্য ২,৪৯,৮৪৫টি শ্রম দিবস নষ্ট হয়ে গেছে। এখন আমি জানি না এই লক আউটের মধ্যে ঐ ওয়ার্ক সাসপেনশন বা সাসপেনশন অফ ওয়ার্ক বলে যে কারখানা বন্ধ করে দেওয়া হয়েছে সেটা পড়ে কিনা এবং এরফলে দেখা যাচ্ছে শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। প্রায় ১ লক্ষ ৪৬ হাজার ৮০৪জন শ্রমিক অনাহারে, অর্ধাহারে সপরিবারে দিনাতিপাত করতে বাধ্য হচ্ছে এই বেকার অবস্থার জন্য এবং অনেকে আত্মহত্যা করেছে। আপনি জানেন, ঐ গেস্ট কিন উইলিয়াম কারখানা বন্ধ থাকার জন্য কয়েকজন শ্রমিক আত্মহত্যা করল। সেই গেস্ট কিন কারখানা খোলা হল কিন্তু অনেককে কাজ থেকে সরিয়ে দিয়ে। আমি এই আবেদন আপনার কাছে রাখতে চাই। আমরা নানা সময়ে অর্থ সংগ্রহ করি এবং ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার বোর্ড নামে যে একটা তহবিল আছে সেখানে ১ কোটি টাকা রয়েছে শ্রমিকদের কল্যাণের জন্য। তারা নানাভাবে কাজ করে থাকেন। শ্রমিকদের ছেলেমেয়েদের স্কলারশিপ দিয়ে থাকেন। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় সেই বোর্ডের সভাপতি। আমার প্রস্তাব হচ্ছে এবং আপনার কাছে আবেদন হচ্ছে, এই বেকার শ্রমিকদের জন্য যারা কলকারখানার লক আউট ওয়ার্ক সাসপেনশনের ফলে কর্মচ্যুত হয়েছেন কিম্বা কারখানা খুলতে দেরি হচ্ছে তাদের জন্য একটা বিশেষ তহবিল, একটা ফান্ড করার জন্য আমি আবেদন জানাচ্ছি। স্টেট লেবার অ্যাডভাইসারি বোর্ড বলে যেটা আছে আই এন টি ইউ সি সহ সমস্ত দলমত নির্বিশেষে সেখানে শ্রমিক সংগঠনগুলি সদস্য। তারা একটা সভা ডাকুন, একটা বৈঠক ডাকুন, সেখানে কেবলমাত্র একটি আলোচ্য বিষয় থাকবে এই সমস্ত কর্মচ্যুত শ্রমিকদের ক্ষেত্রে অর্থ সংগ্রহ করবার জন্য। আমরা যদি সেই প্রস্তাব নিয়ে অর্থ সংগ্রহ করি তাহলে বহু অর্থ আমরা সংগ্রহ করতে পারব শ্রমিকদের কাছ থেকে। যদি মনে করেন তাহলে ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার বোর্ডের অধীনে আর একটি পৃথক তহবিল করে ঐ কর্মচ্যুত শ্রমিকদের যারা অতি কষ্টে সপরিবারে দিনাতিপাত করছেন, যারা ভিক্ষা করছেন কিম্বা যারা আত্মহত্যা করেছে তাদের পরিবারকে সাহায্য করার জন্য অন্তত মাসে ১০০ টাকা করে যাতে দেওয়া যায় তারজন্য তহবিল করার আবেদন জানাচ্ছি। স্টেট লেবার অ্যাডভাইসরি বোর্ডের সভা ডাকুন, বৈঠক ডাকুন, সেখানে সর্ববাদী সম্মতিক্রমে আমরা নিশ্চয়ই সেই প্রস্তাব গ্রহণ করতে পারব। কর্মচ্যুত শ্রমিকদের সাহায্য করার জন্য বিশেষ একটা তহবিল করার আবেদন জানিয়ে, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-05 — 4-15 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বাজেটের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমার যে কাট মোশনগুলি আছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় শ্রম মন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন ব্যয় বরাদ্দ, এই কথা ঠিক যে সীমাবদ্ধতার মধ্যে অর্থনৈতিক কাঠামোগত সীমাবদ্ধতা সাংবিধানিক সীমাবদ্ধতায় একটা অঙ্গ

রাজ্যে নির্বাচিত সরকার শ্রমিক মালিকদের সমস্যা সুমাধান করে দেবেন এই আশা কেউ করে না। কিন্তু অন্তত সীমিত ক্ষমতার মধ্যেও তারা একটা জনমুখী শ্রমিক দরদি দৃষ্টিভঙ্গি নিয়ে শ্রমনীতি নিয়ে যে পর্যন্ত সেই আদর্শ শ্রম নীতি কি হওয়া উচিত সেটা দেখতেন। আজকে একটা সংকট গ্রস্ত পুঁজিবাদী অর্থনীতির একটা সংকটের বোঝা, মালিকরা যেভাবে শ্রমিকদের কর্মচারিদের উপর চাপিয়ে দিতে চাইছে, লক আউট ক্লোজার লে-অফ নানাদিক থেকে ওয়েজ আউট, ওয়ার্ক লোড এইসব আক্রমণ, এই আক্রমণগুলির বিরুদ্ধে শ্রমিকদের বাঁচার যে সঙ্গত আন্দোলন সেই ন্যায়সঙ্গত আন্দোলন এবং সংগ্রাম একটি জনমুখী সংগ্রামের সহায়ক এবং হাতিয়ার হবে সীমিত ব্যবস্থার এবং ক্ষমতার মধ্যে শ্রমিকদের স্বার্থে যে আইনগুলি আছে সেগুলি শ্রমিকদের স্বার্থে প্রয়োগ করবে অত্যন্ত বলিষ্টভাবে। সেই দৃষ্টিভঙ্গি থেকে আজকে পশ্চিমবঙ্গে বিগত ১২ বছর ধরে বামফ্রন্ট রাজ্যে শ্রমজীবি মানুষের কি অবস্থা, কি ইতিহাস আপনারই প্রদত্ত তথ্য থেকে দেখা যাচ্ছে লক আউট ১৯৪, যেখানে মেজর লক আউটে শ্রম দিবস প্রায় আড়াই কোটি টাকার মতো এবং যেখানে প্রায় দেড় লক্ষের মতো শ্রমিক যারা লক আউটের ফলে ক্ষতি গ্রস্ত হয়েছে এবং দেখা যাচ্ছে শ্রম দিবস যেটা নষ্ট হয়েছে মেজরটা হয়েছে লক আউটের জন্য। সেটা আপনার হিসাবে ৮৮.২ পারসেন্ট লক আউটের জন্য এবং ধর্মঘটের জন্য ১১.৮ পারসেন্ট। কিভাবে মালিকের আক্রমণ, এক তরফা, নজিরবিহীন আক্রমণ শুরু হয়েছে। ক্লোজার ২৫টি আজকে পশ্চিমবঙ্গে সিক ইন্ডাস্ট্রির সংখ্যা ৩০ হাজারের উপর, এই রকম একটি অবস্থা। তা ছাড়া সমস্ত দিক থেকে মালিকের আক্রমণ নেমে আসছে। লক আউট হচ্ছে, শ্রম নির্ভর যে কারখানা সেখানে কমপিউটার বসিয়ে আধুনিকীকরণের নামে শ্রমিকদের ছাঁটাই করা হচ্ছে, ওয়ার্ক লোড, শ্রমিকের উপর ওয়েজ কাট করা হচ্ছে। শুধু তাই নয়, এমন কি প্রভিডেন্ট ফান্ডের ই এস আইয়ের এবং গ্রাচুইটির টাকার যা হিসাব দেওয়া হয়েছে তাতে ১৯৮৮ সালে ১০৮ কোটি ৩১ লক্ষ ই এস আই, ২৭ কোটি ৪ লক্ষ। গ্র্যাচুইটির টাকা ফাঁকি দিয়েছে বোনাসের টাকাও ফাঁকি দিয়েছে, এই সমস্ত আছে। ফলে এই ধরনের আক্রমণ চলছে। আজকে এই রকম একটা পরিস্থিতির সামনে দাঁড়িয়ে মালিকরা বন্ধ কারখানা খুলছে না। এই একটা ব্যবস্থার মধ্যে যেভাবে আত্মহত্যার পথ বেছে নিয়েছে তার তথ্য এখানে মাননীয় সদস্যরা দিয়েছেন। এক পানিহাটিতেই কম পক্ষে ৪০ জন, চাঁপদানিতে ৩৫, সোদপুরে ২৪, এইসব শ্রমিক না খেয়ে মারা গেছে। বেলঘরিয়ার বেনী লিমিটেড, বঙ্গোদয় কটন মিলসে ৩ জন শ্রমিক আত্মহত্যা করেছে। আপনি জানেন, এই রকম একটা করুন চিত্র পশ্চিমবঙ্গে শ্রমিকদের জীবনে এবং মালিকদের যে অন্যায় এক তরফা আক্রমণ এর বিরুদ্ধে কোনও কার্যকর ব্যবস্থা তারা নিচ্ছেন না।

এখানে আপনাদের যতটুকু আইনের ক্ষমতা আছে, যেমন বিভিন্ন অ্যাওয়ার্ড এবং চুক্তিগুলি, সেগুলি ব্ল্যাটান্ট ভায়লেশন হচ্ছে। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট-এর ২৯নং ধারা অনুযায়ী আপনারা শাস্তির ব্যবস্থা নিচ্ছেন না। শ্রমিক কর্মচারীদের ক্ষেত্রে যা তাদের বিরুদ্ধে যাচ্ছে তার বিরুদ্ধে হাইকোর্টে উকিল দিয়ে তা খারিজ করবার ব্যবস্থা নিচ্ছেন না। আগে যুক্তফ্রন্ট আমলে, এমন কি বামফ্রন্টের আমলেও কৃষ্ণপদ ঘোষ মহাশয় থাকাকালীন এগুলো লেবার ডিপার্টমেন্টের ট্রাইবুনালে সরাসরি রেফার করতেন। কিন্তু এখন আপনি নিয়ম করেছেন যে, লেবার মিনিস্টারের অনুমোদন ছাড়া সেটা ট্রাইবুনালে যাবে না। আজকে শ্রমিক কর্মচারীদের

প্রভিডেন্ট ফান্ডের টাকা, ই এস আই-এর টাকা জমা পড়ছে না ; লক আউট বেআইনি ঘোষণা করছেন না। অর্থাৎ সীমিত ক্ষমতায় যতটুকু ব্যবস্থা নেওয়া উচিত ছিল সেটুকুও আপনারা করছেন না। আর একটি জিনিস হল, বামফ্রন্ট সরকারের আমলে বেকার সংখ্যা যেভাবে দ্রুত বেড়ে চলেছে তারফলে আজকে একটা মারাত্মক অবস্থা সৃষ্টি হয়েছে। অর্ধবেকার, ছদ্মবেকার এদের বাদ দিয়ে শুধুমাত্র নথিভুক্ত বেকারের সংখ্যা আজকে দাঁড়িয়েছে ৪২.৬৫ লক্ষ। অর্থাৎ গোটা ভারতবর্ষে নথিভুক্ত বেকারের সংখ্যা যদি ১৪ কোটি হয় তাহলে তার ১৪ শতাংশ হচ্ছে পশ্চিমবঙ্গে। সারা ভারতবর্ষের মোট জনসংখ্যা ৮ পারসেন্ট মানুষ বাস করে পশ্চিমবঙ্গে। কিন্তু বেকারের সংখ্যা তারমধ্যে ১৪ পারসেন্ট! সংখ্যাতত্ত্বের ভিত্তিতে এক্ষেত্রে একটা ভয়ঙ্কর চিত্র দেখতে পাচ্ছি। এক্ষেত্রে গত এক বছরে বেকারদের নাম নথিভুক্ত করার সংখ্যা যেখানে ৫,৪৫,৫৬০ জন, সেখানে কর্মে নিযুক্তির সংখ্যা মাত্র ১২,০০০। ফলে এই রকম একটা পরিস্থিতির সম্মুখীন হতে হয়েছে। অসংগঠিত ৩৪টি শিল্পের মধ্যে ১৬টিতে ন্যূনতম মজুরি আইন চালু করতে পারেন নি এবং তার ফলে আজকে কারখানাগুলিতে ঠিকা শ্রমিকের সংখ্যা বেড়েছে। কিন্তু এইসব শ্রমিকরা অন্যান্য শ্রমিকদের মতো সুযোগ সুবিধা পাচ্ছেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষেতমজুরদের কথা বলতে গিয়ে বলছি যে, পশ্চিমবঙ্গে এই ক্ষেতমজুরদের সংখ্যা আজকে ৪২ লক্ষের মতো। এই ক্ষেতমজুরদের সবচেয়ে বড় সমস্যা হল, সারা বছরে গ্রামাঞ্চল তাদের ৩ মাস কাজ থাকে, বাকি ৯ মাস কোনও কাজ থাকে না। আর ন্যূনতম মজুরির হার যা বেঁধে দিয়েছেন সেটা বর্তমানে দুর্মূল্যের বাজারের তুলনায় অত্যন্ত কম। কিন্তু সেই ন্যূনতম মজুরি পাওয়ার ক্ষেত্রেও কোনও গ্যারান্টি নেই ; অধিকাংশ ক্ষেত্রে তারা সেটাও পাচ্ছে না। সবচেয়ে বড় সমস্যা হল, ঐ ক্ষেতমজুরদের সারা বছর কাজ না পাওয়ার সমস্যা। এট ঠিক, আমাদের সংবিধানে রাইট টু ওয়ার্ক অর্থাৎ কাজ পাবার অধিকার স্বীকৃতি পায়নি। কিন্তু সেখানে রাজ্য সরকার তার সীমার মধ্যে এই ব্যাপারে কোনও উদ্যোগ নিয়েছেন কি? হয়ত বলতে পারেন, আমি ইউটোপিয়া সাজেশন দিচ্ছি। কিন্তু আমি বলছি, এটা ইউটোপিয়া সাজেশন নয়, কারণ ভারতবর্ষেরই একটি অঙ্গরাজ্য মহারাষ্ট্র এবং সেখানে এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট ১৯৭৯ সাল থেকে ক্ষেতমজুরদের জন্য চালু হয়েছে। সেখানে ক্ষেতমজুররা সেই আইন অনুযায়ী সরকারের চাকরি না পেলে তারা সরকারের কাছে চাকরি চাইবে। সেক্ষেত্রে সরকার যদি ১৫ দিনের মধ্যে তা দিতে না পারেন তাহলে তাকে বেকারভাতা দিতে হবে। এই এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট-এর মধ্যে এই গ্যারান্টির প্রভিশন রয়েছে সেখানে। আজকে এই কাঠামোর যদি একটি অঙ্গরাজ্য ঐ স্টেপ নিতে পেরে থাকেন তাহলে আপনারাও নিশ্চয়ই সেটা নিতে পারেন। তারা এই বিল ১৯৭৭ সালে এনেছিলেন এবং ১৯৭৯ সালে সেটা কার্যকর হয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষেত মজুরদের আর্থিক উন্নয়নের স্বার্থে কোনও আইন করতে পারলেন না আজও।

[5-15 — 5-25 P.M.]

আইন দূরে থাক ন্যূনতম মজুরি তাদের যা আছে, যেটা তারা পেত সেটাই নিশ্চিত নয়। আজকে এই অবস্থা চলছে। আজকে সমস্ত দিক থেকে পশ্চিমবাংলার শ্রমিকদের উপর,

কর্মচারিদের উপর ওরা একটা আক্রমণ চালাচ্ছে, লে অফ, লক আউট, ক্লোজার, ওয়েজ কাট এবং ওয়ার্ক লোড করে সমস্ত দিক থেকে সর্বাত্মক আক্রমণ চালাচ্ছে, বেপরোয়া আক্রমণ চালাচ্ছে। তখন দেখছি সরকার পক্ষ অদ্ভুত রকম ভাবে নিরব। তারা শুধু সেখানে শান্তির কথা বলছেন। আমি এখানে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই ১৯৬৭ সালে পশ্চিমবাংলায় যখন যুক্তফ্রন্ট সরকার ছিল সেই যুক্তফ্রন্ট সরকারের আমাদের দল শরিক হিসাবে ছিল। সেই সময় সুবোধ ব্যানার্জি শ্রমমন্ত্রী ছিলেন। সেই সময় পশ্চিমবঙ্গ সরকারের যে মূল নীতি ছিল তা হল ন্যায়সঙ্গত নিরপেক্ষ শ্রমিক আন্দোলনের উপর পুলিশ হস্তক্ষেপ করবে না। তাতে শ্রমজীবী মানুষের মধ্যে একটা জোয়ার সৃষ্টি করেছিল। মালিকদের আতঙ্কগ্রস্ত করে তুলেছিল। আজকে আমরা কি দেখতে পাচ্ছি? বামফ্রন্ট সরকার সেই আন্দোলন থেকে মুখ ফিরিয়ে রেখেছে। তাদের অদ্ভুত থিয়োরি যেটা জঘন্ন মালিকদের হয়ে দাঁড়িয়েছে। মারাত্মক কৌশলে তারা শ্রমিকদের বিভ্রান্ত করার চেষ্টা করছে। যারা আজকে পূর্বাঞ্চল থেকে মালিকরা, শিল্পপতিরা সমস্ত শিল্প গুটিয়ে নিচ্ছে, তাদের পুঁজি বিনিয়োগ করতে চাইছে না, পশ্চিমবংলার বিরুদ্ধে, গোটা পূর্বাঞ্চলের বিরুদ্ধে চক্রান্ত করছে সেই চক্রান্ত পশ্চিমবাংলার জনদরদি সরকার মেনে নেবে? পশ্চিমবাংলাকে মরুভূমি হতে দেব না তাই জন্য মালিকরা যাতে পুঁজি বিনিয়োগ করে সেই মালিকদের তুষ্ট করতে হবে? তাই কি মালিকদের পক্ষে তোষণ নীতি নিয়ে চলতে হবে? বলা হচ্ছে এই অবস্থার মধ্যে দিয়ে আন্দোলন নয়, আন্দোলন করলে ক্ষতি হবে যাবে। এটাকে ওরা বাস্তব বলছেন! মানুষ যখন বেকার সমস্যায় ভুগছে তখন তাদের কাছে গিয়ে মার্কসবাদ শিখবো? অর্থাৎ পুঁজিবাদী ব্যবস্থায় পুঁজিবাদী আক্রমণকে কোথায় মোকাবিলা করবেন তখন তারা এই সব কথা বলছেন! আমার প্রশ্ন হচ্ছে ১২ বছর মালিকদের তোষণ করে কটা কারখানা সৃষ্টি করতে পেরেছেন, কত শ্রমিক কর্মচারী নিয়োগ করতে পেরেছেন? আজকে পশ্চিমবাংলার চিত্র কি? শ্রমিকদের কল্যাণ কতটা হল? এর মাধ্যমে শ্রমিকদের কত বড় সর্বনাস হয়ে গেল আপনারা জানেন? আজকে আমাদের এই সব কথা শুনতে হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা জ্যোতিবাবুর কাছ থেকে। আর একটা নতুন কথা শ্রমিক কর্মচারিদের উদ্দেশ্যে বলা হচ্ছে যে ওয়ার্ক কালচার। শ্রমিকদের কাজের মানসিকতা নেই। আজকে পশ্চিমবাংলার শিল্পের এই যে হাল এই অবস্থার জন্য শ্রমিকরা দায়ী। আপনারা এই অবস্থার জন্য দায়ী হিসাবে শ্রমিকদের ওয়ার্ক কালচালের কথা বলছেন? মানে মিথ্যা বলা ভালো। আমি এখানে একজন বড় মহিষীর কথা বলছি তিনি হলেন সরোজ চ্যাটার্জি, তিনি বলছেন সত্যি মিথ্যে মিলিয়ে মিশিয়ে বলা সবচেয়ে বড় মারাত্মক। অধিকারের সঙ্গে যদি দায়িত্ব বোধ না থাকে তাহলে সেখানে সুবিধাবাদীর জন্ম হয়। সেই সুবিধাবাদের জন্ম আপনারা দিয়েছেন মধ্যবিত্ত অফিসারদের মধ্যে, কর্মচারিদের মধ্যে আপনারা সেটা সৃষ্টি করেছেন। সেই জন্য অফিস আদালতে সাধারণ মানুষ যদি একটা সাধারণ কাজ নিয়ে যায় সুবিধাবাদী নীতির জন্য জনসাধারণ আজ বীতশ্রদ্ধা। ফলে এই রকম একটা মানসিকতা ও অভিজ্ঞতার সুযোগ নিয়ে তারা বলছে পশ্চিমবাংলায় কাজের পরিবেশ নেই, এখানকার শ্রমিকরা কাজ করে না। এই সমস্ত কথা বলে তারা শ্রমিকদের উপরে কাজের বোঝা চাপিয়ে দিতে চাইছে। আমার প্রশ্ন এখানেই। অফিসে আদালতে এই প্রশ্ন আসতে পারে, কিন্তু কলকারখানাতে এই প্রশ্ন আসে না। সেখানে শ্রমিককে প্রতিদিনের কাজ প্রতিদিনই তুলে দিতে হয়। এরফলে আজকে সেখানে শ্রমিক ছাটাই হচ্ছে এবং যারা কাজ করছে তাদের মালিকের চাপিয়ে দেওয়া বাড়তি কাজের

বোঝা, ওয়ার্ক লোড মুখ বুজে করতে হচ্ছে। এই যেখানে অবস্থা, সেখানে তাদের কাছে ওয়ার্ক কালচারের কথা বলা কি ঠিক? মালিকরা যেভাবে শ্রমিকদের উপর কাজের বোঝা চাপিয়ে দিয়ে তাদের মুনাফা বৃদ্ধি করে যাচ্ছে, সেখানে এই সমস্ত কথাবার্তা বলে মদত দেওয়া ঠিক নয়। আজকে এই প্রশ্ন জরুরি হিসাবে দেখা দিয়েছে। রেল রোকো আন্দোলনের ক্ষেত্রে আমরা কি দেখলাম? একটা অদ্ভুত ব্যাপার, কানপুরে এই রকম একটা গ্লোরিয়াস আন্দোলন, লেবার্স-এর এতবড় ভিক্টরি, তারা একটা ডিটারমাইন্ড স্ট্রাগল করল, যেখানে তারা একদিন জীবন জীবিকার স্বার্থে আন্দোলন করল, সারা ভারতবর্ষের শ্রমজীবি মানুষের সামনে একটা দৃষ্টান্ত স্থাপন করল, সেখানে শ্রমিক বিরোধী সিদ্ধান্ত গ্রহণ করা হল। শ্রমিকরা তাদের রিট্রেঞ্চমেন্ট এর বিরুদ্ধে যে আন্দোলন করল, তারজন্য কমিটি হল, সেখানে কি রেকমেন্ডেশন হল? ঐ কমিটিকে শ্রমিকরা যেভাবে রিট্রেঞ্চ হত, তার বিরুদ্ধে যে আন্দোলন চলছিল, তা

[4-25 — 4-35 P.M.]

ইমপ্লিমেন্ট করা যাতে না হয় সেই দাবি থেকে সরে আসতে হল। রেজলিউশন করে কমিটি তাদের সরে আসতে বাধ্য করল এবং আন্দোলন উইথড্র করতে হল। একটা গ্লোরিয়াস মুভমেন্ট এইভাবে ধ্বংস করা হল। জ্যোতিবাবু নির্বিকারে বলে দিলেন, এইসব রেলরোকো করে কি কারখানা খুলবে? কটা কারখানা খুলবে? আপনারা এটাকেই কি সত্যিকারের বিপ্লব বলে মিন করেন? এইভাবে একটা মুভমেন্টকে, একটা স্ট্রাগলকে ম্যালাইন করে দেওয়া যে কতবড় দুর্ভাগ্যের ভাষায় বলা শক্ত। আমাদের এইসব কথা শুনতে হচ্ছে। সর্বক্ষেত্রে শ্রমিক বিরোধী যে চুক্তিগুলো হচ্ছে, সে সম্পর্কে মাননীয় সদস্যরা বলেছেন। ডানলপ, বাটা প্রতিটি ক্ষেত্রেই যে শ্রমিক বিরোধী চুক্তি হচ্ছে আমরা তা জানি। আমি একটা নির্দিষ্ট দৃষ্টান্তের পুনরাবৃত্তি করছি না। ডানলপ এবং বাটায় শ্রমিকরা এই রকম আন্দোলন করছিল। বাটায় শ্রমিকরা ৯৭দিন ধর্মঘট করেছিল। সেখানে সি আই টি ইউ, আই এন টি ইউ, শ্রমিক ইউনিয়ন ছিল। সি আই টি ইউ-এর রাজ্য নেতৃত্বে অতি বিপ্লব আমরা দেখলাম। বাটায় শ্রমিকরা মালিক স্বার্থ বিরোধী আন্দোলন চালাচ্ছিল, সেখানে প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্সটা কি হল? সেখানে আপনারা যে এগ্রিমেন্ট করলেন তা কোনও রকমে মান রক্ষা করার জন্য যা করতে হয় সেই রকম একটা সই করলেন। কিন্তু ভেতরে ভেতরে যে কাজটা করলেন তা শ্রমিকদের স্বার্থ বিরোধী। শ্রমিকদের স্বার্থ বিরোধী একটা চুক্তি সেখানে আপনারা করলেন। এবারে আমি দমদমের অ্যালুমিনিয়াম ম্যানুফ্যাকচারিং কোম্পানির কথা বলব, যেটা ১৯৮৩ সাল থেকে বন্ধ হয়ে গিয়েছিল। ১৯৮৭ সালে এটাতে একটা চুক্তি করা হল এই ভাবে যে, যেখানে ১১০০ শ্রমিক কাজ করতো সেখানে চুক্তিতে ঠিক হল যে ৯৮৯ জন শ্রমিক এবং অফিসার সহ, তাদের পুনর্বহাল করা হবে এবং ক্ষতি পূরণেরও ব্যবস্থা হবে দশ থেকে ষোল মাসের মধ্যে। বাদবাকী যারা রইলেন, তাদের সম্বন্ধে ঠিক হল পরে হবে বলে। এটা গণশক্তির রিপোর্ট। গণ শক্তিতে বলেছে ১৯শে আগস্ট ১৯৮৭ দীর্ঘ অনিশ্চিতভাবে পরে এই কারখানা খোলার কথা বলেছেন। সুভাষ চক্রবর্তী বক্তৃতা দিয়ে এসেছেন। ১৯শে আগস্ট ওই কারখানা খোলার চুক্তি হয়েছিল কিন্তু আজ পর্যন্ত কেউ ক্ষতিপূরণ পায় নি। কাউকে কাজে নিয়োগ করা হয় নি। সেই কারখানাকে আবার ডিস্ম্যানটেল করা হয়েছে এবং ৪২ বিঘা জমি প্লট করে বিক্রি করার চেষ্টা করা হয়েছে। সেখানে যখন বাধা দিতে গেছে তাতে শ্রম দরদি

মন্ত্রী সুভাষ চক্রবর্তী বাধ সাধছেন। এই হচ্ছে আপনাদের শ্রমিক স্বার্থ বিরোধী নীতি। আপনারা যে নীতি বা পদক্ষেপ নিতে চাইছেন তা শ্রমিকের স্বার্থ বিরোধী। এই বলে বাজেটের বিরোধিতা করে কাট মোশনের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় শ্রমমন্ত্রী তার লেবার পলিসি ত্রিধারা নীতির কথা ঘোষণা করেছেন। প্রথমত শিল্পে সুসম্পন্ন এবং শান্তি বজায় রাখা, দ্বিতীয়ত শ্রমিকশ্রেণীর স্বার্থ, অর্জিত অধিকার তা সম্প্রসারিত করা এবং তৃতীয়ত শ্রমিক স্বার্থ বিবেচ্য বিষয় হলেও শিল্পের প্রকৃত সমস্যার কথা বিবেচনা করা। এইগুলির কোনটি কতখানি কিভাবে রক্ষিত হয়েছে অথবা হয়নি তা যাচাই করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। দেশি বিদেশি একচেটিয়া পুঁজির কব্জায় দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গ শক্তিশালী যা এই রাজ্যের দেশি বিদেশি একচেটিয়া পুঁজিপতিরা শিল্পের অগ্রসরের জন্য বিন্দু মাত্র কোনও পদক্ষেপ গ্রহণ করেননি। কেন্দ্রীয় সরকারের দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময়ে মাত্র দুর্গাপুর ইস্পাত কারখানা এবং অপরদিকে ৩-৪টি ইউনিট ছাড়া এরাজ্যে শিল্প বিকাশে কেন্দ্র বিশেষ ব্যবস্থা গ্রহণ করেননি। তাদেরই আর্থিক ও বাণিজ্যিক নীতি এবং মাশুল সমীকরণ নীতির ফাঁসে পশ্চিমবঙ্গের শিল্প সমস্যার তীব্রতা আরও ঘণীভূত হয়েছে। এই রাজ্যের বৃহৎ মালিক গোষ্ঠী পর্বত প্রমাণ মুনাফা লুণ্ঠিত করেছেন এবং আজও করছেন। মালিক গোষ্ঠীরা অন্যত্র সম্পদ সরিয়ে নেওয়ার চাপও সৃষ্টি করছেন। সর্বশেষে শ্রমিকদের অর্জিত অধিকারকে ছিনিয়ে আরও বেশি মুনাফা অর্জনের জন্য চালাচ্ছেন নির্মম বেপরোয়া হামলা। আমার প্রশ্ন আমার জিজ্ঞাসা , আমার নিজের কাছে জিজ্ঞাসা, আমার মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা যে পশ্চিমবঙ্গে একটা শ্রমিক স্বার্থ সংক্রান্ত দাবি সনদের ক্ষেত্রে মালিক গোষ্ঠীর হৃৎকম্প উপস্থিত করতো। এই যে পশ্চিমবঙ্গের যেখানে একটা বামফ্রন্ট সরকার পরিচালিত সেখানে মালিক গোষ্ঠী শ্রমিকশ্রেণীর স্বার্থ বিরোধী ডিমান্ড পেশ করার এতো দুঃসাহস কোথা থেকে পায়? এই হচ্ছে আমার জিজ্ঞাসা, এই জিজ্ঞাসার উত্তর খুঁজে পাওয়ার চেষ্টা করেছি এবং আমি এটা ভালো করেই জানি যে কেন্দ্রীয় সরকার এবং মালিক গোষ্ঠী তাদের স্বাভাবিক চরিত্র হচ্ছে শ্রমিক শ্রেণীর বিরুদ্ধে হামলার তীব্রতা বাড়ানো। অধুনা রাজীব সরকার এই তীব্রতাকে আরও বেশি ঘণীভূত করেছেন সেই বিষয়ে কোনও দ্বিমত বা সঙ্কোচ নেই। তবে আমার প্রশ্ন পশ্চিমবঙ্গ যখন সমগ্র ভারতবর্ষের একটা অংশ, যেখানে পশ্চিমবঙ্গ বহু রাজ্যে থেকে একটা পৃথক বৈশিষ্ট্য সম্পন্ন রাজ্য এবং এখানে একটা বামফ্রন্ট সরকার আছে সেখানে এই বামফ্রন্ট সরকারের আমলে এই হামলা করার সাহস পায় কোথা থেকে? সেইজন্য আমার জিজ্ঞাসা নিশ্চয় কোথায় গলদ রয়ে গেছে। সেই গলদের ভিত্তিভূমির উপরে দাঁড়িয়ে মালিক গোষ্ঠীর হামলাবাজি বৃষবৃক্ষের চারাগাছ মহীরূহে পরিণত হতে পারে। যার বিষাক্ত পরিবেশে শ্রমিক জীবাণু আজকে অতিষ্ট হয়ে গেছে। আমি সেই উত্তরটা খুঁজে পাওয়ার চেষ্টা করেছি। আমার ধারণা যদি আমার উত্তরটা ভুল হয় তাহলে আমি সুখি হব, আমি নিশ্চয় আনন্দিত হব। আমার ধারণা যে বৃহত্তর মালিকগোষ্ঠী পশ্চিমবাংলার শিল্পের অগ্রসরের জন্য বিগত দুই দশকের বেশি কাল এক নয়া পয়সাও বিনিয়োগ করেনি, পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের জন্য এখনও তাদের উপর ভরসা রাখি, অন্তত ভরসা হারায়নি।

আর ভরসা হারাইনি বলে তাদের সঙ্গে সংঘাত এড়িয়ে চলার আমরা নীতি গ্রহণ করেছি আর হামলা এসেছে প্রধানত তাদের পক্ষ থেকেই। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে এটা বিবেচনার জন্য উপস্থিত করতে চাই, এই সেই ভ্রান্ত নীতি কিনা তার উপর ভিত্তি করে পশ্চিমবাংলার মালিকগোষ্ঠী শ্রমিক শ্রেণীর উপর ব্যাপক হামলা করার সাহস বাড়াতে পেরেছেন। আমি জানি মালিক শ্রেণীর সম্পর্কে এই ধারণা চাপা পড়েই হোক অথবা মোহগ্রস্ত হওয়ার জন্যই হোক এই ধারণা থাকার ফলে তার পূর্ণ সুযোগ মালিকগোষ্ঠী নিচ্ছে। They have enjoyed uninterrupted peace in the industrial area লে অফ লক আউট ছাঁটাই প্রভিডেন্ট ফান্ডের টাকা, ই এস আইয়ের টাকা মারা, শ্রমিক আইন বিরোধী অপমান কর কাজ করা, নতি স্বীকার করতে বাধ্য করার বর্বরোচিত হামলা তারা চালিয়েছে শ্রমিকদের উপর। এই যে বর্বরোচিত হামলা তারা চালিয়েছে এই অবস্থাতে আমি শ্রমমন্ত্রীর কাছে আমার কয়েকটি বক্তব্য নিবেদন করতে চাই, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তাদের ঘোষিত নীতি ইন্ডাস্ট্রিয়াল পিস পশ্চিমবঙ্গে রয়েছে, তাতে এতো শান্তিপূর্ণ পরিবেশ পশ্চিমবাংলা বামফ্রন্ট সরকারের মতো মালিকগোষ্ঠী কোনওদিন পায়নি। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলছি ডেফিনিয়েটলি অ্যাট দি কস্ট অফ লেবার এই রাজ্যের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে লেবার সমস্যা। চটকল, সুতাকল, ইঞ্জিনিয়ারিং সর্বত্র লক আউট হামলা হচ্ছে, কিন্তু আমাদের মন্ত্রী মহাশয় সমস্যার তীব্রতা এবং ভয়াবহতাকে নিঃসন্দেহে স্বীকার করে নিয়েছেন। কিন্তু আমার তার কাছে জিজ্ঞসা সমস্যাকে তো স্বীকার করে নিয়েছেন কিন্তু তার হস্তক্ষেপের নীতি কি, যে আইন রাজ্য সরকারের হাতে আছে তাকে কঠোরভাবে মালিকদের হামলার বিরুদ্ধে প্রয়োগ করে অথবা আলাপ আলোচনার মাধ্যমে ফয়সালা করে দেওয়ার নীতি অভিজ্ঞতায় এটা প্রমাণ হয়ে গেছে দীর্ঘ ১১ বছর ধরে যে আলাপ আলোচনার মাধ্যমে ফয়সালা হয়নি। ১৯৮৮ সালে মোট শ্রম দিবস নষ্ট হয়েছে শতকরা ৮৯ ভাগ নষ্ট হয়েছে লক আউট জনিত কারণের জন্যই। মালিক শ্রেণীর সম্পর্কের মতো নরম নীতিতে চলার চেষ্টা করা হোক না কেন, তারা মুনাফার পর্বতপ্রমাণকে বাড়াবার জন্য আরও বেশি নগ্ন আক্রমণ বাড়িয়ে চলেছে দিনের পর দিন। আমাদের হিসাবে এই ব্যয় নির্বাহকে কি ইললিগ্যাল ঘোষণা করা যায় না কোথাও কোথাও? মুনাফার স্বাদ তাদের রসনায় লেগে আছে, তারা শ্রমিকদের শেষ রক্ত বিন্দুকে নিংড়ে নিয়ে তারা মুনাফাকে বাড়িয়ে যাবার চেষ্টা করছেন। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে গতবারে এই কথা বলেছিলাম তিনি বলেছিলেন ওরা তো সব হাইকোর্টে যাবে, হাইকোর্ট তাদের প্রটেকশন দেবে, কেন্দ্রীয় সরকার তাদের প্রটেকশন দেবে, কিন্তু তা সত্ত্বেও আমাদের বামফ্রন্ট সরকারের কাছে দাবি করব শ্রম বিভাগের কাছে দাবি করব যে অস্ত্রশস্ত্র আছে সেটা প্রয়োগ করে শ্রমিক শ্রেণীর এবং তাদের সহায়ক সংগ্রামীর হাতিয়ারের শক্তি হিসাবে বামফ্রন্ট সরকার নিজেদের লড়াইয়ের মাধ্যমে তাদের শক্তিকে ছিনিয়ে নিতে পারবে, মালিক শ্রেণীর মাথাকে নিচু করে দিতে পারবে, ডিফেনসিভ ওয়েতে বাঁচা যাবে কোনও ভাবেই বাঁচার কোনও পথ নেই। মালিক শ্রেণীর হামলাকে কাউন্টার অফেন্স না করে ভেঙ্গে দেওয়া যাবে না। পাট শিল্পের ক্ষেত্রে কিসের সমস্যা, পাট শিল্পের বাজার তো তেজী কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কয়েক কোটি টাকার অর্ডার পাওয়া গিয়েছে, এক্সপোর্ট বেড়েছে, সুদান থেকে ১২ কোটি টাকার অর্ডার পাওয়া গিয়েছে। ইন্টারন্যাল মার্কেটে বিক্রি বাড়ছে, দাম বাড়ছে, মুনাফা বাড়ছে। তবু চট শিল্পে আজকে লক আউট হয়েছে, ব্যাপক হামলা হচ্ছে। কিন্তু সেই সাথে সাথে

আছে অসহায়তার উদ্বেগ, আমরা কি সেখানে নীরব দর্শকের ভূমিকা পালন করব, আমরা উদ্বেগ প্রকাশ করতে পারি, মালিক শ্রেণীর হামলার বিরুদ্ধে কি পাল্টা হামলা চালাব না—আমি সেই প্রশ্ন আপনার কাছে আনতে চাইছি। আমার মনে হয়েছে পরিস্থিতির সঠিক একটা চিত্র অনুযায়ী সর্বত্র যেন একটা অসহায়তার ভাব, সর্বত্র যেন একটা নীবর দর্শকের ভূমিকা পালন করার একটা অ্যাটিচুড। সর্বত্র যেন কোনও কিছু এই পরিবেশের মধ্যে করার কিছু নেই, এই রকম একটা মানসিকতা ফুটে উঠেছে। সুতী বস্ত্রের ক্ষেত্রে যথার্থভাবে আপনারা উদ্বেগ প্রকাশ করেছেন। এই বিষয়ে কোনও রকম দ্বিধা দ্বিমত নেই যে কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী সুতী বস্ত্র নীতি, মালিক পক্ষের হামলা সুতী বস্ত্রে সঙ্কট সৃষ্টি করেছে, যার ফলে ২২ হাজার শ্রমিক কাজ হারিয়েছে। ৩ বছর ধরে এই জিনিস চলছে। এই বিষয়ে আমাদের শ্রম দপ্তর কি এফেটিভ মেজার্স নিয়েছেন তার ভাষণে উল্লেখ করেননি। এই বিষয়ে প্রাক্তন শ্রম মন্ত্রীর যে অ্যাওয়ার্ড সেই অ্যাওয়ার্ডের ইমপ্লিমেন্টেশন কোনও ক্ষেত্রে নেই, সেখানে আমাদের কি রোল তার কোনও উল্লেখ করা হয়নি। মালিক শ্রেণীর পি এফ এবং ই এস আই-এর টাকা মারার পরিমাণ বেড়েছে। গত বছর একটা ছিল ৯২ কোটি, আর একটা ছিল ১২ কোটি এটা সেপ্টেম্বর মাস পর্যন্ত দাঁড়িয়েছে ১০৮ কোটি এবং ২৭ কোটি ৪১ লক্ষ। গত বারে আমি প্রস্তাব দিয়েছিলাম স্পেশাল কোর্ট বসান, যে আইন আছে সেই আইনে স্পেশাল কোর্ট বসিয়ে বিচার করে তাদের কাছ থেকে টাকা আদায় করার ব্যবস্থা করুন, তাদের শাস্তি দিন। এইভাবে চলার ফলে তার অনিবার্য ফল হিসাবে শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য যথাযথ যে প্রয়াস গ্রহণ করা উচিত ছিল তা গ্রহণ করতে পারিনি।

[4-35 — 4-45 P.M.]

আমি সর্বশেষে একটি বিষয় উল্লেখ করব পশ্চিমবঙ্গের ক্ষেত মজুরের সংখ্যা ৫০ লক্ষ। শ্রমিকদের সবচেয়ে বড় অংশ হচ্ছে ক্ষেত মজুর। এদের জন্য একমাত্র আইন হচ্ছে মিনিমাম অ্যাক্ট, এদের রক্ষা করার জন্য আর কোনও আইন নেই। কেন্দ্রীয় সরকার ১৯৭৯ সালে নির্লজ্জের মতো প্রতিশ্রুতি দিয়েছিলেন যে পার্লামেন্টে ক্ষেত মজুরদের জন্য আইন প্রণয়ন করবেন। মিসেস গান্ধী বলেছেন, পরে তদানীন্তন শ্রমমন্ত্রী টি আঞ্জাইয়া প্রতিশ্রুতি দিয়েছেন যে একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসবেন, কিন্তু তা প্রত্যাখ্যান করেছেন। অতি সম্প্রতি পার্লামেন্টের সংসদীয় কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার প্রত্যাখ্যান করেছেন, তারা ডিনাই করে বলেছেন যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও আইন তারা রচনা করবেন না। রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ, কিন্তু রাজ্য সরকারকে দায়িত্ব নিতে হবে ক্ষেত মজুরদের লড়াইকে আরও জোরদার করার জন্য, তাদের পাশে এসে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে হবে তাদের জন্য আইন রচনা করার জন্য, তাদের আর্থিক দায়-দায়িত্ব বহন করার জন্য এই বিষয়ে মাননীয় শ্রম মন্ত্রী মহাশয়কে বিবেচনা করার জন্য অনুরোধ করব। আর একটা কথা মাননীয় শ্রম মহাশয়কে বলতে চাই গত কয়েক বছর ধরে ক্রমাগত একটি বিষয় আমি উল্লেখ করে আসছি, আমার সেই উল্লেখের উত্তরে গতবারে বাজেট অধিবেশনের সময় মাননীয় খাদ্যমন্ত্রী মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা ক্রমে প্রতিশ্রুতি দিয়েছিলেন এই বিধান সভায় যে অন্তত ৩ মাস ক্ষেত মজুরদের সাবসিডাইজড রেটে রেশন দেওয়ার ব্যবস্থা করবেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে এই বিষয়ে উল্লেখ করেননি এবং খাদ্য মন্ত্রী

মহাশয়ের বাজেট ভাষণেও এই বিষয়ে উল্লেখ নেই এবং আপনার বাজেট ভাষণেও কোনও উল্লেখ পেলাম না। আপনি এই বিষয়ে বিচার বিবেচনা করবেন। সর্বশেষে রাজ্য সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যতটুকু পারেন ক্ষেত মজুরদের জন্য আইনের প্রোটেকশন দেওয়ার চেষ্টা করুন। নিশ্চয়ই পশ্চিমবঙ্গের ক্ষেত মজুররা ভারতবর্ষের অন্য যেকোনও রাজ্যের চেয়ে সেরা, তাহলেও সেখানে শ্রম দপ্তরের বলিষ্ঠ ভূমিকা পালন করতে হবে এখানে কেরালার মতো ক্ষেত মজুরদের জন্য একটা কমপ্রিহেনসিভ লেজিসলেশন করার ব্যাপারে, মহারাষ্ট্রের মতো এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট চালু করার ব্যপারে। অর্থ সঙ্কট আছে, তা সত্ত্বেও তো আমরা ভাবছি এম এল এ-দের ভাতা বাড়ানোর জন্য, পঞ্চায়েত কর্মকর্তাদের ভাতা বাড়ানোর জন্য। তা যদি ভাবতে পারি তাহলে ক্ষেত মজুরদের জন্য কিছু টাকা অতিরিক্ত ব্যয়ের জন্য বিবেচনা করতে আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করব। বামফ্রন্ট সরকারের শ্রম দপ্তর শ্রমিক শ্রেণীর সংগ্রামের বলিষ্ঠ হাতিয়ার হিসাবে পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণীর স্বার্থে তার যথাযোগ্য ভূমিকা নিঃসন্দেহে পালন করবে এই ভরসা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45 — 4-55 P.M.]

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মন** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শ্রম মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। হাউস যেভাবে তৈরি হয়েছে তাতে দেখা যাচ্ছে বামফ্রন্টভুক্ত এম এল এ-রা একদিকে এবং যে দল কেন্দ্রীয় সরকার পরিচালনা করেন সেই কংগ্রেস (আই) এবং তার সঙ্গে রয়েছে আর দুটি ছোট পার্টি এস ইউ সি এবং মুসলিম লীগ। এই কয়টি দল মিলে হাউসের কমপোজিশন যা হয়েছে তাতে বলা যায় এক মুঠোর মতো হবে। অন্যদিকে আমাদের পরিমাণ কিন্তু অনেক বেশি। ১৯৬২ সালে এই অবস্থা ছিল না বরং উল্টোই ছিল। জনগণের সেবা করতে করতে এদের অবস্থা পাল্টেছে এবং তাদের কলেবর বাড়তে বাড়তে এক মুঠোর মতো হয়েছে এবং অন্যদিকে আমাদের কলেবর বাড়তে বাড়তে বড় এক ঝুড়ি হয়েছে। এরা আমাদের বাজেটের বিরোধিতা করছেন এবং সমালোচনা করে বলছেন, আমাদের শ্রমনীতি নাকি শ্রমিক স্বার্থ বিরোধী। এরা নানা রকম কথাবার্তা বলেছেন এবং কয়েকটা কনক্রিট কথাও বলেছেন। আমি আগমার্কা পার্টি এস ইউ সি সম্বন্ধে কিছু কথা পরে বলব। মূল সমালোচনা করেছেন কংগ্রেস (আই) পার্টি। একটা কথা আছে, কোথাও যদি জল খুব কম থাকে তাহলে ছোট মাছ লাফায় বেশি। এরা কতগুলি ট্রেড ইউনিয়ন পরিচালনা করেন, কিন্তু তার পরিধি কত সে সম্পর্কে আমার সন্দেহ আছে। এরা নাকি কতগুলি বাইপার্টাইট, ট্রাইপার্টাইট চুক্তি করেছেন। আমি এদের আহ্বান করছি, বিধানসভা হোক বা শ্রম দপ্তর হোক সেখানে আপনারা চলুন এবং তখনই বোঝা যাবে এদের শ্রমিক আন্দোলনের অভিজ্ঞতা কতটা এবং কত শ্রমিকের মধ্যে এরা কাজ করেন। কাজেই কথা বলা যত সহজ, কাজ কিন্তু অত সহজ নয়। কংগ্রেস বন্ধুরা আমাদের সমালোচনা করেছেন এবং কতগুলি কাট মোশন দিয়েছেন। তাদের কাট মোশন সম্বন্ধে আমি পরে আলোচনা করব। তবে এদের অবস্থা দেখছি অনেকটা গান্ধীজির মতো। অর্থাৎ সব দেখে শুনে চোখে ঠুলি পরে রয়েছে—কিছু বলবেন না। এদের নেতাদের অবস্থাও সেই রকম। তারা অন্যদের হাত ধরে চলেন এবং তারা হচ্ছে পুঁজিপতি শ্রেণী এবং এইভাবেই কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন। এদের শিষ্য সাথুর, বন্ধুবান্ধব এবং এম এল এ-রা বলছেন, পশ্চিমবঙ্গ সরকারের

শ্রম নীতি হচ্ছে শ্রমিকদের দুর্দশার কারণ। এরা আরও বলছেন, বামফ্রন্ট সরকারের অপরিনাম-দর্শীতার জন্যই নাকি সব কলকারখানা উঠে যাচ্ছে। এদের মতে বামফ্রন্ট সরকার হচ্ছে শ্রমিক স্বার্থ বিরোধী। আমি সুব্রতবাবুকে জিজ্ঞেস করি, কস্ট অব লিভিং ইনডেক্স-এর আগে যেখানে বেস ইয়ার ছিল ১৯৬০, হঠাৎ কেন্দ্রীয় সরকার সেই বেস ইয়ার পাল্টে দিয়ে ১৯৮২ সাল করলেন কেন? তাতে কি শ্রমিক শ্রেণীর লাভ হল না, লোকসান হল? ক্ষতি কে করলো? এর বিরুদ্ধে কংগ্রেস তরফ থেকে কোনও প্রতিবাদ হয়েছে কি? কোনও প্রতিবাদ হয় নি। বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টভুক্ত ট্রেড ইউনিয়নগুলির তরফ থেকে প্রতিবাদ হয়েছে। কায়দা করে ক্ষতি করলো, সরকারি নীতির ফলে সেটা দেখলেন না। আমি জিজ্ঞাসা করি, কারখানা উঠে যাচ্ছে এবং ডি-নোটিফিকেশন বহু কারখানায় হচ্ছে—এই শোষণ কত দিন চলবে? ওনারা বলবেন উন্নতির এটা লক্ষণ। এটা বামফ্রন্ট সরকার করছে না, করছে কেন্দ্রীয় সরকার। শ্রমিকরা ভীষণ আতঙ্কিত হচ্ছে যে ছাঁটাই হবে কারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে ডি-নোটিফিকেশন হচ্ছে এটা ওনারা বলছেন বামফ্রন্টের জন্য হচ্ছে। যদি ইতিহাস স্বীকার করে এই কথা আমরা তাহলে স্বীকার করব। কেন্দ্রীয় সরকার ৫০ হাজার কোটি টাকার ঋণ ওয়ার্ল্ড ব্যাঙ্ক ধার দিয়েছে তার সুদ পর্যন্ত শোধ করা হচ্ছে না। তার ফল কি হবে আপনারা দেখতে পাবেন। রাজীব গান্ধী পাবলিক সেক্টরের যে শিল্পগুলি আছে তা আমাদের হাতে তুলে দিন। একচেটিয়া পুঁজিপতিদের হাতে পাবলিক সেক্টরের শিল্পগুলি তুলে দাও। সেটা কি করে হয়? ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট এবং ট্রেড ইউনিয়ন রাইটস, ট্রেড ইউনিয়ন অ্যাক্ট এগুলি সংশোধন করা হয়েছে। এই অ্যাসেম্বলিতেই তা করা হয়েছে। এবং সেটা অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল, অনুমোদন হয় নি। এখানে এই অ্যামেন্ডমেন্ট বিল এসেছিল তার মূল লক্ষ্য কি ছিল? অফিস বেয়ারার, করা এবং ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করা সমস্ত রকম কিছু রাইট দেওয়া হবে। ঐ সব মাল্টি ন্যাশনালরা যাতে করে তাদের কেড়ে না নিতে পারে। এখানে দেখতে হবে যে ঐ সব মাল্টি ন্যাশনালরা সব পাবলিক সেক্টরগুলি নিতে চাইছে তাতে কি ঋণের সুদ পরিশোধ হবে কি? ফরেনে যে ফাইন থ্রেড কাপড় চালান যাচ্ছে এক্সপোর্ট হচ্ছে সেখানকার বাজারের জন্য এন টি সি মার খেয়ে যাচ্ছে। এবং এই করে সমস্ত কটন ইন্ডাস্ট্রি আজকে ভেঙ্গে পড়েছে, সেখানে থাকছে না। অবস্থাটা কি দাঁড়াচ্ছে? রাজীব গান্ধী বললেন জুটের সাবসটিটিউড সিন্থেটিক দিয়ে চালাতে হবে। সুব্রতবাবু খুব ভালো করেই এইগুলি জানেন। উনি ট্রেড ইউনিয়ন আন্দোলন করেন। উনি জুট আন্দোলন করেন, এটা আমি খুব ভালোই জানি। সিন্থেটিক দিয়ে চালানোর দাবি করেছিলেন। ওয়েস্ট বেঙ্গলে আমরা জয়েন্টলি স্ট্রংগলি প্রোটেস্ট করলাম, সুব্রতবাবুরা সহ। কিন্তু অন্যান্য প্রভিন্সে তার করা গেল না, অনেক জায়গায় সেটা চালু হয়ে গেল। বামফ্রন্ট সরকার এটায় স্ট্রংগলি আপত্তি করলেন এবং সমস্ত ট্রেড ইউনিয়নগুলি খুব জোরের সঙ্গে এর প্রতিবাদ করলেন যে, এখানে সিন্থেটিক চলবে না। এই স্ট্রং প্রতিবাদ এবং আন্দোলনের ফলে আজও সিন্থেটিক এখানে সেইভাবে চালু হয়নি। কিন্তু বিরাট ক্ষতি হয়েছে। কোনও কোনও জায়গায় একটি করে সিন্থেটিক ফাইবার, আর একটি জুট ফাইবার দিয়ে চট তৈরি করার চেষ্টা চলছে এবং কতকগুলি জায়গায় তৈরিও হচ্ছে। কাজেই সিন্থেটিকের ব্যাপারে ওয়েস্ট বেঙ্গলে যেমন আন্দোলন চলছে। তেমনি কেন্দ্রীয় সরকার এটাকে চালু করার জন্য সেইভাবে চেষ্টা করছেন। এটা সুব্রতবাবুর আজানা নয়, উনি এটা জানেন। এটায় কে ফাইট করেছে? এটা যদি পুরোপুরি

ভালোভাবে চালু হয়ে যায় তাহলে ইন্ডাস্ট্রি থাকবে? কে ভাঙ্গছে? কাজেই ছাঁটাই হবে, হচ্ছেও তাই। জুট গ্রোয়ারস, পাট চাষীদের মারাত্মক অবস্থা ধারণ করবে এবং লক্ষ লক্ষ পাট চাষী ক্ষতিগ্রস্ত হবে, এটা ওরাও জানেন, আমরাও জানি। তাহলে বামফ্রন্ট সরকারের অপরাধটা কি হল? কারখানা আমাদের জন্য উঠে যাচ্ছে? টেক্সটাইলেও ঠিক সেই জিনিসই হচ্ছে। সেখানেও ঐ সিন্থেটিক দিয়ে চালাবার চেষ্টা হচ্ছে এবং সেখানেও কটন ফাইবার কম ব্যবহার করা হচ্ছে যার ফলে সেখানেও এই ভাবে কারখানা সিক হয়ে যাচ্ছে। তার ফলে লোক ছাঁটাই হয়ে যাচ্ছে, এই অবস্থা হচ্ছে। আজকে চটকলের অবস্থাও হচ্ছে এই একই রকম। প্রায় অধিকাংশ চটকলই এখন বলতে গেলে চলছে। ৮টি চটকল আপাতত বন্ধ আছে। তারা দাবি করছে কি? ৩/৪টি তাদের দাবি। তা হচ্ছে এই, প্রপোরসনেট ওয়েজ নিতে হবে। উৎপাদন নেব, মাইনে কম নিতে হবে অর্থাৎ মাইনে কাটা হবে। আর কি? লোক কমাতে হবে, উৎপাদন বাড়াতে হবে। আর কি করতে হবে? যা কিছু সুবিধা ছিল সেগুলি কিছু কিছু করে কেটে দিতে হবে, টিফিন টাইম কাটতে হবে। আরও দিস অ্যান্ড দ্যাট করতে হবে। সার্কেল রুমে বসতে হবে। এই নিয়ে মালিকরা এখানে চাপ সৃষ্টি করেছে। বামফ্রন্ট সরকার এবং এখানকার ট্রেড ইউনিয়নগুলি বাধা দিচ্ছে। সেটা কি ক্ষতি হচ্ছে? বামফ্রন্ট সরকার কি ক্ষতি

[4-55 — 5-05 P.M.]

করছে? সুব্রতবাবু একটা জায়গায় মেটাল বক্সের কথা বললেন। তিনি বললেন মেটাল বক্সের বম্বে ইউনিটে এগ্রিমেন্ট হয়ে গেছে অথচ কলকাতা ইউনিট আজও বন্ধ আছে। কাজেই এই ব্যাপারে বামফ্রন্ট সরকার উদ্যোগ নিচ্ছে না কেন—এই কথা তিনি বলেছেন। মেটাল বক্সে কি এগ্রিমেন্ট হয়েছে? সেখানে ২০% মাইনে কম করে এগ্রিমেন্ট হয়েছে। তাছাড়া আরও অনেকগুলি কনডিশন চাপিয়ে দিয়ে এগ্রিমেন্ট হয়েছে। পশ্চিমবাংলায় আমরা এটাই কি করব? মাইনে কমিয়ে সরকার এই এগ্রিমেন্ট করে দেবেন? এটাকে রেজিস্ট করার জন্য আমরা লড়বো না? কাজেই এটা কি করে সম্ভব হবে? ওরা কাট মোশনে বলেছেন যে, রাষ্ট্রায়ত্ত ইঞ্জিনিয়ারিং-এ চুক্তির ফলে কারখানাগুলির মধ্যে একটা সমস্যা দেখা দিয়েছে। কথাটা কি? কথাটা হচ্ছে, রাষ্ট্রায়ত্ব ইঞ্জিনিয়ারিং কারখানাতে একটা লম্বা স্ট্রাইক চলছিল তাদের মাহিনা বৃদ্ধির দাবিতে। কথা উঠলো যে ১০০ টাকা মাহিনা বাড়াতে হবে। আই এন টি ইউ সি-র একজন নামকরা বড় নেতা দিল্লি থেকে পশ্চিমবাংলায় জানালেন যে ১০০ টাকা মাহিনা বাড়বে। সেই অনুযায়ী স্ট্রাইক চালিয়ে যাওয়া হল। এক দুই করে ১০দিন পার হয়ে গেল, তখন আর অপেক্ষা করা সমীচীন মনে হল না, মাননীয় চিফ মিনিস্টার মধ্যস্থতা করে টেক্সটাইল মিনিস্টার মির্ধার সঙ্গে ফোনে কথাবার্তা বলে ৫০ টাকাতে মীমাংসা করলেন। সেখানে মিল আবার চালু হল—ন্যাশনালাইজড ইঞ্জিনিয়ারিং ফ্যাক্টরি। এ কি অন্যায় হয়েছে? এতে কি ক্ষতি হয়েছে? কাজেই এইভাবে যদি সমালোচনা করা হয় তাহলে সেটা সঠিক সমালোচনা বলে আমরা ধরব কি করে? তারপর বলা হয়েছে, ক্রমবর্ধমান লক আউট সরকারের ব্যর্থতা। কি করে বন্ধ হবে? কোনও আইন আমাদের হাতে আছে? যদি দিল্লি থেকে সব বন্ধ করে দেবার চক্রান্ত হয় তাহলে লক আউট, ক্লোজার কি করে বন্ধ হবে? কংগ্রেসের একজন মাননীয় সদস্য বলবেন যে ট্রাইব্যুনাল হতে পারে। আজকাল ট্রাইব্যুনাল হলে দেখা যায় তারপর তারা সুপ্রিম কোর্টে চলে যায়। দীর্ঘদিন লড়াই করার পর শ্রমিকদের

বা ইউনিয়ানের আর তখন সুপ্রীম কোর্টে যাবার সামর্থ্য থাকে না। আমরা ট্রেড ইউনিয়ন করি, আমরা জানি যে তখন আর হালে পানি পাওয়া যায় না। কাজেই এখানে বামফ্রন্ট সরকারের সহায়তায় যতটা পারা যায় চাপ দিয়ে আন্দোলন করে মিউচুয়ালি কিছু করা যায় কিনা সেটা দেখার চেষ্টা করতে হবে। লিটিগেশনে গেলে তখন আর কোনও উপায় থাকে না। মুখে বলা সহজ কিন্তু তা কার্যকর করা খুব কঠিন। আজ চারিদিক দিয়ে পশ্চিমবাংলার শিল্পগুলি যেভাবে আক্রান্ত হচ্ছে তার মধ্যে আমাদের বামফ্রন্ট সরকারকে কাজ করতে হচ্ছে এবং সেখানে বামফ্রন্ট সরকার তার প্রতিশ্রুতি নিয়ে পশ্চিমবাংলার শক্তিশালী শ্রমিক আন্দোলনের পাশে গিয়ে দাঁড়াচ্ছে। আমরা যদি করি এখানকার মতোন শ্রমিকদের স্বার্থ রক্ষা করা আর কোনও অঙ্গরাজ্যে সম্ভব হচ্ছে না। এই কারণেই স্যার, আমরা আজ এক মুঠো থেকে এক ঝুড়িতে পরিণত হয়েছি এবং যারা এক ঝুড়ি ছিলেন তারা আজ এক মুঠোতে পরিণত হয়েছেন। তারপর বলা হয়েছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত কর্মে নিয়োগ হচ্ছে না। কথাটা একেবারে অস্বীকার করার ব্যাপার নয়। অনেক সময় এর মধ্যে দুর্নীতি আছে, আমরা অভিযোগও করেছি কিন্তু ধরার চেষ্টা করলে আর ধরতে পারা যায় না। আমার নিজের অভিজ্ঞতা আছে, আমি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অ্যাডভাইসারি বোর্ডে দীর্ঘদিন ধরে আছি। অনেক অভিযোগ আছে যে ঘুষ নেওয়া হচ্ছে কিন্তু তাকে যখন ধরার চেষ্টা করি তখন আর ধারে কাছে থাকে না। কাজেই ধরা সহজ হয়না। সেইসব দুর্নীতি দূর করার চেষ্টা হচ্ছে এমপ্লয়েন্ট এক্সচেঞ্জ ছাড়া বাইরের কিছু কিছু হচ্ছে। তবে এর মানে এই নয় যে এমপ্লয়েমন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মনিয়োগ হচ্ছে না। তা হচ্ছে। তা যদি না হত তাহলে এত লোক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফত চাকরি পেত না এবং এম এল এ-দের পেছনেও ঘুরতো না একটা কল পাইয়ে দেওয়ার জন্য। নিশ্চয় সুব্রতবাবুর পেছনেও অনেক লোক ঘোরে একটা কল পাইয়ে দেবার জন্য, আমার পেছনেও ঘোরে, সব এম এল এ-এর পেছনেই ঘোরে। কাজেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত কর্মে নিয়োগ হচ্ছে, ব্যতিক্রম হচ্ছে এটা বলতে পারেন। আর একটা কথা বলা হয়েছে যে, সব কেন্দ্রীয় সংস্থায় এমনিতে লোক নেওয়া হয় না, অ্যাডভার্টাইজ করে লোক নেওয়া হয়। আমরা তা জানি। ইন্দো-বার্মা পেট্রোলিয়ামেও এমনিতে লোক নেওয়া হয়নি। কাজেই এই জিনিস চলছে। তারপরে বজবজ জুট মিল সম্পর্কে ওরা এখানে বলেছেন। ওখানে ছিল প্রো-ডাটা বেসিসে ওয়েজেস নিতে হবে। অর্থাৎ যা উৎপাদন হবে সেই হিসাবে মাইনে ইত্যাদি নিতে হবে। সেখানে সি আই টি ইউ, আই এন টি ইউ সি, ফরোয়ার্ড ব্লক এবং এ আই সি আই এই ৪টি ইউনিয়ন যুক্তভাবে এটার প্রতিরোধ করেছি। কাজেই আমরা যুক্তভাবে এখানে পেড়েছি। সুব্রতবাবু আমাদের ট্রেড ইউনিয়নের ক্ষেত্রে সহযোগিতা করে চলেন। কাজেই সেদিক থেকে যে সমস্ত অভিযোগ করা হয়েছে তার কোনও মূল্য আছে বলে আমি মনে করি না। এইকথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-05 — 5-15 P.M.]

**শ্রী প্রকাশ মিনজঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি সেই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে দু একটি কথা

বলতে চাই। আপনি জানেন যে উত্তরবঙ্গে দার্জিলিং এবং জলপাইগুড়ি ডুয়ার্স অঞ্চলে গত ৩ বছর ধরে গোর্খা ল্যান্ড আন্দোলন চলেছে। দার্জিলিং জেলার যে ৩টি সাব-ডিভিশন আছে তার অন্তর্গত ১৫০টি চা বাগান আছে এবং ডুয়ার্স অঞ্চলেও অনেক চা বাগান আছে। এই সব এলাকায় গত ৩ বছর ধরে গন্ডগোল হওয়া সত্ত্বেও আমরা দেখছি যে গত বছরের চেয়ে এই বছর চায়ের উৎপাদন বেড়েছে। এই সব চা শিল্পের সঙ্গে প্রায় ৩ লক্ষেরও বেশি শ্রমিক জড়িত আছে। আমরা দেখছি এই চা শিল্পের মালিকরা ব্যাপকভাবে লাভ করা সত্ত্বেও শ্রমিকদের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করছে। একদিকে চা বাগানের উৎপাদন বাড়ছে, চা শিল্পের যে জমি সেটা বাড়ছে এবং সেই সঙ্গে সঙ্গে মালিকরা ব্যাপক ভাবে লাভ করছে। অন্যদিকে লেবার অ্যাক্ট বা প্ল্যান্টেশন অনুযায়ী শ্রমিকদের যে সুযোগ-সুবিধা পাওয়া উচিত সেই সুযোগ সুবিধা থেকে চা বাগানের মালিকরা তাদের বঞ্চিত করছে। চা বাগানে যে সব হাসপাতাল আছে সেখানে টী প্লান্টেশন অ্যাক্ট অনুযায়ী ঔষধ-পত্র দেওয়া উচিত, পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা উচিত। তাদের জন্য লেবার কোয়াটার করার জন্য কেন্দ্রীয় সরকার থেকে সাবসিডি দেওয়া হয় কিন্তু তারা সেগুলি কার্যকর করেন না। আমরা দেখছি এই লেবারদের জন্য দেওয়া অর্থে মালিক পক্ষ শ্রমিকদের জন্য কোয়াটার ইত্যাদি তৈরি না করে সেই অর্থ অন্য রাজ্যে নিয়ে গিয়ে অন্যান্য ব্যবসায় খাটান এবং এমন কি সরকার থেকে যে ফরেস্টের জ্বালানী কাঠ শ্রমিকদের দেওয়া হয় সেই কাঠগুলি শ্রমিকদের মধ্যে বিতরণ না করে সেগুলি বাইরে পাচার করা হয়। এর ফলে শ্রমিক মহলে জ্বালানীর সমস্যা সমাধান না হয়ে সেটা আরও সমস্যা হয়ে দেখা দিয়েছে। এবং আমরা দেখি যে চা বাগানে যারা স্প্রে করে, মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানে যে চা বাগানে যে মারাত্মক ওষুধগুলো স্প্রে করা হয়, কিন্তু টী প্ল্যান্টেশন অ্যাক্টে যে সুযোগ সুবিধা পাওয়ার কথা যারা স্প্রে করে, তাদের যে সুযোগ সুবিধা দেবার কথা বা মালিক পক্ষের সঙ্গে ট্রেড ইউনিয়নের যে চুক্তি সেই চুক্তি মালিক পক্ষ মানেন না, যার ফলে দেখা যায় এই সব শ্রমিকদের মধ্যে অসুখ বিসুখ বেড়ে চলে এবং মালিক পক্ষ যে পরিমাণ ওষুধ দেওয়া উচিত, তা না দিয়ে ওরা লাভ করার তালে থাকে। আরও দেখি, যে সব বাগানে হাসপাতাল আছে, কোনও কোনও বাগানে ডাক্তারের পরিবর্তে কমপাউন্ডার-এর মাধ্যমে হাসপাতাল পরিচালনা করা হয়, হাসপাতালে নার্স, হেলথ অ্যাসিসট্যান্ট এই সব নিয়োগ করা হয় না আইন থাকা সত্ত্বেও। এখানে যারা ট্রেড ইউনিয়ন করেন, তারা জানেন আন্দোলন ছাড়া মালিক পক্ষ এই সব সুযোগ সুবিধা দিতে চান না। আমি সেই জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এই মালিকদের বিরুদ্ধে ডি এস সি বা লেবার কোর্টে কেস করলে, ওরা মাত্র ৫০০ টাকা ফাইন দিয়ে বেরিয়ে চলে আসে, সেইজন্য আমি দাবি করব এই সব মালিকদের বিরুদ্ধে যখন কেস করা হয় তখন কম পক্ষে ওদের ২০ হাজার টাকা করে জরিমানা এবং ওদের শাস্তি দেবার ব্যবস্থা করা, যদি আইন করতেও হয়, তাও করা দরকার বলে মনে করি। মন্ত্রী মহাশয় আপনি জানেন যে দার্জিলিং জেলায় যে আই টি আই ইনস্টিটিউশন ছিল, ঐ আই টি আই স্কুলটা কার্শিয়াং মহকুমার টুং এ অবস্থিত। যার ফলে শিলিগুড়িতে একটা আই টি আই স্কুল থাকা সত্ত্বেও, জলপাইগুড়িটা পড়ে দার্জিলিং এলাকায়, দার্জিলিং-এ ছিল কাউন্সিল হওয়ার ফরে এটা আমাদের সামনে একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে বলে মনে করি। আর একটা বিষয় বলি, শিলিগুড়ি এলাকায় ছোট ছোট অনেক কারখানা গড়ে উঠেছে। এই সব কারখানায় বহু শ্রমিক কাজ

করে। ওরা নানা রকম সুবিধা থেকে বঞ্চিত হয়। এই বিষয়গুলো দেখার জন্য অনুরোধ জানিয়ে এবং ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায়ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। সেটা হচ্ছে আমদের বন্ধু সুব্রতবাবু এবং তার দলের লোকেরা আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন যে এই রাজ্যে লক আউট হচ্ছে, ক্লোজার চলছে, ছাঁটাই হচ্ছে, রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। আমি বলছি রোগটা মাথায়, আপনি চুলকোচ্ছেন পায়ে। লক আউট, ক্লোজার, ছাঁটাই, এই জায়গায় যদি সত্যিকারের কোনও ব্যবস্থা নিতে হয় তাহলে শ্রম বিরোধ যে আইন আছে, যে আইনে মালিক পক্ষকে ক্ষমতা দিয়েছে, সেইগুলো রোধ করার জন্য সুব্রতবাবু কেন্দ্রীয় সরকারকে বলে এই শ্রম স্বার্থ বিরোধী যে আইন, বেআইনি করে যেগুলো হয়েছে, সেটা বনধ্ করার চেষ্টা করুন কেন্দ্রের কাছে গিয়ে। তা না করে এখানে অভিযোগ করছেন রাজ্য সরকারের বিরুদ্ধে। এখানে রাজ্য সরকারের ক্ষমতা কি, এই ব্যবস্থার মধ্যে থেকে তাকে কিছুটা কাজ করতে হয়। তার প্রত্যক্ষ আমরা আমাদের লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বই টির মধ্যেই দেখতে পাচ্ছি। এখনও আমাদের পশ্চিমবঙ্গে বিরাট সংখ্যক অসংগঠিত শিল্প শ্রমিক রয়েছেন। অতীতের সরকার এবং বর্তমান সরকার তাদের জন্য যে ন্যূনতম বেতন ধার্য করেছেন তা মালিক শ্রেণী, বিভিন্ন শিল্পের মালিকরা একক ভাবে বা যৌথভাবে মানছে না। ২২টি শিল্পে আজও ন্যূনতম বেতন সুষ্ঠুভাবে চালু করা যায় নি। এ-ক্ষেত্রে একটা জায়গায় আমাদের ত্রুটি আছে এবং সেই ত্রুটি সংশোধন করার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি। ১৯৭৬ সালে হাইকোর্ট থেকে নিষেধাজ্ঞা জারি হয়েছিল, ১৯৭৯ সালে হয়েছিল এবং তার পরবর্তী সময়েও হয়েছে। এবং আজও সেগুলি সেই ভাবেই পড়ে আছে। আমাদের সেখানে দায়িত্ব ছিল আমাদের বিচার বিভাগের মাধ্যমে কেস গুলির শুনানির ব্যবস্থা করার এবং নিষ্পত্তি করার। কিন্তু সেটা হচ্ছে না। এটা প্রশাসনিক ত্রুটি। এই ত্রুটি দূর করার জন্য আমাদের শ্রমমন্ত্রী এবং বিচারমন্ত্রীকে যৌথভাবে উদ্যোগ গ্রহণ করতে হবে। শ্রমিক শ্রেণীর স্বার্থে কাজের মূল্যায়ন করে ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমরা দেখছি আমাদের যে শিল্প আদালতগুলি আছে, শ্রম বিরোধের জন্য যে ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনাল আছে, সেটা ট্রাইব্যুনালের, এক নং ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনালে আজ ৮ মাস ধরে বিচারপতি নেই। অথচ সেই কোর্ট একটা গুরুত্বপূর্ণ কেসের দায়িত্ব নিয়ে আছে। মার্কেন্টাইল বা সওদাগরি অফিস কর্মচারীদের ১৯৮৬ সালের ডিসেম্বর মাস থেকে মাগ্নি ভাতা বন্ধ। সেখানে ২৫ হাজার কর্মচারীর ভাগ্য ঝুলছে। আদালতের রায়ের ওপর নির্ভর করছে সেই শ্রমিকরা কত মাগ্নি ভাতা পাবে, বিচারপতি সেটা বিচার করে দেবেন। অথচ ৮ মাস ধরে বিচারপতি নিয়োগ হয় নি। শুনছি, আজ আসবেন, কাল আসবেন। শ্রম দপ্তরকে এই জায়গায় আজকে উদ্যোগ বাড়াতে হবে এবং বিচার বিভাগকে এই সমস্ত ত্রুটিগুলি দূর করার জন্য কার্যকর ভূমিকা পালন করতে হবে। দ্বিতীয় যে বিষয়টি আমি এখানে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে উল্লেখ করতে চাই, সেটা হচ্ছে, আমাদের বহু দূর দুরান্তের জেলা গুলিতে বহু অসংগঠিত শিল্প শ্রমিক আছেন, তারা সব সময়ে কলকাতায় আসতে পারেন না, সেই জন্য আমাদের প্রতিটি জেলায় একটা করে কোর্ট গঠন করা প্রয়োজন। অন্যান্য অনেক রাজ্যে এটা আছে।

অতীতে আমাদের শ্রমমন্ত্রী এ বিষয়ে প্রস্তাব দিয়েছিলেন দিল্লিতে, কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার আমাদের রাজ্য সরকারের যারা প্রতিনিধিত্ব করেছিলেন প্ল্যানিং কমিশনের কাছে, তারা এ বিষয়ে সঠিক বক্তব্য পৌছাতে পারেন নি বলেই সেই প্রস্তাব বাতিল হয়ে গেছে। তবুও আমি বলছি যে, আমাদের প্রতিটি জেলায় একটা লেবার কোর্ট স্থাপন করা দরকার এবং সেখানে তাদের বিচার্য বিষয় কি থাকবে সেটাও নির্ধারণ করে দেওয়া দরকার। আমাদের বেতনের জন্য যে কোর্ট আছে, সেটা থাকা, না থাকা সমান। সেখানে কয়েক হাজার মামলা ঝুলছে। সেখানে কোনও স্থায়ী বিচারক নেই। শ্রমিকরা সেখানে এসে শুধু তারিখ নিয়ে চলে যায়। এই অসহনীয় অবস্থা থাকা উচিত নয়। অন্যান্য রাজ্যে এই জিনিস হয় না। এটা মাননীয় শ্রমমন্ত্রী জানেন। তার সঙ্গে ব্যক্তিগতভাবে এ বিষয়ে অনেক সময়েই আমার কথা হয়েছে। আমি এ কথা তাকে বলেছি যে, বেতন কোর্ট এবং লেবার কোর্ট একত্রিত করে লেবার কোর্টকেই সমস্ত দায়িত্ব দিয়ে দেওয়া হোক। তাতে কাজ অনেক তরান্বিত হবে। আজকে এখানে সুব্রতবাবু বক্তব্য রেখেছেন, আমি তা খুবই ধৈর্য ধরে শুনেছি। আমাদের প্রয়াত শ্রমমন্ত্রী কৃষ্ণপদ ঘোষের আমলে আমরা একটা আইন করেছিলাম—বাসবতার ভিত্তিতে বিচারকরা ট্রাইব্যুনালে রায় দিলে মালিকরা কখনই জিততে পারে না, কিন্তু মালিকদের হাতে অনেক রকম হাতিয়ার আছে, সেই জন্য আমরা ঐ আইনে বলেছিলাম যে, আদালত যে রায় দেবে, ট্রাইব্যুনাল, লেবার কোর্ট যে রায় দেবে সেই রায়কে কার্যকর করার জন্য তাদের-ই ক্ষমতা দেওয়া হোক। আমাদের রাজ্য সরকার আইন সংশোধন করে এটা করেছিলেন, কিন্তু হাই কোর্ট নাকচ করে দিয়েছেন। আমি শ্রমমন্ত্রী মহাশয়কে বলছি যে, আপনি বিষয়টা পুনর্বিবেচনা করুন। আদালত যাতে তাদের রায় একজিকিউশন করার ক্ষমতা পান, সেই ক্ষমতা যাতে তাদের দেওয়া হয় তার জন্য ব্যবস্থা করতে হবে। কারণ আজকে শ্রমিকরা সব দিক থেকেই বঞ্চিত হচ্ছে। লেবার কোর্টও থাকবে আবার বড়লোকী ব্যবস্থায় মালিকদের লক আউট ক্লোজার করার সুযোগও থাকবে! এই অবস্থার জন্য মূলতঃ দায়ী আমাদের সংবিধান।

[5-15 — 5-25 P.M.]

আমি আর একটি কথা বলব. মুর্শিদাবাদ জেলা এবং নদীয়া জেলার সীমান্তে আর একটি শিল্প আছে যেটার নাম হচ্ছে রামনগর সুগার মিল। ১৫ মাস ধরে এই কারখানাটি বন্ধ। সেখানকার শ্রমিকরা না খেয়ে আছে। পশ্চিমবাংলায় চিনি শিল্পের দিক থেকে এটা একটা গুরুত্বপূর্ণ কারখানা। তার পাশেই আছে বেলডাঙ্গা সুগার মিল, রাজ্য সরকার এটাকে অধিগ্রহণ করেছেন, কিন্তু উৎপাদন চালু হয়নি। আমার অভিজ্ঞতা হয়েছে, মালিকরা রাজ্য সরকারের কাছ থেকে টাকা নিচ্ছেন, ফিনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে বহু টাকা পাচ্ছেন কিন্তু টাকা পেলেও কারখানা চলে না। কারখানা চালাবার মনোভাব শিল্পপতিদের থাকতে হয়। আমরা দেখেছি, পশ্চিমবাংলার অন্যান্য কারখানার ক্ষেত্রে সরকারি অনুদান মালিকরা পাচ্ছেন, ভারত সরকারের কাছ থেকেও সময় সময় টাকা পাচ্ছেন, কিন্তু সেই টাকা সঠিকভাবে মালিকরা শিল্পে বিনিয়োগ করেন না। সেই টাকা এই রাজ্য থেকে তুলে নিয়ে অন্য জায়গায় চলে গেছেন। সেইজন্য আমাদের বিকল্প ব্যবস্থা হচ্ছে জাতীয়করণ। রাজ্য সরকার বেলডাঙ্গা সুগার মিল জাতীয়করণ করেছেন। তেমনি রামনগর সুগার মিলকেও জাতীয়করণ করতে হবে। প্রভিডেন্ট ফান্ডের ক্ষেত্রে আমি অতীতে বিধানসভায় বলেছিলাম যে এ ব্যাপারে রাজ্য

সরকারকে আলোচনা করতে হবে দিল্লির সঙ্গে আমাদের অর্থমন্ত্রীসহ। মালিকরা কোটি কোটি টাকার প্রভিডেন্ট ফান্ড ফাঁকি দিচ্ছে। কেন্দ্রীয় সরকারের শর্ত আছে এক্সাইজ ডিউটির ক্ষেত্রে, উৎপাদন শুধু করলেই হবে না, ফিনিসড গুডস যদি বের করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে নির্ধারিত এক্সাইজ ডিউটি দিয়ে বের করতে হবে। আমার সুনির্দিষ্ট প্রস্তাব হচ্ছে, শ্রমিক শ্রেণীর স্বার্থে প্রভিডেন্ট ফান্ডের টাকা যে সমস্ত মালিকরা ৩ মাসের বেশি বকেয়া রাখবে তারা শুধু কেবল ব্ল্যাক লিস্টেডই হবে না, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও অর্ডার পাবে না এবং তাদের মাল বের করতে গেল ঐ এক্সাইজ ডিউটির মতোন প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিয়েছে কিনা তার সার্টিফিকেট দিতে হবে।

(এই সময় মাননীয় সদস্য সাত্তার সাহেব মন্তব্য করেন)

আমি জানি এই জিনিস চলবে, আমাদের আমলে হবে না। আজকে আপনারা বামফ্রন্ট সরকারের সমালোচনা করলেন, কিন্তু আপনি কালো কোর্ট পরে ঐ মালিকদের পক্ষে দাঁড়িয়ে তাদের যাতে জেলে যেতে না হয় সেই চেষ্টা করেছেন। হাইকোর্টে ঐ মালিকদের স্বার্থে কাজ করার চেষ্টা করেন। সুতরাং বেশি কথা বলবেন না আমি আরও কয়েকটি কথা বলতে চাই, কলকাতা বন্দর আজকে খুব শোচনীয়ভাবে অবনতির দিকে যাচ্ছে। কলকাতা বন্দর পূর্বভারতের প্রাণকেন্দ্র। সেই জায়গায় বন্দরে এখন ৪/৫টির বেশি জাহাজ আসে না। এখন যিনি বর্তমানে পোর্টের চেয়ারম্যান আছেন তিনি এমন একটি ব্যবস্থা করেছেন সেই ব্যবস্থা হচ্ছে ২০০ পারসেন্ট ট্যাক্স চার্জ বসিয়ে দিয়েছেন। এতে জাহাজ কোম্পানির মালিকরা বলছেন, কলকাতা বন্দরে জাহাজ ভিড়িয়ে মাল খালাস করার ইচ্ছা নেই। রাজ্য সরকারের তরফ থেকে উদ্যোগ নেওয়া হয়েছে। গার্ডেনরিচ কারখানার ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, সেই কারখানার শ্রমিকরা কতকগুলি ন্যায্য দাবি পেশ করেছে। বিভিন্ন ইউনিয়ন একসাথে সবাই মিলে সেই দাবি পেশ করেছে। সেই দাবি শ্রম দপ্তরে দীর্ঘদিন ধরে পড়ে আছে। আমি চাই তাদের সুবিচারের জন্য ট্রাইব্যুনালে পাঠিয়ে দেওয়া হোক। তা না হলে শিল্পে অশান্তি দেখা দেবে। আমি চাই যে মাননীয় শ্রমমন্ত্রী সে ব্যাপারে উদ্যোগ নেবেন। আর এক জন যিনি ট্রাইব্যুনাল কেস চান না আমি তাকে চ্যালেঞ্জ করে বলছি যে, বর্তমান ট্রাইব্যুনাল রেফারেন্স অতীতের তুলনায় অনেক বেশি বেড়েছে এবং সে জায়গায় যারা শ্রমিকদের স্বার্থ নিয়ে কাজ করেন, তাদের স্বার্থের কথা বলেন তারাই এসব খবর রাখেন। আইনকে শ্রমিকদের স্বার্থে সুপ্রতিষ্ঠিত করতে না পারলে কিছুই করা যাবে না। সরকারি আমলারা কেন সাহায্য করবেন? সেজন্য কাজ বন্ধ রাখা ঠিক নয়। আর একটি নির্দিষ্ট অভিযোগ আছে, সেটা শ্রমিকদের দাবির ব্যাপারে ফ্যাক্টরি ইনসপেক্টর ডাইরেক্টারের ব্যাপার। আমার এলাকায় গত ২ মাস আগে দুটি কিশোর ছেলে একটি ছোট ফ্যাক্টরিতে কাজ করত। কটেজ ইন্ডাস্ট্রির মতো ছোট, পাওয়ার প্রেস, সেখানে সব নিয়ে ৬ থেকে ১২ জনের মতো কাজ করে। সেই রকম একটি ছোট কারখানায় পাওয়ার প্রেস দুটি ছোট ছেলে কাজ করে। কাজ করতে গিয়ে তাদের হাতের চারটে আঙুল কেটে গেছে। শ্রমিকদের সাধারণত যে হাসপাতালে ভর্তি করা হয় সেখানে ভর্তি না করে অন্য হাসপাতালে ভর্তি করে রাস্তায় অ্যাকসিডেন্টে কেটেছে বলে লিখিয়ে নেওয়া হয়েছে। এই ব্যাপারে আমি চিফ ইনস্পেকটার অফ ফ্যাক্টরিকে চিঠি দিয়েছি। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে বলছি যাদব ঘোষ লেন এবং অশোকগড়ের দুটি কিশোর ছেলে এদের

ব্যাপারে উপযুক্ত তদন্ত করে যাতে তারা নিয়ম অনুযায়ী ক্ষতিপূরণ পায় তার জন্য রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে। তারপর আমার শেষ কথা হচ্ছে গ্র্যাচুইটির ক্ষেত্রে কি কি করা দরকার সেই সম্বন্ধে। আজকে যেভাবে লক আউট এবং ক্লোজার করে কারখনা বন্ধ করে দেওয়া হচ্ছে শ্রমিকরা তাদের অতীত সার্ভিসের দরুন তাদের ন্যায্য পাওনা থেকে পুরোপুরি বঞ্চিত হচ্ছে। লেজিসলেশনে এই গ্র্যাচুইটির ব্যাপার আগামীদিনে গ্রহণ করে এই শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করে গ্র্যাচুইটির কথা যাতে বাজেটের মধ্যে স্থান পায় এই আবেদন রেখে এ ব্যাপারে বামফ্রন্ট সরকার যাতে উদ্যোগ নিয়ে এগিয়ে যান সেই অনুরোধ জানিয়ে আপনার ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যে সময়ে এটা শেষ হবার কথা ছিল সেই নির্দিষ্ট সময়ের মধ্যে এটা শেষ হচ্ছে না। আপনাদের অনুমতি নিয়ে আধ ঘণ্টা সময়ে বাড়িয়ে দিচ্ছি।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবুর কাট মোশন ছিল, তা উনি তো ওঠেন নি। দেবপ্রসাদবাবুর কাট মোশন আছে, আর হাসানুজ্জামান সাহেবও ওঠেন নি, তা ছাড়া উনি তো নেই। যাই হোক, যে কটা পেয়েছি আমি তার বিরোধিতা করছি। এখন আমার যা বক্তব্য সেটা তো ছাপিয়ে দিয়েছি, যা বলবার তাতেই এবং আরও বিবরণ লেবার ইন ওয়েস্ট বেঙ্গল তাতেও দিয়েছি। আমি কিন্তু কোনও বাস্তব ঘটনা চেপে রাখার চেষ্টা করিনি। যে অবস্থা হচ্ছে আমি তাই দিয়েছি। লক আউট থেকে শুরু করে কিছুই চেপে রাখার ব্যাপার নয় এবং আমি এ পর্যন্ত যা হিসেব দেখিয়েছি বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য শোনার পরও আমি সেই কারণ গুলোতে স্ট্যান্ড করি। মাননীয় মতীশবাবু বলেছেন ঠিকই, মাথায় রোগ হতে পা চুলকে লাভ নেই। আজকে সমস্ত সমস্যার জন্য দায়ী কেন্দ্রীয় সরকারের আর্থ-সামাজিক নীতি। কারখানা বন্ধ হওয়া থেকে শুরু করে সমস্ত সঙ্কটের জন্য দায়ী তাদের শিল্পনীতি। ১,৬০,০০০ কারখানা, কেউ বলেন ৮০,০০০ কারখানা আজকে বন্ধ বা রুগ্ন। এর তৎপরতা বেড়েছে কিন্তু বর্তমানে যারা কেন্দ্রীয় সরকারে রয়েছেন তারা আসার পর। মাননীয় ক্ষিতিভূষণবাবু ঠিকই বলেছেন যে, যত বেশি বিদেশের টাকা আসছে তত বেশি অবস্থাটা খারাপ হচ্ছে। গুজরাটে কি পরিমাণ কারখানা বন্ধ হয়েছে সেটা সুব্রতবাবুরা জানেন। সেখানে হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছেন। অনেকে বলেন, ঐসব অঞ্চলে যেসব দাঙ্গা হয় তার কারণ নাকি, যাতে ওদের মনটা অন্য দিকে চলে যায় তারজন্য মাঝে মাঝে সেখানে দাঙ্গা লাগিয়ে অন্য দিকে চ্যানালাইজ করতে হয়। পশ্চিমবঙ্গেও কারখানা বন্ধ হচ্ছে, লক আউট হচ্ছে, কিন্তু এখানে এই অবস্থা হয়নি। কারণ কি করে শ্রমিক স্বার্থ রক্ষা করা যায়, তাদের গণতান্ত্রিক ট্রেড ইউনিয়ন অধিকারকে কতখানি প্রসারিত করা যায় সেই চেষ্টা আমরা করছি। আমরা এই দাবি করি না যে, লক আউট ক্লোজার বন্ধ করেছি। এই দাবি পাগলে করতে পারে। তবে এটা আমাদের চেষ্টার মধ্যে রয়েছে। তবে রাজ্য সরকারও এই দাবি করতে পারে না। এটা যদি আইনগতভাবে হত ; দিল্লি থেকে যদি আইন করতেন যে, লক আউট, লে-অফ, ছাঁটাই ইত্যাদি বেআইনি এবং সেই আইনে যদি ফাঁক না রাখতেন, যদি ২২৬, ২২৭ ধারার সুযোগ নেওয়া যেত, তাহলে শ্রমিক কর্মচারীরা একটা সুযোগ পেতেন।

এই দাবি কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের দাবি। আই এন টি ইউ সি-র দাবিও এটাই। তারাও বলেছেন যে, এসব বন্ধ করা দরকার। অন্যান্যদের মিটিং আমি যা শুনেছি তাতে মনে হয়েছে, এটা তাদেরও দাবি, কিন্তু সেটা ওরা মুখে বলতে পারছেন না। আমি কয়েকটি ঘটনার উদাহরণ দিচ্ছি। আজকে লক আউট বন্ধ করবার কোনও আইন নেই। আমরা একটি বিল পাশ করেছিলাম ক্লোজার প্রিভেন্ট করবার জন্য। তাতে ছিল, যদি কোনও কারখানা বন্ধ করে দেওয়া হয় এবং সেক্ষেত্রে রাজ্য সরকার যদি দেখেন যে, সেটা চালু রাখার পর্যায়ে রয়েছে তাহলে সেটা খোলার নির্দেশ দিতে পারতেন। দুর্ভাগ্যক্রমে সেই বিলের অনুমোদন পাওয়া যায় নি। অনুমোদন পাওয়া যায়নি, কারণ যে শ্রেণী আজকে ক্ষমতায় বসে অছে সেই শ্রেণী ঐ বিলের অনুমোদন দিতে পারে না। সেটা করলে তাদের অন্য অসুবিধা হবে। ধরুন মেটাল বক্স, ক্ষিতিবাবু বলেছেন, তার অবস্থা ঐরকম কেন। সেক্ষেত্রে এম এম সি, বি এফ আই আর থেকে বলা হচ্ছে কারখানাটি তুলে দিতে হবে।

(শ্রী সুব্রত মুখার্জি ঃ কোথায় বলেছে?)

আপনি তো কোনও মিটিংয়ে আসেন না। নর্থ ক্যালকাটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অ্যাডভাইসারি কমিটির মিটিং হয় সেখানেও আপনি যান না। আপনার বাসন্তী কটন মিল এবং সোয়ান মিল সম্বন্ধে বি আই এফ আর কি বলেছে? মহারাষ্ট্রে সোয়ান মিল চলছে। আমাদের কাছে থেকে অনুমোদন চেয়েছে, বাসন্তী বন্ধ করে দিয়ে এটাকে বিক্রি করে সোয়ান মিল চালু করতে, এটাকে আমাদের মতো জানতে চেয়েছে। আমরা বলেছি না, আমরা এটাতে রাজি নয়, আপনাদের চালু করতে গেলে দুটোই চালু করতে হবে। আমরা রাজি হই নি। বেঙ্গল পটারিজ আজকে কি অবস্থা, তার জন্য কে দায়ী? ন্যাশনাল ট্যানারি, আই এন টি ইউ সি থেকে শুরু করে সবাই এক সঙ্গে যুক্তে যাচ্ছি, কি করে কি করা যায় তার চেষ্টা করছি। মোহিনী মিল, ডিনোটিফাই হল, আই আর বি আই ছিল, হঠাৎ ছেড়ে দিল। কোনও মতে মামলা করে ঠেকানো হচ্ছে, কোর্টের রায় হয়েছে, মাইনে পাবে না। এই ব্যাপারে নিয়ে আমার কথা ছেড়ে দিন, মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বারবার মিটিং করেছেন, দিল্লি গিয়েছেন। মোহিনী মিল সম্পর্কে এর চেয়ে বেশি কি করা যাবে আমি জানি না। এই রকম বহু উদাহরণ আছে। ছাঁটাই করতে চায়, ২০০ লোককে ছাঁটাই করতে চায়, ক্লোজার করতে চেয়েছিল, আমরা পারমিশন নিয়ে হাইকোর্টে ২২৫(০) স্ট্রাক অফ করে দিয়েছি। আমরা তাদের বিরুদ্ধে আপিল করেছি। সুব্রতবাবু বোঝে কি অবস্থা গিয়ে দাঁড়াবে তার ফলে। দরজা খুলে যাবে মালিকদের পুরোপুরি। গগন ভাই জুট মিল এবং হনুমান কটন মিল এই দুটো বন্ধ। ওরা প্রস্তাব দিল যে হনুমান কটন মিল তাকে বিক্রি করে ওটা চালাই তাতে আমাদের মত কি। আনফরচুনেটলি আমি মত দিতে পারি না। তারপর কি হল? ব্যাঙ্ক স্কীম করেছে সেই স্কীমে ব্যাঙ্ক পার্টিসিপেট করবে। কয়েকবার আমরা মিটিং ডেকেছি। ব্যাঙ্ক বলে আমরা এটা মানি না, কারণ চটকল চলবে আমরা এটা বিশ্বাস করি না। ব্যাঙ্ক হচ্ছে বি আই এফ আর, ওরা বললেন ৮৯টি কেস ব্যাঙ্কে পড়ে আছে। ২-৩টি সলিউশন হয়েছে, বাকিগুলি লিকুইডেশনে চলে গেছে। আপনারা বলছেন আইন করতে। রাজ্য সরকার কি আইন করবে? লিকুইডেশনে পাঠিয়েছে, আমি জানি না কি করবে। এটা ভালো চলছিল, শ্রীকৃষ্ণ রাবার। হঠাৎ ব্যাঙ্ক বলছে আমরা টাকা দেব না। কিছুতেই বোঝানো গেল না। তারা বলছে ১৫-২০ বছর আগে

যে টাকা ধার দেওয়া হয়েছিল আমরা সেই সমস্ত টাকা চাই। এই হচ্ছে ব্যাঙ্ক! দিল্লিকে বললে তারা বলছেন ব্যাঙ্ক কথা শুনছে না। দিল্লির ব্যাঙ্ক অথচ তাদের কথা শুনছে না! রানিগঞ্জ পেপার মিল সমস্ত ঠিক হল, কনসোর্টিয়াম হল পাঞ্জাব ন্যাশানাল ব্যাঙ্ক, আমেরিকান ব্যাঙ্ক এবং আর একটা ছোট ব্যাঙ্ক আছে ইউ বি আই এদের নিয়ে, শ্রমিকরা অনেকখানি ছেড়ে দিল, সমস্ত ম্যানিং ইত্যাদি ঠিক হল। ওরা বললেন ফার্স্ট মে কারখানা খুলবে, আপনি যাবেন। আমি দিল্লি কর্তৃপক্ষকে বললাম দয়া করে ফার্স্ট মে খুলবেন না ২-৩ মে করতে পারেন। আর হল না ব্যাঙ্ক অফ আমেরিকা উইথড্র করেছে, ইউ বি আই বলছে এর মধ্যে আমি যাব না। বারবার দরবার হয়েছে সব জায়গায়। দিল্লি বলে ব্যাঙ্ক হচ্ছে ইনডিপেনডেন্ট কর্পোরেশন, আমাদের কিছু বলা উচিত নয়। ওরা যদি করতে না চায় আমরা কি করব। আমরা চেষ্টা করছি অন্য কোনও ব্যবস্থা নিয়ে কিছু করা যায় কিনা, আমরা দেখছি এমন কাউকে যাতে শ্রমিকদের স্বার্থ বজায় রেখে চালু করা যায় কিনা।

[5-35 — 5-45 P.M.]

টিটাগড় পেপার মিলেরও এই অবস্থা। মাল্টি ন্যাশানালদের সঙ্গে আপনাদের খাতির আছে—তারা অন্য জায়গায় ব্যবসা করলে করতে পারে, কিন্তু পশ্চিমবাংলায় করলে এত গাত্রদাহ কেন? পশ্চিমবাংলায় আপনারা আছেন, আমরা আছি ট্রেড ইউনিয়ন মুভমেন্ট করি, পশ্চিমবাংলায় ঐ রকম করতে পারবে না। এই রকম অনেক কারখানা আছে, এখানে রাজ্য সরকারের জোর করে কিছুই করার নেই কিছু কথা বলা ছাড়া, কিছু তদ্বির করা ছাড়া। উনি বলেছেন, অনেকবারই বলেছেন টেন থ্রি সম্বন্ধে। সেকসান ১০(৩) তে বিধানটা কি আছে? প্রথমে লক আউট বে-আইনি করতে পারি পাবলিক ইউটিলিটি সার্ভিস হলে। বে-আইনি ঘোষণা করলাম, মানলো না, আই ডি অ্যাক্ট আছে। তাতে ব্যবস্থা আছে একমাস পর্যন্ত ইমপ্রিজিনমেন্ট আর কয়েকশ' টাকা ফাইন। বর্তমানে যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট আছে তাতে বড় বড় বাঘা মালিকের কোনও আপত্তি হবে না। তারপর ১০(৩) করলে নিয়ম কি? দুপক্ষের ডিসপিউট ট্রাইব্যুনালে রেফারেন্স করতে হবে। বাটায় মালিকের সঙ্গে শ্রমিকের যে ডিসপিউট ছিল তাতে ডিসপিউটটা ছিল ৫০০ সারপ্লাস লোককে নিয়ে। সেই শ্রমিকদের ব্যাপারে বাটা কর্তৃপক্ষ যে ভাবে সই করতে হবে বলে বলেছেন তাই করতে হয়েছে। ই আই এম আই-এর যে ইস্যু ছিল, সেখানেও অনেকগুলি শর্ত করেছে। গেস্ট কিন সেইভাবে অনেক সারপ্লাস কর্মীদের উপর অনেক টার্মস যুক্ত করেছে। আমাকে সেই আইটেমগুলো ট্রাইব্যুনালে দিতে হবে। গেস্ট কিন এর সাড়ে সাতশ কর্মীর ছাঁটাই মেনে নিতে হবে। এই হচ্ছে সব টার্মস। যে সমস্ত টার্মস দিয়েছিলাম, আমাকে সেই সমস্ত টার্মস ট্রাইব্যুনালে দিতে হবে। ওয়ার্কারদের যদি কিছু থাকে দিয়ে দেবে। তারপর ১০(৩) করব আমি কি করতে পারি? তিনমাস জেল আর কিছু টাকা ফাইন হবে। তারপর ২২৬ হলে কতদিন চলবে ঠিক নেই। স্টে অর্ডার হবে এবং একবার যদি ২২৬ হয় আমি আই ডি অ্যাক্ট মারফৎ যে আপোষ আলোচনা করতে পারতাম, সেই অবস্থা আর থাকবে না। এই হচ্ছে প্রকৃত অবস্থা। পুঙ্খানুপুঙ্খরূপে এইগুলো দেখা হয়েছে, কোনও স্কোপ নেই। ইউনিয়নে বর্তমানে যে বিল আসছে, সেই বিলকে সুব্রতবাবুরা সাপোর্ট করছেন। সেই বিল আরও মারাত্মক। লক আউট ইত্যাদি রোধের জন্য বর্তমানে যে বিল আসছে, সেখানে যে আইনের প্রবর্তন হবে, তাতে

মালিক যদি অ্যাপ্রিহেনশন করেন যে সুব্রতবাবু কোনও গরম বক্তৃতা করেছেন, তাহলে মালিক লক আউট করে দিতে পারে। মালিক যদি মনে করে এর ফলে কারখানার প্রোডাকশন ক্ষতিগ্রস্ত হবে, লক আউট করে দিতে পারে। যদি মনে করে সম্পত্তির ক্ষতি হবে, লক আউট করতে পারবে। লক আউট করার পর স্টেট গভর্নমেন্ট অ্যাপ্রুভ বা ডিসঅ্যাপ্রুভ যদি করে তারপর স্টেট গভর্নমেন্ট না মানলে লেবার কোর্টে মামলা হবে। অর্থাৎ শ্রমিকদের যেটুকু অধিকার, সেটা কেড়ে নেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে আমরা বলি আমরা সিক্রেট ব্যালট চাইছি। আমরা অ্যাসেম্বলিতে একটা বিল পাশ করেছিলাম এই কারণে। ভয় কি? সিক্রেট ব্যালট ক্যান্টিন কমিটিতে হয়েছে, প্রভিডেন্ট ফান্ড কমিটিতে হয়েছে, ওয়ার্কাস কমিটিতে হয়েছে। পার্লামেন্টে হয়েছে। অ্যাসেম্বলিতে, পঞ্চায়েতে ব্যালট ভোট হয়েছে। সবকিছু গরিব শ্রমিকদের জন্যই। যাদের পক্ষে কথা বলছেন শ্রমিকদের পক্ষে তো কথা বলছেন তাদের হাতে ব্যালট ভোটের ক্ষমতা দিতে আপত্তি কেন? আপত্তিটা বোধহয় এই জন্যই, সম্ভবত অসুবিধা হবে? আরেকটা চুরি সেও মালিকদের হাতে হয়েছে, সুব্রতবাবু জানে। এই চুরির সাপোর্টে সুব্রত বাবুর দল ছাড়া সারা ভারতবর্ষের অন্য কোনও ট্রেড ইউনিয়ন এটা সাপোর্ট করেন নি। এই ব্যাপারে একটা মিটিং করেছিলাম ইস্টার্ন রিজিওনে এবং তাতে সবাই মিলে এর বিরোধিতা করেছে। এমপ্লয়রাস ট্রেড ইউনিয়ন মিটিংয়ে সবাই মিলে এর বিরোধিতা করেছে। সেই বিলকে সবাই মিলে বিরোধিতা করেছে। তাতে চুক্তির কথা কয়েকটি এসেছে। কয়েকটি জুট মিল বন্ধ সেই জুট মিলের ওয়ার্কাররা, লোকাল ইউনিটরা একটা চুক্তি করেছিল তবে সিটু তাতে করেনি এবং সেটা তারা আমাদের না জানিয়েই করেছে। অবশ্য এগুলোর ব্যাপারে আমাদের হাতেও কোনও আইন নেই। যদি কোনও আইন বাইপারট্রেট হয় না কোথাও চুক্তি হয় সেই চুক্তি খারিজ আমরা করতে পারিনা। সাত্তার সাহেব এসব জিনিস খুব ভালো করেই জানেন কারণ তিনি আমাদের চেয়ে বেশি আইন জানেন। দিল্লিতে সমস্ত লোকেদের জন্য আইন ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট নিয়ে আপনারা দিল্লি যান, আমিও আপনাদের পেছনে আছি। এই ব্যাপারে বিন্দেশ্বরী দুবেজীকে বলুন না আমিও আপনাদের পেছনে পেছনে আছি। এই আইনের ব্যাপারে বাইপার্টাইট করুন না আমি আছি। কিন্তু আমি জানি কোনও চুক্তি শ্রমিক স্বার্থে সেখানে গ্রাহ্য হবে না। কারণ দিল্লির সরকার মালিকদের হাতে এতো ক্ষমতা দিয়েছেন যে সেই আক্রমণের হাত থেকে শ্রমিকদের কতটা বাঁচাতে পারব তা সন্দেহ। তারপরেও আমরা কারখানার মালিকদের ডেকে মিটিং করেছি। তাতে আমি বলেছি আপনারা এই যে মালিকদের এতা কম মাইনে দিচ্ছেন এ চলবে না। অন্য শ্রমিকরা যা মাইনে পায় সেই মাইনে আপনাকেও দিতে হবে। আমি রিষড়ায় গিয়েছিলাম, শুনুন সুব্রতবাবু, সেখানে জুট মিল কনফারেন্সে শ্রমিকদের গিয়ে বলে এসেছি যে এই যে লোকেরা মাইনে কম দিচ্ছেন, তাদের এটাকে রুখতে হবে। জুটের ইন্ডাস্ট্রি ওয়াইজ যা ওয়েজ সেই ওয়েজ দিতে হবে। তারপরে উনি বজবজ জুট মিলের কথা বলেছেন। ওই জুট মিলে স্ট্রাইক ঘোষণা করা হল। ওই মিলের মালিক আমার কাছে এসেছিলেন আমি তাকে পরিষ্কার করে বলে দিয়েছি যে এটা স্টেট গভর্নমেন্ট মানবে না। শ্রমিকরাও মানবে না এবং এটা মেনে রাখবেন আমরা পুরোপুরি শ্রমিকদের পক্ষে। তারপরেও ভদ্রলোক লক আউট করেছেন এবং তাতে লেবার ডিপার্টমেন্ট এবং লেবার কমিশন ডেকে বলেছেন এটা চলবে না। প্রোডাকটিভিটি লেম্থ এটা অন্য রাজ্যে চলবে কিন্তু এখানে চলবে না। এখানে প্রোডাকটিভিটির কোনও বেসিস নেই। এখানে দিনের

পর দিন প্রোডাকটিভিটি কমবে। ডি এ ইত্যাদিও সে পাবে না। চটকল মালিকরা আবার তুলেছেন প্রোডাকটিভিটি লিংক ওয়েজেস করতে হবে। এবং এই ব্যাপারে তারা মুখ্যমন্ত্রীর কাছে এসেছিলেন। তাদের পরিষ্কার বলে দেওয়া হয়েছে যে এটা হবে না। আপনাদের অন্য কোনও কথা থাকলে বলতে পারেন। আর নর্থ বুক বন্ধ। এর একমাত্র সলিউশন চটের সিন্থেটিক যদি পুরোপুরি বন্ধ করা যায় তাহলে উন্নতি হতে পারে। সিন্থেটিক প্যাকেজিং বন্ধ করতে হবে। আরেকটা উপায় আছে। সেটা হচ্ছে যে মালিকদের হাতের থেকে চটকলগুলি নিয়ে রাষ্ট্রীয়করণ করতে হবে। এটা নিয়ে আমরা চিন্তা-ভাবনা করছি, আমরা সবাই উদ্বিগ্ন। এটা বাস্তব সত্য যে মালিকদের হাতে যদি জুট মিল থাকে তাহলে জুট মিলগুলি চলে না। তবে একটা অসুবিধা আছে সেটা হচ্ছে যে ভারত সরকার আর কোনও শিল্প রাষ্ট্রীয়করণ করতে চান না। একটা অসুবিধা আছে, যেটাকে ওভারকাম করতে হবে। এখানে অনেকে বলেছেন, তার মধ্যে সরকার মহাশয় বলেছেন যা, এই ব্যাপারে আমি ওকে বলব আপনি একটা টেপ রেকর্ডার বাজান, কারণ ইন্ডাস্ট্রিওয়াইজ যে চুক্তি সেই চুক্তি পাবলিক সেক্টারের চটে এবং ইঞ্জিনিয়াররা করেছিল গতবারে, যাতে আমরা সকলেই ছিলাম তার পাশাশাশি প্রাইভেট সেক্টারেও হয়। মাননীয় সদস্য দেব প্রসাদবাবু গতবারের বাজেটের সময় সমালোচনা করেছিলেন ওরা অবশ্য সহি করেননি, কিন্তু প্রাপ্যটা নিয়েছেন। আমি বলি বেস্ট হচ্ছে একটা টেপ রেকর্ডার রাখুন তাতে অনেক সু্বিধা হবে। যেমন ক্যালকাটা টেলিফোনে মাঝে মাঝে

[5-45 — 5-59 P.M.]

শুনি দিস লাইন ইজ হেভিলি এনগেজড, দিস লাইন ইজ হেভিলি এনগেজড, দিস লাইন ইজ হেভিলি এনগেজড এই ভাবে বলবেন। কিন্তু ঐ বলেও তো কিছু হচ্ছে না। আপনাদের এই হচ্ছে দুঃখের কথা। আর অন্য যে চুক্তিগুলি বলেছেন ডানলপ থেকে আরম্ভ করে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, এতে ডানলপ শ্রমিকদের লাভ হয়েছে। কৃষ্ণাগ্লাস কোনও মতে চালু হয়েছে, আশাকরি সেটা আপনি জানেন। যে সমস্ত কর্মচারিদের ৭০ বছর বয়স হয়ে গেছে সেইসব লোককে মাহিনা দিয়ে চালু রাখা হয়েছে, কারণ হচ্ছে তাদের গ্র্যাচুইটি ইত্যাদি দেওয়া যায়নি, ফ্রী টেক ওভার কোনও দায়িত্ব নেওয়া যায়নি। এটা আই ডি পি আর-র আইনে আছে তাদের রিটায়ারমেন্ট বেনিফিট দেওয়া যায়নি। সেইজন্য স্টেট গভর্নমেন্ট তাদের খরচ বহন করছে, যদিও তাদের কাজ করবার শারীরিক ক্ষমতা নেই। যার ফলে টোটালি তাদের মাহিনা বাড়ানো যাচ্ছে না। ঐ লোকেদের ক্যারি করতে হচ্ছে। সেটা আমরা টিটাগড় ইঞ্জিনিয়ারিংয়ে করেছি, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিংয়ে করেছি, ইস্টোরিম এইসব করতে হয়েছিল। অফিসের কর্মচারীরা তারা অফিসারকে ঘেরাও করে জোর করে সহি করতে বাধ্য করেছিলেন, তারপরে বলেছিলেন এই কারখানা চালু করতে হবে, এবং সেই ভদ্রলোক বলেছিলেন আমাকে আন্ডার ডিউরেজ সহি করিয়ে নেওয়া হয়েছে, এই হচ্ছে ঘটনা সত্যি কথা বললে আপনার তো আপত্তি হবে। ই এস আই, প্রভিডেন্ট ফান্ড নিয়ে দমদমে অ্যালুমিনিয়াম ফ্যাক্টরির ওয়ার্কাসদের চুক্তি হয়, সেটা এক ভদ্রলোক কিনেছেন, তার যে স্ট্যাটুটরি ডিউজ হয় সেটা তিনি দিয়ে দিয়েছেন, দেওয়ার পরে চুক্তি ছিল অ্যালুমিনিয়াম কারখানা থাকবে না, নতুন কারখানা করতে হবে। ই এস আইও প্রভিডেন্ট ফান্ড টাকা বাকি থাকে। এটা দেবপ্রসাদ বাবু জানেন না, সুব্রতবাবু জানেন এবং এটার অথরিটি হচ্ছে কেন্দ্রীয় সরকার। এই

টাকাগুলি আদায় করে ই এস আই যিনি রিজিওনাল ডাইরেক্টর। ই এস আইয়ের রিজিওনাল প্রভিডেন্ট কমিশনার যিনি এখন থাকেন এতদিন তার কোনও পার্মামেন্ট ক্যাডার ছিলনা। আমরা স্টেট গভর্নমেন্ট থেকে একজনকে ক্যাডার দিয়েছি, তারপরে উন্নতি হয়েছে। আমরা পারসুয়েড করি, আমরা পুলিশের সাহায্য দিই। আমি ফিগার দিচ্ছি, যে টাকা আদায় হচ্ছে একজেমটেড এবং নন একজেমটেডে এই ব্যাপারে কিছু কিছু বাঘা বাঘা লোক অ্যারেস্ট হয়েছে। কিন্তু দুর্ভাগ্য আমাদের ই এস আই-র এখন যিনি ডিরেক্টার আছেন, কো-অপারেট করেন, আমরা পুলিশই দিই, পুলিশ অফিসাররা থাকেন তিনি রিভিউ করেন সবাই হাইকোর্টে চলে যান এবং সেখানে গিয়ে জামিন বা অ্যান্টিসিপেটরি বেল নেন, কিন্তু লিবারেটরি ইনস্টলমেন্ট ৫০ বছরেও সেই টাকা শোধ হবে না। আমি বিন্ধেশ্বরী দুবেজীকে বলেছিলেন ৫ টাকা যদি কেউ চুরি করে তার যদি ব্যবস্থা হয় তাহলে এটা কেন হবে না? তারা সেই ধরনের আইন সংশোধন করুন না হলে এই জিনিস বন্ধ করা যাবে না। চটকলের ব্যাপারে এখানে অনেক কথা হল। আমরা এই ব্যাপারে দিল্লির সঙ্গে অনেক কথা বলেছি। মিনিস্টার গফুর সাহেব বললেন চটের বস্তা কিনব। চটের বস্তা কিনবেন বলছেন, কিন্তু এদিকে পি এফ-এর এত টাকা যে বাকি সেটা কতদিনে শোধ হবে? এরপর একদিন হয়ত দেখা যাবে লক অউট হয়ে গেছে। কাজেই সেই স্কীম এখন পরিত্যক্ত। আমাদের পক্ষে যারা বলেছেন তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সদস্য যতীনবাবু যে প্রস্তাব দিয়েছেন আমি সেটাকে অবাস্তব মনে করি। এই ব্যাপারে আইন নেই, কাজেই কেন্দ্রীয় সরকারকে বলুন। দিল্লিকে বলুন ছাঁটাই শ্রমিকদের দিতে হবে। সারা ভারতবর্ষে আজ ১ লক্ষ ৮০ হাজার বন্ধ এবং রুগ্ন কারখানা রয়েছে। মহারাষ্ট্রে ১০০ সুতাকল বন্ধ হয়ে রয়েছে। দিল্লি টাকা দিক আমরা সেটা ডিস্ট্রিবিউট করব। মাননীয় সদস্য মতীশবাবু নিশ্চয়ই জানেন জাজমেন্ট হাইকোর্ট দেন। এতে আমাদের কিছুটা অসুবিধা হচ্ছে কারণ হাইকোর্ট তো আমাদের কথায় চলবে না। সুব্রতবাবু হয়ত মনে করছেন আমরা ওখানে সুবিধা পাই। তবে তিনি অন্য যে সমস্ত কথা বলেছেন সেই ব্যাপারে আমি তার সঙ্গে পরে কথা বলব। আরও যে সমস্ত কথা এদিক এবং ওদিক থেকে উঠেছে আমি তার মধ্যে এখন আর যাচ্ছিনা। (**শ্রী সুব্রত মুখার্জিঃ তাহলে কারখানা খোলার ব্যবস্থা আপনারা করছেন না।**) এই ব্যাপারে প্রধানমন্ত্রীকে বলুন। মাননীয় সদস্য কামাখ্যাবাবুর কথা শুনে আমি খুব উদ্বিগ্ন হয়েছি। তিনি জেনে রাখুন বামফ্রন্ট সরকারের শ্রম নীতি কোনও মন্ত্রীর নয়। আমাদের নরম মনের জন্য হচ্ছে না এটা ভুল কথা। আমাদের শ্রম নীতিতে আমরা নির্ভরশীল। এই ব্যাপারে তার যদি কিছু বক্তব্য থাকে তাহলে তিনি বামফ্রন্টের সঙ্গে কথা বলুন। তিনি এখানে যে বক্তব্য রেখেছেন আমি সেটা মানছিনা। একথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার প্রস্তাব অনুমোদনের জন্য আবেদন রেখে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are ten cut motions. All the cut motions are in order and taken as moved. I now put to vote all the cut motions except nos 2 to 6 on which, I understand, the division will be demanded.

The motion (Cut motion No.1) moved by Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced to Rs.100/- was then put and lost.

The motions (Cut motions No. 3,4,5,7-10) moved by Shri A.K.M. Hassanuzzaman, Shri Subrata Mukherjee and Shri Debaprasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motions (Cut motion 2 to 6) Shri Debaprasad Sarkar and Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs. 100/ - were then put and a division was taken with the following results:

NOES

Abul Basar, Shri

Adbul Quiyom Molla, Shri

Adak, Shri Nitai Charan

Ansur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bandyopadhyay, Shri Balai

Bhattacharyay, Shri Gopal Krishna

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Choudhuri, Shri Subobh

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Bikash

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut

Das, Shri Binod

Das, Shri Paresh Nath

Das Mahapatra, Shri Kamakhyanandan

De, Shri Bibhuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Dutta, Dr. Gouripada

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Habib Mustafa, Shri

Halder, Shri Krishnadhan

Hazra, Shri Sachindranath

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Kar, Shri Nani

Kunar, Shri Himansu

Let, Shri Dhirendra

M. Ansaruddin, Shri

Maity, Shri Sukhendu

Majhi, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Rabindra Nath

Mazumdar, Shri Dilip Kumar

Minj, Shri Prakash

Mitra, Shri Ranjit

Mohammad Ramjan Ali, Shri

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Mir Quasem

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Paik, Shri Sunirmal

Pradhan, Shri Prasanta

Ray, Shri Matish

Ray, Shri Narmada

Ray, Shri Subhus Chandra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tapan

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Sayed Md. Masih, Shri

Sayed Wahed Reza, Shri

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Santosh Kumar

Soren, Shri Khara

**AYES**

Abdus Sattar, Shri

Habibur Rahaman, Shri

Mukhopadhyay, Shri Subrata

Nurul Islam Chowdhury, Shri

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Singh, Shri Satya Narayan

The Ayes being 7 and Noes 81.

The motions were lost.

**Demand No. 39**

The motion of Shri Santi Ranjan Ghatak that a sum of Rs. 27,52,72,000 be granted for expenditure under Demand No. 39, Major

Head :"2230—Labour and Employment" (This is inclusive of a total sum of Rs. 6,88,18,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-59 p.m. till 1 p.m. on Monday, the 10th April, 1989 at the Assembly House, Calcutta-1.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 10th April, 1989 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 5 Ministers of State and 161 Members.

## Held over starred questions
## (to which oral Answers were given.)

[1-00—1-10 P.M.]

**গঙ্গা দূষণ প্রকল্পে বরাদ্দকৃত অর্থ**

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৪।) **শ্রী অশোক ঘোষ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৯৮৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত গঙ্গা দূষণ প্রকল্পে হাওড়া জেলার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ**

১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৯৮৯ সালের জানুয়ারি পর্যন্ত সময়ে গঙ্গা দূষণ প্রকল্পের অন্তর্গত হাওড়া জেলায় বিভিন্ন পরিকল্পনার রূপায়ণ বাবদ মোট ৩০৯.৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে ৩০৯.৮০ লক্ষ টাকা খরচ হয়েছে—তাতে কি কি পরিকল্পনার কাজ হয়েছে এবং কত টাকা খরচ হয়েছে?

**Dr. Ambarish Mukherjee :** I am giving the details.

| | Name of Schemes | Sanctioned cost in Lakhs |
|---|---|---|
| 1. | Interception and Diversion Scheme, Howrah | 478.36 |
| 2. | Interception and Diversion Scheme, Bally | 182.04 |
| 3. | Interception and Diversion Scheme for North Howrah | 116.63 |
| 4. | STP, PS & Rising Main for Bally and North Howrah | 210.79 AA |
| 5. | Renovation of Howrah STP | 56.47 |
| 6. | Electric Crematoria with in Howrah Municipality | 84.46 |

| | |
|---|---|
| 7. River front facilities at Howrah | 26.13 |
| 8. River front facilities adjacent to Belur Math, Bally | 31.93 |
| 9. Improvement of Dewangazi Ghat | 2.10 |
| 10. Improvement of Ghosh Lane Ghat | 3.45 |
| 11. Improvement of Fort Gloster Ghat | 9.42 |
| 12. Construction of Electric Crematorium at Bally | 32.96 |
| 13. Improvement of Kali Temple Ghat | 3.67 |

**শ্রী অশোক ঘোষ :** মন্ত্রী মহাশয় কাজের হিসাব দিলেন যে এই কাজগুলি হচ্ছে—আপনি জানেন এই টাকা কেন্দ্র থেকে বরাদ্দকৃত টাকা। যে এলাকায় কাজগুলি হচ্ছে সেই এলাকার এম এল এ বা কর্পোরেশনে ইলেকটেড মেম্বার—সেখানে যে কমিটি করা হয়েছে তার মধ্যে তাদের রাখার কথা মনে করেন কিনা?

**শ্রী অম্বরিশ মুখার্জি :** আপনার প্রশ্ন আমি বুঝতে পেরেছি। এই কাজগুলি সি এম ডবলিউ অ্যান্ড এস এবং এইচ আই টি, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন করে। যদি মনে করেন আপনাদেরকেও নেওয়া যেতে পারে।

**শ্রী সুব্রত মুখার্জি :** হাওড়া দূষণ পরিষ্কারের ক্ষেত্রে বেলুড় মঠে যে ঐতিহাসিক সিড়ি রয়েছে যার উপর মা-র মন্দির রয়েছে, সেটি ইরোসনের জন্য ভেঙে যাচ্ছে। এ সম্বন্ধে একটা প্রবাদ আছে, যে মা যে স্বামী বিবেকানন্দকে ঐ ঘাট থেকে উঠে আসতে দেখছেন। স্বভাবত ইমোসন্যাল অ্যাটাচমেন্ট রয়েছে, এই যে ঘাটটি ভেঙে যাচ্ছে তার জন্য মিশনকে তা সারাবার জন্য টাকা বরাদ্দ হয়েছে কিনা এবং সেই কোনও পরিকল্পনা আছে কিনা। এই সমস্ত ঘাটগুলি সারাবার জন্য ঐ টাকার ভিতর কোনও টাকা ধরা হয়েছে কিনা?

**ডাঃ অম্বরিশ মুখার্জি :** কতকগুলি ঘাট আমরা করছি। ৪টির নাম আমি আপনাকে আগেই বললাম। ফোর্ট গ্লস্টারের কথা যেটা বললেন, সেটা আমরা দেখতে পারি। এইগুলি সব বৈজ্ঞানিক ব্যাপার। গঙ্গা অথরিটি আছে, আমরা আছি। কি করা যায় এই বিষয় নিয়ে, সেটা আমরা আলোচনা করে দেখব।

**শ্রী সৌগত রায় :** হাওড়ার গঙ্গা প্রকল্পের কথা হচ্ছে। আমি যতদূর শুনেছি তাতে দেখা যাচ্ছে গঙ্গা প্রকল্পে একটা বড় টাকা বরাদ্দ হয়েছে ইলেকট্রিক ক্রিমেটোরিয়ামের জন্য। সম্প্রতি হাওড়ায় আমাদের একজন কংগ্রেস কর্মী গৌতম বসু নিহত হয়েছিল, তার মৃতদেহ সৎকারের জন্য হাওড়ার বাঁশতলা শ্মশানঘাটে নিয়ে যাওয়া হয়েছিল। সেটা গঙ্গা থেকে অনেক দূরে অবস্থিত। তার ফলে সাধারণ লোক খুবই অসুবিধা ভোগ করছে। এই বাঁশতলা শ্মশান ঘাটকে গঙ্গার ধারে সরিয়ে নিয়ে গিয়ে সেখানে ইলেকট্রিক ক্রিমেটোরিয়াম বসাবার জন্য কোনও ব্যবস্থা সরকার পক্ষ কিম্বা হাওড়া কর্পোরেশনের পক্ষ থেকে নেওয়া হয়েছে কিনা, জানাবেন?

**ডাঃ অম্বরীশ মুখার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, এটা আমাদের একটা টার্নিং পয়েন্ট যে, আমরা গঙ্গা দূষণ মুক্ত করতে যাচ্ছি কিন্তু এখানে আমাদের সীমাবদ্ধতা হচ্ছে এই যে, গঙ্গার দু'পাশেই বড় বড় কলকারখানা সব চেয়ে বেশি আছে এবং তারাই বেশি পলিউটেড করছে। ক্রিটোরিয়াম যেগুলি আছে সেগুলিকে নতুন করে তৈরি করে দূষণ যাতে কম হয়, সেই বিষয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে। কিন্তু আমি আপনার সঙ্গে একমত যে, গঙ্গাকে দূষণ মুক্ত করতে গেলে সমস্ত দিক থেকেই করতে হবে। দুটি স্টেজে কনসিডার করা যেতে পারে। আমরা ক্রিমেটোরিয়াম করছি। দরকার হলে আরও ক্রিমেটোরিয়াম করা যেতে পারে। কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি এইগুলি করবে, আমাদের কাজ নয়। আমি এই প্রসঙ্গে আপনাকে বলি—আমাদের কাজ হচ্ছে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে ইউ পি গভর্নমেন্ট, বিহার গভর্নমেন্ট-এর মিলিত প্রচেষ্টায় গঙ্গা যেভাবে দূষিত হয়েছে তাকে যতখানি পারা যায় রেস্টোর করার চেষ্টা করা। আমাদের পারপাসটা খুবই লিমিটেড পারপাস। যে কারখানাগুলি বেশি দূষণ ছড়াচ্ছে সেখানে আগে ড্রাইভ দিতে হবে। গঙ্গার জলকে যতখানি পারা যায় দূষণ মুক্ত করার চেষ্টা হচ্ছে। গঙ্গা ওয়াটার সেভ করতে হবে। গঙ্গার ধারেই যে ক্রিমেটোরিয়াম আছে, সেখানে যতখানি পারা যায় দূষণ কম করার চেষ্টা হচ্ছে। গঙ্গা দূষণ মুক্ত করতে গেলে একেবারে উপর থেকে নিচে পর্যন্ত নতুন করে ভাবতে হবে।

অববাহিকা অঞ্চলকে দূষণ মুক্ত করতে হবে। পরবর্তীকালে প্রাইম মিনিস্টারের সঙ্গে চিফ মিনিস্টার, ইউ পি চিফ মিনিস্টার, বিহার চিফ মিনিস্টার আলোচনা করবেন যাতে করে গঙ্গা দূষণ কম করতে পারা যায়, লিমিটেড পারপাস, লিমিটেড অবজেক্টিভে, এর বেশি কিছু নয়। আমি আর একটি কথা বলি, আমার কাছে অনেক রিপোর্ট আছে। সেখানে দেখা যাচ্ছে ডিসচার্জের উপর অনেকখানি নির্ভরশীল, অ্যাট লিস্ট ৪০ থাউজ্যান্ট ডিসচার্জ সব সময় হবে কিনা, এর উপর অনেকখানি নির্ভর করছে। এটা আরও বেশি হলে ভাল হত।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** গঙ্গা প্রকল্পের মধ্যে এটা পড়ছে। গঙ্গা নদীর মাঝখানে যেসমস্ত চরের সৃষ্টি হয়েছে, গঙ্গা নদীর নাব্যতা বাড়ানোর জন্য ঐ সমস্ত চরের মাটি কাটার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** এই প্রশ্নটি আমায় জিজ্ঞাসা করে কোনও লাভ নেই। আমি তো আগেই বললাম যে, ৪০ হাজার কিউসেক জল ডিসচার্জ হবে কিনা সেই প্রশ্নটা যেমন আছে, তেমনি ড্রিজিং-এর প্রশ্নও আছে। নদীর মাটি তুলতে হবে। যে রিপোর্টগুলি আমি দেখেছি তাতে এটুকু বলতে পারি যে, এই বিষয়ে আমি এক্সপার্ট নই। তবে ৪০ হাজার কিউসেক জল ডিসচার্জের ব্যাপারটা অ্যাসিওর করতে হবে ইনক্লুডিং লিন পিরিয়ড। এই জল ডিসচার্জের ব্যাপারটা আমাদের কাজ নয়, এটা দিল্লি সরকারের বিবেচ্য বিষয়।

[1-10—1-20 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কাজটা গঙ্গা দূষণ প্রকল্পের মধ্যে অন্তর্ভুক্ত আছে কিনা?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** সেই রকম স্পেসিফিক কিছু নেই এখনও পর্যন্ত।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গঙ্গা দূষণ প্রকল্পের জন্য আপনি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা চেয়েছেন কিনা, চাইলে তার পরিমাণ কত?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** এটা ঠিক সেইভাবে হয় না। একটা টাকা ঠিক করা ছিল, ভাগবাঁটোয়ারা করা ছিল যে কোথায় কত খরচ হবে। যে যে প্রকল্প দেওয়া হয় সেই মতোন অনুমোদন দেওয়া হয়। টাকার একটা সীমাবদ্ধতা আছে, সেই মতোন আমাদের কাজ করতে হয়।

329 Held over.

**কয়লার ছাই-এ পরিবেশ দূষণ**

*৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭০।) **শ্রী আবুল হাসনাত খান ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য ব্যবহৃত কয়লার ছাই-এর জন্য পরিবেশ দূষণের কারণ ঘটে কি; এবং

(খ) ঘটিলে, ফারাক্কা বৃহৎ তাপ-বিদ্যুৎ কেন্দ্রে ছাই হইতে পরিবেশ দূষণ প্রতিরোধক ও প্রতিশোধক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**শ্রী জগদীশ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে ছাই বেরিয়ে গঙ্গা দূষণ যাতে না হয় তার জন্য সরকার কোনও প্রকল্প নিয়েছেন কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** রেমিশন যেটা হয় তার একটা লিমিট করা হয়েছিল। এটা লিমিট করা হয়েছিল—মিনিমাম ন্যাশানাল স্টানডার্ড—মিনাস যেটা বলা হয়। সেটা আইডিয়াল প্যারামিটার নয়। সেই মতোন আমরা কতকগুলি স্টেপস নিই। এখন এরমধ্যে ব্যান্ডেলের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে যে সেখানে অনেক পুরানো মেশিন আছে। ব্যান্ডেল নিয়ে আমরা অলোচনা করেছিলাম। আমরা কিছু কিছু পরিকল্পনা, আলোচনা করেছি এবং তারপর এই নিয়ে কি হবে, না হবে, কনসালটেন্সি সব দাঁড় করিয়েছি। ব্যান্ডেলের যে পুরানো মেশিন সেই মেশিন থেকে যদি উৎপাদন হয় তাহলে দূষণ মিনাসে নিয়ে আসা যাবে না। ব্যান্ডেলের একটি ইনবিল্ট অসুবিধা আছে কারণ সেখানে ব্যাক ডেটেড মেশিন। ওদের সঙ্গে কথা বলেছি। জেনারেশন যখন ইম্প্রুভ করবে বক্রেশ্বরসহ তখন হয়ত ব্যান্ডেলটা ক্লোজ ডাউন করতে হবে। ব্যান্ডেল দূষণ মুক্ত করে প্রডাকশন করার সম্ভাবনা অত্যন্ত কম—লিমিটেড। দু নং হচ্ছে, এন্টায়ার থার্মাল পাওয়ার প্ল্যান্টগুলি দূষণ মুক্ত করে প্রডাকশন করা অত্যন্ত মুশকিল।

দেখবেন সেইজন্য এখানে গ্যাসের উপর জোর দেওয়া হয়েছে, হাইড্রোইলেক্ট্রিসিটির উপর জোর দেওয়া হয়েছে, অ্যাটমিক রিঅ্যাক্টরের উপর জোর দেওয়া হয়েছে। কোনও বেসড ইনডাস্ট্রিস ইনক্লুডিং থার্মাল পাওয়ার প্ল্যান্ট তাকে যতই দূষণ মুক্ত করার চেষ্টা করি ইট সাফারস ফ্রম এ লট অব লিমিটেশন—এটাই হচ্ছে গ্লোবাল কনসেপ্ট। এর উপর দাঁড়িয়ে বলছি, ব্যান্ডেলের অসুবিধাটা বেশি। আমরা চেষ্টা করছি কতটা কম করা যায়। তবে মিনাসে আনা যাবে বলে আমি বিশ্বাস করি না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে বললেন যে ফারাক্কায় পরিবেশ দূষণ সম্পর্কে ব্যবস্থা নেওয়া হয়েছে। উনি আরও বললেন যে ব্যান্ডেলে সঠিকভাবে ব্যবস্থা নেওয়া যাচ্ছে না। ফারাক্কা কেন্দ্রীয় সরকারের পরিচালিত এন টি পি সি চালায়। সেখানে প্রতিরোধ ব্যবস্থা নেওয়া গেছে। মন্ত্রী মহাশয় কি জানাবেন যে রাজ্যের বিদ্যুৎ পর্ষদ এবং আর যে যে তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে, যেমন সাঁওতালডি, কোলাঘাট সেখানকার পরিবেশ দূষণ রোধ ব্যবস্থা সম্পর্কে কি তিনি সন্তুষ্ট এবং ব্যান্ডেলে কি সন্তোষজনক ব্যবস্থা নেওয়া হয়েছে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি আমার কতকগুলি কথা আমি হয়ত ভাল করে ব্যাখ্যা করতে পারিনি। প্রথম হচ্ছে, ফর অল দি ফিউয়েল হচ্ছে গ্যাস, অয়েল অ্যান্ড কোল। এর মধ্যে কোলটাকে কোর সেক্টর বলা হয়। এই কোল বেসড যে ইন্ডাস্ট্রিজ আছে তাকে আমি দূষণ মুক্ত করে নিয়ে আসতে চাই। তারও একটা লিমিটেশন আছে। দ্বিতীয় হচ্ছে, যে কোনও কোল বেসড থার্মাল পাওয়ার প্ল্যান্ট, এটাকে ইন বিল্ট অ্যান্টি পলিউশন ডিভাইস রাখতে চাই। সে জন্য মোটামুটি ২৩ পারসেন্ট ক্যাপিটাল দরকার হবে। ৫ পারসেন্ট রেকারিং এক্সপেন্ডিচার এবং এর জন্য টোটাল কস্ট কমপ্লিট করার পরেও দেখব যে ১১ পারসেন্ট পড়বে। এটা হচ্ছে মোটামুটি গ্লোবাল কনসেপ্ট। এই ব্যাপারে জাপানের কাগজপত্র আছে। কাজেই কিছু কিছু সেখানে করা হয়েছে, ঠিক আইডিয়েল প্যারামিটারে আমরা নিয়ে আসতে পারিনি। আমরা বলেছি যেগুলি নতুন মেশিন, প্রযুক্তি নতুন সেগুলি করা যত সহজ পুরানোগুলি অর্থাৎ পুরানো প্রযুক্তির উপরে দাঁড়িয়ে সেই লেভেলে করা অসুবিধা। এটা শুধু আমাদের পশ্চিমবঙ্গ এবং ভারতের ব্যাপার নয়। প্রতি মুহূর্তে আমরা মনিটারিং করি, ইন্টার-অ্যাক্ট করি এবং এটা নিয়ে বসি, কি করা যায় না করা যায় সে সম্পর্কে চিন্তা করি। ধরুন, কয়লাখনি অঞ্চল বিধ্বস্ত হচ্ছে কেন সেই বিষয় নিয়ে আমরা আলোচনা করছি। ক্যান ইউ ব্যাক ইট টু স্কোয়ার ওয়ান? কাজেই অভিয়াস লিমিটেশন আছে। করব না একথা বলা হয়নি। বলা হয়েছে পুরানো মেশিন যেটা ব্যান্ডেলে আছে তার ম্যানাস কমিয়ে আনা কষ্টসাধ্য হয়ে যাবে। দূষণ মুক্ত যে কোনও জিনিস করতে পারেন। কিন্তু প্রশ্ন হচ্ছে কতটা করবেন এবং সেখানে টাকা খরচ করতে পারবেন কি পারবেন না। হোয়েদার ইন্ডিয়া ক্যান বি অ্যাবল টু অ্যাকসেপ্ট ইট? আপনার অবগতির জন্য জানাচ্ছি যেহেতু আপনি এ বিষয়ে পড়াশুনা করেন। আজকে পলিউশন, রাবিশ-এর যে লোড আছে সারা বিশ্বের ইকনমি এটাকে সামলাতে পারবে বলে মনে হচ্ছে না যদি না ঠান্ডা-গরম যুদ্ধের খরচ ড্রাস্টিক্যালি কাট করা যায়।

কাজেই আপনি যে জায়গায় যেতে চাইছেন যে দূষণমুক্ত কারখানা করা যাবে, আমি বলেছি সেখান থেকে সরে গিয়ে যেমন ধরুন অযোধ্যায় জাপানি কোলাবোরেশনে একটা রিসাইকেল্ করা হয়েছে। অ্যাটমিক রিঅ্যাক্টরের কথায় বলা হয়েছে যে সেখান থেকে করা যায়। নন-কনভেনশন্যাল এনার্জি এক্সপ্লোরেশনের ব্যাপারে, যেমন, সমুদ্রের ঢেউ, সূর্যের কিরণ, এগুলি নিয়ে এক্সপ্লোরেশন করার জন্য গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে আলোচনা হচ্ছে। এই ব্যাপার আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে একটা এডিটোরিয়াল বেরিয়েছিল কতগুলি কাগজে যে ২০০০ খৃষ্টাব্দে দিল্লি এবং আমরা মিলেমিশে আমাদের যা কিছু সাধ্য আছে সব যদি লাগাই তাহলেও ২০ শতাংশের বেশি নন-কনভেনশন্যাল রিসোর্সেস ইনক্লুডিং বায়ো-গ্যাস এনার্জিতে যেতে পারব না। এই এনার্জি নিয়ে আপনি কিছুদিন আগেও আমাকে বলেছিলেন। সারা বিশ্বে এই বিষয়ে আলোচনা চলছে যে লো এনার্জিতে চলো। কাজেই এই এনার্জির মধ্যে কোনও বঞ্চনা থেকে গেছে। বলা হয়েছে যে লো এনার্জি সিনারিওতে চল। কেন বলা হয়েছে? কারণ দূষণকে প্রতিরোধ করার যে আর্থিক প্রয়োজনীয়তা সেটা মেটানো যাবে না। কারণ এখনও বহু ক্ষেত্রে টেকনোলজি গ্যাপ, গ্লোবেল টেকনোলজি গ্যাপ থেকে গেছে।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ছাই থেকে যে পরিবেশ দূষণ হয়, এই পরিবেশ দূষণ প্রতিরোধ ব্যবস্থা নেওয়া হচ্ছে। ফারাক্কায় কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে জানাবেন কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি :** ইলেক্ট্রো স্ট্যাটিস প্রিসিপিটোরি বসিয়ে এই ফ্লাই অ্যাসকে আটকানো হয়। কিন্তু এই ফ্লাই অ্যাস আমরা কি করব? আমাদের কতকগুলি বেসিক কনসেপ্টের উপরে কাজ করতে হয়। আমরা এটা ডিস্পোজ করব। কিন্তু বেস্ট ওয়ে ইট টু রিসাইকেল ইট। শুধু আমাদের জিনিস কম আছে তার জন্য নয়। দূষণ মুক্ত করতে গেলে ডিসপোজ করা যাবে না এবং সেটা ঠিকও হবে না। কারণ তাতে অন্যান্য জায়গায় ইকোলজিতে আঘাত হতে পারে, প্রকৃতির পরিবেশে আঘাত করতে পারে। আমরা আলোচনা করছি এই ছাইগুলিকে প্রিসিপিটোরি দিয়ে ধরে সেই ফ্লাই অ্যাস দিয়ে কি কি কাজে ব্যবহার করতে পারি।

[1-20—1-30 P.M.]

তাহলে তো ওখানে সব ছাই চাপা পড়ে যাবে। তারপরে। তারপরে কার্বণ ডাইঅক্সাইড, সালফার ডাইঅক্সাইড, নাইট্রোজেন ডাইঅক্সাইড এবং নানা-রকম গ্যাস আছে। আমরা প্রেসিপিটেটর বসিয়েছি এবং কাজ করছি। তারপরে সাসপেন্ডেড পার্টিকেলস্ অ্যান্ড মাটার্স আছে, ইট উইল টেক টাইম। তাহলেও কাজ হচ্ছে। ই এস পি এগুলি সম্বন্ধে ৯৯.৪৭ এফিসিয়েন্সিতে চলছে, তবুও গ্যাপ থেকে যাচ্ছে, মেনটিন্যান্সে ইত্যাদির ব্যাপার আছে। প্রেসিপিটেটরে আটকাচ্ছি এবং গ্যাস যাতে বেশি না হয় তার জন্য চেষ্টা করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ফারাক্কার আসপাশের অঞ্চলে ছাই-এর দ্বারা পরিবেশ দূষণের ফলে কৃষি উৎপাদন কমে যাচ্ছে এবং কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে, ক্ষতিগ্রস্ত কৃষকদের ক্ষতিপূরণ দেওয়ার জন্য ফারাক্কা

তাপ-বিদ্যুৎ অথরিটির কাছে অনুরোধ রাখবেন কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি :** মাননীয় সদস্য একটা বুনিয়াদি প্রশ্ন তুলেছেন। আমরা মনে করি প্রোডাকশন এবং প্রোডাকটিভিটি সাংঘাতিকভাবে মার খাচ্ছে। আজকে সবাই ভাবতে শুরু করেছেন যে, আমরা কি আমাদের অগ্রগতিকে রিভার্স গিয়ারে রেখেছি, পিছু হটছি? প্রকৃতির অনন্ত অসীম ক্ষমতা। তার জীবন দেওয়ার ক্ষমতা আছে, তার প্রতিশোধ নেবারও ক্ষমতা আছে। এই পয়েন্টটা আজকে সারা বিশ্ব আলোচনা করছে। দূষণ মুক্ত পরিবেশ সৃষ্টির জন্য, উৎপাদন বাড়াবার জন্য, মানুষের স্বাস্থ্যের জন্য, সমাজকে সুখী এবং সম্পন্ন করার জন্য যেটুকু করা দরকার সেটুকু আমাদের প্রকৃতির সঙ্গে মিলে মিশে করতে হবে। প্রকৃতির বিরোধিতা করে যে সমস্ত বৃহৎ কর্ম-কাণ্ড আমরা করছি তা বন্ধ করতে হবে। তবে এটা অত্যন্ত জটিল প্রশ্ন। আমরা এতদিন ভেবেছিলাম আমরা প্রকৃতিকে জয় করে এগিয়ে যাব, কিন্তু এখন দেখছি প্রকৃতি প্রতিশোধ নিতে শুরু করেছে। যাই হোক, এই ক্ষতিপূরণের ব্যাপারে আমরা এখনো কোনও পদক্ষেপ গ্রহণ করতে পারিনি। আমরা লক্ষ্য করেছি ও এন জি সি'র কাজের ফলে আসামের অনেক সবুজ জায়গা হলুদ হয়ে যাচ্ছে। ওখানে একটা কমিটি হয়েছে, কমিটি বলেছিলেন,—নন-ফল্যাওয়ারিং সিজনে এই গ্যাস চলবে। মিঃ মহান্ত আমাকে ভি ডি ও ক্যাসেট দেখিয়েছেন, কি দুরাবস্থাই না হয়েছে। আসলে পরিবেশ দূষণ যে কি পরিমাণ হচ্ছে তা অনেকেই আমরা এখনও বুঝতে পারছি না। এই অবস্থার মোকাবিলা করার ক্ষমতা দিল্লির সরকারের আর্থিক ক্ষমতার মধ্যে নেই।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহোদয়, তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলির বিষাক্ত ছাই যত্র-তত্র না ফেলে সেগুলিকে রিসাইকেল করে বিক্রয় করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি :** আমরা রিসাইকেল করার চেষ্টা করছি। এবিষয়ে আমাদের কাছে বিদেশি প্রযুক্তি আছে। তথাপি আমি বলছি যে, তা ছাড়াও ডাঃ মহলানবীশ-এর থেকে ব্রিক তৈরির কাজ শুরু করেছিলেন। এসব বিষয়ে আমাদের মধ্যে অনেকেরই জ্ঞানের সীমাবদ্ধতা আছে, যার ফলে তাঁরা হয়ত বিরক্ত হচ্ছেন। তবে আপনারা যদি এ বিষয়ে দিল্লির সঙ্গে একটু কথাবার্তা বলেন তাহলে ভাল হয়। কারণ এগুলি ওঁদেরই দেখার বিষয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, ফারাক্কা থেকে কত কিলোমিটার পর্যন্ত এই পরিবেশ দূষণ হতে পারে অর্থাৎ কত কিলোমিটার পর্যন্ত ছাই ছড়াতে পারে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি :** আপনি যে প্রশ্নটা তুললেন তাতে পরিবেশ দূষণ সম্বন্ধে কয়েকটি কথা বলা ভাল। পরিবেশ দূষণের কোনও ভৌগলিক এবং রাজনৈতিক সীমারেখা নেই। বেশি, কম হতে পারে। কাজেই ডেফিনিট কতখানি জায়গার মধ্যে কতখানি ক্ষতি হবে তারজন্য প্রিসাইজ প্রজেক্ট তৈরি করতে হবে। মোটামুটি বলা যায় বেশ খানিকটা জায়গা জুড়ে কম, বেশি ক্ষতি হতে পারে। এর ডায়মেনসন কি হবে, সালফার ডাই অক্সাইড-এর যে অ্যাসিড হয় সেই অ্যাসিড কতদূর যাবে, কতখানি ব্যাপকতা হবে এইসব নানা ব্যাপার

আছে। তবে এক্সজ্যাক্টলি কতখানি ছড়ায় সেইসব বলতে গেলে নোটিশ দিতে হবে। এছাড়া এ সম্পর্কে কোনও ভাল ডাটাও নেই।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ছাই থেকে ইটে কনভার্ট করার জন্য কোনও রকম প্রোপোজাল পেয়েছেন কি?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় :** আমি তো একবার বললাম। কতগুলি কনসালটেন্সি ভারতবর্ষে আছে, বিদেশ থেকেও নেওয়া হচ্ছে। আমরা প্রকল্প তৈরি করছি। এছাড়া আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি ডঃ মহলানবীশ কলকাতায় বসে এই সম্পর্কে প্রযুক্তি এবং প্রযুক্তি প্রয়োগ করে গেছেন। কনসালটেন্সি মোটামুটি পাওয়া গেছে। ময়েশ্চার সম্পর্কে একটা সমস্যা আছে। এই সমস্যার সমাধান হয়ে গেছে। আমরা এ ব্যাপারে কাজে নামছি এবং কিছু দিনের মধ্যেই দেখতে পাবেন আমরা ইট করবার চেষ্টা করছি। প্রশ্ন হচ্ছে, আমাদের কষ্ট বেনিফিটটা ভাবতে হবে। কাজে নামতে গেলে ট্রান্সপোর্ট কষ্ট কি হবে? কালেকশন কস্ট কি হবে, ফিনিস্‌ড ব্রিকের কি কস্ট হবে, এইসব নিয়ে ভাবনাচিন্তা করতে হবে। দিল্লির সঙ্গে কথাবার্তা হয়েছে, পশ্চিম জার্মানির সঙ্গে কথাবার্তা হয়েছে। আমরা একটা জায়গায় এসে পৌঁছেছি এইটুকু বলতে পারি।

## দীঘা-তমলুক রেল প্রকল্প রূপায়ণ

*৫০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা-তমলুক রেল প্রকল্পটির জন্য রাজ্য সরকার জমি ও ক্ষতিপূরণের টাকা না দেওয়ায় প্রকল্পটি রূপায়িত করা যাচ্ছে না, এই মর্মে রেল মন্ত্রকের কোনও চিঠি রাজ্য সরকার পেয়েছেন কি; এবং

(খ) পেয়ে থাকলে,—

(১) এ বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য কি, এবং

(২) প্রকল্পটি রূপায়ণের জন্য রাজ্য সরকার রেল মন্ত্রককে কিভাবে সহায়তা করছেন?

**শ্রী রমনীকান্ত দেবশর্মা :**

(ক) হ্যাঁ।

(খ) ১। রেল মন্ত্রকের মন্তব্য সম্পূর্ণ সঠিক নয়। রেল মন্ত্রক থেকে ৫৫৮.৪০৫ একর জমি অধিগ্রহণ করার প্রস্তাব পাওয়া গিয়েছে। এরমধ্যে ৩৮৫.৪১ একর জমি অধিগ্রহণ করে দক্ষিণ-পূর্ব রেল কর্তৃপক্ষকে হস্তান্তর করা হয়েছে।

ক্ষতিপূরণ বাবদ ১,২৫,০০,০০০ টাকা রেল মন্ত্রকের নিকট থেকে পাওয়া গিয়েছে। তন্মধ্যে ৬৫,০০,০০০ টাকা ইতিমধ্যে জমির মালিকগণকে ক্ষতিপূরণ বাবদ দেওয়া হয়েছে। আশা করা যায় যে, বাকি টাকা ৩১শে মার্চ ১৯৮৯ এর মধ্যে প্রদান করার ব্যবস্থা করা যাবে।

২। প্রকল্পটি রূপায়ণের জন্য রাজ্য সরকার রেল মন্ত্রককে সর্বতোভাবে সহায়তা করছেন। প্রকল্প রূপায়ণ ব্যাপারে রেল কর্তৃপক্ষের সঙ্গে মাঝে মাঝে আলোচনাও করা হয়েছে।

[1-30—1-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, এই দিঘা, তমলুক রেলপথের ব্যাপারে রাজ্য সরকার সর্বপ্রকারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতা করছেন। কিন্তু রেলমন্ত্রী মহাশয় একটি চিঠিতে যে চার্জ করেছেন জমি দিয়ে এবং ক্ষতি পূরণের টাকা না দিয়ে রাজ্য সরকার তাঁদের সঙ্গে অসহযোগিতা করছেন। আমি জানতে চাইছি যে এই চার্জ সত্যি কিনা এবং তাঁদের এই চার্জের জবাবে সুস্পষ্টভাবে কি লেখা হয়েছে?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** তমলুক-দিঘা এই ৩৬ কিলোমিটার পথের জন্য রেলমন্ত্রক ৫৮১ একর জমি অধিগ্রহণের কথা বলেছিলেন, কিন্তু পরে চিঠি দিয়ে প্রকৃত পক্ষে ৫৫৮.৪০৫ একর জমি অধিগ্রহণের কথা বলেন। ইতিমধ্যে ২১২ একর জমি অধিগ্রহণ করে রেল মন্ত্রককে হস্তান্তর করা হয়েছে। কিছু কিছু জমি ওঁদের সংশোধিত প্রস্তাবের জন্য এবং কিছু কিছু জমিতে এখন বাড়িঘর থাকায় অধিগৃহীত হয়নি। কিন্তু ওঁরা যা অধিগ্রহণের কথা বলেছিলেন তার চেয়ে বেশি জমি আমরা অধিগ্রহণ করেছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আর একটা কথা, ক্ষতি পূরণের টাকা বিলি হয়নি বলে যেটা বলা হচ্ছে তার কারণটা কি?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** কিছু বাকি জমি হস্তান্তর করতে করতে দেরি হওয়ার জন্য এবং কিছু কিছু জমির উপর বাড়িঘর থাকার জন্য দেরি হয়। সেজন্য ঐ কথা উঠতে পারে।

**শ্রী সৌগত রায় ঃ** আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা ঠিক নয়।

**মিঃ স্পিকার ঃ** আপনার মন্তব্য রেলিভেন্ট নয়, আপনি প্রশ্ন করুন।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয় যে চিঠির কথা বললেন সেটা ২৯শে ডিসেম্বর রেল মন্ত্রী স্বয়ং মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলেন, কিন্তু তিনি আজও সে চিঠির কোনও উত্তর দেননি। ২৯শে ডিসেম্বর যেদিন চিঠি লিখেছেন সেদিন তিনি বলেছেন ৫৮১ একর জমি অধিগ্রহণ করার কথা, আপনারা মাত্র ২১১ একর জমি দিয়েছেন, আর সাড়ে তেরো কিলোমিটার রেলপথ নির্মাণের ব্যাপারে ছাড়া ছাড়া জমি অধিগ্রহণ করা হচ্ছে। এর ফলে সাড়ে ছয় কিলোমিটার কন্টিনিউয়াস রেলপথ নির্মাণের সুবিধা হচ্ছে না। তা ছাড়া আপনাদের ১ কোটি ২৫ লক্ষ টাকা দেবার কথা ছিল, আপনারা মাত্র ৫৯ লক্ষ টাকা দিলেন। এটা কি সহযোগিতার

লক্ষ্মণ? আমার কাছে ফটো কপি আছে।

**মিঃ স্পিকার :** দিস ইজ নট অ্যালাউ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি—এই তমলুক-দিঘা প্রকল্পে রাজ্য সরকার যে অধিগৃহীত জমি কেন্দ্রীয় সরকারকে দিয়েছেন সেই জমিতে কাজ শুরু হয়েছে কি?

**শ্রী রমনীকান্ত দেবশর্মা :** কেন্দ্রীয় রেল মন্ত্রক ৪৮১ একর জমি অধিগ্রহণের কথা বলেছিলেন, কিন্তু চিঠিতে ওরা বলেন ৫৫৮.৪০৫ একর। পরবর্তীকালে ২১১ একর জমি অধিগ্রহণের কথা জানিয়েছেন। কিন্তু রাজ্য সরকার অধিগ্রহণ করেছেন ৩৮৫.৪১ একর। বর্তমানে ঐ সম্পূর্ণ জমির উপর কাজ চলছে। বাকি যেটা আছে সেটা কিছু অসুবিধার জন্য অধিগ্রহণ করা যায়নি।

**শ্রী মান্নান হোসেন :** তমলুকে রাজ্য সরকার জমির ক্ষতিপূরণের টাকা না দেবার জন্য কাজটা রূপায়িত হচ্ছে না বলে যা বলা হয়েছে, কথাটা তাহলে স্বীকার করে নিলেন যে আংশিক সত্য। জমি এবং ক্ষতিপূরণের টাকা দিতে পারেননি বলেই কাজটা তাহলে কমপ্লিট হল না?

**মিঃ স্পিকার :** প্রশ্ন এইভাবে হয় না। আপনি বসুন।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় মন্ত্রী কয়েকটি তথ্য দিয়েছেন এই হাউসে এবং তিনি বললেন, ৩৭৫ একর জমি নাকি একচুয়ালি অ্যাকোয়ার করেছেন। একটি পয়েন্ট বুঝাবার জন্য আমি বলছি, দিঘা-তমলুক রেলওয়ে লাইনের কনস্ট্রাকশন করতে গেলে একদিক থেকে যদি কনস্ট্রাকশনের জায়গা না পাওয়া যায় তাহলে কাজ হতে পারে না। আপনি বলেছেন, ৩৭৫ একর জমি অ্যাকোয়ার করেছেন, কিন্তু আমার কাছে ফিগার আছে, মার্চ মাসের ৩১ তারিখ পর্যন্ত আপনার পজিশনে এসেছে ৩০৭.৩৮ একর এবং এটাই হচ্ছে অ্যাকচুয়াল পজিশন। আর এটাই হল পেপার ট্রানজাকশন। আর অ্যাকচুয়াল রেলের হাতে জমি পৌঁছেচে ১০১.৭৬ একর এবং আপনি ২০৫ লক্ষ টাকা পেয়েছেন। সেই টাকা পেয়ে ডিসবার্স করেছেন ৭২.৭ লক্ষ টাকা। আমি এই যে তথ্য দিলাম, এ সম্পর্কে মন্ত্রী মহাশয় কি বলবেন? সত্য, না অসত্য?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা :** আপনার এই তথ্য ঠিক নয়, কারণ ইতিমধ্যে ৩৮৫.৪১ একর জমি অধিগ্রহণ করে রেলওয়ে কর্তৃপক্ষকে হস্তান্তর করা হয়েছে। আর টাকার ব্যাপারে যা বলছেন ২ কোটি টাকা, সেক্ষেত্রে আমরা পেয়েছি ১.২৫ কোটি টাকা ৩১-৩-১৯৮৮ পর্যন্ত। কাজেই আপনি যা বললেন সেটা ঠিক নয়।

[1-40—1-50 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু :** রেলওয়ের বিভিন্ন প্রকল্পের জন্য যা দরকার, রেল লাইন পাতা ইত্যাদি, ভূমিরাজস্ব দপ্তরের মাধ্যমে যদি ল্যান্ড অ্যাকুইজিশন না হয় তাহলে কখনও সমাধান

হয় না।

**মিঃ স্পিকার :** প্রশ্ন হল না। He has replied that question.

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এই দিঘা-তমলুক লাইন ছাড়া অন্য কোনও জায়গায় জমি অধিগ্রহণের জন্য কাজ পড়ে আছে; এবং তারিমধ্যে কি লিলুয়ার ফ্লাই ওভারের ব্যাপারটি আছে?

**মিঃ স্পিকার :** না, না, উনি এর উত্তর আগেই দিয়েছেন।

**শ্রী শিবরাম বসু :** রাজ্য সরকারের জমি সংক্রান্ত এই অবহেলার জন্য কেন্দ্রীয় বাজেটে যে টাকা ধরা হয়েছে—এটা যদি সত্যিকারের সমস্যা হয়ে দাঁড়াত—তা কি আপনি বিশ্বাস করেন?

**মিঃ স্পিকার :** না, এটা হবে না।

### গ্রাম পঞ্চায়েত স্তরে করণিক/ক্যাশিয়ার নিয়োগ

*৫১৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬১।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** এবং **শ্রী গোবিন্দ বাউরি :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিভিন্ন গ্রাম পঞ্চায়েত স্তরে একজন করে করণিক/ক্যাশিয়ার নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা :** হ্যাঁ। রাজ্যের প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একজন করে অ্যাকাউন্টস ক্লার্ক-কাম-ক্যাশিয়ার নিয়োগের একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী গোবিন্দ বাউরি :** পঞ্চায়েত কাজ যেভাবে বৃদ্ধি পেয়েছে তাতে পঞ্চায়েতের কাজ করতে পঞ্চায়েত প্রতিনিধিদের অসুবিধা হয় এবং ভারত সরকার সেজন্য এটা বিবেচনা করছেন। এটা কার্যকর করতে কতদিন লাগবে বলবেন কি?

**মিঃ স্পিকার :** বিবেচনাধীন আছে, কার্যকর করা তো দূরের কথা।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি—উনি বললেন, বিবেচনাধীন আছে, এই বিবেচনাধীন কিন্তু গত আট বছর আগে মন্ত্রী মহোদয় বলেছিলেন—উনি এর ব্রেক-আপটা কি তা বলবেন? কি ধরনের বিবেচনাধীন—কত মাইনে, পিরিয়ড কি, কিভাবে নেবেন, কতজনকে নেবেন, কোনও স্লাব করেছেন কিনা, এ সম্বন্ধে বলবেন? আট বছর আগে আমাদের একটা প্রশ্ন ছিল এবং তার উত্তর ছিল 'বিবেচনাধীন'। আট বছরে প্রোগ্রেসটা আমাদের বলুন।

**শ্রী রমণীকান্ত দেবশর্মা :** আপনি নোটিশ দিন।

**শ্রী সুব্রত মুখার্জি :** আট বছর আগে মিনিস্টার-ইন-চার্জ বলেছিলেন বিবেচনাধীন, আট বছর পরেও বলছেন 'বিবেচনাধীন'।

556 Held Over.

### মুর্শিদাবাদের হাজারদুয়ারীর সংস্কার

***৫৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭২।) শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া কর্তৃক মুর্শিদাবাদের ঐতিহাসিক হাজারদুয়ারী সংস্কারের কাজ শীঘ্রই শুরু হচ্ছে;

(খ) সত্য হলে, ঐ ব্যাপারে রাজ্য সরকারের কোনও দায়দায়িত্ব আছে কি; এবং

(গ) হাজারদুয়ারী রক্ষণাবেক্ষণের দায়িত্ব রাজ্যের না কেন্দ্রের?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

(ক) এইরূপ কোনও তথ্য এই বিভাগ এখনও পর্যন্ত পায় নাই।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

(গ) হাজারদুয়ারি রক্ষণাবেক্ষণের দায়িত্ব কেন্দ্রের।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাজারদুয়ারি হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গের একটি ঐতিহ্যসম্পন্ন ঐতিহাসিক বিল্ডিং, স্থান এবং এর সাথে সারা ভারতবর্ষে এই হাজারদুয়ারির নাম বিখ্যাত, এরমধ্যে প্রাচীন দুষ্প্রাপ্য সব পাণ্ডুলিপি, ফ্রেসকো, দলিল, ওয়েল পেন্টিং প্রভৃতি আছে, সুতরাং এর একটা বিশেষ গুরুত্ব আছে, সেগুলি রক্ষা করার কথা রাজ্য সরকার চিন্তা করছেন কি এবং এই ব্যাপারে কি কেন্দ্রীয় সরকারের সাথে কথাবার্তা অবিলম্বে বলেছেন, কেন্দ্রীয় সরকারের কাছে প্রকল্প পাঠিয়েছেন কিনা এবং পাঠিয়ে থাকলে কি অবস্থায় আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** হাজারদুয়ারি ১৭-৮-৮৫ তারিখে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া নিয়েছে। তারপর থেকেই ইন্ডিয়া গভর্নমেন্ট তত্ত্বাবধান করছেন এবং তার রক্ষণাবেক্ষণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, তবে আমরা চেষ্টা করছি যাতে এটি নিয়ে নিতে পারি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** হাজারদুয়ারি পর্যটন কেন্দ্র প্রতিষ্ঠা করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও প্রস্তাব গেছে কি?

**মিঃ স্পিকার ঃ** হাজারদুয়ারি কেন্দ্রীয় সরকারের অধীনে, সুতরাং এই ব্যাপারে রাজ্য সরকার কি উত্তর দেবেন?

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আর্কেলিজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া মুর্শিদাবাদে হাজারদুয়ারি সংস্কারের কাজ শুরু করেছে এবং প্রায় শেষ হবার মুখে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়........

**মিঃ স্পিকার ঃ** হবে না।

### সুন্দরবনে পশুশিকার বন্ধ

*৫৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৯।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনে বন্যপ্রাণী শিকার বন্ধ করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) সুন্দরবন এলাকায় বন্যপ্রাণী রক্ষার জন্য বন দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সুন্দরবন এলাকায় বন্যপ্রাণী রক্ষার জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ঃ—

১) পাহারা দেবার জন্য ওয়াচ টাওয়ার নির্মাণ করা হয়েছে।

২) যন্ত্র চালিত নৌকার দ্বারা পাহারা জোরদার করা হইয়াছে।

৩) দ্রুত সংবাদ আদান-প্রদানের জন্য বেতার যন্ত্রের সাহায্য নেওয়া হয়।

৪) প্রয়োজনে বাঘের খাবার সরবরাহের জন্য বন্য শূকর প্রতিপালন করা হয়।

৫) বন্যপ্রাণী রক্ষার জন্য উপযুক্ত এবং সশস্ত্র পাহারার ব্যবস্থা জোরদার করা হইয়াছে।

৬) ব্যাঘ্র প্রকল্পের 'কোর' অঞ্চলে বনজ সম্পদ সংগ্রহ সম্পূর্ণভাবে বন্ধ করা হইয়াছে।

৭) ব্যাঘ্র প্রকল্পের 'বাফার' অঞ্চলেও গাছ কাটা ও মাছ ধরার নিয়ন্ত্রণ করা হইয়াছে।

৮) বিভিন্ন প্রকার প্রচার সংগঠিত করেও জন-চেতনা বহুলাংশে জাগ্রত করা হইয়াছে।

[1-50—2-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সংবাদে প্রকাশ যে সুন্দরবনের যে দুর্মূল্য ও দুঃষ্প্রাপ্য বাঘ যারা শিকার করে, সেই সমস্ত শিকারীদেরকে গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করেছেন কিনা?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** আপনার প্রশ্নের সরাসরি উত্তরে বলছি আমরা কয়েকটি মামলা করেছি যারা পোচিংভাবে এইগুলি করে। সুন্দরবনের ব্যাপারে কিছু করতে গেলে দিল্লির সঙ্গে কথা বলে করতে হয়, এটা একটা বায়োস্পেয়ার রিজার্ভ অবস্থায় আছে। এটা ম্যানেজমেন্ট ট্যাকটিস এন্টায়ার চেঞ্জ হয়ে গেছে। এই ব্যাপারে যদি আপনি আমার সঙ্গে দেখা করেন আমি ডিটেলস বলতে পারি। এইট্থ ফিনান্স কমিশনের মিঃ সালভে যখন গেলেন—মিঃ সালভে ইজ অন রেকর্ড—তখন তিনি হাইলি প্রেইজ করলেন। আগে যা হয়েছে কিছু জন্তুজানোয়ার মরেছে, কিন্তু এখন আর তা হচ্ছে না। এই ব্যাপারে দিল্লির সঙ্গে কথা বলা হচ্ছে। এখন এন্টায়ার ম্যানেজমেন্ট প্যাটার্ন চেঞ্জ হয়ে গেছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন জানাবেন, আমিও জানার চেষ্টা করব। সম্প্রতি দেখা যাচ্ছে সুন্দরবনের অনেকখানি বে অফ বেঙ্গলে চলে গিয়েছে। বাংলাদেশের মাছ শিকারের নাম করে যারা শিকারীরা এপারে এসে ওপারে চলে যাচ্ছে, এটা কি জানা আছে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** এটা সার্বভৌম দুটি রাষ্ট্রের ব্যাপার। কাজেই প্রশ্নোত্তরটা অব্ভিয়াস লিমিটেশন হবে। এই চোরাগোপ্তা মাছ ধরা এখন অনেক কমে গিয়েছে। এখন উই আর ইন কমান্ড ফর দি হোল সিচুয়েশনের বেশি বলা আমার ঠিক নয়। দিল্লি বলতে পারবে।

### গ্রাম পঞ্চায়েতের নিজস্ব বাড়ি

***৫৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৯।) **শ্রী অমিয় পাত্র ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মোট কতগুলি গ্রাম পঞ্চায়েতের নিজস্ব বাড়ি আছে; এবং

(খ) কতগুলি গ্রাম পঞ্চায়েত এখনও ভাড়া করা বাড়িতে কার্যালয় চালাচ্ছেন?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ**

(ক) মোট ২৬০২টি গ্রাম পঞ্চায়েতের নিজস্ব পঞ্চায়েত ঘর আছে।

(খ) মোট ৬০৯টি গ্রাম পঞ্চায়েত ভাড়া করা বাড়িতে কার্যালয় চালাচ্ছেন।

**শ্রী রামপদ মাণ্ডি ঃ** যে সমস্ত পঞ্চায়েতের নিজস্ব বাড়ি নেই, বর্তমান আর্থিক বছরে তাদের জন্য কোনও বাড়িঘর করার পরিকল্পনা আছে কি? বা কতকগুলি বাড়িঘর করা হবে?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** এই ব্যাপারে পরিকল্পনা আছে, যে সমস্ত পঞ্চায়েতের নিজস্ব বাড়িঘর নেই, সেইগুলি বেসরকারি বাড়িতে করার পরিকল্পনা করা হচ্ছে, সেইগুলি ভাড়া দেওয়া হয় না। তবে এই ব্যাপারে চেষ্টা চলছে।

**সবং ব্লকে আর এল ই জি পি স্কীমে বরাদ্দকৃত অর্থ**

***৫৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৩।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং ব্লকে ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯-এর আর্থিক বৎসরে আর এল ই জি পি-তে কত পরিমাণ অর্থ ও গম বরাদ্দ করা হয়েছিল; এবং

(খ) উক্ত আর্থিক বৎসরগুলিতে বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ ব্যয় হয়েছিল?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ**

(ক) আর এল ই জি পি প্রকল্পে উক্ত বৎসরগুলিতে সবং ব্লককে নিম্নরূপ অর্থ ও গম বরাদ্দ করা হয়েছিল ঃ—

| বৎসর | অর্থ | গম |
|---|---|---|
| ১৯৮৬-৮৭ | ৪,৫৯,৫০০ টাকা | — |
| ১৯৮৭-৮৮ | ৫,৩২,০০০ টাকা | ৮৫,৮০০ মেট্রিক টন |
| ১৯৮৮-৮৯ | ৯,৭২,০০০ টাকা | — |
| **মোট** | **১৯,৬৩,৫০০ টাকা** | **৮৫,৮০০ মেট্রিক টন** |

(খ) উক্ত আর্থিক বৎসরগুলিতে বরাদ্দকৃত অর্থের নিম্নরূপ পরিমাণ ব্যয় হয়েছিল ঃ—

| বৎসর | ব্যয় |
|---|---|
| ১৯৮৬-৮৭ | ৩,১১,৮৯০ টাকা |
| ১৯৮৭-৮৮ | ৫,৯৮,৮৩৬ টাকা |
| ১৯৮৮-৮৯ | ২,৯৩,২৭৪ টাকা |
| **মোট** | **১২,০৪,০০০ টাকা** |

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য দিলেন তাতে দেখা যাচ্ছে ১৯৮৬-৮৭ এবং ১৯৮৮-৮৯ সালে আর এল ই জি পি-তে টাকা দিয়েছিলেন ১৯ লক্ষ ৬৩ হাজার ৫০০ এবং গম দিয়েছেন ৮৫ হাজার মেট্রিক টন এক বছর, তার মধ্যে খরচ করেছেন প্রায় ১২ লক্ষ টাকা, ৭ লক্ষ টাকার মত ওখানে খরচ করতে পারেননি আর এল ই জি পি-তে। এই পরিপ্রেক্ষিতে আমার প্রশ্ন হচ্ছে আর এল ই জি পি'র গাইড লাইন অনুযায়ী

পশ্চিমবঙ্গের ৩৪১টি ব্লকের মধ্যে ১ টি ব্লক সবং-এ ভূমিহীন শ্রমিকদের জন্য যদি ৭ লক্ষ টাকা খরচ করতে না পারেন তাহলে তার কারণ কি এবং টাকার সঙ্গে সঙ্গে ম্যাচিং গ্রান্ট গম দিতে হবে সেটা কেন দুটি আর্থিক বছরে দেওয়া হল না তার কারণ কি?

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** কারণ সম্পর্কে জানতে হলে নোটিশ দেবেন।

**Mr. Speaker :** I did not interfere, Dr. Manas Bhunia, but if you put composite question—combining many questions into one—it is not possible for the Minister to answer. You put a specific question.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে ১৯ লক্ষ ৬৩ হাজার ৫০০ টাকার মধ্যে ৩টি আর্থিক বছরে ৭ লক্ষ টাকা খরচ করতে পারলেন না, তাহলে কি সবং-এ গ্রামে ভূমিহীন কৃষকদের অভাব ঘটেছে যার জন্য এই আর এল ই জি পি'র ৭ লক্ষ টাকা খরচ করতে পারেননি?

**মিঃ স্পিকার ঃ** মিঃ দেবশর্মা, উনি জানতে চান ৭ লক্ষ টাকা খরচ করা গেল না কেন, যদি উত্তর থাকে দেবেন, না থাকলে সময় নেবেন।

**শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** নোটিশ দেবেন, পরে উত্তর দেব।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া, ইউ হ্যাভ বিন এ লেজিসলেটর ফর মেনি টার্মস, এই কয়টি টার্মে ইউ আর এ মেম্বার অব দি পঞ্চায়েত সমিতি। Let us be very clear of it. You are a member of the Panchayat Samity and your responsibility lies there, and here you ask the question from the Minister because you are a member of the Panchayat Samity.

আপনি পঞ্চায়েত সমিতির মেম্বার আছেন দুটো টার্ম, এই প্রশ্নের উত্তরটা ওখানে পেয়ে যেতে পারতেন, এখানে জিজ্ঞাসা করছেন কেন? বিকজ ইউ আর এ মেম্বার অব দি পঞ্চায়েত সমিতি আপনিই তো উত্তর দেবেন কেন খরচ হয়নি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এইভাবে পঞ্চায়েত চলছে—ভারতবর্ষের সর্বশ্রেষ্ঠ পঞ্চায়েত, ভূমিহীন কৃষকদের কাজ দিতে পারে না।

**Mr. Speaker :** The question hour is over. Please take your seat Dr. Bhunia.

## Starred Question
## (to which written answers were laid on the Table)

### অ্যাডভোকেটস ল-ক্লার্ক অ্যাক্ট প্রণয়ন

***৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬১০।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গে অ্যাডভোকেটস ল-ক্লার্ক অ্যাক্ট

প্রণয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

**রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় বিল**

***৫৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বরাষ্ট্র (পরিষদীয়) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ থেকে ১৯৮৮ পর্যন্ত রাজ্য বিধানসভায় গৃহীত কোন কোন বিল রাষ্ট্রপতির অনুমোদনের/সম্মতির অপেক্ষায় রয়েছে; এবং

(খ) উক্ত বিলগুলি বিধানসভায় কোন কোন তারিখে গৃহীত হয়েছিল?

**স্বরাষ্ট্র (পরিষদীয়) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) দি ক্যালকাটা ইউনিভার্সিটি (এমেন্ডমেন্ট) বিল, ১৯৮৪।

(২) দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস (ওয়েস্ট বেঙ্গল সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬।

(৩) দি লিমিটেশন (ওয়েস্টবেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮৬।

(৪) দি ওয়েস্টবেঙ্গল ল্যান্ড রিফরমস (থার্ড অ্যামেন্ডমেন্ট)বিল, ১৯৮৬।

(৫) দি ল্যান্ড ইকুইজিশন (ওয়েস্টবেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬।

(৬) দি কোড অফ ক্রিমিন্যাল প্রসিডিয়োর (ওয়েস্টবেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৮।

(খ) ১ নং বিল ২৯-৩-৮৪ তারিখে

২ নং বিল ৩০-৪-৮৬ তারিখে

৩ নং বিল ১৭-৯-৮৬ তারিখে

৪ নং বিল ১৭-৯-৮৬ তারিখে

৫ নং বিল ২৩-৯-৮৬ তারিখে

৬ নং বিল ৬-৫-৮৮ তারিখে।

**করণদিঘী ব্লকে ডি আর ডি এ আওতাভুক্ত মৌজা**

***৫৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৯।) **শ্রী সুরেশ সিংহ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার করনদিঘী ব্লকে ১৯৮৮-৮৯ জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কতগুলি মৌজাকে ডি আর ডি এ আওতাভুক্ত করা হইয়াছে; এবং

(খ) আগামী আর্থিক বৎসরে আরও কতগুলি মৌজার ক্ষেত্রে এই স্কিমকে সম্প্রসারিত করা হইবে বলিয়া আশা করা যায়?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ডি আর ডি এ সারা জেলার জন্যেই স্থাপিত হয়েছে। কাজেই কোনও ব্লকের কোনও মৌজার ডি আর ডি এ-এর আওতাভুক্ত না হওয়ার প্রশ্ন উঠে না।

(খ) প্রশ্ন উঠে না।

### ব্যারাকপুরে সিভিল কোর্ট স্থাপন

*৫৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৭।) **শ্রী যামিনীভূষণ সাহা :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যারাকপুর লাটবাগানে সিভিল কোর্ট তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ব্যারাকপুর লাটবাগানে সিভিল কোর্ট তৈরি করার কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নাই।

লাটবাগানের জমিতে কোনও প্রকার গৃহ নির্মাণে রাজ্যপালের সম্মতি না পাওয়ায় উক্ত জমিতে সিভিল আদালত গৃহ নির্মাণের পরিকল্পনা কার্যত রূপায়িত করা সম্ভব হচ্ছে না।

(খ) এ ব্যাপারে কোনও নির্দিষ্ট সময়সীমা বলা সম্ভব নয়—তবে যত তাড়াতাড়ি সম্ভব ব্যারাকপুরে সিভিল কোর্ট চালু করার বিষয়ে সরকার সক্রিয়ভাবে চেষ্টা করছেন।

### হুগলি নদী দূষণ প্রতিরোধ

*৫৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হুগলি নদীর উভয় পার্শ্বস্থ কলকারখানাসমূহের আবর্জনা, শ্মশানঘাটের পরিত্যক্ত আবর্জনা এবং পৌরসভার নর্দমার আবর্জনা ও নোংরা জল হুগলি

নদীকে দূষিত করছে সেইসব দূষণ প্রতিরোধে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** হুগলি নদীর দূষণ প্রতিরোধে গঙ্গা সংস্কার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

প্রথম পর্যায়ে এই পরিকল্পনার অঙ্গগুলির মধ্যে রয়েছে ঃ—

(ক) গঙ্গা তীরের ১৫টি প্রথম শ্রেণীর শহরে নদীতে নিঃসৃত বর্জ্য জলের গতিপথ পরিবর্তন এবং নদীতে নিঃসৃত হতে দেওয়ার আগে বর্জ্য জলের উপযুক্ত ট্রিটমেন্ট;

(খ) নদী তীরবর্তী এলাকাগুলিতে স্বল্পব্যয়ে অনাময় কর্মপ্রকল্পসমূহ রূপায়ণ এবং

(গ) নদী ক্ষেত্রে উন্নয়ন কর্মপ্রকল্পসহ বৈদ্যুতিক শবদাহ চুল্লি নির্মাণ।

এছাড়া গঙ্গায় বর্জ্য পদার্থ নিষ্কাশন করে এমন ব্যাপকমাত্রায় দূষণ সৃষ্টিকারী ২৯টি শিল্পকে চিহ্নিত করা হয়েছে। এদের বর্জ্য পদার্থ নিষ্কাশনের ব্যাপারে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ নিয়মিত তদারকি করছে।

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ গঙ্গা নদীর অববাহিকায় ৪টি নির্বাচিত সংযোগস্থলে জলের মান নির্ণয়ের ও সমীক্ষার কাজ করছে।

**পশ্চিম দিনাজপুরের করণদিঘীতে সরকারে ন্যস্ত খাস জমি**

***৫৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭।) **শ্রী সুরেশ সিংহ :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুরের করণদিঘী থানা অন্তর্গত "কালী বাড়ি" মৌজায় সরকারে ন্যস্ত "খাস" জমির পরিমাণ কত; এবং

(খ) উক্ত জমির পাট্টা বিলির ব্যাপারে স্থানীয় জে এল আর ও কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৩৮.৭৭ একর।

(খ) প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :

1. Reported clash between two groups at Basantapur in Murshidabad : Shri Shish Mohammad

district on 8-4-89

| | | |
|---|---|---|
| 2. | Acute scarcity of drinking water in Sabang block of Midnapore district. | : Dr. Manas Bhunia |
| 3. | Non-availability of Non-Judicial Stamps of Rs. 10/- and lower denomination. | : Shri Balai Banerjee and Shri Deb Narayan Chakraborty |
| 4. | Possibility of re-opening of Bengal Paper Mill at Ranigunge | : Shri Prabuddha Laha |

I have selected the notice of Shri Balai Banerjee and Shri Deb Narayan Chakraborty on the subject of Non-availability of Non-Judicial stamps of Rs. 10/- and lower denomination.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** on 19th, Sir.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Health and Family Welfare Department will make a statement on the subject of reported admission in Nursing Training courses with false certificates.

## STATEMENT UNDER RULE—346

**Shri Prasanta Kumar Sur :** Sir, on receipt of information regarding incidents of trainees having been inducted into the nursing training course into different centres on the basis of fake marks-sheets submitted by them at the time of admission, the following steps have been taken by the Government.

1. Original mark-sheets of all the student nurses of 12 Senior Nursing Training Schools were collected and sent to Council of Higher Secondary Education for verification in January 1989. 9(nine) schools were found to have students who have produced fake mark-sheets.

2. Nurses Training Centres attached to North Bengal Medical College Hospital, Kalimpong S. D. Hospital and J. N. Rao Hospital Berhampore, Murshidabad did not have any student admitted with fake mark-sheet.

3. The original mark-sheets of all the 4 years' students (1st, 2nd, 3rd & 4th) in all 12 Schools who have been admitted since September '85 were verified and total number of 319 mark-sheets have been detected as fake and 1264 as genuine.

4. F. I. Rs have been lodged by the Superintendent/Deputy Superintendent of the Hospitals, to which Nurses' Training Centres are attached, in January and February, 1989.
5. The trainee-candidates, found furnishing fake mark-sheets, have been debarred from appearing at the Hospital Tests and West Bengal Nursing Council Examination which were due in March, '89.
6. Show cause Notices have been served in March '89 on the concerned candidates who had submitted fake mark-sheets.
7. Nurses Training Centres have been instructed not to detail these candidates for any Hospital duty and also not to allow them to attend the classes further.
8. Instructions have been issued for withholding stipends of these students.
9. Further action, including termination of studentship of the trainees, would be considered, as per rules, on receipt of replies against the Show Cause notices issued.
10. The Government has decided, that, in future, all mark-sheets of the candidates for such training courses, would be appropriately verified from the respective controlling examination councils/Boards prior to their admission in the courses when selected.
11. Dy. Commissioner, Detective Department, Calcutta Police and D. I. G. (CID), W. B. have been informed of the existence of a racket involved in this large scale foregery of mark-sheets. Enquiry in this regard is in progress.

**Mr. Speaker** : It will be circulated.

## MOTION FOR SUSPENSION AGAINST MAJOR OPPOSITION PARTY

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বক্তব্য রাখছি। আমি আশা করব মাননীয় বিরোধী দলের লিডার অব দি অপোজিশন সাত্তার সাহেব এর ক্লারিফিকেশন দেবেন। কেননা একটা ব্যাপারে আমরা কনফিউজ হয়ে যাচ্ছি। এই হাউস থেকে মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষকে শাস্তি দেওয়া হয়েছিল। সাত্তার সাহেবের কাছ থেকে আবেদন এসেছিল যে উনি নাকি ৩৪৭ কি ৩৪৮ সেটা বুঝতে পারেননি। সাত্তার সাহেব ওঁকে যে শাস্তি বিধান করা হয়েছিল সেটা মকুব করার জন্য আবেদন করেছিলেন। ওঁকে ফর দি সেশন রিমেন্ডার এটা করা হয়েছিল। মকুব করা হল। কিন্তু ঐ যে তিনজন মাননীয় সদস্য শ্রী

সৌগত রায়, তরুণ অধিকারী, শ্রী সুদীপ ব্যানার্জিকে ১০ দিনের জন্য সাসপেন্ড করা হল তাদের সম্পর্কে কোনও কিছু করলেন না। এই যে বিমাতৃসুলভ মনোভাবে—এর কারণটা কি সো ফার দিজ থ্রি আর কনসার্ন এটা ক্লারিফাই করবেন।

**শ্রী আব্দুস সাত্তার :** অশোক ঘোষের ব্যাপারে আমি বলেছি। ঐ তিন জনের ব্যাপারে আমি বলিনি। এ সম্বন্ধে শচীন সেন বিমাতৃসুলভ মনোভাবের কথা বললেন, এবং এর আগেও বলেছিলেন। মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে বলার ব্যাপারে কতকগুলি অ্যালিগেশন নিয়ে তারা একটা লেটার দিয়েছিলেন। এবং এই অ্যালিগেশনের ব্যাপারে তাদের সাসপেন্ড করা হয়েছিল। আমি তাদের জিজ্ঞাসা করছিলাম যে এটা ভুল কি মিথ্যা লিখেছেন কিনা। তারা যে অ্যালিগেশন করেছিল তার উপর এটা হয়েছে—সেজন্য বলিনি। শ্রী অশোক ঘোষ আমাকে বলেছিলেন যে আমি শুনতে পাইনি। এটা ভুল হয়ে গেছে। ঐ তিনজন কিন্তু এটা বলেনি। তারা বলেছেন যে আমরা যা বলেছি এটা ঠিক। তারা যা বলেছেন তার জন্য তাদের শাস্তি দেওয়া হয়েছিল এবং দে মেনটেন দ্যাট।

**Mr. Speaker :** Mr. Sattar, according to the established parliamentary practice & norms.

যখন কোনও মেম্বার স্বীকার করে ভুল হয়েছে রং আছে তখন সেটা ঠিক করা হয় কি করা হবে। আমি জিজ্ঞাসা করি পার্লামেন্টারি প্রাকটিসে যা আছে সেইভাবেই এটা ঠিক করা হয়েছে। তাতে তিনি যা বলেছেন আমি শুনতে পাইনি—ভুল হয়েছে।

**শ্রী আব্দুস সাত্তার :** তাদের যে শাস্তি দেওয়া হয়েছে সেটা তারা মেনে নিয়েছে। কিন্তু অশোক ঘোষ শুনতে পাননি। সেই ব্যাপারে বিমাতৃসুলভ মনোভাব—এই কথা সেদিনও বলেছেন। আজকে আবার বলছেন—এ কি বাজার গরম করছেন নাকি।

[2-10—2-20 P.M.]

আমাদের এই সি এল পি'তে আমরা একা আমরা সি এল পি'তে কখনই বলছি না যে, আমাদের মধ্যে বিভেদ আছে। আমাদের মধ্যে ভুল বোঝাবুঝি হতে পারে, কিন্তু আমি এখনো বলছি আমরা এক, উই স্ট্যান্ড ইউনাইটেড। আমি বলছি আর এস পি'র দরকার নেই। স্যার, শচীনবাবু বললেন অশোক ঘোষের ব্যাপারে বললাম, এদের জন্য বললাম না কেন—আমি স্যার, আবার আপনাকে বলছি যে, এটা আমাদের ব্যাপার এবং কোথায় বলতে হবে সেটাও আমাদের ব্যাপার। স্যার, আপনি দয়া করে শচীনবাবুকে আমাদের জন্য চিন্তা করতে নিষেধ করুন।

**মিঃ স্পিকার :** শচীনবাবু, মিঃ সাত্তার বলছেন ডিভাইডেড উই স্ট্যান্ড, ইউনাইটেড উই ফল—এতে আপনার আপত্তির কি আছে?

**শ্রী শচীন সেন :** আমার আপত্তির কিছু নেই। এই হাউসের আমরা সবাই সদস্য। এই সদস্য হিসাবে যখন দৃষ্টিটুকু কিছু হয় তখন সেটা দেখা আমাদের সকলেরই কর্তব্য, যদিও এটা দলের ব্যাপার হতে পারে। এখন তাদের মধ্যে নানা ভাগ আছে, আমাদের তার মধ্যে

যাওয়া উচিত নয়। কিন্তু প্রশ্নটা দাঁড়াচ্ছে ক্লারিফিকেসনের। তিনি একজনের জন্য বললেন, আর বাকি ৩ জন সম্পর্কে কোনও কিছুই বললেন না। যাই হোক। আপনার জবাবে আমি সন্তুষ্ট।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, মিঃ অপূর্বলাল মজুমদার, আপনি তো একজন এস্টাবলিস্‌ড পার্লামেন্টারিয়ান। আপনার একটি ভ্যালুয়েবল ওপিনিয়ন চাইছি। Once the house finds that a certain document is wrong, based on false information or derogatory or it contains false allegation. যেখানে অথেনটিক ডকুমেন্টে তাকে শাস্তি দেওয়া হচ্ছে, এটা কি পরে লোকে বলতে পারে? মিঃ মজুমদার, I would like to hear from you.

**Shri Apurbalal Majumdar :** Once the matter has been discussed and decided by this House and after it has been announced by the Hon'ble Speaker, I think that matter cannot be raised unless there is another substantial motion in that respect and that cannot be discussed in this session on the same subject.

**Mr. Speaker :** So, that member who had been punished for that document cannot come in this session?

**Shri Apurbalal Majumdar :** Sir, in that respect you were pleased to order suspension for ten days. That is already a decided fact. Now he is just standing on the floor of the House. He has said something. Sir, your honour, did not bother about that matter and that matter has been stopped and that cannot be discussed any more.

**Mr. Speaker :** Now, we proceed with the petition of Shri Sachin Sen and the motion also. I would like to hear from Shri Asok Ghosh.

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, গত ২৭ তারিখে রাজ্যপালের ভাষণের সময় যে বিতর্ক সৃষ্টি হয়েছিল এবং সেখানে আমার সম্বন্ধে যে কথাগুলি বলা হয়েছে—বিধানসভার সদস্য হিসাবে আমি মনে করি যে, রাজ্যপালের আসন নিয়ে কোনও বিতর্কই আসতে পারে না। ওটা এমনই একটা সম্মানীয় পদ, যে পদের অসম্মান করার কোনও অধিকার কোনও সভ্যেরই নেই। বিধানসভার আমাদের কিছু সদস্যের বিরুদ্ধে এই যে প্রস্তাবটি আনা হয়েছে, আমি মনে করি এটা ভেগ এবং একটা মোটিভ নিয়েই এই কথাগুলি বলা হয়েছে। যেমন আমার নামটাও তার মধ্যে লিপিবদ্ধ আছে।

আমি স্যার, একথা বলতে চাই পরিষ্কারভাবে যে বিধানসভার বিগত ইতিহাস আমি জানি। যখন সদস্য ছিলাম না তখন কাগজে পড়েছি এবং বিধানসভার প্রসিডিংসে দেখেছি যে রাজ্যপালের পদ নিয়ে কেউ না বললেও রাজ্যপাল যিনি আসেন সভায় ভাষণ পড়তে—অতীতের দু-একজন রাজ্যপাল সম্বন্ধে এই বিধানসভায় আজকে যাঁরা সরকারি ক্ষমতায় আছেন তাঁরা যখন বিরোধীপক্ষে ছিলেন তখনকার অনেক কীর্তি লিপিবদ্ধ আছে

এবং বিধানসভার প্রতিটি ইট তার সাক্ষী আছে। স্যার, আমি মনে করি যে কোনও সদস্যের রাজ্যপালের বিরুদ্ধে কোনও অসম্মান দেখানো উচিত নয়। আমি স্যার, মনে করছি একথা যে, যদি এই সভা মনে করেন আমার আচরণে কোনও অসম্মানজনক কিছু ছিল, তারজন্য আমি দুঃখিত।

**ডাঃ তরুন অধিকারী :** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় অধ্যাপক নুরুল হাসান শুধুমাত্র রাজ্যপাল হিসাবেই নন, একজন বিদ্ধ পণ্ডিত হিসাবে সারা পশ্চিমবাংলায় তথা ভারতবাসীর কাছে একজন শ্রদ্ধাবান ব্যক্তি। তাই তাঁর প্রতি বিধানসভায় অসম্মান জানানো হয়েছে বলে যে কথা বলা হচ্ছে এটা মনে হয় ঠিক হচ্ছে না। সেদিন রাজ্যপালের ভাষণের সময় শোক প্রস্তাবে সাংসদ টি এস গুরুং-এর নাম না থাকার জন্য এখান থেকে, এই আসন থেকে দাঁড়িয়ে রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করার জন্য আবেদন করেছিলাম। আমি অনুরোধ করেছিলাম যাতে করে গুরুং-এর নাম সংযোজন করা হয়। পরবর্তীকালে দলনেতা সাত্তার সাহেবের সাথে একসঙ্গে আমরা সভা থেকে ওয়াক-আউট করি। এরমধ্যে রাজ্যপালকে অসম্মান করার কোনও উদ্দেশ্য খুঁজে পাইনি। তা সত্ত্বেও সভা যদি মনে করেন বা রাজ্যপাল মহাশয় যদি মনে করেন যে তাঁর অসম্মান করা হয়েছে তাহলে বিধায়ক হিসাবে বা সদস্য হিসাবে নিশ্চয় তারজন্য আমি দুঃখ প্রকাশ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে ফেব্রুয়ারি এই বিধানসভায় রাজ্যপাল শ্রী নুরুল হাসানের বাজেট সেশান উদ্বোধনের সময় যে বক্তৃতা সেই বক্তৃতা চলাকালীন কিছু ঘটনাকে কেন্দ্র করে মাননীয় সদস্য শ্রীশচীন সেন আমাদের বিরুদ্ধে, আমার বিরুদ্ধে কিছু অভিযোগ এনেছেন। আমি আগেই আপনাকে বলে রাখি স্যার, রাজ্যপাল শ্রী নুরুল হাসান যিনি পশ্চিমবাংলায় রাজ্যপাল ছিলেন তাঁর প্রতি আমি গভীরভাবে শ্রদ্ধাশীল। তিনি প্রথমে আলিগড় মুসলিম বিশ্ববিদ্যালয়ের ইতিহাসের অধ্যাপক ছিলেন এবং সুফি দর্শনের উপর তিনি বিশেষ পণ্ডিত ছিলেন। ১৯৭০ সালে তিনি প্রথম রাজ্যসভায় আসেন এবং রাজ্যসভায় এসে তিনি কংগ্রেস দলে যোগদান করেন। তিনি আমাদের দলের সদস্য ছিলেন। ১৯৭১ সালে শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় যখন কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী তাঁকে কেন্দ্রের শিক্ষা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী নিযুক্ত করেন। সেই সময় থেকেই তাঁর সঙ্গে আমার পরিচয়। তারপর ১৯৭২-৭৩ সাল পর্যন্ত তিনি কেন্দ্রের শিক্ষা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী ছিলেন। বিভিন্ন শিক্ষা সংক্রান্ত কাজে বার বার তাঁর কাছে আমাকে যেতে হয়েছে। বরাবর তাঁর ভদ্রতা, তাঁর মেধা, পাণ্ডিত্য, তাঁর বিচক্ষণতা আমাকে মুগ্ধ করেছে। যখন আমি লোকসভায় ছিলাম তখন নুরুল হাসান রাজ্যসভায় ছিলেন এবং তখন আমাদের বিভিন্ন বিষয় প্রায়ই আলোচনা হত। ১৯৭৯ সালে বিশ্ব শান্তি সম্মেলনে হাসান সাহেব এবং আমি একসঙ্গে হেলসিংকিতে সেই সফরে গিয়েছিলাম।

[2-20—2-30 P.M.]

এবং সেই দীর্ঘ বিদেশ সফরে মস্কো থেকে ট্রেনে করে গিয়েছিলাম। সেই সময়ে তাঁর সঙ্গে আমার অনেক কথা হয়েছিল। স্বভাবতই আপনারা বুঝতে পারছেন যে নুরুল হাসান যখন বিদেশ গিয়েছিলেন সেই সময়ে তার সঙ্গে আমার গভীর সখ্যতা তৈরি হয় এবং তার

পরবর্তীকালে যখন তিনি মস্কোয় ভারতের রাষ্ট্রদূত হয়ে যান সেই সময়ে আমিও মস্কো গিয়েছিলাম এবং তার বাড়িতে আতিথ্য গ্রহণ করেছি। তাঁর বাড়িতে তিনি বিরিয়ানি রান্নার জন্য প্রসিদ্ধ ছিলেন। তিনি খুব ভাল খাওয়াতেন। পশ্চিমবঙ্গের রাজ্যপাল হয়ে যখন তিনি এলেন আমরা একজন প্রবীণ অভিভাবককে পেয়েছিলাম। তার সঙ্গে বার বার আমাদের আলোচনা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যখন নানা গোলমাল চলছে তখন আমরা বার বার গিয়ে তাকে বলেছি। আগের উপাচার্য সন্তোষ ভট্টাচার্যকে যখন শাসক দল উত্যক্ত করছিল তখন আমরা বার বার তার কাছে অভিযোগ করেছি। সব সময়ে হয়ত তার সঙ্গে আমাদের মতের মিল হয়নি কিন্তু তিনি ভদ্রতা এবং সৌজন্য থেকে একটুও বিচ্যুত হননি। তিনি এই মতের অমিল থাকা সত্ত্বেও নিয়মিতভাবে রাত্রি বেলায় আমাকে ডেকে ভোজ খাওয়াতেন। তার বাড়িতে প্রতি মাসে একবার ভোজ খাওয়া আমার নিশ্চিত ছিল। স্বভাবতই আপনারা বুঝতে পারছেন যে এই রকম একজন সুপণ্ডিত, সুফি ইতিহাসে পণ্ডিত, এই রকম একজন বিচক্ষণ কংগ্রেস দলের সমর্থক ব্যক্তির প্রতি অশ্রদ্ধার মনোভাব থাকা আমাদের পক্ষে সম্ভব নয়, বিশেষ করে আমার পক্ষে তো সম্ভব নয়ই। ২৭শে ফেব্রুয়ারি হয়ত কোনও ঘটনা ঘটেছে। এই ঘটনার ব্যাপারে আমি পরে আসছি। কিন্তু আপনাদের আবার বলছি যে অধ্যাপক নুরুল হাসানের প্রতি সব সময়ে আমরা শ্রদ্ধাশীল মনোভাব নিয়েছি। আমরা কংগ্রেস দলের লোকেরা এই মনোভাব করি না যে রাজ্যপাল কেন্দ্রের এজেন্ট। আজকে একটা কাগজে পড়ছিলাম, সেখানে বলা হয়েছে, মুখ্যমন্ত্রী কালকে দিল্লিতে একটা সেমিনারে নাকি বলেছেন যে কংগ্রেস নেতার চাপে নুরুল হাসানকে সরানো হয়েছে। আমি বলি এটা সর্বৈব অসত্য যা মুখ্যমন্ত্রী বলেছেন। কংগ্রেস নেতারা রাজ্যপালকে রাখা এবং সরানোর জন্য চাপ দেয় না। এটা আমাদের কাজ নয়। একটা অসত্য অভিযোগ রাজ্যপাল সম্পর্কে তিনি করেছেন। উপরন্তু, আমি একথা বলব যে সি পি এম পার্টি বা মুখ্যমন্ত্রী বলেন যে রাজ্যপাল কেন্দ্রর এজেন্ট। কিন্তু আমরা তা মনে করি না। আমরা মনে করি একটা রাজ্যে সাংবিধানিকভাবে সরকার চালাতে গেলে রাজ্যপালের একটা স্বাভাবিক প্রয়োজন আছে। সেই প্রয়োজন হচ্ছে কেন্দ্রে এবং রাজ্যের মধ্যে সম্পর্ক রাখা। তাই, আমরা কখনও সি পি এম পার্টির মতো নতুন রাজ্যপাল এলে তাকে বলি না যে উনি নাকি পুলিশে কাজ করতেন। এই ধরনের অসম্মানজনক কথা আমরা বলি না। কংগ্রেস পার্টির ইতিহাস হচ্ছে রাজ্যপালকে সম্মান দেবার ইতিহাস। সাত্তার সাহেব সেদিন বিস্তৃতভাবে বলেছেন যে কিভাবে ধর্মবীরকে অপমানিত করা হয়েছিল এই হাউসের মধ্যে যখন আজকের শাসক দল বিরোধী দলে ছিলেন। অপূর্ববাবু বলেছেন যে কিভাবে ১৯৬৫ সালে বিরোধী দলে থাকার সময়ে আজকের শাসক দলের সদস্যরা রাজ্যপালের সিটে গিয়ে বসেছিলেন। আমি তাই আপনার কাছে নিবেদন করব যে রাজ্যপালকে অসম্মান করা আমাদের দৃষ্টি থেকে, চিন্তা থেকে অনেক দূরতম সেই ব্যাপারে কোনও সন্দেহ নেই। আমরা বার বার বলেছি যে রাজ্যপালকে অসম্মান করা উচিত নয়। এখন প্রশ্ন হচ্ছে আপনারা কয়েকটি অভিযোগ আমার বিরুদ্ধে নিয়ে এসেছেন যে আপনি এগুলি করেছেন। হ্যাঁ সেদিন যখন রাজ্যপাল এলেন, আমি হাতে একটা পোস্টার নিয়ে এসেছিলাম যে অবিলম্বে বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির তদন্ত করতে হবে। সেটা রাজ্যপালের বিরুদ্ধে প্রতিবাদ ছিল না, সেটা ছিল পশ্চিমবঙ্গের শাসক দলের বিরুদ্ধে যে দুর্নীতির অভিযোগ উঠেছে তার বিরুদ্ধে আমি সেদিন প্রতিবাদ করেছিলাম এবং তার সম্পর্কে তদন্তের দাবি করেছিলাম এবং

তার পরিপ্রেক্ষিতে এই হাউসে প্রতিবাদ স্বরূপ আমি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কিছু শ্লোগান দিয়েছিলাম। এটা ঠিক নয় যে আমি রাজ্যপালকে বার বার বাধা দিয়েছি। রাজ্যপালের ভাষণের গোড়াতে আমি ২-১ বার শ্লোগান দিয়েছিলাম বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে। এটা ঠিক নয় যে He obstructed the Governor in deliverying his address by shouting and making abusive and derogatory remarks against the Governor.

এটা সম্পূর্ণ অসত্য, আমি সম্পূর্ণভাবে অস্বীকার করছি। আমার কোনও শ্লোগান রাজ্যপালের বিরুদ্ধে ছিল না। আমার শ্লোগান ছিল এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে। রাজ্যপালের ভাষণে কিছু বিশেষ জিনিস উল্লেখ না করার বিরুদ্ধে আমার সেদিন প্রতিবাদ ছিল। এবং আমি মনে করি গণতান্ত্রিক ব্যবস্থায় সেই প্রতিবাদ মানুষের করা দরকার। শেষে যে অভিযোগ করা হয়েছে যে, He obstructed the movement of the Governor's car while he was leaving. আমি নাকি রাজ্যপালের গাড়িকে বাধা দিয়েছি! সেদিন যাঁরা দেখেছেন, তাঁরা দেখেছেন যে, সি পি এম সদস্যদের বিরাট প্রোসেসন আমাদের লবি থেকে মেরে বাইরে বের করে দিয়েছিল এবং আমরা অসহায় হয়ে বাইরে রাজ্যপালের গাড়ির পিছনে দাঁড়িয়েছিলাম। আমি রাজ্যপালের গাড়ির পিছনে দাঁড়িয়েছিলাম। আমি স্যামসন নই যে, রাজ্যপালের গাড়ি টেনে আটকাব। পিছন থেকে একটা লোক কি করে রাজ্যপালের গাড়িকে বাধা দিতে পারে? সুতরাং আমি বলছি, এই অভিযোগগুলি শুধু অসত্যই নয়, ভেগ্ এবং অস্পষ্ট। আমরা কংগ্রেস পার্টির সদস্য, আমাদের দলের ১০৩ বছরের ট্রাডিশন আছে। আমরা রাজ্যপালের বিরুদ্ধে অসম্মানজনক কিছু করিনি। আমি আগের দিনও বলেছিলাম, আপনারা হাউসে টির‍্যানি অফ্ দি মেজরিটি চালাচ্ছেন। কিন্তু সংখ্যাগরিষ্ঠতার জোরে বেশি সংখ্যক মানুষ একটা কথা চিৎকার করে বললেই মিথ্যা সত্য হয়ে যায় না। তথাপি আমার প্রতিবাদের ফলে হাউস যদি মনে করে যে, হাউসের সম্মান ক্ষুণ্ণ হয়েছে, তাহলে দুঃখিত বলতে আমার কোনও রকম কষ্ট হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(Shri Dipak Sen Gupta rose to Speak)

(Noise)

(Shri Rabindra Nath Mandal rose to speak)

**Mr. Speaker :** Mr. Saugata Roy, you just said that you were protesting, while the Governor was addressing, as it was your democratic right.

**শ্রী সৌগত রায় :** আমি বলছি, প্রতিবাদ করা যায়। আপনি ব্যাপারটা বিচার করছেন। আমি খুব সহজ করেই বলতে চাই, আপনি আমার চেয়েও ভাল জানেন যে, রাজ্যপাল যখন বক্তৃতা দেন তখন এই হাউসে স্পিকার তাঁর পাশের চেয়ারে বসে থাকেন। সে সময়ে স্পিকারের এই হাউস কন্ট্রোল করার অধিকার থাকে না। কিন্তু কেউ যদি রাজ্যপালের বক্তৃতার সময় কোনও রকম আনরুলি বিহেভিয়ার করেন তাহলে সে সময়ে রাজ্যপালের

ক্ষমতা আছে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার। দরকার হলে কোনও সদস্যকে তিনি ধমকও দিতে পারেন। আগে এই ঘটনা ঘটেছে। রাজ্যপাল ইচ্ছা করলে, দরকার হলে বের করে দিতে পারেন এবং এ নজির আছে। আমি হাউসের প্রোসিডিয়রের ব্যাপার নিয়ে আলোচনা করছি না, সেটা অপূর্ববাবু বিস্তারিতভাবে বলবেন। আমি শুধু বলতে চাই যে, রাজ্যপালকে অসম্মান করার কোনও উদ্দেশ্য আমরা ছিল না। তা সত্ত্বেও হাউস যদি মনে করে, রাজ্যপালের অসম্মান হয়েছে, আমি তার জন্য দুঃখিত। আমি আগের দিন বিস্তারিতভাবে ঘটনাটা বলেছি, আমি তার মধ্যে আজ আর ঢুকছি না। রাজ্যপালকে যাঁরা আসলে অসম্মান করেছেন, যাঁরা বেঞ্চ ডিঙিয়ে এখানে এসে আমাদের মেরেছেন, তাঁদের বিচার হবে না? এখানে আমাদের বিচার হবে! এটা ঠিক হচ্ছে না।

**Mr. Speaker :** Mr. Roy, you have not answered my question.

**Shri Saugata Roy :** If it had hurt the Governor I am prepared, if the House......

**Mr. Speaker :** The question is what you think....

**Shri Saugata Roy :** I do not think that I had done anything derogatory to the High Office and prestige of the Governor. But I am still prepared to offer my apology, if this House so feels. I have stated my position clear.

**Mr. Speaker :** Mr. Roy, I have drawn the attention of the members and also drawn your attention to a letter dated 18th May, 1952 written by Shri Jawaharlal Nehru. In his book 'Letters to Chief Ministers 1947-1964, volume 2, page 613, paragraph 10. It runs as follows : –

'I have noticed with some distress the recent procedure adopted by some members of Assemblies in walking out when the Governor or the Rajpramukh came to deliver his address to the Assembly. The worst instance of this kind occurred in Madras where a leading member of the Opposition actually interrupted the Governor, stood up and make a statement and then walked out with his colleagues. This was not merely a personal affront to the Governor as an individual but I think that it was an affront to our Constitution. The Governor goes to the Assembly and functions otherwise as Head of the State. He is a symbol of the State and it is not a question of a person liking him or disliking him. To honour him is to honour the State, to dishonour him is to dishonour oneself as part of the State. We have to rise above personal considerations in such matters. There are certain symbols and emblems of the State or country which have to be honoured unless we are untrue to our country. There is the national flag, the national anthem, the President and the Governor. We have to learn some discipline

in our national life and not bring our personal prejudices and animosities in the consideration of matters which are above individual or party conflict. Let us have as much argument and even political conflict as we like provided of course that it is carried on with decency. But to challenge the basis of the State and the Constitution is another matter.'

I believe you must have read this earlier, because you are in the habit of reading books. So you are aware of the views of late Pundit Jawharlal Nehru. But your views are not in conformity with the views of late Pundit Jawharlal Nehru.

**Shri Saugata Roy :** Sir, if I may humby submit that if you, as the Speaker, or the majority of this House, as the Left Front party, are prepared to go along the advice given by Pundit Jawharlal Nehru to various Chief Ministers on various issues, I am prepared to say that we were wrong in deviating from him, but it is no use quoting out of context in a particular situation and then denied him all other respect. I don't think that would be right.

[2-30—2-40 P.M.]

ঐ লেটারটি ১৯৫২ সালে লেখার পর ১৯৬৫ সালে আজকে যাঁরা শাসকদলে আছেন তাঁরা সেদিন বিরোধী দলে ছিলেন। তাঁরা সেদিন যে ইনসিডেন্ট করেছিলেন তখন তো জওহরলাল নেহেরুর ঐ লেখা পড়েননি? ১৯৬৮ সালে যে জিনিস তাঁরা করেছিলেন তখন তো জওহরলাল নেহেরুর লেখা পড়েননি? সুতরাং আজকে কেন জওহরলাল নেহেরুর কথা আসছে?

**Mr. Speaker :** Mr Roy, the debate is who succeeds to Nehru politics—they or you? Who will succeed to that—Left Front or the Congress? If you claim to succeed him and to his politics, then how can you claim the deviation? I am sorry, you have not been able to convience me. Now let me hear Mr. Dipak Sen Gupta.

**শ্রী দীপক কুমার সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার ভাল করে শুনতে বলছি। আপনি মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের বক্তব্য নিশ্চয়ই মন দিয়ে শুনছেন এবং আমরাও শুনছি। আমরা এখানে রাজ্যপালের সঙ্গে ব্যবহার সংক্রান্ত ব্যাপারে আলোচনা করছিলাম। একজন রাজ্যপালের নিশ্চয়ই রাজনীতির দিক থেকে কোনও দলের প্রতি তাঁর কোনও নির্দিষ্ট আনুগত্য থাকলেও থাকতে পারে, কেউ পুলিশ অফিসার থেকেও রাজ্যপাল হয়ে আসতে পারেন—সেটা আমাদের বিচার্য বিষয় নয়। উনি একটি কথা বলেছেন, সেটা হচ্ছে, উনি যে সম্মান করেন সেটা পশ্চিমবাংলার রাজ্যপাল হিসাবে নয়, একজন কংগ্রেসের নেতা হিসাবে মাননীয় নুরুল হাসান ওঁর কাছে শ্রদ্ধার পাত্র। আমি মনে করি বিধানসভার কার্য বিবরণীতে এইভাবে থাকা ঠিক নয়। উনি রাজ্যপাল হিসাবে শ্রদ্ধা করেন

না, একজন কংগ্রেস কর্মী, কংগ্রেস নেতা হিসাবে সম্মান করেন। আমার মনে হয় এর দ্বারা রাজ্যপালকে আরও বেশি করে অবমাননা করা হচ্ছে। তাই আপনি দয়া করে ওনার বক্তব্যের ঐ অংশটা বাদ দেবার ব্যবস্থা করুন। রাজ্যপাল হিসাবে সম্মানীয় নয়, একজন কংগ্রেস কর্মী, কংগ্রেস নেতা হিসাবে সম্মানীয় এই অংশটুকু বাদ দেবার ব্যবস্থা করুন। আপনি রেকর্ড দেখুন, দেখলেই বুঝতে পারবেন যে উনি বলেছেন কংগ্রেস হিসেবে শ্রদ্ধা করি। এই কথা বলেছেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় তাঁর বক্তব্য রাখার সময়ে কন্ট্রাডিকটরি বক্তব্য রেখেছেন। আমি তার মধ্যে যেতে চাই না। তবে একটা বিষয়ে উনি অসত্য কথা বলেছেন। উনি সেমিনারের কথা বলেছেন, যেটা আপনি প্রিসাইড করেছেন, তাতে উনি বলেছেন যে মাননীয় চিফ মিনিস্টার না কি বলেছেন যে মাননীয় রাজ্যপাল শ্রী নুরুল হাসান মহাশয়কে এখান থেকে সরিয়ে দেওয়ার ব্যাপারে কংগেস দল চাপ দিয়েছেন তাই উনি এখান থেকে গেছেন, কারণ ওঁদের কমার্স ডিপার্টমেন্টের রাষ্ট্রমন্ত্রী যিনি পশ্চিমবঙ্গ থেকে আসছেন—আমি নাম বলছি না—তিনি প্রকাশ্যে এই কথা বলেছেন। সেই কমার্স ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় প্রকাশ্যে বলেছেন যে মাননীয় নুরুল হাসান সাহেবকে এখান থেকে সরিয়ে দিতে হবে। ট্রান্সফার করতে হবে। তিনি কংগ্রেসকে সাপোর্ট করেন না, তারপরই তাঁকে চলে যেতে হয়েছে। সুতরাং আমি এটা পরিষ্কার করে বলতে চাই যে, সেমিনারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেটা সঠিক কথা এবং সেই সঠিক কথাই তিনি বলেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় আপনি আমাদের সকলকে ডেকেছেন, আলোচনা হচ্ছে গভর্নরের উপর। আপনি একজন বিচক্ষণ বুদ্ধিমান ব্যক্তি, আমাদের চেয়ে আপনার জ্ঞান বুদ্ধি অনেক বেশি। কিন্তু আমি একটা কথা বলতে চাই যে, একটা ব্যাপার নিয়ে এমন একটা জিনিস করা হচ্ছে যেন বিধানসভায় আমাদের আর কোনও কাজ নেই। এটা নিয়ে সকলে মেতে আছে। আমি আপনাকে দুঃখের সঙ্গে বলছি যে রাস্তাঘাটে সকলেই বলছে যে বিধানসভার স্পিকার একটা ব্যাপার নিয়ে—বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির হাত থেকে জ্যোতিবাবুকে বাঁচাবার জন্য—একটা প্রহসন করছেন। আমি বলছি না এবং আমার বলার ইচ্ছাও নেই কিন্তু পথে ঘাটে সকলে এই কথা বলছে। আপনি একটু বাইরে বেরিয়ে খবর নিয়ে দেখুন বিধানসভার সম্বন্ধে মানুষ কি বলছে। এ ঘটনাটা একদিনেই মিটিয়ে দেওয়া যায়। কাজেই বিধানসভার মানটা অনেক নিচে নেমে গেছে, আর নিচে নামাবেন না। আপনাকে বলি Let there be an end of this. Please make an end of this. Let us take up other important matters for discussion. Kindly stop this.

**Mr. Speaker :** Mr. Bapuli, I am very glad that you are concerned about my prestige and the prestige of the House. I would have been very glad if this prestige was shown on the 27th February last.

[2-40—2-50 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি যে বক্তব্য রাখবার চেষ্টা করলেন সেটা শুনে মনে হচ্ছে, ওঁরা যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা সঠিক নয়। বলেছেন যে এতবড় একটা ব্যাপার নিয়ে এত রগড়ারগড়ি হচ্ছে কেন, একদিনেই তো সিদ্ধান্ত নেওয়া যায়? কিন্তু আমার প্রশ্ন, ওঁরা পালিয়ে গেলেন কেন? বেরিয়ে গিয়ে দিল্লি চলে গেলেন। সমস্ত জায়গায় ঘুরে এসে শেষে এখানে হাজির হয়েছেন। **(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন) (শ্রী সুব্রত মুখার্জি ঃ কংগ্রেস কখনও পালায় না)** মাননীয় সত্যরঞ্জনবাবুর বক্তৃতার সময় আমরা কোনওরকম আপত্তি করিনি, বাধা দিইনি। আমি শুধু ঘটনার কথা বলবার চেষ্টা করছি। আমি যে ১৩ জন সদস্যের বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করেছি তাঁরা সকলেই স্বীকার করে নিয়েছেন যে, কাজটা ঠিক হয়নি। কিন্তু মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় পয়েন্ট অফ অর্ডার আকারে ঘুরিয়ে ফিরিয়ে তাঁদের কাজটার সাফাই দেবার চেষ্টা করেছিলেন। এখানে কয়েকজন সদস্যের বক্তৃতা শুনে আশান্বিত হয়েছিলাম যে, হয়ত তাঁরা ত্রুটিটা বুঝতে পেরেছেন এবং অকুণ্ঠ চিত্তে দুঃখ প্রকাশ করছেন। কিন্তু সেই লিডারশিপ কোথায়? যেদিন ঘটনাটা ঘটে সেদিন শুরু করেছিলেন কে? মাননীয় লিডার সাত্তার সাহেব তাঁর দলের পক্ষ থেকে কি ব্যাপার নিয়ে শুরু করেছিলেন সেটা সবাই শুনেছে। গুরুং-এর কথা লেখা ছিল না—এটা তিনি আরও পাঁচটি কথার মধ্যে বলেছেন। কিন্তু আমার বক্তব্য, রাজ্যপাল এসেছিলেন সাংবিধানিক দায়িত্ব পালন করতে এবং তিনি বাধ্য ছিলেন ঐ ভাষণ দিতে। আর সেটা ছিল রাজ্যপালের হাউস এবং আমরা সদস্যরা তাঁর বক্তব্য শুনবার জন্য উপস্থিত হয়েছিলাম। তাঁর ভাষণের উপর আলোচনার সুযোগ তো পরের চার দিনে ১৬ ঘন্টা দেওয়া হয়েছিল এবং প্রতি বছরই এরজন্য ১৬ ঘন্টা দেওয়া হয়। তিনি সেখানে পাল্টা ভাষণ পড়তে শুরু করে দিলেন যে, তাতে কি ছিল বা না ছিল। গুরুং-এর নাম না থাকার ব্যাপারটা পরেও বলবার সুযোগ ছিল। পরের দিনই সেটা তাঁরা বলতে পারতেন। ঐ ১৬ ঘন্টার মধ্যে ৮ ঘন্টা ধরে তাঁরা সেটার ব্যাপারে সরকারের বিরুদ্ধে বলতে পারতেন। কিন্তু যে ঘটনা সেদিন ঘটল সংসদীয় ইতিহাসে সেটা নজীরবিহীন। আমার আশ্চর্য লাগছে, মাননীয় লিডার সেদিন পাল্টা যে বক্তৃতা রেখেছিলেন তাতে ২০-২২ বছর আগেকার ধর্মবীরের কথা টেনে এনেছিলেন। মাননীয় সদস্য মিঃ ব্যানার্জি, তিনি দুঃখ প্রকাশ করেছেন। প্রবীণ সদস্য যাঁরা এখানে রয়েছেন তাঁরা বলছেন, সাত্তার সাহেবও দুঃখ প্রকাশ করেছেন। কিন্তু তিনি এমনই বক্তৃতা রেখেছেন যে বক্তৃতা করতে করতে সেদিন যে ঘটনা ঘটেছিল তার সাফাই গেয়েছেন।

আমার মনে হয় কোনও জায়গা থেকে নির্দেশ আছে যে, কাজটা সঠিক হয়নি। দিল্লিতে গিয়েছিলেন তো, সেখান থেকে বোধহয় সেইরকম নির্দেশ আছে। তিনিও নাকি দুঃখ প্রকাশ করেছেন। আমি পরে জেনেছিলাম যে দুঃখ প্রকাশ করেছেন মাননীয় সদস্য সৌগত রায়। আমার একটা প্রশ্নে সাত্তার সাহেব ক্লারিফিকেশন দিয়ে এই কথা বলেছিলেন। কতবড় অন্যায় কথা বলার চেষ্টা করেছেন। মাননীয় সদস্য সৌগত রায়, সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং ডাঃ তরুন অধিকারী, এঁরা এই হাউসকে অবমাননা করেছিলেন। মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে তাঁরা বক্তব্য রেখেছিলেন বলে এই হাউস তাঁদের শাস্তি দিয়েছিল। এখানে আপনারা অস্বীকার করুন—এই গাড়ির উপরে ছবিটা কার? মাননীয় সৌগত রায়, এই ছবিটা কার? এই বক্তব্য কোথা থেকে

আসে—'রাজ্যপাল লাঞ্ছিত'? এই আনন্দবাজার, যুগান্তর, স্টেটস্‌ম্যান, অমৃতবাজার, সবই কি আমাদের কাগজ? যাই হোক, আমি সেদিকে যাচ্ছি না। এখানে মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত সঠিক বক্তব্যই রেখেছেন। তিনি এখানে সাফাই গাইলেন এবং তারপর বললেন, 'আমি দুঃখিত'। তিনি বললেন, তিনি পার্লামেন্টের সদস্য ছিলেন, তিনি মন্ত্রী ছিলেন। সুতরাং রাজ্যপাল, তৎকালীন রাজ্যপাল নুরুল হাসানের সঙ্গে তাঁর বন্ধুত্ব ছিল, তাঁর সঙ্গে দেশ-বিদেশে গিয়েছেন, এইভাবে যত রকমের প্রশংসা করলেন। এইসব বলে তিনি বললেন, ঐ দিনের ঘটনায় তিনি কিছুই করেননি। রাজ্যপাল নুরুল হাসান নয়, নুরুল হাসান একজন ব্যক্তি, তাঁর সাথে সৌগতবাবুর খাতির ছিল। দীপকবাবু ঠিকই বলেছেন যে, আমাদের বুঝতে হবে, প্রথমে হচ্ছে, প্রশংসা করার পর শেষের দিকে বললেন, 'দুঃখিত'। আমি আমার বক্তব্য দীর্ঘ না করে, সেদিন প্রতিটি সদস্য যা করেছিলেন তার কংক্রিট ফ্যাক্টস যা ঘটেছিল তার উল্লেখ করি। সেদিন যা ঘটেছিল, তাতে এদিক থেকে কিছু সদস্য যদি গিয়ে রাজ্যপালকে রক্ষা না করতেন তাহলে অবস্থা অন্য রকম ঘটতে পারত। সেদিন মাননীয় রাজ্যপাল, নুরুল হাসানের জীবন বিপন্ন হয়ে পড়েছিল, তিনি উল্টে পড়ে যাচ্ছিলেন হঠাৎ করে আসার সময়। আমার বন্ধু সুলতান আহমেদ সেদিন যে কাণ্ড করেছিলেন তা তো আমি এখানে ছবি দেখিয়ে বললাম। এটাকে আবার দেখাই, এই গাড়ির উপরে কে নাচছিল? কোনও সুলতান, না, শয়তান? যদি বলেন, সুলতান নয়, তাহলে বলতে হয় শয়তান? এই ছবিকে উনি তো অস্বীকার করছেন, আমাকে তো তাহলে এই কথাই বলতে হয়?

[2-50—3-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেভাবে বিষয়টিকে ওঁরা ব্যাখ্যা করেছেন তাতে সকলে এক রকম ব্যাখ্যা করেননি। সবাই একই রকমের ব্যাখ্যা রাখেননি। সাত্তার সাহেবের যে সি এল পি পার্টি তাঁদেরও-বক্তব্য শুনলাম, তারা নানা কায়দায় দুঃখ প্রকাশ করেছেন। কিছু সদস্য সহজেই বলেছেন যে দুঃখ প্রকাশ করেছেন, কিছু ঘুরিয়ে ফিরিয়ে দুঃখ প্রকাশ করেছেন আর কিছু বললেন যে ভুলে গেছেন দুঃখ প্রকাশ করতে, স্মরণ করিয়ে দিতে দুঃখ প্রকাশ করেছেন। যেহেতু সদস্যরা উপলব্ধি করেছেন সেইহেতু হাউস বিচার করবে এঁদের সম্পর্কে। কিন্তু আমি প্রথমেই আমার প্রস্তাবের মধ্যে বক্তব্য রেখেছি যে হাউস এই পিরিয়ডের জন্য অধিবেশন চলাকালীন এঁদের সাসপেন্ড করা হোক। এটাই আমার প্রস্তাব ছিল। এখানে আমি যখন প্রস্তাব গ্রহণ করেছিলাম ২৮শে ফেব্রুয়ারি, ১৯৮৯, তা এক মাস পার হয়ে আরও কয়েকদিন চলে গেছে। এই প্রস্তাবটি কার্যকর হওয়ার আগে এক মাস এঁরা পালিয়ে পালিয়ে বেড়িয়েছেন। আমি তখন বলেছিলাম পালিয়ে বেড়ালেও একদিন না একদিন উপস্থিত হতেই হবে। জবাব ওঁদের দিতেই হবে। হাউস বিচার করবে ওঁদের শাস্তি বিধান করা হবে কি হবে না। এক মাসের শাস্তি ওঁনারা নিজেরাই ভোগ করে নিয়েছেন। এটা সকলেই উপলব্ধি করেছেন যে রাজ্যপাল লাঞ্ছিত, নিগৃহীত এবং তাঁর উপরে দৈহিক আক্রমণ হয়েছে, একথা প্রতিটি সংবাদপত্র একবাক্যে স্বীকার করে নিয়েছে। কাজেই রাজ্যপালকে নিগ্রহ করার অর্থ হচ্ছে শুধু হাউসকে অবমাননা নয়, সংবিধানের প্রতি অবমাননা। তিনি সংবিধানিক দায়িত্ব পালন করতে এসেছিলেন, সেখানে তাঁকে অবমাননা করা হয়েছে। সংসদীয় গণতন্ত্র এটা অ্যালাউ করতে পারে না। যেহেতু আমরা উপলব্ধি করেছি কিছুটা সেইজন্য আমার মনে হয়

আরও ভালভাবে উপলব্ধি করা উচিত। আমাদের দলপতি এবং সৌগতবাবুর বক্তব্য শুনলাম এ যেন মনে হল শাক দিয়ে মাছ ঢাকার ব্যাপার। এ জিনিস কখনও সংসদীয় গণতন্ত্র অ্যালাউ করতে পারে না। আমার মনে হয় ওঁদের ক্ষমা করা উচিত নয়। হাউসই এর বিচার সঠিকভাবে করবে এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদস্যরা ইতিমধ্যে যেসব বক্তব্য রেখেছেন আমি সকলেরই বক্তব্য শুনেছি। তবে সকলের বক্তব্য শুনে আমার মনে হয়েছে মাননীয় সদস্য সৌগত রায় যে বক্তব্য রেখেছেন তার সঙ্গে অন্যান্যদের বক্তব্যের পার্থক্য আছে। আমি ১৯৬৫ সালেও হাউসের মেম্বার ছিলাম, ১৯৬৫-৬৭ সালের অনেক আগে মেম্বার ছিলাম। প্রসিডিংস দেখলেই বুঝতে পারবেন। সৌগতবাবুর একটি কথা শেষকালে যেটা বললেন হাউস যদি মনে করে অশালীন অন্যরকম ব্যবহার করেছি তা হলে আমি দুঃখিত।

এখানে অন্যান্য যে সমস্ত সদস্যরা বলেছেন তাতে পরিষ্কার পার্থক্য টানা যায়, কাজেই আমি মনে করি আনকোয়ালিফাইড অ্যাপলজি যদি হয় তাহলেই আমাদের প্রত্যেক সদস্যর বিবেচনা করা উচিত। কিন্তু সৌগত রায় সেইভাবে বলেননি, উনি বলেছেন হাউস যদি মনে করে,—উনি মনে করছেন না কোনও অশালীন ব্যবহার করা হয়েছে—তাহলে তার জন্য উনি দুঃখিত। কিন্তু আমি বলব ওনার পরিষ্কারভাবে আনকোয়ালিফাইড অ্যাপলজি চাওয়া উচিত।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুইদিন আমরা কংগ্রেস দলের সদস্যদের বক্তব্য শুনলাম। আমাদের যিনি চিফ হুইপ শ্রী শচীন সেন যে প্রস্তাবটি এনেছেন তার উপরে আমি বলছি—এই কথা ঠিক ২৭ তারিখে যে দুঃখজনক ঘটনা ঘটেছে, তারপর অনেক দিন হয়ে গিয়েছে এবং দীর্ঘদিন কংগ্রেস দলের সদস্যরা এই সভায় আসেনি। বর্তমান অবস্থায় বিধানসভায় বা যে কোনও আইনসভায় বিরোধীপক্ষের উপস্থিতি একান্ত প্রয়োজন, বিশেষ করে যখন বাজেট আলোচনা চলছে। আমরা একান্তভাবে আশা করেছিলাম তারা থাকবেন, যাইহোক তারা ফিরে এসেছেন এটা একটা ভাল লক্ষ্যণ। কিন্তু ২৭ তারিখের ব্যাপরে তারা যে সমস্ত বক্তব্য রাখলেন যদিও তাদের নেতা আব্দুস সাত্তার সাহেব বললেন আমরা সবাই এক। তবে সব সদস্যরা বলছেন আমরা এক, কিন্তু তাদের বক্তব্যের মধ্যে বিভিন্ন ভাব প্রকাশ করবার চেষ্টা করেছেন। সেদিনকে মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন তারা দুঃখপ্রকাশ করেছেন ঠিকই, কিন্তু এমনভাবে বলেছেন যে তা বলার মতো নয়। আজকে আমরা এর থেকে কি শিক্ষা নিতে পারি। প্রস্তাবক শচীনবাবু তিনি বলেছেন কিভাবে কি হওয়া উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথা প্রথমেই আমি আপনার কাছে নিবেদন করছি,—মাননীয় সদস্য রবীন মুখার্জিও বলেছেন—অপূর্বলাল মজুমদার মহাশয়ও বলেছেন, '৬৫ সালে আমিও সদস্য ছিলাম, উনি '৬৫-৬৮-র কথা বললেন, আমি বলব '৬৮ সালের ঘটনার সঙ্গে কোনও মিল নেই। সেই সময় মাননীয় রাজ্যপালের গায়ে—ধরমবীর—কেউ হাত দেয়নি। ওরা তো ছিলেন না, আমরা তো দেখেছি তার গায়ে কেউ হাত দেয়নি। কিন্তু অধ্যাপক নুরুল হাসানের গায়ে হাত দেওয়া হয়েছে—এটা আমরা দেখেছি, এটা ওরা স্বীকার করছেন না। করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম কথা সেদিন যে ঘটনা ঘটেছে সেটা নিন্দনীয় এবং সেই ব্যাপারে বলব তারা যে অপরাধ করেছেন তার জন্য বিধানসভায় শাস্তি পেতে পারেন, শাস্তি

দেওয়া হোক। দ্বিতীয় কথা শাস্তি নানা রকমের হয়, চরম শাস্তিই যে হবে এই রকম কথা নয়। এখানে প্রস্তাব আছে বিধানসভার পরবর্তী দিনগুলির জন্য তাদেরকে বের করে দেওয়া হোক। আমার মনে হয় কিছু শাস্তি তাদের হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি দীর্ঘদিনের অভিজ্ঞ আইনজীবী, যখন বিচার করা হয় তখন দোষী ব্যক্তি অনেক দিন হাজতে থাকে, তাই শাস্তি দেবার সময় সেদিনগুলি ধরে নেওয়া হয়। সুতরাং অনেকদিন ওরা হাউসে ছিলেন না, শাস্তি ওরা নিজেরাই পেয়েছেন, নিজেদের শাস্তি মাথা পেতে নিয়েছেন। এইক্ষেত্রে আমি আপনাদের কাছে নিবেদন করছি শাস্তি অনেক রকমের আছে, বের করে দিতেই যে হবে, তা নয়, অন্যভাবেও হতে পারে। আজকে এই অপরাধটা নথিভুক্ত করা হোক, এবং এই ব্যাপারে প্রিভেন্টজনিত ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার, স্যার, আমার বক্তব্য খুব সংক্ষিপ্ত। সংসদীয় পরিবেশে মাঝে মাঝে অনেক ঘটনা ঘটে যায়, পরে সবটা একটা বোঝাবুঝির ভিত্তিতে আবার সংসদীয় পরিবেশ উন্নত হয় এবং একসঙ্গে কাজ করার মতো পরিবেশ তৈরি হয়, সেই পরিবেশ তৈরি হচ্ছিল। গত কয়েকদিন ধরে যাঁরা অভিযুক্ত তাঁদের যে আলোচনা শুনলাম তাতে তাঁদের মধ্যে অনেকে আছেন এটা বোঝা যায় পরিষ্কার ভাষায় তাঁরা যাকে বলা যায় দুঃখ প্রকাশ করেছেন। মাননীয় সদস্য শ্রী রবীন মুখার্জি দীর্ঘদিন পরিষদীয় কাজের সঙ্গে যুক্ত আছেন সদস্য হিসাবে, তিনি খুব সঠিকভাবে বলেছেন যে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যেভাবে তাঁর বক্তব্য উপস্থিত করেছেন সেটা অন্যান্য সদস্যদের থেকে বস্তুত মূলগতভাবে খানিকটা পৃথক। সুতরাং তিনি অন্যান্য সকলের থেকে মাননীয় সদস্য সৌগত রায়ের বিষয়টা একটু পৃথকভাবে বিবেচনা করার কথা বলেছেন। আমি তাঁর সঙ্গে একটা অতিরিক্ত সংযোজন করতে চাই—আগের দিন যখন আলোচনা হয় মাননীয় সদস্য সুলতান আমেদ ঠিক একইভাবে বরঞ্চ মাননীয় সদস্য সৌগত রায়ের থেকে অনেক উগ্রভাবে তাঁর বক্তব্য উপস্থিত করেছেন। বস্তুতপক্ষে তাঁর বক্তব্যের মধ্যে কোনও দুঃখ প্রকাশের চিহ্ন ছিল না। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে মাননীয় সদস্য সৌগত রায় এবং সুলতান আমেদ দু'জনের বিষয়টা আমরা পৃথকভাবে বিবেচনা করি এবং সংসদীয় পরিবেশকে অক্ষুণ্ণ রাখার জন্য আমাদের সেই সিদ্ধান্তের দিকে যাওয়া উচিত।

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, we have to first decide upon the procedure. I have one question for clarification. I would like to hear Mr. Majumdar also, Now this is an offence relating to the Governor. This is a letter of complaint of Shri Sachin Sen, and he has also given a motion. First we have to find out whether the members are guilty of the offences alleged against them. The House has to first decide that and find out whether they are guilty or innocent. If they are innocent then the matter ends there. If they are voted as guilty then—as regards further course, as to whether they would be suspended

or reprimended, and what sort of punishment should be given them,—that is the second phase. First we have to vote whether they are guilty of the offences alleged to have committed by them. Mr. Roy, what are your contributions?

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে প্রিসিডেন্টের ভিত্তিতে এগোচ্ছি সেই প্রিসিডেন্ট আপনি যে প্রোসিডিওরের কথা বললেন সেটাই হচ্ছে একমাত্র প্রোসিডিওর। প্রথমে অ্যাডজাজিং গিলটি, গিলটি যদি হয় তাহলে পানিসমেন্ট কি দেওয়া হবে সেটা তারপর আসবে। এখানে ওঁদের যা বক্তব্য সেই বক্তব্যটা দু'একজন বাদ দিয়ে আমার কাছে মনে হল বোধ হয় অশোক ঘোষ, ডাঃ তরুন অধিকারি দু'একজন যাঁরা একেবারে আনকোয়ালিফায়েড অ্যাপোলজি যাকে বলা হয় সেইরকম ধরনের এখানে করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে কনটেম্পটের প্র্যাকটিস হচ্ছে ইফ বাটস দিয়ে কথা বললে হাইপোথেসিসের উপর দাঁড়িয়ে কথা বললে হবে না, ক্লিয়ার কাট বলতে হবে আই টেন্ডার আনকোয়ালিফায়েড অ্যাপোলজি। ইফ দ্যাট ইজ নট অফার্ড কন্ডিসন্যাল অ্যাপোলজি পার্লামেন্টারি প্রোসিডিওরে অ্যাকসেপ্টেড হয় না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন..........

(শ্রী সুব্রত মুখার্জি বলবার জন্য উঠে দাঁড়ালেন)

(তুমুল হট্টগোল)

উনি এরকমভাবে কেন বলবেন? সব জিনিসের একটা লিমিট থাকা দরকার।

(নয়েজ)

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat. He has not disturbed you. Let him continue, don't do it. Mr. Mukherjee, please take your seat. Mr. Roy please go on.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় স্পিকার মহাশয়, এখানে অভিযোগ খুব স্পেসিফিক অ্যান ডেফিনিট এবং সেইজন্যই হাউস নিজে এটার বিচার করছে। অভিযোগ যদি ভেগ হত, ইনডেফিনিট হত তাহলে প্রিসিডেন্ট যা আছে তাতে হাউস-এর বিচার না করে এটা প্রিভিলেজ কমিটিতেও পাঠাতে পারতেন এবং সেটাই হচ্ছে প্রিসিডেন্ট। আমাদের দুটি প্রিসিডিন্ট আছে এবং তার মধ্যে একটা হচ্ছে কমিটি বিচার করবে এবং আর একটা প্রিসিডেন্ট হচ্ছে হাউস নিজেই বিচার করবে। যে চার্জ আনা হয়েছে তার মোদ্দা কথা হচ্ছে—অবস্ট্রাকসন অ্যান্ড ইন্টারাপসন। উনি চার্জসিটে কি বলেছেন, না বলেছেন দ্যাট ইজ নট ম্যাটেরিয়াল, দ্যাট ইজ ইমম্যাটেরিয়াল। আসল কথা হচ্ছে হোয়েদার দেয়ার ওয়াজ এনি ইন্টারাপসন অর নট, হোয়েদার দেয়ার ওয়াজ এনি অবস্ট্রাকসন অর নট? যদি মাইলডেস্ট ফর্মেও ইন্টারাপসন হয় তাহলেও পানিসমেন্ট অ্যাট্রাকটেড হবে এবং সেটাই হচ্ছে প্রিসিডেন্ট। সিম্পলি ১ জন ওয়াকআউট করে চলে গিয়েছিলেন তারজন্যও প্রসিডিংস ড্র করা হয়েছে। সামান্য একটু ইন্টারাপসন করেছিলেন তাতেও কমিটি বলেছেন। এই ব্যাপারে ১৯৬৩ সালে লোকসভায় যে নজির সৃষ্টি হয়েছে সেটাই হচ্ছে আমাদের আসল নজির। লোকসভায় একটা মোশন আনা

হয়েছিল কিন্তু পরে কমিটি করা হয়েছিল। কমিটি সেই ব্যাপারে কি রিকমেন্ডেসন করেছিলেন সেটা খুব উল্লেখযোগ্য ব্যাপার। ১৯৬৮ সালে আমরা যে দিকেই থাকি না কেন এবং ১৯৮৯ সালে আমরা যেদিকেই থাকি না কেন সেটা আসল কথা নয়। আসল কথা হচ্ছে গভর্নরের মর্যাদা রক্ষা করবার জন্য এর বাইরে আমরা যেতে পারব না। কমিটি বলছেন, any interruption or walk out during president's speech would be considered grossly disorderly conduct and for that a member could be suspended for a period extending to one year.

এখানে আপনার কথাগুলি লক্ষ্য করুন—জাস্ট ফর অ্যান ইন্টারাপসন অথবা একজন সদস্য কোনও কথা না বলে জাস্ট ওয়াক আউট করলেন—সেখানে কমিটি মন্তব্য করেছেন। সেদিন আমাদের লিডার অব দি অপজিসন সাত্তার সাহেব যেভাবে ইন্টারাপসন করেছিলেন সেটা জাস্ট একটা ইন্টারাপসন নয়, তিনি পাল্টা একটা বক্তৃতা শুরু করলেন। এদিকে মাননীয় রাজ্যপাল বক্তৃতা দিচ্ছেন, আর গভর্নরের প্রতি এঁদের কি রকম রেসপেক্ট, না পাল্টা বক্তৃতা দিতে শুরু করলেন যেটা ভারতবর্ষের কোথাও হয়নি। সেই বক্তৃতা পাঠ করবার পর তাঁরা ওয়াক আউট করে চলে গেলেন। এটা জাস্ট ইন্টারাপসন্স নয় বা জাস্ট ওয়াক আউট নয়। স্যার, সেদিন যাঁরা রাজ্যপালকে লাঞ্ছিত করেছেন, নিগৃহীত করেছেন তাঁরা শুধু সিম্পলি ইন্টারাপসন করেননি।

[3-10—3-20 P.M.]

এমন অদ্ভুত ব্যাপার যার ছবি বেরিয়েছে। মাননীয় সদস্য বলতেই হচ্ছে কেন না That is the practice in the House.

একজন মাননীয় সদস্য মাননীয় রাজ্যপালের গাড়ির উপর দাঁড়িয়ে নৃত্য করলেন এবং তিনি এখানেও যে ভাষায় তিনি তাঁর বক্তৃতা সেদিন দিলেন ওয়ার্সড কনফাউন্ডেড হয়ে গিয়েছে। প্রোসিডিং তো তারও বড় ভুল তিনি করেছেন এই হাউসে। কাজে কাজেই একটা একটা প্রোসিডিওর আছে এবং এই প্রোসিডিওরগুলিতে দেখা যাচ্ছে ডিফারেন্স অব ওপিনিয়ন, ইন ডেফ্থ একজামিনেসন হয়তো এমনও হতে পারে হয়তো আরও একটু investigation motion, withdraw motion, difference of opinion. তিনি হয়তো খুশি হবেন। এখানে হাউসে শ্রী শচীন সেন মহাশয়ের মোশন এসেছে—উনি হয়তো এই মোশন উইথড্র করতে পারেন—রিলিজ হয়ে যাবেন। কিন্তু এখনও পর্যন্ত রিলিজ হয়নি মামলা। এই রকম পরিস্থিতিতে উনি বললেন যা তাতে ডেপুটি লিডার বললেন প্রহসন হচ্ছে। তাই যদি হয় তাহলে কি হবে? এখানে দুঃখ প্রকাশ করা ছাড়া আর কিছুই হতে পারে না। রাজ্যপালকে যে নিগৃহীত করা হয়েছে সেই বিচার যদি হাউস করে সেটা প্রহসন ছাড়া আর কিছুই নয়? এটা একটা প্রোসিডিওর হবে? এই হাউসে তা হতে পারে না। দরকার হলে যেমন লোকসভায় করা হয়েছিল আলোচনার পরেও হাউস কমিটির কাছে পাঠিয়েছেন। যদি মনে করেন হাউসে বিচার করা দরকার—অবশ্য খানিকটা আলোচনা হয়েছে—তবুও আপনি কমিটিতে পাঠিয়ে দিতে পারেন দরকার হলে যে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে দেখা হোক, হাউসে বিচার হলে গিল্টি ফাউন্ড হলে শাস্তি দেওয়া হোক।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার, স্যার, গত ২৭শে আমাদের এই বিধানসভায় যে ঘটনা ঘটে গেল তার বিরোধী পক্ষের সদস্যরা যেসব ঘটনা ঘটালেন—সকলেই রাজ্যপালের প্রতি এই আচরণের প্রতিবাদ করা উচিত। আমরা দুঃখ প্রকাশ করেছি। অবাক লাগছে বিরোধী দল যারা এই ঘটনা ঘটাল এটা নজীরবিহীন। এটা কাগজে বেরিয়েছে। কাজেই এটা ঠিক হয়নি ভুল হয়েছে, অন্যায় হয়েছে। তা সত্ত্বেও তারা সাফাই গাইছেন। ইন্ডিরেক্টলি তারা স্বীকার করছেন। আমাদের মুখ্য সচেতক এ সম্পর্কে যে বক্তব্য রেখেছেন সেটা খবরের কাগজেও বেরিয়েছে, যে দিল্লি ওদের কাজের অনুমোদন দেননি—দিল্লি থেকে ওরা ফিরে এসেছে।

এবং আজকে বিধানসভায় এক একজন এক এক কথা বলছেন। আমাদের আগেই আলোচনা হয়ে গেছে যে, রাজ্যপালের প্রতি এই আচরণ করাটা দারুণভাবে অসম্মানজনক হয়েছে। আমি তাই হাউসের সামনে বলব, তারা অপরাধ করেছেন এবং তারা গিল্টি। কাজেই তাদের সেই কাজের বিচার এখানে হওয়া উচিত। আমরা চাই বিরোধী দল বিধানসভা চলাকালীন এখানে উপস্থিত থাকুন। কিন্তু তাদের সেই আচরণ সেখান থেকে তাদের দূরে ঠেলে দিচ্ছে। এই অবস্থার একটা শেষ হোক, এটা আমরাও চাই। কিন্তু তাদের এটা বুঝতে হবে যে, যে কাজ তারা করেছেন সেটা ভাল করেননি। এখনও সেই কাজকে যদি তারা আঁকড়ে থাকেন তাহলে তারাই তাদের বেশি ক্ষতি করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপককুমার সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২ দিন ধরে এই দু'দফায় আমরা প্রত্যেকের বক্তব্য শুনলাম। আমরা এখানে বসে যখনই কিছু কাজ করি তখনই আমাদের প্রত্যেকেই এই ইচ্ছা থাকে যে, বিরোধী দলের সদস্যরাই এই আলোচনায় অংশগ্রহণ করুন, তারাও এখানে থাকুন। কিন্তু তাদের কার্যকলাপের বিরুদ্ধে মাননীয় মুখ্যসচেতক এবং মাননীয় সদস্য সুমন্ত হীরা একটি প্রস্তাব এনেছেন। একটি জিনিস অত্যন্ত পরিষ্কার হয়েছে, সেটা হল এই, প্রথমে ১৩ জন এবং পরে ২০ জন, এই নিয়ে মোট ৩৩ জন সদস্য বক্তব্য রেখেছেন। এই বক্তব্য থেকে একটি জিনিস দেখা গেল—এই কথা কেউ বলেননি যে, আমি সেদিন হাউসে ছিলাম না, আমি কিছু করিনি। প্রত্যেকেই এটা স্বীকার করেছেন যে, যদি আমি কিছু করে থাকি, তার দ্বারা যদি রাজ্যপালের অবমাননা হয়ে থাকে তাহলে আমি দুঃখিত। কেউ কেউ এটা খুব সরাসরি বলেছেন, আবার কেউ একান্ত বাধ্য হয়ে বলতে হচ্ছে বলে অনেক কিছু ঘুরিয়ে বলছেন। আমার মনে হয় একটি জিনিসে প্রথমেই হাউসের ওপিনিয়ন নেওয়া দরকার, সেটা হচ্ছে এই, এই ৩৩ জন সদস্যই তারা দোষী কিনা—এটা আগে নির্ধারিত হওয়া প্রয়োজন। এখন এই ৩৩ জন সদস্যই দোষী সাব্যস্ত হলে সাজার ক্ষেত্রে নিশ্চয় এটা আমাদের দেখতে হবে যে, যারা একেবারে কোনও রকম 'যদি' না রেখে একান্ত আন্তরিকভাবে দুঃখ প্রকাশ করেছেন তাদের সাজা দেবার ক্ষেত্রে গণতান্ত্রিক পদ্ধতিতে বিরোধী দলের যে মর্যাদা, সেই মর্যাদার দিকে লক্ষ্য রেখে সেই শাস্তি দিতে হবে। আবার তেমনি কোনও কোনও সদস্য তাদের কাজকে জাস্টিফায়েড বলে এবারে একান্তই যদি দুঃখ প্রকাশ করে থাকি তাহলে আমি দুঃখিত—এই কথা যারা বলেছেন, তাহলে এটা বুঝতে হবে যে, এখনো তাদের চৈতন্যোদয় হয়নি। সেইজন্য সাজা দেবার আগে এটা আপনাকে ভাবতে হবে।

আপনাকে এটা দেখতে হবে যে, কোনগুলি উইদাউট এনি রিজারভেসন, কোনগুলি আনকোয়ালিফায়েড—আন্তরিকভাবে দুঃখিত কোথায় বলা হচ্ছে, আর কোন জায়গায় একেবারে ঘাড়ে ধরে দুঃখিত বলানো হচ্ছে, এটা দেখতে হবে। বিরোধী দলের নেতা নেই। উনি বোধ হয় অশোকবাবুর বক্তৃতার সময় চলে গেলেন, সম্ভবত উনি একমত হতে পারেননি। আপনার কাছে আমাদের অনুরোধ হচ্ছে এই, আপনি আগে রেকর্ডটা দেখুন যে যা বক্তব্য রেখেছেন। এই বক্তব্য থেকে যারা সত্যিকারে আন্তরিকভাবে দুঃখিত—আমরাও এই বিরোধী দলের সদস্যদের বাজেট অধিবেশনে উপস্থিতি চাই—সেদিক থেকে মুখ্য সচেতককে অনুরোধ করব যে, যারা সত্যিকারে আন্তরিকভাবে দুঃখিত তাদের সাজাটা একটু কম করে দিন। আবার যারা ঘুরিয়ে ফিরিয়ে বলছেন—অনেকে বললেন মস্কোর কোথায় কোথায় গিয়েছেন, খুব ভাল লোক ইত্যাদি এই সমস্ত বলে ওনার পাবলিসিটি দিলেন—আমি বলব আমাদের এইগুলি জানবার দরকার নেই। আমার কথা হল এই, কাউকে কঠোর সাজা দিতে হবে, কাউকে কম সাজা দিতে হবে, বিচারে অবশ্য সেই কথাই বলে। আশা করি কংগ্রেসি দলের সদস্যরা এই ব্যবস্থা মেনে নেবেন।

[3-20—3-30 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ**

(নয়েজ ফ্রম কংগ্রেস বেঞ্চ)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে উঠতেই বিরোধীদলের পক্ষ থেকে যেসব মন্তব্য করা হচ্ছে তাতে মনে হচ্ছে তাঁদের শালীনতাবোধটা বিন্দুমাত্র নেই। আমি আশা করেছিলাম যে তাঁরা একটু সৌজন্যমূলক আচরণ করবেন।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ আপনার পার্টি আছে তো?)** পার্টি আছে কিনা সেটা এখানে আলোচ্য বিষয় নয়। আমি একজন নির্বাচিত প্রতিনিধি এবং জেনে রাখবেন গত ৫০ বছর ধরে একই পার্টির রাজনীতি করছি। আপনাদের মধ্যে অনেকে এদিক, সেদিক করেছেন, উল্টো-পাল্টা কাজ করেছেন কিন্তু আমি নিষ্ঠার সঙ্গে একই আদর্শ নিয়ে চলেছি। স্যার, আমার মনে হচ্ছে, যে আচরণ তাঁরা করেছিলেন গত ২৭শে ফেব্রুয়ারি, প্রতি মুহূর্তে তাঁরা সেই আচরণই করে যাবার ইঙ্গিত প্রতিটি ব্যবহারে দেখাচ্ছেন। আমি শুধু এইটুকু বলতে চাই যে খুব আন্তরিকভাবে দুঃখপ্রকাশ ওঁরা করেননি। বিধানসভায় ভবিষ্যতে রাজ্যপাল যাঁরা আসবেন তাঁদের মর্যাদা যাতে রক্ষিত হয় সেইভাবে যে শাস্তি দেওয়ার দরকার সেইভাবে আপনি তা দিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Apurbalal Majumdar, the last speaker on the subject. Mr. Majumdar, before you begin I would like to have your assistance on several points. I see you have come with a lot of books and all that. It is good. You have prepared yourself for this debate. I would like to have your assistance on one question. You were Deputy Speaker and Speaker for a very longtime. During your period, in which

year in the Governor's Address, did the Governor in his Obituary Reference referred to a person who was not an ex-member or sitting member of this House? This is one question on which you will please enlighten the House; the question has arisen because your members agitated about non-inclusion of Gurung's name in the obituary list. Mr. Majumdar, you had been Speaker for a very long time and Deputy Speaker also. So, I would like to know in which year when you were holding office the Governor in his Obituary Reference referred to a person who was neither the member of this House or of Upper House, sitting or ex? I would like your assistance on that. This is number one. And I also would like to have your assistance on another. When the question of pleading guilty or not guilty comes what is the form? And when you seek compassion of this House, you seek the grace of the House—what is the form of seeking that compassion and grace? Now, please go on.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, with due respect to the Hon'ble chair and to the hon'ble members of the House. আপনি যে সব প্রশ্ন রেখেছেন আমার বক্তব্যের শেষে সেগুলি নিয়ে আমি বলবার চেষ্টা করব। কিন্তু তার আগে আমি মাননীয় সদস্যদের কাছে একটির পর একটি কনস্টিটিউশনাল এবং Legal aspect of the entire issue তুলে ধরতে চাই বা আপনাদের সকলের ন্যায় বিচারের কাছে সেগুলি প্লেস করতে চাই। এখানে অনেক সিনিয়ার মেম্বার আছেন, বিদগ্ধ মানুষ আছেন, আপনাদের বিচারের কাজে সহায়ক হতে পারে বলে আমার বিতর্ক একটু দীর্ঘস্থায়ী হতে পারে। আমি সে জন্য মাননীয় সদস্যদের কাছে বলব, কারও প্রতি এতটুকু আঘাতকরার উদ্দেশ্য নিয়ে নয়, যতটা মোলায়েমভাবে রেখে বলা দরকার, কংগ্রেসের মধ্যে একজন সিনিয়র মেম্বার হিসাবে এবং এই হাউসের অন্যতম সিনিয়র মেম্বার হিসাবে প্রত্যেকের কাছে মাননীয় স্পিকারের মাধ্যমে আমার বক্তব্য আস্তে আস্তে বলব যাতে সকলের বোঝার পক্ষে সুবিধা হয়। আমি প্রথমে পশ্চিমবঙ্গের এই হাউসে যে সব ঘটনা ঘটেছে এবং তার পরিপ্রেক্ষিতে কি কি অ্যাকশন হয়েছে, কি হয়নি সেগুলি আপনার বিচারের সুবিধার জন্য রাখব। তারপর সারা ভারতবর্ষের বিভিন্ন স্টেট অ্যাসেম্বলিতে এই ধরনের ঘটনা যা ঘটেছে এবং তার পরিপ্রেক্ষিতে তার বিরুদ্ধে কি কি অভিযোগ এসেছে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেগুলি এবং লোকসভায় যে সব অভিযোগ এসেছে এবং সেইসব অভিযোগ সম্পর্কে কি কি বিচার হয়েছে, কি ব্যবস্থা নেওয়া হয়েছে তার পক্ষে এবং বিপক্ষে সমস্তগুলি আপনার কাছে তুলে ধরার চেষ্টা করব এবং কনস্টিটিউশন্যাল বা আইনগত পজিশন কি, হাউসে গভর্নরের পজিশন কি, তিনি যখন এখানে আসেন তখন তাঁর জুরিসডিকশন, পাওয়ার কতটা, প্রিভিলেজ এবং অর্ডার প্রতিষ্ঠায় তাঁর ক্ষমতা কতখানি এবং কি ব্যবস্থা তিনি গ্রহণ করতে পারেন এবং মাননীয় স্পিকার যিনি থাকবেন তাঁর কতখানি ক্ষমতা অছে, এগুলি যদি পরিষ্কারভাবে বক্তব্যের মধ্যে না রাখি তাহলে ঠিকমতো এই হাউসকে পরিচালিত করতে আমার বক্তব্যের কোনও মূল্য আছে কিনা তা বোঝাতে পারব না। কাজেই সেইভাবে আমার

যুক্তি স্পিকারের মাধ্যমে আমি হাউসের কাছে আমার বক্তব্য শুরু করছি। আমি প্রথমে এর কথা বলব যে এই হাউসে আমি দীর্ঘদিন আছে। ১৯৫৭ সালে আমি রিটার্ন হয়েছিলাম। তার পর থেকে ঘটনাগুলি আমার মনে আছে। আমি ঐ সকল ঘটনাগুলির জন্য এই বইগুলি এনেছি। কারণ কেউ যদি চ্যালেঞ্জ করেন তাহলে আমার বক্তব্যকে আবার সঠিকভাবে প্লেস করতে পারব এই বইগুলির সাহায্যে। আমি প্রথমে একথা বলব যে আমাদের সময়ে স্বাধীনতার পরে এই হাউসে প্রথম এই ধরনের ঘটনা কবে ঘটেছিল? এই ঘটনা ঘটেছিল in joint sitting on 8th February, Monday, 1965. এটা হল প্রথম ঘটনা। আজকে অনেকদূর এগিয়ে গিয়েছি, ইট ইজ ১৯৮৯। সেই সময়ে গভর্নর ছিলেন শ্রীমতী পদ্মজা নাইডু। আমাদের স্পিকার ছিলেন শ্রী কেশব বসু এবং চেয়ারম্যান ছিলেন ডাঃ সুনীতি কুমার চ্যাটার্জি। গভর্নর রোজ টু অ্যাডড্রেস। তিনি তাঁর আসন থেকে দাঁড়িয়ে বক্তৃতা আরম্ভ করবেন, তখন আমাদের নমস্য পশ্চিমবঙ্গের স্বনামধন্য ব্যক্তি, তাকে আমরা সকলে শ্রদ্ধা করি, হেমন্ত বসু মহাশয়, তিনি এখন প্রয়াত, সেই হেমন্ত বসু মহাশয় প্রথমে উঠে দাঁড়িয়ে বললেন, objection to the Governor by saying. যে মাননীয় রাজ্যপাল মহোদয়া, যখন খাদ্য পরিস্থিতি নিয়ে দেশের সর্বত্র এই রকম একটা দূরাবস্থার সৃষ্টি হয়েছিল তখন আমাদের উইন্টার সেশন আহ্বান করা হয়নি। কাজেই সেই দিক থেকে আমরা প্রশ্ন করছি যে কেন ডাকা হয়নি? তারপরে শিক্ষকদের ব্যাপার নিয়ে একটা বিশেষ আন্দোলন চলছে তার কোনও সুরাহা হয়নি। ধানের যে দর বেধে দেওয়া হয়েছে সেই দর চাষীরা পাচ্ছে না। তারপর যারা ডেমোক্রাটিক মুভমেন্টে জড়িত সেই সমস্ত লোকেদের আজকে ধরে রাখা হয়েছে। বার বার বলা হয়েছে যে তারা দেশপ্রেমিক, তারা দেশকে ভাল বাসেন তা সত্ত্বেও সে সব লোকদের আজকেও ধরে রাখা হয়েছে। বার বার বলা হয়েছে যে তারা দেশপ্রেমিক, তারা দেশকে বলার পরে তুমুল হট্টোগোল শুরু হয়। তখন Her Excellency the Governor-Members of the West Bengal Legislature. বলে আবার অ্যাডড্রেস শুরু করলেন। কিন্তু সঙ্গে সঙ্গে উঠে দাঁড়ালেন স্বনামধন্য শ্রী শশাঙ্ক শেখর সান্যাল, অপোজিশন পার্টির আর একজন সদস্য। তিনি বললেন, Hon'ble Governor, you have been pleased to summon the Legislature and on the authority of yourself and the respective.

গভর্নর তখনও বলতে পারলেন না। তাঁর কথা আর শোনা যায় না। তারপরে উঠে দাঁড়ালেন আজকের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তিনি বললেন, "We are extremely sorry to disturb you, Madam, in this manner, but the situation is very serious; you know that sixteen of our legislature in the opposition have been detained without trial under the defence of India rules. সমস্তটা পড়তে গেলে অনেক সময় লাগবে, আমি বেশি সময় নিতে চাই না। তাই আমি প্রয়োজনীয় অংশগুলি পড়ছি।

"and Madam......(Noise and interruption) after you summoned the Legislature, your orders, your summons have reached the prisoners inside jail, but despite that, despite the second order of your summoning the Legislature which, I suppose, cancels the 1st order, by which they

have been detained without trial, the Govt., has not yet permitted them to attend the session. Her Excellency Governor, kindly permit to address the House.

**Shri Jyoti Basu** : How can you, Madam?

**H. E. Governor** : Kindly sit down.

**Shri Jyoti Basu** : In a Budget session.....

**H. E. Governor** : Kindly sit down.

**Shri Jyoti Basu** : In a Budget Session 16 of our Legislators have been detained without trial. I would like to know from you before you address the House, since you have summoned the Legislature, where are those MLAs of ours, where are the Council Members, why they have not been permitted to attend the session on oath.........

**Her Excellency the Governor** : Silence, please.

**Shri Jyoti Basu** : You cannot silence us, Madam.

**Her Excellency the Governor** : You can raise these questions after the address.

**Shri Jyoti Basu** : Nothing can silence us, we have taken an oath to defend the Constitution.........

**Shri Sasanka Sekhar Sanyal** : (Noise and interruption) Hon'ble Governor, I raise a Constitutional question.

(Noise and interruption)

**Shri Satya Priya Roy** : The House is not full. We want to know whether you are going to address in full House or not.

(Noise and interruptions)

[3-30—3-40 P.M.]

**শ্রী সোমনাথ লাহিড়ি** ঃ মাননীয় রাজ্যপাল মহোদয়, এ বিষয়ে প্রশ্নের জবাব না দিয়ে আপনার অ্যাডড্রেস পড়া নিরর্থক। যখন আপনি এম এল এ-দের ডাক দিয়েছেন, অথচ তাঁদের উপস্থিতির ব্যবস্থা করতে পারেননি তখন এখানে আর বক্তৃতা করে কি লাভ আছে?

The Governor then left the Chamber in procession the same order as she came in.

(Mr. Speaker reported to the House that the Governor was pleased

to address the Joint Session of both Houses and on account of certain circumstances could not complete her speech, and he laid a copy of her written speech on the table for the information of the members which is as follows)".....I don't quote that this is the first time. Then second time..........16th February, 1966, Smt. Padmaja Naidu was the Governor, Shri Keshab Chandra Bose was the Speaker, Shri Pratap Chanddra Guha Roy was the Chairman and Shri Prafulla Chandra Sen was the Chief Minister........"

(At this stage members of the Opposition Bench walked out of the Chamber)

Third time...14th February, 1968 at 2 P.M.. Chief Minister was Dr. P. C. Ghosh, Speaker, Shri Bijoy Kumar Banerjee, Chairman, Shri Pratap Chandra Guha Roy and Governor Shri Dharm Vira. proceedings...6 line...Amdist continuous noise and uproar the Governor attended only by his ADC, entered the Chamber through the West Gate and was conducted by ADC and certain other members towards the seat of the Chairman, wherefrom, being surrounded by many members, he was seen like reading something but the Governor's voice was inaudible from the Reporters' table due to noise and uproar in the House. With due respect with our Ex-Governor. He was not allowed to make his speech in the House.

[3-40—3-50 P.M.]

সেই অধিবেশনের জন্য রাজ্যপালের যে ভাষণ রাজ্য সরকার তৈরি করে দিয়েছিলেন তাতে বিশেষ কতকগুলি আপত্তিকর অংশ ছিল। বিশেষ করে রাজ্যপালকে দিয়ে রাজ্যপালের নিন্দা করানোর অংশটুকু আমি পড়তে আপত্তি করি এবং অজয়বাবুকে বলে দিই, বাকি অংশগুলি পড়ে আমি আমার ভাষণ পাঠ করি। সঙ্গে সঙ্গে অনেকে উঠে দাঁড়িয়ে আপত্তি করেন, শুরু হয়ে যায় বিধানসভার মধ্যে তুমুল হট্টোগোল। আমাকে লক্ষ্য করে কাগজের টুকরো ছোঁড়া হয়, চোখ থেকে চশমা খুলে আমি চুপচাপ দাঁড়িয়ে থাকি। অনেক বিধায়ক আমার যাবার রাস্তায় সটান শুয়ে পড়েন। আমি তাদের পাশ কাটিয়ে পাশের একটা দরজা দিয়ে বিধানসভার বাইরে বেরিয়ে যাই। মনে আছে বেরিয়ে গিয়ে গাড়িতে উঠে পড়ি। কিছু বিধায়ক আমার গাড়ির উপর ক্রমাগত চড়-চাপড় মারতে থাকেন। তবে ব্যক্তিগতভাবে আমার শরীরে কেউ আঘাত করেননি।" আমি আপনাদের কাছে বলব যে, এই রিপোর্ট কারেক্ট নয়। কারেক্ট নয় এই জন্য বলছি যে, ঘটনাটা তিনি যে স্কিপিং আউট অফ সাম প্যারাগ্রাফ, সেটা ১৯৬৮তে করেননি, এটা আমার মনে হয় আমাদের যিনি মহামান্য রাজ্যপাল অশীতি পর বর্ষীয়ান ওটা ভুল করে বলেছেন যে ১৯৬৮ সালে হয়েছে। এই প্রসিডিংস ১৯৬৮ সালে দেওয়া হয়নি, that was done by him in the year.

১৯৬৯, নট ইন ১৯৬৮। সুতরাং দোষ দেওয়া যায় না, ২১ বছর আগের ঘটনা;

কাজেই এই কথা তাঁর মনে নেই, সেজন্য এই কথা বলেছেন। এটা গেল থার্ড, এইবার ফোর্থে আসছি। সিক্সথ মার্চ, ১৯৬৯, এই দিন স্পিকার ছিলেন বিজয়কুমার ব্যানার্জি, ডেপুটি চেয়ারম্যান শ্রী উপেন্দ্রকিশোর বর্মন এবং ধর্মভীরা ছিলেন রাজ্যপাল। গভর্নর অ্যাডড্রেস আরম্ভ করলেন। and was interrupted by the then Chief Minister—Shri Ajoy Kumar Mukhopadhyay. He said, I beg to interrupt you most reluctantly because I have to protest for your skipping over some paragraphs which were recommended to you by the whole cabinet.

এখানে লেখা আছে ১৯৬৮-র মার্চ মাসে, বয়স হয়েছে, ওটা উনি মিস করেছেন, Now let us proceed further.

গভর্নর বললেন, I have already informed you that I will not be able to read them.

(Noise & interruptions)

অজয়বাবু বললেন, You may go on but I lodge my protest.

নয়েজ অ্যান্ড ইন্টারাপশন ইত্যাদি.. He was allowed to go on reading his address.

এবারে আমি আসছি আপনাদের কাছে। তার পরবর্তী ঘটনা দ্যাট ওয়াজ ইন ২১শে জানুয়ারি, ১৯৭০। গভর্নর শান্তি স্বরূপ ধাওয়ান। পঞ্চম ঘটনা, শ্রী নলিনাক্ষ স্যান্নাল বলে উঠলেন, There are some strangers in the House. We would request the Governor to first ascertain if there is any outsider except members of the Assembly. Governor said–I think this is a matter for the speaker.

(Pause)

গভর্নর বলেছিলেন, "I think it is the matter for the Speaker." Then he was allowed to read his address. Now come to the 6th instance. It is of 3rd May, 1971.

সেই সময় আমি স্পিকার ছিলাম, চিফ মিনিস্টার ছিলেন অজয়কুমার মুখার্জি, ডেপুটি চিফ মিনিস্টার ছিলেন শ্রী বিজয় সিং নাহার এবং গভর্নর ছিলেন শ্রী এ এল ডায়াস। গভর্নর তাঁর বক্তৃতা আরম্ভ করবার সঙ্গে সঙ্গে তখনকার অপোজিশন লিডার মাননীয় জ্যোতি বসু বলেছিলেন, Mr. Governor, Sir, as according to many of us you have acted in a most partisan manner during the president's rule and thereafter also after the elections, particularly on the question of the formation of the government and we think that at least for some time you have been responsible for bringing in military, the Central Reserve Police and soon from outside West Bengal against the interest of the people, we are unable to stay here whilst you make your speech, and there-

fore, in order to register our protest we shall walk out.

**Shri A. H. Besterwitch** : Sir, on behalf of the RSP, I beg to state that you have acted in a partisan way by allowing the ruling Congress—coalition to curtail very important privileges of the House particularly the budget deliverations and get the vote on Accounts passed in Parliament. It is therefore useless to hear your speech and as a protest my group staged a walkout.

সুবোধ ব্যানার্জি, অ্যানাদার এমিনেন্ট লিডার, তিনিও সেই সময় লম্বা বক্তৃতা করেছিলেন। After that all the members staged a walk-out.

সাতটা কেস, যেগুলো আমি নিজের চোখে দেখেছি, সেগুলো আপনার কাছে প্লেস করলাম। এই সাতটা কেসের যেটা লাস্ট কেস সেটা ১৯৭১ সালে ঘটেছিল। মিঃ ডায়াস ওয়াজ দি গভর্নর, আমি ছিলাম স্পিকার। সেই সময় শ্রী বিশ্বনাথ মুখার্জি, সি পি আই, তিনি উঠে দাঁড়িয়ে রাজ্যপালের বক্তৃতায় বাধা সৃষ্টি করেছিলেন। তিনি বলেছিলেন, 'আপনার ভাষণ দেবার আগে একটি জরুরি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।' তখন গভর্নর বলেছিলেন, May I request the Hon'ble member kindly resume his seat.

শ্রী বিশ্বনাথ মুখার্জি আবার তাঁকে বাধা দেবার চেষ্টা করেছিলেন এবং বলেছিলেন, 'আমরা এর প্রতিবাদে বেরিয়ে যাচ্ছি।' He staged a walkout. এখানে একের পর এক আপনার কাছে যে ঘটনাগুলো বিবৃত করলাম তার দুটির সময়ে আমি ছিলাম হাউসের স্পিকার।

[3-50—4-00 P.M.]

**Mr. Speaker** : Mr. Majumdar, you have cited many instances where the present members who are now in the Ruling party and who were then in the Opposition have made fagrant violation of the procedure of the Parliamentary practice and also have seriously or severely criticised the Governor or disgraced him or denegrated him in the House. You have referred to those instances. My only question is—do you want to argue that because they have done it in the past you are justified in doing it in the present? You need not cite more instances. We know the history.

**Shri Apurbalal Majumdar** : Sir, let me make my submission first. Sir, the House in his wisdom did not think it fit to take action against the members.

আমি শুধু আপনার দৃষ্টি আকর্ষণ করে এবং মেম্বারদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এতগুলো জানার পর হাউস-এর উপর কোনও গুরুত্ব দেননি। They thought it justified. The House in his wisdom thought it fit not to take any action

against the members.

এবারে আমি ভারতবর্ষের অন্যান্য স্টেট সম্পর্কে বলছি। আমার কাছে ১৯৫৭ সাল থেকে ১৯৮৫ সাল, এই ২৯ বছরের যতগুলো কেস হয়েছে, তারমধ্যে ৮টা কেস আছে। এর মধ্যে ১৯৮৮-৮৯ সালে দুটি ঘটনা ঘটেছে। আমি প্রথমে গুজরাটের ঘটনাটা জানাতে চাই। In the first instance I would like to refer the case of Madras Legislative Assembly.

তার বিরুদ্ধে কি মোশন নিয়ে আসা হয়েছিল? initially they brought a motion.

কিন্তু সেটাকে বয়কট করে মেম্বাররা বাইরে দাঁড়িয়েছিলেন, ভেতরে ঢোকেননি। তারজন্য মোশন আনা হয়েছিল। মিঃ স্পিকার অব দি হাউস বলে দিলেন No prima facie case of breach of privilege and no motion was taken for discussion. Now I like to refer the instances of Mysore Legislative Assembly. এখানে একটা ঘটনা ঘটেছিল। আর একটা ঘটনা যা ঘটেছিল সেটা অফিসের ব্যাপারে। অফিস আগে সেটা বিলি করে দিয়েছিল। কিন্তু মেম্বাররা কি করেছিলেন?

Interruption and walk out by members during Governor's Address—Committee recommended disapproval by the House of the conduct of members interrupting Governor's Address and subsequently walk out, but no further action was taken by the House, against the members.

Now the case of Orissa Legislative Assembly—Interruption and walk out by members during Governor's Address—Ad hoc committee laid down norms to avoid recurrence of such incidents. But no action was taken against the members.

Next Punjab Legislative Assembly—Inquiry into the conduct of certain members for creating rawdy scenes in order to prevent the Governor from delivering his address—But no action was taken. Now another instance. Removal of members from House under order of Governor during the Governor's Address—Committee reported that the Governor was within his powers to order removal of members who interrupted him during his address—Speaker agreed with the report of the committee and disallowed the question of Privilege.

Tamil Nadu Legislative Assembly—Interruption and walk out by some members at the time of the Governor's Address—Committee recommended that the House might express its strong disapproval of the conduct of the concerned members and later the House agreed with the recommendation of the Committee.

The House agreed and disapproved with such matter. There ends it.

Madhya Pradesh Legislative Assembly—1969 : Interruption and burning of newspapers and walk-out by certain members during Governor's Address. The matter was closed after the members expressed regret. The matter was dropped.

We also expressed regret.

Now Gujarat Legislative Assembly : Sir, I have copies with me about what happended in Gujarat Assembly in 1988. Here are instances of creating disturbances by members of the House during the Address of Hon'ble Governor. Last year members of the Opposition created disturbances by shouting slogans in the House. The Governor could not complete his Address in the persistent noisy scenes. He requested the House to take the Address as read. In 1989 also, members of the House including members of the ruling party created disturbances and the Governor could not complete his Address and again he requested the House to take the Address as read. No action was taken in 1988 or 1989 against those members.

These are the cases I place before the House—ten cases of different states—how it had been done. Now, let us come to the Lok Sabha.

**Mr. Speaker** : Mr. Apurbalal Majumdar, please bear with me for a moment. You will refer the cases of Lok Sabha where such offence took place and no punishment was granted. There are also cases of Prof. Hiren Mukherjee and other where they had been found guilty. They were about to be punished but through negotiations, it was compromised.

...(noise from the Congress Benches)....

Please, please. Mr. Majumdar, you see, the question is whether the offence has been committed or not. If an offence has been committed—whether another House has punished or not, whether earlier House of this State has punished or not is not relevant. The question is whether an offence has been committed by members or not. There is no use in trying to make out a case that all over the world this has happened and they were very kind-hearted and broad-hearted and you are very small-hearted. Let us argue on the permises whether an offence has been committed or not and whether the apologies sought for are sufficient.

Please go on.

**Shri Apurbalal Majumdar :** Now I come to Lok Sabha of 1963. Interruptions and walk-out by certain members during the President's Address in 1963. Three members supported that what they have done is correct and they were reprimanded. The conduct of others were disapproved. The member who told that what I have done is justified was reprimanded in the Committee. He was reprimanded because he asserted, yes, I have insulted intentionally and I have justified. Now 1968. Sir, I come to 1968. Here is the case of disorderly conduct by members at the time of President's Address to the both Houses of Parliament assembled together. The House reprimanded two members who did not say that we are sorry or regret, Maulana Ashque Sambeli justified his conduct of interruption and disorder.

[4-00—4-10 P.M.]

Disorderly conduct by members at the time of President's Address to both Houses of Parliament assembled together (1968)—House reprimanded two members as Maulana Ishaq Sambhali justified his conduct এইচ এন মুখার্জি একটি ঘটনায় তিনি দুঃখ প্রকাশ করেননি। তার বিরুদ্ধে রিপোর্ট করা হয়েছিল। Interruption and walk out by a member during President's Address (1971) Committee recommended that in view of the explanation of the members, action against him might be dropped আমি খালি কনক্লুশনটা পড়ে দিচ্ছি। কারণ আপনাদের তো শোনার ধৈর্য্য থাকে না। No, further action was taken by the House শোনবার চেষ্টা করেছি। আমি তো বহু বলবার চেষ্টা করেছি। I am bringing about the news. I draw your kind attention. Another very very important points to which I draw your attention Sir, I will place two reports আপনারা দেখুন, আমি দীনেন ভট্টাচার্য ও এইচ এন মুখার্জির The Committee called for opinion of the Ministry of the Law and Justice on the legal and constitutional aspect of the matter এই যে এখানে রিপোর্ট নিয়ে এসেছি দেখুন The Committee of the conduct of a member during President's Address (1971), Shir R. D. Bhandar (Chairman) Shri Dinen Bhattacharya, Shri B. R. Kavade, Shri N. R. Laskar স্যার, ওটাকে বলি The department of Legal Affairs and heard his views in the matter of Law and Justice who attended the sitting of the committee. এই ৪ জনকে নিয়ে সবে কমিটি গঠন করা হল। Shri R. D. Bhandare—Chairman, Shri H. N. Mukherjee, Shri N. K. P. Salve. The Committee also heard the views of Minister of Law and Justice. তিনি বলেছেন, There is no authority either of the Speaker or of the Chairman of the Rajya Sabha.....

**মিঃ স্পিকার :** তাইজন্য গভর্নরকে অপমান করতে হয়।

**Shri Apurbalal Majumdar :** কি অবস্থা হওয়া উচিৎ Let us get it

examined. It has been examined and it would be examined ১৯২১ আমি সেখান থেকে বলছি স্যার, আপনি .দেখুন সেন্ট্রাল লেজিসলেশন when Members of Parliament Legislature assemble together to listen to the Address of the Head of the State, the result is not a sitting of the House(s) No. 2. The proceedings the first President of the Central Legislative Assembly, (Sir Frederick Whyte) ruled as follows : —

The Governor General is going to Address তখন দেখা গেল যে, The result is not a joint sitting of the two Chambers nor is it a meeting either Chamber.

Now, we come to Rs. ———"The Ministry of Law———" Home Affairs——— "They came to the conclusion. It is left to him (Governor) to conduct the proceedings in an appropriate manner"........ The committee has recommended two things. Now, I draw your kind attention to the fact...... "consequently he is responsible for maintaining order and discipline during the period of the proceedings while his Address continues. It is open to the Governor functioning under Article 176 to expel any members of the legislative Assembly who disrupt the proceedings of the Assembly by behaving in a manner not consistent with the dignity." ——— In the Rajasthan High Court his action ——— "In the Rajasthan High Court the alleged breach of privilege against the Governor"——— There was motion against the Governor and that motion is reported in the AIR : 1967 ——— "In the Rajasthan High Court the alleged breach of privilege against the Governor is still pending with the Speaker and therefore we are not inclined to entertain the matter. (AIR 1967, Rajasthan, 123)"———

**Mr. Speaker :** Mr. Majumdar, when you are on the Rajasthan case, what happened to the case of the twelve members who had been suspended for the rest of the session for the same offence?

**Shri Apurbalal Majumdar :** Sir, I beg to say ................

**Mr. Speaker :** They had gone to the High Court. In that case the judgement is..............

**Shri Apurbalal Majumdar :** Sir, the Governor can do anything.

**Mr. Speaker :** The House should not be misled. The information must be complete. When you are referring to the Rajasthan case which has been reported in the AIR : 1967, Rajasthan, what happened in that case was — that the Governor came to address the House. A certain member obstructed the Governor by shouting and making disturbances.

The Governor ordered the Marshal to expel him from the House. Similarly, twelve members were expelled when there was a lot of commotion. The Governor could not deliver his speech. He left. When the House was reassembled, the next day, on a motion in the House those twelve members were suspended for the remainder of the session. They went to the High Court challenging their suspension and saying that we have filed a breach of privilege against the Governor for expelling us from the House. The High Court held that the suspension by the House was valid and as the matter of breach of privilege is pending in the House, we have nothing to do with it. You have not said the while thing.

(Noise)

(Voices : Point of order)

**Mr. Speaker :** I will hear you later on. Mr. Majumdar, you continue.

**Shri Apurbalal Majumdar :** ———"The matter has also been considered by the Conference of Presiding Officers of Legislative Bodies in India held from time to time. In June, 1954, speaking on the question of walkouts and interruptions by the Members during Governor's Address to a Legislature, the Chairman of the Conference (Mr. Speaker, G. V. Mavalankar) observed—There appears to be no constitutional remedy against such demonstrations or disorderly conduct, raising of points of order, etc. But we have to establish a convention. There, however, seems to be an opinion that some rule is necessary. In the first place, is there any meeting"——— "We will possibly be doing harm to democracy by having a rule providing for punishment."———

[4-10—4-20 P.M.]

মিঃ. অনন্ত স্বামী আয়েঙ্গার বলেছেন, পানিসমেন্ট দেওয়া ঠিক নয়।

In October, 1958, speaking on the point whether a House can take action against its members if they create rowdy scenes during the Governor's Address under Article 176 of the Constitution, the Chairman of the conference (Mr. Speaker Mr. Ananthasayanami Ayyangar) observed inter-alia as follows : 'He may ask the disturbing member to withdraw from the House and he should be able to get him removed from the House'. Next Sir, 'if any further action that mere expulsion is called for in the opinion of the Governor, he may ask that branch

of the Legislature to which the member belongs to take such further action as they may be advised.' Again Sir, in October, 1966, the Chairman of the Conference (Mr. Speaker Hukum Singh) observed inter alia as follows : 'It is not a meeting of the Legislature. It is not a meeting of any one House.' Therefore, the question as to who will maintain order during the Governor's Address still remain undecided though it has to be regulated by the Governor himself because he has called the members.

**Mr. Speaker :** Without the recommendation of the Presiding Officers' Conference, it is not a precedent.

**Shri Apurbalal Majumdar :** Sir, in July, 1970, the Chairman of the Conference (Mr. Speaker G. S Dhillon) observed that — in the meeting of the legislators, though by courtesy the Speaker and the Chairman sit side by side, it is essentially the Governor who keeps control of the House. In this connection, the Committee have perused the opinion of the Ministry of law, dated the 23rd July, 1971, on the following two questions referred to that Ministry at the instance of the Committee :

(i) who presides at the meeting ?

(ii) what are the Constitutional lacuna for the conduct of business at this meeting, if any.

The Ministry of Law in their opinion stated inter alia as follows :

'Since there is no other Presiding Officer, it can be said that the President is in charge of the proceedings until the Address is completed. It can be said that it is open to the President to take all steps necessary to ensure that his Address is not interrupted.' Similarly, it could be the business of the Governor in that case. According to the Secretary of the Law Department—'The Constitution contains no specific provision as to the person who is to preside. It has been held that the absence of an express provision for the purpose would appear to be the only lacuna in this behalf which can be cured by duly amending the Constitution for the purpose if the circumstances warant the adoption of such a course.' Now there are these two points : First — what are the disciplinary powers or authority of the President under the law to enforce order, dignity and decorum and next as to — what are the legal or Constitutional provisions under which the President derives such powers or is otherwise competent to exercise such disciplinary or penal powers? Now, if there is no specific legal or Constitutional provision

vesting the President with the aforesaid powers what amendment of the law or Constitution would be necessary to vest the president with such powers? A sub-committee consisting of four members was to consider the question whether any amendment of the Constitution would be necessary to provide for the maintenance of order, dignity and decorum the occasion of the President's Address to Members of parliament. I think Sir, I have raised a Constitutional point and a legal point. I think a Sub-Committee also considered a question as to whether the Speaker of Lok Sabha might preside. But it was not accepted.

**Mr. Speaker** :Mr. Majumdar, you cannot have an unlimited time. I have given you maximum time. So, please finish your speech within 2 minutes.

**Shri Apurbalal Majumder :** Sir, now I conclude. The Committee recommended that a new Article 87A may be inserted in the Constitution; that the President shall preside on the occasion, and similarly the Governor should preside on the occasion of his Address; an amendment should also be made to Article 118—to provide that the President with the power as he—may make rules as to the procedure for maintenance of order; similar constitutional provisions may be made in respect of the Governor's Address to a State Legislature under Article 176 of the Constitution, and to make rules in consultation with Mr. Speaker and/or Mr. Chairman. So these are the main features, and the lacuna of the Constitution may be removed. From all the cases of the different States—Legislative Assemblies, and in our Assembly upto this day—except in 1989—we have found that the Hon'ble Members, in their wisdom, thought and chose not to take any action, because of the above Constitutional position/lacuna as was existing was there. So the Parliament set up a Committee and a Sub-Committee with the experts and they have come to a conclusion that the Constitution should be suitably amended, and that the Article should be inserted/amended, so that the Governor who presides would have the power to take the action and to enforce the same. This is a legal point as well as a Constitutional points to which I draw your kind attention. So considering those aspects and the expert parliamentarians, conventions, wisdom, we should also act accordingly. I have referred today too many cases including that one of Gujarat. They displayed that wisdom. So far as the constitutional provisions are concerned, according to the Legal expert, some lecuna are prevailing there. Even then I must with all humility express my deep sorrow for the incident for which the resolution that has been taken up today. I unconditionally express my sorrow and regret for the occurrences on behalf of the entire members and myself,

because I understand the Constitutional and legal points, and Parliamentary democracy must prevail. The Chair is omnipotent, and the Chair can pass on any ruling to which I will bow down. So unconditionally I express my sorrow and regret on behalf of my members, because the Speaker is above all. He can pass any ruling according to his assessment and wisdom which is to be honoured. My wholehearted unconditional sorrow and regret for the things that have been done on 27th February last. But it is nowhere in the history of the House that Opposition Members have been assaulted by the ruling party. Congress have never been associated with that when they were in power. But here, may I with all humility express my deep regret for what I have done earlier when I was a member in the Opposition. But I hope that you will consider the constitutional and legal position. Shri Nirmal Babu is there. Our Chief Minister is not here now. Let them say what they want to say, in view of my above respectful submission, and the last word is with you, Mr. Speaker, Sir. I thank you Mr. Speaker for the time you have kindly allowed me to speak in the matter.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি বলছি যে যে ঘটনা ২৭ তারিখে ঘটেছে, আজ পর্যন্ত তার জের চলছে। আমরা দুঃখিত নয়, একথা আমরা কখনও বলিনি। ২৭ তারিখে যে ঘটনা ঘটেছে, তার জন্য আপনি কি ধরনের এক্সপ্রেসন চান, সেটা বোঝা যাচ্ছে না। আপনার যে অধিকার, সেই অধিকার থেকে আপনি সরে যাচ্ছেন। অফিস অব দি স্পিকার এন এস গ্যালটপেজ-৯২ বিধান অনুযায়ী বিচার চাইছেন। ক্যাটাগরিক্যালি এই প্রশ্ন উঠেছে।

[4-20—4-30 P.M.]

উনি সাজা দিতে পারেন, আবার ক্ষমাও করতে পারেন। দেয়ার ফোর আমি মনে করি টু মোশনস—আপনি যদি আবার ক্ষমা চাইতে বলেন হাউসের ঐতিহ্য, কৃষ্টি রক্ষা করবার জন্য, ওদের জন্য নয়, তাহলে আমি আবার আপনার কাছে ক্ষমা চাইতে পারি। আপনি টার্মস চান, আনকন্ডিসনাল সাচ অ্যান্ড সাচ ইত্যাদি বলতে পারেন। আমরা তাও বলতে রাজি আছি। কিন্তু আপনি জোর করে বলিয়ে নিচ্ছেন, আপনি অনধিকার চর্চা করছেন। দুটো মোশনই আউটরাইট ইললিগ্যাল। They have no justification which has been mentioned categorically by our Hon'ble Member. Shri Saugata Roy and Shri Apurbalal Majumdar. আমরা মনে করি দুটো মোশনই ইললিগ্যাল। আপনি রেকর্ড চাইতে পারেন।

**Mr. Speaker :** We will consider it. Now take your seat.

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পিকার স্যার, আমি এই ইস্যুর উপর অপূর্ববাবুর বক্তৃতা শুনছিলাম। যেভাবে ঐ বেঞ্চ থেকে হাততালি পড়ছিল তাতে আমার মনে হচ্ছিল যে, এই ব্যাপারে উনিই বোধ হয় বেস্ট স্পিকার। মিঃ স্পিকার ও স্যার, আপনিও একটি প্রফেসনের

সঙ্গে যুক্ত আছেন, সত্যবাপুলিও যুক্ত আছেন, অপূর্ববাবুও যুক্ত আছেন। আপনারা সকলেই লইয়ারস। এর একটা এথিক্স থাকে। সে-টা হচ্ছে এই, বাদির কিছু বক্তব্য শুনে নিয়ে আসামির বক্তব্যকে মিলিয়ে নিতে পারেন না। এটা এথিক্সের বক্তব্য। অপূর্ববাবু যখন এই হাউসের অপোজিসন মেম্বার ছিলেন সেই সময় যা যা জেনেছেন, করেছেন আজকে সেটা উনি উল্লেখ করেননি। জ্যোতিবাবু, নির্মলবাবু, হেমন্তবাবুর নাম উল্লেখ করেছেন। ঐ কাজের সঙ্গে উনি যদি নিজেকেও উল্লেখ করতেন তাহলে আমি ওঁর সততায় বিশ্বাস করতে পারতাম। দু নং হচ্ছে অপূর্ববাবু আজকে যে ভূমিকা গ্রহণ করেছেন, এটা কিন্তু অপূর্ববাবুর ভূমিকা নয়। অতীতে এই ভূমিকা অনেকেই গ্রহণ করেছেন, বিভীষণের ভূমিকা, মীরজাফরের ভূমিকা গ্রহণ করেছেন। কাজেই অপূর্ববাবুর বক্তৃতা ডাস্ট বিন হয়ে থাকুক, বিভীষণ, মীরজাফরের বক্তৃতা হয়ে থাকুক। এছাড়া আর কিছু নয়।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পয়েন্ট অব অর্ডারে উঠিনি, পয়েন্ট অব ইনফর্মেসনে উঠেছি দুটি তথ্যে। কারণ, সমস্ত সভার বিবেচনার জন্য প্রস্তাব আছে, সভা বিবেচনা করবেন। উনি যা বললেন তার উপর তথ্য রাখা দরকার। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার তাঁর বক্তব্যের মধ্যে আমার নাম উলেখ করেছেন। ১৯৬৫-৬৬-৬৭-৬৮-৬৯ সালের ঘটনা এখানে উল্লেখ করেছেন। আমি সবটাতেই অংশ নিয়েছি ঠিক। আমাদের সঙ্গে অপূর্ববাবুও সেদিন ছিলেন এবং একবার তদানীন্তন বিরোধী দলের সকলের পক্ষে বক্তব্য রেখে আমরা সবাই ওয়াক আউট করেছি। তার সঙ্গে ২৭ তারিখের ঘটনার কোনও তুলনা হয় না। অপূর্ববাবু এক ঘটনার উপর বক্তৃতা পদ্মজা নাইডু, ধর্মবীর, ধাওয়ান—এদের কারও গায়েই কেউ হাত দেয়নি। কিন্তু ২৭ তারিখে মাননীয় রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসানের গায়ে হাত পড়েছে। তিনি তো আমাদের ১৯৬৫ থেকে ১৯৬৯ সালের মধ্যে কারও গায়ে হাত দেবার কথা একবারও বললেন না। সুতরাং এইখানেই তথ্যের একটু গোলমাল হচ্ছে। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার বলবার চেষ্টা করেছেন—নিয়মকানুন-এর বই, সংবিধান, আইন-কানুনের নজির যাই থাক ওয়াক আউট ইত্যাদি তখনও হয়েছে, অ্যাকশন নেওয়া হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বিবেচনা করতে বলি যে, এই বামফ্রন্ট সরকারের ১২ বছরে বিধানসভায় কোনও রাজ্যপালের ভাষণের সময় ওরা একেবারে পুতুলের মতো চুপ করে বসে ছিলেন? প্রত্যেকবারেই কিছু না কিছু পড়েছেন, চিৎকার চেঁচামেচি করেছেন, ওয়াক আউট করেছেন, কাগজপত্র ছুঁড়ে ছুঁড়ে ফেলে দিয়ে গেছেন।

আমাদের পক্ষ থেকে কি কোনবার শাস্তির প্রস্তাব আনা হয়েছে? স্যার, সভা পরিচালনার নিয়ম-কানুন আছে আমরা জানি, কিন্তু সব সময় স্যার, সেগুলি অ্যালাও করেন। আইন-কানুন অমান্য করলেও কিছুটা চোখ বুজে থাকতে হয়—এটাই চলছে। কিন্তু তার মানে এই নয় যে আইন-কানুন সব উঠে গিয়েছে। যদি দরকার হয় ব্যবহার করতে হয়, যদি চরম অবস্থায় যায় ব্যবহার করতে হয়। ১২ বছর ধরে বার বার ওঁরা গোলমাল করেছেন উনি নিগৃহীত হলেন এবং পরে অসুস্থ হলেন তখন এইসব এসেছে। কাজেই আমি বলব, এইসব তথ্যের কথা বিবেচনা করে সিদ্ধান্ত করতে হবে।

**Mr. Speaker :** The letters of complaint of Shri Sachin Sen and Shri Sumanta Kumar Hira has been discussed at length over several

days and several hours. The concerned persons have been heard at length. To-day, Hon'ble Member, Shri Apurbalal Majumdar, who had been the Ex-Deputy Speaker and Ex-Speaker of this House has delivered his speech for about an hour. The case tried to be made out by the members against whom complaint was made is that, of course what I have been able to understand, they were trying to draw the attention of the Governor to the non-inclusion of the name of Mr. Gurung a sitting C. P. M. Member of Rajya Sabha, who had been murdered at Darjeeling sometime ago. I have gone through the Governor's Address from the period from 1971 to 1977 and I have been consistently that in all the Governor's Address in the obituary part, the names of only those persons who had been the members of this House or of the Upper House or the sitting members of this House had been included. But no name had been included who were not the members of this House, or of the Upper House. In the Governor's Address, in the obituary part, the reference of only those persons have been made who had been the members of this House or the Upper House or the sitting members of this House. On some rare occasions, I have found that some names have been included like Jawaharlal Nehru, Ballav Bhai Patal etc. and after 1977 the name of Smt. Indira Gandhi was included. But they were of national importance. As such, their names have found a place in the obituary part of the Governor's Address. So on the point of non-inclusion of Gurung's name in the obituary part of the Governor's Address, they were agitating which I think is not justified. That argument is not tenable because they know it. Shri Abdus Sattar, Shri Subrata Mukherjee, Shri Mrityunjoy Banerjee were the Ministers and Shri Apurbalal Majumdar was the Speaker then. They drafted the Governor's Address and then the Governor read it in the House. And till to-day the same convention is being followed by the present Government. Some Members of the Opposition Party wanted to state that they wanted to raise the Bengal Lamp scandal, The Calcutta Tramsways scandal and various other scandals that have been allegedly going on during the rule of the Left Front Government, the law and order situation, the cyclone-tragedy and innumerable other things. The concerned members and the members of the Opposition Congress(I) Party are forgetting that the Governor's Address is a signal and that after the Address is over the debate starts.

[4-30—4-40 P.M.]

You had four days time to agitate on your demands, on your grievances in course of the debate on the Governor's Address in the

House. Then you had the budget address, demand--wise, grant-wise—the Home Ministry Demand, the Commerce and Industry Demand and various other demands where all the issues can be debated threadbare. You had been doing that in the past. You could have debated threadbare. Then there are 185 Motions. In the past also, scandals, viz. Alipore Treasury scandal had been discussed in the House. Sufficient time had been given to the Opposition. It cannot be said that time was not given. So they had time to disccuss in course of the debates, they could put forward their views. They could have discussed on scandals, on nepotism, on corruptions, whatever they might have to say. This cannot justify their impatience to bring it to the attention of the Governor and their behaviour they behaved on 27th February, 1989. In their explanation they have tried to justify their arguments. They have tried to advance arguments in support of what they have done. Mr. Apurbalal Majumdar has gone at great length to refer to different State Assemblies, the Parliamentary Committees, the Presiding Officers' Conference only to make out a point that the offences they have committed should be condoned. Or, if any offence has been committed it is the Governor who should take action, the House should take action on the recommendation of the Governor. The House is not empowered to take any action by itself. Now this is a matter i.e. tendering of an unqualified apology—I am sorry to say—on which I have to comment, because the circumstances that were there on 27th February, call for an unqualified apology outright and without any justification. Justification has been attempted to be drawn to earlier incidents during the time of Dharam Vir. Attention has been drawn and submission has been made. In this House itself, Shri Subrata Mukherjee argued, Mr. Apurbalal Majumdar has argued at length and Shri Abdus Sattar has argued that Governors had been denigrated, humiliated, abused when they were in the Ruling Party. All these things have been said. That is also a very poor way to substantiate a case because since somebody had committed some mistakes then I am also entitled to commit mistakes and those mistakes should be condoned. One thing—we, as members of this House, has to keep in mind, that we represent the people of the State. We represent the toiling, working farmers, industrial workers, the unemployed youth, the women, the children, old men, the traders. Is it their will that the Governor should be insulted in the House? The Congress members also represent so many constituencies. Do the people of their constituencies want that the Governor should be denigrated, that the Governor should be physically assaulted, that he should be restrained from delivering his Address? I do not think people would like that. It is the duty of the House to respect the wishes and the will of the people of the State.

by Shri Deba Prasad Sarkar, Shri Subrata Mukherjee, and Shri A. K. M. Hasan Uzzaman on this Demand are in order.

Shri Deba Prasad Sarkar, Shri Subrata Mukherjee, Shri A.K.M. Hassan-Uzzaman.

Now, I Call upon Shri Rajesh Khaitan to speak.

**Shri Rajesh Khaitan :** Honourable Speaker Sir, the discussion on Demand No. 69 has started. I want to raise some relevant points on this demand. We are happy to hear his version. What is the purpose on this demand bring by the power Minister Shri Prabir Sengupta? Why he has come to power, demanding as an authority of the association to placed Demand from his Ministry.

Sir, I beg to move that the amount of this Demand be reduced by Rs. 100/-.

[4-40—4-50 P.M.]

What has he done? It warrants what such a Demand should not at all be considered. There is a total chaos in the State insofaras the power sector is concerned. The question of performance, according to me, does not arise here because bad or good performance arises where there is performance. In the power sector, there has been a total failure and there is no performance whatsoever. Therefore, I say that only a person without a face can raise a Demand for Grants for a power sector in West Bengal. Sir, I would like to draw your attention to the Budget Speech of the Minister-in-charge of Finance, Dr. Ashim Kumar Dasgupta, for the year 1988-89. At page 12 of his Budget Speech, section 3.1, he has said that the total plan outlay for the state for the year 1988-89 was Rs. 950.89 crores, out of which, 22.05% was allotted to power. That means almost 190 and above were allotted to the power in the year 1988-89, just a year back. Where has he sent that money gone? The existing plants are not running. Who is responsible? There is a total, complete drainage of funds. (Displaying some papers)—look at. I rely upon the documents and papers to justify what I say. Sir, I would like to refer to a reply given in the Lok Sabha on the 14th March, 1989. In reply to one unstarred question by a member belong to the treasury benches, the Minister replied that there has been a dismal non-performance of the existing power plants in West Bengal. In this connection, I would like to mention here the All India Plant Load Factor of the Thermal Power Plants which is 54.4%. In West Bengal, the total plant load factor of the units run by the West Bengal

State Electricity Board is 35.5% and that of the DPL is 21.5% while the plant load factor of the Calcutta Electric Supply Corporation was 52.6%. You look at the performance of the Thermal Power Plant Load Factor of the CESC and the WBSEB.

D.P.L. which is now under the Power Minister is not giving its full share to the electricity comsumers. What reply he will give in this House or to the people of West Bengal? What is the reason of these discrepancies? As he cannot run the Plant, he should step down. He should give opportunity to another person to run this plant efficiently. School boys, children, college students, factory workers and farmers are suffering for want of power. All on a suden lights go off and even in the hospitals during emergency cases, light goes off. We have seen it in the High Court, and once in a year even in this Assembly also. So, it demonstrates incompetence, it demonstrates total non-performance of the Power Department of this Left Front Government headed by the Power Minister, Hon'ble Shri Prabir Sen Gupta. In the light of this background of non-performance, they shed tears for Gram Bangla, for the villagers and for the rural Bengal. What is the situation of the electrification of the rural Bengal?

Mr. Deputy Speaker, Sir, now I am referring to a reply of an unstarred question—No. 427of the Lok Sabha on the 14th March, 1989—where it is said that 'Against the number of villeges remaining to be electrified as on 31st December, 1988, West Bengal's share was 14086.' So, villages had not been electrified as per target. This is the performance of the rural electrification.

Now, Sir, perhaps the Hon'ble Power Minister does not know that there is a scheme of the Central Government for renovation and modernisation of the thermal power plants. In this connection I may mention here that before renovation of Badarpur Thermal Power Plant the P.L.F. was 45.7%. But after renovation of the same, the P.L.F. was 62.4%. Now I am referring to a report in page 57 of 1988-89 which has been published by the Ministry of Energy, Government of India, New Delhi where it shows that—if efforts could have been made for renovation and modernisation of the existing thermal power plants, generating capacity would have been increased as it has increased in regard to other plants in other parts of India.

[4-50—5-00 P.M.]

Therefore, what is the situation? What is the situation in existing plants? Plant load factor—down, inefficiency in comparison to the other

thermal plants; rural electrification scheme—below the target, and no plan for modernisation and rehabilitation of the thermal plants. And then what about the Kolaghat second phase? The State Government was to contribute sixty crores of rupees, and they will not contribute that. And if they contribute it, delay will occur. I have heard, subject to correction, if any of my information, that it has not yet contributed that and, therefore, the second phase of work is being delayed. This is the background, and in this background comes the hulla baloo of Bakreswar. Mr. Deputy Speaker, Sir, I am remainded of the call given by Netaji Subhas Chandra Bose. He told the nation 'Give me blood, I promise you freedom.' He made what he said. Today the Hon'ble Chief Minister gives the call to the people of West Bengal and says—Give me blood for Bakreswar. He does not say—I promise you Bakreswar. Because he cannot promise, he cannot promise to the people of West Bengal. Even if they give blood and donate money, these incompetent people who are looking after the power sector, will not be able to deliver Bakreswar. From past experience, from the papers and documents of the Central Government as well as of the State Government, it seems so. And whose money it is in any way, if I may ask that? Sir, I refer to the speech of the Finance Minister in the Budget Session of 1989-90 delivered in this House by Dr. Ashim Kumar Dasgupta. Section 3.3 says—'It may be noted that allocation for the power sector in the total outlay includes full provision of Rs. 91 crores for the Bakreswar Thermal Power Project required for the year 1989-90, as has already been mentioned earlier. And what we find from section 3.2 of his speech? Power allocation 34.02%—an increase of almost 12% of the total plan outlay of the State Government for the State. Does this increase justify? Can these incompetent people bring about Bakreswar for the State? The reply is one and only one—and that is 'No.' You cannot do it. This Left Front has lost the will to govern. It cannot govern, it can only rule, by showing red eyes, by having police to fire bullets at those who raise the voice—the poor farmers—if they ask for power for water. There is no electricity, and you come to this House demanding for grants? You can only be proud of one Youth Bhawan in Salt Lake, and say—it is one of the best Youth Bhawans in Calcutta, in West Bengal, in comparison to other States. But are you proud as people of this State? Are you accountable and responsible for the allotted money and its wastage? Here blood has become cheaper than water. Blood is being collected in the name of Bakreswar and is being drained away.

We have to ask ourselves this question that are we fair to the

people? What is our objective? Sir, to-day, in the morning, I came across a news item in an English News Paper—'Amrita Bazar Patrika' having the headline—'C.M. wants reshuffle of the State Electricity Board.' What it says? I am quoting.

**Mr. Deputy Speaker :** Mr. Khaitan, you cannot read the newspaper.

**Shri Rajesh Khaitan :** O. K. Sir. Sir, when I read this news item I was ashamed to think why are they blaming the people of S. E. B. and the bureaucrats. If they are not performing their duties why did not the Hon'ble Minister take action against them. Why the Chief Minister did not take action against the Power Minister who was incompetent and who was not able to perform his duties. Today, the blame is settled on the shoulder of the bureaucrats and the officers. I say that the Hon'ble Minister for complete failure and non--performance in the power sector, should resign. Sir, this is the sorry state of affairs in the power sector. When we move on the road, we find the trams are stopping, we find the trains are stopping, we find the factories are remaining idle, we find the students are on the roads. Now, 'Ramjan' is going on. In my constituency and in the constituency of my colleagu, Shri Sudip Bandyopadhyay, in the Bowbazar area, water is not available because there is no power. If this is the situation of the city of Calcutta, the better not to talk about the rural Bengal. Sir, there are my main points which I wanted to highlight. I say Bakreshwar is nothing but a political slogan. As a person of this state I want Bakreshwar no doubt. Why not? It whould be. The question is that if we are so much worried about the people of West Bengal then why did we not allow Central Government to do it. You often ask them to do something for West Bengal. But when they wanted to do it, you told them that you would set it. You have asked them to give you the necessary money. They said that they would give you the money but before that you would have to show your earlier performance because it is a question of national wealth. They said that they would not allow the drainage and wastage of national wealth. But, Sir, this Government is concerned about the national wealth. It taxes the people, collects money and set aside Rs. 91 crores in this financial year, i.e. 1989-90, for Bakreshwar. And in the roads of Bengal, the comrades are harassing the people and collecting money for Bakreswar. It is a double taxation on the people of West Bengal, with no guarantee, with no promise, with no surity that Bakreshwar Thermal Plant will ever see the light of the day because the second phase of Kolaghat has not yet been completed. The existing

thermal plants cannot run because of the total inefficiency and incompetency of this Government. And in this background they are talking of Bakreshwar. I say, even now there is the time to allow the Central Government to set up Bakreshwar because you cannot do it. Let them do it for the people of West Bengal. In that case you do not have to go to the people of West Bengal and ask—'Give us money, give us blood', so that they may use it like water and waste it. I know, Sir, that whatever I have said has fallen on the deaf ears. I do not know whether the Hon'ble Power Minister, Shri Prabir Sen Gupta would accept the dismal and total non-performance in the power sector. I see no hope that the power sector would improve. I see no hope until and unless all efforts are made from the down level to the approached highest level to set the things aright. Sir, we are talking about the dismal power situation since the last decade. The Left Front Government is here in this State for almost 12 years. The performance in the power sector has been deteriorating year after year. You cannot divert the minds of the people from your non-performance, inefficiency and from total wastage of national wealth by arising slogans against the Central Government. The day will come when you will be answerable for this, accountable for this. When the truth will prevail, the naket truth will come out before the people of West Bengal, that you are misleading the people of West Bengal on the Bakreshwar issue. Sir, there is no promise, there is no question of fulfilment of aspirations of the people of West Bengal by this Government in the power sector. Let it not mislead the people of our state. If you cannot improve the power sector, if the S.E.B. cannot do it, I say, give it to the Calcutta Electric Supply Corporation. Sir, you will find 30 per cent difference in the Plant Load Factor between these two organisations. At least they can do it. The Central Government is not involved in it. If you do not want to give it to them, give it to the Central Government. After all for whose benefit we are talking? We are all talking for the benefit of the people of West Bengal. Sir, unless all these are done, I am sorry, I cannot support this demand. Thank you, Sir.

[5-00—5-10 P.M.]

**শ্রী বিদ্যুৎকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৮৯-৯০ সালের ৭৯তম দাবির অনুমোদনের জন্য পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন করে আমি সেই সম্পর্কে কিছু বক্তব্য রাখবার চেষ্টা করছি।

আজকে এই ব্যয়-বরাদ্দের যে দাবি সেটাকে বিচার করতে গেলে তার যে যৌতিকতা

আমাদের কেন্দ্রীয় সরকারের নীতি এবং বর্তমান দেশের যে পরিস্থিতি সেটা আমাদের বিবেচনা করা দরকার। প্রেক্ষাপট হিসেবে আমার পূর্ববর্তী বক্তা মাননীয় বিরোধী দলের সদস্য রাজেশ খৈতান নানা তথ্য দিয়ে দেখানোর চেষ্টা করলেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আসার পর থেকে এই বিদ্যুৎ দপ্তরের কোনও কাজ হয়নি, কমপ্লিট ফেলিওর ক্যাওয়াস তার ফলে এই বিদ্যুতের লোডশেডিং ইত্যাদি। কিন্তু আমি বলতে চাই যে আমাদের কেন্দ্রীয় সরকার তারা কোনও বিদ্যুৎ নীতি তৈরি করতে পেরেছেন কি; তাদের এই স্বদিচ্ছা আছে কি? আমাদের দেশের সমৃদ্ধি বা সারা ভারতবর্ষের সমৃদ্ধি এবং দেশের মানুষের যে জীবন জীবিকা তাকে সুনিশ্চিত করার জন্য ক্ষেতে-খামারে, কল-কারখানায় আজকের দিনে আমরা কি দেখতে পাচ্ছি আমাদের রাজ্যগুলির যে সাংবিধানিক এবং আর্থিক সীমাবদ্ধতা সেটাকে কাটানোর জন্য আমাদের কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে কিভাবে উৎসাহিত করছে এবং সেইগুলি করার জন্য কোনও রকম কিছু দেখতে পাচ্ছি না। যা দেখতে পাচ্ছি এখন পর্যন্ত যা কিছুটা ক্ষমতা আছে, সেটাকে সঙ্কুচিত করা বা কেড়ে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। তাই আজকে শুধু পশ্চিমবাংলার মানুষ নয় সারা ভারতবর্ষের মানুষ কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাসের দাবি তুলেছে। আমরা এখন দেখতে পাচ্ছি রাজ্যের প্রতি কেন্দ্রের একটা অসম বৈষম্যর মনোভাব। এই প্রেক্ষাপট মনে রাখতে পারলে আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে কি কাজ করেছেন সেটা হিসাব নিকাশ করলে বোঝা যাবে। মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় একটা হিসাব দিলেন যেটার ব্যাপারে আমি পরে আসছি গ্রামীণ বিদ্যুৎ কতকগুলি মৌজায় করেছে। আমাদের বামফ্রন্ট সরকার বিদ্যুৎ বিভাগকে যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। ১৯৭৭ সালে জুন মাসে ক্ষমতা গ্রহণ করার পর প্রথম বছর বিদ্যুৎ. খাতে ৬৬৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। তার আগের ৩০ বছরের কংগ্রেসি শাসনে বিদ্যুৎ খাতে মোট বরাদ্দের দেড় গুণ হচ্ছে এই বরাদ্দ। তারা কি কাজ করেছিলেন, তাদের সেই উত্তরাধিকার সূত্রে চাপিয়ে দেওয়া হয়েছিল, তাকে কাটানোর জন্য এদের এই প্রচেষ্টা তাদের চোখে পড়ল না। এবং বলব ৮৮-৮৯ সালের জন্য এই বিভাগের যেখানে ৬৩ কোটি ৪৩ লক্ষ ১৫ হাজার টাকা বরাদ্দ ছিল, এই যে প্রস্তাবিত যে বরাদ্দ সেটা বেড়ে হল ২০৩ কোটি ৬১ লক্ষ ৬ হাজার টাকা। কাজেই বিদ্যুৎ বিভাগের যে গুরুত্ব এই বামফ্রন্ট সরকার দিয়েছে, সেই গুরুত্ব দিয়ে গ্রামেগঞ্জে, কলে-কারখানায় সর্বত্র বিদ্যুৎকে পৌছে দেবার চেষ্টা করেছেন এটা দেখলে সেটা বোঝা যায়।

[5-10—5-20 P.M.]

বিদ্যুৎ উৎপাদনের কথা বললেন, আমি একটা তথ্য দিচ্ছি। ডি ভি সি, এন টি পি সি, ডি পি এল, এন এইচ সি বাদে রাজ্যে অন্যান্য যেসব বিদ্যুৎ উৎপাদনের সূত্র রয়েছে সেখান থেকে হিসাব দিচ্ছি—১৯৮৪-৮৫ সালে ৬ হাজার ৭৭৫০ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়েছে, ১৯৮৫-৮৬ সালে হয়েছে ৭ হাজার ৮৮৩ মিলিয়ন ইউনিট, ১৯৮৬-৮৭ সালে হয়েছে ৮ হাজার ৬৩৭ মিলিয়ন ইউনিট, ১৯৮৭-৮৮ সালে হয়েছে ৮ হাজার ৮৯৩ মিলিয়ন ইউনিট এবং ১৯৮৮-৯০ সালের শেষে ডিসেম্বর পর্যন্ত হয়েছে ৬ হাজার ৩৬৫ মিলিয়ন ইউনিট। এখানে সাঁওতালডি সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে এই বছরে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে নানা ব্যাঘাত সৃষ্টি হয়েছে, সাঁওতালদি তাপ বিদ্যুৎ কেন্দ্রে দুটি বড় দুর্ঘটনা ঘটে যায়। ডি পি এল-এ ১০ মেগাওয়াট শক্তি সম্পন্ন ইউনিটে টি জি স্টাটারের

ক্রটির জন্য আর্থ ফল্ট হয়। এই টি জি স্টাটার সেট কে সাপ্লাই করেছেন, না, কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা ভেল। এই টি জি স্টাটার সেট যখন থেকে সাপ্লাই হয়েছে তখন থেকে এই ক্রটি থেকে গেছে ডিজাইনে গলদ থাকার জন্য। কেন্দ্রীয় বিদ্যুৎ কর্পোরেশন বিনা খরচে এই ক্রটি সংশোধন করবার জন্য নির্দেশ দেয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত হয়নি। তাহলে বুঝতে হবে কেন এই অবস্থা। উনি বললেন কোলাঘাট এর প্রথম পর্যায়ের কাজ হল, দ্বিতীয় পর্যায় কোথায় গেল? দ্বিতীয় পর্যায়ের কাজ আমরা কেন করছি না, না, কয়েক বছর ধরে শুনছি এ ভি এল কয়লা সাপ্লাই করবে, কিন্তু সেই এ ভি এল কারখানা বন্ধ রেখে দেওয়া হল। স্বাভাবিকভাবে দ্বিতীয় পর্যায়ের কাজ কেমনভাবে হবে? এগুলি বুঝতে হবে। আপনারা জানেন যে রাম্মামে জল বিদ্যুৎ প্রকল্পের কাজ চলছিল, পার্বত্য এলাকায় গত ২ বছর ধরে যে অশান্তি চলছে তার ফলে সেই কাজ এগোয়নি। কাজেই এই বাস্তব অবস্থাগুলি ভুলে গেলে চলবে না। উনি পি এল এফের কথা বলছিলেন। পি এল এফের যেসব তথ্য দিলেন সেগুলি কতখানি সঠিক আমি জানি না, কিন্তু আমাদের কাছে যে তথ্য আছে সেটা হল গত এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত, আমি ওঁদের কংগ্রেস শাসিত কয়েকটি রাজ্যের কথা বলছি, সেখানে পি এল এপ কেমন দেখুন। বিহারে ৩৬.২ পারসেন্ট, ওড়িষ্যায় ৩০.২ পারসেন্ট, ডি ভি সি'র ৩৯.৫ পারসেন্ট, আর আমাদের পশ্চিমবঙ্গে আমরা যদি শুধু ব্যান্ডেল এবং কোলাঘাট ধরি তাহলে ৫১.৯৮ পারসেন্ট। এর সঙ্গে সাঁওতালডি যেখানে ক্রটি-বিচ্যুতি রয়েছে দুর্ঘটনা ঘটেছে তবুও যদি সেটাকে যোগ করি তাহলে দাঁড়াচ্ছে ৪০ পারসেন্ট। এখানে বুঝতে হবে অন্য রাজ্যে যেখানে জল বিদ্যুৎ-এর পরিমাণ অনেক বেশি যেটা আমাদের পশ্চিমবঙ্গে অনেক কম, তাদের সেখানে তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলির খুব বেশি যখন চাহিদা তখন জল বিদ্যুৎ থেকে সেই চাহিদা পূরণ করে, আমাদের এখানে তাপ বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন একটা নির্দিষ্ট সীমায় রেখে পি এল এফ বজায় রাখতে হয়। এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্পোরেশনের অধীনস্থ ই আর ই বি এই পি এল এফ সম্পর্কে কি বলেছেন, তাঁদের সদস্য কারা—পূর্বাঞ্চলের সমস্ত বিদ্যুৎ পর্ষদ-এর সদস্য, ডি ভি সি ই আর ই বি'র সদস্য, এন টি পি সি, এন এইচ পি সি--এর সদস্য, সি ই এস সি, ডি পি এল এদের প্রতিনিধিরাও এই ই আর ই বি-তে রয়েছেন।

তাঁরা মনে করছেন পূর্বাঞ্চলের তাপ বিদ্যুতের পক্ষে পি এল এফ শতকরা ৮৮০ ভাগের বেশি হওয়া সম্ভব নয়। আমাদের যদি তাপ বিদ্যুতের ক্ষেত্রে পি এল এফ বিচার করতে হয় তাহলে এগুলি আমাদের মনে রাখতে হবে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলার যে অগ্রগতি ঘটেছে সেটা কেন্দ্রীয় সরকার কর্তৃপক্ষ অস্বীকার করছে। কিন্তু আমরা দেখেছি ১৯৮৬ সালে ব্যান্ডেল প্রকল্প প্রোডাকটিভিটি পুরস্কার পেয়েছিল ৫ লক্ষ ২০ হাজার টাকা। এবারে কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রকে প্রোডাকটিভিটি পুরস্কার দেওয়া হয়েছে ২ লক্ষ টাকা এর পরও কেন্দ্রীয় সরকার কোনও অগ্রগতি দেখছেন না। তাঁরা সব নস্যাৎ করে দিচ্ছেন। এবারে আমি গ্রামীণ বিদ্যুৎ কেন্দ্রের কথা বলছি। এই ব্যাপারে বিরোধীদল বলছে তাঁরা যখন সরকারে ছিলেন তখন তাঁরা অনেক কিছুই করেছেন। বাস্তবে আমরা দেখেছি ১৯৭৭ সাল পর্যন্ত ১০ হাজার ৯১২ মৌজাকে বিদ্যুতায়িত বলে ঘোষণা করা হলেও সামান্য অংশে বিদ্যুৎ গেছে। কিন্তু ১৯৮৮-৮৯ সালে গ্রামীণ মৌজা ৩৮ হাজার ৭৪টির মধ্যে ১৯৮৯ সালের

ফেব্রুয়ারি পর্যন্ত ২৪ হাজার ৭৭২টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে এবং মার্চ মাসে আরও ৩০০টি মৌজায় বিদ্যুৎ পৌঁছেছে। ওঁদের আমলে ১০ হাজার মৌজায়ও হয়নি, আর এখন ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২৪ হাজার ৭৭২টি মৌজায় বিদ্যুৎ গেছে। এই দুটি আমলের পার্থক্য এবারে আপনারা বিবেচনা করুন। কৃষি ক্ষেত্রে দেখুন, গত ১ বছরে ৮ হাজার ৬০০ নতুন পাম্প সেটে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে। গ্রাহকের সংখ্যা ১৯৮৬-৮৭ সালে ছিল ১৭ লক্ষ ৯৪ হাজার ৬৭৬ জন, ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে হয়েছে ১৯ লক্ষ ৭১ হাজার ৮৭৯ জন। কাজেই এই যে চাহিদা বাড়ছে, গ্রাহক বাড়ছে এবং সেই অনুপাতে বিদ্যুৎ উৎপাদন এবং বন্টনের যে ব্যবস্থা করা হয়েছে এই সমস্ত কিছু বিবেচনা করলে এই ব্যয় বরাদ্দ নিশ্চয়ই সমর্থন করা যায়। নতুন গ্রাহক আবাসিক এবং বাণিজ্যিক ক্ষেত্রে ১৯৮৭-৮৮ সালে ১২ পারসেন্টের বেশি বেড়েছে। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে পাম্প-এর সংখ্যা ৩.৫ পারসেন্ট থেকে বেড়ে হয়েছে ১৫ পারসেন্ট এবং শিল্প ও ক্ষুদ্র শিল্পে ৭ পারসেন্ট বেড়েছে। আরও একটা অগ্রগতি হল "লোকদীপ প্রকল্প"। বামফ্রন্ট সরকার ১৯৮৭-৮৮ সাল থেকে তফসিলি জাতি, উপজাতি এবং অর্থনৈতিক ক্ষেত্রে দুর্বল মানুষের জন্য ২ পয়েন্টের এক একটা ইউনিটের জন্য "লোকদীপ প্রকল্প" শুরু করেছেন। এই প্রকল্পে ১৯৮৯ সাল পর্যন্ত ১৬ হাজার ৫০৭টি পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। এখানে খরচ ধরা হয়েছে ৩১০ টাকা এবং এই খরচ রাজ্য সরকারই বহন করেন। এর দেখাদেখি কেন্দ্রীয় সরকার "কুটির জ্যোতি" প্রকল্প শুরু করেছেন এবং তার খরচ ১টি পয়েন্টের জন্য ১৯৫ টাকা।

[5-20—5-30 P.M.]

২টি ইউনিট কত হোত? সেখানে বুঝুন রাজ্য সরকার তাদের কাছে প্রস্তাব করেছিল। কিন্তু এই যে ৩১০ করে দেন।—কিন্তু কিছুই হল না। রাজ্য সরকার দুটি প্রকল্পকে সমন্বয় করে একটা প্রকল্প গ্রহণ করেছেন। তার জন্য যে বাড়তি খরচ হবে সেটা রাজ্য সরকারকে বহন করতে হবে। এ ছাড়া বন্টন সরবরাহের ক্ষেত্রে অনেক উন্নতি হয়েছে।—শক্তি বৃদ্ধি করা হয়েছে। আমার আর সময় নেই। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গত বাজেট আলোচনার সময় এই বিদ্যুৎ নিয়ে আমার বলার সুযোগ হয়েছিল এবং তখন আমার যতদূর মনে আছে বিদ্যুতের সম্বন্ধে আমি কিছুটা প্রশংসা করেছিলাম। গত বছর ১৯৮৮ সালে বিদ্যুৎ পরিস্থিতির একটু উন্নতি হয়েছিল। আমি তখন এই কথা বলেছিলাম যে বিদ্যুৎ পরিস্থিতির কিছুটা উন্নতি হয়েছে। বিদ্যুৎ মন্ত্রী হয়তো কিছুটা চেষ্টা করছেন—কিন্তু একথা ঠিক যে মূলত ফারাক্কা, চুকা থেকে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ এসেছিল এই উন্নতি সম্ভব হয়েছিল। দুঃখের সঙ্গে এই বাজেটের বিরোধিতা করে বলতে হচ্ছে যে পশ্চিমবাংলায় বিদ্যুৎ পরিস্থিতির অবনতি হয়েছে। এর আগে শাসক দলের সদস্য বললেন—অবশ্য এটা ঠিক বক্তৃতা বলা যাবে না, এটা অ্যাপলজি ফ্রম পার্টি—এত যত সব ভাল হয়েছে। এতে খারাপই হবে ভাল কিছু হবে না। মাননীয় সদস্যকে জানিয়ে দিই মন্ত্রী কোথা থেকে হাইডেল, থার্মাল ৪০ শতাংশ করে দিলেন বুঝতে পারলাম না। এটা হতে পারে না। একটা তথ্য দেখিয়েছেন—এখানে আগে এত বড় অক্ষম যুক্তি আমি কখনও

শুনিনি। আপনি আশ্চর্য হবেন ৬ষ্ঠ থার্মাল পাওয়ার স্টেশন এবং প্ল্যান্ট লোড ফ্যাকটর ছিল ৪৪ শতাংশ—সেটা চেষ্টা করে আজকে ১৯৮৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ৫৪.৪ হয়েছে। পি এল এফ, অ্যান্টি ন্যাশন্যাল ৫৪.৬ শতাংশ প্ল্যান্ট লোড ফ্যাক্টর অ্যাভারেজ ৪০ শতাংশ এখানে সারা দেশের অ্যাভারেজ দেখলেই বোঝা যাবে পশ্চিমবাংলার কি অবস্থা। পাঞ্জাব ৫৬.৬৪ শতাংশ, অন্ধ্র ৬৮ শতাংশ, তামিলনাড়ু ৫৫ শতাংশ, কর্ণাটক ৬৪ শতাংশ, নাইভেলি ৭০০ শতাংশ, টোটাল ইলেকট্রিক ৭৭ শতাংশ অন্ধ্র ইলেকট্রিক সাপ্লাই ৭৭১ শতাংশ, অন্ধ্রপ্রদেশ স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ৮৩.৫ পাওয়ার জেনারেশনের অ্যাচিভমেন্ট দেখুন। তাদের সঙ্গে কমপেয়ার করে পশ্চিমবাংলার অবস্থা দেখলে বুঝবেন কি অবস্থায় আমরা আছি। পাঞ্জাবে ভিলেজ ইলেকট্রিফায়েড ১০০ শতাংশ। আর পশ্চিমবাংলা অন্ধকারের অতলের মধ্যে পড়ে আছে। ভারতবর্ষের বিভিন্ন স্টেটের দিকে তাকালেই দেখতে পাবেন আপনারা কি রকমভাবে পশ্চিমবাংলাকে অন্ধকারের মধ্যে রেখেছেন।

হরিয়ানায় কত? ১০০ শতাংশ। কেরলের সি পি এম সরকারের কত? ১০০ শতাংশ। মহারাষ্ট্রের ৯৮ শতাংশ, কর্ণাটকের ৯৮ শতাংশ, গুজরাটের ৯৯ শতাংশ, জম্মু অ্যান্ড কাশ্মীরের ৯৩ শতাংশ, এমন কি সিকিমের ৭৪ শতাংশ। সেখানে পশ্চিমবাংলার হয়েছে ৬৪ শতাংশ। ওয়েস্টবেঙ্গলের স্থান হচ্ছে ১৬টি রাজ্যের পরে। আমাদের রাজ্য হচ্ছে অনেক প্রগতিশীল, অগ্রসর রাজ্য। ইন ইলেকট্রিফিকেশন অব ভিলেজেসের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ১৬টি রাজ্যের পরে। বামফ্রন্ট সরকারের ১২ বছর পার হয়ে ১৩ বছর হতে চলল। বিদ্যুৎ দিয়ে কৃষকদের কি রকম সাহায্য করেন সেটা একটু দেখুন। কৃষকদের সাহায্য করতে গিয়ে শান্তিপুরে গুলি চালাতে হয়েছে। সেখানে কৃষকদের বামফ্রন্ট সরকারের গুলি খেয়ে মরতে হয়েছে। তার কারণ, তারা বিদ্যুৎ পাচ্ছিল না বলে, বিদ্যুতের দাবি জানাতে গিয়েছিল। পশ্চিমবঙ্গে পাম্প সেট, টিউবওয়েলে এনার্জাইড হয়েছে কত? একেবারে লেটেস্ট ফিগার হচ্ছে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ১৩ প্লেস। পশ্চিমবাংলায় এনার্জাইড পাম্প সেট হচ্ছে ৬৭ হাজার ৯০১, আর পাঞ্জাবে হচ্ছে ৫ লক্ষ ২৪ হাজার। আর অন্যান্য স্টেট মহারাষ্ট্রের হচ্ছে ১৩ লক্ষ ৩৬ হাজার ৩৮০। তাহলে আমরা কোথায় আছি, সেটা আপনারা একবার ভেবে দেখুন! কাজেই আপনারা আমাদের কোন্ অন্ধকারে ফেলে রেখেছেন। এই অবস্থায় আমাদের পশ্চিমবাংলা রয়েছে। এই রাজ্যে শহরের লোকেরা বিদ্যুৎ পায় না এবং গ্রামের এই রকম অবস্থা করে রেখেছেন। স্যার, এর সবটাই যে ইন বিল্ট প্রবলেম, ইনফ্রাস্ট্রাকচারাল প্রবলেম, তা নয়। আমি ২৮ তারিখের একটি সংবাদপত্রে পড়লাম—"২৮শে জানুয়ারি সারা রাজ্যে অন্ধকার নেমে এসেছিল।" তাতে বলছে, "ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্রের ৫ নং ইউনিটটির তেল ফুরিয়ে যায় এবং তার ফলে ঐ ইউনিটটি বন্ধ করে রাখতে হয়েছে।" তেল ফুরিয়ে যাওয়াটা কি ইনফ্রাস্ট্রাকচারাল প্রবলেম, না ম্যানেজমেন্ট প্রবলেম? এর জন্য ২১০ মেগাওয়াটের থার্মাল প্ল্যান্টের একটি ইউনিট বন্ধ হয়ে গেল। কেন বন্ধ হল? না, তেল ফুরিয়ে গেছে। এই ধরনের ঘটনা ৫ বছরের মধ্যে দু'বার ঘটল। এইভাবে এটার ম্যানেজমেন্ট হচ্ছে। তেল ঠিক জায়গায় চলছে না। তার ফলে সারা রাজ্যে অন্ধকার নেমে এসেছে। সেদিন আরও বলছে, কোলাঘাটের ২১০ মেগাওয়াটের একটি ইউনিট বন্ধ। ডি পি এল-এর সব চেয়ে বড় ইউনিটটির যন্ত্রাংশে গোলযোগ দেখা দিয়েছে। ২৮শে জানুয়ারি, ১৯৮৯ তারিখের কাগজে লেখা হয়েছে

এইটা। তারপর আবার একটি দিনের কথা উল্লেখ করছি। সেখানেও বলা হচ্ছে লোডশেডিং মাঝে মাঝেই হচ্ছে এবং লোডশেডিং কি রকম সব কারণে হচ্ছে সেটা একটু দেখুন। ১২ বছর ক্ষমতায় থাকার পরে এই রকম লোডশেডিং হচ্ছে, তারপরেও আপনারা কি করে যে গলাবাজি করছেন সেটা আমি জানি না।

স্যার, সাঁওতালডিতে কি হল? ঠিক সরস্বতী পুজোর আগে ৯ই ফেব্রুয়ারি তারিখে দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ এলাকায় ব্যাপক অন্ধকার নেমে এল। দেখা গেল যে, সাঁওতালডির একমাত্র চলা ইউনিটটি অগ্নিকাণ্ডের ফলে একেবারে উৎপাদন বন্ধ হয়ে গেল। উৎপাদন স্তব্ধ হয়ে যাবার ফলে রাজ্যে আবার বিদ্যুৎ সঙ্কট দেখা দিল। ইস ই এস সি'র পর্ষদের ৩৫ মেগাওয়াট, সন্ধ্যায় ৮৫ মেগাওয়াট। ঐ ফেব্রুয়ারিরই সার্ভের উদাহরণ দিচ্ছি। আবার আমি সেই ১৭ই ফেব্রুয়ারির কথা বলছি। মাধ্যমিক পরীক্ষা এসে গেছে। রাজ্যে কেরসিন পাওয়া যাচ্ছে না। বিদ্যুতের সর্টেজ, ব্যাপক বিদ্যুতের সর্টেজ চলছে। সাঁওতালডির একটি ইউনিট চালু করার চেষ্টা করা হচ্ছে। কোলাঘাটের ২১০ মেগাওয়াটের একটি ইউনিট বন্ধ করে দিতে হবে। সল্ট লেকে দিনে ৬/৭ ঘন্টা লোডশেডিং হচ্ছে। বিদ্যুতের অভাব। বিদ্যুতের এই অভাবের ফলে কৃষকরা পাম্প চালাতে পারছে না। অথচ রাজ্যের বিদ্যুৎ সচিব বলছেন ডি ভি সি'র বিদ্যুৎ পরিস্থিতি এখন ভাল। তাই ডি ভি সি'কে অনুরোধ করছি বিদ্যুৎ সরবরাহ বাড়ানোর জন্য।

[5-30—5-40 P.M.]

যে রাজ্যসরকার ভাল বিদ্যুৎ দেবেন বলে লড়ছেন, বলছেন বক্রেশ্বর চাই আবার তারাই বলছেন ডি ভি সি'টা ভাল এবং সেখান থেকে বিদ্যুৎ চাইছেন, তাদের কাছে আবেদন রাখছেন। তারপর স্যার, আবার দেখুন লোডশেডিং। ৪ঠা মার্চের খবর বলি, ৪ঠা মার্চ লোডশেডিং চলছে। কোলাঘাটের একটি ইউনিট ফের চালু হলেও কলকাতা এবং পার্শ্ববর্তী এলাকায় লোডশেডিং অব্যাহত ছিল। সন্ধ্যায় ঘাটতি দাঁড়ায় ৬০ মেগাওয়াট এবং পর্ষদ এলাকায় ঘাটতি ছিল ৬০ ও ৭০ মেগাওয়াট। কেন? কোলাঘাটের একটি ইউনিট চালু হয়েছে কিন্তু সাঁওতালডির একটিমাত্র ইউনিট চালু ছিল। ব্যান্ডেলের ৫ টির মধ্যে ৪টি চালু ছিল। আবার ব্যাপক লোডশেডিং। সুতরাং এই হচ্ছে স্যার, পশ্চিমবাংলায় বিদ্যুতের হাল বা বেহাল বলতে পারেন। আমি এরকম উদাহরণ আর বেশি দিতে চাই না, এবারে আমি ভারতবর্ষের কথা বলব। তার আগে স্যার, বলি, বৈদ্যুতিকরণের ব্যাপারেও প্রবীরবাবুদের ভারি ফাঁকি আছে। অনেক হিসাব দিয়েছেন যে কত গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে। আমাদের একজন সদস্য বারাবনীর শ্রীমানিক উপাধ্যায়, তিনি এ ব্যাপারে বিদ্যুৎমন্ত্রীকে চিঠিও দিয়েছেন। বলা হচ্ছে, তার সব মৌজাগুলি নাকি ইলেকট্রিফায়েড হয়ে গিয়েছে। কিন্তু স্যার, কি দেখা যাচ্ছে? যে মৌজায় বিদ্যুতের লাইন পর্যন্ত যায়নি, স্টেট গভর্নমেন্ট যে খাতা বার করেছেন তাতে দেখানো হচ্ছে যে সেখানে বিদ্যুৎ পৌছে গিয়েছে। বিদ্যুৎ কিন্তু যায়নি। এই গেল আমার দ্বিতীয় অভিযোগ। এবারে আমি আমার তৃতীয় পয়েন্টে আসছি। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বেহাল অবস্থা নিয়ে আমরা অনেক কথা শুনছি। কোনও কোনও কাগজে খবর বেরিয়েছে যে মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর মধ্যে ভারি মতভেদ হচ্ছে। কেন? মুখ্যমন্ত্রী বলছেন, রাজ্য বিদ্যুৎ

পর্ষদ কোনও কাজ করতে পারেনি, এঁদের স্ক্রাপ করে দাও, সেটা পুরো চেঞ্জ করে দাও এবং বিভিন্ন লোককে সি ই এস সি'র প্রাক্তন চেয়ারম্যান, তাঁদের অ্যাপ্রোচ করা হচ্ছে, আর সেখানে বিদ্যুৎমন্ত্রী বলছেন, না, চেয়ারম্যান এবং আর একজন মেম্বারকে রাখা হোক। এই নিয়ে সেখানে মতভেদ চলছে। অবস্থা এমন দাঁড়িয়েছে যে ২২শো কর্মচারি, তাদের কোনও কাজ নেই। গত কয়েকমাস ধরে সাঁওতালডির তিনটি ইউনিট অচল। ২২শো ইঞ্জিনিয়ার, এঁদের কোনও কাজ নেই। তা ছাড়া সাঁতালডি এবং ব্যান্ডেলের পাওয়ার স্টেশনগুলিতে ভাল করে যা করার দরকার ছিল তাও এঁরা করতে পারেননি। স্যার, এস ই বি বলেছিলেন ২৬ হাজার হাউস হোল্ডারকে ওরা কানেকশন দেবেন। গত বছর ওরা টার্গেটে রিচ করতে পারেন নি। কিন্তু এস ই বি'তে কি হচ্ছে? এস ই বি'তে ব্যাপক দুর্নীতির খবর বেরুচ্ছে। আমার কাছেও স্যার, একটা খবর আছে। সাঁওতালডিতে একটি কাজের জন্য কন্ট্রাকটরকে ১৭ লক্ষ টাকার জায়গায় ৮৫ লক্ষ টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। খবর হচ্ছে, কিছু খুচরো মেশিন ও যন্ত্রপাতির জন্য ১৯৮৬ সালের গোড়ায় জনৈক ঠিকাদারকে ৭০ লক্ষ টাকা মঞ্জুর করা হয় কিন্তু পরবর্তীকালে ইন্টারন্যাল অডিটে বলা হয় তারজন্য ১৭ লক্ষ টাকার বেশি খরচ হতে পারে না। কিন্তু পর্ষদের এক প্রভাবশালী সদস্যের চাপাচাপিতে নাকি সেই ঠিকাদারকে ৮৫ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। এটা আমি ফ্যাক্ট কোট করে বললাম, মন্ত্রী মহাশয় পারলে অস্বীকার করুন। এই হচ্ছে পশ্চিমবাংলার বিদ্যুতের অবস্থা। বিদ্যুতের অবস্থা যখন এরকম তখন ওঁরা এ বি এল নিয়ে কথা বলছেন। এ বি এল চালু করেছে কে? এ বি এল চালু করেছে কেন্দ্রীয় সরকার এবং তারাই সেখানে অর্ডার দিয়েছে। সঞ্জয় গান্ধীর নামে যে নতুন পাওয়ার স্টেশন হচ্ছে হিমাচলে তার অর্ডার দিয়েছে। এ বি এল চালু করার জন্য একটি পয়সা দিয়েছেন এঁরা? দেন নি। এ বি এলের বাকি টাকা দিয়েছেন? দেননি। এঁদের দেবার ক্ষমতা নেই। কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ উদ্যোগ নিয়ে এ বি এল চালু করেছেন।

নতুন বয়লার তৈরি হবে কিন্তু রাজ্যে কোনও বিদ্যুতের উন্নয়ন দেখতে পাচ্ছি না। গ্রামের বৈদ্যুতীকরণের কথা আপনাদের বলেছি। এরা বলছেন যে এরা ট্রান্সমিশন সিস্টেমের উন্নতি করেছেন। আমি বলছি অঙ্কের হিসাবের দরকার নেই, কতগুলি ট্রান্সফরমার এক্সপ্লোসান ফল্ট হয়েছে তারও কোনও হিসাব এখানে নেই। কলকাতার ইলেকট্রিক সাপ্লাই এলাকাতে যদি হয় সেটা ওদের অধীনে নেই। ক্যানিং স্ট্রিটে আগুন লেগেছে সেটা সকলেই জানেন, কিন্তু রাজ্য বিদ্যুৎ পর্ষদের ট্রান্সফরমার ফল্ট-এর সংখ্যা কত? এখানে আপনার মনে রাখতে হবে যে রাজ্য সরকার দুটি ব্যাপারে অবজেক্ট ফেইলর। একটা হচ্ছে নন-কমপ্লিশন অব থার্মাল পাওয়ার স্টেশন, আর একটা হচ্ছে, ইন কিপিং দেম অপারেশন্যাল অ্যান্ড ইন কিপিং দি ট্রান্সফরমার সিসটেম এলাইড। কিছু নতুন স্টেশন হয়েছে ইত্যাদি কথা ওরা বলেছেন। কিন্তু সেটার যা অবস্থা তাতে পশ্চিমবঙ্গের উন্নতি হয়নি। তারপরে দেখুন বিদ্যুৎ মন্ত্রীর কি প্যাথেটিক স্টেটমেন্ট। এস ই বি'র অর্থনৈতিক অবস্থা যে খুব খারাপ সেটা উনি নিজে স্বীকার করেছেন। তারপরে উনি বলছেন কি করব।

The disturbing factor which has contributed to the precarious financial position of the WBSEB is the failure of different Central and State Government's Departments and establishments as well as many munic-

ipalities and corporations to pay their energy bills regularly. The extent of this problems can be appreciated by the fact that the total outstanding dues of State Government Departments/Establishments on 30-9-88 exceeded Rs. 5 crores. Outstanding dues of different municipalities stood at more than Rs. 4.5 crores.

বিদ্যুৎ মন্ত্রী বলছেন যে রাজ্যসরকার তার ৫ কোটি টাকা দেননি, আর মিউনিসিপ্যালিটি সাড়ে ৪ কোটি টাকা দেয়নি। বিদ্যুতের অবস্থা বেহাল, এস ই বি'তে চুরি হচ্ছে, রাজ্য সরকার এস ই বি'র টাকা বাকি রেখেছেন অথচ উনি স্বীকার করেছেন যে তার খুবই অবস্থা খারাপ।

I shall be frank in my confession that the financial picture in S.E.B.s can somewhat look better by practising economy and efficiency on the factors within their control such as low generations, high transmission and distribution losses, over-staffing, delay in project implementation, arrest in revenue collection etc.

আমাদের আর কি বলতে হবে? রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী বলেছেন যে কি কি প্রবলেম আছে—লো জেনারেশন অর্থাৎ কম উৎপাদন, হাই ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন প্রসেস, বিদ্যুৎ সরবরাহে বিরাট লোকসান, পাওয়ার লস, ওভার স্টাফিং অর্থাৎ বেসি লোক রাখা, ডিলে ইন প্রজেক্ট ইমপ্লিমেন্টেশন এবং এরিয়ার ইন রেভিনিউ কালেকশন, রাজ্য সরকারের কাছে টাকা বাকি আছে। এই হচ্ছে বিদ্যুৎ পর্ষদের হাল। এরপরেও বলছেন যে বক্রেশ্বর করবেন। প্রবীরবাবু নিশ্চয়ই এখানে অ্যানাউন্স করবেন, রাজ্য সরকারের কর্মচারিদের জন্য পে কমিশন হয়, ইলেকট্রিসিটি বোর্ডের জন্য পে কমিটি হয়েছিল। উনি বলেছিলেন যে মার্চ ১৯৮৯ সালে পে কমিটি রিপোর্ট দেবে। বিদ্যুৎ পর্ষদের বেশির ভাগ লোক কংগ্রেস সমর্থক। সেখানে এখনও পর্যন্ত পে কমিটির রিপোর্টকে ইমপ্লিমেন্ট করার কোনও প্রচেষ্টা নেই। এই অবস্থার মধ্যে আবার বক্রেশ্বর করতে চাচ্ছেন। বক্রেশ্বর নিয়ে অনেক কথা বলা হয়েছে। অনেক সেন্টিমেন্ট, অনেক ইমোশন, অনেক কবিতা হয়েছে। বলা হয়েছে 'জেনে রাখুন দিল্লিশ্বর, রক্ত দিয়ে হলেও আমরা করব বক্রেশ্বর।'

আজকে এর জন্য কিসের লড়াই? কে বলেছে যে বক্রেশ্বর আমরা চাই না? আমরাও বক্রেশ্বর চাই। আজকে বক্রেশ্বরের পার্মিশন কে দিয়েছে? পার্মিশন দিয়েছে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি। তারা পার্মিশন না দিলে বিদ্যুৎ কেন্দ্র করা যায় না। আজকে কে পার্মিশন দিয়েছে? পার্মিশন দিয়েছেন প্ল্যানিং কমিশন। প্ল্যানিং কমিশন স্যাংশন না করলে বিদ্যুৎ কেন্দ্র করা যায় না। কেন্দ্র যদি বাধা দেবে তাহলে তো প্ল্যানিং কমিশন স্যাংশন দিত না। কেন্দ্র যদি বাধা দেবে তাহলে তো সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি স্যাংশন দিত না। তাহলে ঝগড়াটা কোথায়? আপনারা সেটা একটু বোঝবার চেষ্টা করুন। কেন্দ্রীয় সরকার বলেছিলেন, এই যে বক্রেশ্বর হবে, এই বক্রেশ্বরের জন্য গর্বাচভ বলেছেন যে ৭০ পারসেন্ট ফরেন লোন সোভিয়েত ইউনিয়ন থেকে পাওয়া যাবে, আমরা এন টি পি সি থেকে এই প্রোজেক্ট করি।

[5-40—6-30 P.M. (including adjournment)]

ওঁরা একটা যুক্তি দিয়েছিলেন যে, এর আগে বিদেশি রাষ্ট্রের লোন একটা রাজ্যে খরচ করা হয়েছে, উত্তর প্রদেশে পাওয়ার স্টেশনের জন্য। ভুল যুক্তি। সেখানে বিদেশি রাষ্ট্রের সরকারের কাছ থেকে লোন আসেনি। আই ডি এ একটা ডেভেলপমেন্ট এজেন্সি, তাদের কাছ থেকে উত্তরপ্রদেশে লোন এসেছে। এখানে স্টেট টু স্টেট, গভর্নমেন্ট টু গভর্নমেন্ট যখন তখন কেন্দ্রীয় সরকার করুক। এটাই বলা হয়েছিল। কেন্দ্রীয় সরকার করলে কি অসুবিধা হত? কেন্দ্রীয় সরকার বলেছিলেন, "আমরা চারটে ইউনিট করব।" আপনারা তিনটে ইউনিট করতে চাইছেন! ২১০ মেগাওয়াটের চারটে ইউনিট করলে ৮৪০ মেগাওয়াট হত। আপনারা বললেন, "কেন্দ্র ইউনিট তৈরি করলে আমরা বেশি বিদ্যুৎ পাব না।" কেন্দ্র বলেছিলেন, 'না, তা নয়।' আপনাদের বিদ্যুৎ কেন্দ্র করতে ১১ বছর সময় লাগছে। আপনারা যেভাবে কোলাঘাট করছেন সেভাবে ১১ বছর লাগবে পাওয়ার স্টেশন করতে। আর এন টি পি সি চার বছরে পাওয়ার স্টেশন চালু করছে। এন টি পি সি'র প্ল্যান্ট লোড ফ্যাক্টরের হিসাবটা শুনুন—তাঁরা যদি ৮৪০ মেগাওয়াট করতেন তাহলে ৪২০ মেগাওয়াট আমাদের রাজ্যের জন্য থাকত। তার ৭০ শতাংশ যদি প্ল্যান্ট লোড ফ্যাক্টর হয়, তাহলে অ্যাবাউট ২৯৪ মেগাওয়াট আমাদের রাজ্য পেতে পারত। আপনারা তিনটে ইউনিটে ৬৩০ মেগাওয়াট করতে চাইছেন, তাহলে আপনারা হিসাব করে দেখুন ৪০ শতাংশ যদি আপনাদের এফিসিয়েন্সি হয়, তাহলে ২৫২ মেগাওয়াট হবে। কেন্দ্র যদি করত তাহলে ২৯৪ মেগাওয়াট পাওয়া যেত। আর আপনারা করলে মাত্র ৪০ শতাংশ এফিসিয়েন্সি পাওয়া যাবে,—যেটা সব জায়গায় আপনাদের কাছ থেকে পাওয়া যাচ্ছে—ফলে ২৫২ মেগাওয়াট পাওয়া যাবে। এটা অঙ্কের হিসাব। তাহলে ঝগড়াটা কোথায়? কেন কেন্দ্রকে দিলেন না, কেন আপনারা করছেন? কেন আপনারা ঝগড়া করছেন? ঝগড়াটা হচ্ছে কে করবে, কে অর্ডার দেবে। আমি এখানে চার্জ করে বলছি, বক্রেশ্বরের কন্সালটেন্সি দেওয়া হয়েছে 'ডিসিপিএল' বলে একটি সংস্থাকে। সেই সংস্থায় বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রীর স্ত্রী কাজ করেন। 'ডিসিপিএল' কনসালটেন্সি চার্জ বাবদ ৫০ কোটি টাকা পাবে। ১০০০ কোটি টাকার প্রজেক্টের শুধু ৫ শতাংশ কনসালটেন্সি ৫০ কোটি টাকা 'ডিসিপিএল' পাবে। ডিসিপিএল-এর ম্যানেজিং ডাইরেক্টর মুখ্যমন্ত্রীর আমেরিকা সফরের হোস্ট ছিলেন। আমার কথা যদি কেউ মিথ্যা বলে প্রমাণ করতে পারেন, তাহলে আমি তা মেনে নিতে রাজি আছি। যদি ৪০ টাকা করে রক্ত পাওয়া যায়, তাহলে সাড়ে পাঁচ কোটি লোক রক্ত দিলে ২২০ কোটি টাকা পাওয়া যাবে। সুতরাং রক্ত দিয়ে বক্রেশ্বর করা যাবে না, বক্রেশ্বর হবে না। সাড়ে পাঁচ কোটি মানুষের রক্ত নেবেন! আপনারা যে রক্ত নিচ্ছেন তাই বাড়তি, নর্দমায় ঢেলে ফেলে দিচ্ছেন। বোতল বোতল রক্ত ফেলে দিয়েছেন, নর্দমা দিয়ে রক্ত বয়ে গেছে। যেদিন সেই ঘটনা প্রকাশ পেল তার পরের দিন গণশক্তিতে বেরল, "রক্ত বাড়তি হয়েছে বলে ফেলা হয়নি।" রাজনৈতিক স্বার্থে রক্ত কেনা হচ্ছে, সেই রক্ত রাখার জায়গা নেই, তরুন যুবকদের বোতল বোতল রক্ত ফেলে দিচ্ছেন, নর্দমা দিয়ে বয়ে যাচ্ছে। রক্ত দিয়ে বক্রেশ্বর করবেন! ২৫শে ফেব্রুয়ারি গণশক্তিতে বেরল, "রক্ত ফেলে দিয়েছে বাড়তি বলে নয়, রক্ত ফেলে দিয়েছে, রক্তে সিফিলিস এবং হেপাটাইসিটের জার্মস ছিল বলে।" তাহলে আমার এখানেও প্রশ্ন হচ্ছে এই জার্মস কোথা থেকে এল? আপনাদের ব্লাড ব্যাঙ্কের ডাইরেক্টর বলেছেন, "কোথা থেকে সিপিএম পার্টি রক্ত সংগ্রহ করল যে এই জার্মস এল?" অবশ্য

আমরা জানি মানুষের রক্ত নিয়ে বক্রেশ্বর তৈরি করা যায় না, যাবে না। পশ্চিমবঙ্গে এটাই প্রথম বিদ্যুৎ কেন্দ্র হচ্ছে না, এর আগেও হয়েছে। কোলাঘাট হয়েছে, সাঁওতালডি হয়েছে, ব্যান্ডেল হয়েছে। কেন্দ্রীয় সরকার ফারাক্কা করেছেন, মেজিয়া করছেন। আমরা জানি এটা টেকনিক্যাল ব্যাপার, টেকনিক্যাল ব্যাপার সব সময়ই টেকনিক্যালিই হয়। আপনারা বিদ্যুৎ নিয়ে রাজনৈতিক স্লোগান দিচ্ছেন, অথচ আপনাদের রাজ্য বিদ্যুৎ পর্ষদ কি ঠিক মতো চলছে? তার প্ল্যান্ট লোড ফ্যাক্টরের উন্নতি করুন, ট্রান্সমিশন লস কমান, ম্যানেজমেন্ট এফিসিয়েন্সি ফেলিয়োর বন্ধ করুন, রাজ্য বিদ্যুৎ পর্ষদের চুরি বন্ধ করুন, তাহলেই বিদ্যুতের উন্নতি আপনিই হবে। কেন্দ্রের দিকে আঙুল দেখাতে হবে না। মনে রাখবেন কেন্দ্র ফারাক্কা এবং চুখা থেকে বিদ্যুৎ না দিলে আজকে পশ্চিমবাংলার অবস্থা এমন হত যে, অ্যাসেম্বলিতে এয়ার কন্ডিশনার চালিয়ে বসতে পারতেন না। এই বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আবার আমরা ৬টা ৩০ মিনিটে বসব।

(এই সময় সভার কাজ সন্ধ্যা ৬টা ৩০ মিনিট পর্যন্ত মুলতুবী ঘোষিত হয়।)

(After recess)

[6-30—6-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি একটা যৌথভাবে রেজোলিউশন নিয়ে আসবার জন্য। আপনি জানেন, সম্প্রতি বেশি, করে গত বছর থেকে শুরু হয়েছে লোকসভার এবং রাজ্যসভার যা কিছু প্রসিডিংস হয় তার সংক্ষিপ্ত বিবরণী টি ভি'তে দেখানো হয়, যথেষ্ট সময় নিয়ে দেখানো হয়। আজকের দূরদর্শন মাসমিডিয়াতে পরিগণিত হয়েছে। সেখানে যদি এই বিধানসভার প্রসিডিংস—একটা বিধানসভার সমাচার হিসাবে ১০ থেকে ১৫ মিনিট সময় অ্যালটমেন্ট করানোর জন্য যদি সরকার পক্ষের কোনও প্রস্তাব আসে এবং আমরা সমবেতভাবে সমর্থন করে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করি তাহলে আমার মনে হয় অনেক সাধারণ মানুষের পক্ষে সুবিধে হবে। কারণ যে সমস্ত আধুনিক মাসমিডিয়া হয়েছে তার মধ্যে দূরদর্শন অন্যতম বললে বেশি বলা হবে না। সংসদের ক্ষেত্রে যেহেতু করা হয়েছে অতএব এই বিধানসভায় কি হচ্ছে তার কিছু অংশ সাধারণ মানুষের জানা দরকার। আমি তাই বিচ্ছিন্নভাবে, এককভাবে না এনে আমি চাইছি শচীনবাবু সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব নিয়ে আসুন। আমরা সেই প্রস্তাবকে সমবেতভাবে সমর্থন করে দিল্লির কাছে পাঠাই।

**মিঃ স্পিকার :** কেন্দ্র রাজ্য সম্পর্ক হয়ে গেল না?

**শ্রী সুব্রত মুখার্জি :** না, না, আপনি ব্যাপারটা জোলো করে দেবেন না। আমি সিরিয়াসলি বলছি।

**মিঃ স্পিকার :** খবরের কাগজে যে রিপোর্ট বেরুচ্ছে তা যথেষ্ট হচ্ছে না, তাই এখন

টি ভি'তে যাতে হয় সেই ব্যবস্থা করতে হবে এই তো?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** টি ভি'র একটা যথেষ্ট গুরুত্ব আছে। সেন্ট্রাল হলে কি কি সাবজেক্ট নিয়ে আলোচনা হচ্ছে সেগুলির একটা কভার দেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** খুব ভাল, গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে দেবেন তাহলে, উনি সরকারিভাবে নিয়ে আসুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি উত্তম প্রস্তাব উপস্থিত করেছেন। আমাদের এইরকম প্রস্তাব আনতে আপত্তি নেই। প্রস্তাবটি সর্বসম্মত হোক, কিন্তু রিপোর্ট যদি বিকৃত হয়ে প্রচারিত হতে থাকে তাহলে যেন এর বিরুদ্ধে সর্বসম্মতভাবে প্রতিবাদ করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, শচীনবাবু যেটা বলতে চেয়েও বললেন না সেটা হচ্ছে উনি বলতে চেয়েছেন আপনার সিরিয়াল বন্ধ হয়ে গেছে তাই সুব্রতবাবু টি ভি'তে থাকতে চাচ্ছেন বলে এই প্রস্তাব। যাই হোক, মিঃ দেবনারায়ণ চক্রবর্তী বলুন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে নিবেদন করতে চাই, ব্যান্ডেল কাটোয়া বৈদ্যুতিকরণ এবং ডাব্‌ল রেল লাইনের জন্য সম্মিলিতভাবে প্রস্তাব এনেছিলাম। এই দাবির জন্য আজকে ৫ হাজার মানুষ রেল দপ্তরে ডেপুটেশন দিয়েছেন। আমি হাউসের কাছে রাখছি, সম্মিলিতভাবে আর একবার চেষ্টা করা হোক। কংগ্রেস বেঞ্চেও আবেদন করব, তাঁরাও যেন মিলিতভাবে পশ্চিমবাংলার এই দুর্গত মানুষদের সুবিধার্থে বৈদ্যুতিকরণ এবং ডাবল রেল লাইন যাতে হয় তারজন্য আবার মিলিতভাবে চেষ্টা করুন। এই আবেদন আমি আপনার মাধ্যমে সকলের কাছে রাখছি।

**শ্রীমতী মহারাণী কোনার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু যে প্রস্তাব রেখেছেন তাতে আমার কোনও আপত্তি ছিল না। যদি সবাই মিলে মিলিতভাবে প্রচেষ্টাটা করা হোত তাহলে ভাল হত। উনি ওনাদের তরফ থেকে বলেছেন, কাগজে নাম বেরিয়েছে, ওনাদের কথা রেডিও, টি ভি'র মারফত সবাই শুনবেন, দেখবেন, আমরা অফ হয়ে যাব।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, এটা সবাই মিলে প্রস্তাব নিয়ে যা হোক কিছু করা যাবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ২০৩ কোটি ৬১ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এর আগে মাননীয় সৌগতবাবু বক্রেশ্বর সম্বন্ধে কিছু বক্রোক্তি করেছেন। বক্রেশ্বর পশ্চিমবঙ্গ সরকারের একটি অত্যন্ত বলিষ্ঠ পদক্ষেপ। উনি কেন্দ্রীয় সরকারের পক্ষে অনেক সাফাই গাইলেন। এটা কাগজে অনেকবার বেরিয়েছে, আগে যে কথা ছিল পরে সেই কথাটা কেন বদলানো হয়েছিল? আগে কথা ছিল যে ডাইরেক্ট এখানে হবে। ওঁরা ফরাক্কায় এন টি পি সি করেছেন কিন্তু সেখানে একটাও বাঙালির ছেলে কাজ পায়নি। ম্যাডরাস বা অন্যান্য জায়গার লোকে কাজ করছে, এন টি পি সি'তে খুব কম সংখ্যক বাঙালির ছেলে

কাজ পায়। ওটা হলে বাঙালির ছেলেদের চাকরি পাবার সম্ভাবনা থাকবে। ইলেকট্রিসিটি ভাগ করে নিয়ে যাবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে সাধুবাদ জানাই এই জন্য যে এটা ওঁরা অত্যন্ত বলিষ্ঠভাবে নিয়েছেন। আমাদের এখানে সৌগতবাবুরা যদি একটু চেষ্টা করেন তাহলে কেন্দ্রের জ্ঞানোদয় হবে, তাঁরা তাঁদের টাকা দিতে এগিয়ে আসবেন, পশ্চিমবঙ্গে শুধু বামফ্রন্টের লোকেরাই থাকে না প্রায় ৪২ পারসেন্ট তাঁদেরও সমর্থক বাস করেন। এখানে এই যে স্টেপ মাদারলি ট্রিটমেন্ট হচ্ছে তার কথা বলছেন না। ভারত সরকারের কথায় উনি বললেন যে তাঁরা এ বি এল খুলেছেন, খুলেছেন ঠিকই তবে কয়েক মাস বাদে খুলেছেন। ১৮-১৯ মাস পরে, এই চেষ্টাটা যদি আগে করতেন তাহলে আমাদের কোলাঘাটের কাজটা ব্যাহত হত না এতগুলি লোক বেকার থাকত না। মাননীয় মন্ত্রী মহাশয় সঠিক, বলিষ্ঠ এবং পরিষ্কারভাবেই বলেছেন যে উৎপাদনের ব্যাপারে আমাদের সাফল্য খুবই সীমিত, কারণ কিছু ব্যয় করে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করা যায় না। অনেক পরিকল্পনা করা আছে এ কথা সকলেই জানেন এবং পূর্বতন সরকারের কিছু ভুল ত্রুটি আছে। কিন্তু তাই বলে আমরা শুধু তাদের ঘাড়ে দোষ চাপিয়ে বসে থাকতে চাই না। আমি যতদূর জানি তাতে ব্যান্ডেলের ২৫ বছর হয়ে গেছে। এগুলি মেরামত করার জন্য কি ব্যবস্থা করা হয়েছে? মেরামতের ব্যবস্থা করতে না পারলে অত্যন্ত অসুবিধার মধ্যে পড়তে হবে। কোলাঘাটের ২১০ ইউনিট মাঝে মাঝেই খারাপ হচ্ছে, সাঁওতালডি খারাপ হয়ে আছে। জলবিদ্যুৎ উৎপাদনে ক্ষমতা অর্জন করা সম্ভব নয় এইসব কথা বলছেন। আমার বক্তব্য হচ্ছে এগুলি কেমন করে আরও শক্তিশালী করা যায় এবং দরকার হলে গ্লোবাল টেন্ডার করে মেরামত করার চেষ্টা করতে হবে, তা না করতে পারলে হবে না।

[6-40—6-50 P.M.]

১৯৮৮ সালের ডিসেম্বর মাসের পর থেকে সেখানে প্রথম ইউনিটটি বন্ধ হয়ে গেছে। মানুষ তো লাইট চলে গেলে মুখ্যমন্ত্রীকে গালাগাল করে। কাজেই এদিকটা দেখতে হবে। আমাদের গ্রামীণ মৌজা বৈদ্যুতিকরণ সম্পর্কে এখানে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে সে সম্পর্কে আমি বলতে চাই, গণিখান সাহেব যখন এনার্জি মিনিস্টার ছিলেন তখন মৌজাভিত্তিক যে ইলেকট্রিফিকেশন হয়েছিল তাতে গ্রামের একটি বাড়িতে আলো গেছে এবং বাকি অংশ বাদ পড়ে গেছে। সেক্ষেত্রে গরিব এলাকায় বাদ দিয়ে কংগ্রেসের লোকের বাড়ির সামনে পোল পড়েছে। কিন্তু আজও সেটা বাড়াবার ব্যবস্থা হচ্ছে না। লোকদীপ প্রকল্পের জায়গায় কুটিরজ্যোতি প্রকল্প গ্রহণ করেছেন। এটা করতে পারলে ভালই হবে। সোলার ফোটো ভোল্টেজ সেল-এর মাধ্যমে আলো দেবার ব্যবস্থা যা করছেন তাতে দেখতে পাচ্ছি, একটি হাসপাতাল কোনরকমে তাতে চলে। আমি একটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে, আমরা কাগজে দেখেছি সি ই এস সি'র শেয়ার গোয়েঙ্কারা কিনে নিচ্ছেন এবং এ-ব্যাপারে মুখ্যমন্ত্রী নাকি সম্মতিও দিয়েছেন? শুনেছি, ওরা নাকি এরমধ্যে ৪২ পারসেন্ট শেয়ার কিনেও ফেলেছেন। এইভাবে সি ই এস সি-র মতো একটি সংস্থা কি তাহলে প্রাইভেট সেক্টরে চলে যাবে? কাজেই এ সম্পর্কে বিস্তারিতভাবে বললে ভাল হয়। যেখানে সি ই এস সি-র ৪২ পারসেন্ট শেয়ার গভর্নমেন্টের হাতে রয়েছে সেখানে সেটা প্রাইভেট সেক্টরে দিয়ে দিতে চাইছেন। কিন্তু প্রাইভেট সেক্টরে গেলে পর আজকে মেটাল বক্স-এর যে অবস্থা হয়েছে সি ই এস সি-

রও সেই একই অবস্থা হবে। আজকে কলকাতার যতটা ইলেকট্রিসিটি দরকার, সারা পশ্চিমবঙ্গে প্রায় সেই পরিমান ইলেকট্রিসিটি দরকার। কাজেই কলকাতা সম্পর্কে সি ই এস সি-র যে দায়িত্ব, সেটা যদি আজকে এস ই বি-এর উপর চাপিয়ে দেওয়া হয় তাহলে চলতে পারে না। আজকে ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের মধ্যে পাওয়ার যা লস হচ্ছে তাতে আরলি ১৯৮০ তার পরিমাণ আমাদের রাজ্যে ছিল ১৩ পারসেন্ট এবং অল ইন্ডিয়ায় ছিল ১৯ পারসেন্ট। এখন সেটা বেড়ে ওয়েস্ট বেঙ্গলে হয়েছে ২১.৫০ পারসেন্ট, অথচ মহারাষ্ট্রে বর্তমানে এই লসের পরিমাণ ১৪.৫০ পারসেন্ট। কাজেই চেষ্টা করলে এই লসটা কমানো যায়। আমি শুনেছি, হোল ইন্ডিয়ায় এক পারসেন্টও যদি ট্রান্সমিশন লসটা বন্ধ করা যায় তাহলে বছরে ৫০০ কোটি টাকা সেভ করা যায় এবং তার দ্বারা নাকি একটা পাওয়ার প্ল্যান্ট হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গ্রামে যা দেখি সে সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করে মাঝে মাঝে বক্তব্য রাখি। কিন্তু সেটা কি জন্য করি? আমাদের বক্তৃতার কেউ নোট দেয় না, নিলেও সেসবের কপি ডিপার্টমেন্টে পৌছায় কিনা জানি না। এর আগে একটি ব্যাপারে এনকোয়ারি করবার পর বলেছিলাম যে, বোরো ধান নষ্ট হচ্ছে। আজকে আবার বলছি, ৫০ হাজার একর জমির বোরো ধান নষ্ট হয়ে গেছে। এস ই বি থেকে বলা হয়েছিল যে, বোরো চাষের সুবিধার জন্য শহরাঞ্চলে চার ঘন্টা ট্রান্সমিশন বন্ধ করে গ্রামাঞ্চলে অলটারনেটিভ ওয়েতে ইলেকট্রিসিটি সাপ্লাই দেওয়া হবে যাতে চাষীরা মোটর চালিয়ে চাষটা তুলতে পারে। কিন্তু সেটা হয়নি। আজকে সকালবেলা আমার থানা এলাকার দৌলা নামে একটি গ্রামে ১১ হাজার কিলো ভোল্টের ছিঁড়ে পড়া ইলেকট্রিক তার ছোঁয়ার সঙ্গে সঙ্গে সাতজন লোক মারা গেছে। আমরা ইঞ্জিনিয়ারের কাছে এর আগে ঐ লাইনটা সরিয়ে নেবার জন্য বলেছিলাম কারণ এর আগেও সেখানে এইভাবে দুই-তিনজন লোক মারা গেছে। এবারে সেখানে হয়ত একজন লোক ঐ ছিঁড়ে পড়া তারটি ধরেছে এবং তাকে বাঁচাতে গিয়ে পরপর হয়ত ছয়জন তাকে ধরেছে এবং সকলেই মারা গেছে।

কি কারণে মারা গেছে জানি না, তবে আমি আজ যাচ্ছি, আমি দেখব। কিন্তু এই রকম ঘটনা আরও হয়েছে। কোথাও একটা বাড়িতে আগুন লেগে বাড়ি পুড়ে গেছে, কারণ কি? কারণ হচ্ছে, বাড়িটার উপর দিয়ে লাইন গিয়েছে। ইঞ্জিনিয়ারকে এই ব্যাপারে বলা হয়েছে, তিনি বলেছেন—আমরা পারব না। এস ই বি-র যদি এই রকম মনোভাব থাকে, তাঁদের যদি একটু বোধশক্তি না থাকে তাহলে সাধারণ মানুষ কোথায় যাবে? চিফ ইঞ্জিনিয়ার, মালদা থেকে উত্তরবঙ্গ থেকে কলকাতাতে আসেন। মন্ত্রী মহোদয়কে আমি গতবার বলেছিলাম, আবার বলছি যে, উত্তরবঙ্গে একটা ইউনিট করা হোক। তিনি বলেছিলেন, জেলায় জেলায় অ্যাডভাইসরি কমিটি আছে। কিন্তু অ্যাডভাইসরি কমিটিতে কে যায়, জানি না। যিনি চার্জে আছেন, সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ারকে বলেছিলাম, কিন্তু কোনও পরিবর্তন নেই। আগে কমিটির মিটিং হোত না, মন্ত্রী মহোদয়কে বলার পর মিটিং করছেন। কিন্তু সবই গতানুগতিক ব্যাপার, কোনও উন্নতির কথা নেই। আমাদের কথা শোনা হয় না। এইভাবে সব মিটিংগুলো শেষ হচ্ছে। আমরা দেখছি, ধান যাতে রক্ষা পায় সেজন্য বলছি, উত্তরবঙ্গে রায়গঞ্জ-শিলিগুড়িতে বসে ইউনিটগুলোকে দেখার জন্য বলছি। ওখানে লাইন বেড়েছে, ইকনমিক রিভিউতে উল্লেখ আছে—মাইলেজ বেড়েছে, গ্রাহক বেড়েছে, কিন্তু শ্রমিক বাড়ছে না। এর উপরে ওখানে একশ

শ্রমিকের পোস্ট খালি আছে, এস এল, কল সেন্টার বেড়েছে, কিন্তু লোক কম। একটা ফিউজ হলে দু'দিন পরে সারাতে আসে, সন্ধ্যার পরে কেউ আসে না—এই জিনিসগুলোকে দেখতে বলছি। আমাদের মালদাতে ভোল্টেজ ড্রপ করছে, জিজ্ঞাসা করেছিলাম কেন ভোল্টেজ ড্রপ করছে? উত্তর জানতে পারলাম—লোহার তার। লোহার তার আগেও ছিল, আজও আছে, তাহলে এই রকম হল কেন? বলছে, তার চুরি যায়। এই কথা বললে কি কনজুমার বোঝে? আমরা বলেছি, ইলেকট্রিফিকেশন করা হোক। সবাই সর্বস্ব বিক্রি করে ধান লাগিয়েছে, ধান রক্ষা করছে। আমাকে একজন চিঠি লিখে জানিয়েছে, আমার ধান যদি না বাঁচে, তাহলে আমি আত্মহত্যা করব—এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। আমরা যদি মেন্টেনেন্স ঠিকমতো না করতে পারি, তাহলে প্রতিদিনই যেমন শুনি, ফল্ট হয়েছে লাইট নেই, দু'দিন তিনদিন পর একবার করে ফল্ট হতেই থাকবে। প্রতিদিনই দেখছি ফল্ট হচ্ছে, আবার হঠাৎ ঠিক হয়ে যাচ্ছে—এই রকম হতে থাকবে? এস এস অফিসে গাড়ি নেই, তিনি তাহলে ফল্ট কি করে দেখতে যাবেন? একজন ট্রান্সফার হয়ে গেলেন, অথচ তিন মাসের মধ্যে সেখানে কোনও লোক আসছেন না। আমাদের বক্তব্য হচ্ছে, আমাদের এই যে সমস্ত অভাব-অভিযোগ, এগুলো কাকে জানাবো? ট্রান্সফরমার পুড়ে গেল, তারজন্য চাষী দায়ী? ট্রান্সফরমার পুড়ে গেলে তিন মাসের মধ্যে ট্রান্সফরমার আসছে না। ট্রান্সফরমারের অভাবে মালদাতে এক সাংঘাতিক অবস্থা, ট্রান্সফরমার সাপ্লাই নেই। গতবারেও এই রকম অবস্থা হয়েছিল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বিশেষভাবে বলতে চাই। এখানে সাব-ডিভিসন আগে যা ছিল তাই-ই আছে। সাব-ডিভিসনের সংখ্যা বৃদ্ধি করা হোক। কারণ কনজুমারের সংখ্যা বেড়েছে, লাইন বেড়েছে, মাইলেজ বেড়েছে, কিন্তু সাব-ডিভিসন বাড়ছে না বলে আজকে কোথাও ভালভাবে কন্ট্রোল থাকছে না। এস এস-রা ঠিকমতো কন্ট্রোল করতে পারছেন না। আশাকরি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে এ সম্বন্ধে বলবেন। আশাকরি তিনি গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য লোকসংখ্যা কিভাবে বৃদ্ধি করা হবে সে সম্বন্ধে বলবেন।

[6-50—7-00 P.M.]

আজকে ৬৬ কিলোমিটার লাইনের মধ্যে ৩ জন লোক দিয়ে কি কাজ হবে? আবার এইচ টি লাইন এবং এল টি লাইন আছে। এই এইচ টি লাইন আবার এল টি লাইনে যাবে না, এলটি লাইন এইচটি লাইনে যাবে না। আমি আগেও বলেছিলাম বিদ্যুৎ মন্ত্রীকে যে এই মালদহতে ২৪টি ব্লক আছে তার কয়েকটি ব্লকে বিদ্যুৎ পৌছেচে বাদবাকি অন্ধকারেই রয়েছে। তারপরে ভূতনিতে নদীর নিচে থেকে যে লাইন ছিল, সেই লাইনটা থেকে বিদ্যুৎ যাচ্ছে না। সোলার মেশিন বসিয়ে কাজ করা হচ্ছে। এর ফলে অনেক ডিফিকাল্টি দেখা যাচ্ছে। বহু জায়গায় ইলেকট্রিক পৌছায়নি অথচ হিসাবমতো দেখানো হয়েছে যে সব গ্রামে আলো পৌছে গেছে। মালদহ জেলার অল্প কয়েকটি গ্রামে বিদ্যুৎ পৌছেছে। যে গ্রামগুলিতে গরিবরা থাকে সেই এলাকাগুলি যাতে কভার করা যায় তার দিকে দৃষ্টি দিতে হবে। সেখানে যাতে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করা যায় সেই দিকটা বিবেচনা করতে হবে। আমি গতবারও বলেছিলাম এবারও বলছি যে ছোট ছোট ইউনিট করে মালদহ, পশ্চিমদিনাজপুর এবং উত্তরবঙ্গ এইভাবে যাতে বিদ্যুৎ পাওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। তৃতীয়ত আমাদের

গ্রহণ করার ক্ষমতা নেই। চুখা থেকে যে পরিমাণ বিদ্যুৎ মালদহতে আসার কথা তাতে ভেসে যাবার কথা কিন্তু আমাদের রিসিভ করার ক্ষমতা নেই। আমাদের চাঁচলে একটা সাব-ডিভিসন আছে সেখানে ৬ মেগাওয়াট বিদ্যুৎ দেওয়ার মতো ক্ষমতা নেই। সেখানে বহু দিন থেকে বিদ্যুৎ যাওয়ার কথা কিন্তু আজ পর্যন্ত গেল না। তারপরে এস ই বি'র চেয়ারম্যান আবার বলেছেন যে ১৯৯০-৯১ সালে এই বিদ্যুতের অবস্থা আরও খারাপ হবে। যারা চাষ করে তাদের ইলেকট্রিক দেওয়ার ব্যবস্থা করতে হবে। আজকে বিদ্যুৎ দপ্তরের গাফিলতির জন্যে সমগ্র ক্ষেত—মজুররা খুব মুশকিলে পড়ছে। আমি আরেকটি নিবেদন করতে চাই যে, উত্তরবঙ্গের চুখা থেকে যে বিদ্যুৎ মালদহতে আসে তাতে প্রতিদিন ১ ঘন্টা লোডশেডিং থাকে মালদহ শহর। সমগ্র পাওয়ারটা চলে যায় দক্ষিণবঙ্গে। মালদহের হর গ্রামে তো আলো নেই তারমধ্যে আবার শহরেও ১ ঘন্টার জন্যে লোডশেডিং করার কি যুক্তি আমি বুঝি না। তাতে আবার অর্ডার ইস্যু করা আছে। আমি সেইজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এই বিষয়টা বিবেচনা করার জন্যে। আরেকটি বিষয় হচ্ছে মেন্টেন্সের ব্যাপার—ডিপিএল থেকে যা বিদ্যুৎ আসে তা যদি ঠিকমতো গ্রামগুলিতে কভার করা যেত তাহলে এতে অসুবিধা হত না। এইগুলি যাতে কভার করা যায় সেইদিক একটু দেখতে হবে। এই ব্যাপারে একটা পরিকল্পনা করে গ্রামের মানুষকে যাতে বিদ্যুৎ দেওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। যারা বোরো চাষ করে, জয়া চাষ করে তারা যদি বিদ্যুৎ না পায় তাহলে চাষ হবে কি করে? তারপর কর্মচারিদের ক্ষেত্রে দেখা যায় একজন কর্মচারী দীর্ঘ ১২-১৪ বছর ধরে রয়ে গেছেন অথচ দক্ষ কর্মচারীকে বদলি করে দেওয়া হল তার অমতে। একজন [illegible] শ্রমিককে বদলি করার ক্ষমতা নেই, একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের বদলি করার ক্ষমতা নেই, একজন ডেপুটি ইঞ্জিনিয়ারের যদি শ্রমিক বদলি করার ক্ষমতা না থাকে তাহলে শ্রমিকরা মানবে কেন? কার কথা তারা শুনবে? তাদের যদি ট্যাকেল করার ক্ষমতা না থাকে তাহলে সে কখনো মান্য করবে না।

আমরা একটা জিনিস লক্ষ্য করে দেখেছি এবং নিয়েছি যে ট্রেড ইউনিয়ন করবে, কিন্তু তার মানে এই নয় যে কাজ না করে ট্রেড ইউনিয়ন করবে। এটা আমরা গ্রামেগঞ্জে লক্ষ। করে দেখেছি। আমরা যেটা অনুভব করি সেটা আমরা বলছি। আপনি যথেষ্ট চেষ্টা করেছেন এবং আপনি যেভাবে ট্যাকেল করার চেষ্টা করছেন সেইজন্য ধন্যবাদ দিচ্ছি। এবং এর সঙ্গে সঙ্গে বলব উত্তরবঙ্গের কথাও চিন্তা করতে। আপনাদের এখানে অনেক বিদ্যুৎ ভবন আছে, অফিস আছে, কিন্তু ওখানে কিছু নেই, থাকলে সেখানে কিছু বলা যেত। আজকে যে ৭ জন লোক মারা গেল, কার দোষে মারা গেল এটা দেখা উচিত এবং এই ব্যাপারে একটা রেকমেন্ডেশন করা হোক যাতে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে এদের উদ্দেশ্যে অর্থ সাহায্য দেওয়া হয়, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ৬১ নম্বর দাবির উপর যে বাজেট পেশ করেছেন সেই সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি আপনাকে বলব যে এই রাজ্যের বিদ্যুৎ সঙ্কট কি উদ্বেগজনক মারাত্মক রূপ নিয়েছে তার একটা তথ্য কেন্দ্রীয় অর্থ মন্ত্রক ৮৮-৮৯ সালের যে আর্থিক সমীক্ষা বের করেছেন তার প্রকাশিত তথ্য থেকেই জানা যাবে। ৮৬-৮৭ সালে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ছিল ইনস্টল ক্যাপাসিটি ৪১.৮ পারসেন্ট, ৮৭-৮৮ সালে নেমে ৩৮.৬ পারসেন্ট এবং ৮৮-র এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত ৩৫.৮

পারসেন্ট যেটা সারা ভারতবর্ষের মধ্যে বিহারকে বাদ দিলে সর্বনিম্ন। এবং সারা ভারতবর্ষের মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিমাণ বিচার করলে উৎপাদনের স্থান হিসাবে তার স্থান হচ্ছে চতুর্দশ। এছাড়াও বলব জি পি এল বিদ্যুৎ দপ্তরটি রাজ্যের হাতে যাওয়ার পর ৮৬-৮৭ সালে উৎপাদন হয়েছে ৫৫ শতাংশের উপর, ৮৭-৮৮তে ৩১.৪ শতাংশ, আর ৮৮-র এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত উৎপাদন হয়েছে ২৩ শতাংশ। এই রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতিতে এই রকম একটা মারাত্মক অবস্থা দেখা গিয়েছে। এই রকম পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য আপনারা বিদ্যুৎ উন্নয়নের ক্ষেত্রে কি কৃষি ক্ষেত্রে, কি শিল্প ক্ষেত্রে কি করছেন—মাননীয় সদস্যরা বলেছেন এই বোরো চাষের সময়, ফাল্গুনের শেষে যখন ধানগুলি বড় হবে তখন জলের অভাবে বিদ্যুতের জন্য জমিতে সেচ দেওয়া যাবে না। অথচ আমরা এখানে পশ্চিমবাংলায় বিদ্যুতের জন্য বরাদ্দ ৪ পারসেন্ট অন্য রাজ্যে পাঞ্জাবে, হরিয়ানাতে কৃষির জন্য বিদ্যুতের বরাদ্দ ২৫ পারসেন্ট। আর যেখানে সামান্য বিদ্যুৎ বরাদ্দ আছে, সেখানেও ছাঁটাই করা হচ্ছে। শিল্প আজকে কোন অবস্থায়? বিদ্যুতের অভাবে ক্ষুদ্রশিল্পগুলি আজকে লালবাতি জ্বালার অবস্থায়। বড় ও মাঝারি শিল্পগুলি জেনারেটারের দ্বারা তারা সামাল দিতে পারে। এটা শুধু আমার কথা নয়, মাননীয় মুখ্যমন্ত্রীকে প্রকাশ্যে জনসভায় এই কথা বলতে হচ্ছে।

[7-00—7-10 P.M.]

সেখানে তিনি বললেন যে বিদ্যুৎ দপ্তরে সমন্বয় নেই এবং বলছেন যে টাকা যথেষ্ট আছে, তার যথাযথ সদ্ব্যবহার হচ্ছে না। বামফ্রন্টের বিভিন্ন কাজকর্ম লক্ষ্য করতে গিয়ে এটা আমাদের অভিজ্ঞতা, এটা বাস্তব কথা। আজকে রাজ্যের বিদ্যুৎ দপ্তর, পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের মধ্যে কোনও কো-অর্ডিনেশন নেই এবং সেখানে খেয়োখেয়ি চলছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদের যারা মুখপাত্র তারা বলছে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন হচ্ছে সরকারে শুয়োরানি এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ হচ্ছে দুয়োরানি। রাজ্য বিদ্যুৎ পর্ষদের কোলাঘাট বিদ্যুৎ প্রকল্পকে ওখান থেকে বের করে নিয়ে এসে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের সঙ্গে যুক্ত করেছেন। শোনা যাচ্ছে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন বাছাই করা ইঞ্জিনিয়ার, কর্মী রেখেছেন তাদের যথাযথ যোগ্যতা থাকলেও, এই বিক্ষোভ রাজ্য বিদ্যুৎ পর্ষদের মধ্যে দেখা যাচ্ছে। আজকে প্লান্টে লোড ফ্যাক্টর অ্যাভারেজে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এবং ডি পি এল মিলিয়ে হচ্ছে ৩৫.২৫। ব্যান্ডেলে সেটা ম্যাক্সিমাম ৫২ এবং মিনিমাম সাঁওতালডিতে সেটা হচ্ছে ১৯। এই রকম ডিফারেন্স কেন? সাঁওতালডিতে কর্মীদের মধ্যে অসন্তোষ বিক্ষোভ আছে, সেখানে সিটু যেভাবে ইউনিয়ন কন্ট্রোল করছে, তাতে সেখানে কাজের পরিবেশ নেই। এই রকম একটা অবস্থার মধ্যে প্ল্যান্ট লোড ফ্যাক্টর হচ্ছে। আজকে পার্টি পলিটিক্সের মধ্যে এটা পড়েছে, এই অবস্থার আপনি পরিবর্তন করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে বলেছেন, বিদ্যুতের ব্যাপারে রাজ্য সরকার দেশের মানুষের কাছে বলতে চাইছেন যে গুরুত্ব দিয়েছেন, সেজন্য বক্রেশ্বরের প্রশ্ন এসেছে। বক্রেশ্বর সম্বন্ধে প্রথম কথা হল কেন্দ্রীয় সরকার প্রথমে ক্লিয়ারেন্স দিয়ে ছিলেন যে রাজ্যের এক্তিয়ারে এটা হবে। কিন্তু পরবর্তী পর্যায়ে সেভেন্থ প্ল্যানে পসিটি অব ফান্ডের জন্য শুরু করতে পারেনি; রাজ্য সরকারের প্রস্তাব ছিল সোভিয়েত রাশিয়ার অ্যাসিস্ট্যান্সে সেই স্কিমটা দেওয়া হোক, কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট ক্লিয়ারেন্স দেয়নি। নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের

এই আচরণ বিমাতৃসুলভ মনোভাবের পরিচয়, ইস্টার্ন রিজিয়ানে পশ্চিমবঙ্গ সম্বন্ধে এই যে বঞ্চনা করার নীতি এটা কনডেমনেবল। তার বিরুদ্ধে দাবি নিয়ে সর্বদলীয় প্রতিনিধিদের নিয়ে দিল্লিতে গিয়েছিলেন। নিশ্চয়ই তার বিরুদ্ধে আন্দোলন করা উচিত, প্রতিবাদ করা উচিত। কিন্তু প্রশ্ন হচ্ছে এই রকম পরিস্থিতির সামনে আপনারা ঘোষণা করেছেন যে রাজ্য তার নিজস্ব প্রচেষ্টায় এই বক্রেশ্বর প্রকল্প গড়ে তুলবে এবং এরজন্য স্বেচ্ছায় শ্রমদান, রক্তদান, একদিনের বেতন এই সমস্তর জন্য জনগণের কাছে আপনারা আবেদন জানিয়েছেন। এই বক্রেশ্বরকে গড়ে তোলার জন্য ৯১ কোটি টাকার বরাদ্দ রাখা হয়েছে, যেভাবে হোক ৫ বছরের মধ্যে আপনারা এই বিষয়ের মোকাবিলা করবেন, প্রকল্প গড়ে তোলার কথা বলছেন রাজ্য সরকার কি সত্যসত্যই বিদ্যুৎ সঙ্কট নিরসনের ঐকান্তিক উদ্দেশ্য নিয়েই বক্রেশ্বর গড়ে তোলার কথা বলছেন, নাকি একটা রাজনৈতিক চাল হিসাবে এটা বলতে চাইছেন? কারণ, জনসাধারণ দেখতে চায় বামফ্রন্ট সরকার তাদের ১২ বছরের রাজত্বে জনগণের এই বিদ্যুৎ সমস্যা নিরসনের উদ্দেশ্যে তাঁরা কি পদক্ষেপ নিয়েছেন।

এই প্রশ্ন স্বাভাবিকভাবেই আসে এবং সেটা এসেছেও। একজিস্টিং বিদ্যুৎ প্রকল্প কোলাঘাট থার্মাল পাওয়ার প্ল্যান্ট ১৯৭৩ সালে শুরু হয়েছে এবং এই ১৯৮৯ সালে অর্থাৎ ১৬ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও কোলাঘাটের ফার্স্ট অ্যান্ড সেকেন্ড ফেজ সমাপ্ত হল না। ফার্স্ট ফেজ কমপ্লিট হল না পসিটি অব ফান্ডের জন্য। সেকেন্ড ফেজ ১৯৮৬ সালে শুরু করেছেন এবং সেটাও কিছু হয়নি বলা চলে। ফার্স্ট ফেজ কমপ্লিট হল না অর্থাভাবের জন্য এবং রাজ্য সরকার সেই অর্থের ব্যবস্থাও করতে পারেননি। আপনারা যদি ফার্স্ট অ্যান্ড সেকেন্ড ফেজ সিরিয়াস হয়ে কমপ্লিট করতেন তাহলে ১২৬০ মেগাওয়াট হতে পারত এবং এডিসন্যাল ২ [illegible] জন্য বেশি খরচ হত না। এই অবস্থা দেখে মানুষ ভাবছে সরকার বিদ্যুতের কথা বলছে বটে, কিন্তু কোলাঘাট ফার্স্ট অ্যান্ড সেকেন্ড ফেজকে সম্পূর্ণ করবার জন্য কোনও উদ্যোগ নিচ্ছে না। আর একটা কাজ কেন্দ্রীয় সরকার যা করেছেন সেটা নিশ্চয়ই অন্যায় করেছেন। আমরা প্রেসের খবর দেখেছি কেন্দ্রীয় সরকারের বক্তব্য ছিল তোমাদের যখন পজেটিভ ফান্ড রয়েছে তখন এন টি পি সি-র আন্ডারে হোক এবং যেটা ওখান থেকে উৎপাদন হবে তার ফর্টি পারসেন্ট বিনা পয়সায় দেওয়া হবে। আমার বক্তব্য হচ্ছে এই ৯১ কোটি টাকা বক্রেশ্বরের জন্য যা দিচ্ছেন সেটা ডাইভার্ট করে কোলাঘাটকে যদি দিতেন তাহলে কি খুব অন্যায় হত? আপনারা বলছেন বক্রেশ্বর রাজ্যের এক্তিয়ারে করব, আপনারা বলছেন পশ্চিমবাংলার মানুষ তাদের রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ে তুলবে, কর্মচারীরা তাদের একদিনের বেতন দিচ্ছে। এসব সত্ত্বেও কিন্তু ভাবছে, সরকার কি এই ব্যাপারে সিরিয়াস? সরকার যদি সিরিয়াস হন তাহলে প্রশাসনিক ক্ষেত্রে এই যে অহেতুক ব্যয় এটা কেন বন্ধ করা হচ্ছে না? মানুষ যেখানে অনাহারে, অর্ধাহারে ভুগছে সেখানে আপনারা তাদের কাছে এক দিনের বেতন চাচ্ছেন? মুখ্যমন্ত্রীর চেম্বার সাজানোর জন্য ১০ লক্ষ টাকা ব্যয় হয়েছে, হেলিকপ্টারের জন্য প্রচুর অর্থ ব্যয় হয়েছে। এস এফ আই-এর সর্বভারতীয় সম্মেলনের জন্য বিরাট অর্থের অপচয় হয়েছে—আর একদিকে আপনারা জনসাধারণের কাছে রক্ত চাচ্ছেন, তাদের ১ দিনের বেতন চাচ্ছেন। মানুষ চায় এক্সপেন্ডিচার যেটা হবে সেটা যেন ঠিক ঠিকভাবে হয়। মানুষ দিতে চায় না অথচ ফোর্সফুলি একদিনের বেতন আদায় করা হচ্ছে। বক্রেশ্বরের ব্যাপারটাকে

রিয়্যালি ইলেকসন ইস্যু করা হবে কিনা এরকম একটা প্রশ্ন মানুষের মনে প্রকট হয়ে দেখা দিয়েছে। বলা হচ্ছে বক্রেশ্বরের সঙ্গে বাঙালীর মান, মর্যাদা জড়িত। সেইভাবে প্রচার করে বাঙালি সেন্টিমেন্টকে জাগিয়ে তোলা ঠিক নয়। যারা মমার্কসবাদী, যারা বিচ্ছিন্নবাদ এবং প্রাদেশিকতার উর্ধে উঠে লড়বার কথা বলেন তারা ইলেকসনে জেতার জন্য এই ধরনের আঞ্চলিক সেন্টিমেন্টের কথা কি করে বলেন আমি বুঝতে পারি না।

[7-10—7-20 P.M.]

তারা কিন্তু সেই পেটি ইলেকসন ইন্টারেস্টেড হয়ে অঞ্চলে সেন্টিমেন্ট তৈরি করে যাচ্ছে। ইতিপূর্বে দেখেছি দার্জিলিঙের প্রশ্নে দার্জিলিং ইস্যু নিয়ে সেই রকমভাবে সেন্টিমেন্ট তৈরি করেছেন। লোকের মনে এই প্রশ্ন জাগছে। আপনারা মার্কসবাদের কথা বলেন গণতন্ত্রের কথা বলেন—কিন্তু এই সমস্ত আঞ্চলিকতার কথা উঠছে। আমার বক্তব্য আর বাড়াতে চাচ্ছি না, আমরা যে কাট মোশনগুলি দিয়েছি সেই কাট মোশনগুলি আপনি বিবেচনা করবেন—এই আশা রেখে আমি যে বিষয়গুলি এখানে রাখলাম তার জবাব দেবেন—এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** টাস্ক ফোর্সের রিপোর্ট আজ পর্যন্ত কেউ দেখেছেন? আপনারা বিধানসভায় প্লেস করেছেন? সত্যিকারে আপনারা যদি অর্থনৈতিক পুনরুজ্জীবনের একমাত্র হাতিয়ার হিসাবে মনে করতেন সেখানে শুধু টাস্ক ফোর্স কেন, তার জন্য একটা ফ্যাক্টস ফাইন্ডিং কমিটি করতেন এবং বিধানসভার সদস্যদের নিয়ে বিভিন্ন জায়গায় যেতেন এবং কিভাবে সারানো যায়, কিভাবে এইগুলি চালানো যায় সেটা দেখতেন। আসল প্রবলেম কি এবং সেই প্রবলেমগুলি নিয়ে বিচার বিশ্লেষণ করে সঠিকভাবে চিন্তা ভাবনা করতেন। কোলাঘাট বিদ্যুৎ দেয়নি। ব্যান্ডেল থার্মাল পাওয়ার বিদ্যুৎ দেয়নি, ডি পি এল দেয়নি, সাঁওতালডি দেয়নি। একমাত্র চুখা দেয় এবং সেটাকেই ভরসা করে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ দপ্তর চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন আগে বর্ধমান শহরের একটি মহল্লায় গিয়েছিলাম। সেখানকার কয়েকজন গরিব ছেলে এস এস আই ইউনিট কাঠ চেরাই মেশিন লোন নিয়ে বসিয়েছিলেন। তারা বলল আমাদের এখানে ৩-৪ দিন ধরে কোনও বিদ্যুৎ নেই। কাঠ চোরাই কল বন্ধ, বিদ্যুতের অভাবে চলছে না। কাজেই আমরা এই লোনের টাকা কি করে শোধ করব? ছোটখাট ছেলে, বেকার যুবক, সামান্য একটা কিছু করে নিজেদের অর্থনৈতিক উন্নতি যে খানিকটা করবে তার কোনও ভরসা নেই। কৃষি ক্ষেত্রের কথা তো আমরা বাদই দিচ্ছি। ট্রান্সফরমারের কয়েল জ্বলে যাচ্ছে, দেখার লোক নেই। কয়েকদিন আগে ডি পি সি সি'র মিটিং-এ আমাদের একজন বন্ধু বিধায়ক বললেন, তার এলাকায় ডিপ টিউবওয়েল হয়ে গেছে দীর্ঘদিন আগে, কিন্তু এখনও পর্যন্ত এনারজাইজ করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে একবার দেখুন। কলকারখানা বন্ধ, ছোট ছোট কলকারখানা বন্ধ, কুটির শিল্প বন্ধ, গ্রামে বিদ্যুতের অভাবে বোরো ধান নষ্ট হয়ে যেতে বসেছে। আমরা কোথায় আছি? পশ্চিমবাংলায় বিদ্যুতের হাল এই রকম হয়েছে। এই সরকার বিদ্যুৎ নিয়ে রাজনীতি করছেন। আমি তাদের অনুরোধ করছি যে, আপনারা বিদ্যুৎ নিয়ে রাজনীতি করবেন না, বিদ্যুৎ রাজনীতির জিনিস নয়। বিদ্যুৎ হল অর্থনৈতিক বনিয়াদকে দৃঢ়ভাবে স্থাপন করার

জিনিস। কাজেই এই বিদ্যুৎকে ঠিক করতে না পারলে, বিদ্যুতের বেহাল অবস্থাকে সঠিক হালে ফেরাতে না পারলে জ্যোতিবাবু শত চেষ্টা করলেও পশ্চিমবঙ্গের উন্নতি করতে পারবেন না। বিদ্যুতের উন্নতি করতে না পারলে প্রবীরবাবু জীবনও পশ্চিমবঙ্গের উন্নতি করতে পারবেন না। [illegible] বড় বড় কথা বলবেন, দেওয়াল লিখন লিখবেন, কিন্তু তাতে মানুষের উপকার হবে না এবং সত্যিকারে তার দ্বারা মানুষের কোনওদিন উপকার হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের প্রতিটি ছত্র আমি পড়েছি। অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করে দেখলাম যে, হঠাৎ করে একটা জিনিসের আবিষ্কার হল এবং বামফ্রন্ট সরকার বক্রেশ্বরের একটা পুরো [illegible] চাল দিলেন। স্যার, বক্রেশ্বরের অরিজিনটা কি? তারা যদি ভাবেন দেশের মানুষ বোকা, তাহলে তাঁরা অত্যন্ত ভুল করবেন। স্যার, বক্রেশ্বর হঠাৎ করেই এল। ১২ বছরে জ্যোতিবাবু কোনও জায়গায় কিছু করতে পারলেন না। বিধান রায় অনেক কিছু করে গেছেন। তিনি পশ্চিমবঙ্গে অনেক ফ্যাক্ট্রি করে গেছেন। সামনেই লোকসভার নির্বাচন আসছে, তাই একটা কিছু না করলে আর মানসম্মান থাকছে না, সেই জন্যই প্রস্তাবটা এল। আর এস পি, ফরোয়ার্ড ব্লক যতই চিৎকার করুক—আসল উদ্দেশ্যটা কি? যে কারণে নবোদয় বিদ্যালয় হয়নি সেই একই কারণ যে, এই বক্রেশ্বরটা পশ্চিমবঙ্গ সরকারের হাতে থাকতে হবে—আপনাদের নিজেদের হাতে যেগুলি আছে সেইগুলি সারাবার মুরোদ আপনাদের নেই, আবার এটায় হাত দিতে যাচ্ছেন! আপনাদের টেকনোক্রাট নেই। সেইজন্য কি করছিল? হাজার হাজার টাকা মাইনে দিয়ে তাদের রেখেছেন কি করতে? কেন কোলাঘাট এখনও পর্যন্ত সারানো গেল না? আস্তে আস্তে এইগুলি সব ধ্বংসের মুখে চলে যাচ্ছে। শুধু এর ওর ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে চলে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাদের রাজনীতি করতে হবে। রাজনীতিটা কি? বক্রেশ্বরকে সামনে রেখে পশ্চিমবাংলার মানুষের কাছে এটাকে একটা প্রেসটিজ ইস্যু করতে হবে এবং দেশের মানুষকে বলতে হবে যে, দেখ আমরা বক্রেশ্বর তৈরি করার চেষ্টা করছি। এমন একটা হাওয়া তোলা হচ্ছে, যেন বক্রেশ্বর তৈরি হয়ে গেছে। বক্রেশ্বর হয়ে গেছে এবং সেই সঙ্গে ফ্যাক্টরিও তৈরি হয়ে গেছে। আমি আবার শুনলাম এখান থেকে মাঝে মাঝে লোকজন বাসে করে বক্রেশ্বর যাচ্ছে। স্বেচ্ছায় শ্রম দিতে তারা বাসে করে যাচ্ছে। যে বাসে করে যাচ্ছে সারাদিন ফিস্ট করে আবার সেই বাসেই চলে আসছে। ট্রান্সপোর্ট ডি[illegible]মেন্টের কত লস হচ্ছে, সেটা ভগবান জানে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা শেষ হতে বাকি কোথায় আছে জানি না। পশ্চিমবাংলা শেষ হয়ে গেছে। গ্রামবাংলায় একটা নাম উঠে গেছে। সেখানে প্রবীরবাবুর নাম নেই—আলো যখন আসে তখন ছোট ছেলে থেকে আরম্ভ করে বড় পর্যন্ত বলে ঐ জ্যোতিবাবু এল, আবার যখন চলে যায়—তখন তারা বলে জ্যোতিবাবু চলে গেল। এমন একটা অবস্থা আজকে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গ শেষ হয়ে যাচ্ছে। অর্থনীতি নিয়ে বড় বড় গলায় বলছেন—কিন্তু এই অপদার্থতার নজির পশ্চিমবাংলায় আর নেই। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে গুটি কয়েক প্রশ্ন করি—জবাব দেবেন। জিজ্ঞাসা করি কোলাঘাটের অবস্থা কি? তার তৈরির পর থেকে রেকর্ড পরিমাণ উৎপাদন কোন সালের কোন মাসে হয়েছে? আপনাদের এই ১২ বছরে কত পরিমাণ উৎপাদন হয়েছে, এবং কি টার্গেট ছিল। ব্যান্ডেল সম্বন্ধে প্রশ্ন করি—টার্গেট কি ছিল এবং কত পরিমাণ উৎপাদন করেছেন কোন সালে কত পরিমাণ উৎপাদন হয়েছে, কোন

সালে কোন মাসে রেকর্ড পরিমাণ উৎপাদন হয়েছে? ডি পি এল-এর কথা বলি—তার কি অবস্থা। তিনি নিজে স্বীকার করেছেন সব ভেঙে পড়েছে—কোনও কিছু চলছে না—এর টোট্যাল প্রোডাকশন কি এবং টার্গেট কত ছিল। তার উন্নতি করতে পারলেন না। বললেন এ বি এল-এর কথা। আমার গোপাল ভাঁড়ের একটা কথা মনে পড়ে গেল। একজনকে জলে ডুবিয়ে রাখা হয়েছে। সে টাকার লোভে জলে ডুবে ছিল। তার পর সে যখন জল থেকে উঠে এল তখন রাজা কৃষ্ণচন্দ্র বললেন যে ঐ জানালার আলো জলটাকে গরম করছে বলে সে ডুবে থাকতে পেরেছে। একদিন গোপাল ভাঁড় একটা তাল গাছের উপর হাঁড়িতে চাল জল দিয়ে রেখে—ঐ তাল গাছের তলায় জাল দিচ্ছে। রাজা কৃষ্ণচন্দ্র বললেন গোপাল তুমি এ কি করছ? গোপাল ভাঁড় তখন বললেন যদি জানালার ভিতর দিয়ে আলো এসে জল গরম হতে পারে তাহলে তাল গাছের মাথায় হাঁড়ি রেখে তাল গাছের তলায় জাল দিলে কেন ভাত হবে না? গত ১২ বছর আপনারা সরকার চালাচ্ছেন এবং ১৯৮০ সাল থেকে টাস্ক ফোর-এর কথা শুনছি।

[7-20—7-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা কি? ব্যাপারটা হল, ওঁরা ঠিক করলেন যে বক্রেশ্বর যদি আমরা প্রথম স্টার্ট করি তাহলে সেটা আমাদের হাতে থাকবে এবং তা থাকলে তাতে আমাদের লোকজনদের চাকরি দেওয়া যাবে। তাঁরা ভাবলেন, তাঁদের হাতে না থাকলে তো তাঁদের লোকজনদের সেখানে চাকরি দেওয়া যাবে না এবং এখানেই আসল সত্যটা লুকিয়ে আছে। কেন্দ্রীয় সরকার করলে তাঁদের কন্ট্রোল থাকবে। না আবার সামনেই ইলেকশন ইয়ার কাজেই এটা ঠিক করলেন তাঁরা যে বক্রেশ্বরটা নিজেদের হাতে রাখতে হবে। ১২ বছর ধরে তো কোনও সমস্যারই সমাধান করতে পারেননি, বেকার তো কমা দূরে থাক দিনের পর দিন বেকার সমস্যা বাড়ছেই কাজেই তাঁরা ভাবলেন একটা টোপ দাও এই বলে যে বক্রেশ্বর হলে তোমাদের চাকরির ব্যবস্থা হবে। এই হল বক্রেশ্বর শুরুর আসল কথা। তারপর তাঁরা আরও ভাবলেন কোনওরকমে তো নিজেদের অর্থ দিয়ে শুরু করা যাক তারপর কেন্দ্রীয় সরকার যেমন এটা অনুমোদন দিয়েছেন তেমনি কেন্দ্রীয় সরকার পরে অর্থ দিতেও বাধ্য হবেন। অতএব এইভাবে শুরু করা যাক। স্যার, ওঁরা বলেছেন, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প ১৯৯৪-৯৫ সালের মধ্যে শেষ করবেন কিন্তু এই প্রসঙ্গে ওঁদের আমি জিজ্ঞাসা করি, কেন্দ্রীয় সরকারের অর্থে যতগুলি এই ধরনের প্রকল্প ওঁরা করছেন যেগুলি ১৯৮২-৮৩ সালে শেষ হয়ে যাবার কথা তারমধ্যে ক'টা শেষ করতে পেরেছেন? আমরা এখন শুনছি, ১৯৯২-৯৩ সালে নাকি শেষ হবে। আমি আপনাদের বলছি, জীবনেও আপনারা শেষ করতে পারবেন না। অবশ্য ততদিন আপনারা ক্ষমতায় থাকতে পারবেন না কারণ মানুষ আপনাদের মুখোশ খুলে দিয়ে আসল চেহারাটা বার করে দিতে প্রস্তুত। কোনওরকমে এদিক ওদিক করে, কৌশল অবলম্বন করে বিধানসভায় হয়ত আসা যায় কিন্তু তার চেয়ে বেশি কিছু করা যায় না। যেমন অলরেডি আপনারা প্রসেস শুরু করেছেন যে কি কি মাধ্যমে নেওয়া যায় আগামী লোকসভার ইলেকশনের জন্য। কাজেই আমি বলব, বক্রেশ্বর ইস্যু শুধুমাত্র ইলেকশন স্টান্ট, এ শুধুমাত্র নিজেদের অপদার্থতা ঢাকা দেবার ও নিজেদের অস্তিত্ব জাহির করার চেষ্টা মাত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বক্রেশ্বরের ব্যাপারে স্বেচ্ছাশ্রম ও রক্ত

দানের কথা বলেছেন। স্যার, গাঁয়ে গাঁয়ে চাঁদার হিড়িক পড়ে গিয়েছে। কে চাঁদা দিচ্ছে, কিভাবে দিচ্ছে, কি পদ্ধতি সেখানে নেওয়া হচ্ছে তার কোনও ঠিক নেই। কখনও মেয়েছেলেরা, কখনও ছেলেরা, কখনও পার্টির লোকরা বাড়ি বাড়ি গিয়ে বলছে বক্রেশ্বরের জন্য চাঁদা দিতে হবে। সেখানে কোন বিলে এই চাঁদা নেওয়া হচ্চে আমরা জানি না। এ ক্ষেত্রে একটা প্রসেস থাকা দরকার, প্রসিডিওর থাকা দরকার কিন্তু তা নেই। স্যার, আমি রাজনীতির সঙ্গে যুক্ত কাজেই রাজনীতির সঙ্গে যুক্ত এমন মানুষগুলি সম্বন্ধে কেলেঙ্কারির কথা বলতে আমার ভাল লাগে না। তাই ঐ প্রসঙ্গে না গিয়ে বলছি, পশ্চিমবঙ্গ সরকারের যদি স্বদিচ্ছা থাকত তাহলে বন্ড ছাড়তে পারতেন, বিকাশ প্রকল্প করলে পারতেন। স্যার, আমার কাছে রসিদ আছে, ৫ হাজার টাকা নেওয়া হয়েছে কিন্তু লেখা হয়েছে ২৫০০ টাকা। আমি একথাগুলি বলছি তার কারণ, ভবিষ্যতে যাতে এ বিষয়ে দৃষ্টি দেওয়া হয় সেটা যেন মন্ত্রী মহাশয় একটু চিন্তা করেন। জ্যোতিবাবুরা যদি এ ক্ষেত্রে একটা সুষ্ঠু ব্যবস্থা করতেন যে ব্যাঙ্কের মাধ্যমে নেওয়া হবে, সার্টিফিকেট দেওয়া হবে বা যে দান করছে তাদের নাম ও চাঁদা ধারাবাহিকভাবে 'পশ্চিমবঙ্গ' পত্রিকাতে বার করা হবে তাহলে বুঝতাম কিন্তু তা না হওয়ায় এ ক্ষেত্রে লোকের মনে সন্দেহ জাগছে। মানুষ ভাবছে এই টাকা কি হবে, কোথায় যাবে কিন্তু ভয়ে কিছু বলতে পারছে না। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথা এবারে বলব। গ্রামগঞ্জে ১৯৭৪-৭৫ সালে যেখানে নোটিফিকেশন দেওয়া হয়েছিল যে সেখানে বিদ্যুৎ যাবে সেখানে এমন গ্রাম আছে যেখানে এই কাজ হয়নি। বর্ধমান জেলাতে আমার কেন্দ্রে কাজ হয়ে গিয়েছে বলে উল্লেখ আছে কিন্তু সেখানে এখনও পর্যন্ত কাজ হয়নি। আমি কয়েকটির নাম করছি। রাধানগর, বিজদিহি, মাহুতদি, গঙ্গুতিয়া, আসানবনি, শীতলপুর, দিগার, ডুবুরদি। দিগারী ও ডুবুরদিতে নতুন করে স্যাংশন হয়েছে।

এগুলি স্যাংশন হয়েছে ১৯৮৬ সালের ৩১শে মার্চ। আর রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের অবস্থা কি? সেখানে ইলেকট্রিক তার এবং পোলগুলি ফেলে দিয়েছে এবং সেগুলি চুরি হয়ে যাচ্ছে। যারা সেগুলি চুরি করছে তাদের পার্টি থেকে থানায় গিয়ে ফিরিয়ে নিয়ে আসা হচ্ছে। এই হচ্ছে অবস্থা।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তুহিনবাবু বলেছেন যে পশ্চিমবঙ্গ ডুবে যাচ্ছে সেজন্য তিনি খুব ভীতসন্ত্রস্ত। অত বুদ্ধি যখন তখন কংগ্রেস আমলে ভাল বল না কেন? কংগ্রেস আমলে কমল নাথ রায়ের সাপ্লাই করা ভাঙা পোল এবং ছেঁড়া তার দিয়ে বৈদ্যুতিকরণ করলেন। এখন সেগুলি খুলে ফেলতে হচ্ছে। কংগ্রেস আমলের সেই ভাঙা পোল এবং ছেঁড়া তার গ্রামের মানুষের গায়ে গিয়ে পড়ছে। এতই যদি বুদ্ধি তাহলে আপনাদের আমলে ভাল করেননি কেন? স্যার, আমি বাজেটকে সমর্থন করে এখানে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস আমলে ভাঙা পোল এবং ছেঁড়া তার দিয়ে বিভিন্ন গ্রামে বৈদ্যুতিকরণ করে তার যে অবস্থা করেছিলেন আজকে তার থেকে পশ্চিমবঙ্গকে অনেকটা ফিরিয়ে আনা হয়েছে। তবে হ্যাঁ, বিদ্যুতের স্বয়ংসম্পূর্ণতা হয়নি। কিন্তু সেটার জন্য চেষ্টা করা হচ্ছে। পাওয়ার স্টেশন করা হচ্ছে, টাওয়ার করা হচ্ছে এবং লোডশেডিংও অনেকটা কম হচ্ছে। অ্যাসেম্বলিতে বক্তৃতা দেওয়া যায় কিন্তু লোডশেডিং অনেক কমে গেছে। এখন দু'এক ঘন্টার বেশি লোডশেডিং থাকে না। আমাদের পাড়াগাঁয়ে বাড়ি। সেখানেও বিদ্যুৎ আছে। আপনাদের

আমলে এই বিদ্যুৎ কমে গিয়েছিল। আপনারা যদি মানুষের জন্য চিন্তা করতেন তাহলে আপনাদের আমলে বিদ্যুতের এই অবস্থা হত না। আপনারা বলুন তো আপনাদের আমলের থেকে বিদ্যুতের উৎপাদন বেড়েছে না কমেছে? এখন মৌজায় বেশি বিদ্যুৎ হচ্ছে না কমে গেছে? অ্যাসেম্বলিতে আপনারা বক্তৃতা দিয়ে গেলেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। আজকে বিদ্যুতের ব্যাপারে স্বয়ংসম্পূর্ণ না হলেও বিদ্যুতের উৎপাদন বেড়েছে এবং গ্রামে ভাল ভাল খুঁটি বসানো হয়েছে এবং লোডশেডিংও কমে গেছে। যারা গ্রামে বাস করেন তারা সকলেই এটা জানেন। আজকে মানুষ এবং যন্ত্র নিয়ে কারবার। তুহিনবাবু যদি এত জানতেন তাহলে তাদের আমলে বিদ্যুতের এই হাল হল কেন? আপনারা সাঁওতালডি সারাননি কেন? আপনি এ বি এল-এর কথা বলেছেন যে এ বি এল চালু হয় না। আজকে বিদ্যুৎ করবে কারা, মেরামতির কাজ করবে কারা? 'ভেল'কে ৯৬ লক্ষ টাকা না দিলে তারা কাজে হাত দেবে না। বিদ্যুৎ ভালভাবে করতে গেলে যে সংস্কার দরকার সেই সংস্কার তো কেন্দ্রীয় সরকারের হাতে। কাজেই আগে সেটা চিন্তা করুন। প্রবীরবাবু যা করেছেন যথেষ্ট করেছেন। তবে হয়ত আরও ভাল হতে পারত। কিন্তু এগুলি মানুষ এবং যন্ত্র নিয়ে কারবার কাজেই সব কিছু চিন্তা করতে হবে। সে জন্য বিদ্যুৎ মন্ত্রীর বাজেটকে আমি সমর্থন করছি। আর একটা কথা হচ্ছে, বক্রেশ্বর হোক এটা আমরাও চাই। বক্রেশ্বর চাঁদা আদায়ের মধ্যে দিয়ে নয়, বক্রেশ্বরের টাকা যাতে কেন্দ্র দেয় সে জন্য আন্দোলন করতে হবে। শুধু রক্ত দিয়ে এবং ভিক্ষা করে নয়। আন্দোলন করে এই টাকা আদায় করতে হবে বক্রেশ্বরের জন্য। আজকে এই প্রস্তাব বামফ্রন্ট সরকারকে নিতে হবে। মানুষের মধ্যে যে হতাশা এসেছে তা আন্দোলন করে দূর করতে হবে, তা রক্ত দিয়ে নয়, আন্দোলন করে করতে হবে।

[7-30—7-40 P.M.]

সেইসঙ্গে কেন্দ্রীয় সরকারের ওপর চাপ সৃষ্টি করতে হবে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করতে হবে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরে নয়, সুতরাং পশ্চিমবঙ্গের বিদ্যুৎ প্রকল্পের জন্য ভারত সরকারকে টাকা দিতে হবে। স্পিকার, স্যার, আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, আমাদের বাজেটে বক্রেশ্বরের জন্য ৯১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আমাদের বিদ্যুতের অভাব আছে, অতএব আমাদের বক্রেশ্বর প্রকল্প করতে হবে, কিন্তু সঙ্গে সঙ্গে এটাও মনে রাখতে হবে যে, আজকে জেলায় জেলায় অন্যান্য কারখানা স্থাপনও বন্ধ হয়ে গেছে, বিভিন্ন উন্নয়নমূলক কাজ বন্ধ হয়ে গেছে। সেই সমস্ত উন্নয়নমূলক কাজ বজায় রেখেই আমাদের বক্রেশ্বর করতে হবে। আমার মনে হয় বক্রেশ্বর পাঁচ বছরেও হবে না। বছরে যদি ১০০ কোটি টাকা করে বরাদ্দ করা হয়, তাহলে পাঁচ বছরে ৫০০ কোটি টাকা বরাদ্দ করা হবে। অথচ আমাদের প্রয়োজন ১০০০ কোটি টাকা। সেইজন্যই আমি বলছি যে, বক্রেশ্বর যেমন হচ্ছে হোক, তার সাথে সাথে জেলায় জেলায় অন্যান্য শিল্প স্থাপনের ব্যবস্থাও করতে হবে। স্পিকার, স্যার, আমি একটা জিনিস বুঝতে পারছি না, তাই সেটা প্রবীরবাবুকে জিজ্ঞাসা করছি, যে বিদ্যুৎ তাঁর হাতে আছে, যে বিদ্যুৎ তিনি সরবরাহ করছেন এবং তার বিনিময়ে যে রেভিনিউ তিনি কালেকশন করছেন তার হিসাব-নিকাশ কি ঠিক মতো হয়? তিনি কত বিদ্যুৎ দিচ্ছেন, আর কত টাকা তার বিনিময়ে আদায় হচ্ছে, সেই হিসাব-নিকাশ বোধ হয় সঠিকভাবে রাখা হয় না। যদি রাখাও হয় তাহলেও দেখা যাবে তার

মধ্যে একটা বিরাট ফারাক রয়েছে। কিছু ওয়েস্টেজ ছেড়ে দিলেও একটা বিরাট ফাঁক থেকে যাচ্ছে। কারণ গ্রামাঞ্চলে আজকে ব্যাপকহারে বিদ্যুৎ চুরি হচ্ছে। লুকিয়ে বিদ্যুৎ নিচ্ছে, অথচ রেভিনিউ দিচ্ছে না। বিদ্যুৎ চুরি ধরা হচ্ছে না। আর যদি ধরা হয়, তাহলেও টাকা দিলেই মাফ হয়ে যাচ্ছে। তাই আমি বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি, আপনি দেখবেন [illegible] আপনি যা দিচ্ছেন এবং তার বিনিময়ে যে রেভিনিউ পাচ্ছেন তার মধ্যে সামঞ্জস্য আছে কিনা। গ্রামে-গঞ্জে সাংঘাতিকভাবে বিদ্যুৎ চুরি হচ্ছে। এমন কি চুরি করা বিদ্যুৎ আবার অন্যকে বিক্রি করা হচ্ছে। এই চুরির সঙ্গে মন্ত্রী মহাশয়ের কর্মচারীরাও জড়িত আছে। তারা তাদের বাড়িতে মিনিমাম চার্জ দিয়েও বিদ্যুৎ নিচ্ছে না, পোল থেকে সরাসরি বিদ্যুৎ চুরি করে নিচ্ছে, কোনও মিটার নেই। কর্মচারীরা প্রত্যেকে বিনা পয়সায় বিদ্যুৎ ব্যবহার করছে। এই ব্যাপক বিদ্যুৎ চুরি বন্ধ করে, হিসাব-নিকাশ যদি ঠিক মতো রাখা হয়, তাহলে ঘাটতি অনেক কমে যায়। সুতরাং অবিলম্বে বিদ্যুতের এই যে ব্যাপক অপচয়, এটা বন্ধ করা দরকার। বিদ্যুৎ অপচয় বন্ধ করে সরকারি তহবিলে টাকা আনার ব্যবস্থা করতে হবে। বিদ্যুৎ সম্পর্কে বিশেষ কিছু বলার মতো আমার জ্ঞান খুবই কম। তবে আমি এটুকু বুঝি যে, বিদ্যুৎ উৎপাদন বাড়াতে হবে, বিদ্যুৎ চুরি বন্ধ করতে হবে, প্রয়োজনে এনকোয়ারি করতে হবে, যারা চুরি করছে এবং যারা সেই চুরিতে মদত দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। ডিস্ট্রিবিউশন সঠিকভাবে করতে হবে। বিদ্যুৎ বিক্রি থেকে আয় বাড়াতে হবে। এবিষয়ে কোনও সন্দেহ নেই যে আগের চেয়ে অবস্থার উন্নতি হয়েছে। উৎপাদন বৃদ্ধি পেয়েছে, অনেক নতুন পাওয়ার স্টেশন হয়েছে, কসবায় আর একটা হচ্ছে। প্ল্যান্টগুলির গোড়ায় যে গলদ রয়েছে তা আমরা টাকার অভাবে দূর করতে পারছি না। এটাই হয়েছে সব চেয়ে বড় সমস্যা। ওঁরা কয়েকটি প্ল্যান্ট বসাবার সময়েই গলদ করে রেখে গেছেন। ম্যাপে ভুল রয়েছে, প্ল্যানে ভুল রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন, তিনি সফল হবেন এই আশা রেখে তাঁর বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে দু'চারটি কথা বলছি। প্রথমেই আমি বিনয়ের সঙ্গে একটা কথা বলি আমাদের বিরোধীদের, আপনারা সব ক্ষেত্রেই রাজনীতি দেখেন কেন? যে কোনও একটা দেশের উন্নয়নের প্রথম শর্ত কি? সেই দেশের বিদ্যুৎ ব্যবস্থা কতটা স্টেবল। আমাদের দেশে কেন্দ্রীয় শক্তি দপ্তরের পক্ষ থেকে যতগুলি পরিকল্পনা করা হয়েছে সব ক'টির মধ্যেই কিছু না, কিছু ভুল রয়ে গেছে। প্রতিটি পঞ্চবার্ষিকী পরিকল্পনার ক্ষেত্রেই আমরা এই জিনিস দেখছি। ফলে আজকে দেশব্যাপী বিদ্যুতের এই সঙ্কট ভুল পরিকল্পনাই আজকে এই সঙ্কটের মুখ্য কারণ। বিভিন্ন পঞ্চবার্ষিকী পরিকল্পনার ভুলের ফলেই আজকে এই সমস্ত জিনিস ঘটছে। আজকে অভিযোগ করা হচ্ছে, প্রধানমন্ত্রী পর্যন্ত অভিযোগ করছেন যে, আমাদের ভারতের মধ্যে পশ্চিমবাংলার কার্যকরী উৎপাদন ক্ষমতা সব চেয়ে কম।

কিন্তু এটা ঠিক নয়। আজকে প্রত্যেকটি রাজ্যের যদি হিসাব করি—আমি প্রত্যেকটি রাজ্যের কথা বাদ দিলাম, দু-চারটি রাজ্যের যদি হিসাব করি তাহলে দেখা যাবে বিহারে পি এল এপ ইউনিটের ক্ষমতা হচ্ছে ৩৬.২, আসামে ২৭.৫, ওড়িশাতে ৩০.২ আর পশ্চিমবাংলায়

৪০.৩। তার সঙ্গে কোলাঘাট এবং ব্যান্ডেল যদি ধরি তাহলে সেটা আরও বেড়ে হয়ে যাবে ৫১.৯৮। এরসঙ্গে যদি সাঁওতালডির লোড ধরা যায় তাহলে কিন্তু উৎপাদন অনেক কমে যাবে। এই সাঁওতালডি কেন্দ্রীয় শক্তি দপ্তরের ভুল পরিকল্পনার ফলে, ভেলের ভুল ড্রয়িং-এর ফলে রুগ্ন শিল্প হিসাবে পরিগণিত হয়েছে এটা অস্বীকার করার উপায় নেই এবং কেন্দ্রীয় শক্তি মন্ত্রকও এটা স্বীকার করেছেন। ষষ্ঠ পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার বিদ্যুতের জন্য যে কোটা ধার্য করেছিলেন তার পরিমাণ হচ্ছে ৩ হাজার ৫০০ কোটি টাকা। কিন্তু পরবর্তীকালে সেটা কমে হল ২ হাজার ৩০০ কোটি টাকা। এই রাজ্য থেকে ৪৪ শতাংশ সম্পদ কেন্দ্রীয় সরকারকে যোগাড় করে দেওয়া হয়েছিল। আজকে মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বক্রেশ্বরের কথা বললেন। কিন্তু এই বক্রেশ্বরের জন্য কি আন্দোলন করা হয়েছে? এই বক্রেশ্বর করার ব্যাপার নিয়ে কেন্দ্রীয় সরকার গত ৩ বছর ধরে টাল-বাহানা করেছেন। ৩ বছর ধরে রাজ্য সরকারকে বলা হয়েছে হ্যাঁ, কর, কর, কর, দেওয়া হবে দেওয়া হবে। পরে কেন্দ্রীয় শক্তিমন্ত্রক থেকে জানাল ৭০ ভাগ টাকা সোভিয়েত দেবে কিন্তু এটা এন টি পি সি'র মাধ্যমে করা হবে। সুতরাং এই যে বঞ্চনা এটা গোটা পূর্বাঞ্চলের প্রতি, পূর্ব ভারতের প্রতি বঞ্চনা নয়? খালি সবদিকে রাজনীতি দেখলেই হবে না। আমরা এই রাজ্যের জন্য গর্বিত, আজকে এই বিদ্যুতের অভাবের জন্য বক্রেশ্বর আমাদের করতেই হবে, নিজেদের দায়িত্বে করতে হবে এবং তারজন্য একটা পরিকল্পনা মাফিক কাজ চলছে, লিমিটেড টাইমের মধ্যে কমপ্লিট হবে। কিন্তু এই সাথে সাথে একটা ব্যাপারে বিরোধী পক্ষকে অনুরোধ করব, আপনারা এই রাজ্যের অধিবাসী। আপনারা ক্ষমতায় ৩০-৩৫ বছর ধরে ছিলেন। এই রাজ্যের অধিবাসী হিসাবে পাওয়ার ডেভেলপ করার দায়-দায়িত্ব ছিল আপনাদের হাতে, কিন্তু আপনারা এতদিন ধরে কি করলেন? আজকে কেন্দ্রীয় শক্তিমন্ত্রক থেকে সাংঘাতিকরকমভাবে চক্রান্ত হচ্ছে। কেন্দ্রীয় শক্তিমন্ত্রকের প্রস্তাব হচ্ছে সমস্ত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিকে সেন্ট্রালের আন্ডারে নেওয়া। এস ই বি-গুলি প্রাকটিক্যালি ডিস্ট্রিবিউটিং এজেন্ট হিসাবে থাকবে অর্থাৎ প্রয়োজনীয় বিদ্যুৎ উৎপাদন ও ব্যবহারের উপর রাজ্যের কোনও কন্ট্রোল থাকবে না। কেন্দ্রীয় শক্তিমন্ত্রী বসন্ত শাঠে এইরকম একটি প্রস্তাব দিয়েছেন যে রাজ্যের কোনও কন্ট্রোল থাকবে না। এরদ্বারা স্টেট ইলেকট্রিসিটি সিস্টেমকে রুগ্ন করার পরিকল্পনা, পঙ্গু করার পরিকল্পনা নেওয়া হয়েছে। আমি এর তীব্র বিরোধিতা করছি, কিছুতেই এই জিনিস করতে দেওয়া হবে না। এটা আমাদের নিজেদের বুঝতে হবে। আমি বিরোধীপক্ষের সদস্যদের বিনয়ের সঙ্গে বলব এই রাজ্যের প্রতি দায়-দায়িত্ব আপনাদের আছে। আপনারা যথাযথভাবে সেই দায়-দায়িত্ব পালন করার চেষ্টা করবেন। এরপর আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনম্রভাবে বলতে চাই, আপনার বাজেট বক্তৃতায় এবার কতকগুলি যেমন পজিটিভ দিক আছে তেমনি কতকগুলি ত্রুটির দিক সাহসিকতার সঙ্গে উল্লেখ করার চেষ্টা করেছেন। এটা স্বীকার করা ভাল। রাজ্যের বিদ্যুৎ কেন্দ্রগুলি যেভাবে চলা উচিত ঠিক সেইভাবে চলছে না। বিদ্যুৎ ক্ষেত্রে অত্যন্ত বিনয়ের সঙ্গে এটা বলা ভাল বিদ্যুৎ সমস্যা কোনও ব্যক্তির সমস্যা নয়, কোনও দলের সমস্যা নয়, এটা হল কান্ট্রির সমস্যা, গোটা স্টেটের সমস্যা, সুতরাং সেইভাবে একে ট্রিট করতে হবে। আমি শুধু এ ব্যাপারে একটা জিনিস বলার চেষ্টা করব সেটা হচ্ছে আজকে বিদ্যুৎ দপ্তরগুলির মধ্যে কো-অর্ডিনেশনের অভাব দেখা দিয়েছে। বিদ্যুৎ দপ্তর বা রাজ্য বিদ্যুৎ পর্ষদ বা পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের মধ্যে কো-অর্ডিনেশনের

অভাব। আমি প্রায়শই এই কথা বলি, গত বছরও আমি এই কথা বলেছি যে কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। ইতিপূর্বে কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রটিকে বিদ্যুৎ পর্ষদের হাত থেকে নিয়ে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে দেওয়া হয়েছে। আমার এতে কোনও আপত্তির কারণ নেই। কিন্তু একটা জিনিস ভাবতে বলব, পি ডি সি ও রাজ্য বিদ্যুৎ পর্ষদের সঙ্গে নিজেদের মধ্যে রেষারেষির ফলে কো-অর্ডিনেশনের অভাব দেখা দিয়েছে, যার ফলে পাওয়ার পেতে খুবই অসুবিধা হয়। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই, বিদ্যুতের অভাবের জন্য পশ্চিমবাংলায় বোরো ধান অর্থাৎ এগ্রিকালচারের খুবই অসুবিধা হচ্ছে, এ ব্যাপারে বিশেষভাবে দেখা দরকার।

[7-40—7-50 P.M.]

পরিচালনের ক্ষেত্রে আমার মূল সাজেশন হচ্ছে যে কর্মচারিদের প্রত্যক্ষ সহযোগিতা গ্রহণ করতে হবে। আমলাতান্ত্রিক সিস্টেমটাকে কিছুটা কার্টেল করতে হবে। সি ই এস সি'র ক্ষেত্রে মনিটারিং দরকার। আজকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের অভিযোগ শোনা যায় তারা কম পয়সায় রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে পাওয়ার কিনে বেশি দামে বিক্রি করছে। পাওয়ার জেনারেট করার কোনও রকম সেন্টার করছেন না। পরিচালনার সমস্ত দুরূহ বাধা কাটিয়ে আমাদের উঠতে হবে। আমলাতান্ত্রিক এবং কন্ট্রাকটারি সিস্টেম থাকার ফলে আজকে খুব খারাপ অবস্থা হচ্ছে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাজকর্ম তার মাণিটারিং ঠিকমত হচ্ছে না। এর জন্য কন্ট্রাকটারদের উপর নির্ভরশীলতা কমাতে হবে। আজকে পঞ্চায়েতের উপর এই বিদ্যুতের ভার ছেড়ে দিয়ে—যেহেতু রেভিনিউ কালেকশনটা বেড়েছে—আজকে যদি আমরা শ্রমিকদের উপর নির্ভর করি তাহলে নিশ্চয়ই ভাল কাজ হবে। তার ছিঁড়ে যায়, কন্ট্রাকটারি সিস্টেমে অনেক গোলমাল, শ্রমিক কর্মচারিদের বেতন পুনর্বিন্যাসের কথা গত বারের বাজেটে আমি উল্লেখ করেছিলাম, এ ব্যাপারে আপনি পে-কমিটি নিয়োগ করেছেন, খুবই অভিনন্দনযোগ্য কিন্তু দেখতে হবে যে ১৯৮৪ সাল থেকে এটা পড়ে আছে, এর রিপোর্টটা তাড়াতাড়ি পাওয়া যায়। এর রিপোর্টে মূল যে কথাটা বলা হয়েছে তার উপর ভিত্তি করে বলা যায় এ আই টি ইউ সি, সিটু'র বেসিক পে, হাউস রেন্ট এবং ডি এ ইত্যাদির ব্যাপারে ৬০০ টাকাকে মূল্য সূচক ধরে ন্যূনতম ১৫০০ টাকা ধরা হয়েছে, সেটা যাতে করা যায় আমি সে বিষয়ে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এটা শ্রমিক কর্মচারিদের সংগঠনের সঙ্গে আলোচনার মাধ্যমে যাতে করে সমাধান করতে পারেন। আমি গতবার আপত্তি করেছি, এবারেও আপনাকে বলি যে সেভেন গ্রুপ ডিউটি রোস্টার হচ্ছে অবৈজ্ঞানিক, এটা বিজ্ঞান ভিত্তিক নয়, সেজন্য এটাকে বাতিল করতে হবে এতে ৮ ঘন্টার বেশি হয়ে যায়, তাই এটাকে অবিলম্বে বন্ধ করা উচিত। ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে গণছুটি নেওয়ার জন্য শ্রমিকদের মাইনে কাটা হচ্ছে, এটাও উচিত নয়, এর মধ্যে তার একটা সার্বিক হিসাব দেওয়া হয়েছে, পি ২৫৯ সার্কুলার অনুযায়ী তাদের মাইনে কাটা হচ্ছে, কোনও গণতান্ত্রিক আন্দোলনে অংশ নেওয়ার জন্য মাইনে কাটা ঠিক হবে না। সর্ব শেষে পরিবেশ দূষণের কথা বলা হয়েছে, ব্যান্ডেলের তাপ বিদ্যুৎ কেন্দ্রের বিষাক্ত ছাই যত্রতত্র ছড়িয়ে রাখা হচ্ছে, এটা অবিলম্বে যাতে বন্ধ করা যায় সেদিকে দৃষ্টি দেবেন এই অনুরোধ জানিয়ে আপনার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী সভায় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ঘাটতির কথা অকপটে স্বীকার করেছেন। কিন্তু বিরোধী সদস্য, কংগ্রেস বন্ধুরা জেনেশুনে বিরোধিতা করছেন। তাঁরা জানেন যে ১৯৭৭ সালের আগে তাঁরা যে বিদ্যুতের ঘাটতি এখানে রেখে গিয়েছেন সেই ঘাটতির দায়ভার বর্তমান বামফ্রন্ট সরকারের উপরে অর্পিত হয়েছে, কিন্তু তাঁরা সে কথাটা একবারও উল্লেখ করছেন না। তাঁদের বক্তৃতা শুনে মনে হচ্ছে যে তাঁরা ভালভাবে বাজেট বক্তব্যটা পড়েননি। মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে বাস্তব কথাটারই উল্লেখ করেছেন। এই সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে এবং এই ক্ষমতার মধ্যে দিয়েই তিনি বিদ্যুতের অনেকটা অগ্রগতি ঘটিয়েছেন, এবং এই সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে বিদ্যুতের চাহিদা কতটা ব্যাপক এবং কতটুকু মেটাতে পারা যাচ্ছে তা তিনি তুলে ধরেছেন, কিন্তু ওঁরা এই সীমাবদ্ধতার কথাটা একটুও ভাবছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, এই সরকার ১৯৭৭ সালের জুন মাসে ক্ষমতায় আসার সময় [illegible] তখন কি তীব্র বিদ্যুৎ সঙ্কট এখানে ছিল, এবং তার সমস্ত দায়ভারটা এই সরকারের উপরই বর্তেছে।

উন্নয়ন এবং অগ্রগতির ব্যাপারে বিদ্যুতের উপর যেহেতু রাজ্যের অর্থনীতি নির্ভরশীল সেহেতু দায়িত্বভার গ্রহণের পর এইক্ষেত্রে বামফ্রন্ট সরকার সর্বাধিক গুরুত্ব আরোপ করেছেন এবং সেটা স্পষ্টভাবে বলা হয়েছে। কিন্তু ৩০ বছরের কংগ্রেস শাসনে তাঁরা বিদ্যুতের ক্ষেত্রে কিছুই যে করেননি—একথা তো তাঁরা বললেন না! সেটাও তো বলা উচিৎ ছিল। আমাদের সরকার আসার পর পশ্চিমবঙ্গে গ্রামীণ বিদ্যুতায়ণের ক্ষেত্রে ৩৮,০৭৪টি মৌজার মধ্যে ২৪,৭৭২টি মৌজাকে বিদ্যুতায়িত করেছেন। আর ১৯৭৭ সালে কংগ্রেস আমলে ১০,৯১২টি মৌজা মাত্র বিদ্যুতায়িত করা হয়েছিল এবং শুনলে অবাক হবেন যে, ঐ ১০,৭৭২টি মৌজায় বিদ্যুতের যে খুঁটিগুলি ছিল সেটা গরু-মোষ বাঁধার খুঁটায় পরিণত হয়েছিল। অর্থাৎ ১০,৭৭২টি মৌজা বিদ্যুতায়ণের যে পরিসংখ্যান দিয়েছি তাতে বাস্তবে কোনও গ্রাম বিদ্যুতায়িত হয়নি। সেক্ষেত্রে যে তার ব্যবহার করা হয়েছিল সেটা গ্রামের কামারশালায় যে প্লেট তৈরি হত সেটা ব্যবহার করা হয়েছিল। সেটা তো তাঁরা বললেন না! আর আমাদের সরকার তফসিলি জাতি এবং উপজাতি অধ্যুষিত গ্রামগুলিতে বিদ্যুৎ দেবার যে প্রচেষ্টা গ্রহণ করেছেন তার ফলে আজকে তফসিলি জাতি অধ্যুষিত ৬,৩৯৪টি এলাকা এবং তফসিলি উপজাতি অধ্যুষিত ৪,৩৮৯টি এলাকা বিদ্যুতায়িত হয়ে গেছে। এটা ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসের হিসেব। কিন্তু ১৯৭৭ সাল পর্যন্ত ৩০ বছর ক্ষমতায় থাকাকালীন সময়ে তাঁরা এটা করতে পারেননি। ওঁরা এখানে সাঁওতালডি তাপ বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে বলবার চেষ্টা করেছেন। সেখানে ১৯৭৪ সালে ঐ থার্মাল পাওয়ার স্টেশনটি নির্মিত হয়েছিল। প্রকল্পটি নির্মিত হবার পর প্রয়াতা প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী যখন সেটা উদ্বোধন করেছিলেন তখনই তার পাইপ লাইন ফেটে গিয়েছিল। প্রিয়াতা প্রধানমন্ত্রী সেই ত্রুটি নিয়েই তার উদ্বোধন করেছিলেন। বলা যেতে পারে, শুরুতেই ঐ বিদ্যুৎ কেন্দ্রে সঙ্কট সৃষ্টি হয়েছিল এবং সেই সঙ্কট নিয়েই বামফ্রন্ট সরকারকে ওটা গ্রহণ করতে হয়েছিল। ঐ কেন্দ্রে যে জল সরবরাহ করা হয় তা বিহার থেকে আসে, ফলে যথারীতি সেটা ঠিকভাবে আসে না। এরজন্য বামফ্রন্ট সরকার সেখানে পণ্ড তৈরি করে রিজার্ভার করে যাতে সেখানকার জল সঙ্কট মেটানো যায় তার দিকে নজর দিয়েছেন। এক্ষেত্রে

আমি মাননীয় মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি, যাতে আর একটি রিজার্ভার তৈরি করে সেখানে জল সঙ্কট মেটানো যায় তার চেষ্টা করতে হবে। দীর্ঘ ২৫ বছরের ঐ সাঁওতালডি তাপ বিদ্যুৎ কেন্দ্রে আধুনিক পদ্ধতি গ্রহণ করে যাতে তার সঙ্কট মেটানো যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে উদ্যোগ গ্রহণ করতে হবে। তবে সেখানকার সঙ্কট মেটাবার জন্য ওভার ডিউটি এবং শিফ্‌ট ডিউটি করবার জন্য যে পদক্ষেপ নিয়েছেন তারজন্য কিছুটা সুরাহা হয়েছে।

[7-50—8-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে আর এক মিনিট সময় চাইছি। অযোধ্যা পাহাড়ে হিল হাইড্রাল ইলেকট্রিক পাওয়ার প্রোজেক্ট বামফ্রন্ট সরকার নির্মাণের জন্য পদক্ষেপ গ্রহণ করেছেন, যাতে চাহিদার সাথে তাল রেখে বিদ্যুতের উৎপাদন করা সম্ভব হয়। পুরুলিয়ার অযোধ্যা পাম্প স্টোরেজ প্রোজেক্ট-এর কাজ হাতে নেওয়া হয়েছে। বিদেশি বিশেষজ্ঞদের পরামর্শে সেখানে কাজ চলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এবং সেই সাথে বামফ্রন্ট সরকারকে এই প্রোজেক্ট গ্রহণের জন্য অভিনন্দন জানাই। এই যে পদক্ষেপ বিদ্যুৎ উৎপাদনের জন্য গ্রহণ করেছেন এটা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। বিরোধী পক্ষের সদস্যরা তাঁদের বক্তব্যে রাজ্য সরকারের ব্যর্থতার কথা উল্লেখ করেছেন। কিন্তু একবারও আমরা ১৯৭৭ সালে এই রাজ্যে ক্ষমতায় আসার পর উত্তরাধিকার সূত্রে যে বিদ্যুৎ দপ্তর পেয়েছিলাম, সেই কথাটা উল্লেখ করলেন না। আমি তৎকালীন বিদ্যুৎমন্ত্রী, ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যিনি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন, বর্তমানে যিনি প্রদেশ কংগ্রেস সভাপতি, এ বি এ গণিখান চৌধুরি মহাশয় যে বাজেট ১৯৭৩-৭৪ সালে পেশ করেছিলেন তা থেকে পড়ছি। এটা শুনলে জানা যাবে সেই সময়ে এখানে বিদ্যুতের পরিস্থিতি কি ছিল। ১৯৭৩-৭৪ সালে তিনি কি বলেছিলেন? দু'বছর আগে বর্তমান মন্ত্রিসভা কাজ শুরু করার সময়ে এই দপ্তরের নয়ছয় অবস্থা ছিল। ৩,৩২৮টি গ্রামে বিদ্যুৎ পৌছেছিল। বিদ্যুৎ উৎপাদনে সাঁওতালডি প্রকল্প এক ভয়ঙ্কর সঙ্কটজনক অবস্থায় ছিল। এই হচ্ছে ১৯৭৭ সাল, যখন আমরা সরকারে আসি। তৎকালীন বিদ্যুৎমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় আরও একটি কথা বলেছিলেন। বিদ্যুৎ পর্ষদের কর্মচারী কংগ্রেসের সমর্থক। সেটা ঠিকই। তার দায় আমাদের বহন করতে হচ্ছে। তৎকালীন বিদ্যুৎমন্ত্রীর সহযোগী একজন বাজেট বক্তৃতায় বলেছিলেন যে, দশ হাজার লোককে কাজের জন্য—কি কাজ দেওয়া হবে তাদের, স্পেশিফিক কোনও ব্যবস্থা নেই। তারা কোথায় বসবে তা তারা জানে না। জনৈক কর্মচারী বলছেন, 'দিদি কোথায় বসবো?' এই উত্তরাধিকার নিয়ে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছিল। তখন বাজেট বরাদ্দ ছিল ২৪ হাজার ৫৭ লক্ষ ৯৩ হাজার টাকা। এ হচ্ছে ওঁদের আমলে বিদ্যুৎ দপ্তরের অবস্থা। মাননীয় সৌগতবাবু অনেক রাজ্যের পরিসংখ্যান দিলেন, কিন্তু উত্তর ভারত, বিশেষ করে পূর্ব ভারতের অবস্থার কথা একবারও উল্লেখ করলেন না। পূর্ব ভারতের কথা উল্লেখ করলে তাঁর তথ্য ও যুক্তিটা যে

টিকতো না? স্বাধীনতার পর থেকে পূর্ব ভারতের রাজ্যগুলোকে যে ভাবে বঞ্চনা করা হয়েছে, আমরা তা দেখেছি। ১৯৭৭ সালে আমরা যখন ক্ষমতায় আসি—১৯৪৭ সাল পর্যন্ত, মাঝখানে তের মাস ও নয় মাস, এই বাইশ মাস বাদ দিলে তাঁরাই ক্ষমতায় ছিলেন, তাঁরাই সরকার চালিয়েছেন—তখন দেখি এখানে বিদ্যুতের উৎপাদন ছিল ১৬২৫ মেগাওয়াট। ষষ্ঠ যোজনার শুরুতে ১৯৭৮ সালে আমরা যখন শুরু করেছিলাম, তখন সেটা ছিল ১৮২৫ মেগাওয়াট। ১৯৮৮-৮৯ সালে সেই পরিমাণটা বেড়ে দাঁড়িয়েছে ৩৬১৬ মেগাওয়াটে। জানি না, সৌগতবাবু কি বলবেন? ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বিদ্যুতের উৎপাদন ছিল ১৬২৫ মেগাওয়াট এবং আমরা যখন ক্ষমতা এসেছি, ১৯৭৭-৮৯ সাল পর্যন্ত সময়ে বিদ্যুতের উৎপাদন বেড়ে দাঁড়িয়েছে ৩৬১৬ মেগাওয়াট।

ওঁনারা পি এল এফ-এর কথা বললেন যে টার্গেট অনেক কম, সেখানে নাকি আমাদের রাজ্য সরকার অনেক কম উৎপাদন হয়। আপনি জানেন যে আমাদের রাজ্য সরকার ব্যান্ডেল এবং কোলাঘাটে কেন্দ্রীয় সরকারের পুরষ্কার পেয়েছে। আর সাঁওতালডির ব্যর্থতার কথা যদি বলেন তারজন্য তো আপনারাই দায়ী। ১৯৭৩-৭৪ সালে বরকত সাহেব তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে সাঁওতালডির বিদ্যুতের অবস্থা নৈরাশ্যজনক। আজকে বিদ্যুতে কাদের ব্যর্থতায় এই অবস্থায় দাঁড়িয়েছে তার একটা পরিসংখ্যান দিলেই বুঝতে পারবেন। আপনারা বলেছেন যে বামফ্রন্ট সরকার বিদ্যুতের জন্য কিছুই করেনি কিন্তু এই বছরই বিদ্যুতের জন্য বরাদ্দ করা হয়েছে ২০৩ কোটি ৩১ লক্ষ ৬ হাজার। বিদ্যুৎ খাতে যা বরাদ্দ করা হয়েছে তা মোট বরাদ্দের ৩৫ শতাংশ ব্যয় করছে। সেখানে ১৯৭৩-৭৪ সালে ২৪ কোটি ৫৭ লক্ষ টাকা ধরা হয়েছিল, ১৯৮৮-৮৯ সালে সেখানে বাজেটের বরাদ্দ কতখানি এই হিসাব দেখলেই বুঝতে পারবেন। কাজেই বিদ্যুৎ উৎপাদনের গুরুত্ব দিইনি এইকথা বলাটা সত্যের অপলাপ ছাড়া কিছু নয়। আপনারা বলেছেন গ্রামে বিদ্যুৎ যায়নি। গ্রামে বিদ্যুৎ প্রচুর পরিমাণে যে যাচ্ছে তার একটা হিসাব দেখলেই বুঝতে পারবেন। ১৯৭৩-৭৪ সালে যেখানে ৩ হাজার কোটি টার্গেট ছিল আজকে সেখানে ১০ হাজার কোটিতে পৌছতে পেরেছে। ১৯৮৮-৮৯ সালে গ্রামীণ বৈদ্যুতিকরণ গিয়ে দাঁড়িয়েছে ২৩.৪৮৪ অর্থাৎ শতকরা .৬১ ভাগ। এখানে পাম্প সেটে বিদ্যুৎ সংযোজিত হয়েছে ৬০ হাজার ৪০৮টি। বিভিন্ন বক্তা তাঁদের বক্তৃতায় বলেছেন যে আমাদের আমলের সঙ্গে তাঁদের আমলের মৌজা ইলেকট্রি ফায়েডের অনেক পার্থক্য ছিল। গ্রামের মৌজায় একটা খুঁটি পুঁতে দিলেই বলা হচ্ছে মৌজা ইলেকট্রিফায়েড হচ্ছে কিন্তু আমাদের আমলে এইভাবে ইলেকট্রিফায়েড করা হত না। তারপরে বক্রেশ্বর নিয়ে প্রশ্ন তুলেছেন, বক্রেশ্বর প্রকল্প আমাদের কথা নয়। কেন্দ্রীয় সরকারের যে সমীক্ষক দল তারাই বলেছেন ১৯৯৪-৯৫ সালে বিদ্যুতের ঘাটতি আরও তীব্রতর হবে। ওই সমীক্ষক দল বলেছেন এই ব্যাপারে বিভিন্ন রাজ্যকে উদ্যোগ নিতে হবে, বিদ্যুৎ উৎপাদন বাড়াতে হবে। সেই রিপোর্ট সামনে রেখে আমাদের রাজ্য সরকার অনিবার্যভাবে কেন্দ্রীয় সরকারের কাছে বক্রেশ্বর প্রকল্পের জন্য দাবি করেছেন। কেন্দ্রীয় সরকারের সমীক্ষক দল তাদেরকে ভিত্তি করেই এই টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। বক্রেশ্বর প্রকল্প না হলে বিদ্যুতের ঘাটতি মেটানো যাবে না। সমগ্র পূর্বাঞ্চলকে ৪২ বছর ধরে বঞ্চিত করা হয়েছে। আজকে রাজ্য সরকারের তরফ থেকে যদি এই দাবি করা হয়ে থাকে তাহলে আমি মনে করব এটা ন্যায্য দাবি। কেন্দ্রীয় সরকার

রাজ্যের কাছ থেকে বেনিয়াদের মতো টাকা নিয়ে যায় এবং ওয়ান অ্যান্ড হাফ পার্শেন্ট সুদে টাকা ধার দেয়। সুতরাং তারা তো কোনও দয়া দেখাচ্ছেন না। পশ্চিমবঙ্গের আত্মসম্মান জ্ঞান আছে বলেই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র খোলার পরিকল্পনা নিয়েছে এবং আশা করি ১৯৯৪-৯৫ সালে এই কাজ শেষ করে কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে উপযুক্ত জবাব দেবে এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[8-00—8-10 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবেছিলাম এই বিরোধী দলের সদস্যরা অন্তত একটা ব্যাপারে আমাদের প্রশংসা করবেন শতকরা ৩৫ ভাগের বেশি টাকা আমরা বরাদ্দ করেছি এই বিদ্যুতের ক্ষেত্রে, এই কথা বলতে ওদের ভীষণ লজ্জা করে। এই কথাটি একজনও বললেন না। আবার কেউ বলছেন বক্রেশ্বরে নাকি কেন্দ্রীয় সরকার সাহায্য করছে। তাদের সাহায্যের নমুনাটা দেখুন আমরা বক্রেশ্বর প্রজেক্ট রেখেছিলাম। ১৯৮৩ সালে, তারপরে আমাদের জানানো হল ৩-৭-৮৪ যে এটা সপ্তম পরিকল্পনার মধ্যে নেওয়া হল। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি ২-৫-৮৫ সালে বলল আমরা এটাকে কারিগরী দিক থেকে গ্রহণ করলাম। প্ল্যানিং কমিশন ১৮-১২-৮৬ তারিখে বলল আমাদের মধ্যে নিলাম। আর রাজীব গান্ধী প্রতিশ্রুতি দিয়ে বলেছে সেপ্টেম্বর '৮৬তে, যে আমরা তিন মাসের মধ্যে ফয়সালা করে দিচ্ছি। তার পরে আমরা যখন মস্কোতে আলোচনা করি, কলকাতাতে আলোচনা করি, রাশিয়ার সঙ্গে তখন ওনারা বললেন, আমরা পশ্চিমবাংলার সরকারকে দেব না,—দিল্লির সরকার এটা করবে। এতেও যদি ওদের আত্মসম্মানে না লাগে তাহলে বলার কিছু নেই। দ্বিতীয়বার আমরা বিধানসভায় যুক্তভাবে দিল্লির সরকারকে জানিয়েছিলাম বক্রেশ্বরকে অনুমোদন দাও। কংগ্রেস বন্ধুরা সেদিন সমর্থন করেছিলেন, কিন্তু ওরা তো দাসখত লিখে দিয়েছে। ওরা যখন বলল আমরা টাকা দেব না, কিছু দেব না, ওদের আত্মসম্মানে না লাগলেও পশ্চিমবঙ্গবাসীর লেগেছে বলেই পশ্চিমবঙ্গবাসী সর্বাত্মকভাবে সাহায্য করছে। ওদের সহযোগিতার নমুনাটা শুনুন—যখন আমরা অর্থ সংগ্রহ করতে যাই জনসাধারণের কাছ থেকে ক্ষুদ্র সঞ্চয় ও চাঁদার মধ্য দিয়ে এবং তার জন্য যখন আমরা টাকা-পয়সা দিয়ে অ্যাডভারটাইজমেন্ট দেব ঠিক করি রেডিও এবং টি ভি'তে—তখন দেখা যাচ্ছে রেডিও আর টি ভি-টা যেন ওদের গান্ধী পরিবারের সম্পত্তিতে পরিণত হয়েছে। রাজীব গান্ধী ছাড়া টি ভি একদিনও দেখার উপায় নেই। এই সম্বন্ধে আর কি বলব ওনারা সহযোগিতা খুব আমাদের সঙ্গে করছেন। সাগরদীঘির প্রস্তাব কতদিন থেকে আছে, ধূপদীঘির প্রস্তাব কতদিন থেকে আছে, এই ব্যাপারে কোনও সহযোগিতা নেই। কংগ্রেস বন্ধুরা এইগুলি একবারও বললেন না। এই পি এল এফ-এর উৎপাদন হার নিয়ে অনেকে বললেন যে ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গ জলবিদ্যুৎ উৎপাদন মাত্র শতকরা ২ ভাগ। তাছাড়া ওড়িষ্যাতেও বেশি, বিহারেও বেশি যেখানে জলবিদ্যুৎ আছে। তাপ বিদ্যুতে বেস্ক লোড করা হয় ২৪ ঘন্টা যতখানি সম্ভব—এইভাবে বিদ্যুৎ উৎপাদন করা হয়। জলটা কখন ছেড়ে কখন আটকে, প্রয়োজনে যাতে চাহিদা মেটানো যায়, পশ্চিমবাংলায় সেই উপায় নেই। পশ্চিমবাংলায় আমাদের এখানে ১২ টার পরে বিদ্যুৎ কমাতে কমাতে এমন জায়গায় এসেছে কোনওরকম তেল দিয়ে ইউনিটগুলিকে চালু রাখা হয়। এর ফলে খরচ অনেক বেড়েছে। বসন্ত শাঠে মহাশয় জানেন—এনার্জি মিনিস্টার তিনি

বললেন এক জনসভায় কতকগুলি মিথ্যা কথা পশ্চিমবাংলায় বিদ্যুৎ সবচেয়ে কম হয়। রাজীব গান্ধী তিনি তো এই সবের ধারই ধারধারেন না—তার বুদ্ধিটুদ্ধি কম আছে—জ্ঞানবুদ্ধি কম আছে তাই বলে দিলেন সবচেয়ে কম বিদ্যুৎ উৎপাদন হয় পশ্চিমবাংলায়। এটা কিন্তু ঠিক নয়। পি এল এফ ধরুন না, যদি আমরা বি টি পি এল, কে টি পি পি ধরি তাহলে হচ্ছে ৫১.৯৮ ভাগ অর্থাৎ ৫২ ভাগ। এই সাঁওতালডি যদি ধরি ৪০.৩ শতাংশ উৎপাদন হয়, এটার মানে কি—আপনারা তো ইন্দিরা গান্ধীকে ধুঁয়া দেখিয়েছিলেন, আগুন দিয়ে বস্তা পুড়িয়ে ধুঁয়ে দিয়েছিলেন—সাঁওতালডি যে রুগ্ন এটা কেন্দ্রীয় সরকারও স্বীকার করে। এর জন্য মর্ডানাইজেশন করা ও রেনোভেশন করা দরকার, সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি এটা স্বীকার করেছে। এবং এটা ভেল পরীক্ষানিরীক্ষা করে যে জেনারেট করছিল এটা আপনাদের বোঝা উচিত।

তাছাড়া পশ্চিমবঙ্গের খুব খারাপ অবস্থা। কিন্তু তাসত্ত্বেও বি টি পি এসকে দিল্লির সরকার প্রাইজ দিয়েছে। ৫.৯ লক্ষ টাকা বি টি পি এসকে প্রাইজ দিয়েছে। কে টি পি পি'কে ছেড়ে দিয়েছে এই ১৯৮৮ সালে আর কাজের জন্য ২০-৩-৮৯ সালে চিঠি লিখে জানিয়েছিলেন যে ২ লক্ষ টাকা প্রাইজ দিচ্ছি ভাল পারফরমেন্সের জন্য। এটা হচ্ছে ঘটনা। রাজীব গান্ধী এইসব কথা জানেন না। আর একটি কথা উনি বলেছেন যেটা কংগ্রেসি বন্ধুরা বললেন না যে, রাজীব গান্ধী বলেছেন ওরা ট্রান্সমিশন লাইন করতে পারেননি, সেইজন্য চুখার বিদ্যুৎ নিতে পারেননি। ট্রান্সমিশন লাইন না হলে কি করে বিদ্যুৎ নেওয়া যাবে, ট্রান্সমিশন লাইন না হলে চুখার বিদ্যুৎ উৎপাদন হয় না। আমাদের এই ট্রান্সমিশন লাইন চুখা হবার অনেক আগেই এই লাইন হয়েছে। এন টি পি সি করেছে, আমরাও করেছি। কিন্তু রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হলে কি হবে তাঁর কোনও দায়িত্বজ্ঞান নেই, অসত্য কথা তিনি কিভাবে বলে গেলেন। এছাড়া এখানে সৌগতবাবু বললেন ডি সি পি এলকে কেন দেওয়া হল, একজন মন্ত্রীর স্ত্রী ওখানে কাজ করেন তারজন্য দেওয়া হচ্ছে। রাজীব গান্ধী তাঁর শ্বশুর বাড়ির দেশে কত কাজ দিচ্ছেন, আপনারা তো এইসব জানেন, কত [illegible] কথা আপনারা শুনেছেন। পাইপ লাইনের অনেক কাজ ইতালি পেয়ে গেল, বড় বড় কাজ আর আমাদের এখানে নয়। কংগ্রেস সরকার যখন ছিল তখন বি টি পি এসকে করেছে, ডি সি পি এলকে করেছে, সাঁওতালডিকে করেছে? ওদের কনসালটান্ট ছিল ডি সি পি এল। তারপর এখন কি করে সঞ্জয় গান্ধী পাওয়ার স্টেশন ডি সি পি এলকে দিচ্ছে? ওড়ি[illegible]র নেলকো এটাও ডি সি পি এলের [illegible]। তাছাড়া ওগরা, ইউ পি'তে, এটাও ডি সি পি এলের আছে। আনুমানিক বিদ্যুৎ যেখানে পাওয়া যায়, কালপাককাম, এই অ্যাটমিক প্রজেক্ট সেটাও ডি সি পি এল করছে। আরে এটা তো পশ্চিমবঙ্গের একটা সংস্থা। এখানে অনেক বাঙালী ইঞ্জিনিয়ার আছে, এখানে অনেক ভাল ভাল ইঞ্জিনিয়ার আছে। সুতরাং আমরা ডি সি পি এলকে নেব না কেন? সৌগতবাবু কোনও খবর রাখেন না, এখানে দায়িত্বজ্ঞানহীনের মতোন বলে দিলেন। আর বললেন ৫ পারসেন্ট। এটা হবে ১.৫ পারসেন্ট। উনি হয়তো এটা পড়তে পারেননি। আবার বক্রেশ্বরের যে কাজ হবে তার বড় অংশ এস ই বি এব পি ডি সিকে নিয়ে যে প্ল্যানিং আছে তাদের সাহায্য নিয়ে সেখানে করা হবে। ১০ কোটি টাকার বেশি টাকা ডি সি পি এল পাচ্ছে। সুতরাং এইসব কথা জানা উচিত। তারপর কে টি পি পি সম্পর্কে

বলেছেন। এ বি এলকে শেষ করে দিয়েছিল। বারে বারে বলেছে আমাদের বয়লারের অর্ডার নেই, অর্ডার দাও। দিল্লিতে কোনও সরকার নেই? কেউ কোনও কথা বললেন না, এ বি এল বন্ধ হয়ে গেল। এ বি এল বন্ধ হয়ে যাবার পর কি হল? আমরা এ বছর অর্থাৎ এই আর্থিক বছরে ১ নম্বর যেটা হয়েছে সেখান থেকে আমরা ২১৩ মেগাওয়াটের বিদ্যুৎ পেতাম, কিন্তু পেলাম না। কারজন্য পেলাম না? কেন্দ্রীয় সরকারের ত্রুটির জন্য পেলাম না। কোলাঘাটের যে ৪ নম্বর ইউনিট সেটা এখনও শুরু করা যায়নি, এ বি এল বন্ধের জন্য শুরু করা যায়নি আর এখানে বলছেন কোলাঘাটে দেরি হচ্ছে।

[8-10—8-20 P.M.]

আমরা কোলাঘাটের দ্বিতীয় স্টেজের কাজ ৩টি ২১০ মেগাওয়াটের ভারত সরকারের ভেলকে টার্নকি ভিত্তিতে দিয়েছি। এরজন্য ৮০ কোটি টাকার বেশি দিচ্ছি। তাঁরা অনেক প্রতিশ্রুতি দিয়েছেন, তার চেয়ারম্যান এসে মিটিং করে জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ঠিক সময়ে করে দেব। কিন্তু দুঃখের বিষয় প্রায় ১ বছর পিছিয়ে গেল। আমি হিসাব দিয়ে বলতে পারি, কিন্তু আমার সময় কম, সেইজন্য আমি বলছি না।

[8-10—8-20 P.M.]

দুঃখের বিষয় আমরা প্রায় এক বছর পিছিয়ে গেছি এই অবস্থা তাঁরা সৃষ্টি করেছেন। শুধু তাই নয় ডি পি এল ১১০ মেগাওয়াটের একটা ইউনিট করল। তাঁরা জানেন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই ১১০ মেগাওয়াট ইউনিটে কিছু ত্রুটি দেখা দিয়েছে, সেটা যখন বুঝলেন তখন সেটাকে ত্রুটি মুক্ত করলেন না, তারজন্য আর্থ ফল্ট হয়ে গেল। অন্যান্য রাজ্যে যেখানে ১১০ মেগাওয়াটে ত্রুটি থেকে গেছে সেখানে ভেল কাজ করে দিচ্ছে। আমাদের বলছে ৯৬ লক্ষ টাকা দাও তারপর আমরা কাজ করব। এই ব্যাপারে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের স্টেটের কিছু লড়াই করার পর ঠিক হয়েছে যে ৩৭ লক্ষ টাকা আমাদের দিতে হবে। এই তো ভেল। সুতরাং এই যে অবস্থা এই অবস্থা সম্বন্ধে কি বলবেন? এছাড়াও একটা কথা এখানে আসছে যে গ্রামীণ বৈদ্যুতিক করণের ব্যাপারটা যে হারে আমাদের করা উচিত সেই হারে আমরা করতে পারছি না। আমার লেখার মধ্যে দেখবেন আরও বেশি করা উচিত, কিন্তু অসুবিধা হচ্ছে আমরা এক সময় যখন করতে গেলাম তখন দেখি ওয়েস্ট দিনাজপুরে ৩০০ মৌজা বলা হয়েছে ইলেকট্রিফায়েড হয়ে গেছে, অথচ ঐ ৩০০ মৌজায় তারও নেই, পোলও নেই। আপনাদের আগের হিসাব ছিল ইলেকট্রিফায়েড হয়ে গেছে বলে কিন্তু এখন আমাদের বিদ্যুৎ করতে হচ্ছে। আমি দেখেছি ৯৩টি মৌজার ইলেকট্রিফায়েড হয়ে গেছে বলা হয়েছে কিন্তু এখানে কোনও জনসাধারণ নেই, মৌজায় লোক বাস করে না। আর ১৫৫ যেটা বলা হয়েছে ইলেকট্রিফায়েড সেটা গ্রাম নয়, শহর, অথচ তা মৌজার নামে করা হয়েছে। এইসব করে জিনিসটা এমন জায়গায় নিয়ে যাওয়া হয়েছে যে সেখানে আমাদের রিভাইটালাইজেশন করতে হচ্ছে। তারপর ধরুন ২০-২৫ বছর আগে একটা গ্রামে বিদ্যুৎ গেছে উত্তর পাড়ায়, দক্ষিণ পাড়ার লোক তাকিয়ে আছে কবে আসবে, সেখানে প্রত্যেককে বলেছেন ১১-১২ শো টাকা দিতে হবে, সেজন্য ইন্টেন্সিফিকেশন করতে হয়েছে। একটা পাড়ায় বিদ্যুৎ গেছে পাশের পাড়া নিজের ক্ষমতায় নিজেরা বিদ্যুৎ

নেবে। যেখানে চালু নেই উঠে গেছে সেখানে নতুন করে রিভাইটালাইজেশন করতে হয়েছে। আমি একটা হিসাব করছিলাম যে এই রিভাইটালাইজেশন বাবদ ১৫ কোটি টাকা খরচ করেছি। এই অঙ্কের মধ্যে কিছু ভুল থাকতে পারে, কিছু কম বেশি হতে পারে, কিন্তু এই টাকায় অনেক বেশি নতুন মৌজায় বিদ্যুৎ দিতে পারতাম। এছাড়া ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন লাইনে ছোট বড় বিভিন্ন ধরনের সাব-স্টেশন করার দরকার আছে। এইসব না করে গনিখান চৌধুরির মতো সাড়ে ১২ শো মৌজায় করে দিলাম এইভাবে করা যায় না। তবুও বলব আমাদের এখানে ত্রুটি-বিচ্যুতি আছে, আরও বেশি করা যায়। অনেকে যে সমালোচনা করেছেন সেটা আমি গ্রহণ করছি, কিন্তু আমরা যে কতকগুলি পজিটিভ দিক করলাম সেটা কেউ বললেন না। আমরা এখানে লোকদীপ করলাম। ভারত সরকার একটা কুটির জ্যোতি প্রকল্প করেছেন। বিদ্যুৎ হচ্ছে গরিব মানুষের পয়সায়, তাদের ব্যবহার করার ক্ষমতা নেই, অথচ তাদের পয়সায় এইসব হচ্ছে। আমরা এখানে যে লোকদীপ করলাম তাতে ২০ হাজার পরিবারকে বিনা পয়সায় বিদ্যুৎ দিয়েছি। কিন্তু কুটির জ্যোতি যে প্রকল্প এটা অবাস্তব প্রকল্প, বলে দিলেন ১৯৫ টাকায় হয়ে যাবে।

আমি বললাম হিসেব বুঝিয়ে দিন, ব্রেকআপ বুঝিয়ে দিন কি করে ১৯৫ টাকায় হবে? আমি দেখেছি ৩১০ টাকার কমে হয় না। আমরা "কুটির জ্যোতির" নামে কিছু টাকা নিয়েছি এবং নাম দিচ্ছি "কুটির জ্যোতি লোকদ্বীপ প্রকল্প"। এর মাধ্যমে আমরা আরও বেশি বাড়িতে বিদ্যুৎ দিতে পারব। আমরা পঞ্চায়েতকে ব্যবহার করছি মিটার রিডিং-এর ব্যাপারে। আমরা এই ব্যাপারে কিছু কিছু অভিযোগ পেয়েছি বলে এখন পঞ্চায়েতের মাধ্যমে মিটার রিডিং নেবার ব্যবস্থা করছি। আমরা মানুষকে আরও ভালভাবে সার্ভিস দিতে চাই। মাননীয় সদস্য রাজেশ খৈতান দেখছি কোনও পয়সা দিতে চান না এবং বাজেট যাতে পাশ না হয় সেই প্রস্তাব দিয়েছেন এবং মন্ত্রীর পদত্যাগও চেয়েছেন। তিনি এখন হাউসে নেই, বোধহয় কাজ আছে বলে বাড়ি চলে গেছেন। উনি যে সমস্ত তথ্য দিয়েছেন সেগুলি ভুল, যে সমস্ত পারসেন্টেজ-এর কথা উল্লেখ করেছেন সেগুলি ভুল। বিরোধিতা করতে হবে তাই এসমস্ত কথা বলে গেলেন। দেবপ্রসাদ সরকার মহাশয় বিদ্যুৎ পর্ষদ এবং পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনকে আবার আলাদা করে দেখছেন। এই চেষ্টা করবেন না। আমরা কিছু কিছু কাজ দু'জনে একসঙ্গেই করছি। সংগঠনের মাথায় রয়েছে প্ল্যানিং। টেস্টিং যুক্তভাবে হয়। ২১০ মেগাওয়াটের এস পি যুক্তভাবেই করা হচ্ছে। কোনওটায় বেশি এবং কোনওটায় কম জোর দেওয়া হচ্ছে। এতে পক্ষপাতিত্বের কিছু নেই। আমাদের এখানে ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয় যে ভাষণ দিয়েছেন সেটা পড়লে দেখতে পাবেন এখানে ক্ষুদ্র শিল্প বাড়ছে না কমছে। আমার ভাষণ পড়লে দেখতে পাবেন কত নতুন শিল্প এসেছে। আমরা বছরে প্রায় ১ লক্ষ ৬০ হাজার মানুষের বাড়িতে বিদ্যুৎ দিচ্ছি। সি ই এস সি ২০ হাজারের বেশি বাড়িতে এবং এস ই বি এলাকায় ১ লক্ষ ৪০ হাজারের বেশি বাড়িতে বিদ্যুৎ দিচ্ছে। বর্ধমানের লোকেরা বলছেন বিদ্যুৎ পাচ্ছি না। বর্ধমানে ডি ভি সি বিদ্যুৎ দেয়—এস ই বি দেয় না। ডি ভি সি-র বিদ্যুৎ উৎপাদন বাড়ছে, কিন্তু ভ্যালি এলাকায় তারা বাড়াচ্ছে না বলে বর্ধমান শহর বিদ্যুৎ পায় না। কেন্দ্রীয় সরকার, বিহার সরকার এবং আমাদের টাকায় ডি ভি সি হল। কিন্তু ডি ভি সি বলছে প্রথম বিদ্যুৎ পাবে কয়লা, লোহা এবং কোর সেক্টর। ভ্যালি এলাকা যেখানে

আমাদের ট্রান্সমিশন লাইন নেই সেখানে বিদ্যুৎ দিচ্ছে না, ট্রান্সমিশনের ক্ষমতাও বাড়াচ্ছে না এবং সাব—স্টেশন করছে না। আমাদের বর্ধমান এলাকার মানুষ এই যে বিদ্যুৎ পাচ্ছে না তার জন্য ডি ভি সি-র বিরুদ্ধে বিরোধী পক্ষের তরফ থেকে কিছু বলুন, কেন্দ্রীয় শক্তি মন্ত্রীর কাছে যান এবং তাঁকে বলুন ভ্যালি এলাকায় বিদ্যুৎ দিতে হলে। এস ইউ সি-র মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় কি বললেন আমি বুঝতে পারছি না। তবে দেখলাম তিনি কংগ্রেস দলের কাছাকাছি প্রায় চলে গেছেন। আমি কংগ্রেসিদের জ্বালা বুঝি। দেশের মানুষ রক্ত দিয়ে আমাদের সাহায্য করছে কাজেই কংগ্রেসিদের জ্বালা আমি বুঝি।

[8-20—8-30 P.M.]

স্বেচ্ছায় শ্রম দান করতে চাচ্ছে—আর পিওর আগমার্ক মার্কসবাদী বলছেন, মানুষের প্রতি অন্যায় করা হচ্ছে, অবিচার করা হচ্ছে। বেকার ছেলেরা কি দিতে পারে? আমরা অন্যায় করছি? অপচয় করছি। রক্ত নষ্ট করছি। আমাদের স্বাস্থ্যমন্ত্রী ঘোষণা করেছেন এখানে এবং বাইরে তিনি বিবৃতি দিয়েছেন যে কোনও রক্ত নষ্ট হয়নি। এটা জেনে রাখা ভাল—ডাক্তারি পাশ করলেই হয় না—খবর রাখা দরকার—সমস্ত রক্ত পরীক্ষা করা হয়। রক্ত খারাপ হলে ফেলে দেওয়া হয়। সুতরাং যেসব কথা বলছেন আপনি বুঝতে পারছেন না। একথা বলতে পারি যে বক্রেশ্বর ৪-৫ বছরের মধ্যে হয়ে যাবে। কোলাঘাট থেকে ২৪০ মেগাওয়াট বিদ্যুৎ আসবে। তিস্তা ক্যানেল ফল্ট, এবং আরও জায়গা থেকে বিদ্যুৎ ১১০০ মেগাওয়াট বিদ্যুৎ আসবে। সি ই এস সি থেকে একটু দেরি হলেও টার্গেটের আগেই বিদ্যুৎ আসবে। এই অবস্থায় আপনারা এইসব কথা বলছেন। চাহিদা বেড়ে যাচ্ছে। তবে বক্রেশ্বরও আছে। ১৯৭৭ সালে যে ভয়াবহ অবস্থা ছিল—এইসব না করলে সেই অবস্থায় আবার ফিরে আসবে। লোড শেডিংয়ের কথা বলছেন—এই আমাদের এরিয়ায় সে রকম কোনও খবর নেই। ডি ভি সি এরিয়ায় লোক বিদ্যুতের অভাবে জল পাচ্ছে না। আপনারা যেটা বলছেন সেটা ঠিক নয়। যে চাহিদা বেড়েছে, তেমনি যোগানও বেড়েছে। কখনও বিদ্যুৎ, এক দেড়, দু'ঘন্টা লোড শেডিং থাকে। জল পাওয়া যাচ্ছে না, তার কারণ সেখানে লেয়ার পাওয়া যাচ্ছে না। বিদ্যুৎ ঘাটতির জন্য এটা হচ্ছে—চাষের ক্ষতি হচ্ছে না। ডি ভি সি ক্ষতি করছে অনেক জায়গায়। অন্য এরিয়ায় ক্ষতি হচ্ছে বিদ্যুতের জন্য এখবর আমার কাছে নেই। এই কথা বলে যে সব কাট মোশন আছে তার বিরোধিতা করে—এই বাজেটকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prabir Sengupta :** The motions of Shri Deba Prasad Sarkar, Shri A. K. M. Hassan Uzzaman and Shri Subrata Mukherjee—that the amount of the Demand be reduced by Rs. 100 — were then put and lost.

The motion of Shri Prabir Sengupta that a sum of Rs. 2,03,61,06,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 4801—Capital Outlay on Power Projects, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries."

(This is inclusive of a total sum of Rs. 50,90,27,000 already voted on account in March, 1989)—was then put and agreed to.

**Demand No. 35**

**Mr. Speaker :** Now Demand No. 35. The Minister has moved the Demand on 27th March, 1989. There is no cut motion to it. I call upon Dr. Manas Bhunia.

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিদ্যুৎ দপ্তরের ব্যয়-বরাদ্দের বিতর্কে অংশগ্রহণ করে সংখ্যাধিক্যের জোরে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ গ্রামের পানীয় জলের দায়িত্বে আছে। গ্রামের পানীয় জলের সমস্যা নিয়ে পশ্চিমবাংলার মানুষ প্রচণ্ড আর্তনাদ করছে। এটা একটা চূড়ান্ত পর্যায়ে এসে পৌছেচে। একটা হচ্ছে বিদ্যুৎ আর একটা হচ্ছে জল। এই জলকে আমরা জীবন, প্রাণ বলে থাকি। আপনার এই বিভাগের বরাদ্দ নিয়ে এই মুহূর্তে আমি বিধানসভার আলোচনায় অংশগ্রহণ করেছি। আমি যে মুহূর্তে এই বিতর্কে অংশগ্রহণ করেছি ঠিক সেই মুহূর্তে পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের মধ্যে ২০ হাজার গ্রামের মানুষ পানীয় জলের অভাবে ছটফট করছে। শুধু একটা সরকারি মতে প্রায় ৮ থেকে ১০ হাজার গ্রামই হচ্ছে অফিসিয়ালি প্রবলেম ভিলেজ।

(গোলমাল)

স্যার, এই রকম চলবে?

**মিঃ স্পিকার :** ডাঃ ভুঁইয়া, ওরা ডিসটার্ব করছে বলে খুব খারাপ লাগছে। আপনারা যখন করেন তখনও এই একই রকম লাগে। এটা আপনারাও মনে রাখবেন। ভবিষ্যতে আর এরকম করবেন না। আপনারা গোলমাল করবেন না, আপনি বলুন।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, এই দপ্তরটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। স্যার, আমরা কেন কাট মোশন দিইনি, সেই কথা আপনি উল্লেখ করেছেন। আমরা সত্যিই দিইনি। তার কারণ, সেই সময় আমাদের সভায় থাকার অবকাশ ছিল না। আর দ্বিতীয় হচ্ছে, পানীয় জলের ব্যাপার নিয়ে শুধু রাজনৈতিক স্বার্থে বিরোধিতা করব বাজেট বরাদ্দের, এই মানসিকতা আমাদের নেই। মাননীয় মন্ত্রী মহাশয় এটা একটু লক্ষ্য করে দেখবেন অফিসিয়ালি যে, ৮ থেকে ১০ হাজার গ্রামই হচ্ছে অফিসিয়ালি প্রবলেম ভিলেজ এই ৩৮ হাজার গ্রামের মধ্যে। কিন্তু গ্রামের বাস্তব অবস্থা আরও করুণ। মিউনিসিপ্যালিটি, মহানগরী, জেলা শহরগুলি বাদ দিলে প্রায় ২০ হাজার গ্রামে তীব্র পানীয় জলের সঙ্কট চলছে। শতকরা ৯০ ভাগ টিউবওয়েলই, পানীয় জলের নলকূপ এখন ডিফাঙ্কট অবস্থায় আছে, অকেজো অবস্থায় আছে।

[8-30—8-40 P.M.]

দূর দুরান্তের যে সব মাঠের মধ্যে মানুষ অগভীর নলকূপ পুঁতেছে ব্যক্তিগত পর্যায়ে, কিম্বা সরকারি পর্যায়ে কিছু কিছু জায়গায় কিছু সময়ের জন্য যেখানে ডিপ টিউবওয়েল চালু আছে সেখানে মাইলের পর মাইল দূর থেকে রাতের অন্ধকারে বিশেষভাবে মালিকের সঙ্গে

কথা বলে এক্সট্রা ডিজেল দিয়ে, হাইস্পিড ডিজেল দিয়ে সেই সমস্ত নলকূপ চালিয়ে জল তোলা হচ্ছে এবং মেয়েরা সেই জল নিয়ে আসছে—এই হচ্ছে আজকের বাস্তব চিত্র। শুধু সমালোচনা করার জন্যই আমি এইভাবে কথা বলছি না, আমি এরমধ্যে দিয়ে মাননীয় মন্ত্রীমহাশয়কে দেখাতে চাইছি যে পানীয় জলের ব্যাপারে পশ্চিমবাংলায় প্রকৃত অবস্থাটা কি। আমি আপনার দেওয়া বইটা বিস্তারিতভাবে পড়েছি, তাতে দেখেছি দুটি প্রকল্প আছে। একটি কেন্দ্রীয় সরকারের সহায়তায় এক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম এবং আর একটি রাজ্যসরকারের নিজস্ব গতিতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে লাগোয়াভাবে মিনিমাম নিডস প্রোগ্রাম। এই দুটি মূল প্রকল্পের উপর ভিত্তি করে আপনার দপ্তরের কার্য পদ্ধতি চলে পশ্চিমবাংলার গ্রামে, গঞ্জে, শহর এলাকায়, মিউনিসিপ্যালিটি এলাকায়। এ ব্যাপারে আমাদের অভিজ্ঞতা কিন্তু খুবই তিক্ত। পঞ্চায়েতের মাধ্যমে বা জেলা পরিষদের মাধ্যমে কাজের বিকেন্দ্রীকরণের কথা বার বার যেটা বলা হচ্ছে আমরা মনে করি সেটা হওয়া উচিত কারণ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে জনসাধারণের প্রতিনিধিদের হাত দিয়ে তার এফেক্টিভ ইমপ্লিমেন্টেশন করা উচিত। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? মন্ত্রী মহাশয় এটা জেনে রাখুন, অধিকাংশ পঞ্চায়েত বাবুরা জেলাপরিষদ থেকে টাকা পাবার পর—যে জেলা পরিষদের কথা, পঞ্চায়েতের কথা মন্ত্রী মহাশয় বার বার আমাদের বলেন এবং বলেন সেখানে যান আমার কিছু করার নেই, বলেন, ছুটুন সেখানে,—সেই পঞ্চায়েতের অধিকাংশ বাবুরা বর্ষাকালের মাপকাঠিতে টিউবওয়েল পোঁতার ব্যবস্থা করেন। চার্জিং অব দি গ্রাউন্ড লেয়ার ওয়াটার হবার ফলে সেই সময় জল উপরে উঠে আসে। ফলে যেখানে ৩০০ ফুটের লেয়ারে টিউবওয়েল পোঁতার কথা সেখানে রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য ২০ ফুট, ৪০ ফুটের টিউবওয়েল পোঁতা হচ্ছে এবং আনহাইজেনিক—অস্বাস্থ্যকর জল গ্রামের মানুষদের তিন মাসের জন্য দেওয়া হচ্ছে। তারপর যেই বর্ষাকাল শেষ হয়ে গেল দেখা গেল জলের ধারাও আস্তে আস্তে কমে যেতে লাগল এবং ৪-৫ মাসের মাথায় টিউবওয়েলগুলি একেবারে শুকনো হয়ে গেল। পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের ৯০ ভাগ টিউবওয়েলের এই হচ্ছে অবস্থা। মন্ত্রী মহাশয়কে এগুলি নিয়ে ভাবতে হবে। শুধুমাত্র রাজনৈতিক বিরোধিতা করার জন্য একথা বলছি না আমি গ্রামবাংলার একজন প্রতিনিধি, পঞ্চায়েত এলাকার প্রতিনিধি, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার বাস্তব অভিজ্ঞতার কথা জানালাম। আমি মিনিস্টারকে আমার এলাকায় ইনভাইট করছি এবং সঙ্গে সঙ্গে তাঁর কাছে এই চ্যালেঞ্জ রাখছি, তিনি চ্যালেঞ্জ গ্রহণ করুন, পশ্চিমবঙ্গের ৩৪১টি ব্লকের মধ্যে আমার ব্লকে মাননীয় মন্ত্রী মহাশয় আগামী ১৫ দিনের মধ্যে আমার আমন্ত্রণ গ্রহণ করে আসুন এবং তাঁর রাজনৈতিক দলের পঞ্চায়েতবাবুদের পোঁতা টিউবওয়েলগুলি পরিদর্শন করুন। পরিদর্শন করার পর যদি দেখেন এই পবিত্র হাউসে করা আমার স্টেটমেন্ট অসত্য তাহলে আমাকে তা বলবেন, আমি হাত জোড় করে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে সামনে রেখে ক্ষমা চেয়ে নেব। আর তা যদি না হয় তাহলে কিন্তু ফিরে এসে এই পবিত্র হাউসে স্টেটমেন্ট করে আপনাকে বলতে হবে যে হ্যাঁ, আমার কথা সত্য। সঙ্গে সঙ্গে আপনার দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট অফিসার এবং সংশ্লিষ্ট পঞ্চায়েত যারা আজকে পানীয় জলের টাকা নিয়ে ছিনিমিনি খেলেছে, সঠিকভাবে কাজ করেননি তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে হবে।

আমি আপনাকে চ্যালেঞ্জ জানাচ্ছি। পাশাপাশি কি দেখছি? কেন্দ্রীয় সরকার উদার

মানসিকতা নিয়ে এগিয়ে এলেন এই সরকারের পাশে। তার নাম কি? — টেকনোলজি মিশন। এই ব্যাপারে তারা তিনটি খরাপ্রবণ এলাকাকে বেছে নিয়ে ১৯৮৭ সালে বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর। এই মিনি মিশনের অধীনে রাজ্য সরকারের তদারকিতে তার পরিচালনা সমস্ত রকম ইনভলভমেন্টের মাধ্যমে রাজ্য স্তরে একটা কমিটি তৈরি করা হয় এবং জেলা স্তরে একটা কমিটি তৈরি করা হল। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার টেকনোলজি মিশন-এর কাজকর্ম যে গতিতে হওয়া দরকার, মন্ত্রী মহাশয়, আপনাকে অভিযোগ করছি না, আপনি খোঁজ-খবর নিয়ে দেখবেন যে সেটা সঠিকভাবে ইমপ্লিমেন্টেশন হচ্ছে না, দ্রুত ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। এই ব্যাপারটা যত দ্রুত করতে পারবেন আমার মনে হয় পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলার পানীয় জলের এই অভিশাপ থেকে সেখানকার মানুষকে তত তাড়াতাড়ি মুক্ত করা যাবে। কাজেই আপনাকে বলব যে আপনি এই বিষয়ে নজর দিন। এই টেকনোলজি মিশনের টাকা এবং এ আর ডব্লিউ সি'র টকা নিয়ে পুরুলিয়া জেলা, বাঁকুড়া জেলায় কি কাজ করা হয়েছে? এই দপ্তর তখন আপনার হাতে ছিল না। আপনি খোঁজ নিয়ে দেখবেন, আপনার পূর্বপুরুষ রাইটার্স বিল্ডিংয়ে বসে এবং তার সমস্ত কর্তাব্যক্তিরা যে সমস্ত কাজ করেছেন সেটা কোন্ স্তরে গিয়েছিল। তদানিন্তন রুর‍্যাল ডেভেলপমেন্টের সেক্রেটারিকে চিঠি লেখা হয়েছে, মন্ত্রী সচিবকে চিঠি লেখা হয়েছে কিন্তু কাজের কাজ কি হয়েছে? জলের টাকা নিয়ে গাড়ি ভাড়া করে দিনের পর দিন শুধু ঘোরা হয়েছে। তদানিন্তন ভারপ্রাপ্ত মন্ত্রী এবং সেক্রেটারিকে স্ট্রিকচার দিয়েছে যে It is a criminal offence on the part of the State Government and the district authority to mis-utilise the fund meant for the ARWC and the Rural Water Supply.

এগুলি মনে রাখবেন। যদি আপনি কাগজপত্র চান আমি দেখাতে পারি, আমার কাছে আছে। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে এগুলি হচ্ছে না। আমার কাছে খবর আছে যে ঝাড়গ্রামের কুয়ো খোঁড়ার কাজ ভাল করে হচ্ছে না। আপনি এই বিষয়ে খোঁজ নিয়ে দেখবেন। তারপরে একটা অভিযোগ শোনা যাচ্ছে এবং এটা নিয়ে রিসেন্টলি একটা বিতর্ক শুরু হয়েছে মেদিনীপুরে। টেকনোলজি মিশনের যে পাইপগুলি জেলা পরিষদ, জেলা কর্তৃত্ব, জেলা প্রশাসন ঠিক করেছিল যে টাটা কোম্পানির বেস্ট কোয়ালিটির পাইপ সাপ্লাই হবে। মেদিনীপুরের অফিসে গেলে শুনতে পেলাম যে এই কোম্পানির যে পাইপগুলি সাপ্লাই হয়েছিল সেগুলি নাকি কোথায় হাওয়া হয়ে গেছে, অন্য একটা কোম্পানির পাইপ জেলা পরিষদের গোডাউনে ঢুকে গেছে। টেকনোলজি মিশনের কাজ হবে, পানীয় জলের কাজ হবে সেখানে এই অভিযোগ পাবার পরে জেলা প্রশাসন তদন্ত করতে যায়। আমার কাছে খবর আছে যে মেদিনীপুর জেলার সভাধিপতি জেলা শাসকের সঙ্গে ঝগড়া করে জেলা পরিষদের সেই গোডাউন সার্চ করতে দেননি। এই ব্যাপারে কতখানি সত্যতা আছে আপনি আমাদের বলুন, কিম্বা অনুসন্ধান করে আমাদের জানাবেন। এই ব্যাপারের জন্য গত দেড় মাস ধরে আমার ব্লকে টেকনোলজি মিশনের কোনও কাজ হচ্ছে না। আমার কাছে খবর আছে গত ১ মাস ধরে গোডাউনে সিল লাগিয়ে দেওয়া হয়েছে। আমার ব্লকে পি এইচ ই ইঞ্জিনিয়াররা এসে বললেন যে এখানে ২ নম্বর পাইপ পাওয়া গেছে কাজেই এখন আর কাজ হবে না। আমি অফিসারদের সঙ্গে যোগাযোগ করেছিলাম। কারণ পানীয় জলের নলকূপ বসানো হচ্ছে না, পুকুর শুকিয়ে যাচ্ছে।

কোথাও ঘরে আগুন লাগলে এক বালতি জলও পাওয়া যাবে না। মার্চ থেকেই এই রকম অবস্থা দেখা দিয়েছে। স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল কোথাও জল নেই, সমস্ত কিছু ফাঁকা, চারিদিকে হাহাকার উঠেছে। এই রকম অবস্থায় যদি টেকনোলজি মিশনের কাজ বন্ধ হয়ে যায় তাহলে তো মারাত্মক ব্যাপার। পাইপ নিল কে, তার বখরা নেবে কে, মাল কোথায় হারিয়ে যাবে, কোন অফিসার এর সঙ্গে যুক্ত, জেলা পরিষদের কোন কর্তাব্যক্তিরা এসব ভাগবাটোয়ারার সঙ্গে যুক্ত, এগুলি আপনি দয়া করে দেখুন। আপনার কাছে এই আবেদন করছি। এটা শুধু রাজনীতি করার জন্য নয়, কেন্দ্রীয় সরকারের টাকায় আপনারা কর্তৃত্ব নিয়ে দেখছেন কাজেই যাতে ইমপ্লিমেন্টেশন হয় সেটা দেখবেন। পানীয় জল নিয়ে রাজনীতি করার অবকাশ যাতে না থাকে সে জন্য আপনার কাছে আবেদন করছি।

[8-40—8-50 P.M.]

প্রবীরবাবু, আপনি মিনিমাম নিড প্রোগ্রাম গত বছরের চেয়ে এ বছর বরাদ্দ কিছু বৃদ্ধি করেছেন, কিন্তু এফেকটিভ ইমপ্লিমেন্টেশন হবে তো? আমরা হয়ত দেখব বরাদ্দকৃত অর্থ এবং ইউটিলাইজেশন ফান্ডের মধ্যে একটা ফাঁক থেকে গেল এবং আপনি হয়ত আগামী বছর বলবেন, 'দুঃখের সঙ্গে বলছি, টাকা খরচ করতে পারিনি।' তাই আপনাকে অনুরোধ করছি, দেখবেন, এটা যেন না হয়, পানীয় জলের টাকা যেন সঠিক সময় রিলিজ হয়। আমরা অফিসারদের কাছে গেলে, তাঁরা বলেন, 'কি করব মানসবাবু, টাকা চ্যানেলাইজ করে দপ্তর রিলিজ করছে না।' আপনার দপ্তরে গেলে বলেন, 'এম এল এ'রা এখানে আসছেন কেন? জেলা পরিষদকে গিয়ে বলুন, জেলা পরিষদকে লিখুন।' জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিকে গিয়ে বললে, তাঁরা বলছেন, 'ইঞ্জিনিয়াররা ঠিক মতো আসছে না, বৈঠক ঠিক মতো হচ্ছে না, প্রোপজাল ইনিসিয়েট করাতে পারছি না, ফলে কাজ সঠিকভাবে হচ্ছে না। তারপরে রিজার্ভার ওয়াটার সাপ্লাই-এর বিষয়ে কয়েক দিন আগেই আপনি এখানে প্রশ্নোত্তরে বলেছেন যে, সব জায়গায় মাল্টিপ্‌ল্‌ মৌজা রিজার্ভার করে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই করতে পারবেন না। কিন্তু আমার মনে হয় শুধু মাত্র ডিপ টিউবওয়েল করে—রিজার্ভার না করে—সরাসরি পাইপ লাইন দিয়ে সাপ্লাই করাটা অবৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী। এর এফেকটিভ ইমপ্লিমেন্টেশন সিঙ্গল মৌজায় কতটুকু হবে, সে বিষয়ে আমার সন্দেহ আছে! তাই আপনার কাছে আমার আবেদন সিঙ্গল মৌজা পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কিম বাতিল করে রিজার্ভারের মাধ্যমে মাল্টিপ্‌ল্‌ মৌজা স্কিম রূপায়ণের ব্যবস্থা করুন। আমার কাছে খবর আছে, জেলা পরিষদের সাথে আপনার দপ্তর আলোচনা করেছে, আপনি বলে দিয়েছেন, 'সিঙ্গল মৌজা করতে হবে এবং উইদাউট রিজার্ভারই করতে হবে।' আমার মনে হয় এটা ঠিক হচ্ছে না। রিজার্ভার করার ব্যবস্থা করুন এবং একটা মৌজায় নয়, সংশ্লিষ্ট আরও দু'একটা মৌজাকে যুক্ত করুন। আপনিই যেমন বলেছিলেন, "উত্তরপাড়ায় বিদ্যুৎ গিয়েছে, দক্ষিণপাড়ার মানুষ ফ্যাল ফ্যাল করে তাকিয়ে আছে।" বেদনাদায়ক ঘটনা, অবশ্যই প্রতিবাদ করা উচিত। তেমনই একটা মৌজার মানুষ উইদাউট রিজার্ভার ঝিরঝির করে জল পাবে, আর পাশের মৌজার মানুষ ফ্যাল ফ্যাল করে তাকিয়ে থাকবে, পচা পুকুরের জল খেয়ে গ্যাসট্রো এনট্রাইটিস, ডায়োরিয়ায় মরবে। ঘরে আগুন লাগলে জল পাবে না। এটা মোটেই উচিত নয়। তাই আমি আপনাকে বলছি, আপনি সিঙ্গল মৌজা পাইপ লাইন ওয়াটার স্কিম, উইদাউট

রিজার্ভার, বাতিল করুন এবং মাল্টিপল্ মৌজা উইথ রিজার্ভার স্কিম চালু করুন। হয়ত তার জন্য কিছু বেশি টাকা খরচ হবে, কিন্তু সেটা অনেক বেশি মানুষের উপকারে লাগবে এবং সঠিকভাবে কার্যকর হবে। আমি আশা করি আপনি আজকে এখানে সব চেয়ে মারাত্মক ব্যাপার হচ্ছে রুর‍্যাল স্যানিট্রেশনের বিষয়টি। সেটিও আপনার দায়িত্ব। আপনার হাতেই সেটা আছে। আপনি গত বছর দেড় হাজার মতো করেছিলেন এবং এ বছর কিছু বাড়িয়ে ১৬০০ মতো করতে চাইছেন। আমি আপনাকে বলতে বাধ্য হচ্ছি যে, এটা আপনার অত্যন্ত পুয়োর পারফরমেন্স। আজকে পাবলিক হেল্থকে যদি আরও ডিনোট করতে হয় তাহলে রুর‍্যাল স্যানিটেশনকে সর্বাগ্রে অগ্রাধিকার দিতে হবে। যেমন অগ্রাধিকার দিতে হবে পানীয় জলকে, তেমনই রুর‍্যাল স্যানিটেশনকে। আপনি টিউবওয়েল করছেন, সেখানকার জল মানুষ খাবে, কিন্তু রুর‍্যাল স্যানিটেশনের ব্যবস্থা যদি না থাকে তাহলে মাঠে গিয়ে প্রাতঃকৃত সম্পন্ন করে একের পর এক ইনফেকশনে আক্রান্ত হবে। দিনের পর দিন অ্যাট্রাক্ট উইথ পার্টিকুলার ইনফেকশন হবে। এটা কখনই বরদাস্ত করা যায় না। আমরা দেখছি রুর‍্যাল স্যানিটেশনের জন্য যথেষ্ট অর্থ আছে, কিন্তু এফেকটিভ ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। এখানে ডিসেন্ট্রালাইজেশনের ফলে সমন্বয়ের অভাব দেখা দিচ্ছে। ডিসেন্ট্রালাইজেশন খুব ভাল জিনিস, তা হওয়া উচিত। কিন্তু এফেকটিভ ইমপ্লিমেন্টেশন টু দি টার্গেট ফিক্সড হচ্ছে কি? পঞ্চায়েত সমিতির মাধ্যমে শুধু লাল জামা পরা মানুষ খুঁজতে গিয়ে বরাদ্দকৃত অর্থকে কাজে লাগাতে পারছেন না। এই জায়গায় আপনার ত্রুটি হচ্ছে, বিচ্যুতি হচ্ছে। আমি তাই আপনার কাছে আবেদন করছি, আপনি এটা একটু চিন্তা করুন। ক্যাবিনেট পর্যায়ে চিন্তাভাবনা করুন। জেলা পরিষদের সভাধিপতিদের বিকেন্দ্রীকরণের থেকে আরও বিকেন্দ্রীকরণের দিকে এগিয়ে নিয়ে যাওয়ার প্রয়োজন আছে।

কিন্তু তার সাথে সাথে একটা চেক ভাল্ভ সিস্টেম যেন থাকে। আপনি কাগজে-কলমে হিসাব দেখিয়ে দেবেন যে, এত টিউবওয়েল করেছি, এতে প্রবলেম ভিলেজ কভার করেছি, পানীয় জলের ব্যবস্থা করেছি। আজকে এই ঠাণ্ডা ঘরে বসে বসে সমস্যা সমাধানের ব্যবস্থা করছেন, ওদিকে গ্রামে লোকে পানীয় জলের জন্য হাহাকার করছে। সেটার জন্য একটু ব্যবস্থা নেই। তাই আজ রাজনৈতিক স্বার্থে যে বাজেট এখানে এনেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করে এবং আপনার দৃষ্টিভঙ্গীর সমালোচনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহাশয় মন্ত্রী মহাশয় স্বাস্থ্য সম্পর্কিত যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং পূর্ণ সমর্থন করে একটা কথা বলছি। মাননীয় সদস্য বন্ধুবর মানস ভুঁইয়া গ্রামের মানুষ, তিনি খুব গ্রামের কথা বললেন। আমি প্রথমেই বলছি উনি যে তথ্যগুলি দিয়েছেন সেগুলি সমস্ত ভুল এবং অসত্য। আমিও গ্রামে থাকি, আমি আজ পর্যন্ত যা জানি তাতে এই বিকেন্দ্রীকরণের ফলে জেলা পরিষদকে টাকা দিচ্ছে, জেলা পরিষদ দিচ্ছেন পঞ্চায়েত সমিতিকে এবং পঞ্চায়েত সমিতি দিচ্ছেন গ্রাম পঞ্চায়েতকে। সেই গ্রাম পঞ্চায়েতে দেখবেন যে এমন কোনও পাড়া নেই যেখানে টিউবওয়েল নেই এবং এটাই হচ্ছে সত্য ঘটনা। একটা জিনিস হয়েছে, উনি যেটা বলেছেন তার সঙ্গে খানিকটা মিলছে, তবে উনি একটা জায়গায় ভুল করেছেন সেটা হচ্ছে প্রচুর শ্যালো টিউবওয়েল বসানোর জন্য জলের লেবেল এবং লেয়ার নেমে যাচ্ছে, তার ফলে সব

জায়গার টিউবওয়েল থেকে জল পাওয়া যাচ্ছে না। ৪০ ফুট অথবা ২০ ফুট বসানো হয়েছে এই রকম কোনও নজির ওঁর দলের পঞ্চায়েত প্রধান এবং সদস্যরা যেখানে আছেন সেখানে হয়েছে কিন্তু আমাদের দলের পঞ্চায়েত প্রধান এবং সদস্য যেখানে আছেন সেখানে এ অবস্থা হয়নি। উনি যেমন চ্যালেঞ্জ করছেন, আমিও সেইরকম চ্যালেঞ্জ করছি। তারপর এই যে রিজারভার এবং পাইপলাইন ইত্যাদির কথা উনি বললেন যে অবাধে টাকা খরচ হয়, রিজার্ভারগুলি বহুদিন ধরে পড়ে থাকে, এই সমস্ত গুলিতে জল যায়, একটা সুনিদিষ্ট সময় আছে; আমি মনে করি মন্ত্রী মহাশয় যে নীতি গ্রহণ করেছেন সেটাই যথাযথ হয়েছে। রিজার্ভারের বদলে মৌজা ভিত্তিক পাইপলাইন দিয়ে যদি জল দেওয়া হয় এবং এর সঙ্গে যদি যোগ করে দেওয়া যায় তাহলে যেমন পানীয় জল পাওয়ার সুবিধা হয় তেমনি রাত্রি বেলায় কৃষিক্ষেত্রে জল পাবে, এতে একসঙ্গে দুটো কাজ হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন তিনি এ ব্যাপারটা দেখেন। এটা সমর্থন করতে গিয়ে যেটা সব থেকে বড় কথা সেটা হল আমরা বামফ্রন্টে আসার পর থেকে স্বাস্থ্য নীতিতে একটা কথাই বলেছি যে আমরা রোগ প্রতিষেধকের থেকে রোগ প্রতিরোধ করতে চাই। তার জন্য বর্জ পদার্থগুলি পরিষ্কার করে অনাময় ব্যবস্থা এবং নির্মল জল চাই। আগে কি ছিল? আগের দিনের পরিকল্পনা ছিল কোনও এম এল এ বাবু একটা জায়গা থেকে বলে দিলেন যে, অমুক জায়গায় এটা হবে, সেখানে এম এল এ বাবুর কুটুম্ব থাকতেন, তখন সেই ব্যবস্থা ছিল, কিন্তু এখন সে অবস্থা নেই। এখন পরিকল্পনা হচ্ছে যে জেলা পরিষদে এই বিষয়ে একটা কমিটি হয়েছে, সেই কমিটিতে জেলা সমাহর্তা থেকে আরম্ভ করে বিভিন্ন পঞ্চায়েতের লোক নিয়ে করতে পারে। পঞ্চায়েতে পরিকল্পনা নেওয়া হয়, এইভাবে সাইট সিলেকশন হয়। এখন আর আগের মতো নেই, এখন একে কেন্দ্র করে গ্রামের মানুষ বসে সাইট সিলেকশন করে। আর একটি কথা, আগে জনস্বাস্থ্য বিভাগের সঙ্গে এই কারিগরী বিভাগকে আলাদা ডিপার্টমেন্ট করে দেখা হত, দু'জন মন্ত্রী ছিলেন, কিন্তু এখন এটাকে একটা স্বয়ং সম্পূর্ণ ডিপার্টমেন্ট করা হয়েছে, একই সচিব করা হয়েছে এবং এর ফলে এটা অনেক বেশি গুরুত্ব পাচ্ছে।

[8-50—9-00 P.M.]

এরজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। মানসবাবু তো কেবল সবং-এর কথা বলে গেলেন, কিন্তু সমস্ত কথাই তাঁর বলা উচিত ছিল। পশ্চিমবঙ্গ একটা বিচিত্র জায়গা। এর একদিকে ছোটনাগপুরের পাহাড়ী অঞ্চল, অন্যদিকে সুন্দরবনের লবণাক্ত অঞ্চল, উত্তর ভাগে দার্জিলিং-এর পার্বত্য অঞ্চল। এর বিভিন্ন জায়গায় বিভিন্ন সমস্যা। এরসঙ্গে জলে আর্সেনিকের সমস্যা, জীবানু দূষণের সমস্যাও রয়ে গেছে। এইসব সমস্যার সমাধান করবার জন্য এই দপ্তর বিশেষভাবে চেষ্টা করছে। যে সমস্ত জায়গা পাথুরে সেইসব জায়গায় রিগ্ টিউবওয়েলের ব্যবস্থা করা হচ্ছে। লবণাক্ত এলাকায় লবণমুক্ত করবার চেষ্টা করা হচ্ছে টেকনোলজি মিশনের মাধ্যমে। দার্জিলিঙের ন্যাওড়াখালি প্রকল্পই শুধু নয়, অনেকগুলো জায়গায় প্রকল্প গ্রহণ করা হয়েছে। আর গাঙ্গেয় উপত্যকা, যেখানে জল পাওয়া যায়, সেখানে টিউবওয়েল বসিয়ে চেষ্টা করা হচ্ছে যাতে আরও বেশি জলের ব্যবস্থা করা যায়। এইসব কাজ তাঁরা দেখলেন না, কিন্তু অনেক কথা বলে গেলেন। আর একটি হচ্ছে অনাময় ব্যবস্থা। এক্ষেত্রে এতকাল কি ছিল? দারিদ্র্য সীমার নিচে ৭০০ ভাগ লোক রয়ে গেছে এবং ৬৫

ভাগের বেশি প্রায় ৭০০ ভাগ লোক অশিক্ষিত। এটা সরকারি হিসাব। সেখানে এতকাল যত্রতত্র বর্জপদার্থ ত্যাগ করতেন গ্রামের মানুষ। এই সরকার প্রচেষ্টা নিয়েছেন গ্রামে গ্রামে যেখানে অল্প আয়ের লোকের বাস, বিশেষ করে তফসিলি এবং আদিবাসী অঞ্চল, সেখানে বিশেষভাবে চেষ্টা করা হচ্ছে। শহরে খাটা পায়খানা আজকের দিনে একটা অভিশাপ বলা যায়। খাটা পায়খানার সেই দুর্বিসহ অবস্থা থেকে মিউনিসিপাল এলাকাগুলোকে রক্ষার জন্য স্যানিটারি পায়খানার ব্যবস্থা করা হচ্ছে। ওঁরা তো অনাময়-ব্যবস্থার কথা বললেন না! মাননীয় সদস্যদের আবার বলি, পশ্চিমবঙ্গে সমস্যা রয়েছে এবং সমস্যাটা অত্যন্ত তীব্র। সেই সমস্যা পানীয় জলের। শুধু পানীয় জলেরই নয়, কৃষিতেও জলের অভাব রয়েছে। এটা সত্যি যে, কৃষিতে অনিয়মিত জল সরবরাহ দেওয়া হচ্ছে, কারণ ডি ভি সি'র জল পাওয়া যাচ্ছে না। মানুষ দশ-বারো ফুট নিচ থেকে জল তোলার চেষ্টা করছে ধান বাঁচাবার জন্য। ফলে পানীয় জলেরও টান পড়ে যাচ্ছে। এই সমস্যা একা আমাদের পক্ষে সমাধান করা সম্ভব নয়। তাঁরাও বাঙালী, কাজেই তাঁরাও বলুন না যে, কিভাবে এর সমাধান হবে? আমাদের প্রচুর উৎস আছে—নদী আছে, পুকুর আছে, বৃষ্টির জল আছে। এক্ষেত্রে বিভাগীয় যেসব সরকারি কর্মচারী আছেন তাঁদের এক্ষেত্রে সমাধানের বিষয়টা চিন্তা করতে হবে। আজকে কেবলমাত্র ভূগর্ভস্ত জলই নয়, বিভিন্ন যে উৎস রয়েছে সেগুলো কিভাবে কাজে লাগানো যায় এবং জীবানু মুক্ত করে সেই জলকে কিভাবে কাজে লাগানো যায় তার জন্য চেষ্টা করতে হবে।

আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে, আমাদের মূল যে উদ্দেশ্য, বামফ্রন্টের মূল যে উদ্দেশ্য তা হচ্ছে প্রতিটি গ্রামে প্রতিটি মানুষের কাছে পানীয় জল পৌঁছে দিতে চাই। প্রতিটি মানুষ যাতে সুস্থ সবলভাবে নির্মল পরিবেশে বাস করে তারজন্য অনাময় ব্যবস্থাটা যাতে ভাল হয় তারজন্য আমরা কাজ করতে চাই। গ্রামের সকল মানুষের মধ্যে, বিশেষ করে যে সমস্ত দরিদ্র এলাকা আছে, সেখানে যৌথ প্রচেষ্টা থাকে, সেই সঙ্গে জৈব গ্যাসের ব্যাপারটাতে কিছু করা যায় কিনা তা ভাবতে হবে। এই কথা বলে আমি এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধুরা খুবই উল্লসিত হয়েছেন দেখতে পাচ্ছি। আমার নাম ডাকার সঙ্গে সঙ্গে চিৎকার শুরু করে দিয়েছেন। আমি ওঁদের অনুরোধ করছি, একটু ধৈর্য ধরে শুনুন। অদ্ভুত ব্যাপার, আমরা জানতাম যে অনেক সময় সব কথায় হ্যাঁ, হুঁ দিতে নেই, প্রকৃত অবস্থা পর্যালোচনা করে বলা উচিত, তাহলে সরকারকে সাহায্য, সহযোগিতা করা হয়, মন্ত্রী মহাশয়কে সহায়তা করা হয়। কিন্তু এখানে দেখছি, মন্ত্রী মহাশয় একবার যা বলে দেন সেটাকে কিভাবে তৈল মর্দন করে ইন টোটো বলতে পারা যায়, সেটাই হচ্ছে এবং দ্যাট বিকেম এ টেন্ডেন্সি। বাংলায় একটা কথা আছে অন্ধ কানাকে বলছে 'ওরে কানা সাপ রে, কি চক্র বাপরে, কানা বলছে তুই কি করে জানলি, অন্ধ বলছে তুই যে বাবা বললি।' মন্ত্রী মহাশয় যে কথা বলে দেবেন, তাই-ই বলতে হবে। প্রকৃত অবস্থা কি, সত্যি করে বলুন তো? সারা পশ্চিমবঙ্গের গ্রামগুলোতে আজকে জলের জন্য হাহাকার আছে কিনা, দয়া করে স্টেটমেন্ট দিয়ে বলুন তো? আপনাদের লোকেরা কয়েকদিন আগে ডি ভি সি'র মিটিং-এ এই কথা বলেছেন। জলের অভাব বৃষ্টি নেই, এটা কারণ হতে পারে।

কিন্তু জলের অবস্থা যে খারাপ তা অস্বীকার করার কোনও উপায় নেই। দীর্ঘদিন হয়ে গেছে কলগুলো পোঁতা হয়েছে।

**মিঃ স্পিকার :** আপনাদের মন্ত্রীরা যখন ক্ষমতায় ছিলেন, তখন আপনাদের সদস্যরা কি অন্য কথা বলতেন?

**শ্রী তুহিন সামন্ত :** আমরা সমালোচনা করেছি। কারণ পিপ্‌ল আমাদের এখানে পাঠায়, পিপ্‌লকে আমরা দেবতা মনে করি। কিন্তু পার্টিকে দেবতা বলে মনে করি না। কারণ আমরা পার্টির বেতনভুক্ত কর্মচারী নই। ভালভাবে সয়েল টেস্টিং না করে, কোন লেয়ারে তার কি প্রভাব, আন্ডার গ্রাউন্ডের অবস্থা কি তা অনুসন্ধান করলে একটা সুরাহা হতে পারে। কিন্তু তা না করে যত্রতত্র ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল পোঁতা হয়েছে। গ্রামাঞ্চলের পুকুরগুলিকে বুজিয়ে দিয়ে জমি ভেস্টেড করে তা দখল করার ফলে জলের যে সোর্স আগে ছিল তা শেষ হয়ে যেতে বসেছে।

এটা শুধু আজকের দিনেরই অবস্থা নয়, অনেকদিন আগে থেকেই এই ভয়াবহ অবস্থা শুরু হয়েছে। ডিপ টিউবওয়েল থেকে জল উঠছে না। বর্ধমানে পাড়ায় পাড়ায় টিউবওয়েল থাকা সত্ত্বেও জল উঠছে না। ডিপ টিউবওয়েল থেকে জল উঠছে না, আজকে এই কথাটা বিশেষভাবে ভাবার দরকার আছে। বিশেষভাবে ভাবার দরকার আছে যে কিভাবে এই সমস্যার সমাধান করা যায়। গ্রামে গ্রামে চার-পাঁচ ফুট পর্যন্ত গর্ত করে মেশিন খাদে নামিয়ে দিতে হচ্ছে মাটি থেকে জল পাওয়ার জন্য। গ্রামে গ্রামে জলের জন্য হাহাকার পড়ে গিয়েছে এবং এই হাহাকার আরও তীব্র হয়ে উঠবে যদি না অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ না করা হয়।

[9-00—9-10 P.M.]

গ্রামাঞ্চলে আজকে যে অবস্থা গিয়ে দাঁড়িয়েছে যে কতগগুলি স্থায়ী সমস্যা হয়ে রয়েছে, এগুলোর কিছু করা দরকার। আমার কেন্দ্র মন্তেশ্বর এলাকায়, সেখানকার বিধায়ক ছিলাম, সেই এলাকায় গাই গ্রামে আমাদের পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তরের তরফ থেকে একটা ওয়াটার রিজার্ভার করে দিয়েছে। এতে কিছুটা জল সরবরাহের ব্যবস্থা হয়েছে কিন্তু গাই গ্রাম ছাড়া আরও কয়েকটি গ্রাম যথা রায়গ্রাম প্রভৃতি জায়গায় এত বড় সমস্যা দেখা দেয় যে এর একটা পার্মানেন্ট সলিউশন করার দরকার। এক্ষেত্রে কেবলমাত্র একটা ডিপ টিউবওয়েলের মাধ্যমে ওয়াটার রিজার্ভার করা হয়েছে। কিন্তু স্থায়ী সমস্যা সমাধানের জন্য আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন? লোকে জল জল বলে চিৎকার করছে তারজন্য কিছু জল পাঠিয়ে দেওয়া হল, কিছু নলকূপ পুঁতে দেওয়া হল এবং কিছু ইঁদুরে নাকি খেয়ে নিয়েছে এই রিপোর্টে লিখে দেওয়া হল। আপনি যদি সেই রিপোর্ট দেখতে চান দিতে পারি। আমরা শুনলাম ৩১শে মার্চের আগেই জল সরবরাহের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে টাকা খরচ করার জন্যে দেওয়া হয়েছিল তা ফেরৎ চলে গেছে এবং জেলা পরিষদ এবং পঞ্চায়েতকে রিপোর্ট লিখিয়ে নেওয়া হয়েছে যে আমরা এইসব নলকূপ পুঁতেছি, পরে এখানে কি হবে না-হবে জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল, দুর্গাপুর শহরাঞ্চল সম্পর্কে আপনার বক্তৃতায় আছে যে জল সরবরাহের মাধ্যমে জল দিয়ে জল প্রবাহিত করে সমস্যার সমাধান

করার জন্যে কেলেঘাই প্রকল্প, সূর্যনগর প্রকল্প, রানিগঞ্জ প্রকল্প করা হয়েছিল ১৯৮৩ সালে ৬ কোটি টাকা ব্যয় করে। কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কাস প্রকল্প ই সি আই-এর তরফ থেকে জানানো হয়েছিল ব্রিজ ভেঙে গেছে এবং আপনি তার উত্তরে বলেছিলেন এই বছর ঘূর্ণিঝড়ে ব্রিজ ভেঙে গেছে ফলে অসুবিধা হচ্ছে। কিন্তু এইভাবে কি একটা জিনিস চলতে পারে? যুদ্ধকালীন ভিত্তিতে আপনার এটা করা উচিত। কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কাস হচ্ছে আমার কেন্দ্র এবং এই অঞ্চল থেকে কুলটির অধিকাংশ জায়গায় জল পায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় একটা নির্দেশ দিয়ে বললেন আর কোনও ওয়াটার কানেকশন নতুন করে করা যাবে না। হঠাৎ কি যে করলেন বুঝতে পারলাম না, উনি বললেন যে স্ট্যাচুরেটেড পয়েন্ট হয়ে গেছে আর দিতে পারব না। আমি বারে বারে বলেছি যে কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কাস যে প্রকল্প তার টাকা তো ই সি আই এবং রাজ্য সরকারের যৌথ প্রকল্পে আসে। সেখানে কয়লাখনি অঞ্চলে টিউবওয়েল পুঁতেও জল পাওয়া যায় না, কিছু জল যতটুকু পাওয়া যায় তাও কতদিন আর পাওয়া যাবে জানি না। অধিকাংশ জায়গায় ৯০ পারসেন্ট এলাকায় টিউবওয়েল পুঁতেও জলপাওয়া যাবে না। ফলে সেখানে অসুবিধা দেখা দিচ্ছে। শুধু তাই নয়, কল্যাণীশ্বরীকে কেন্দ্র করে আমি বারে বারে বলেছি এখানে ৫টি কলের দরকার সেখানে অন্তত একটি করে দেবার চেষ্টা করুন। কিন্তু তাও করা হল না। অথচ কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কাসের জল কিভাবে নষ্ট হচ্ছে। পাইপ ফেটে গিয়ে জল বেরুচ্ছে সেই জল দিয়ে লরি ধোয়া হচ্ছে, গোপনে বাড়িতে বাড়িতে আনঅথরাইজড কানেকশন করে নেওয়া হচ্ছে কিন্তু সেগুলোর কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কসের মাধ্যমে আরও অনেক জল সরবরাহ করা যায়। তারপরে সামনে রমজান মাস শুরু হয়েছে, কুলটি এলাকা বা ওইসব অঞ্চলে এক নিদারুণ জলের কষ্ট চলছে এবং আসানসোল শহরাঞ্চলে গ্রীষ্মকালে এক নিদারুণ জল কষ্ট চলছে। সেখানে কংগ্রেসের লোক জিতেছেন বলেই কিনা জানি না জল বন্ধ করে দেওয়া হয়েছে। ডিপার্টমেন্টও রাজি আছে এবং সুযোগও আছে, কেবল একটি নল টেনে দিলেই প্রচুর জল ওই কল্যাণীশ্বরী ওয়াটার ওয়ার্কাস থেকে পাওয়া যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছি অবিলম্বে তিনি এর ব্যবস্থা নিন তাহলে ওখানে অনেক সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবস আছে তাদের উপকার হয়। এবং এতে অনেক প্রকল্প তৈরি করা যায়। এই ব্যাপারে ডি ভি সি'র সঙ্গেও কথা বলেছি তারাও রাজি আছে এখন আপনি যদি ব্যবস্থা নেন তাহলে কাজ হবে। এইকথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মানসবাবু যে চ্যালেঞ্জ করলেন তা ফাঁকা বক্তব্য ছাড়া কিছু নয়। উনি ১০টি টিউবওয়েলের নাম বললেন। আমি রাজি আছি ওখানে পঞ্চায়েতের যে মাপ তাতে ১০টির মধ্যে ৮টি আছে। সুতরাং উনি যদি হেরে যান তাহলে ক্ষমা চাইবেন। অন্য হচ্ছে এস এ ডি এ একটি প্রকল্প আপনাদের সময়ে হয়েছিল। সুতরাং পঞ্চায়েতের নামে যে কুৎসা রটাচ্ছেন তার জন্য আপনাকে ক্ষমা চাইতে হবে।

এখানে যদি অ্যাকসেপ্ট করেন, তাহলে আমাকে ১০-এর মধ্যে নাম করে দেবেন, যদি করেন কেন করছেন জানি না। দ্বিতীয় কথা হচ্ছে যে এস এফ ডি এ বলে একটা প্রকল্প কংগ্রেসিরা চালু করেছিল, কিছু কিছু জায়গায় আছে ৫টা পাইপ বলে তিনটি পাইপ লাগানো

আছে, আমি বেশ কয়েকটি জেলার কথা জানি, এর মধ্যে আমার হুগলি জেলায় যা আছে দেখিয়ে দিতে পারি। এ ছাড়াও বলব গ্রামে গ্রামে হাহাকারের কথা বলেছেন, কিন্তু ১৯৭৭ সালে যতগুলি টিউবওয়েল ছিল—আমি খুব দায়িত্ব নিয়ে বলছি—এখন তাঁর চেয়ে অনেক ভাল অবস্থা। বর্তমানে প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় ৪-৫টি করে টিউবওয়েল হয়েছে এর হিসাব আমি দিতে পারি। প্রতিটি গ্রাম পঞ্চায়েত প্রতিটি গ্রামে তারা সিলিন্ডার টাইপ টিউবওয়েল করছে যাতে জলের লেভেল কমে গেলে জল পাওয়া যায়; সেইজন্য ৮-১০টির মধ্যে একটি টিউবওয়েল অন্তত এই ব্যবস্থা করছে। সুতরাং হাহাকার শুরু হয়নি, যেখানে জলের লেভেল কমে গিয়েছে সেখানে সঙ্কট দেখা দিয়েছে, অসুবিধা দেখা দিচ্ছে, কারণ দূর থেকে জল আনতে হচ্ছে, এটা হাহাকার শুরু হয়নি। এই সঙ্কট গ্রামে কেন শহরেও হয়েছে, বাঁকুড়ায় হয়েছে—জল যা প্রয়োজন তা পাওয়া যায়নি। এছাড়া আপনারা বলেছেন যে এটাকে আলাদা বিভাগ করা হল—জলের মতো জিনিস যাদের দায়িত্বে আছে তাদের কোনও গাফিলতি বা দুর্নীতি ক্ষমার অযোগ্য। তাই এই সংগঠনকে নতুনভাবে করা হল। যতগুলি জল প্রকল্প আছে সেগুলি পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিকে দিতে দেওয়ায়—অনেক জায়গায় অসুবিধা হয়, তাই কাজটা ঠিকভাবে করার জন্য ভাগ করলাম—এই যে পশ্চিমবাংলার হাইকোর্ট যেটা ইনজাংশান কোর্ট বলে পরিচিত হয়ে গেছে, আমি শুনেছি বোম্বে এবং মাদ্রাজ থেকে এখানে লোকেরা এসে একটা ঘর ভাড়া নেয়, এখানে যদি কেউ ইনজাংশন করে তাহলে ঐ ঠিকানা থেকেই সে সব কিছু কেস করে। পঞ্চায়েতের কোনও ব্যাপারে যদি কেউ ইনজাংশন করে বা আর ডব্লিউ এস যেটা পঞ্চায়েত এবং বি ডি ও'র নেতৃত্বে পরিচালিত হয় সেটা পঞ্চায়েতে দিতে গেল—তখনি আবার হাইকোর্টে ইনজাংশন করে দিল। তাই বলব এখানে মেকানিক্যাল, সিভিল, ইলেকট্রিকাল নানা রকমেরই গণ্ডগোল আছে। ইঞ্জিনিয়াররা তারাও হাইকোর্ট চলে গেলে—এখন এটা একটা যন্ত্রণা হয়ে গিয়েছে। এই যে কলকাতা হাইকোর্ট তার যারা বিচারক তাদের সঙ্গে জনসাধারণের কোনও যোগাযোগ নেই। তাই যে কেস হাইকোর্টে একবার গেল সেটা যে কবে নিষ্পত্তি হবে তা জানি না, আমার মন্ত্রীত্বেও হবে কিনা জানি না। এছাড়া বললেন আমরা কাজ করতে চাই, সমালোচনা করতে চাই না। আমি তো বলছি প্রতিটি যে নলবাহী প্রকল্প আছে তাতে একটা কমিটি করা হয়েছে, এম এল এ হচ্ছেন তার প্রতিনিধি, ওখানে নির্দিষ্ট অভিযোগ আনুন, সাজা দেওয়ার ব্যবস্থা করা হবে, তার এনকোয়ারি হবে। এবং শুধু তাই নয় এখন জেলাস্তরে একটা কমিটি হয়েছে—কাজ দ্রুত করা দরকার—তাদেরকে একজিকিউটিভ পাওয়ার দেওয়া হয়েছে, আগে বছরে ৫ লক্ষ টাকার কাজ করতে গেলে মন্ত্রীকে সই করতে হত।

[9-10—9-16 P.M.]

তাঁরা তাড়াতাড়ি সিদ্ধান্ত নেবেন, কাজটা সম্পন্ন করবেন, তার মধ্যে অনেকে আপনারা আছেন, ওখানে যেতে পারেন, বলতে পারেন, কোনও আপত্তি নেই। এছাড়া টেকনিক্যাল মিশনের কথা বলেছেন, উনি যে অভিযোগ করেছেন সেই অভিযোগ আমার কাছে করেননি, সেখানে যদি কিছুটা দেরি হয়ে থাকে নিশ্চয়ই দেখতে হবে, আরও তাড়াতাড়ি হওয়া উচিত বলে মনে করি। এখানে আমরা প্রস্তাব করেছি শুধু মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া নয়, বর্ধমান, বীরভূমকে যোগ করা উচিত। এই প্রস্তাব দিল্লির কাছে দিয়েছি। বিরোধীপক্ষের বন্ধুরা যদি

সাহায্য করতে পারেন তাহলে ভাল হয়। এখন দিল্লির সব উদ্ভট উদ্ভট পরিকল্পনা। এই সম্বন্ধে আমরা লিখেও দিয়েছি। তারা ঐ যে চাপা কল আছে সেখানে প্রত্যেকটি চাপা কলে একটা আয়রন ইলুমিনেশন প্ল্যান্ট বসাবেন। এত যে হাজার হাজার লক্ষ লক্ষ কল আছে এখানে বসাবেন। বলছেন গ্রামের মধ্যে একটা করে বসাবেন। কোনখানে যদি একটা বসানো হয় তাহলে গ্রামের অন্য টিউবওয়েলের জল কেউ খেতে চাইবে না। পরিকল্পনায় টাকা অনেক আছে, আমরা টাকা দিচ্ছি, কিভাবে করতে পারবেন জানি না। আমরা টাকা নিয়ে নয়ছয় করতে পারি না। বলছেন জলের হাহাকার পড়ে গেছে, এবারে খোঁজ নেবেন, পশ্চিমবঙ্গের কোথাও ব্যাপকভাবে লরিতে করে জল দেওয়া হচ্ছে না। আগে থেকে নির্দিষ্ট করে সেখানে রিগ টিউবওয়েল হয়েছে। এর মধ্যে ৭৬৬টি রিগ টিউবওয়েল করেছি, পাথরের মধ্যে করা হয়েছে, লরিতে করে জল দেওয়া বন্ধ করা হয়েছে। এখানে একটা সমালোচনা করা হয়েছে যে উপরে রিজার্ভার করা হচ্ছে না কেন। নিশ্চয়ই রিজার্ভার করা দরকার, কিন্তু রিজার্ভার না করে যদি দুটো টিউবওয়েলের জায়গায় ৪টি ডিপ টিউবওয়েল করা হয় তাহলে বেশি জল পাওয়ার গ্যারান্টি আছে এবং যে পরিমাণ জল দেওয়ার কথা সেই পরিমাণ জল দেওয়া যায়। যদি কোনও সময় বিদ্যুৎ না থাকে তাহলে রিজার্ভার কোনও কাজে লাগবে না। কল্যাণীশ্বরীর যেকথা তুহিনবাবু বলেছেন এটা সত্যি কথা। উনি যদি সাহায্য করেন আমি আনন্দিত হব। এটা ঠিক যে কল্যাণীশ্বরীর জল বা আর সি এফ-এর যে জল বিদ্যুতের মতো চুরি করা হচ্ছে সেই চোরের কোনও জাত নেই, সে কংগ্রেসের সমর্থক হলে তাকে ধরা উচিত, সি পি এম-এর সমর্থক হলেও তাকে ধরা উচিত। ওখান থেকে যারা ট্যাপ করে জল নিচ্ছে ঐ জল অনেক সময় দূষিত হতে পারে, আমি সেজন্য নির্দেশ দিয়েছি তাদের ধরতে হবে, গ্রেপ্তার করতে হবে, বেলের অযোগ্য গ্রেপ্তার করে রাখতে হবে। সাহায্য যদি করতে চান তাহলে আমাকে নাম দেবেন, সকলের বিরুদ্ধে আমি কেস করব, এটা করা দরকার এবং এটা করা উচিত। নতুন কানেকশন দেওয়া হচ্ছে না। ধরুন আপনাদের কানেকশন দিলে আপনারা সাওয়ারে স্নান করবেন, আর লোকে বলছে যে লাইনটা বাড়ানো হোক, যে সমস্ত পাড়ায় বা গ্রামে জল নেই সেখানে জল পাবে। সুতরাং আমি সাওয়ারে স্নান করার জন্য কানেকশন দিতে পারব না। আপনার যদি কোনওখানে এই রকম থাকে যে লাইনটা বাড়ানো উচিত ট্রাইব্যাল এলাকায় প্রস্তাব দেবেন, নিশ্চয়ই বিবেচনা করা হবে। কোনওদিন দিয়েছেন কি এই রকম প্রস্তাব? আমি বেশি কিছু বলতে চাই না, শুধু এইটুকু বলতে চাই এই জলের ব্যাপার নিয়ে আলাদা একটা ভাগ করা হয়েছে এবং এই ব্যাপারে আমাদের বিধান সভার সদস্যদের এই বছরে এবং আগামী বছরে সাহায্য চাই। এটা দলাদলি করার ক্ষেত্র নয়, আপনারা যদি সহযোগিতা করেন তাহলে অনেক কাজ করা যাবে। আপনারা আমার এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করবেন বলে আশা করব। এর মধ্যে কোনও কাট মোশন নেই, সকলের সমর্থন আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prabir Sengupta that a sum of Rs. 72,40,80,000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)."

(This is inclusive of a total sum of Rs. 18,10,20,000 already voted on account in March, 1989)

was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 9-16 P.M. till 1-00 P.M. on the Tuesday the 11th April, 1989 at the "Assembly House" Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 11th April, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 186 Members.

### Heldover Starred Question (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

**এ.ই.পি. স্কীমে বেকার যুবকদের বাসের পারমিট**

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৬।) **ডাঃ মানস ভুঁইয়া :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার এ ই পি স্কীমে বেকার যুবকদের বাসের পারমিট দেওয়ার পর জেলার পরিবহন কর্তৃপক্ষ তাদের বাস চলাচলের জন্য কোনও রুট দিচ্ছেন না ; এবং

(খ) সত্য হইলে, (১) তাহার কারণ কি, এবং (২) সরকার উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) না।

(খ) (১) ও (২) উপরোক্ত জবাবের ভিত্তিতে এই প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভুঁইয়া :** মন্ত্রী মহাশয় সরাসরি বললেন না। তাহলে ই পি স্কীমে বেকার যুবকরা যে গত ৩টা অর্থনৈতিক বছরে বিশেষ করে মেদিনীপুরে কত জন পার্মানেন্ট পারমিট পেয়েছে সেটা যদি বলেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** গত ৩ বছরের কেন আমি তারও বেশি বছরের হিসাব দিচ্ছি। ১৯৮৬-৮৭ পর্যন্ত ১৬৪টি বাস, ১৪টি মিনি বাসের সিড মানি মঞ্জুর করা হয়েছে। তার মধ্যে ১২৭টি বাস ও ৭টি মিনি বাস অস্থায়ী পারমিটে চলছে। রুটের পারমিট দেওয়া হয়।

**ডাঃ মানস ভুঁইয়া :** আপনি যা বললেন তার পরিপ্রেক্ষিতে আর একটা প্রশ্ন করছি। প্রতিবন্ধী ছেলেদের সরকার যাদের অধিক গুরুত্ব দিয়ে দেখেন তারা বাস করে পড়ে আছে এবং অস্থায়ী বলে টাকা দিতে পারছে না, ব্যাঙ্ক ছয় মাসের নোটিশ দিয়ে তাদের সমস্ত বাড়ি-ঘর দোর ক্রোক করছে। এ রকম একটি স্পেসিফিক কেস আমি দিতে পারি নাম হচ্ছে সাধন

চৌধুরি ব্যাঙ্কের জন্য রুট পায় নি চার বছর ধরে। এদের স্থায়ী রুট দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্থায়ী রুট দেবার কতকগুলি অসুবিধা আছে। এটা পরিস্থিতির উপর এটা নির্ভর করে। আমরা যেহেতু স্টেট বাস চালাচ্ছি। এখানে প্রাইভেট বাস পারমিটের জন্য সিড মানি ব্যাঙ্ক লোন এই সব অ্যাসেসমেন্ট পরিকল্পিতভাবে দিতে হবে। প্রতিবন্ধীদের ক্ষেত্রে তারা বাস কিনেছে অথচ স্থায়ী পারমিট দেওয়া হয় নি আপনি যে বললেন এই রকম স্পেসিফিক কেস আপনি চিঠি লিখে জানাবেন বা সেই প্রতিবন্ধী চিঠি লিখে জানালে আমি ব্যবস্থা নেব।

**মিঃ স্পিকার ঃ** প্রতিবন্ধী হলেও যদি ব্যাঙ্কের টাকা ঠিক মতো পরিশোধ না করে তাহলে ব্যাঙ্ক কি কেস করবে না বা সম্পত্তি ক্রোক করবেন না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ব্যাঙ্ক থেকে ঋণ নিয়েছেন। এখন উনি যদি রুটে বাস চালাতে না পারেন তাহলে ব্যাঙ্ক ঋণের টাকা শোধ দেবেন কি করে? সুতরাং সেই রকম পরিস্থিতি যদি হয় তাহলে নিশ্চয় আমরা সেটা বিবেচনা করব।

## মুর্শিদাবাদ জেলায় কৃষিভিত্তিক শিল্প

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৭।) **শ্রী আতাহার রহমান ঃ** রাষ্ট্রায়ত্ব সংস্থা (পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলা হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, কোন কোন কৃষিজাত দ্রব্যকে ঐ উদ্দেশ্যে কাজে লাগানো হবে?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) পশ্চিমবঙ্গ কৃষি শিল্প নিগমের মুর্শিদাবাদ জেলায় কোনও কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আতাহার রহমান ঃ** আপনি বললেন কৃষি ভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনা নেই। মুর্শিদাবাদ জেলায় পাটের ফেঁসো, আম, কাঁঠাল ইত্যাদি এই ধরনের কৃষিজাত ফসল নষ্ট হয়ে যাচ্ছে। এইগুলিকে নিয়ে কৃষিজাত ভিত্তিক শিল্প ভবিষ্যতে গড়ে তোলার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এখন নয়, ভবিষ্যতে করা যাবে কিনা, সেই পরিকল্পনা দেখে, আলোচনা করে স্থির করতে হবে।

**শ্রী আতাহার রহমান ঃ** এইগুলি কিসের ভিত্তিতে ঠিক হয়?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এইগুলি অনেক বিষয়ে স্থির হয়। যেমন কাঁচামাল যেগুলি দরকার সেগুলি ঠিক মতো পাওয়া, তার দাম, মার্কেটিং, লোক নিয়োগ এবং সেগুলি কিভাবে আমরা করব ইত্যাদি অনেক বিষয় আছে। মূল কথা হল এই, আমরা যা খরচ করব সেটা উঠে আসবে কিনা এবং তাতে জনসাধারণ বা কৃষকদের লাভ হবে কিনা, এই সব বিষয়ই আমরা দেখি।

**শ্রী আতাহার রহমান ঃ** এইগুলি করতে গেলে একটা সার্ভে করার দরকার হয়। এই সার্ভে হয়েছে কিনা এবং কোন কোন জেলায় এই ধরণের শিল্প গড়ে উঠেছে, সেটা জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** সেটা এখনই জানাতে পারব না, নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রী মান্নান হোসেন ঃ** কৃষিজাত শিল্প স্থাপন করতে গেলে যে সমস্ত কাঁচামাল দরকার সেই সমস্ত জিনিস মুর্শিদাবাদ জেলায় সব চেয়ে বেশি উৎপন্ন হয়। এইগুলি থাকা সত্ত্বেও মুর্শিদাবাদ জেলায় কৃষিজাত শিল্প কেন গড়ে তোলা হচ্ছে না, জানাবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনার এই প্রশ্নটা ঠিক মতো করাই হল না। আপনার প্রশ্নটা কাঁচা মালেই রয়ে গেছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** কৃষিজাত পণ্যের উপর ভিত্তি করে যেসব শিল্প গড়ে উঠেছে তার মধ্যে ফ্রুট জুস শিল্প পড়ছে। আমাদের সুন্দরবন অঞ্চলের বিস্তীর্ণ এলাকায় তরমুজের চাষ হয়। এই তরমুজের উপর ভিত্তি করে শিল্প গড়ে উঠতে পারে। এই বিষয়ে নিয়ে কোনও চিন্তা ভাবনা করছেন কিনা, জানাবেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এই প্রশ্নটা এর থেকে আসে না। আপনি এটা আমাকে জানালে আমি দেখে শুনে এর উত্তর আপনাকে দিতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কৃষিভিত্তিক শিল্পের কথা বললেন। প্রভঞ্জনবাবু তরমুজ জুস তৈরি করার কথা বলছেন। প্রভঞ্জনবাবুর এই প্রস্তাবটা আপনি একটু দেখবেন।

(নো রিপ্লাই)

[1-10 — 1-20 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এইমাত্র বললেন যে কোনও অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস করতে গেলে সরকার দেখছেন যে সেখানে থেকে লাভ হবে কিনা। মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, এটাই কি সরকারের মূল কথা যে কোনও শিল্প গড়তে গেলে কমার্সিয়াল বেসিসে সেই শিল্প গড়ার কথা চিন্তা করছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি মূল কথা হিসাবে এটার উপর জোর দিতে চাই না কিন্তু করতে গেলে এটা ভালো বিবেচনার মধ্যে রাখতে হবে—এটাও ভুলে গেলে চলবে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন যে মুর্শিদাবাদ জেলাতে কৃষি ভিত্তিক শিল্প গড়ে তোলা হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, এই যে উত্তরটা তিনি দিলেন এটা কিসের ভিত্তিতে তিনি দিলেন? মুর্শিদাবাদ জেলাতে এমন কৃষি নিশ্চয় আছে যার ভিত্তিতে হয়ত শিল্প হতে পারে। আমার জিজ্ঞাসা, এ ব্যাপারে কোনও সার্ভে হয়েছে কিনা, কোনও তথ্য আপনি যাচাই করে দেখবেন কিনা? আমার আরও প্রশ্ন, এসব দেখার পর এটা হয়েছে, না, জেনারেল ফর্মুলা অনুসারে আপনি উত্তরটা দিয়ে দিলেন?

**শ্রী কানাই ভৌমিক :** এখনও পর্যন্ত মুর্শিদাবাদ কৃষিভিত্তিক কোনও শিল্প আমরা আরম্ভ করি নি সেই কথাই আমি বলেছি।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলাতে যে সমস্ত কৃষিভিত্তিক দ্রব্য উৎপন্ন হয় তাতে কোন শিল্প গড়ে তোলা যায় কিনা?

**শ্রী কানাই ভৌমিক :** আমি এখনই বলতে পারব না। আপনি নোটিশ দেবেন, আমি ভালো করে দেখেশুনে উত্তর দেব।

*570 Held Over

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I would like to draw your attention to Admitted Question No.35 by Shri Saugata Roy which has been held over. The question was whether the State Government has taken a decision to fix minimum freights for Public Carriers under section 43(1) of the Motor Vehicles Act, 1939.

The simple answer will be yes or no. It is not the fact that the Minister will have to collect so many information and figures for answering the question. So, I don't find any reason why this has been held over.

**Mr. Speaker :** The Minister is not a position to give the answers today. He has wanted some time. I have granted him some time.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, this is not justified.

**Mr. Speaker :** I am not on the point of 'justified' or 'unjustified'. The file was sent to me. The Minister wanted some time to go into details in anticipation that some supplementary questions may be put. So, this has been held over. He will give the replies in the appropriate time, the next week. So, no further debate is necessary on this point.

## Starred Questions

### (to which oral answers were given)

## সুন্দরবনে ক্ষতিগ্রস্ত এলাকা পুনর্গঠন

*৫৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রী সুভাষ নস্কর:** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনে ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত এলাকা পুনর্গঠনের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে (স্কীমগুলির নাম সহ); এবং

(খ) উক্ত স্কীমের কাজগুলি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রীমতী ছায়া বেরা:**

(ক) প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত এলাকায় ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখা সরাসরি কোনও পুনর্গঠনের কাজ করে না। তবে দুর্গত দরিদ্র শ্রেণীর মানুষের ঘর আংশিক বা সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হলে এই ত্রাণ শাখা থেকে পুনর্গঠনের জন্য অনুদান দেওয়া হয়। সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে ২৪-পরগনা দক্ষিণ ও উত্তর জেলার সুন্দরবনে আংশিক ও সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত গৃহ পুনর্গঠনের জন্য ঐ এলাকার ঘূর্ণিঝড় আক্রান্ত মানুষদের সাহায্যার্থে গৃহ-নির্মাণ (ত্রিপল সরবরাহ সহ) যাতে এ পর্যন্ত মোট ৫ কোটি ৩৩ লক্ষ ৪২ হাজার টাকার আবণ্টন দেওয়া হয়েছে। অঙ্গনওয়াদি ধরনের গৃহনির্মাণ খাতে এই বিভাগের কল্যাণ শাখা থেকে ৮.৩০ লক্ষ টাকার বরাদ্দ করা হয়েছে। এই স্কীম গুলি সম্পর্কে বিস্তৃত তথ্য ও বরাদ্দকৃত অর্থের পরিমাণ ইত্যাদি সংশ্লিষ্ট দপ্তরগুলিই জানাতে পারবে। এছাড়া সাধারণের ব্যবহার যোগ্য ক্ষতিগ্রস্ত সম্পত্তির পুনর্গঠনের জন্য বিভিন্ন বিভাগ থেকে নিম্নরূপ স্কীম নেওয়া হয়েছে:

(১) বিদ্যালয় গৃহ-নির্মাণ।

(২) রাস্তাঘাট।

(৩) মিনিকিট; চাষীদের ক্ষতিপূরণ দেওয়ার অন্যান্য স্কীম।

(খ) ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখার ক্ষেত্রে প্রশ্নই ওঠে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যকে এটুকু জানাচ্ছি যে এই স্কীম সম্পর্কে যদি বিস্তারিত তথ্য উনি চান তাহলে সেটা আমাকে জানালে আমি পরে দিতে পারব।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সুন্দরবনে ঘূর্ণিঝড়ে যারা পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের গৃহ নির্মাণের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং যারা আংশিক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের জন্যই বা কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা:** আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের যে নিয়ম তাতে ৫ শত টাকা এবং ২ শত টাকার মধ্যে এটা সীমাবদ্ধ আছে।

**শ্রী শ্রীধর মালিক:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সুন্দরবনে যারা

ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের কেবল মাত্র গৃহনির্মাণের জন্য আমাদের রাজ্য সরকার যেটুকু দিতে পারে সেই ব্যাপারে ব্যবস্থা নিয়েছেন। এছাড়া অন্যান্য যে ক্ষতি হয়েছে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও অনুদান চেয়েছেন কিনা এবং চেয়ে থাকলে কেন্দ্রীয় সরকার কোনও সদুত্তর দিয়েছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা :** কেন্দ্রীয় সরকারের কাছে আমরা মেমোরান্ডাম দিয়েছি আমাদের ক্ষয়ক্ষতির পরিমাণ হিসাব করে। কিন্তু সেই মেমোরান্ডাম অনুযায়ী সম্পূর্ণ টাকা পাওয়া যায় নি। যে অর্থ বরাদ্দ করা হয়েছে সেটা বিভিন্ন দপ্তরে ভাগ করে দেওয়া হয়েছে। এই সম্পর্কে যদি পুঙ্খানুপুঙ্খ ভাবে আমার দপ্তর থেকে জানতে চান সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়। আমার দপ্তর যেটুকু কাজ করেছেন আমি সেটা বলেছি।

**শ্রী সতীশ রায় :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, বিগত ঘুর্ণিঝড়ে সুন্দরবনে যে সমস্ত বাড়ি বিধস্ত হয়ে গেছে, প্রাথমিক অবস্থায় তাদের পলিথিনের ত্রিপল দেওয়া হয়েছে। পরবর্তীকালে পঞ্চায়েতের মাধ্যমে আমাদের পশ্চিমবঙ্গ সরকার যে ৫শত গৃহনির্মাণের জন্য অনুদান দিয়েছেন। এ ক্ষেত্রে কি কোনও শর্ত ছিল যে পলিথিনের ত্রিপলগুলি ফেরত দিতে হবে তা না হলে ঘরের ক্ষেত্রে যে সাহায্য সেটায় অসুবিধা হবে?

**শ্রীমতী ছায়া বেরা :** কেন্দ্রীয় সরকারের নিয়ম অনুযায়ী ত্রিপল ফেরত দেবার কথা। এগুলি আপনারা জানেন যে ম্যাচিং গ্রান্টের টাকা সেই ভাবে আনতে হয়। এই ব্যাপারে কিছু কিছু জায়গায় ফেরত নিয়েছে। আবার কোনও কোনও জায়গায় যারা অতি দুস্থ, ফেরত নেওয়া যাচ্ছে না সেখানে এখনও পর্যন্ত ফেরত দিতে পারেনি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহোদয়া কি জানাবেন, যারা এই ঘুর্ণিঝড়ে প্রাণ হারিয়েছেন তাদের জন্য কত পরিমাণ আর্থিক সাহায্য করা হয়েছে এবং এখনও তার বাকি আছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা :** আপনি এ সম্পর্কে নোটিশ দিলে আমি ডিলেটস জানিয়ে দেব।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহোদয়া, সুন্দরবনের ঘুর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের কেন্দ্রীয় সরকারের নিয়ম অনুযায়ী যারা ফুললি ড্যামেজড হয়েছেন তাদের জন্য ৫শত টাকা, আর যারা পার্টলি ড্যামেজ হয়েছেন তাদের জন্য ২ শত করে টাকা দেওয়া হয়েছে। দেখা যাচ্ছে যে কংগ্রেসের তরফ থেকেও একটা লিস্ট তৈরি করা হয়েছিল। আমি জানি না এম পিদের তরফ থেকে কোনও স্পেসিফিক টাকা আসবে কিনা?

[1-20 — 1-30 P.M.

হাডকো থেকে এই ঘরগুলো, যাদের ৫০০ টাকার বেশি লাগবে তাদের সাহায্য করার ব্যাপারে ব্যবস্থা করার কথা বলেছিলেন এবং সেটা ঋণ হিসাবে দেওয়া হবে। এই বিষয়টা কতটা কার্যকর হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা :** হাডকোর ব্যাপারে কতখানি কার্যকর হয়েছে, সেটা নোটিশ দিলে

বলে দেব। তবে তাদের কতকগুলি শর্ত আছে, এতগুলো মানুষের দায়িত্ব নিতে গেলে, কিভাবে নিতে হবে, সেই শর্তটা কতখানি জেলা পরিষদ কার্যকর করতে পেরেছে, আদৌ পেরেছে কি না, এটা নোটিশ দিলে বলে দিতে পারব।

**শ্রী সৌগত রায়ঃ** সুন্দরবনে যে ঝড় হয়েছিল, তার ভয়াবহতা সম্পর্কে সন্দেহ থাকতে পারে না। আমি গণশক্তিতে একটা ছবি দেখেছিলাম, একটা ছাগল গাছের উপরে উড়ে আটকে গিয়েছিল। তারপর আমি দেখলাম যে মুখ্যমন্ত্রী সেই সময় যেতে পারেন নি। সেই সব বিধ্বস্ত এলাকায়, কিন্তু ত্রাণ মন্ত্রী ও সেচ মন্ত্রী গিয়েছিলেন, তারা পরিদর্শন করে এসে কেন্দ্রীয় সরকারের কাছে ২৫ কোটি টাকা দাবি করেছিলেন, পরবর্তীকালে অবশ্য একটা সার্ভে টিম এসেছিল কেন্দ্রীয় সরকারের এগ্রিকালচারাল মিনিস্ট্রি থেকে, আমি ত্রাণ মন্ত্রী কে জিজ্ঞাসা করব, আপনারা কোনও অ্যাসেসমেন্টের ভিত্তিতে এবং কিভাবে সার্ভে করে ঐ ২৫ কোটি টাকা দাবি করেছিলেন?

**শ্রীমতী ছায়া বেরাঃ** বিভিন্ন জায়গা পরিদর্শন করে, যেমন ধরুন যেখানে স্কুল কলেজ ভেঙেছে, বাড়ি ঘর দোর ভেঙেছে, সম্পত্তি নষ্ট হয়েছে, তার উপর দাঁড়িয়ে এবং জেলা শাসকরা যে রিপোর্ট দিয়েছিলেন, তার উপর দাঁড়িয়ে সাময়িক ভাবে ২৫ কোটি টাকা ক্ষতি পূরণের কথা বলছি।

### দুর্গাপুর পরিবহন সংস্থার নাম পরিবর্তন

*৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৭।) **শ্রী সুব্রত মুখার্জিঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, দুর্গাপুর পরিবহন সংস্থাটিকে দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থা হিসাবে পরিবর্তনের কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তীঃ**

> দক্ষিণবঙ্গের বর্ধমান, হুগলি, বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলা ও সামগ্রিকভাবে এই অঞ্চলের যেসব সুদূর ও অনগ্রসর এলাকায় এখনও পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহন পরিষেবা পৌছায়নি সেইসব এলাকা গুলিতে এই পরিষেবাকে সম্প্রসারিত করার উদ্দেশ্যে দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থার (ডি এস টি সি) নাম বদলে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এস বি এস টি সি) করা হয়েছে।

**ডাঃ মানস ভূঁইয়াঃ** মন্ত্রী মহাশয় বললেন যে সমস্ত দুর্গম জায়গায় এখনও পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের বাসের চাকার স্পর্শ পড়েনি, সেই সব জায়গায় পরিবহনকে বিস্তার করার জন্য এটা করেছেন। মন্ত্রী মহাশয় জানাবেন কি দুর্গাপুর পরিবহন থাকাকালীন এবং দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা করার পর কত সংখ্যক বাস কত রুটে ইতিমধ্যে বেশি বেশি করে চালু করে দিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তীঃ** দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন করার পর তিনটি জেলাতে বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান জেলাতে চালু করেছি। আমরা কয়েক দিনের মধ্যে বর্ধমান সদর থেকে বাস

চালানোর ব্যবস্থা করেছি। এছাড়া দিঘা, হাওড়া রুটে বাস চালাচ্ছি। এখনও পর্যন্ত এই জেলাগুলোতে যে বাস চলছে তার পরিমাণ হল এক বছরে বাড়াতে পেরেছি, দিঘা থেকে ১২টা, বাঁকুড়া থেকে ১৪টা, পুরুলিয়া থেকে ১২টা। এই আমরা অতিরিক্ত বাস চালাতে পারছি। এছাড়া আমরা বর্ধমান থেকে চারটে বাস চালাতে পারব। কয়েক দিনের মধ্যে বর্ধমান সদর থেকে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উদ্যোগ খুবই প্রশংসনীয়। এই প্রসঙ্গে আমি তার কাছে জানতে চাইছি যে, মেদিনীপুর জেলার বিভিন্ন ব্লকের বিভিন্ন ডিপো থেকে যে প্রাইভেট বাসগুলি ছাড়ে সেগুলির জায়গায় সেই সমস্ত রুটে রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস ইন্ট্রোডিউস করা হবে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** পারমানেন্ট পারমিট নিয়ে যে প্রাইভেট বাসগুলি আছে সেগুলি তুলে দিতে পারি না। সেটা করতে গেলে আইনে আটকাবে। তবে মেদিনীপুরের বিভিন্ন জায়গায় যাতে আরো বেশি বাস যেতে পারে তার জন্য আমরা চেষ্টা চালাচ্ছি। দিঘার জমি অধিগ্রহণের কাজে হাত দিয়েছি। মেদিনীপুর সদরে ১০ একর জমি অধিগ্রহণ করা হয়েছে, সেখানে ছোট একটা স্ট্রাকচার হয়ে গেলেই সেখান থেকে আমরা সার্ভিস চালু করতে পারব। আর বাস রুট কোথায় কি হবে, না হবে তা আর টি এ-র অফিস জেলার বিভিন্ন জায়গায় চাহিদা বিবেচনা করে ঠিক করবেন।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** দুর্গাপুর পরিবহন সংস্থার নাম পরিবর্তন করে দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থা করা হয়েছে এবং কাজের পরিধিও বাড়ানো হয়েছে। বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর ইত্যাদি জেলায় এই সংস্থার কটি ডিপো তৈরি করা হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানেন না, জমি অধিগ্রহণ করে বাস ডিপো তৈরি করতে অন্তত ৩-৪ বছর সময়ের প্রয়োজন। আমরা জমি অধিগ্রহণ করেছি, কিন্তু অস্থায়ী বাস ডিপো হওয়া পর্যন্ত অপেক্ষা না করেই সাময়িকভাবে শেড ভাড়া নিয়ে অস্থায়ী ডিপো করে তার সাহায্যেই বাস চালাতে শুরু করে দিয়েছি। সব জেলাতেই-আমরা এইভাবে কাজ শুরু করেছি, স্থায়ী ডিপো তৈরি হয়ে গেলেই অস্থায়ী ডিপো থেকে আমাদের সমস্ত কিছু স্থায়ী ডিপোতে স্থানান্তরিত করব। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, বীরভূমে আমরা অস্থায়ী ডিপোর মাধ্যমে কাজ শুরু করেছিলাম, গত ৮ তারিখ আমাদের স্থায়ী ডিপো চালু হয়ে গেছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কলকাতা থেকে যে বাসগুলি উত্তর ২৪-পরগনার বিভিন্ন জায়গায় যায় সেগুলির সংখ্যা খুবই কম। বিশেষ করে উত্তর ২৪-পরগনার এমন কয়েকটি অঞ্চল রয়েছে যেখানে রেল যোগাযোগ নেই, অথচ সে সব জায়গায় আপনার সরকারি সংস্থার বাসও যায় না, প্রাইভেট বাসের উপর মানুষকে নির্ভর করতে হয়। এবং তার সংখ্যাও যথেষ্ট নয়। সেই বাসগুলিতে এমন ভীড় হয় যে বাসের ছাদে বসে যাত্রীদের যাতায়াত করতে হয়। বিশেষ করে নদীয়ার বর্ডারের দিকে মাত্র দুটি বাস চলাচল করে। ঐ সমস্ত জায়গায় সরকারি বাস চালু করা এবং সংখ্যা বৃদ্ধি করার আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে, গত দেড় থেকে দু বছরের মধ্যে উত্তর ২৪-পরগনার সরকারি বাসের সংখ্যা অনেক বাড়ানো হয়েছে। ওখানে বিভিন্ন রুটে বাসের সংখ্যা বাড়ানো হয়েছে। তিনি যদি নির্দিষ্টভাবে কোনও জায়গার প্রস্তাব আমাদের কাছে দেন—এই জায়গায় বাস সার্ভিস নেই, এখানে চালাতে হবে—তাহলে নিশ্চয়ই আমরা বিবেচনা করে দেখব। যেখানে ট্রেন সার্ভিস আছে সেখানেও আজকে বাস সার্ভিসের প্রয়োজন রয়েছে। আর যেখানে ট্রেন সার্ভিস নেই সেখানে তো আরও বেশি বাস সার্ভিসের প্রয়োজন। যদি তিনি একটা নির্দিষ্ট জায়গা সম্বন্ধে সাজেশন দেন, তাহলে তা আমি স্টেট ট্রান্সপোর্টকে বিবেচনা করার জন্য বলব।

[1-30 — 1-40 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Sir, there was a proposal to link all the blocks with district headquarters. Will the Hon'ble Minister-in-charge be pleased to state whether the said proposal is still under examination or it has been shelved into the cold-storage ?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমার দুর্ভাগ্য এইরকম কোনও প্রস্তাব আসেনি, তবে গত ২ বছর যাবৎ আমরা চেষ্টা করছি জেলার সদর থেকে বিভিন্ন জায়গায় বাস চালানোর। আমাদের বাসের অপ্রতুলতা আছে, সেইদিকে লক্ষ্য রেখে সব জায়গায় বাস চালাতে পারি না। তবে গত ২ বছরে শতকরা ৫০ ভাগ সরকারি বাস পশ্চিমবাংলায় চালাতে পারছি এবং তাতে কিছু কিছু জায়গায় আমরা কভার করতে পেরেছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে বাসের সংখ্যা বাড়ানো হয়েছে। উত্তর ২৪-পরগনায় সরকারি বসের সংখ্যা বেড়েছে, দক্ষিণবঙ্গেও বেড়েছে। কিন্তু এই সরকারি বাস ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে পাশাপাশি বে-আইনি ডিলাক্স বাস চালাবার জন্য আর এই সমস্ত ডিলাক্স বাসগুলি প্রায়শই অ্যাকসিডেন্ট করছে। আজকেই বসিরহাট থেকে কলকাতাগামী একটি বাস অ্যাকসিডেন্ট করেছে। সুতরাং সরকারি বাসের স্বার্থে এই সমস্ত বেসরকারি ডিল্যুক্স বাসগুলি বন্ধ করার কোনও চিন্তা-ভাবনা আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে গত ১ বছর ধরে বে-আইনি বাসের বিরুদ্ধে আমরা অভিযান পরিচালনা করছি। কিন্তু আমাদের আইন-কানুন এমনই ওরা কোর্টে গেলে ছাড়া পেয়ে যাচ্ছে, ছাড়া পেলে আবার ধরছি। কিন্তু অসুবিধা হচ্ছে, এইসব বে-আইনি বাস ধরবার পর বিভিন্ন জায়গা থেকে যাত্রী সাধারণ অনুরোধ করেন যে আমাদের এখানে বাস চলতে দিন, আমরা যাতায়াত করতে পারছি না, কারণ সরকারি বাসের অভাব আছে, ট্রেনের লাইন যেখানে যায়নি যাত্রীসাধারণকে অসুবিধার মধ্যে পড়তে হয়। তাসত্ত্বেও আমরা বে-আইনি বাসের বিরুদ্ধে অভিযান অব্যাহত রেখেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** দুর্গাপুর থেকে বহরমপুর পর্যন্ত যেসব দূরপাল্লার বাসগুলি চলছে সেগুলি এতই পুরানো যে বাসে চড়লে যন্ত্রণাদায়ক অভিজ্ঞতা হয়। এখন এই বাসগুলির পরিবর্তে নতুন বাস যদি দেওয়া যেতে পারে তাহলে যাত্রী সাধারণ খানিকটা স্বাচ্ছন্দবোধ

করতে পারেন। সেইরকম ব্যবস্থা আপনি করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের ভাগ্যে পুরানো বাস পড়েছে কিনা জানি না, তবে নতুন এবং পুরানো বাস সমান সমান আছে। আমরা পুরানো বাস পাল্টাচ্ছি।

### বাঁকুড়া জেলার কয়েকটি ব্লকে গবাদি পশুর খাদ্য ও পানীয় জলের অভাব

***৫৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৯।) **শ্রী নবনী বাউরি ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি, মেজিয়া, শালতোড়া, ছাতনা, বড় জোড়া ইত্যাদি কয়েকটি ব্লকে গত তিন চার বৎসর যাবত অনাবৃষ্টির ফলে কৃষকদের কাজের অভাব ও গবাদি পশুর খাদ্য ও পানীয় জলের অভাব দেখা দিয়েছে ; এবং

(খ) সত্য হলে, এ ব্যাপারে রাজ্য সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) তিন চার বৎসর ধরে অনাবৃষ্টি জনিত খরা হওয়ার ঘটনা কোথাও ঘটেনি তবে অপর্যাপ্ত বৃষ্টির জন্য উল্লিখিত ব্লকগুলিতে খরিফ শস্যের আংশিক ক্ষতি হয় এবং কোথাও কোথাও পানীয় জলেরও কিছুটা অভাব দেখা যায়।

(খ) পরিস্থিতি মোকাবিলা করার জন্য সংশ্লিষ্ট দপ্তরগুলি থেকে প্রয়োজনীয় কর্মসূচি গ্রহণ করা হয়। যেমন এন আর পি, আর এল ই জি পি প্রভৃতি স্কীমের মাধ্যমে কর্মদিবস সৃষ্টি করা হয়েছে এবং পানীয় জল এবং চাষ আবাদের জলের সমস্যা সমাধানের জন্য টেকনলজি মিশন ও ডি পি এ পি-র মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এছাড়া প্রাণী সম্পদ দপ্তর থেকে প্রয়োজনীয় স্থানে পশু খাদ্য বিতরণ করা হয়েছে।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন অপর্যাপ্ত বৃষ্টির জন্য ক্ষয়-ক্ষতি হয়েছে। ক্ষেতমজুরের যারা কাজকর্ম করেন তাদের জন্য এন আর ই পি যে স্কীম আছে তাতে সারা বছর কাজ দেওয়া যায় না। তাদের জন্য বরাদ্দ বাড়াবার কথা ভাববেন কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এন আর ই পির মাধ্যমে সারা বছর কাজ দেওয়া যাচ্ছে কি না সেটা সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথা বলে জেলা শাসক প্রস্তাব পাঠান। আমি ঠিক এ ব্যাপারে বলতে পারব না।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া দয়া করে জানাবেন কি—এই যে বৃষ্টিপাত না হওয়ার জন্য বিশেষকরে গঙ্গাজলঘাটি, মেজিয়া, শালতোড়া, ছাতনা এখানে অনেক গরিব, ক্ষেত মজুরি করে খায় এইসব লোকের ঘরের চালে খড় দিতে পারে না, ফলে সামান্য বৃষ্টি বা ঝড় বাদলে নষ্ট হয়ে যায়, এইসব ব্যাপারে আপনারা কোনও খয়রাতি সাহায্য করবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এসব ব্যাপারে সাহায্যের জন্য আমাদের জেলা শাসকের কাছে সব সময়ে ত্রিপল দেওয়া হয়ে থাকে এবং যারা ক্ষেত মজুরি করে তারা যাতে উপবাস না করে সেজন্য জি আর দেওয়ার ব্যবস্থা আছে। জেলা শাসকের কাছে যে তহবিল জমা দেওয়া আছে তাতে না কুলোলে আমাদের কাছে খবর পাঠালে আমাদের দপ্তরের তরফ থেকে আমরা যা করবার তা করি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কেন্দ্রীয় সরকারের এন আর ই পি স্কীম হবার আগে আমাদের এখানে যে স্কীমটা ছিল খরা প্রবণ এরিয়ায় সাহায্য দেবার জন্য—সেটা বর্তমানে চালু আছে কিনা জানবেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** হ্যাঁ, আমরা সেটা এখন চালু রেখেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া বললেন যে বাঁকুড়ার ঐসব উল্লিখিত ব্লকগুলিতে দুটি বিশেষ প্রকল্পের কথা বললেন। ডি পি এ অর্থাৎ ড্রট প্রন এরিয়া প্রোগ্রাম, এ ব্যাপারে যে সাহায্য দেওয়া হয় তার টাকার পরিমাণ কত এবং সংশ্লিষ্ট ব্লকগুলিতে উল্লিখিত পরিস্থিতির ক্ষেত্রে দেওয়া হয়েছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** নোটিশ দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয় না।

**শ্রী ধীরেন সেন ঃ** এই ধরনের খরা জনিত জায়গায় পানীয় জল যোগানের কথা অন্য কোনও জেলা থেকে আসছে কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** না।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি—এ বছর একদম বৃষ্টি হচ্ছে না যে সব এলাকাতে খুব ভয়াবহ প্রাকৃতিক দুর্যোগ কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য চাওয়া হয় এবং তারাও তা করতে বাধ্য, 'এই রকম কোনও পরিস্থিতি এলে আপনারা কোনও সাহায্য করতে পারবেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** পরিস্থিতি এলে দেখা যাবে বিবেচনা করে। আমাদের ক্ষমতায় যতক্ষণ কুলোয় আমরা দিই না হলে ওদের জানাতে হয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি জানেন গ্রামে আল্লা পানী দে বলে সকলে হাহাকার করছে, এই রকম ক'টা খরা হলে এই দপ্তর ঠিকভাবে চলবে?

**মিঃ স্পিকার ঃ** সুব্রত বাবু যখন মন্ত্রী ছিলেন তখন খরা বা বন্যা হয় নি বলে কি আপনার দুঃখ হচ্ছে?

### কলিকাতায় অটোরিক্সা

***৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬৭।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা শহরে বর্তমানে (২৮শে ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত) কতগুলি অটোরিক্সা চালু আছে ;

(খ) কলিকাতা শহরাঞ্চলে অটোরিক্সার সংখ্যা বাড়াইবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(গ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ৭৭২টি।

(খ) বর্তমানে মহামান্য কলকাতা হাইকোর্টের স্থগিতাদেশের পরিপ্রেক্ষিতে কোনও পরিকল্পনা বাস্তবায়ন সম্ভব নয়।

(গ) যেহেতু বিষয়টি মহামান্য হাইকোর্টে বিচারাধীন, আপাতত কোনও আলোকপাত সম্ভব নয়।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এক্ষেত্রে হাই কোর্টে যেসব মামলা রয়েছে সেগুলোর তাড়াতাড়ি নিষ্পত্তির ব্যাপারে আপনার দপ্তর বা জুডিশিয়াল মিনিস্টারের তরফ থেকে যথাযথ তৎপরতা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হাই কোর্ট আমার দপ্তরের অন্তর্ভুক্ত নয়। এক্ষেত্রে আমি চেষ্টা করছি মাত্র।

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, অটো-রিক্সাগুলির যেখানে মিটারে চলবার কথা সেখানে সবগুলিই শেয়ারে চলে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সবগুলি চলে কিনা জানিনা, কিন্তু শেয়ারে চলে।

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জমান ঃ** শেয়ারে চলে বলছেন। তাহলে কি ধরে নেব যে, শেয়ারে চলাটা আপনি পারমিট করছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি আদৌ সেটা অনুমোদন করছি না।

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জমান ঃ** ঐ শেয়ার অটো-রিক্সাগুলিকে একটা নির্দিষ্ট জায়গায় যাওয়ার কথা বললে যাবে না। এমন কি, অ্যাসেম্বলি বা হাই কোর্টে আনতে চাইলে পর্যন্ত অটো-রিক্সাগুলি আসে না। এই ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করেছেন জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** অ্যাসেম্বলি পর্যন্ত অটো-রিক্সাগুলির আসবার কোনও আইন নেই।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** অটো-রিক্সাগুলো আপনি দিয়েছেন, কিন্তু ধরুন, তিলজলা থেকে

আমি আসতে চাই, সেক্ষেত্রে কোনওদিন যদি আমরা পুলিশের সাহায্যও চাই তবু আমরা অটো-রিক্সার সাহায্য পাই না। দেখতে পাচ্ছি, তারা সাত-আটজনকে নিয়ে ওভারলোড হয়ে যায় এবং তাতে অনেক সময় অ্যাকসিডেন্টও হয়। কাজেই এটা আপনি আইন করে বন্ধ করবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি জানেন যে, এ সম্পর্কে আইন আছে, কিন্তু আইন থাকলেও সেটা সর্বত্র কার্যকর করা যায় না। কিছু কিছু জায়গায় মিটারে চালাবার চেষ্টা করেছিলাম কিন্তু দেখলাম যে, এই নিয়ে যাত্রীদের মধ্যে ঝগড়া শুরু হয়ে গেল। তবে কলকাতার মধ্যে এটা নিয়ন্ত্রণের মধ্যে আনা যায় কিনা দেখছি। তবে সেটা আইন করে হবে না, জন প্রতিনিধিদের সঙ্গে বসে আলোচনার মাধ্যমে এটা ঠিক করতে হবে। তাদের অ্যাশোসিয়েশনের সঙ্গেও এই বিষয়ে আলাপ-আলোচনা চলছে। তবে এমন অবস্থা যদি হয়ে থাকে যে, বিধায়করা প্রত্যাখ্যাত হয়েছেন কোনও অটোর কাছ থেকে, সেক্ষেত্রে তারা আনুষ্ঠানিকভাবে অভিযোগ করুন যাতে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়। অভিযোগ না করলে কিসের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** শহরাঞ্চলে পারমিট দিয়েছেন অটো-রিক্সার গ্রামাঞ্চলের মানুষদের সুবিধার জন্য সেখানেও অটো-রিক্সার পারমিট দিয়েছেন। কিন্তু দেখতে পাচ্ছি, সেগুলো আজকে পুলিশের নাকের ডগার উপর দিয়ে শহরাঞ্চলে চলাচল করছে। এ ব্যাপারে বহু অভিযোগও করা হয়েছে। এ ব্যাপারে কোনও ব্যবস্থা অবলম্বন করবেন কিনা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** অভিযোগ শুনেছি, কিন্তু কোনও নির্দিষ্ট অভিযোগ পাইনি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আজকে কলকাতা শহরে যেসব টানা রিক্সা আছে, মন্ত্রী মহাশয় নিশ্চয়ই স্বীকার করবেন, এই টানা রিক্সার বিকল্প যদি অটো-রিক্সাকে করতে হয় তাহলে হাই কোর্ট বা বিশেষ বিশেষ স্থানে যেতে তাদের যে বাধা আছে সেইসব বাধা তুলে দিয়ে অন্যান্য রাজ্যের মতো মিটার অনুযায়ী কলকাতার সর্বত্র অটো-রিক্সাগুলিকে যেতে দিতে হবে। একমাত্র তাহলেই এগুলো টানা রিক্সার বিকল্প হতে পারবে। এইরকম ব্যবস্থা করবার জন্য চিন্তা-ভাবনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখানে অন্যান্য শহরের সঙ্গে কলিকাতার ট্রাফিক প্রবলেমের সঙ্গে তুলনা করে লাভ নেই। এই কলিকাতাকে নিয়ে আলাদা ভাবে বিচার বিবেচনা করতে হচ্ছে। কারণ অটো রিক্সা একটা এলাকায় একটা নির্দিষ্ট এলাকা থেকে যত দূর সম্ভব চালানো চেষ্টা করা হচ্ছে। কলিকাতায় যেখানে ট্রাফিক হ্যাজার্ড হচ্ছে সেখানে অটো চালাতে গেলে অর্থাৎ সব জায়গায় অটো চালাতে গেলে দুর্ঘটনা বেড়ে যেতে পারে। সেই জন্য সব জায়গায় অটো চালাবার কোনও স্কোপ নেই। এর সঙ্গে টানা রিক্সার কোনও সম্পর্ক নেই। এখন পর্যন্ত ৬ হাজার টানা রিক্সার লাইসেন্স আছে এবং এর বেশি লাইসেন্স দেওয়া হচ্ছে না। এই ৬ হাজারের বেশি যাতে আর না হয় তার জন্য ক্রমান্বয়ে চেষ্টা করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আগে মফস্বল শহরগুলিতে স্বনিযুক্তি প্রকল্পে বেকার ছেলেদের অটো রিক্সার লাইসেন্স দিতেন। এখন সেটা বন্ধ হয়ে গেছে। এখন এই

সমস্ত জায়গায় যানবাহন সঙ্কট বাড়ছে। এই যে লাইসেন্স দেওয়া বন্ধ হয়ে গেছে এটা পুনরায় চালু করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কোনও শহরে মিউনিসিপ্যালিটি যদি মনে করে, যদি পুরকর্তা মনে করেন যে তার শহরে অটো রিক্সা চালালে ট্রাফিক হ্যাজার্ড হবে না, তারপর তিনি যদি সুনির্দিষ্টভাবে আমাদের জানান তাহলে আমরা সেটা বিবেচনা করব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আপনার মাধ্যমে জানতে চাই, আপনি যখন নতুন কোনও অটো রিক্সার লাইসেন্স দেবেন তখন এটা আপনি তদন্ত করে দেখবেন কিনা যে যাদের আপনি লাইসেন্স দিচ্ছেন তাদের কোনও ট্যাক্সি বা অন্য কোনও যানবাহনের লাইসেন্স নেই? যে সমস্ত বেকার যুবকদের অন্য কোনও সোর্স অফ ইনকাম নেই সেই ধরনের যুবককে আপনি তদন্ত করে লাইসেন্স দেবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সাধারন এখন যেটা করা হচ্ছে তা হল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বেকার যুবকদের নামের তালিকা নিয়ে তাদেরকে ইনটারভিউ করে লাইসেন্স দেওয়া হচ্ছে। আপনার যে আশঙ্কা আমি আশা করি এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়ার ক্ষেত্রে সেটা দূর হতে পারে।

### পুরুলিয়াতে মহিলাদের জন্য জেলখানা নির্মাণ

***৫৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৬।) **শ্রীমতী মমতা মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়াতে মহিলাদের জন্য জেলখানা নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

পুরুলিয়াতে মহিলাদের জন্য জেলখানা নির্মাণের কাজ প্রায় পঞ্চাশ শতাংশ সম্পূর্ণ হয়েছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে মহিলা জেলখানা তৈরি করা হচ্ছে এর জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং কত দিন পরে এটা সম্পূর্ণ হবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** টাকার অঙ্ক হচ্ছে ৬২,২৭,৭০০ টাকা বরাদ্দ করা হয়েছে, কাজ অর্ধেক শেষ হয়েছে এবং বাকি কাজ খুব শীঘ্রই শেষ হয়ে যাবে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হঠাৎ পুরুলিয়া জেলায় এই মহিলা জেলখানা নির্মাণ করা হল কেন? পশ্চিমবাংলার একমাত্র মহিলা জেলখানা হিসাবে কি এখানে এই জেলখানা করা হল?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** পুরুলিয়ায় মহিলা কমপ্লেক্স করেছি, ঠিক তেমনিভাবে আরও কিছু কিছু জায়গায় এই ধরনের কাজে হাত দিয়েছি যেমন মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম নদীয়া বসিরহাট এবং বিষ্ণুপুর প্রভৃতি জায়গায় করছি। এখানকার আসন সংখ্যা ১০০ জনের মতো। অন্য জায়গাতেও কাজ হাত দিয়েছি।

**শ্রী নটরব বাগদি ঃ** পুরুলিয়ায় নির্মীয়মাণ জেলের খানিকটা অংশ ধ্বসে পড়েছে এই খবর মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** পি ডব্লিউ ডিকে দিয়ে যা করণীয় কাজ করেছি।

**শ্রীমতী [illegible] গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কতজন মহিলা বন্দী পশ্চিমবঙ্গে জেলখানাগুলিতে আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** নোটিশ দেবেন।

**শ্রী সুভাষ নস্কর ঃ** পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলগুলিতে প্রচুর খালি দেখা যায় কিন্তু তা সত্ত্বেও নতুন করে মহিলাদের পৃথক জেল করার প্রয়োজনীয়তা কেন? এবং এইরকম জেলগুলি আলাদাভাবে সেক্টর করা যায় কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমি আগেও বলেছি যে পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় মহিলা জেল যেগুলি আছে তার অবস্থা খুবই খারাপ। বেশ কিছু অসুবিধার মধ্যে এদের কে থাকতে হয়। পুরানো আমলের সব বাড়িঘর, এই অবস্থার কথা বিবেচনা করেই এই ব্যবস্থা নেওয়া হয়েছে। তাছাড়া মাননীয় সদস্যকে একটু আগেই বলেছি যে, যে সমস্ত জেলগুলি আছে সেখানেও আমরা আলাদা কমপ্লেক্স করে তাদেরকে রাখার চেষ্টা করছি। ব্যারাকপুরে মহিলাদের আলাদা একটা কমপ্লেক্স করা হয়েছে, হাওড়াতেও একটা কমপ্লেক্স করা হয়েছে।

**ইসলামপুর হইতে কলিকাতা পর্যন্ত সরকারি বাস চালানোর পরিকল্পনা**

*৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৩।) **শ্রী আতাহার রহমান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ইসলামপুর হতে কলিকাতা পর্যন্ত (ভায়া বহরমপুর) সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কত দিনের মধ্যে ইহা চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আতাহার রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে বললেন পরিকল্পনা নেই বরং প্রশ্ন ওঠেনা। কিন্তু আমার জিজ্ঞাসা যে মুর্শিদাবাদ জেলায় ট্রেন চলাচল অত্যন্ত কম এবং সেই এলাকা দিয়ে যদি বাস চালানো যায়। যেমন ডোমকল, জলঙ্গী, ইসলামপুর, বহরমপুর, এই ৪টি থানা আছে সেখানে দিয়ে যদি বাস চালানো যায় কারণ এখানকার সিল্ক পৃথিবী বিখ্যাত এবং ওই সিল্ক কলকাতায় আসে। সুতরাং এখানে যদি মাঝখানে একটা বাসের ব্যবস্থা করেন কলকাতার সঙ্গে যোগাযোগের জন্য তাহলে ভালো হয়।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মুর্শিদাবাদ জেলায় কিছু কিছু বাস দিয়েছি তবে আপনি যদি মনে করেন ওইখানটার অগ্রাধিকার পাওয়া দরকার তাহলে আমি প্রয়োজনীয়তা দেখে চিন্তা করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ডোমকল থেকে করিমপুর হয়ে একটি দূরপাল্লার বাস কলিকাতায় আসে আরেকটি বাস যদি বহরমপুর হয়ে কলকাতা আসার ব্যবস্থা করেন ভালো হয় কারণ মুর্শিদাবাদের মানুষের বহরমপুর হচ্ছে হেড কোয়াটার।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** যে কোনও ভালো প্রস্তাবই আমি বিবেচনা করতে রাজি আছি।

## বন্যাদুর্গতদের পুনর্বাসন 'ই ই সি'-র আর্থিক সহায়তা

*৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বন্যাদুর্গত মানুষদের পুনর্বাসনের জন্য ইস্ট ইউরোপিয়ান কমিউনিটি (ই ই সি) কোনও আর্থিক সহায়তার প্রতিশ্রুতি রাজ্য সরকারকে দিয়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত প্রতিশ্রুতির বিষয়গুলির কি কি?

**শ্রীমতী ছায়া বেরা :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী লক্ষীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই রকম অন্য কোনও স্বেচ্ছসেবী সংস্থা তারা এই ব্যাপারে আর্থিক সাহায্য করেছেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা :** একমাত্র ঘুর্ণিঝড়েতে লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস তারা দক্ষিণ ২৪ পরগনার বাসন্তী ও গোসাবা ব্লকে কিছু প্রাথমিক স্কুল ঘর নির্মাণ করার জন্য এগিয়ে এসেছেন এবং কাজ শুরু করেছেন।

**শ্রী লক্ষীকান্ত দে :** আমি যে সংস্থার কথা উল্লেখ করেছি ওরা কি অন্যভাবে টাকা-পয়সা দিয়েছিল এটা কাগজে দেখেছিলাম বলেই প্রশ্ন করছি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এটা ইকনমিক কমিউনিটি থেকে আর্থিক সাহায্যে আমাদের ৮৫টি স্থানে বন্যার জন্য বিবেচনা করা হয়েছিল বিভিন্ন জেলায় এই পরিকল্পনাটি ৮১ সালে নেওয়া হয়েছিল।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি তো বললেন কেবলমাত্র ২৪ পরগনার সন্দেশখালি ব্লকে লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস স্কুল করার জন্য কাজ শুরু করেছে, এটা কি সত্য দক্ষিণ ২৪ পরগনায় সম্প্রতি ঘূর্ণিঝড়ে গোসাবা ও বাসন্তীতে লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস স্কুল তৈরির কাজ শুরু করেছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আমাকে এটা নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী নটবর বাগদি ঃ** এই যে লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিস এদের কাছ থেকে যে সাহায্য নেওয়া হচ্ছে, আমরা আমাদের জেলাতে দেখতে পাচ্ছি ওরা এস সি, এস টি দের সাহায্য করার নামে সাম্প্রতিক বিষ ছড়াচ্ছে এবং বামফ্রন্টের বিরুদ্ধে বিচ্ছিন্নতাবাদের বাতাবরণ তৈরি করছে, এদের কাছ থেকে এই অবস্থায় সাহায্য নেওয়া কতটুকু যুক্তিযুক্ত বলে আপনি মনে করেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আমাদের কাছে কেন্দ্র থেকে ওদের কার্যকলাপ সম্পর্কে সংবাদ এসেছিল সেটা হচ্ছে পুরুলিয়ার জেলার বান্দোয়ান। গোসাবা ও বাসন্তী সম্বন্ধে যেটা বলছেন সেটা হচ্ছে ব্লকগুলিতে কাজ করার যে পদ্ধতি সেটা আমাদের জেলা শাসকের সঙ্গে কথা বলে জেলা প্রশাসন তারা নির্দিষ্ট করে দেন, সুতরাং সেই অনুযায়ী তারা করছেন। কাজেই এই কমিউনিটির কাজ করতে গিয়ে আমরা মনে করছি না তারা কোনও সাম্প্রদায়িকতার কাজে লিপ্ত আছেন বা করছেন।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** লুথেরিয়ান ওয়ার্ল্ড সার্ভিসের কাজটা জেলা শাসক নির্দিষ্ট করে দিচ্ছে। কিন্তু আমার কাছে এই রকম সংবাদ আছে জেলা শাসক নির্দিষ্ট করে দিচ্ছে কিন্তু টিউবওয়েল করার ক্ষেত্রে, স্কুল করার ক্ষেত্রে দেখা যাচ্ছে একটা গ্রামে হয়ত দুটি কি তিনটি টিউবওয়েল আছে কিন্তু সেখানে আর একটি টিউবওয়েল বসানো হচ্ছে, আবার যেখানে স্কুল আছে সেখানে আর একটি স্কুল করা হচ্ছে, তারা পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ করছেন না, এই ব্যাপারে আপনি কি নির্দেশ দেবেন পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ করার জন্য?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** যদি কোনও স্বেচ্ছাসেবী সংগঠন কখনও আমাদের কাছে অনুমতি চান তাহলে আমরা সুনির্দিষ্টভাবে তাদের কাছে সার্কুলারের আকারে দিয়ে দিই যে তারা জেলা প্রশাসনের সঙ্গে যুক্ত হয়ে তাদের অনুমোদনক্রমে তারা কাজ করবেন, এটা আমরা বলে দিয়েছি।

## Starred Question
## (to which written answers were laid on the Table)

### দুর্গাপুর-কলকাতা নৌ-পরিবহন

*৫৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী দিলীপকুমার মজুমদার:** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুর থেকে কলকাতা পর্যন্ত নৌ-পরিবহন চালু করার ব্যাপারে কেন্দ্রীয় পরিবহনমন্ত্রী সম্প্রতি একটি পরিকল্পনার কথা রাজ্য সরকারকে জানিয়েছেন ; এবং

(খ) সত্য হলে, এই পরিকল্পনার কাজ কবে শুরু হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) না সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

### প্রত্যেক জেলায় সরকারি বাস সার্ভিস

*৫৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ:** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের প্রত্যেক জেলাতে সরকারি বাস সার্ভিস চালু করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি ; এবং

(খ) গ্রহণ করলে, উক্ত বিষয়ে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) ইতিমধ্যেই বীরভূম, মুর্শিদাবাদ নদীয়া, বাঁকুড়া, পুরুলিয়া জেলার সরকারি বাস চালানো শুরু হয়েছে। এপ্রিল মাসে বর্ধমান থেকে শুরু হবে। উপরোক্ত জেলাগুলিতে এবং মেদিনীপুরে জমি সংগ্রহের কাজ সম্পূর্ণ।

### সাগরদ্বীপ ও কাকদ্বীপের মাঝে জেটি নির্মাণ

*৫৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭০।) **শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল:** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাগরদ্বীপ ও কাকদ্বীপ-এর মাঝে বড়তলা নদীর দুই দিকে গাড়ি পারপারের জেটি নির্মাণের কাজ কতদূর অগ্রসর হয়েছে ; এবং

(খ) কত দিনের মধ্যে এই জেটি নির্মাণের কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ কাজটি পরিবহন দপ্তর করছেন না।

(খ) প্রশ্ন উঠে না।

### দণ্ডাজ্ঞাপ্রাপ্ত [illegible] কাজের মজুরি

*৫৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫৪।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের জেলসমূহে তিন মাসের অধিক সশ্রম কারাবাসের দণ্ডাজ্ঞাপ্রাপ্ত আসামীদের (১) হালকা, (২) মাঝারি ও (৩) কঠোর পরিশ্রমের ভিত্তিতে কি হারে মজুরি দেওয়া হয় ;

(খ) এই হার কোন সময় হইতে প্রচলিত আছে ; এবং

(গ) এই হার সংশোধনের বিষয়ে সরকার কোনও প্রস্তাব বিবেচনা করিতেছেন কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দৈনিক মজুরির হার নিম্নলিখিত রূপ

(১) হালকা কাজে (অদক্ষ)—০.৮০ টাকা

(২) মাঝারি কাজে (অদক্ষ)— ১.০০ টাকা

(৩) কঠোর পরিশ্রমের কাজে (অদক্ষ)— ১.৫০ টাকা

(৪) কাজে দক্ষতা সম্পন্নদের ক্ষেত্রে—২.০০ টাকা

(৫) কাজে প্রায় দক্ষতা সম্পন্ন (Semi Skilled)দের ক্ষেত্রে—১.৭৫ টাকা

(৬) দক্ষ ট্রেনার/ইনস্ট্রাক্টর-এর যোগ্যতা সম্পন্নদের ক্ষেত্রে—২.৫০ টাকা

(খ) ১৬-১০-৮৫ হইতে।

(গ) না।

### পশ্চিমবঙ্গ জলপরিবহন কর্পোরেশন গঠন

*৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ জল পরিবহনে কর্পোরেশন গঠন করা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কর্পোরেশনের মাধ্যমে কি কি প্রকল্প গ্রহণ করা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ জলপথ পরিবহন কর্পোরেশন গত ২৭শে ফেব্রুয়ারি, ১৯৮৯ সালে রেজিস্ট্রিকৃত হয়েছে। আশা করা যায় আগামী ২ মাসের মধ্যে কর্পোরেশন কাজ শুরু করবে।

### পশ্চিমবঙ্গে ভিক্ষুকের সংখ্যা

***৫৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭০।) **শ্রী আতাহার রহমান ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ভিক্ষুকের সংখ্যা কত সে সম্পর্কে কোনও সমীক্ষা করা হয়েছে কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ত্রাণ ও কল্যাণ বিভাগের উদ্যোগে এরূপ কোনও সমীক্ষা করা হয়নি।

### হুগলি নদীতে জলপথ পরিবহন ব্যবস্থা সম্প্রসারণ

***৫৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১১১।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি নদীতে জলপথ পরিবহন ব্যবস্থা সম্প্রসারণের পরিকল্পনা রাজ্য সরকারের আছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত পরিকল্পনাটি কিরূপ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার হুগলি নদীতে জলপথ সম্প্রসারণের জন্য ইতিমধ্যেই বাজারঘাট, বালী, বেলুড়, হাওড়া তৃতীয় জেটি-এই চারটি জেটি নির্মাণের কাজ হাতে নিয়েছেন। এছাড়া চারিটি লঞ্চ নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। পরবর্তী সময়ে হুগলি নদীতে জলপথ সম্প্রসারণের জন্য একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

### অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের ভাতা

***৫৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই সি ডি এস প্রকল্পের অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের বর্তমান ভাতা কত ; এবং

(খ) উক্ত ভাতা বাড়ানোর ব্যাপারে রাজ্য সরকার কোনও চিন্তা ভাবনা করেছেন কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই সি ডি এস প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের বর্তমান ভাতা নিম্নরূপ ঃ-

**মাধ্যমিক পরীক্ষা উত্তীর্ণা**

অঙ্গনওয়াড়ি কর্মী—মাসিক ২৭৫ টাকা

**মাধ্যমিক পরীক্ষা অনুত্তীর্ণা**

অঙ্গনওয়াড়ি কর্মী— মাসিক ২২৫ টাকা

সহায়িকা—মাসিক ১১০ টাকা

(খ) অঙ্গনওয়াড়ি কর্মীদের ভাতা দেবার ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের বিবেচ্য বিষয়। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট এ বিষয়ে আবেদন করেছে।

**এলাহাবাদ-হলদিয়া জাতীয় জলপথ**

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এলাহাবাদ-হলদিয়া জাতীয় জলপথ ঘোষিত হওয়ার পর কি কি প্রকল্প গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) কলিকাতা থেকে হলদিয়া জলপথে হোভারক্রাফট চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জাতীয় জলপথ ঘোষণার পর যাবতীয় প্রকল্প তৈরি করবার এবং রূপায়ণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের অধীন সংস্থা I.W.A.I.-এর উপর ন্যস্ত আছে।

(খ) রাজ্য সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই। তবে রাজ্য সরকারের যতদূর জানা আছে কেন্দ্রীয় সরকার এরূপ একটি প্রস্তাব বিবেচনা করছেন।

**রাজ্যের জেলগুলিতে পয়ঃপ্রণালীর সুব্যবস্থা**

*৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯৮।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের জেলগুলিতে পয়ঃপ্রণালীর সুব্যবস্থার জন্য রাজ্য সরকার কোনও

উদ্যোগ নিয়েছেন কি ; এবং

(খ) জেলগুলিতে খাটাপায়খানা উচ্ছেদের জন্য এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (জেল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) খাটা পায়খানাগুলির পরিবর্তে পর্যায়ক্রমে স্যানিটারি পায়খানা বসানোর উদ্যোগ গ্রহণ করা হয়েছে। এ পর্যন্ত ১৩টি জেলে স্যানিটারি পায়খানা বসানো হয়েছে।

[2-00 — 2-10 P.M.]

## Adjornment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Mannan Hossain on the subject of reported death of seven persons at Harischandrapur in Malda District on 10.4.89 by electrocution.

The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc. I therefore withhold my consent to the motion.

The Member may however read out the text of his motion as amended.

**শ্রী মান্নান হোসেন ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সামগ্রিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন।

গত ১০-৪-৮৯ তারিখে মালদহ্ জেলার হরিশচন্দ্রপুরের দৌলা গ্রামে বিদ্যুতের তার ছিঁড়ে ৭জন তড়িতাহত হয়ে মারা যান। এরা সকলে চাষের জমিতে কাজ করছিলেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 7 notices of Calling Attention, namely :-

| | | | |
|---|---|---|---|
| 1. | Alleged death of a person due to Hydrophobia at Beleghata I.D. Hospital | : | Shri Asit Kumar Mal |
| 2. | Scarcity of drinking water in Calcutta during Summer time | : | Shri Sultan Ahmed |

| | | | |
|---|---|---|---|
| 3. | Reported death of seven persons by electric current at Haris-Chandrapur on 10.4.89 | : | Dr. Manas Bhunia and Shri Shish Mohammad |
| 4. | Scarcity of drinking water in Mushidabad district | : | Shri Mannan Hossain |
| 5. | Conviction of the management of the Bengal Enamel Works for Misappropriation of provident fund | : | Shri Subrata Mukherjee |
| 6. | Police Camps at the residences of the persons under Canning P.S. of North 24-Paraganas | : | Shri Gobindra Ch. Naskar |
| 7. | Electrocution death of seven person in Malda | : | Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy, Shri Sultan Ahmed & Shri Ambica Banerjee |

As the item Nos 3 and 7 are same, I tag them together. I have selected both the notices of Dr. Manas Bhunia and Shri Shish Mohammad and Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy, Shri Sultan Ahmed and Shri Ambica Banerjee on the subject of Reported death of seven persons by electric current at Harishchandrapur district. The Minister-in-Charge of Power Department may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 20.4.89

## PRESENTATION OF REPORT

### Presentation of the Sixth Report of the House Committee 1988-89

**Shri Hemanta Kumar Roy :** Sir, I beg to present the Sixth Report of the House Committee, 1988-89.

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** স্যার, এর আগেও এই সভায় আমি বার বার তুলেছি যে হাওড়ায় ড্রিংকিং ওয়াটারের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। হাওড়ায় পানীয় জল সরবরাহ অ্যাকচুয়ালি বন্ধ হয়ে গেছে, এই সম্পর্কে খবরের কাগজে বেরিয়েছে যে বহু জায়গায় যেটুকু জল পাওয়া যাচ্ছে সেই জলের সঙ্গে পোকা মাকড় চলে আসছে। অনেক জায়গায় কমপ্লেন করেছে যে ড্রিংকিং ওয়াটারের লাইন নর্মদার পাশ দিয়ে যাবার সময় পানীয় জলের সঙ্গে নর্দমার জল মিশে যাচ্ছে এবং ব্যবহারের সম্পূর্ণ অনুপোযুক্ত হয়ে যাচ্ছে। যেখানে হাওড়া কর্পোরেশনের

বাড়ি-ঘর সারিয়ে চকচকে করবার ব্যবস্থা করেছেন সেখানে এদিকে দৃষ্টি দিচ্ছেন না। শতকরা ৩০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে গেছে, আরও শতকরা ৩০ ভাগ একেবারে রিগোয়ার করার অযোগ্য হয়ে গেছে, মাত্র ৪০ ভাগ টিউবওয়েল কাজ করছে। আপনারা সেখানে গেলে বুঝতে পারবেন ড্রিংকিং ওয়াটারের প্রবলেম হাওড়ায় কিভাবে হচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে বার বার লিখিতভাবে জানানো হয়েছে, খবরের কাগজের মাধ্যমে বার বার বলা হয়েছে কিন্তু বর্তমানে হাওড়ায় যে জলের সঙ্কট চলেছে এবং যেটা দীর্ঘদিনের সমস্যা তার কোনও সমাধান হচ্ছে না। তাই আমি পুনরায় মন্ত্রী মহাশয়কে বলছি এই ব্যাপারে নজর দেওয়া হোক এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি বারে বারে স্ট্রিকচার দেওয়া সত্ত্বেও দেখছি মেনশন করার সময় হাউসে কোনও মন্ত্রী উপস্থিত থাকছেন না। এরকম হলে আমাদের মেনশন করে কি লাভ? স্যার, আমি আপনাকে বলছি এই অবস্থা ভবিষ্যতে হলে আমরা মেনশন বয়কট করব।

**মিঃ স্পিকার ঃ** মিনিস্টারকে নিয়ে আসুন, না হলে আমি হাউস অ্যাডজোর্ন করে দেব।

**শ্রী শচীন সেন ঃ** মেনশনের সময় মন্ত্রীদের এখানে থাকা উচিত এটা ঠিক কথা। কিন্তু কে কখন কোনও বিষয় নিয়ে মেনশন করবেন সেটা মন্ত্রী মহাশয় জানবেন কি করে? তাহলে তো আগে থেকে জানিয়ে দিতে হয় এবং মন্ত্রীরা সেইভাবে হাউসে থাকতে পারেন।

**শ্রী হিমাংশু কুঙর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি, বাজারে কাগজে প্যাক করা যে সমস্ত রুটি বিক্রি হচ্ছে সেগুলোর ভেতরে অনেক সময় কাঁচা থাকে এবং সেগুলো খেয়ে মানুষ অসুস্থ হয়ে পড়ছে। এছাড়া বাজারে যে সমস্ত পচা মাছ বিক্রি হচ্ছে সেটাও বন্ধ হওয়া দরকার। বিভিন্ন এলাকায় যে সমস্ত স্যানিটারি ইন্সপেক্ট আছেন তারা ঠিকমতো লক্ষ্য রাখেন না বলে এই সমস্ত অস্বাস্থ্যকর খাবার খেয়ে মানুষের অসুখ হচ্ছে। বিভিন্ন দোকানে দেখা যায় খাবারের উপর মাছি পড়ে রয়েছে। কাজেই আমি অনুরোধ করছি এই অস্বাস্থ্যকর খাদ্যদ্রব্য যে বাজারে বিক্রি হচ্ছে এগুলির প্রতি যে স্যানিটারি ইন্সপেক্টররা নজর রাখেন এবং এগুলি বন্ধ করার ব্যবস্থা করেন।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের আরও স্লুইস গেটের প্রয়োজন আছে, বিশেষ করে যে সমস্ত জায়গায় বর্ষাকলে আমন ধান জলমগ্ন হয়। এছাড়া বেড়মজুরের ধুলিয়ায়, জয়গোপালপুরে, কোড়াকাটি মৌজায় এবং জেলিয়াখালি মৌজায় আরও ছোটবড় স্লুইস গেটের প্রয়োজন। আমি সুন্দরবন সংক্রান্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি সুন্দরবন প্রোজেক্টের মাধ্যমে স্লুইস গেট-এর ব্যবস্থা করুন এবং এতে হাজার হাজার বিঘা জমির ফসল রক্ষা পাবে।

[2-10 — 2-30 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কথাটা হচ্ছে মাধ্যমিক পরীক্ষা চলছে। আমি মাধ্যমিক পরীক্ষার

প্রশ্ন পত্র দেখলাম। তাতে ইংরাজি ফার্স্ট পেপার যা হয় এক রকম হয়েছে। সেকেন্ড পেপারে অনেকগুলি প্রশ্ন এমন উদ্ভট যা ভাবা যায় না। প্রশ্ন হচ্ছে তুমি যদি মুখ্যমন্ত্রী হও তাহলে তুমি কি করবে। তারপর তিনি ক্যাবিনেট করবেন অ্যাডিং টু কনস্টিটিউশন এই তার জানা সত্ত্বেও সে সেনটেন্স তৈরি করবে কি করে? ইংরাজিতে তো তাকে দুর্বল করে রাখা হয়েছে। কনভেন্টস্কুলের ছেলেমেয়েরা এটা করতে পারবে কিন্তু সাধারণ স্কুলের ছেলেমেয়েরা যেখানে বেশির ভাগ ছেলেমেয়েরা পড়ে তার তো এটা করতে পারবে না। আমার প্রশ্ন হচ্ছে ঐসব প্রশ্ন কর্তারা কি এই সব প্রশ্ন করে বাহাদুরি নিতে চাইছেন? আমি এই ব্যাপারে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এ প্রশ্ন কনভেন্ট স্কুলের ছেলেমেয়েদের করা যায়। কিন্তু যারা গ্রামাঞ্চলের স্কুলের ছেলেমেয়ে কি করবে? সেখানকার যে পরিবেশ তা আপনারা জানেন, এবং সেই স্কুলই অনেক বেশি। আমি শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন বোর্ডের সঙ্গে যোগাযোগ করেন এই সব জিনিস বিবেচনা করে খাতায় নম্বর দেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার এবং বিশেষ করে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনেক দিন ধরে অনেক জায়গায় এবং এই হাউসে বলে আসছি যে কিভাবে সরকারি টাকা পয়সার তছরূপ, অপব্যয় হচ্ছে। কৃষি বিভাগ থেকে বলা হয় মেদিনীপুরে কৃষি দপ্তর এফ এফ ডি এর মাধ্যমে একটা বৈপ্লবিক কাজ করেছে। এই টাকা সরকারি অনুদানের এবং কেন্দ্রীয় সরকারের। এই কাজ করার জন্য ৭জন এস ডি ও এবং ৫৪ জন বি ডি ও-কে অলউইন-এর অটোমেটিক ঘড়ি পুরষ্কার দেওয়া হচ্ছে। এই টাকা যদি রাজ্য সরকারের মন্ত্রী, বা জেলা পরিষদের সভাধিপতি তাদের পকেট থেকে টাকা খরচ করে দিতেন তাহলে আমার বলার কিছু ছিল না। কিন্তু এই টাকা কেন্দ্রীয় সরকারের অনুদান কৃষি উন্নয়নের জন্য সেই টাকা কিছু পেটোয়া সরকারি কর্মচারিদের দেবার জন্য নয়। পরিকল্পনা মাফিক কাজ করার প্রস্তাব দেওয়া হয়েছে। আপনি এই ব্যাপারে নির্দেশ দিন যে মন্ত্রী মহাশয় এই ব্যাপারে এখানে একটা এই হাউসে একটা স্টেটমেন্ট অবিলম্বে করেন। সরকারি অনুদান এবং জনগণের টাকায় এইভাবে ঘড়ি পুরষ্কার দেওয়া হচ্ছে? আমার কথা সংশ্লিষ্ট অফিসার ক্ষমা চাইতে হবে। ঐ সমস্ত অফিসারদের কাছ থেকে ক্লারিফিকেশন চাইতে হবে এবং এ সম্বন্ধে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া যায় কিনা সেটা দেখবেন এবং তিনি নির্দেশ দিন এই ধরনের ব্যবস্থা নেবার জন্য এই হচ্ছে আমার অনুরোধ।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষি মন্ত্রী এবং সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কয়েকটি এলাকায় প্রায় ১০ হাজার একর জমি জলের অভাবে গত ১১ বছর ধরে চাষ হচ্ছে না। বর্ষাকালে জলে ডুবে থাকে আবার সেখানে সেচের অভাবে চাষ হচ্ছে না। পরিকল্পনার অভাবে এই জিনিস ঘটছে। এর জন্য প্রায় ৫ হাজার কৃষক পরিবার মৃত্যুর মুখে। আমি বার বার সরকারি দপ্তরে দৃষ্টি আকর্ষণ করছি, কিন্তু কোনও ফল হচ্ছে না। এখানে সেচের ব্যবস্থা করে যাতে অন্তত একটা ফসল হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী

এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার রিষড়ার হিন্দুস্থান কারখানাটি অনেক দিন ধরে লক আউট হয়ে আছে। এর ফলে প্রায় ৯০০ শ্রমিক কর্মহীন হয়ে গেছে। এই দীর্ঘ সময়ের মধ্যে দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনার কিছু বৈঠক হয়েছিল। কিন্তু হঠাৎ দেখা গেল কোনও এক অজ্ঞাত কারণে শ্রম দপ্তর প্রায় ৩ মাসের উপর কোনও বৈঠক করছে না। ফলে এই কারখানার শ্রমিকরা অনাহার, অর্ধহারে দিন যাপন করছে। এই কারখানার সাথে যেসব ঔষুধ কারখানা ছিল, যারা এখান থেকে শিশি বোতল নিত, সেই সব কারখানাগুলিও আজকে অচল হয়ে যাবার উপক্রম হয়েছে। তাই অতি দ্রুত এই কারখানাটি যাতে লক আউটের হাত থেকে রেহাই পায় তার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের সৌভাগ্য যে, আজকে আমি যে বিষয়টি নিয়ে এখানে আলোচনা করতে যাচ্ছি সেই ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী এখানে উপস্থিত আছেন। স্যার, হাওড়া শহরে আগামী ১৫ দিনের মধ্যে আরো প্রায় ১ লক্ষ নতুন বেকার সৃষ্টি হতে যাচ্ছে। হাওড়া শহরে ২০০ থেকে ২৫০-র মতো ফাউন্ড্রি আছে। প্রতিটি ফাউন্ড্রিতে ৫০০ করে শ্রমিক ধরলে, তাদের পরিবার বাদ দিয়েই ১ লক্ষের উপর হয়ে যাচ্ছে। এই ফাউন্ড্রিগুলির মেটিরিয়ালসের অভাবে বন্ধ হতে চলেছে। এই র-মেটিরিয়ালস দিল্লি থেকে আসছে। পশ্চিমবঙ্গ সরকারের একটা দায়িত্ব আছে। দিল্লি থেকে এটা আসার পরে এক সঙ্গে বসে তারা ওখান থেকে মাল নিচ্ছে এবং হলদিয়া শালিমার এই রোড দিয়ে পাঞ্জাব চলে যাচ্ছে। শুধু পাঞ্জাবেই নয়, সেখান থেকে পাকিস্তানেও চলে যাচ্ছে। গতকাল আমরা অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের সঙ্গে দেখা করেছি। এই অ্যাশোসিয়েশন মাননীয় অচিন্ত্যবাবুর সঙ্গেও দেখা করেছে। এস এস আই এর আন্ডারে যেসব ফাউন্ড্রি আছে অবিলম্বে সেখানে মাল না গেলে এইগুলি বন্ধ হয়ে যাবে এবং ১ লক্ষ বেকার নতুন করে আগামী ১৫ দিনের মধ্যেই জন্ম নেবে। গতকাল আমরা অসীমবাবুকে বলে এসেছি শেষ এখনও দুটি রেক শালিমারে রয়েছে। যারা খালাস করছে তারা এই দুটি রেক পাঞ্জাবে নিয়ে চলে যাবে। চুঙ্গীকরের টাকা ফাঁকি দিয়ে পুলিশকে টাকা দিয়ে সোজা পাঞ্জাবে নিয়ে চলে যাচ্ছে। হাওড়া শহরকে শেফিল্ড অব ইন্ডিয়া বলা হয়। অথচ সেখানে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমি তাই মন্ত্রী মহাশয়কে বলছি অবিলম্বে আপনি হস্তক্ষেপ করুন। গত ফেব্রুয়ারি মাসেও এই রকম অবস্থা হয়েছিল। সেই সময় সংসদ সদস্য প্রিয়রঞ্জন দাশ মুন্সি দিল্লি থেকে তদ্বির করে দুটি রেক আনিয়েছিলেন। সেই দুটি রেক আনার পরে অচিন্ত্যবাবু জানেন যে, ডবলিউ বি এস আই সি সেই টাকা পেমেন্ট করে নি। এস এস আই এর যে মালগুলি ফাউন্ড্রিতে পৌঁছেচে তারা পেমেন্ট করেছে, কিন্তু ডবলিউ বি এস আই সি তার টাকা দেয় নি। তার জন্য আবার মাল আসা বন্ধ হয়েছে। অবিলম্বে অচিন্ত্যবাবু যদি হস্তক্ষেপ না করেন তাহলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** স্যার, আমার বাজেটের দিন এই প্রসঙ্গটা উঠেছিল বলে আমি সেদিন এটার উপর দিয়েছিলাম। মাননীয় সদস্য অশোক ঘোষ এই পিগ আয়রন, কাঁচা লোহা

সম্পর্কে যে কথা বললেন তার সবটা সত্য নয়, ডবলিউ বি এস আই সির যে কথাটি বললেন এবং সরবরাহর সম্পর্কে একজন মাননীয় কেন্দ্রীয় মন্ত্রীর বিষয়ে যে কথাগুলি বললেন সেগুলির একটিও সত্য নয়। আমি এর আগের দিনও বলেছিলাম যে, আমাদের পশ্চিমবাংলায় গত বছর আমরা ২০ হাজার টন চেয়েছিলাম, সেখানে অ্যালটমেন্ট হয়েছিল মাত্র ১৪০০ টনের। কাজেই আমরা যা চাইছি তা পাচ্ছি না। আমাদের রিকোয়ারমেন্ট হচ্ছে ৩ লক্ষ টনের, সে জায়গায় ২০ হাজার টন ডবলিউ বি এস আই সির মাধ্যমে চেয়েও মাত্র ১৪০০ টনের মতো পেয়েছি। গোটা ভারতবর্ষের দরকার হচ্ছে ১৮ লক্ষ টনের, যেটা সেল, স্টিল অথরিটি অব ইন্ডিয়া তারা এটা উৎপাদন করবেন। কিন্তু গত বারে উৎপাদন হয়েছে মাত্র ১১ লক্ষ টন। সেই কারণে আমরা বঞ্চিত হচ্ছি। তবে এটা ঠিকই বলেছেন যে, ওরা আমার সঙ্গে দেখা করেছেন। পরশুদিন আমরা মিটিং করেছি। ৫ হাজার টন যা অবিলম্বে যাতে দেয় সেই জন্য আমরা স্টিল অথরিটির সঙ্গে কথা বলেছি। ১৪০০ টন আমাদের পশ্চিমবাংলায় এসেছিল, সেটা আমাদের এস আই সি-র মাধ্যমে তাদের সরাসরি দেওয়ার ব্যবস্থা করছি। ওদের সঙ্গে গতকাল মিটিং হয়েছে, সেখানে কোন হেড থেকে নেবেন—সরাসরি রেলওয়ে হেড থেকে নেবেন, না ডব্লু বি এস আই সি-র মাধ্যমে নেবেন সেটার একটা ব্যাপার আছে। যাই হোক, আমরা ব্যবস্থা করছি। ওদের যেমন উদ্বেগ আছে আমাদেরও ঠিক তেমনি উদ্বেগ আছে। ওরা যদি ভারত সরকারের সঙ্গে কথা বলে উৎপাদনটা বাড়াতে পারেন এবং সেই সঙ্গে সঙ্গে সরবরাহটা বাড়াতে পারেন তাহলে উপকার হয়।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ফারাক্কা থেকে হলদিয়া পর্যন্ত নদীতে ধ্বস নামছে। নদীতে ধ্বস নামার ফলে নদীগর্ভে ক্রমান্বয়ে পলি জমছে। যা পলি জমছে তার আনুমানিক পরিমাণ হবে সারা বিশ্বে মোট যত পলি জমে তার ৫ ভাগের এক ভাগ। প্রতিদিন প্রায় ২শো টন করে পলিমাটি সেখানে জমছে গঙ্গার ভাঙ্গনের জন্য এবং ধ্বস নামার জন্য। এইভাবে চলতে থাকলে একদিন কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দর নষ্ট হয়ে যাবে। বা বিপর্যয়ের মধ্যে পড়বে। কাজেই এক্ষেত্রে উপায় হল গঙ্গার জল বৃদ্ধি করা। স্যার, আপনি জানেন, গঙ্গা নদীর সমস্যাটা শুধু একটি মাত্র রাজ্যের সমস্যা নয়, এটা জাতীয় সমস্যা এবং এই গঙ্গা নদীর জাতীয় অর্থনীতিতে একটি বিশেষ ভূমিকা আছে। গঙ্গার যদি গভীরতা বাড়াতে হয় তাহলে এই গঙ্গা নদী দিয়ে জলের প্রবাহ বাড়াতে হবে। স্যার, আমরা জানি, বিহার উত্তরপ্রদেশে এক দু কিলোমিটার অন্তর বড় বড় পাম্প বসিয়ে সেচের জন্য এই নদী থেকে জল নেওয়া হয় এবং প্রায় এক লক্ষ কিউসেক জল এইভাবে তুলে নেওয়া হয়। যদি সঠিক পরিকল্পনা করে ঐ জল ফারাক্কার মাধ্যমে গঙ্গা দিয়ে নিয়ে আসা যায় তাহলে নদীর গভীরতা বাড়বে এবং পলি জমবে না। এ ব্যাপারে আমি মনে করি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পরিকল্পনা করা দরকার। ইতিমধ্যেই পশ্চিমবাংলার বামপন্থী দলগুলি এ ব্যাপারে আন্দোলন শুরু করেছেন। আমি স্যার, মনে করি শুধু পশ্চিমবাংলার জন্য নয়, গোটা পূর্বাঞ্চলের অর্থনীতির স্বার্থে এবং জাতীয় স্বার্থে অবিলম্বে পরিকল্পনা করে এই গঙ্গা নদীতে জলের প্রবাহ বাড়ানো দরকার। কেন্দ্রীয় সরকারের সঙ্গে বাংলাদেশের চুক্তি ছিল এবং সেখানে ৪০ হাজার কিউসেক জল দেবার কথা ছিল। কিছুদিন আগে প্রধানমন্ত্রী

বলেছেন যে বাংলাদেশের সঙ্গে আর চুক্তি হবে না। গঙ্গা নদীকে রক্ষা করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত মানবিক ব্যাপারের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নিজেদের সর্বস্ব দিয়ে যে সমস্ত মানুষগুলি দেশকে স্বাধীন করেছেন সেই স্বাধীনতা সংগ্রামীদের বর্তমানে অবস্থা কি পর্যায়ে পৌছেচে সেটা অবিলম্বে সরকারকে জানানো দরকার বলে আমি এই মেনশন করছি। তাদের মধ্যে কিছু কিছু মানুষ পেনসন পেয়েছেন কিন্তু এখনও হাজার হাজার দরখাস্ত বি বি গাঙ্গুলি স্ট্রিটে পি এস পি ডিপার্টমেন্টে পড়ে আছে। ১০ বছর ধরে পড়ে থাকলেও সেই দরখাস্তগুলি নিয়ে কিছু করা হয়নি। সবচেয়ে দুঃখে কথা জেলা থেকে যে সমস্ত দরখাস্ত এসেছে অনুমোদিত হয়ে, হোম (পলিটিক্যাল) ডিপার্টমেন্টে যেগুলি পাঠানো হয়েছে সেখানে যাদের সার্টিফিকেট নেই, সেক্ষেত্রে কো-প্রিজনার যারা ছিলেন তাদের প্রত্যায়িত সার্টিফিকেট আছে, সেই ভিত্তিতেই আমি মনে করি তাদের পেনসন দেওয়া উচিত। তাদের এটা জানা উচিত যে আজকের দিনে তাদের সেই বিচারাধীন থাকা কালীন বা আত্মগোপন করে থাকা কালীন সার্টিফিকেট পাবার কোনও সম্ভাবনা নেই। ব্রিটিশরাজ চলে যাবার সঙ্গে সঙ্গে সমস্ত কিছু নস্যাৎ করে দিয়ে গেছে। আজকে এই রকম অনেক স্বাধীনতা সংগ্রামী আছেন যারা দুরবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছেন। কাজেই সেই সমস্ত স্বাধীনতা সংগ্রামীদের জন্য অবিলম্বে ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে বিশেষ অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুরজিতস্মরণ বাগচি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রীদের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অধ্যাপকদের বেতন হার সম্পর্কে বেতন কমিশনের সুপারিশ গ্রহণ করে পশ্চিমবঙ্গ সরকার নিশ্চিতভাবে এই রাজ্যের অধ্যাপকদের ধন্যবাদ ভাজন হয়েছেন। কিন্তু তার পরবর্তীকালে এমন সব ব্যবস্থা নেওয়া হচ্ছে যে ব্যবস্থার ফলে অধ্যাপকদের মনে সন্দেহ দেখা দিয়েছে যে আদৌ এই সুপারিশ কার্যকর হবে কি না। কারণ সম্প্রতি ২৯শে মার্চ শিক্ষা দপ্তর থেকে এমন একটা সার্কুলার দেওয়া হয়েছে এই বেতমক্রম নির্ধারণ-এর ক্ষেত্রে যে ১৯৭৩ সাল থেকে যে সমস্ত অধ্যাপক কাজ করছেন তাদের ১৯৭৩ সালের পূর্বাপর অভিজ্ঞতা ধরা হবেনা। তাকে নস্যাত করে দেবার এই যে সার্কুলার দেওয়া হয়েছে এটা অধ্যাপকদের স্বার্থের বিরুদ্ধে একটা চক্রান্ত বলে আমি মনে করি। আমি আরও মনে করি যে স্ক্রিনিং কমিটি যে নীতির ভিত্তিতে গঠিত হয়েছিল, আজকে এই সার্কুলারের দ্বারা স্ক্রিনিং কমিটির কাজকে বন্ধ করা হচ্ছে এবং তার ফলে অধ্যাপক সমাজের একটা তীব্র বিক্ষোভ দেখা দিয়েছে। আমি এই সার্কুলারের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং আমি মনে করি যে এটা প্রত্যাহার করা কর্তব্য। কাজেই এটাকে প্রত্যাহার করে স্ক্রিনিং কমিটির সুপারিশ ভিত্তিতে অধ্যাপকের সম্পর্কে চিন্তা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬-৪-৮৮ তারিখে আমাদের বিরোধী দলের সহকারি নেতা মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় ব্যারাকপুরে ২জন যুব কংগ্রেস কর্মী,

শিবলাল যাদব এবং দেবীলাল যাদবের খুনের কথা উল্লেখ করতে গিয়ে মুর্শিদাবাদে মাত্র কয়েক মাত্র কয়েক মাসের মধ্যে ৫৬ জন খুন হয়েছেন, এই কথা উল্লেখ করেছেন। এই সভার মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় চ্যালেঞ্জ করেছিলেন যে সত্যবাবু হাউসকে ভুল তথ্য পরিবেশন করেছেন, মুর্শিদাবাদের মানুষকে অপমানিত করা হয়েছে এবং তাকে তালিকা প্রকাশ করতে বলা হয়েছিল এবং তার পরবর্তীকালে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি সত্য বাপুলি মহাশয়কে তালিকা দিতে বলেছিলেন। আমাদের সহকারি নেতা মাত্র কয়েক মাসের মধ্যে ৫৬টি খুনের যে কথা বলেছিলেন, সেটাও ঠিক নয়, মাত্র কয়েক মাসের মধ্যে দুটো সাব-ডিভিশনের পুরোটা এবং একটা সাব-ডিভিশনের ২/১টি থানার হিসাব হচ্ছে ৭৮টি খুন হয়েছে। এখানে সম্পূর্ণ তালিকা নেই, এটা অসম্পূর্ণ তালিকা।

(পরবর্তী স্পিকারকে ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী রতনচন্দ্র পাখীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, গত ২৬শে মার্চ এক ভয়াবহ অগ্নিকান্ডের ফলে ঘাটাল ব্লকের লছিপুর গ্রামে ৪/৫টি বাড়ি সম্পূর্ণভাবে ভষ্মীভূত হয়ে যায়। যার ফলে ঐ এলাকার মানুষ আকাশের তলায় বসবাস করছে। ঐ সময়ের মধ্যে ঘাটাল ব্লকের হরশঙ্কর এবং এলোচক গ্রাম ও আরও ২টি ব্লকে অগ্নিকান্ড ঘটে। শহরে এবং প্রতিটি গ্রামে গঞ্জে প্রতিনিয়ত এই রকম অগ্নিকান্ড ঘটছে। এই রকম অগ্নিকান্ডের হাত থেকে রেহাই পাবার জন্য ঘাটাল মহকুমায় একটি ফায়ার ব্রিগেড যাতে চালু করা যায় তার জন্য সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি তাকে একটা চিঠি দিয়েছিলাম যে দুর্গাপুরের ইস্টার্ন বিস্কুট কোম্পানী ৩২লক্ষ টাকা কেন্দ্রীয় শুল্ক ফাঁকি দিয়েছে এবং রাজ্য সরকারের শুল্কও তারা ফাঁকি দিচ্ছে। একটা ফাইল নং V(15)44/EIIC/DOIAE Part IV ইতিমধ্যেই এই ইস্টার্ন বিস্কুট কোম্পানি ৩২ লক্ষ টাকা কর ফাঁকি দিয়েছে, তা ধরতে পারা গেছে। ১৬ টাকা দরে বিক্রি করে খাতা পত্রে ৪.৫০ টাকা ধরে এই বিস্কুট বিক্রয় করা হয় বলা হয়েছে এবং প্রতি কিলো বিস্কুটে ১১।। টাকা পর্যন্ত এরা দরের হেরফের করছে, কারচুপি করছে এবং বিলে দেখানো হত শতকরা ৬৬ ভাগ দাম ছাড় দিচ্ছে। অথচ ৬০ ভাগ দাম আগাম নেওয়া হচ্ছে। আমাকে অর্থমন্ত্রী একটা চিঠি দিয়েছেন যে তিনি বিষয়টি তদন্ত করে দেখছেন। আমি চাই একটা ইমপারশিয়াল অ্যান্ড কমপিটেন্ট অথরিটিকে দিয়ে রাজ্য সরকার এই শুল্ক ফাঁকির বিষয়টি তদন্ত করে দেখা হোক। কারণ কেন্দ্রীয় সরকার যে শুল্ক পান, সেই শুল্কের রাজ্য সরকারও অংশ পান। ৮ম ফাইনান্স কমিশনে আছে যে টোটাল যেটা সেন্ট্রাল এক্সাইজ ডিউটি হবে, তার ৪০ পারসেন্ট রাজ্য সরকারের মধ্যে ভাগ হবে। সেখানে দুর্গাপুরের ইস্টার্ন বিস্কুট কোম্পানি যেভাবে কর ফাঁকি দিচ্ছে, যে কর ফাঁকি কেন্দ্রীয় সরকারের শুল্ক ফাঁকি, রাজ্য সরকারের শুল্ক ফাঁকি এবং ৩২ লক্ষ টাকা ফাঁকি ইতিমধ্যেই ধরা পড়েছে। রাজ্য সরকারের স্বার্থ এতে ক্ষুন্ন হচ্ছে, রাজ্যের আর্থিক ক্ষতি এতে হচ্ছে। আমার তরফ থেকে অর্থমন্ত্রীর কাছ

আবেদন, সমস্ত বিষয়টি যথাযথ গুরত্ব দিয়ে একটা ইমপারশিয়াল কমপিটেন্ট অথরিটিকে দিয়ে তিনি তদন্ত করান।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা নৃশংস খুনের ঘটনার কথা এই হাউসের মাননীয় সদস্যদের দৃষ্টিতে আনতে চাইছি। এবং স্বরাষ্ট্র মন্ত্রীর নজরে আনতে চাইছি। ঘটনা হচ্ছে, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুরের দু নং ব্লক এলাকার একটা গ্রাম পঞ্চায়েতের সদস্য দেদার বক্স, গত ৮ই এপ্রিল তারিখে নৃশংস ভাবে খুন হয়েছে এবং এই খুন ঐ গ্রামের সমাজ বিরোধীরা সংগঠিত করেছে এবং এর পেছনে আছে কংগ্রেস (আই) নেতারা এবং আমরা জানি ওরা চিৎকার করছেন পশ্চিমবাংলায় সি পি এম খুন করছে এবং কংগ্রেস আই এর প্রেসিডেন্ট তিনি স্টেন গান ধরার আবেদন জানাচ্ছেন। আজকে এরাই হচ্ছে প্রকৃত খুনি। আমার এলাকায় এই খুনের ঘটনা ঘটেছে, আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে তদন্ত করে ঐ খুনীদের খুঁজে বার করা এবং তাদের শাস্তি আমি দাবি করছি আপনার মাধ্যমে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, দক্ষিণ ২৪ পরগনা জেলায় সম্প্রতি আজকে দু মাস হল পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। ক্যানিং, বাসন্তী, গোসাবা, কুলতলী, সন্দেশখালি, নামখানা, সাগর, মথুরাপুর, পাথরপ্রতিমা, জয়নগর, এই সব জায়গায় পানীয় জলের তীব্র সঙ্কট। দু তিন মাইল এলাকার মধ্যে টিউবওয়েল খুঁজে পাওয়া যচ্ছে না। ১৯৭২ থেকে ৭৭ পর্যন্ত সিদ্ধার্থ রায়ের আমলে প্রত্যেকটি ব্লকে ১০০টি করে টিউবওয়েল বসেছিল, কিন্তু আজকে বারোটা বছর হল দক্ষিণ ২৪ পরগনার এই সমস্ত ব্লকগুলিতে ৫/৬টি বেশি টিউবওয়েল দেওয়া হয়নি এবং আপনি নিশ্চয়ই জানেন এটা সুন্দরবন এলাকা বলে এক একটা টিউবওয়েল করতে প্রায় দু হাজার ফুট পর্যন্ত পাইপ প্রয়োজন হয়। কিন্তু আজকে দেখা গেছে সমস্ত নলকূপ চোকড হয়ে গেছে এবং দু তিন বছর আগে যে নলকূপ বসানো হয়েছিল, প্রত্যেকটা নলকূপ নষ্ট হয়ে গেছে। আজকে পানীয় জলের অভাবে বিভিন্ন জায়গাতে এক টাকা থেকে দেড় টাকা পর্যন্ত জলের বালতি কিনতে হচ্ছে। পানীয় জলের অভাবে বিভিন্ন গ্রামে মহামারী শুরু হয়েছে, আন্ত্রিক, কলেরা, টাইফয়েড, চিকেন পক্স, এই সব রোগ বিভিন্ন গ্রামে গ্রামে দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যুদ্ধকালীন জরুরি অবস্থার মধ্যে দিয়ে আজকে দক্ষিণ ২৪-পরগনার এই সমস্ত সুন্দর বনের প্রত্যেকটি ব্লকে যেন ৫০টি করে টিউব ওয়েল বসানোর ব্যবস্থা করা হয়। পানীয় জলের অভাবে ঐসব অঞ্চলে চরম দুরবস্থার সৃষ্টি হয়েছে। সেদিকে নজর দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এস ডি ও, বি ডি ও, পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানদের, ডি এম কে এবং জেলা পরিষদের সভাধিপতিকে জানানো সত্ত্বেও তারা কেউ কিছু করছেন না। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন অঞ্চলের ১৫টি থানায় পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। অবিলম্বে সেখানে যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে যে, বামফ্রন্ট সরকার হোমিওপ্যাথিক চিকিৎসা যাতে সাধারণ মানুষদের মধ্যে পৌছতে পারে তার জন্য উদ্যোগ নেওয়া সত্ত্বেও বামফ্রন্ট সরকারের প্রথম মন্ত্রী সভার দ্বারা অনুমোদিত কুচবিহার জেলার হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজের ভিত্তিপ্রস্তর তৎকালীন স্বাস্থ্য মন্ত্রী ননী ভট্টাচার্য স্থাপন করার পর থেকে আজ পর্যন্ত সেটি নির্মাণ করা হয় নি। কেন যে কুচবিহার হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজ এবং হাসপাতালটি আজ পর্যন্ত নির্মিত হল না, তা আমি বুঝতে পারছি না। স্যার, আপনি জানেন আমাদের কুচবিহার জেলা একটা অনগ্রর জেলা এবং দারিদ্র নিপীড়িত জেলা এবং এই কথা চিন্তা করেই উত্তরবঙ্গের কুচবিহার হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজ এবং হাসপাতাল নির্মাণের অনুমোদন তৎকালীন মন্ত্রী সভার পক্ষে দেওয়া হয়েছিল। কিন্তু ভিত্তিপ্রস্তর স্থাপনের পর আজ পর্যন্ত সেখানে আর কোনও কাজ হয় নি। ফলে কুচবিহারের মানুষের মধ্যে এবিষয়ে বিক্ষোভ সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা কুচবিহার শহরে, ফলে প্রতিবার নির্বাচনের সময়ে মানুষের কাছে আমাকে কৈফিয়ত দিতে হয়। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। ইতিপুর্বেও আমি এই বিষয়টি বার বার উল্লেখ করেছি, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে কোনও উত্তর পাই নি। আবার উল্লেখ করছি এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুগ্রহ করে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। আশা করছি, তিনি এবিষয়ে আমাদের অবগত করবেন।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার সিঙ্গুর থানার সিঙ্গুর রেল স্টেশনের পাশেই নামদা-হাটতলা নামক স্থানে পশ্চিমবঙ্গ সরকারের বেশ কিছু জমি, প্রায় দেড় থেকে দু বিঘা জমি ওখানকার স্থানীয় সি.পি এম নেতাদের মদতে কিছু লোক কিছু দিন যাবদ জবরদখল করে নিয়েছে এবং বাড়ি তুলছে। স্থানীয় জনসাধারণ এবং কিছু পঞ্চায়েত সদস্য মাননীয় মুখ্যমন্ত্রীকে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করেছিলেন। কিন্তু কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি। যারা ঐ কাজ করেছে—বেআইনিভাবে সরকারি জমি দখল করে ঘর তুলছে—তাদের নাম গুলি বলছি, পতিতচন্দ্র দাস, মহিতকুমার পাত্র, নিমাইচন্দ্র দাস, তপনকুমার দাস, অজিতকুমার দাস এবং আরও অনেকে। এই ঘটনা থেকে আমাদের আশঙ্কা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের হুগলি জেলায় যত জমি আছে সব জমি সিপিএম নেতৃবৃন্দ তাদের ক্যাডারদের সাহায্যে বে-আইনিভাবে দখল করে নেবে এবং অর্থের বিনিময়ে বে-আইনিভাবে বণ্টন করবে। অবিলম্বে এই জিনিস বন্ধ করা উচিত এবং উপযুক্ত তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করা উচিত। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এনকোয়ারি করে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, আমার কেন্দ্রে

কাঁকসা ব্লকের বেশিরভাগ গ্রামে শতকরা ৬০ ভাগ গ্রামে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। গত সেপ্টেম্বর মাস থেকে বৃষ্টি না হবার ফলে সেখানে পুষ্করিনীর জল শুকিয়ে গেছে। পশুদেরও জল খাবারের অভাব হয়েছে যদিও সরকারের পক্ষ থেকে আপ্রাণ চেষ্টা করছেন পানীয় জলের সঙ্কট দূর করার জন্য, কিন্তু সঙ্কটের গভীরতা এতবেশি যে সরকারের প্রচেষ্টা থাকা সত্ত্বেও সঙ্কট মিটছে না। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, প্রায় সমস্ত গ্রামে ইঁদারা এবং টিউবওয়েল শুকিয়ে গেছে। এই সমস্ত এলাকা তফসিলি সম্প্রদায়, ক্ষেতমজুর, ভাগচাষী অধ্যুসিত এলাকা। সেখানে এমনিতেই টিউবওয়েল বোরিং হয় না, রিগ বোর করে করতে হয়। সঙ্কট এত গভীরে গেছে শুধু জনস্বাস্থ্য দপ্তর নয়, সমস্ত বিভাগের সাথে সমন্বয় সাধন করে জরুরি ভিত্তিতে পানীয় জলের সঙ্কট দূর করতে হবে। দুর্গাপুরের আশে পাশে অনেক গ্রাম রয়েছে যেখানে ট্যাঙ্কারের সাহায্যে জল দেবার ব্যবস্থা অবিলম্বে করতে হবে। আমি মন্ত্রিসভার কাছে আবেদন করব ঐ এলাকায় পানীয় জলের যে সঙ্কট দেখা দিয়েছে তা দূর করবার জন্য জরুরি ভিত্তিতে সমন্বয় সাধন করে কাজ করা উচিত তা নাহলে বহু মানুষ রোগের স্বীকার হবে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী আব্দুল কায়ুম মোল্লা ছাড়া কোনও মন্ত্রী ট্রেজারি বেঞ্চে বসে নেই। রমজান মাস আরম্ভ হয়েছে কিন্তু কলকাতা শহরে এবং তার আশেপাশে রেশন দোকানে চিনি এবং গম পাওয়া যাচ্ছে না। প্রত্যেক ফেসটিভ্যালে আলাদা করে অ্যাডিশন্যাল কোয়ানটিটি রেশনের মাধ্যমে দেওয়া হত, কিন্তু রমজান মাসে তা দেওয়া হচ্ছে না। গত বছর দুর্গাপুজা কিম্বা কালী পূজার সময় অ্যাডিশন্যাল কোনও চিনি বা অন্যান্য জিনিস দিতে পারেননি। রমজান ৭দিন হতে চললো কিন্তু এখনও পর্যন্ত রেশন দোকান মারফত অ্যাডিশন্যাল যে চিনি দেওয়া হবে তার কোনও আশা দেখতে পাচ্ছি না। কলকাতা শহর এবং তার আশে-পাশে হাজার হাজার মুসলমান ভাইরা রোজা করে আছে। রোজার পর সরবত খেতে হয় এবং তার জন্য চিনির দরকার হয়, চিনি না হলে, সরবত না খেলে রোজা ভঙ্গ করতে পারবে না। মাননীয় মন্ত্রী আব্দুল কাইয়ুম মোল্লা এখানে রয়েছেন। তিনি যেন ও ব্যাপারে খাদ্যমন্ত্রীর সঙ্গে কথা বলে ফুড ডিপার্টমেন্টের একটা অর্ডার যাতে এ ব্যাপারে বেরোয় তার ব্যবস্থা করেন।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সারা বীরভুম জেলায় দীর্ঘদিন ধরে পানীয় জলের অভাব দেখা দিয়েছে। দুর্ভাগ্যের বিষয়, পঞ্চায়েত গঠন প্রায় ১ বছর হতে চললো, একটা স্কীমে টাকা দিয়েছে কিন্তু ৯ মাস ধরে পঞ্চায়েতের হাতে কোনও টাকা-পয়সা নেই। প্রধানমন্ত্রী পঞ্চায়েতগুলিকে শক্তিশালী করার কথা বলেছেন, পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার কথা বলেছেন, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার পঞ্চায়েতগুলিকে ফার্স করে বসিয়ে রেখেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় গত বাজেটে বলেছিলেন পঞ্চায়েতের মাধ্যমে বেশি টাকা খরচ করা হবে, কিন্তু প্রকৃতপক্ষে আমরা দেখছি পঞ্চয়েতুদের হাতে টাকা-পয়সা দিচ্ছেন না, যার ফলে গ্রামে যে সমস্ত টিউবওয়েলগুলি আছে সেগুলি সমস্ত অকেজো হয়ে পড়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর কাছে আমার নিবেদন অতি সত্বর পঞ্চায়েত গুলিতে পঞ্চায়েতের মাধ্যমে টাকা পাঠিয়ে যে সমস্ত টিউবওয়েলগুলি খারাপ হয়ে আছে সেই

সমস্ত টিউবওয়েলগুলিকে মেরামতের ব্যবস্থা করেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অগ্নি নির্বাপক কেন্দ্রের সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন আগে দামোদরের দক্ষিণ তীরে বেশ কয়েকটি গ্রামে অগ্নি কান্ডের ঘটনা ঘটেছে। ৩০টি বাড়ি অগ্নিকান্ডের ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে যার পরিমাণ হচ্ছে লক্ষাধিক টাকা। সেহারা গ্রামেও ঐ ধরনের অবস্থার সৃষ্টি হয়েছে। আমি ইতিপূর্বে কয়েকবার এই কথা বলেছি। সগরাই যেখান থেকে কমিউনিকেশনের সুবিধা আছে সেখানে করবার জন্য। বর্তমানে বর্ধমান আছে, এখান থেকে যেতে যেতে সব আগুনে পুড়ে শেষ হয়ে যাচ্ছে। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে একটি অগ্নিনিরোধ কেন্দ্র স্থাপন করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন, পুর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে রাখছি। আপনি জানেন যে সম্প্রতি পরিবহন মন্ত্রী রাজ্যের পরিবহন সমস্যার সুরাহার জন্য দিল্লিতে দরবার করছেন, সেটা খুব সুখের কথা। কিন্তু আমরা সংবাদ যেটা জানলাম সেটা খুব উদ্বেগ জনক, সেটা হচ্ছে যে উনি এসপ্ল্যানেড যে বাসের গুমটি আছে সেটাকে বড় করার জন্য দিল্লিতে প্রতিরক্ষা মন্ত্রীর কাছে আর্জি পেশ করেছেন ঐ ময়দানের কাছে কিছু জমি ছেড়ে দেবার জন্য। এটা খুবই উদ্বেগ জনক এবং রীতিমতো আপত্তিকর। কারণ আপনি জানেন যে, জনবহুল কলকাতা মহানগরীতে লক্ষ লক্ষ তৃষিত মানুষের কাছে ঐ ময়দানটিই এখন একমাত্র সম্বল। মুক্ত আলো বাতাস গ্রহণের জন্য একটি ফুসফুস স্বরূপ। ইতিমধ্যে সরকারি অবহেলায় এবং মুনাফা লোলুপদের অর্থ লালসার জন্য এই মহানগীর পার্ক এবং পুষ্করিণীগুলির আজ কি অবস্থা। এই রকম একটা পরিস্থিতিতে ঐ ব্যাঙের আধুলির মতো ময়দানটিতে যদি বাস গুমটির পরিকল্পনা করা হয় তাহলে মারাত্মক অবস্থা হবে। অস্বীকার করিনা যে এসপ্ল্যানডে ইস্টে বাস গুমটির প্রয়োজনীয়তা আছে, কিন্তু যে বাস গুমটীটি রয়েছে ঐটির যথাযথ পুনর্বিন্যাস এবং সদ্ব্যবহার করে এটিকে কাজে লাগানো যায়। কিন্তু আজ যদি ঐ ময়দানের ঐ জায়গাটুকুতে বাস গুমটি করা হয় তাহলে মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। তাই আমি পরিবহন মন্ত্রী মহাশয়কে ঐ সর্বনাশা পরিকল্পনা থেকে নিবৃত্ত হতে অনুরোধ জানাচ্ছি এবং সেজন্য পুর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওরা এই সর্বনাশা কাজে উদ্যোগ গ্রহণ থেকে বিরত থাকেন।

[2-50 — 3-00 P.M.]

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমগ্র পশ্চিমবঙ্গ বিশেষ করে গ্রামবাংলায় খুব গভীর সঙ্কট চলছে। বিদ্যুতের উৎপাদন যতই বাড়ুক না কেন, মনে হচ্ছে যে মন্ত্রী মহাশয়ের বিবৃতির সঙ্গে পাল্লা দিয়ে লোডশেডিং সেই তুলনায় অনেক বেশি বেড়েছে। আজকে জল সঙ্কট দেখা দিয়েছে সর্বত্র খুব তীব্রভাবে। শুধু পানীয় জল বা সেচের জলের সঙ্কট দেখা দিয়েছে তাই নয়, বহু ক্ষেত্রে গবাদি পশুর পানীয় জলের পর্যন্ত অভাব দেখা দিয়েছে। জলের স্তর এত নিচে নেমে গেছে যে, ২৫-৩০ ফুট গর্ত করেও শ্যালো টিউবওয়েল জলের স্তর পাচ্ছে না। মুষ্টিমেয় ডিপ টিউবওয়েল ছাড়া বাকি সব অকেজো হয়ে গেছে। ফলে গ্রামের

মানুষকে বহুদূর থেকে পানীয় জল সংগ্রহ করতে হচ্ছে। মানুষজন আজকে হিমসিম খাচ্ছে। পরিস্থিতি অতীব ভয়াবহ। এবারে কংসাবতী ব্যারেজ থেকে মেদিনীপুর জেলার বিস্তৃর্ণ অংশে জল দেওয়া যায় নি, ফলে সেখানে শ্যালো টিউবওয়েল ব্যবহার করতে হচ্ছে, কিন্তু সেখানে শ্যালো টিউবওয়েল থেকে জল উঠছে না। মাঠঘাট সব শুকিয়ে চৌচিড় হয়ে গেছে, ধানগাছ সব শুকিয়ে গেছে। এই অবস্থায় খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, সরকারের উদ্যোগের অভাব। তাদের কাছ থেকে কোনও সাড়াশব্দ পাওয়া যাচ্ছে না। এইরকম চলতে থাকলে পরিস্থিতি ভয়াবহ আকার ধারণ করবে। কাজেই বলছি যে, বিদ্যুৎ সঙ্কট এবং জল সঙ্কট নিরসনের জন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা শহরের তিনশ বছর পূর্ণ হতে চলেছে। এই উপলক্ষ্যে সরকার ঘোষণা করেছেন যে, কলকাতাকে সুন্দর করে সাজানো হবে। কিন্তু বিশ্ব স্বাস্থ্য সংস্থার রিপোর্ট অনুযায়ী কলকাতা শহরের বায়ু আজকে ভারতবর্ষের যে কোনও শহরের তুনলায় দূষিত। ফলে কলকাতার মানুষ আজকে ক্ষতিকর পরিস্থিতির মধ্যে এসে পড়েছেন। কলকাতার পার্ক এবং কলকাতার ময়দান এলাকা আজকে সমাজবিরোধীদের লীলাক্ষেত্রে পরিণত হয়েছে। উত্তর কলকাতার টালা পার্ক সম্বন্ধে আজ থেকে ১৬ বছর আগে সি এম ডি এ ঘোষণা করেছিলেন যে, সেটিকে রিজিওনাল পার্ক হিসাবে গড়ে তোলা হবে। রবীন্দ্র সরোবরকে যেভাবে সাজানো হয়েছিল, টালা পার্ককেও নাকি সেইভাবে টয় ট্রেন, সুইমিংপুল ইত্যাদি দিয়ে সাজানো হবে। কিন্তু আজ পর্যন্ত টালা পার্কের উন্নতির জন্য কিছু করেননি। কাজেই অবিলম্বে ঐ পার্কের উন্নতি করা দরকার।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এলাকার হাসপাতালের কনস্ট্রাকশনের বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাগরদ্বীপের পপুলেশন ১ লক্ষ ৩০ হাজার বিগত সেনসাস অনুযায়ী। দুটি আইল্যান্ডে ঐ পপুলেশনের বাস। সেখানে মাত্র একটি প্রাইমারি হেলথ সেন্টার ছিল। যদিও সেখানে দুটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে। ঐ প্রাইমারি হেলথ সেন্টারটিকে কংগ্রেসের ২০ বছরের রাজত্বে যা হয়নি, বামফ্রন্ট সরকারের আমলে সেটা রুরাল হসপিটালে উন্নীত হচ্ছে। সেখানে এক্স-রে মেশিন বসানো হয়েছে, কিন্তু বিল্ডিং কনস্ট্রাকশন না হবার জন্য মানুষজন এক্স-রে এবং প্যাথলজির কোনও সুযোগ পাচ্ছে না। কাজেই সেদিকে দৃষ্টি দিতে আমি অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার পার্কগুলির সৌন্দর্যের ক্ষেত্রে আর একটি বড় সমস্যা হল হকার্স। এটা বহুভাবে বুঝাবার চেষ্টা করা হয়েছে, কিন্তু কিছুই হয়নি। এমন কি, আজকে মুখ্যমন্ত্রীর অফিসের দুধারে হকারসে ভর্তি। কোনও রাস্তা থেকেই আজকে হকার্স তুলতে পারেন নি। সেখানে আমার কেন্দ্রের একটি পার্ক সত্যনারায়ণ পার্ক, যার তলায় একটি মার্কেট করা হয়েছে, সেখানে পার্কিং-এর ব্যবস্থা না করে পৌরমন্ত্রীর সঙ্গে আঁতাত করে হকারদের পিটিয়ে তুলে দেওয়া হয়েছে। অবশ্য আমি হকারদের বসবার পক্ষে নই, কিন্তু আমার বক্তব্য হল, সব জায়গায় হকার বসবেন, একমাত্র সত্যনারায়ণ পার্ক এলাকা থেকে যেখানে তারা ৭০

বছর ধরে বসছেন এবং যাদের মধ্যে অনেক লাইসেন্সপ্রাপ্ত রয়েছেন, তাদেরকে পিটিয়ে তুলে দেওয়া হবে? কার জন্য এবং কাদের অদৃশ্য নির্দেশে এটা করা হয়েছে? আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বলেছি, ক্যালকাটা পুলিশ কমিশনারকে বলেছি এবং ও সিকে বলেছি। তিন মাস ধরে তারা না খেতে পেয়ে মরছে। স্যার, এই ব্যাপারে আপনার বিচার চাইছি, ওদের কাছে বললে কিছু হবে না। হকার আপনারা উচ্ছেদ করুন, আপনাদের যদি ক্ষমতা থাকে তাহলে সমস্ত জায়গা থেকে এবং পার্ক থেকে হকার উচ্ছেদ করুন। শুধু মাত্র একটা জায়গায় সত্যনারায়ণ পার্ক থেকে একজন ব্যবসাদারকে সাহায্য করবার জন্য ৩০০ হকারকে মেরে তাড়িয়ে দেওয়া হবে? যাদের তাড়িয়ে দেওয়া হল তাদের জন্য বিকল্প ব্যবস্থা করে দেওয়া হোক। আমি বহুবার বলেছি এটা। আপনাদের সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল যে বিকল্প ব্যবস্থা করে দেওয়া হবে। কিন্তু এখন পর্যন্ত তিন মাস হয়ে গেল কোনও বিকল্প ব্যবস্থা হচ্ছে না। আমাদের বক্তব্য শুনছে না আবার বিকল্প ব্যবস্থাও হচ্ছে না। কোনও সময় যখন তাদের বসিয়ে দেওয়া হচ্ছে তখন পুলিশ গিয়ে তাদের জিনিসপত্র তুলে নিয়ে চলে যাচ্ছে, মারধোর করছে এবং মিথ্যা মামলা দিয়ে তাদের গ্রেপ্তার করছে। স্যার, কোনও একজন মন্ত্রী যিনি এখানে আছেন অন্তত পক্ষে তিনি এখানে বলুন কিছু এই হকারদের সম্পর্কে। তিন মাস হয়ে গেল এই ব্যাপারে কোনও কিছু করা হল না। গড়িয়ায় শচীনবাবুর ওখানে হকার থাকবে, বুদ্ধদেববাবুর এলাকায় হকার থাকবে, কলিকাতার অন্য জায়গায় হকার থাকবে পার্টিকুলারলি সত্যনারায়ণ পার্কের হকার উচ্ছেদ হবে? আমি এর জবাব সুস্পষ্টভাবে মুখ্যমন্ত্রীর কাছ থেকে চাই। মেনশনের সময় আপনি ফোর্স করে মন্ত্রী ধরে আনবেন বলেছেন। এখন তো দেখছি মেনশন ফার্স হয়ে গিয়েছে। একজন মন্ত্রী অন্তত পক্ষে বলুন কেন এই জিনিস হচ্ছে? কলিকাতায় হকার থাকবে, সমস্ত জায়গায় হকার থাকবে, শুধু মাত্র জোড়াবাগানের সত্যনারায়ণ পার্কে হকার থাকবে না এই বিষয়ে নিয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই। আমি এই ব্যাপারে এক সপ্তাহ সময় দিচ্ছি।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি জাতীয় গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন স্যার সম্প্রতি শ্রীমতী ইন্দিরা গান্ধী হত্যার ব্যাপারে ঠক্কর কমিশনের রিপোর্ট বার হয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধী হত্যার মামলার ব্যাপারে ফ্রেস চার্জ সিট দাখিল করা হয়েছে এবং দেখা গেছে যে কি ভীষণ একটা ষড়যন্ত্র ছিল। শুধু শ্রীমতী ইন্দিরা গান্ধীকে হত্যা করাই নয় সারা দেশে সাম্প্রদায়িক অশান্তি সৃষ্টি করে এই দেশটাকে টুকরো টুকরো করে দিতে এবং এই চার্জ শিটে দেখা যাচ্ছে কি ধরনের বিদেশি শক্তির চক্রান্ত এখানে ছিল। অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে পশ্চিমবাংলার শাসক দল যে জনতা দলের সঙ্গে হাত মেলাচ্ছে সেই জনতা দলের একজন রাজ্য সভার সদস্য ওই ইন্দিরা গান্ধী হত্যার ব্যাপারে যুক্ত রয়েছে এবং খালিস্থানকে সম্পূর্ণ সমর্থন করেছে। আমরা বামপন্থীদের কাছ থেকে আশা করেছিলাম তারা এই চক্রান্তের বিরুদ্ধে রুখে দাঁড়াবেন, দেশের এই দুর্দিনে দেশের স্বার্থে তারা এই চক্রান্তের বিরুদ্ধে রুখে দাঁড়াবেন। যে চক্রান্ত ভারতবর্ষকে টুকরো টুকরো করতে চায়, ভারতবর্ষে নির্বাচিত প্রধানমন্ত্রীর পরিবারকে হত্যা করার ষড়যন্ত্র ছিল আমরা দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করেছি সেই চক্রান্তের নায়ক তিন মাস ধরে কলিকাতায়

ছিল। পুলিশ তাকে গ্রেপ্তার করে নি, তার সম্বন্ধে ইনটেলিজেন্সের রিপোর্ট কি? ওই সিমরানজিত জিৎ সিং কলিকাতায় ছিল। আমি জানতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে এই ইন্দিরা গান্ধী হত্যার চক্রান্ত মনজিত সিং যখন এই শহরে বসে করে তখন এই সরকার কি করছিল? তারা কি এই উগ্রপন্থীদের মদত দিতে চায় দেশের জনগণ এই প্রশ্নের উত্তর বামফ্রন্ট সরকারের কাছে জানতে চান।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে একটু আগে সৌগতবাবু বললেন ভারতবর্ষে সাম্প্রদায়িকতা দেখা দিয়েছে সেটা কারা করছেন? আমার কাছে জলজ্যান্ত প্রমান আছে এটা তারাই করছেন। গত বুধবার কংগ্রেসের দুজন কর্মী খুন হয়েছে ব্যারাকপুরে। যে কোনও খুনই হোক না কেন তা অত্যন্ত দুঃখজনক ঘটনা। সেই খুনের ব্যাপারে গত শনিবার দুজন কংগ্রেস নেতা আলাদা আলাদা ভাবে গিয়েছিলেন। একজন রাজ্যের কংগ্রেস দলের সভাপতি আরেকজন কেন্দ্রীয় প্রতিমন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সি। আনন্দবাজার পত্রিকায় গত রবিবার দিন একটি সংবাদ বেরিয়েছে। এই সংবাদটির জন্য আমি অপেক্ষা করেছিলাম যে এটা নিয়ে আলোচনা করে কোনও রকম প্রতিবাদ বা এর কোনও সংশোধন সংশ্লিষ্ট দায়িত্বশীল লোকেরা করেন কিনা। কিন্তু দেখলাম তারা প্রতিবাদ করলেন না। সংবাদটির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি তাতে বেরিয়েছে বিকালে প্রিয়বাবু গিয়ে ঘোষণা করেন তিনি উত্তর প্রদেশ ও বিহারের মুখ্যমন্ত্রীদের ঘটনাস্থলে এসে হিন্দী ভাষীদের উপর অত্যাচার দেখতে আসার অনুরোধ জানাবেন। এখানে ব্যারাকপুরে যে ঘটনা ঘটেছে তাতে শিবপ্রসাদ যাদব এবং দেবীলাল যাদব খুন হয়েছে। ওই খুনের সঙ্গে জড়িত যে ৩জন ব্যক্তি তাদেরও ধরা হয়েছে। তাদের একজনের নাম শক্তিপ্রসাদ দত্ত, ইনি বাঙালি আর দুজনের একজন হচ্ছেন প্রভাত যাদব, উনি তো উত্তর প্রদেশের নিশ্চয়। কারণ দেবীলাল যদি উত্তর প্রদেশের হয় তা হলে তিনিও হবেন। তাছাড়া আরেকজন শঙ্কর প্রসাদ সাউ। সুতরাং এই হত্যাকান্ডের থেকেই বোঝা যাচ্ছে আপনারা যা মন্তব্য করেছেন তাতে আপনারাই খালিস্তানের জন্মদাতা। আপনাদের ষড়যন্ত্রেই ইন্দিরা গান্ধী নিহত হয়েছেন। আজকে পশ্চিমবঙ্গে যখন অন্য কিছুই করা যাচ্ছে না তখন এইরকম প্রাদেশিকতা এবং সম্প্রদায়িকতার উস্কানি দেবার চেষ্টা করছে। এইভাবে তারা পশ্চিমবঙ্গের স্বাভাবিক জীবাণুকে বিপন্ন করতে চাইছে। এই কারণে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বিবৃতি দেন যে কিভাবে এর মোকাবিলা করতে হবে।

## ZERO HOURS

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি কথা বলতে চাই স্বরাষ্ট্র দপ্তরের কাছে। দক্ষিণ ২৪-পরগনায় আইন শৃঙ্খলার খুব অবনতি দেখা দিয়েছে। দক্ষিণ ২৪ পরগনা জেলার বিভিন্ন গ্রামেগঞ্জে রাতের পর রাত ডাকাতি হয়ে যাচ্ছে। এক একটা থানায় ১০-১২টা করে ডাকাতি হচ্ছে। এই ব্যাপারে এস পিকে জানিয়েছি এবং স্বরাষ্ট্র দপ্তরকে জানিয়েছি কিন্তু কংগ্রেস এলাকা বলে কোনও ডাকাতির কিনারা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি তারা পুলিশ ক্যাম্প থেকে পুলিশের সাহায্য

পাচ্ছে এই সমস্ত সমাজ বিরোধী যারা ডাকাতির সঙ্গে যুক্ত, মানুষ খুনের সঙ্গে যুক্ত, তাদের জন্য নিরীহ মানুষ শান্তিতে বাস করতে পারছে না। মানুষের জীবন যাত্রার প্রোটেকশন নেই, পুলিশ আজকে সম্পূর্ণ নিরব দর্শকে পরিণত হয়েছে। আজকে যে পুলিশের দায়িত্ব ছিল দুষ্টের দমন ও শিষ্টের পালন করা, আজকে সেই পুলিশই চোর ডাকাত গুন্ডাবাহিনীকে প্রশ্রয় দিচ্ছে, অথচ গ্রামে গ্রামে খুন, ডাকাতি রাহাজানি দমনের জন্য পুলিশ পাওয়া যায় না। আমি বলতে পারি আমার ক্যানিং থানার আমতলা গ্রামে দুটি ডাকাতি হয়, বিভিন্ন খুনের আসামি ইদ্রিস আলি লস্কর-র বাড়িতে পুলিশ দেওয়া হয়েছে। অথচ সাধারণ মানুষ তারা গ্রামে যখন ডাকাতি হচ্ছে তখন পুলিশ পাচ্ছে না। বারুইপুর থানার হারাল গ্রামে মন্মথ সর্দারের বাড়িতে গত মাসে ডাকাতি হয়। ডাকাতের গুলিতে একজন প্রাণ হারালো এবং তিনজন হাসপাতালে ভর্তি হন। যারা ডাকাতি করেছে তাদের প্রত্যেকের নাম বাড়ির লোকেরা বলেছে এবং আজ পর্যন্ত এই ঘটনায় পুলিশ কাউকে গ্রেপ্তার করেনি।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি অত্যন্ত ব্যথিত চিত্তে এবং বেদনাদায়ক চিত্তে আজকে খবরের কাগজে প্রকাশিত দুটি সংবাদ সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে খবরের কাগজে প্রকাশ হয়েছে যে ভালো পরীক্ষা না দিতে পারার জন্য এবং অভিভাবকদের কাছ থেকে বকুনি খাওয়ার জন্য দুটি ছাত্রী-কিশোর-কিশোরী তারা বেদনাহত হয়ে আত্মহননের সিদ্ধান্ত নিয়েছেন, এই ঘটনা আমাদের সকলকে বিচলিত করছে। মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে উপস্থিত সাংবাদিক বন্ধুদের কাছে একটা আবেদন রাখতে চাই, আমরা তাদের নীতি শিক্ষা দিতে চাই না, আমি তাদের সাংবাদিকতার শিক্ষাও দিতে চাই না, তাদের চেয়ে আমার যোগ্যতা বেশি আছে এই কথাও আমি দাবি করিনা। আজকে যখন হায়ার সেকেন্ডারি পরীক্ষা চলছে সেই সময় ওরা এই জাতীয় সংবাদ বড় বড় হরফে প্রকাশ করলেন। আমার মনে হচ্ছে এতে হীতে বিপরীত হতে পারে। এই কথা সত্য যে অভিভাবকরা অনেক সময় অনেক কান্ড করে যেগুলি না করাই উচিত। আমাদের পশ্চিমবাংলার অনেক গ্রামে যেখানে আজও অভিভাবকদের কাছ থেকে পরীক্ষার্থীরা বকুনি খান, আজকে যখন পরীক্ষা চলছে এই সময়ে সংবাদপত্রগুলি বড় বড় হরফে যে খবর গুলি প্রকাশ করছে তাতে সমাজের আরও ক্ষতি হতে পারে, পরীক্ষার্থীদেরও ক্ষতি হতে পারে। আমি সাংবাদিক বন্ধুদের বলব এই ধরনের সংবাদ প্রকাশ করার আগে তারা যেন চিন্তা করেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি একটি বিতর্কমূলক নয়, একটি গুরুতর ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। একটা সংবাদপত্রে রিপোর্ট বেরিয়েছে যে খড়গপুরের আই আই টি-তে অধ্যাপকরা কয়েকদিন ধরে র‍্যালি করে অনশন করছেন এবং তারা ঘোষণা করেছেন যে—রাজ্য সরকার এতে ইনভলভ—আই আই টিতে জয়েন্ট এন্ট্রান্সের পরীক্ষা নেবেন না। আপনি জানেন স্যার, এই রাজ্য থেকে প্রতি বছর প্রচুর ছেলে হায়ার সেকেন্ডারি দিয়ে জয়েন্ট এন্ট্রান্স দেন। তারা যদি এই অবস্থায় পরীক্ষা না নেন তাহলে খুব অসুবিধা হবে। খড়গপুরের আই আই টি থেকে দুইজন অধ্যাপককে ডিসমিস করা হয়েছে, আবার তাদের বলা হয়েছে নতুন করে চাকরিতে যোগদান করতে দেওয়া হবে। যদিও এটা মিটে গিয়েছিল, কিন্তু ওখানকার বোর্ড অফ গভর্নর, চেয়ারম্যান রুশি মোদি একটা স্টিফ পজিশন নেওয়ায় খড়গপুরের অধ্যাপকরা

আন্দোলনে গিয়েছেন। আমাদের ওখানকার এম এল এ জ্ঞান সিং সোহনপাল প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন, এবং মুখ্যমন্ত্রীকেও জানিয়েছেন। তিনি বলেছেন যে রুশি মোদির সঙ্গে আলোচনা করবেন কিভাবে এটাকে মেটানো যায়। মাননীয় স্পিকার মহাশয়, তাই আমি এটা আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুরের মতো ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠানে যদি এই ধরনের অশান্তি চলে তাহলে পশ্চিমবাংলার ছাত্র-ছাত্রীদের সমূহ ক্ষতি হবে।

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। গরম পড়ার সঙ্গে সঙ্গে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতির অবনতি ঘটেছে, লোড শেডিং এমন একটা পর্যায়ে গিয়ে পৌছেচে যে আর জি কর মেডিকেল কলেজে দুপুর ১।। থেকে রাত্রি ৮টা পর্যন্ত কোনও বিদ্যুৎ ছিল না। এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছিল যে এমারজেন্সি অপারেশন বন্ধ করে দিতে হয়েছিল, যেগুলি চালু ছিল অপারেশন সেগুলি টর্চ লাইটের সাহায্যে সম্পন্ন করতে হয়েছে। তাই আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন রাখছি অন্তত পক্ষে হাসপাতালগুলিকে লোডশেডিং-এর আওতার বাইরে রাখা হোক।

**শ্রী তরুন চ্যাটার্জিঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা সততার দৃষ্টান্ত উল্লেখ করছি। আজ সকাল ৯/৯।। টার সময় আমরা দুজন বিধায়ক আমাদের হোস্টেলের পাশ থেকে একটা ট্যাক্সি করে পি জি হসপিট্যাল পর্যন্ত গিয়েছিলাম, সেখানে আমরা ভুলক্রমে একটা ব্যাগ ফেলে এসেছিলাম। সেই ব্যাগের মধ্যে টাকা, অন্যান্য প্রয়োজনীয় কাগজপত্র ছিল। শ্রী মন্মথকুমার পাল, যিনি ড্রাইভার, তার লাইসেন্স নাম্বার পি এল ৪৮০১৪, তিনি থাকেন লেক গার্ডেন, কলিকাতা ৪৫, তিনি সততার সঙ্গে টাকার প্রতি কোনও লোভ না রেখে, প্রয়োজনীয় কাগজ উনি দেখেছেন, দেখে সঙ্গে সঙ্গে হোস্টেলে ফিরে এসে আমাদের কাছে দিয়েছেন। তার এই যে সততা সেটা সকলের কাছে পৌছে দিচ্ছি এবং তাকে অভিনন্দন ধন্যবাদ দিচ্ছি। জানি না এই ক্লাইম্যাক্সের খবরটা জিরো আওয়ারে অ্যান্টি-ক্লাইম্যাক্স হয়ে যাবে কিনা, কিন্তু সকলের অভিনন্দন তার প্রাপ্য।

**মিঃ স্পিকারঃ** মিঃ চ্যাটার্জি, এই জিনিস হারিয়ে যাওয়াটা সারা পৃথিবীতে হয়। আমি যখন কানাডা টরেন্টো গিয়েছিলাম তখন আমারও পাসপোর্ট, ট্যাভেলার্স চেক এবং অন্যান্য প্রয়োজনীয় কাগজপত্র হারিয়ে গিয়েছিল। তারজন্য আমাকে আমেরিকান সাইডের পুলিশকে জানিয়ে ট্যাক্সি ড্রাইভারকে খুঁজে সেগুলি উদ্ধার করতে হয়েছিল, ড্রাইভার নিয়ে এসে ফিরিয়ে দেয়নি। তবুও তো আপনাকে ট্যাক্সি ড্রাইভার নিজে এসে ফিরিয়ে দিয়ে গেছে।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 21

### Major Head : 2055—Police

**Mr. Speaker :** There are 45 cut motions to this Demand. All the motions are in order and taken as moved.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that
**Shri A. K. M. Hassan Uzzaman** : the amount of the Demand
**Shri Subrata Mukherjee** : be reduced by Rs. 100.

**Mr. Speaker :** Shri Abdus Sattar, you start your debate.

(Noise)

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার, পুলিশ মন্ত্রী এখানে নেই, আপনি পুলিশ মন্ত্রীকে এখানে আসতে বলুন। পুলিশ মন্ত্রী না এলে কি করে তার বাজেটের উপর ডিসকাসন আরম্ভ হবে? পুলিশ মন্ত্রী আগে আসুন, তারপর ডিসকাসন আরম্ভ হবে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রীকে এখানে আসার জন্য খবর পাঠিয়েছি। মিঃ সাত্তার, আপনার বক্তৃতা শুরু করুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, পুলিশ মন্ত্রী থাকলে সুবিধা হয়।

(তুমুল গোলমাল)

(এই সময় সমস্ত কংগ্রেস (আই) মেম্বাররা বলবার জন্য উঠে দাঁড়ালেন)

**Mr. Speaker :** Please take your seat.

(Noise)

(Shri Subrata Mukherjee and several other Congress (I) members rose to speak)

**Shri Subrata Mukherjee :** Sir, you please adjourn the House. The Minister is not here.

(Noise)

**Mr. Speaker :** Please take your seat, Mr. Mukherjee. I am on my legs. Why can't you understand it. Now please take your seat, Mr. Mukherjee.

The Convention is that when the Budget is moved, the Minister moving the Budget is present in the House. But it is not the convention that when the debate goes on, the Minister has all along been in the House—nowhere in the world. It is not the convention that when the

debate continues, the Minister has all along been in the House. Yes, as a matter of respect, as a matter of courtesy, when the Leader of the Oppostion speaks, the Minister concerned should be in the House. The message has been sent to the Chief Minister. And he is now coming. What's the problem? Why are you being flabbergasted? He was in the House. He has got the message and he has come.

Now I call upon Mr. Abdus Sattar to initiate the debate.

[3-20 — 3-30 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের যে কাটমোশন আছে তাকে সমর্থন করছি। আমাদের মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার গৌবর এবং বাইরে যখন যান তখন একটা গ্লামার নিয়ে যান। কিন্তু বর্তমানে যা দেখা যাচ্ছে তাতে আমার মনে প্রশ্ন আসছে উনি কি জনগণের মুখ্যমন্ত্রী, না তার পার্টির ক্যাডারদের মুখ্যমন্ত্রী? মুখ্যমন্ত্রী হিসেবে আমরা তাকে জনগণের মুখ্যমন্ত্রী হিসেবে দেখতে চেয়েছিলাম। কিন্তু তার কাজকর্ম এবং পুলিশকে তার পার্টির জন্য যেভাবে ব্যবহার করছেন তাতে আমার মনে হয় তিনি জনগণের মুখ্যমন্ত্রী নন, তিনি একটা পার্টির মুখ্যমন্ত্রী হিসেবে কাজ করছেন এবং তার দল পুলিশের দ্বারা কিভাবে উপকৃত হবে এটাই তার লক্ষ্য। ১৯৮৯-৯০ সালের টোটাল বাজেট হল ২৪০ কোটি ৪০ লক্ষ ৪৮ হাজার টাকা। এর আগে বছর ছিল ২০৫ কোটি টাকা এবং সেটা রিভাইজড হয়ে হয়েছিল ২১৭ কোটি টাকা। স্যার, আমাদের মুখ্যমন্ত্রী এই হাউসে স্বাধীনতার আগে থেকে আছেন। তিনি অনেক উত্থান পতন দেখেছেন। এবং অনেক ঘটনাই তিনি জানেন। তিনি যখন বিরোধীদলে ছিলেন তখন তার রোল অনেকেরই মনে আছে এবং এখানে যারা পুরানো মেম্বার আছেন তাদেরও মনে আছে। তখন তিনি এদিকে বসে যে যে কথাগুলি বলেছিলেন এখন ওই চেয়ারে বসে সেগুলি ভুলে গেছেন। এখন মনে হচ্ছে মুখ্যমন্ত্রী এবং তার পার্টির ত্রাণকর্তা হচ্ছে পুলিশ এবং সরকারি কর্মচারিদের কো-অর্ডিনেশন কমিটি। আজকে দেখছি পুলিশ যদি কোনও অন্যায় কাজ করে তাহলে সেই অন্যায়ের বিরোধিতা করা বা তাদের বিরুদ্ধে অ্যাকশন নেবার ক্ষমতা এই মুখ্যমন্ত্রীর নেই। ১৯৬৬ সালে প্রফুল্ল সেনের শেষ বাজেটে পুলিশ খাতে ছিল ১৫ কোটি ৭ লক্ষ ৫৯ হাজার টাকা। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে ১৯৭৬ সালে ছিল ৫১ কোটি ৭৭ লক্ষ টাকা। আজকে এই মুখ্যমন্ত্রী ১৯৬৬, ১৯৬৭, ১৯৬৮ সালে তার বিরোধিতা করেছিলেন। বলেছিলেন পুলিশ রাখার দরকার নেই। এটা একটা ওয়েলফেয়ার স্টেট-পুলিশকে উঠিয়ে দিন এবং সেই টাকায় জনগণের কাজে লাগান। আর উনি গত বছর ছিল ২০৫ কোটি টাকা এবছরে সেটা তিনি করেছেন ২৪০ কোটি টাকা। স্বাধীনতার পর থেকে প্রতি বছর পুলিশ খাতে যত টাকা ব্যয় হয়েছে—এই ১২ বছরে আপনি সেই টাকার অনেক গুণ খরচ করছেন এবং করেছেন। গত কাল শ্রী দেবপ্রসাদ সরকারের একটি লিখিত প্রশ্নের উত্তরে মুখ্যমন্ত্রী জবাব দিয়েছেন—প্রশ্ন ছিল বিগত পাঁচ বছরে রাজ্য সরকার কর্তৃক বিভিন্ন জায়গায় কতবার গুলি চালানো হয়েছে— এবং তার জন্য নিহতের সংখ্যা কত এবং আহতের সংখ্যা কত। উনারা বলেন পশ্চিমবঙ্গে শান্তি বিরাজ

করছে। তাই ১৯৮৪ সালে ২৬৫, ১৯৮৫ সালে ২২৭, ১৯৮৬ সালের ২৪০, ১৯৮৭ সালে ২৬০ এবং ১৯৮৮ সালে ৩৪৫ জন। মোট ১ হাজার ৫৪ জন খুন হয়েছে এবং মারা গেছে মোট ৪৬৩জন আর জখম ৫৯৬ জন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী মহাশয়কে কি জিজ্ঞাসা করতে পারি যে কংগ্রেসে আমলে ৫ বছরে এতো বার গুলি চলেছে? আপনি পুলিশ কর্তৃক গুলি চালিয়ে শাসন করছেন। আপনি যখন বাইরে যান এক মূর্তি এবং বাইরে গেলে আর এক মূর্তি। কংগ্রেস আমলে কি এই সব দেখেছেন? আপনি বহুরূপি আপনি আজকে নিজেই স্বীকার করেছেন যে এতো টাকা দিচ্ছেন এবং সে টাকা প্রতি বছর বেড়েই চলেছে পুলিশ খাতে এতো টাকা খরচ করার পরও নারীদের বিরুদ্ধে অপরাধ যথেষ্ট বৃদ্ধি পেয়েছে।

ধর্ষণের ঘটনা ১৯৮৪ সালে ছিল ৪৪২টি, ১৯৮৬ সালে ৫২৯টি, ১৯৮৮ সলে ৫৯৪টি হল। কাজেই এখানে নারীদের উপর অত্যাচার, নারী ধর্ষণ বৃদ্ধি পাচ্ছে, আপনার আমলে। অথচ আপনি বলছেন এখানে শান্তি বিরাজ করছে। আজকে নারীর ইজ্জত পুলিশের সামনেই চলে যাচ্ছে, এমন কি অনেক থানাতেই চলে যাচ্ছে। আপনি কসবার ঘটনা জানেন। আপনার পুলিশ অফিসারই সেখানে নারীর উপর ধর্ষণ করেছে কয়েকদিন আগে। এটা ১০-১-৮৯ তারিখের ঘটনা। কাশীপুর পুলিশ অফিসার ধর্ষণ করেছে। কালীচরণ বিশ্বাস এক মহিলার উপর ধর্ষণ করেছে। ঐ মহিলা আসাম থেকে এসেছিল। আসাম থেকে আসার পরে ঐ মহিলা একটি ছেলের পাল্লায় পড়ে। সেই ছেলেটি ঐ যুবতীকে নিয়ে গিয়েছিল কাশীপুর থানার অফিসার কালীচরণ বিশ্বাসের কাছে এই কালীচরণ বিশ্বাস মেয়েটিকে তার ভাই-এর বাড়িতে রেখে পর পর ধর্ষণ করে। তার ফলে মেয়েটি গর্ভবতী হয়। তার যখন এই অবস্থা হয় তখন মেয়েটিকে মেয়ে পাচারকারিদের হাতে তুলে দেয়। এই পাচারকারীরা তাকে পতিতালয়ে নিয়ে যায়। পতিতালয়ে নিয়ে যাবার পর আবার যখন তার উপর এই রকম করা হয় তখন মেয়েটি চিৎকার করতে থাকে। তখন পাশ থেকে লোক ছুটে আসে এবং তারপর সে উদ্ধার হয়। এটা হালের ধর্ষণের ঘটনা। এছাড়া আরও অনেক ঘটনা আছে। নারী হত্যার ঘটনা, বধূ হত্যার ঘটনা, ধর্ষণের ঘটনা এই রাজ্যে বেড়েই চলেছে। আজকে আপনি অনেক টাকা নিচ্ছেন। কিন্তু আজকে তার এই অবস্থা হয়েছে। আপনি এইভাবেই রাজ্য চালাচ্ছেন। আপনি চুপচাপ থাকেন। ধর্ষণ, লুঠপাঠ, খুন ইত্যাদি দিনের পর দিন বেড়েই চলেছে। আপনি স্বীকার করেছেন খুনের সংখ্যা বেড়ে গেছে। গতবারে আপনাকে যখন প্রশ্ন করা হয়েছিল তখন আপনি বলেছিলেন ১৯৮৭ সালে ১ হাজার ৬৪৬ জন খুন হয়েছে এবং ১৯৮৮ সালে তার চেয়ে বেশি খুন হয়েছে। আজকে দেখা যাচ্ছে প্রতি বছর এই রাজ্যে ১৬০০ থেকে ১৭০০ মতো খুন হচ্ছে। আপনাকে একটা খুনের হিসাব দিলে আপনি নিশ্চয় বুঝতে পারবেন আপনাদের আমলে খুনের হার কিভাবে বৃদ্ধি পেয়েছে। স্যার, ১৯৭২ সালে ৮৪৩ জন খুন হয়েছে, ১৯৭৩ সালে ৯৫৯ জন খুন হয়েছে, ১৯৭৪ সালে ৮৯৩ জন, ১৯৭৫ সালে ৭৮৬ জন, ১৯৭৬ সালে ৮২৮ জন খুন হয়েছে। আর আপনার ১২ বছরে খুনের হার কি রকম বেড়েছে সেটা একটু দেখুন। ১৯৮৪ সালে ১ হাজার ৪১৭ জন, ১৯৮৫ সালে ১ হাজার ৪৯৪ জন, ১৯৮৬ সালে ১ হাজার ৫০৩ জন খুন হয়েছে এবং ১৯৮৮ সালে ১ হাজার ৬৪৬ জন খুন হয়েছে। এতে দেখা যাচ্ছে দিনের পর দিন খুন বাড়ছে, দিন দিন ধর্ষণ

বাড়ছে। পুলিশের বিরোধিতা করা দরকার আমরা বলছি না, কিন্তু পুলিশকে আজকে কোথায় নিয়ে গেছেন সেটা মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে বলছি। যে পুলিশের উপর লক আপ রক্ষা করার ভার রয়েছে, সেই পুলিশ লক আপ রক্ষা করা তো দূরের কথা আপনার ক্যাডারদের হুকুম তামিল করতেই সদা ব্যস্ত আছে, লক আপের দিকে তাদের লক্ষ্য

[3-30 — 3-40 P.M.]

নেই। সুতরাং এই পুলিশ আপনার ক্যাডারদের আজ্ঞাবহ দাস হিসাবে কাজ করছে। থানা আজকে কমুনিস্ট পার্টির একটা অফিসে পরিণত হয়েছে। সেই থানায় আজকে মানুষ খুন হলে বিচার চাইতে গেলে এফ আই আর পর্যন্ত নেয় না। কাজেই সেই পুলিশের জন্য আপনি ২৪০ কোটি টাকা চাইছেন। দিনের পর দিন টাকা বাড়াচ্ছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর জামানায় ১০/১২ বছরে ৫৫টি লক আপে খুন হয়েছে। 'পরিবর্তনে' এটা বেরিয়েছে। পরিবর্তন তাকে জিজ্ঞাসা করছেন, তিনি অধিকার রক্ষা সমিতির সাধারণ সম্পাদক, তার নাম সুজাত ভদ্র, তিনি আপনাদেরই লোক, তিনি বলছেন, আজকে সব কিছু বেড়ে গিয়েছে—লক আপে খুন ইত্যাদি সব বেড়ে গিয়েছে। তিনি বলছেন, আমরা যতই বলি না কেন, ১৯৭৭ সালে সি পি এমের সাংসদ প্রয়াত জ্যোতির্ময় বসু সংসদে পুলিশ অফিসার রুনু গুহনিয়োগীর বরখাস্তের দাবি করেন। এছাড়া ১৯৭৭ সালের ২৪ থেকে ২৭শে মার্চ সি পি এমের কেন্দ্রীয় কমিটির বৈঠকে অত্যাচারী, দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের প্রস্তাব গৃহীত হয়। তারপর 'পরিবর্তন' তাকে জিজ্ঞাসা করছেন, বামফ্রন্ট ক্ষমতায় আসার পর বিগত ঘটনার জন্য দায়ী কোনও পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেয়নি, এটাই কি বামফ্রন্টের আমলে ক্রমবর্ধমান লক আপে মৃত্যুর কারণ? শ্রী ভদ্র উত্তর দিচ্ছেন, নিশ্চয় এটা সবচেয়ে বড় কারণ। গত বছর ২৭ শে সেপ্টেম্বর ট্যাংরা থানা উদ্বোধন করতে গিয়ে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছিলেন, কোনও সভ্য দেশে লক আপে মৃত্যু হয় না। অথচ এ রাজ্যে পর পর ঘটে যাচ্ছে লক আপে মৃত্যু এবং এর জন্য দায়ী সরকারের পুলিশ তোষণ নীতি। তারপর 'পরিবর্তন' প্রশ্ন করছেন, আপনারা বহুদিন ধরেই পুলিশ অফিসার রুনু গুহনিয়োগীর শাস্তি দাবি করছেন। সরকার ওকে এতো গুরুত্ব দেন কেন? শ্রী ভদ্র উত্তর দিচ্ছেন, ক্ষমতায় আসার আগে সি পি এম সহ সব বামপন্থী দলই রুনুকে অত্যাচারের সিম্বল হিসাবে দেখিয়েছে কিন্তু আজ তারা ব্যাপারটিকে এড়িয়ে যেতে চাইছে। বামফ্রন্ট কি জানে না এই ধরনের অত্যাচারী পুলিশ অফিসারদের শাস্তি না হলে পুলিশ হাজতে মৃত্যুর সংখ্যা কমবে না বরং বাড়বেই। পরিবর্তন তাকে জিজ্ঞাসা করছেন, সরকার রুনু গুহনিয়োগীর ব্যাপারে কি কি পদক্ষেপ নিয়েছেন? জবাবে শ্রী ভদ্র বলছেন, তাকে প্রমোশন দেওয়া হয়েছে। অর্চনা গুহ-র উপর অত্যাচারের ব্যাপারে সরকার শুধু নীরবই নন, পরোক্ষভাবে ঐ দোষী অফিসারদের পক্ষ অবলম্বন করছেন। এই হচ্ছে আজকের বাস্তব অবস্থা। এখানে আপনারা চিৎকার করছেন আর ঐ সমস্ত পুলিশ অফিসারদের প্রোটেকশন দিচ্ছেন। প্রোটেকশন দিন আপত্তি নেই কিন্তু তা দিচ্ছেন একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে। এই প্রসঙ্গে বলি, আপনারা জানেন, জনতা সরকারের আমলে একটা কমিশন হয়েছিল এবং সেই কমিশন কতকগুলি সুপারিশ করেছিল। সেই কমিশনের সুপারিশ ছিল, (১) পুলিশ হেফাজতে নারী ধর্ষণের ব্যাপারে জুডিসিয়াল এনকোয়ারি হবে। (২) পুলিশ হাজতে বন্দীর মৃত্যু অথবা গুরুতর আঘাতের ঘটনা হলে জুডিসিয়াল

এনকোয়ারি হবে। (৩) পুলিশের গুলিতে এক বা একাধিক ব্যক্তির মৃত্যুর ঘটনার এই এনকোয়ারি হবে। কিন্তু আপনাদের আমলে বাস্তবে কি অবস্থা হচ্ছে? আমি স্যার, এখানে ডেট দিয়ে বলছি, ১৮-৮-৭৭ থেকে ১৮-৬-৮৮ পর্যন্ত ৫৫ জনের নাম আছে যারা লক আপে মারা গিয়েছে। সেখানে এক মাত্র ইদ্রিসের ঘটনাটা ছাড়া আর আপানারা জুডিসিয়াল এনকোয়ারি দেন নি। আবার সেই ইদ্রিসের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮৪ সালের মার্চ মাসে হুকুম দিয়েছিলেন কিন্তু তারপর অবস্থাটা কি? এটা তো খুন। লালবাজারে খুন। আপনাকে আমি প্রাইভেটলি জিজ্ঞাসা করেছিলাম, একটা জ্যান্ত মানুষ, সুস্থ মানুষ ভেতরে গেল তারপর মৃত বেরিয়ে এলো, কে মারলো? আপনি বলেছিলেন, পুলিশ ছাড়া কে মারবে কিন্তু পুলিশের বিরুদ্ধে আমার কিছু করার নেই। (*)

**মিঃ স্পিকার ঃ** জজের বিরুদ্ধে যেটা বলা হল সেটা এক্সপাঞ্জ হবে যাবে। জজের বিরুদ্ধে বলা যায় না।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** ঠিক আছে, আপনি এক্সপাঞ্জ করে দিন। আপনি মুর্শিদাবাদের কথা উল্লেখ করেছেন, আমি সে ব্যাপারে পরে আসছি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, আজকে মুর্শিদাবাদে যে ঘটনা ঘটেছে তাতে সেখানে কত মারা গেছে? আপনারা ঠক্কর কমিশনের বিরুদ্ধে কত কথা বলছেন। আর এই ব্যাপারে বলা যাবে না?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** ঠক্কর কমিশনের বিরুদ্ধে তো কিছু বলা হয়নি। বলা হয়েছে যে রাজ্য সরকারকে অনুরোধ করা হয়েছিল যে কেন্দ্রীয় সরকারকে বলুন ঠক্কর কমিশনকে আবিষ্কার করার জন্য।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** কাশীম বাজারের ঘটনায় আমি পরে আসছি। আপনাদের দলের রাজ্যসভার সদস্য খুন হয়েছেন। তার ভাই অর্থাৎ গুরুংয়ের ভাই গোকুল গুরুং ক্যাটেগোরিক্যালি বলেছেন যে আপনারা তাকে খুন করেছেন। আপনাদের সঙ্গে মতের মিল হয়নি লিকুইডেশনে। তারপরে ১৭-১-৮৯ তারিখে টেলিগ্রাফে বেরিয়েছে The GNLF councillors Mrs. Nimchi Proddher says "There is hundred per cent certainty that the C.P.I (M) is behind the crime. আপনারা তার কোনও রকম প্রতিবাদ করেন নি। সাম্প্রতিক দুটো খুন হয়েছে। একটা হচ্ছে গুরুং, রাজ্য সভার মেম্বার। আপনাদের বিরুদ্ধে অভিযোগ হচ্ছে যে আপনারা খুন করেছেন। আর একটা হচ্ছে হাসমী, তিনি ইউ পিতে মারা গেছেন। আমি বলছি যে প্রত্যেকটি খুনই নিন্দনীয় সেটা যে মেরে থাকুক, আমরা তাকে কখনও সমর্থন করি না। কিন্তু প্রশ্নটা তা নয়। আপনাদের অ্যাপ্রোচে একজনকে শহীদ বলছেন। হাসমীকে শুধু শহীদ বলেন নি, কলকাতা ইউনিভার্সিটিতে আপনাদেরই ভাইস চ্যান্সেলর সেখানে তাকে মরনোত্তর ডি লিট দিয়ে বসে আছেন। রাজনীতি করার একটা জায়গা আছে। আজকে ডি লিট দিচ্ছেন কাকে? খুন তো অনেক মানুষ হচ্ছে কিন্তু কতজনের জন্য এটা করেছেন? একজনের সঙ্গে মতের মিল হয়নি নিজেদের দলের লোক তাকে খুন

[ * Expunged as ordered by the Chair]

করা হল। আর একজনকে নিয়ে রাজনীতি করছেন, তাকে মরনোত্তর ডি লিট দিচ্ছেন। এই হচ্ছে আপনাদের কাজ। তারপরে পানিহাটিতে গৌতম ভট্টাচার্য, তিনিও আপনাদের দলে ছিলেন। তাকেও খুন করলেন। তাকে খুন করার পরে সেখানে আর একজন ভট্টাচার্য আছেন, গোপাল ভট্টাচার্য, তিনি ও সির হাতে একটা উকীলের চিঠি দিয়ে বলেছেন যে এই নিন ৪৩৮ য়েতে দরখাস্তের প্রতিলিপি। অ্যান্টিসিপেটোরি বেল ইত্যাদি সব করে দিয়ে এলাম। এখন আপনাদের আর কষ্ট করে খোঁজাখুজি করতে হবে না। আপনারাও নিশ্চিন্ত। ৪৩৮ য়েতে একটি দরখাস্ত করে, উকীলের একটা চিঠি দিয়ে বলছেন যে সব সিল করে দিলাম।

[3-40 — 3-50 P.M.]

সেতো আমাদের দলের লোক নয়। সি পি আই এর লোকেরা, আর এস পি-র লোকেরা এখানে আছেন। এই ভদ্রলোকেরা অল পার্টি মিটিংয়ে গেছেন। তারা কি বলেছেন? সি পি আই বলেছেন যে সি পি এম হত্যার রাজনীতি করছে, খুনের রাজনীতি করছে। আমাদের কংগ্রেস দলের লোককে মারলে কিছু যায় আসে না। এটা তো আপনাদের নাকি অধিকার। আজকে নিমাই ঘোষ কংগ্রেস কিষাণ তাকে ৩১-১২-৮৮ তে খুন করেছেন। তার কয়েকদিন পরে তেহট্ট থানার অভয় নগরে ২ জন কংগ্রেস কর্মী, সুরেশ বিশ্বাস এবং তার ভাই নরেশ বিশ্বাসকেও আপনারা খুন করেছেন। তারপর দক্ষিণ দমদমের শিরিষকে আপনার লোকেরা খুন করেছে, আর সেই তেহট্ট থানাতে আমার কাছে লিস্ট আছে সেখানে ১২ জনকে খুন করা হয়েছে, একটা গ্রামের ১২ জনকে খুন করা হয়েছে। ১৯৮৯ সালের মধ্যে কতজনকে খুন করেছে আপনার লোকেরা, তার নাম দিয়ে দিচ্ছি। শুধু তাই নয়, আমার কাছে আটটা নাম আছে, তা আপনাকে দিয়ে দেব। তারপর হাওড়াতে কি করলেন, আপনি নিজে জানেন। হাওড়াতে যেখানে গৌতম বোস, রামদেও সিংকে খুন করা হল, আপনি বলছেন গৌতম বোসকে সার্ভিস রিভলভার দিয়ে গুলি করা হয় এবং অম্বিকা ব্যানার্জির সিকিউরিটি নাকি এর জন্য দায়ী। সার্ভিস রিভলভার হাওড়া থেকে অনেক চুরি হয়েছে, দার্জিলিং এ.ও অনেক দিয়েছেন, যেখানে সার্ভিস রিভলভারের গুলি পাওয়া যায়। আপনি সে নিরীহ ছেলেটোকে দায়ী করেছেন। যদি তাই হয়, হ্যাভ ইউ অ্যারেস্টেড? যদি মনে করেন গুলি করেছিল সার্ভিস রিভলভার থেকে, তাহলে অ্যারেস্ট করেননি কেন? আজকে স্বয়ং ডিজি তার প্রশংসা করেছে। আপনি বলছেন তার গুলিতে হয়েছে। যদি সেটা ইনোসেন্টলি হয়ে থাকে ফার্স্ট হি শুড বি অ্যারেস্টড। পুলিশের গুলি আপনার লোকের কাছেও আছে, তারা গুলি করে গৌতম বোসকে, আর আপনার লোকেরা বোমা মেরে রামদেও সিংকে হত্যা করেছে। এবং অম্বিকা ব্যানার্জিকে জখম করেছে আপনাদের লোকেরা। অথচ আপনি বলছেন শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। কিন্তু এই সমস্ত ঘটনা পুলিশের সামনে হয়েছে। এই অবস্থা চলছে। এই অবস্থাতেই গত ৫ই এপ্রিল আর একটা সাঁই বাড়ির মতো ঘটনা ঘটিয়েছেন। আপনি সাঁই বাড়ির ঘটনার সময় নায়ক ছিলেন। তখন আপনি পুলিশ মন্ত্রী ছিলেন, পুলিশের সামনে সেই সময় সাঁই বাড়ির তিনজনকে খুন করা হয়েছিল। সেই খুনের মামলা আপনি আসার পর উইথড্র করেছিলেন। এই রাজ্যের সকলের তা মনে আছে। আবার আপনার আমলে ব্যারাকপুরে দিনের বেলায় দুই জন যুব কংগ্রেসের ছেলে শিবপ্রসাদ যাদব এবং দেবীলাল যাদব কে ৫০০ জন আপনাদের সমাজবিরোধী লোক গিয়ে পুলিশের সামনে তারা খুন হয়। আজকে সেই পুলিশের জন্য অর্থ

চাইছেন। বছরের পর বছর আপনারা টাকা বাড়াচ্ছেন বলে বলছি না, কিন্তু যাদের জন্য বাড়াচ্ছেন তারা তাদের কর্তব্য পালন করতে পারছে না। যে পুলিশ রাজনৈতিক হস্তক্ষেপের জন্য কিছু করতে পারছে না, যে পুলিশের সামনে দিয়ে ক্যাডাররা লাঠি দিয়ে বল্লম দিয়ে আক্রমণ করছে এবং ২ জন কে খুন করলো, তাদের বাড়ি জ্বালিয়ে দিল, সেই ব্যারাকপুরের কথা বলছি। এই যে পুলিশের অপকর্ম, পুলিশের সামনে যে ঘটনা ঘটছে, তা অত্যন্ত নক্কারজনক। কংগ্রেসের বাড়ি জ্বালিয়ে দিলে পুলিশ সেখানে যাবে না। ব্যারাকপুরের ঘটনা তারই প্রমান। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি হয়ত বললেন যে, আমরা কংগ্রেস তাই এসব বলছি! কিন্তু আপনার মন্ত্রিসভার অন্যতম মন্ত্রী কমল গুহ কি বলেছেন? তার দলের অনেক সদস্য এখানে আছেন এবং মাঝে মাঝেই চিৎকার করছেন, তাদের নেতা কমল গুহ কি বলেছেন? আপনারা ক্যাবিনেট মন্ত্রীর উক্তির নিশ্চয়ই দাম আছে। ব্রিগেডে অগ্রগামী কিষাণ সভার সমাবেশে কমল গুহ বলেছেন, "তেরঙা নয়, রাজ্যে লালঝান্ডাধারীরাই খুন করছে লাল ঝাণ্ডাধারীদের।" আবার পুরুলিয়ায় ১৬-১২-৮৮ তারিখে অগ্রগামী কিষাণ সভার সমাবেশে কলম গুহ বলেছেন, "গ্রামে সিপিএম-এর হটকারিতার জন্য খুন হচ্ছে।" ঐ সম্মেলনে কমল গুহ আরও বলেন, "অসত্য বলার জন্য জ্যোতি বসু ও সরোজ মুখার্জিকে নরকবাস করতে হবে।" গত পৌষ মাসে হুগলিতে এক জনসভায় কমল গুহ বলেছেন, "গরিবে গরিবে লড়াই লাগানোই সিপিএম-এর শ্রেণী সংগ্রাম। মানে গরিবের সঙ্গে গরিবের লড়াই লাগিয়ে দেওয়া। প্রান্তিক ও ছোট কৃষকদের বিরুদ্ধে ভাগচাষীদের লড়াই বাধিয়ে দেওয়া হচ্ছে।" এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, আপনার পার্টি এই সমস্ত যে কাজ গুলি করছে সেগুলি তারা পুলিশের সাহায্য নিয়েই করছে। কমল গুহ ছাড়াও আপনার ক্যাবিনেটের আর একজন মন্ত্রী, দেবব্রত বন্দ্যোপাধ্যায় আপনার পার্টিকে এবং আপনাকে সোসাল ফ্যাসিস্ট বলেছেন। আপনার মন্ত্রী আপনার বিরুদ্ধে সন্ত্রাসের অভিযোগ এনেছেন। সেই মন্ত্রীরই একজন সদস্য—দলীয় সদস্য—কথায় কথায় এখানে মোশন নিয়ে আসেন। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার মন্ত্রিসভার সদস্যই বলছেন যে, গরিবে গরিবে মারামারির কারণ হচ্ছে আপনার দল সিপিএম। সিপিএমই মারামারি, খুনোখুনির জন্য দায়ী। তাহলে সেখানে আপনি কি করে বললেন যে, রাজ্যে শান্তি বিরাজ করছে? আপনি আপনার ভাষণের ১১ দফায় মুর্শিদাবাদের ঘটনার কথা তুলে ধরেছেন এবং আপনি বলেছেন, ১১ জন খুন হয়েছে। আপনাকে আমি একটা লিস্ট দিয়েছিলাম, সেই লিস্ট আপনি নিশ্চয়ই পেয়েছেন! তাতে নামটাম সমস্ত কিছু আছে। গত কয়েক মাসে মুর্শিদাবাদে কত খুন হয়েছে, সে সম্বন্ধে আজকেই মান্নান হোসেন এখানে উল্লেখ করেছেন। তিনি লিস্ট দিয়ে দেখিয়ে দিয়েছেন যে, মোট ৭৮ জন খুন হয়েছেন এবং তার মধ্যে প্রায় ৫০ জনই কংগ্রেসি মানুষ। গত ৩/৯/৮৮ তারিখ থেকে সেখানে একের পর এক খুনের ঘটনা ঘটছে। কাশিমবাজার ও নশীপুরের ঘটনা আমি মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলাম, সে সময়ে সেখানে ট্রেন অবরোধ হয়েছিল। আজও সেখানে ২১ জন মিসিং—লালগোলার ৬ জন, বহরমপুরের ৭ জন এবং বিভিন্ন জায়গায় মিলিয়ে ২১ জনকে এখনও পাওয়া যায় নি। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি সেখানে মানুষকে সাহায্য করার প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত মানুষ কোনও সাহায্য পায় নি। কাশিমবাজারে পুলিশের সামনে ঘটনা ঘটেছে, অথচ পুলিশ কিছু করে নি। নশীপুরে, কাশিমবাজারে পুলিশ কোনও রকম ব্যবস্থা গ্রহণ করে নি। নশীপুর কাশিমবাজারের ঘটনার জন্য আপনার সরকারের লজ্জিত হওয়া উচিত।

[3-50 — 4-00 P.M.]

আপনারা এ ব্যাপারে এনকোয়ারি করার জন্য দেবকে দায়িত্ব দিয়েছেন, কিন্তু একটা খুনেরও সুরাহা করতে পারছেন না। খুনের ব্যাপারে তিনি ৫ বছর সময় নিচ্ছেন। আপনারা কাশিমবাজার এবং নশীপুরের ঘটনায় দেবকে এনকোয়ারি করতে দিলেন, কিন্তু এনকোয়রি করে কিছু হবে না। এখন পর্যন্ত কোনও ইনভেস্টিগেশন করা হচ্ছে না। আমি নাম পর্যন্ত দিয়ে দিয়েছি। এস পিকেও দেওয়া হয়েছে। সেদিন যারা যারা ট্রেনে ছিলেন সেইসব যাত্রীদের নাম দেওয়া হয়েছে, কিন্তু আপনারা কিছুই করেননি। ৭৮ জনের নাম আমার কাছে আছে। কান্দি, জঙ্গীপুর, এই দুটি মহকুমার বাদ দিয়ে মাত্র সেপ্টেম্বর মাস অবধি ৭৮ জনের খুনের হিসাব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারমধ্যে ৪৮ জন কংগ্রেসের, দার্জিলিং-এর ব্যাপারে যে চুক্তি হয়েছে সেটা খুব ভালো কথা। কিন্তু দার্জিলিং-এ চুক্তির পর ল-অ্যান্ড অর্ডার দেখা আপনার দায়িত্ব ঘিসিং-এর নয়। সেখানে নাকি আপনাদের ক্যাডার ৩৮ জন মারা গেছেন। পুলিশ সেখানে কি করছেন জানি না। আপনি দার্জিলিং-এ চুক্তির ব্যাপারে ৪ থেকে ১০ দফা চুক্তি খুব বড় করে ফলাও করে দেখাচ্ছেন। কিন্তু আশ্চর্যের কথা, আপনি হচ্ছেন সরকারের পুলিশ মন্ত্রী, আপনি দরকার হলে বাইরে থেকে পুলিশ নিয়ে এসেছেন, বি এস এফ, সি আর পি এফ থেকে আরম্ভ করে ইস্টার্ন ফ্রন্টের সব পুলিশ নিয়ে এসেছেন। কিন্তু প্রশ্নটা তো তা নয়, আপনার ক্যাডাররা আজকে অস্ত্র কোথা থেকে পেল এই কৈফিয়ত আপনাকে দিতে হবে। আপনার দলের মন্ত্রী যার নাম হচ্ছে বুদ্ধদেব ভট্টাচার্য তিনি মন্ত্রী হয়ে বলেছেন " দরকার হলে আমাদের ক্যাডারদের হাতে অস্ত্র তুলে দেব, যেমন দার্জিলিং-এ দিয়েছি তেমনি তুলে দেব। এই যদি মন্ত্রীর বক্তব্য হয় তাহলে কোন জায়গায় আপনারা এসে দাঁড়িয়েছেন বুঝতে পারছেন? কোনও দায়িত্বশীল মন্ত্রী এই ধরনের ঘোষণা করতে পারে? পারে না। আপনার দলের মন্ত্রী ১৫-১০-৮৮ তারিখে বলেছেন বিশেষ পরিস্থিতিতে সি পি এম কর্মী ও সমর্থকদের হাতে অস্ত্র তুলে দেবার অধিকার আছে, এটা তাদের ন্যায়সঙ্গত দাবি। এই অধিকার কি পরিস্থিতিতে সি পি এম অস্ত্র হাতে তুলে নেবে সেকথাও বলেছেন। তিনি এই প্রসঙ্গে দার্জিলিং পার্বত্য এলাকায় জি এন এল এফ আন্দোলন চলাকালীন পরিস্থিতি এবং ত্রিপুরার বর্তমান পরিস্থিতির কথা উল্লেখ করেছেন"। আপনি জানেন আর্মস অ্যাক্ট আছে। সেই অ্যাক্ট অনুসারে বে-আইনি অস্ত্র কোনও মন্ত্রী যদি ক্যাডারদের হাতে তুলে দেয় তাহলে তার একদিনও ক্ষমতায় থাকার অধিকার নেই। তাই আমি বলছি এই মন্ত্রীর জন্য মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা দরকার, বর্বর সরকারের এটাই শাস্তি হওয়া উচিত। যে সরকার আইনের দ্বারা প্রতিষ্ঠিত হয়েছে সেই সরকার কখনও বলতে পারে না এই কথা। আপনাদের হাতে পুলিশ বি এস এফ এবং সি আর পি থাকা সত্ত্বেও ক্যাডারদের হাতে অস্ত্র তুলে দিচ্ছেন এবং গৃহ যুদ্ধের জন্য প্রস্তুত হচ্ছেন। এই হচ্ছে আপনাদের অবস্থা

**(এ ভয়েস ঃ স্টেনগান সম্বন্ধে বলুন)**

বরকত সাহেব মন্ত্রী নন। তিনি আত্মরক্ষার জন্য বলেছেন এই কথা। ভারতের প্রধানমন্ত্রী বলেছেন অস্ত্রের দরকার নেই, কংগ্রেসের আদর্শই সবচেয়ে বড় কথা। কংগ্রেসের কাছে তাদের আদর্শটাই বড় জিনিস। আজকে আপনি এবং বুদ্ধদেব বাবু দু জনে একই কথা বলছেন। এ

ছাড়া আপনি ফ্রিডম অফ দি প্রেস এই কথা খুব বলেন। ফ্রিডম অফ দি প্রেসের কথায় সোচ্চার হন। আপনি বাইরে একটা মূর্তি নিয়ে যান, কিন্তু এখানে যখন একজন সাংবাদিককে খুন করা হয় তখন আপনি ভ্রূক্ষেপও করেন না। অর্থাৎ সাংবাদিককে আপনার কথা মতো চলতে হবে। তাই জ্যোতিবাবু আপনার কাছে সর্বশেষে আমার প্রশ্ন আপনি কি পশ্চিমবঙ্গের জনসাধারণের মুখ্যমন্ত্রী না খুনীদের মুখ্যমন্ত্রী? আপনার রাজত্বে খুনীদের পোয়া বারো, খুনের রাজনীতিতে আজ দেশের ভদ্র নাগরিকরা বোবা হয়ে গেছে। খুনীর ছুরি আজ রাজনীতিকে নিয়ন্ত্রণ করছে। আজ মানুষ নিজেকে রক্ষা করার মানসিক বল হারিয়ে ফেরেছে। আজ সমাজ বিরোধীদের হাতে সমাজ শাসনের লাঠি, শিক্ষিত বিবেকবান মানুষ আজ অসহায় ; এদেশে পুলিশ কি খুনকে আর অপরাধ বলে গণ্য করে না? আপনি কি বিরোধীদের লিকুইডেট করার রাস্তা নিয়েছেন? তারজন্য কি পুলিশ লিকুইডিটেশনের রাস্তা বেছে নিয়েছে? আপনার পুলিশের সামনে রানিনগরের ঘটনা মাননীয় সদস্য মান্নান হোসেন বলবেন। পুলিশের সামনে খুন হচ্ছে, আসামী পালাচ্ছে না, পুলিশের সঙ্গে আসামীও দাঁড়িয়ে রয়েছে। এই সরকার খুনীদের সরকার, এই সরকার আজকে জল্লাদের ভূমিকা নিয়ে মানুষকে লিকুইডেট করার চেষ্টা করছে। আজকে যে সব সত্যিকারের মানুষ আইনকে আশ্রয় করে বাঁচতে চায় এই সরকার তাদের শত্রু। যে সরকার আইনের শাসনকে প্রবল করছে না, ক্যাডার ছাড়া অন্য কাউকে সাহায্য করছে না, একদলের শাসনকে কায়েম করতে চাইছে, পুলিশ এবং ক্যাডার একসঙ্গে মিলে সন্ত্রাস সৃষ্টি করছে। আজকে এই অবস্থা চলছে। তাই আমি বলছি জনগণের দৃষ্টি জাগবে, আপনি ভাবছেন চিরদিন কি আপনি ওখানে থাকবেন? আপনার দিন ঘনিয়ে এসেছে। সামনে দিন আসছে যেদিন মানুষ আপনাকে ওখান থেকে উঠিয়ে দেবে। এই কটি কথা বলে আপনার বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, আপনি বলছেন ইদ্রিসের মার্ডারের বিচার ৫ বছর ধরেও হয়নি, কিন্তু ইন্দিরা গান্ধীর হত্যার দ্বিতীয় চালান তো এই সেদিন মাত্র ফাইল করা হল।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে, এই বাজেট বক্তব্য বস্তু নিষ্ঠ, কোনও গোপনীয়তা নেই, সেলফ এক্সপ্ল্যানেটরি। আমি সেই জন্য তাকে অনুরোধ করছি বিরোধীদলের নেতার বক্তব্যের উত্তর দেওয়ার জন্য তিনি আমার উপর ভরসা রাখতে পারেন। এই সময়টাতে অন্য কাজে মনোনিবেশ করলে আমি খুশি হব, কারণ একটা অদৃশ্য বক্তব্য বিরোধীদের পক্ষ থেকে রাখা হয়েছে এবং আমি আশ্চর্য হচ্ছি, অন্যদিকে খুশি হচ্ছি এই কারণে যে কংগ্রেস দলের পক্ষ থেকে যে বক্তব্য রাখা উচিত সেটাই তিনি রেখেছেন। যে পলেটিক্যাল ব্যাংক্রাপসি এসে হাজির হয় তার রিফ্লেকশন কাজে-কর্মে, আচার-আচরণে এসে হাজির হয়। সেটাই আমি দেখতে পেলাম। আমি প্রথমে কয়েকটি কথার উত্তর দিতে চাই। সেটা হল বাজেট কেন বৃদ্ধি হয়েছে। যদি সাত্তার সাহেব বাজেট বিবৃতি পড়তেন তাহলে দেখতেন যে, ৪নং কলমের শেষ প্যারাগ্রাফে কি কারণে বাজেট বৃদ্ধি হয়েছে সেটা বলা আছে। দ্বিতীয় কথা হল, পুলিশ কোনও অন্যায়

করলে তার বিচার সম্বন্ধে যে কথা বলা হয়েছে সে সম্বন্ধে আমি মনে করি এটা অভিযোগের জন্যই অভিযোগ করা হয়েছে। কারণ বাজেট বক্তৃতার মধ্যে একটি জায়গায় বলা হয়েছে, পুলিশের মধ্যে একটি অংশ বিভিন্নভাবে পুরস্কৃত হয়েছে এবং কারও কারও বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। পুরস্কৃত করা হয়েছে সাহসীকতার জন্য; কৃতিত্বপূর্ণ এবং প্রশংসনীয় কাজ কার জন্য কিন্তু যেখানে যেখানে শৃঙ্খলা ভঙ্গ হয়েছে, দুর্নীতি করেছেন বা ক্ষমতার অপব্যবহার করেছেন সেখানে তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সেই পরিসংখ্যান এই রকম ১৯৮৮ সালে বিভিন্ন পদাধিকারী যারা ছিলেন তাদের মধ্যে ৫৫৪ জনের বিরুদ্ধে বিভিন্ন প্রকার শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। কাজেই পুলিশ সম্পর্কে সরকারের পক্ষপাত দোষ রয়েছে বলে যা বলা হয়েছে সে সম্বন্ধে আমি দ্বিমত পোষণ করি। তৃতীয় কথা হল, নারী নির্যাতন সম্পর্কে প্রশ্ন। এই প্রসঙ্গে বলতে চাই যে, এটা ঠিকই নারী নির্যাতন কেউই সমর্থন করে না। কিন্তু শ্রেণী বিভক্ত সমাজে সর্বভারতীয় প্রেক্ষাপটে এ সম্পর্কে যা ঘটছে সেটাও কখনও সমর্থন করতে পারি না। আর পশ্চিমবঙ্গ ভারতেরই একটা অঙ্গরাজ্য, কাজেই এখানে তার প্রতিফলন ঘটবেই। তা সত্ত্বেও বলছি, এটা নিন্দনীয় ঘটনা এবং সেটা বন্ধ করবার জন্য প্রশাসনের পক্ষ থেকে যে প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেটাও প্রসংশনীয়। এর সবচেয়ে উল্লেখযোগ্য দিক হল, শুধু প্রশাসনের উপর নির্ভর না করে মহিলাদের বিভিন্ন গণ-সংগঠনগুলির সঙ্গে আলোচনা করে জেলা স্তরে উপদেষ্টা কমিটি গঠন করে সামাজিক এই ব্যাভিচারের বিরুদ্ধে নিরবচ্ছিন্নভাবে সামাজিক ও রাজনৈতিকভাবে জনগণকে সচেতন করার কাজ। এই কাজ করে যেতে হবে, না হলে ঐ ব্যাভিচার বন্ধ সম্ভব নয়। তা সত্ত্বেও আমি বলতে পারি, এই রাজ্যে নারীর উপর নির্যাতন হয় না বা মহিলা আন্দোলনকারীদের পুলিশ লাঠি দিয়ে পেটায় না। আমি সাত্তার সাহেবকে অনুরোধ করব, আন্তর্জাতিক নারীবর্ষে দিল্লির সেই নারী নির্যাতনের ঘটনা স্মরণ করতে। খবরের কাগজেও খবরটি বের হয়েছিল। তাতে বলেছে Police Slapping a woman demonstrator during the protest rally outside the office of the Union Carbide at Parliament Street. এই হল তার ছবি যেখানে দিল্লির পুলিশ মহিলাদের উপর আক্রমণ করেছে। খুনের রাজনীতির কথা সাত্তার সাহেব বলেছেন। পশ্চিমবঙ্গের মানুষ খুনের রাজনীতি সত্তরের দশকে দেখেছে। ১৯৬৭ থেকে ১৯৬৯ সালে ক্রমবর্ধমান শ্রমিক আন্দোলনের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে রাজনৈতিক প্রেক্ষাপটেই পরিবর্তিত হয়ে গেছে। কাজেই তারপর এইসব কথা বলে জনগণকে বিচ্ছিন্ন করা সম্ভব নয়। আজকে কংগ্রেসের এই দুরবস্থার কারণটা কি? রাজনৈতিকভাবে প্রফেসর সৌগত রায় পড়াশুনা করেন, বলবার সময় নানরকম রেফারেন্স দেন। বিলেত গেছেন। তাকে বুঝবার জন্য বলছি, আজকে আপনাদের এই দুরবস্থা কেন হয়েছে সে সম্পর্কে একটু ভাববার অবকাশ আছে। সেটা হল যে আজকে এখানে আইন-শৃঙ্খলার পরিস্থিতি বিচার বিশ্লেষণ করতে হবে সর্বভারতীয় প্রেক্ষাপটে। কিন্তু একটা মূল বিষয় কি জানেন? কারণ হল কংগ্রেসের মধ্যে সব চেয়ে বড় সমস্যা হল ডিস-ইনটিগ্রেশন। বর্তমান যে সেন্ট্রাল গভর্নমেন্ট, যেটা কংগ্রেস দ্বারা পরিচালিত, by Rajib Gandhi, as a party of national disintegration. এই ডিস-ইনটিগ্রেশনটা কেমনভাবে শুরু হল ১৯৮৫ সালে? একজন ইংরেজ যার দ্বারা উৎসাহ উদ্দিপনা সৃষ্টি হয়ে কংগ্রেস দলটা তৈরি হল। ১৯৩০। সালের আগে ওনারা বলতে পারলেন না যে আমরা স্বরাজ চাই, স্বাধীনতা চাই। পরবর্তীকালে বললেন ভারতবর্ষের কৃষি

সমাজকে অর্থনৈতিক মুক্তি দেবেন। দ্বিতীয় শ্লোগানের উপর ভিত্তি করে ভারতবর্ষের জনগণ ঐক্যবদ্ধ হল, কংগ্রেস নেতৃত্ব ঐক্যবদ্ধ হল তার প্রথম কারণ হল ফ্রিডম-স্বাধীনতা আর একটা হল ট্রান্সফরমেশন অফ ইকনমি। তৃতীয় কথাটা বলা হয়েছিল ওয়েলফেয়ার অফ দি স্টেট। প্রথমটা হল, অর্থাৎ স্বাধীনতা হল কিন্তু বাকি দুটো প্রমিস হিসাবেই রয়ে গেল। তার ফলশ্রুতি হিসাবে সারা ভারতবর্ষে বিভিন্ন রকম শান্তি শৃঙ্খলা জনিত সমস্যা দেখতে পাচ্ছি। অন্য দিকে ভারতবর্ষে বর্তমান যে সরকার রয়েছে তারা একটা নিখাদ পুঁজিবাদী ব্যবস্থা কায়েম করেছেন। পুঁজিবাদী দুনিয়ায় তারা যে সুযোগটা দেয়, অর্থাৎ পুঁজিবাদীরা নিজের স্বার্থে সামন্ততন্ত্রকে শেষ করে দেয়। কিন্তু আমাদের দেশে পুঁজিবাদী ব্যবস্থা কায়েম করেছেন কিন্তু সামন্ততন্ত্র ব্যবস্থাটাকে খতম করলেন না। যার ফলে লেজ হিসাবে নানা ধরনের সমস্যা আমাদের এখানে দেখা দিতে লাগলো এবং ক্রমশ ক্রমশ কংগ্রেস জনগণ থেকে বিচ্ছিন্ন হতে লাগলো। কংগ্রেস আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে তারা মানুষের কাছে পৌছাতে পারছে না। সারা ভারতবর্ষে তাদের প্রতিশ্রুতির কাছে জনগণকে মাথা নত করাতে পারলো না, আজকে সকলে কংগ্রেসের বিরুদ্ধে যেতে শুরু করেছে। তারা আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে কংগ্রেস তাদের নিজের দলের কাছে যেতে পারছে না। যার জন্য ১৬-১৮ বছর নির্বাচন হয় নি। সেটা তাদের ডিস-ইনট্রিগেশনের একটা ফলশ্রুতি। দ্বিতীয়ত আপনাদের কাছে যেটা আমি বলতে চাই সেটা সবচেয়ে বড় ব্যাপারে এবং সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কংগ্রেস নেতৃত্বে বিভিন্ন রাজ্যে রাজ্যে যে কোনও ভাবে টিকে থাকার জন্য কখন তাদের চেহারা হচ্ছে ভিন্দেনওয়ালে কংগ্রেস, কখনও তাদের চেহারা হচ্ছে শিবসেনা কংগ্রেস। এই রূপ নানা চরিত্রে কংগ্রেসের কথা আপনাদের বলছি। সেটা হল কেরালায় খ্রিস্টান কংগ্রেস, মিজো, কংগ্রেস নাগা, কংগ্রেস, টি এন ভি কংগ্রেস এই হল কংগ্রেসের এই হল কংগ্রেসের চেহারা। আমাকে আপনারা বলুন, উনি তো ভারতবর্ষের প্রধানমন্ত্রী, ওনার তো একটা দায়িত্ব থাকা উচিত? তিনি কি করলেন? ১৯৮৪ সালে ভিন্দ্রেনওয়ালের সম্পর্কে কি বললেন? তিনি বললেন he is a centry persons. He has no political disign. আপনারা জানেন সেই ভিন্দ্রেনওয়ালের কি হল। মিজোতে যখন তিনি নির্বাচন করতে গেলেন তখন তিনি কি বললেন? তিনি বললেন কাস্ট ইয়োর ভোট ইন ফেবার অফ কংগ্রেস টু মেনটেন খ্রিসটিনিটি। আজকে দেখুন কিভাবে তারা বিভিন্ন উপায়ে খুন করেছেন। কিভাবে তারা খুনকে রাজনৈতিক ভাবে প্রশ্রয় দিচ্ছে ভারতবর্ষের প্রধানমন্ত্রী হিসাবে। সাফ্‌দার হাসমী খুন হলেন। সেই সাফ্‌দার হাসমীর খুন হবার পরে তিনি যখন শান্তিনিকেতনে এলেন তখন তাকে একটা ছাত্র বললেন যে একজন শিল্পসত্ত্বাকে খুন করেছেন, আপনার প্রধানমন্ত্রী হিসাবে থাকবার কোনও যোগ্যতা আছে? তিনি কি বললেন? সারা ভারতবর্ষের মানুষ জানলেন, সত্যজিত রায় থেকে শুরু করে সকলে তার নিন্দা করলেন, যে কংগ্রেসর যে প্রার্থী তার নেতৃত্বে খুন হল। তিনি বললেন এই খুনের পেছনে কংগ্রেস নেই। কি ভাবে তিনি খুনের মদত দিচ্ছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী হিসাবে আমি সেটা আপনার কাছে বলতে চাই। ওনাদের পার্টির পশ্চিমবাংলার প্রদেশ কংগ্রেসের সভাপতি তিনি কি বলছেন? স্টেনগান ব্যবহার করও, আইন-শৃঙ্খলা জালিয়ে পুড়িয়ে দাও, পুলিশের কাছ থেকে অস্ত্র ছিনতাই করে নাও, হিংসাশ্রয়ী আন্দোলন কর, পুলিশকে আক্রমণ কর। এই ধরনের উৎসাহ উদ্দিপনা দেওয়া হচ্ছে। এতে কি আইন-শৃঙ্খলা থাকতে পারে? আমি স্যার আপনার কাছে যে কথা বলতে চাই সেটা হল আজকে কংগ্রেস দল সারা

ভারতবর্ষের ক্ষেত্রে সমস্ত রাজ্যে রাজ্যে যে পরিস্থিতি সৃষ্টি করছেন সেই পরিস্থিতি অত্যন্ত ভয়ঙ্কর। আজকে পাঞ্জাবের অবস্থা দেখুন গত ৯ বছর ধরে সেখানে কোনও রকম শান্তি বজায় নেই। আজকে প্রধানমন্ত্রী বিভিন্ন জায়গায় বলছেন যে, ফোর্স অ্যাপ্লাই করাটা ঠিক নয়, পশ্চিমবাংলায় নিরাপত্তা নেই। আমি যেকথা বলতে চাই এখানে ফোর্স অ্যাপ্লাই করে দমন করা যায় না। এডমন্ডবার্গ এই ফোর্স সম্বন্ধে বলেছেন ২০০ বছর আগে যে ''Force does not lead to terror but force begets force. If conciliation, fails, force remains.

[4-10 — 4-20 P.M.]

Force failing no hope of reconciliation is left. আমাদের দেশে কি হচ্ছে? কেন্দ্রের কংগ্রেসি দল সমস্ত শক্তি অপব্যয় করছে তাতে কি পাঞ্জাবের সমস্যার সমাধান করা গেছে? আমি একটা হিসাব দেখছিলাম পাঞ্জাবে গত ২০ মাসে ৩ হাজার ৩২০ জন খুন হয়েছে। গত ১৯৮৪ সালে লাঙ্গোয়াল রাজীব চুক্তি হল কিন্তু সেই চুক্তি কি পালন করা হল? সেখানে পশ্চিমবঙ্গে ১৯৮৮ সালে সবচেয়ে বড় দুটো মারাত্মক ঘটনা ঘটেছে। তার একটা হচ্ছে দার্জিলিং চুক্তি। কংগ্রেস দল চেয়েছিলেন গোর্খাল্যান্ড আন্দোলন বজায় থাকুক এবং ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন এবং সন্ত্রাসবাদী আন্দোলনকে সমর্থন করে জিইয়ে রেখে দেবার চেষ্টা করেছেন। আমাদের সুন্দরবনে ১৫০ জন মানুষ খুন হল আর কংগ্রেসিরা মজা লুঠলেন। যখন দার্জিলিংয়ে শয়ে শয়ে আমাদের কর্মী খুন হচ্ছে তখন কোনও একজন কেন্দ্রীয় দপ্তরের ভেড়া মন্ত্রী হঠাৎ দেশপ্রেমে উদ্বুদ্ধে হয়ে সেখানে গিয়ে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দিলেন। সেখানে ফুলের মালা গলায় পরে সাম্প্রদায়িকতার দানা বাধার চেষ্টা করেছেন। তারপরে তিনি দুর্গাপুর ইস্পাত কারখানায় চলে গেলেন হেলিকপ্টার করে এবং উত্তরখন্ডে ঝাড়খন্ডীদের গিয়ে মদত দিতে শুরু করলেন। এই যে এইভাবে কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী যা ইচ্ছে তাই করে যাচ্ছেন তারজন্য ব্যবস্থা নিন। তিনি থানায় গিয়ে পুলিশকে হুমকি দিচ্ছেন যে চাকুরি খতম করে দেব ইত্যাদি এসব বলার অধিকার উনি পান কোথা থেকে? আমার কাছে একটা ক্যাসেট আছে যে সাতগাছিয়াতে গত ২৪ তারিখে ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাসে প্রিয়রঞ্জন দাসমুন্সি সরাসরিভাবে হুমকি দিচ্ছেন পুলিশের বিরুদ্ধে এবং প্রশাসনের বিরুদ্ধে। এইভাবে তিনি উস্কানি দেবার চেষ্টা করছেন। আমি বলতে চাই কেন তাকে এখনও অ্যারেস্ট করা হবে না? তাকে অ্যারেস্ট করার জন্যে আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি। দ্বিতীয়ত সবচেয়ে মারাত্মক অবস্থা হচ্ছে কেন্দ্রের কংগ্রেসি দল যা করছেন তাতে সারা ভারতবর্ষের ঐক্য বিপন্ন। কাশ্মীরে সাম্প্রদায়িক শক্তি এগিয়ে চলেছে। একেবারে আয়ত্তের বাইরে চলে গেছে। তাছাড়া পাঞ্জাব হাত ছাড়া হয়ে গেছে। আজকে নিজেরা রাজ্য রাজ্যের মধ্যে অশান্তি ঘনীভূত হয়েছে। উড়িষ্যাতেও সেই একই অবস্থা। আজকে এখানে পশ্চিমবঙ্গ আপনাদের লড়াই থামাবার জন্যেই তো পুলিশ লাগবে এবং তারজন্যই তো খরচ বাড়বে। আপনাদের বিবাদ থামাতে জ্যোতি বাবুকে পুলিশ পাঠাতে হচ্ছে। আপনারা নিজেরা মারামারি করছেন আর নিরাপত্তার কথা বলেন কোন মুখে? আপনাদের দায়িত্বশীল যে প্রধানমন্ত্রী তিনি কি নিরাপত্তা দিতে পারছেন? এখানে সাত্তার সাহেব ১৯৭২-৭৩-৭৪ সালের কথা বলে গেলেন, আপনাদের একটু সম্ভ্রম থাকা উচিত। আপনাদের মনে নেই কাশিমবাজারে যখন দাঙ্গা

হল তখন সঙ্গে সঙ্গে মূহুর্তের মধ্যে বামফ্রন্টের সমস্ত দল, আমরা প্রশাসন এবং পুলিশ সবাই মিলে দাঙ্গা স্তব্ধ করে দিয়েছিলাম। অথচ উত্তরপ্রদেশ, বিহারে দাঙ্গা হলে কি অবস্থা হয় কিন্তু আমাদের এখানে দাঙ্গা লাগানো যায় না। তারপরে সবচেয়ে আশ্চর্যের ব্যাপার যখন শ্রীমতী ইন্দিরা গান্ধী খুন হলেন তখন সাড়ে পাঁচ হাজার শিখ এখানে জবাই হল কিন্তু আজকে কেন সিকের জন্যে তার কোনও রিপোর্ট দেওয়া হল না? আজকে রঙ্গরাজ রিপোর্ট কেন জনসমুহে পেশ করা হল না? এযাবৎকাল নটরাজন রিপোর্টও লেখা হয় নি। ঠক্কর কমিশনের রায় অনুযায়ী ওই আসামী এবং খুনীবলে চিহ্নিত খই খাওয়ানোকে কেন জেল থেকে ছেড়ে দেওয়া হল? আপনারা দেশকে ঐক্যবদ্ধ করবেন? সারা দেশে আগুন জ্বলছে আপনাদের পক্ষে ঐক্যবদ্ধ করা সম্ভব নয়। আপনারা বলছেন আপনাদের প্রধান মন্ত্রী বলছেন যে নিরাপত্তা নেই। নিরাপত্তা কোথায় আছে? আপনারা সাত দশকের কথা বললেন। আমাদেরই সন্ন্যাসী মহারাজ তুহিন সামন্ত এসে গেছেন, ওরই একটা বক্তব্য আমি পড়ে শোনাচ্ছি। তুহিন সামন্তর বক্তব্য, আমি জানতে চাই স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে গোবিন্দ নস্কর আক্রান্ত হলেন, ললিত গায়েঁন আক্রান্ত হলেন, বারবার পুলিশ কে জানানো সত্ত্বেও, সমাজবিরোধীদের নাম বলা হচ্ছে, কিন্তু কোনও কিছু করা সম্ভব হচ্ছে না। আমি বলতে চাই এই রকম ধরনের প্রশাসনকে কিভাবে এবং কতদিন এগিয়ে নিয়ে যাবেন, এটা হচ্ছে তুহিন সামন্তর বক্তব্য। তৃতীয়ত হচ্ছে কংগ্রেসের আর একজন শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় তিনি কি বলছেন বিধানসভার সদস্যদের প্রাণই একমাত্র মূল্যবান এই কথা বলছি না, কিন্তু বিধানসভার সদস্যদের যদি এই রকম হয়ে থাকে তাহলে প্রশাসনিক কাঠামোয় সাধারণ মানুষের কি হাল হচ্ছে তার অনুসন্ধান করবার জন্য অনুরোধ করছি। আজকে আফতারউদ্দিন সাহেব খুন, হচ্ছে, গোবিন্দ নস্কর মার খাচ্ছে, আত্রান্ত হচ্ছে হারান হালদার, তাই আমি বলতে চাই আমাদের নিরাপত্তা কোথায়? এই হচ্ছে কংগ্রেসি রাজত্ব! আমি দেখেছি ৭০-৭১-৭২, ৭৩,৭৪-র প্রসিডিংস, এই হাউসের অসমঞ্জ দে, তপন চ্যাটার্জি, গৌতম চক্রবর্তী তারা বলছে স্যার, আমাদের কংগ্রেসি রাজত্বে নিরাপত্তা নেই, শেলটার দিন, আমাদের বাঁচান। এই হচ্ছে কংগ্রেসিদের রাজত্ব। আপনাদের রাজত্বে যদি শালীনতা বোধ থাকে, সম্ভ্রম থাকে তাহলে বলুন আমরা ৭০-৭৫ অবধি অনেক পরিসংখ্যান দিচ্ছি, আমাদের হাজার হাজার মানুষ খুন হয়েছে, আমাদের অনেক নারী সম্ভ্রম ভুলুণ্ঠিত হয়েছে। কিন্তু আমি বলতে চাই আপনারা কি একটা কেস করেছেন তার হিসাব আছে, এই বাজেট স্পিচের মধ্যে আছে কতকগুলি সংঘর্ষ হয়েছে, এই যে আন্তর্দলীয় বা আন্ত পার্টি বলুন এইগুলি হয় প্রথমে স্থানীয় ঘটনা নিয়ে, সেইগুলি পরে রাজনৈতিক দলে চলে আসে। আপনারা আমাদেরকে প্রশাসনিক পক্ষপাতদুষ্ট বলছেন—৮৮ সালে দেখা যাচ্ছে অর্ন্তদলীয়তে ৪১৬টি সংঘর্ষ হয়েছে, আর্ন্তদলীয় ৬২টি, আর্ন্তদলীয় সংঘর্ষে সি পি আই এম-র ৩৪ জন খুন হয়েছে, কংগ্রেসের ১৯ জন, ফরোয়ার্ড ব্লকের ২ জন, আর এস পি ৭ জন, অন্যান্য ২৪ জন, আর এই সমস্ত ঘটনায় মামলা হয়েছে ৫৯০ জন সি পি আই এম-র, কংগ্রেসের ৫৩৫, ফরোওয়ার্ড ব্লকের ১০৬, আর এস পি-র ৯০ ও অন্যান্য ৫৪৬। আমাদের লোকেদের কাছ থেকে যখন কোনও অভিযোগ ওঠে, তখন বলি এবং পুলিশ প্রশাসনকেও এই কথা বলা আছে শান্তিপূর্ণ গণতান্ত্রিক সামাজিক রাজনৈতিক আন্দোলনের, এটা তো সমস্ত রকম গণতান্ত্রিক আন্দোলনের প্রক্রিয়া, সুতরাং এইগুলির উপর পুলিশ হস্তক্ষেপ হবে না। বারে বারে আমরা দেখেছি, মুখ্যমন্ত্রীও বলেছেন যে দলই হোক যাদের বিরুদ্ধে অভিযোগ

তাদের প্রতি প্রাইমা ফেসি কেস থাকলে অ্যারেস্ট করুন, যাদের বিরুদ্ধে এফ আই আর আছে তাদেরকে অ্যারেস্ট করুন। কৈ আমাদের গভর্নমেন্ট বলে তো আমরা তাদের হাত থেকে রেহাই পাইনি। বারে বারে এইসব কথা হয়েছে। স্যার, আমি যেজন্য এইসব কথা বলতে চাই আজকে সারা ভারতবর্ষের মধ্যে গুরুত্বপূর্ণ পজেটিভ অ্যাসপেক্ট হচ্ছে সাধারণ ঘটনা সত্যকে স্বীকার করে নিতে হবে। আগে শহরের মানুষ জানতে খুনোখুনির মধ্যে দিয়ে জানত গ্রামে ধান কাটা হচ্ছে, আজকে বলুন তো ধান কখন কাটা হচ্ছে, কখন রোয়া হচ্ছে শহরের মানুষ জানতে পারছে। এই হল বামফ্রন্টের অ্যাচিভমেন্ট। আজকে পুলিশকে দিয়ে এই কাজ করানো সম্ভব হচ্ছে। এটা কি আজকে অস্বীকার করতে পারেন? এটা আমরা করতে

[4-20 — 4-30 P.M.]

পেরেছি। দুর্বল শ্রেণীর মানুষ তারা আইনের সমস্ত রকমের সুযোগ-সুবিধা পাচ্ছে এই কাজ তো আমরা করার চেষ্টা করছি। খুন, ডাকাতি কিছু কমেছে, তা সত্ত্বেও বলতে চাই আমার নিজের কিছু দাবি আছে, সেইগুলি হচ্ছে বিভিন্ন ক্ষেত্রে মদ, সাট্টা, জুয়া, গুন্ডামি, সমাজবিরোধীদের কাজে কংগ্রেসি রাজনৈতিক দলগুলি তাদের মদত দিচ্ছে, এইগুলিকে প্রশাসনিক দিক থেকে কঠোরভাবে দমন করতে হবে। আমি আরও বলব যতবড় কংগ্রেসি নেতাই হোক তার প্ররোচনামূলক বক্তব্যের পরিপ্রেক্ষিতে আইনশৃঙ্খলা যদি বিপন্ন হয় তাহলে অ্যারেস্ট করতে হবে, তার প্রতি দুবর্লতা রাখা যাবে না আমি মুখ্যমন্ত্রীর কাছে এই আবেদন রাখছি। আমি শেষে একটা কথা বলি এই রকম অবস্থার মধ্য দিয়ে পশ্চিমবঙ্গে আমরা যথা সম্ভব মানুষের সমস্ত রকম গণতান্ত্রিক আন্দোলনের অধিকার দিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছি, সবটা পেরে উঠিনি এখনও। এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখার চেষ্টা হচ্ছে, বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে, সন্ত্রাসবাদী কার্যকলাপকে স্তব্ধ করে দেওয়ার চেষ্টা হচ্ছে। আজকে সারা ভারতবর্ষে যদি সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতাবাদকে পর্যুদস্ত করতে হয় তাহলে কংগ্রেস আজকে যে টিকে থাকবার জন্য হিন্দু মুসলমান সম্প্রদায়ের মধ্যে সাম্প্রদায়িক হাঙ্গামা লাগিয়ে দিয়ে বেঁচে থাকবার চেষ্টা করছে, বিভিন্নভাবে অনৈক্যের বীজ তৈরি করছে তারজন্য কংগ্রেসকে দিল্লির মসনদ থেকে তাড়িয়ে না দিলে হবে না। আমাদের রাজ্যের কিছু সীমাবদ্ধতা আছে, আমাদের রাজ্য ভারতবর্ষের বাইরে নয়, কংগ্রেস দেশকে আজ ছিন্ন-ভিন্ন করে দিচ্ছে। সারা ভারতবর্ষের ২৪টি রাজ্যকে ঐক্যবদ্ধ করার কোনও হিম্মত আছে কংগ্রেসের? আপনারা রাখতে পারবেন না, দেশ জুড়ে হাহাকার, বেকারি, দ্রব্যমূল্য বৃদ্ধি, কৃষকরা জমি হারাচ্ছে, কলকারখানা বন্ধ হচ্ছে, এই রকম একটা ক্ষয়িষ্ণু ধনতান্ত্রিক পুঁজিবাদী ব্যবস্থার মধ্য দিয়ে মানুষের মঙ্গল হতে পারে না। সেই পথ ধরে আপনারা এগিয়ে যাচ্ছেন, তারজন্য বিভিন্ন সময় অদ্ভুত ধরনের ছলনা। প্রধানমন্ত্রী পর্যন্ত বলছেন আমরা দেশপ্রেমিক। হিটলার একদিন দেশপ্রেমের কথা বলে কমিউনিস্টদের জবাই করেছিলেন। যখন সমস্ত দেশ আপনাদের কাছ থেকে সরে যাবে তখন প্রেটিওটিজম ইজ দি লাস্ট রিফিউজ অব দি স্টাউন্ড্রেল। হয়ত আপনাদের জন্য এইসব কথা তৈরি হয়েছিল। এই পথ ধরে আপনারা টিকে থাকতে চাইছেন। আপনাদের কাছে আমি বলতে চাই আজকে সর্ব ভারতীয় ভাঙ্গনের মুখে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ একটা নতুন আশার আলো সৃষ্টি করতে চায়। আজকে পশ্চিমবঙ্গের খেটে খাওয়া জনগণ স্বীকার করছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট নতুন পথের দিকদর্শন হিসাবে সৃষ্টি হয়েছে, তারা আগামী দিনে নতুন ভারতবর্ষ

তৈরি করবে। এখানেই বামফ্রন্ট সরকারের আন্দোলন সার্থক। এটাই আমি বলতে চাই এ মাস্ট অ্যান্ড ডিসেন্ট বেরিয়ার টু দি কংগ্রেস (আই) পার্টি। এটা শুনে রেখে দিন আজকে যদি ভারতবর্ষকে ঐক্যবদ্ধ করতে হয় তাহলে তার প্রি কন্ডিসন হল জাত-পাতের সংঘর্ষের বিলুপ্তি সাধন করতে হবে, সাম্প্রদায়িক অসম্প্রীতি দূর করতে হবে, ভূমি সংস্কারের মধ্য দিয়ে সমস্ত রকম মৌলবাদী ধ্যান-ধারণা, ধর্মান্ধতা, উঁচু নিচুর প্রভেদ এগুলির বিলুপ্তি সাধনের মধ্য দিয়ে সারা ভারতবর্ষ একটা নয়া জমানার দিকে এগিয়ে যাবে। পশ্চিমবঙ্গে যে পথের উন্মেষ ঘটেছে সেই পথে আমি বিশ্বাস করি আগামী দিনে ভারতবর্ষ এগোবে। সেই বিকল্প পথ হল ভারতবর্ষের জনগণের মুক্তির আন্দোলন অগ্রবর্তী ধাপ হিসাবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে কর্মসূচি নিয়েছে সেই কর্মসূচির মধ্য দিয়ে ধারাবাহিক চেতনার বিকাশ ঘটাতে চেষ্টা করে যাচ্ছে, বাজেটের মাধ্যমে সেই কর্ম প্রচেষ্টা প্রতিফলিত হয়েছে। আজকে মন্ত্রী সভার যৌথ নেতৃত্ব, মুখ্যমন্ত্রীর যোগ্য নেতৃত্ব প্রশাসনকে এগিয়ে নিয়ে যাচ্ছে, পশ্চিমবঙ্গের মানুষকে একটা নতুন ঐক্যতানের মধ্যে দাঁড় করাতে পেরেছেন। আজকে এক ধরনের মানুষ অন্য ধরনের মানুষের প্রতি অসহিষ্ণু হয়ে পড়ে না, এটাই হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অবদান। এই পথে যেতে হবে, এই দৃষ্টিভঙ্গিই বাজেটে প্রতিফলিত হয়েছে। সেই কারণে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে এবং অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পুলিশমন্ত্রীর বক্তব্য সমাপ্ত হবার পর মাননীয় সদস্য রবীনবাবুর বক্তব্য শুনলাম। রবীনবাবুকে আমি ধন্যবাদ দিচ্ছি কারণ তিনি আমাদের দলের লোকের বক্তব্যই এখানে শুনিয়েছেন। এতে দেখা যাচ্ছে আমরা মেরুদন্ডহীন সরিসৃপ নই, গণতন্ত্রের এই পবিত্র মন্দিরে আমরাও বক্তব্য রাখতে পারি—আমরা ওদের মতো নই। তিনি একথা বলার জন্য তাকে আমি ধন্যবাদ দিচ্ছি। উনি বলেছেন আমাদের কোনও অসুবিধা হলে এখানে বলতে পারতাম। আমি মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণ মনোযোগ সহকারে পড়েছি। আমি দেখলাম উনি টাকা চান। বেশি টাকা, বেশি খুন এটাই আজকের অবস্থা। আমরা দেখেছি যত বেশি টাকা দেওয়া যায় প্রতি বছর তত বেশি খুন হয়। আমি তাকে বলছি, এই খুনের জন্য মাথাপিছু কত টাকা ধার্য করতে হবে সেটা যদি বলেন তাহলে পুলিশ সম্বন্ধে আমরা একটা পূর্ণাঙ্গ রূপ পাব। আমরা দেখছি প্রতি বছর বাজেটে টাকা যেমন বাড়ছে খুনও তেমন বাড়ছে। প্রশাসনের দিকে তাকালে দেখবেন মাথাভারী প্রশাসন। ১জন ডি জি, ১জন আই জি, ১জন ডি আই জি রয়েছেন এবং এছাড়া রয়েছেন ডজনখানেক ডি সি এবং হাফ ডজন এ ডি সি। অর্থাৎ মুখ্যমন্ত্রী একটা মাথাভারী পুলিশ প্রশাসন তৈরি করেছেন। কিছুদিন আগে পুলিশ স্টেশনে মুখ্যমন্ত্রীর একটা বক্তৃতা শুনে আমি শুধু ভাবছিলাম জ্যোতিবাবুর এরকম রাজনৈতিক হীনতা হবে এত কখনও স্বপ্নেও দেখিনি। মুখ্যমন্ত্রী বলছেন, "কিছু হয় আমাকে বলুন, মন্ত্রীদের বলুন—অফিসারদের কিছু বলবেন না"। ভিক্ষের ঝুলি নিয়ে আর কোথায় দিয়ে দাঁড়াবেন? রাইটার্স বিল্ডিংস, লালবাজারে গিয়ে দাঁড়ানো বুঝি, কিন্তু শেষ পর্যন্ত পুলিশ স্টেশনে গিয়ে এরকমভাবে ভিক্ষের ঝুলি নিয়ে দাঁড়ালেন? অবশ্য তিনি জানেন পুলিশকে, আই এ এস এবং আই পি এস অফিসারদের তোয়াজ না করলে এখানে তিনি থাকতে পারবেন না। তার দলের নেতা সরোজ মুখার্জি বলেছেন পুলিশ এবং সরকারি

কর্মচারীরা আমাদের কাছে রয়েছে বলে আমরা এখানে গত ১১ বছর ধরে রাজত্ব করছি। আপনাকে দোষ দিচ্ছিনা—তবে ভাবছি এই দুরব্যবস্থার মধ্যে উনি পুলিশমন্ত্রী হয়ে রয়েছেন প্রায় ১২ বছর। আমরা এখানে বিরোধীদলে রয়েছি এবং পুলিশ বাজেট নিয়ে কিছু কিছু কথা বলি। আপনি প্রতি বছর বেশি করে টাকা চাচ্ছেন এবং আমরাও বেশি বেশি করে খুন হচ্ছি। আমি তাকে জিজ্ঞাসা করছি, এই যখন অবস্থা তখন পুলিশ বাজেট কেন রেখেছেন? বিরোধীদের নেতা সাত্তার সাহেব বলেছেন মুখ্যমন্ত্রী তার বাজেট স্টেটমেন্টে প্রথমেই দার্জিলিং নিয়ে শুরু করেছেন। সত্যিই ওখানে প্রচুর মানুষ খুন হয়েছে। আপনারা আপনাদের ক্যাডারদের হাতে বন্দুক তুলে দিয়েছেন কাজেই আপনাদের তো অ্যারেস্ট করা উচিত ছিল। আপনাদের জেলে পাঠানো উচিত ছিল। পুলিশমন্ত্রী আগ্নেয়াস্ত্র তুলে দিয়েছেন তার পার্টির ক্যাডারদের হাতে এটা কল্পনাও করতে পারি না। আমাদের যদি ক্ষমতা থাকতো তাহলে আপনাকে গ্রেপ্তার করে লালবাজারে পাঠাতাম। দুঃখের বিষয় আমাদের সেই ক্ষমতা নেই।

[4-30 — 4-40 P.M.]

**মিঃ স্পিকার:** মিঃ বাপুলি, আপনি বললেন আপনাদের ক্ষমতা নেই। এই সমস্ত কাজ করবেন বলেই বোধহয় আপনাদের ক্ষমতা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি তাই আমাদের পুলিশ মন্ত্রী জ্যোতিবাবুকে বলি যে তিনি পশ্চিমবাংলার পঞ্চানন। উনি এক মুখে বেশ গুটি কয়েক পুলিশকে নিয়ে রাজনীতি করেন— তাদের তোয়াজ করেন আর এক মুখে রাজীব গান্ধীর সমালোচনা করেন আর এক মুখে সরকারের দুর্নীতি ঢাকবার চেষ্টা করেন। আর এক মুখে মিথ্যা ধাপ্পা দিয়ে বিশ্বাসঘাতক হিসাবে প্রমানিত হয়ে গেছেন। আর এক মুখে আহার করেন, এবং নিজের পরিবারবর্গদের কোটিপতি করে দিচ্ছেন। এই পাঁচটি মুখ দিয়ে পাঁচ রকম কথা বলেন। উনি পশ্চিমবাংলা চালাচ্ছেন। আজকে আমরা কোথায় দাঁড়িয়ে আছি। পশ্চিমবাংলার মানুষদের কাছে আজকে সবচেয়ে বড় প্রশ্ন, আইন শৃঙ্খলার প্রশ্ন—এখানে কি আইন শৃঙ্খলা আছে? বক্তৃতা শুরু করলেন দার্জিলিং দিয়ে, উনি গুজরাট যাচ্ছেন, বিহার যাচ্ছেন, ইউ পি যাচ্ছেন পাঞ্জাব যাচ্ছেন। পাঞ্জাবের কাছে পশ্চিমবাংলা? পশ্চিমবাংলা আর পাঞ্জাব আলাদা, গুজরাট আলাদা। পশ্চিমবাংলার একটা ঐতিহ্য আছে। পশ্চিমবাংলাকে সকলে অনুসরণ করে। আবার তুলনা করেন বিহারকে নিয়ে যে সেখানে এই হচ্ছে তাই হচ্ছে। এখানে সরকার নাই, কতকগুলি আই এ এস, আই পি এস এই দেশকে চালাচ্ছেন—তারা যা হুকুম করে আপনি তা তামিল করেন। আপনারা বলেন দিল্লিতে কি সরকার আছে? দিল্লির যিনি সরকার চালান তিনি এরোপ্লেন চালান আর উনি তো একটা গুরুর গাড়িও চালাতে পারেন না। এই নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন, এটা তো ওদেরই তৈরি—সেই থেকেই আইন শৃঙ্খলা একেবারে শেষ হয়ে গেছে। এই কয়েক দিন আগে ঐ নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন সরকারি পোষাক করে মেদিনীপুরের এস পি-র ট্রান্সফারের দাবিতে মিছিল করেছে। এই হচ্ছে পুলিশ প্রশাসনের নমুনা। ঐ নন গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের নেতা গোবিন্দ বিশ্বাস নেতার নেতৃত্ব দিয়ে মিটিং মিছিল করছে। কিছু করার নেই যেহেতু তিনি নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের নেতা। হুগলিতে কি হল? একজন আই পি এসকে ট্রান্সফার করায়

নন গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন চেয়েছে তিনি তার বিরোধিতা করেছিলেন বলে তাকে অ্যাসাল্ট করা হল তার পরিবারে অত্যাচার চালানো হল। কেন? যেহেতু সে নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের মধ্যে নেই আপনি পশ্চিমবাংলার পুলিশ মন্ত্রী, আপনার দায় দায়িত্ব আছে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা দেখার । আজকে আইন শৃঙ্খলা কোথায় আছে? কয়েকদিন আগে পুলিশের সামনে ব্যারাকপুরে কি রকম ঘটনা ঘটে গেছে, সেটা সকলেই দেখেছেন। আমরা সেখানে গিয়েছিলাম। দুর্ভাগ্যের বিষয় আমরা কাগজ পড়ে দেখলাম একজন মাননীয় সদস্য বলেছেন, "এটা যাদব সম্প্রদায়ের ব্যাপার"। পুলিশ ইনসপেক্টর, পুলিশ অফিসার, অ্যাডিসন্যাল এস পি যিনি ছিলেন, তিনি আমাদের বলেছেন, পুলিশ রয়েছে, ওসি এখানে উপস্থিত আছেন। গুলি হল কি? এক রাউন্ড গুলিও হল না। পুলিশের কাজে বন্দুক দেওয়া হবে কিসের জন্য? শুধু কংগ্রেসিদের মারার জন্য? সেখানে পুলিশ রইলো অথচ একটাও ব্ল্যাঙ্ক ফায়ার হল না। পুলিশ মন্ত্রী এখানে বসে আছেন, ওখানে দুজন খুন হল। এই রকম খুন হবে? পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা রক্ষার দায়িত্ব আপনার আছে। আপনার যদি একটুও লজ্জা সরম থাকতো তাহলে এই ভাবে চুপ করে বসে থাকতে পারতেন না। তারপরেও আপনি এখানে বসে আছেন! দাঁড়াচ্ছে কি? ভগবানপুরে পুলিশ লক আপে কি হল? আয়েসা বিবিকে বাড়ি থেকে টেনে নিয়ে এল। তাকে পুলিশ লক আপে রেখে দিল। সেখানে তার উপর নির্যাতন করা হল সারা রাত ধরে। পুলিশ তার গায়ে সিগারেটের ছ্যাঁকা দিয়েছে, নির্যাতন করেছে। এটা কোন দেশ? আজ এখানে ১৭ জনকে পুড়িয়েও এম এল এ হওয়া যায়— এই সব তো আছেই। আপনারা কোথা দাঁড় করিয়েছেন দেখুন। ১৫ দিন আগে সবং-এর আদিবাসী গ্রামে একজন আদিবাসী খুন হল। কেন খুন হল? আজ পর্যন্ত পুলিশ একজনকেও অ্যারেস্ট করেনি, গ্রেপ্তার করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা আগেকার কথা বলছি। আমাদের কংগ্রেসি নেতা পূর্ণচন্দ্র ঘোষ খুন হল। আজ পর্যন্ত একজনও অ্যারেস্ট হল না। আমাদের সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায় বিচারপতির সঙ্গে দেখা করে অ্যারেস্ট করার দাবি করেছিলেন। কিন্তু পাবলিক প্রসিকিউটর আসামীর হয়ে সাহায্য করার কথা বলতে গেলেন। এটা কেউ বলতে পারেন? আমরা কোথায় আছি, আইন শৃঙ্খলা কোথায় আছে সেটা একবার ভেবে দেখুন। কেন অ্যারেস্ট হয়নি, সেটা আপনি বলবেন। মুরারৈ গ্রামের একজন শিক্ষক ভদ্রলোক, তিনি কংগ্রেস কর্মী, তাকে পুলিশ মেরেছে আজ পর্যন্ত কিছুই হয়নি। কেন হয়নি, সেটা আপনি বলবেন। আমি একটা স্পেসিফিক ইনস্ট্যান্স দিচ্ছি। গতকাল ভাঙড়ে এক রাত্রে ৭টি বাড়িতে ডাকাতি হয়েছে। পুলিশের কাছে লোক গিয়ে খবর দিল, পুলিশ কিছু জানে না। দিস ইজ হিজ ইন্টেলিজেন্সি এবং আপনার পুলিশের ইন্টেলিজেন্সি ডিপার্টমেন্ট আজকে এই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে মাননীয় পুলিশ মন্ত্রী ওদের ক্যাডারদের জন্য পুলিশ বাহিনীকে কাজে লাগিয়েছেন। আপনি বলবেন যে, কেন এক রাত্রিরে ৭টি বাড়িতে ডাকাতি হয়। ক্যানিং-এ কি হয়েছিল? পুলিশের কাছে এই ডাকাতির ভাগ যায়। আজকে পুলিশ কি করে? পুলিশ কংগ্রেসিদের পেটায়। কানপুরে রেল লাইন অবরোধ করেছিল ৮/১০ দিন ধরে, সেখানে পুলিশ লাঠি চার্জ করে নি। সেখানে দিয়ে রাজধানী এক্সপ্রেস যায়, বড় বড় ট্রেন যায়। ৮/১০ দিন ট্রেন আটকে রেখে দিল। পুলিশ সেখান লাঠি চার্জ করল না। কিন্তু যেই আমাদের মাননীয় সদস্য অরুন গোস্বামি রেল অবরোধ করতে গেল, অমনি আধ ঘণ্টার মধ্যেই পুলিশ লাঠি চার্জ করল, মারধোর করল। সেখানেও শ্রমিক

আন্দোলন হল কলকারখানা খোলার জন্য, আর এখানেও কলকারখানা খোলার জন্য আন্দোলন হচ্ছিল। তার জন্য কংগ্রেসের সঙ্গে আপনাদের তফাৎ হচ্ছে এই যে, কংগ্রেস সেখানে আন্দোলন করেছে, পুলিশ লাঠি চার্জ করেনি, গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করেনি। দিনের পর দিন সেখানে আন্দোলন হয়েছে কলকারখানা খোলার দাবিতে, সেখানে সরকার সমর্থন করেছে। আর আপনারা এখানে শ্রমিক আন্দোলন ভাঙ্গাবার জন্য শ্রমিক অন্দোলনকে ধ্বংস করার জন্য অরুন গোস্বামির নেতৃত্বে যেই আন্দোলন আরম্ভ হল অমনি পুলিশ লাঠি চার্জ, মারধোর আরম্ভ করে দিল। একজন মহিলাকেও মারধোর করে গ্রেপ্তার করলো। কোথায় আছি আমরা? আপনি পুলিশকে কোথায় কাজে লাগান? আপনি পুলিশকে মালিকের স্বার্থে কাজে লাগান। শ্রমিকরা আন্দোলন করছে, সেখানে তাদের বিপক্ষে আপনি পুলিশকে কাজে লাগাচ্ছেন। সেখানে শ্রমিকদের আন্দোলন করার ক্ষমতা পর্যন্ত নেই। আর ওপর দিকে এখানে আপনি বলেন, পুলিশ প্রশাসন গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবে না। ওগুলি কি গণতান্ত্রিক আন্দোলন নয়? অদ্ভুত সব কথাবার্তা এখানে বলেন। তা ছাড়া যখনই আমরা এখানে কোনও ব্যাপার নিয়ে বলব ওমনি আপনি চলে যাবেন বিহারের কথায় বা অন্য জায়গার কথায়। আমি তাই বলব, এই করে আপনি দিনের পর দিন পশ্চিমবাংলার মানুষের যে ইতিহাস গত ১০/১২ বছর ধরে রাখছেন তাতে করে আমরা দেখছি, পশ্চিমবাংলার পুলিশ, প্রশাসন আজ পুতুলে পরিণত হয়েছে। পুলিশের কাজের মধ্যে নিরপেক্ষতা নেই। পুলিশ আর পুলিশ নেই। জাস্টিস (***) একটি মিটিং-এ বলেছিলেন, Police is a friend, Police can mantain law, Police can do well, but police is politically victimised then police is a criminal. তাই করেছেন আপনারা। জাস্টিস (***) বলেছেন, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে পুলিশকে ব্যবহার করলে পুলিশ ক্রিমিন্যাল হয়ে যায়।

**Mr. Speaker :** Mr. Bapuli, you canot use the name of a Judge of the High Court to influence your speech.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, there is no law. She had addressed a meeting. So, I can quote her. It is reported in the press.....

**Mr. Speaker :** I am sorry. Because some other member can use her name to criticize her. If you quote her name, another member can criticize her which is not proper. You cannot mention her name.

The name of Justice Padma Khastagir will be expunged.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি তো দিন রাত পুলিশ নিয়ে খুব ব্যস্ত থাকেন কিন্তু এখানে পুলিশের কি হাল হয়েছে? থানাতে যান, দেখবেন সব জায়গায় আপনাদের লোকাল কমিটি। আর এখানে যে [***......*] সব কটা পুলিশের কাছে গিয়ে বসে থাকেন।

[ * Expunged as ordered by the Chair]

(গোলমাল)

কি ঘটনা দাঁড়াচ্ছে আজকে থানাগুলিতে? একটা করে পুলিশের ছোট ছোট দল আছে সেখানে, সেটা সি পি এম পার্টি কন্ট্রোল করে। একটা ওসির ক্ষমতা নেই একটা সি পি এমের লোকের কোমরে দড়ি বেঁধে টেনে নিয়ে আসার। তার কারণ, থানাতে একটা করে কমিটি করে ওরা বসে আছে।

(গোলমাল)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার এম.এল.এ-দের পুলিশের চর বলা হচ্ছে এটা দুর্ভাগ্যজনক।

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কয়েকজন এম এল এ আছেন যারা কোর্টে গিয়ে বসে থাকেন দিনের পর দিন। নাম জানতে চাইলে নামও বলে দেব। তারা বাইরে বসে থাকেন যাতে সাক্ষীরা ঢুকতে না পারেন।

(গোলমাল)

**(ভয়েস ঃ নাম বলুন।)**

স্যার, আমি বুঝতে পারছি না ওরা এতো চিৎকার করছেন কেন? কমল গুহ মহাশয় নাকি মন্ত্রী। এদের সব একবার করে কান মুলে দিচ্ছে আর এরা চিৎকার করছেন শুধু গদিতে থাকার জন্য স্যার, পুলিশের স্পেশাল পোস্টিং হয় শুধু সি পি এমের কথায়। জ্যোতিবাবু তো মুখে পুলিশের অনেক উন্নতির কথা বলেন, আমি তাকে প্রশ্ন করি, এ এস আইদের পরীক্ষা হয়েছে, কেন আপনি তাদের প্রমোশনের ব্যবস্থা করেন নি? তা ছাড়া কেন্দ্রীয় সরকার তাদের আবাসনের জন্য যে টাকা দেন তা দিয়ে তাদের জন্য আবাসন তৈরি করতে পারেন নি কেন? আজকে একথা পরিষ্কার করে বলি যে আজকে পশ্চিমবাংলায় পুলিশ যদি নির্ভিক ভাবে কাজ করত তাহলে আইনের শাসন বজায় থাকতো। কিন্তু পুলিশ তা করছে না। কাজেই এখানে আইনও নেয়, আইন-শৃঙ্খলাও নেই। আজকে জ্যোতিবাবুর তোষামত এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দালাল তৈরি হয়েছে এই পুলিশ বাহিনী। কাজেই এই পুলিশ বাহিনী মানুষের কোনও উপকার করতে পারে না। এই কথা বলে আমাদের তরফ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে সেগুলি সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ঐ সেনটেন্সটা বাদ যাবে যেটাতে বলা হয়েছে 'এম এল এরা পুলিশের চর।'

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। এতক্ষণ ধরে বিরোধী দলের সদস্যদের বক্তৃতা আমি মন দিয়ে শুনছিলাম। তারা পুলিশ বাজেটের

উপরে বলতে গিয়ে যে সব কথা আলোচনা করলেন, আমি মাননীয় সদস্য সাত্তার সাহেবকে বলি যে আজকে পুলিশ সম্পর্কে আপনারা যে কথাগুলি বললেন, আমরা বামফ্রন্ট সরকারের সদস্য, যারা দীর্ঘদিন কংগ্রেস রাজত্বে গণতান্ত্রিক আন্দোলনের জন্য, সমাজতান্ত্রিক আন্দোলনের জন্য এবং শোষণের বিরুদ্ধে আন্দোলন করেছি, আমরা জানি পুলিশের চেহারা কি ছিল, পুলিশকে কিভাবে ব্যবহার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা জানি ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তি ভারতবর্ষে যখন শোষণ এবং শাসন করেছে তখন এই পুলিশ বাহিনীকে দিয়ে তারা তাদের স্বার্থ রক্ষার জন্য ব্যবহার করেছে। তার পরবর্তীকালে স্বাধীনতার পরে চুক্তিবদ্ধ যে স্বাধীনতা ভারতবর্ষ পেল তার উত্তরাধিকার হয়ে কংগ্রেস কেন্দ্রীয় সরকারে বসে একই পরিকাঠামোর মধ্যে দিয়ে এই পুলিশ বাহিনীকে ব্যবহার করেছে সাধারণ মানুষের বিরুদ্ধে এবং গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে। এটাও আমরা জানি যে পরিকাঠামোর মধ্যে আমরা পশ্চিমবাংলায় ক্ষমতায় আছি সেই পরিকাঠামোর মধ্যে আমরা জোর করে বলতে পারিনা যে

[4-50 — 5-00 P.M.]

এই পুলিশ বাহিনীর চরিত্র পাল্টে দিয়েছে বা পুলিশ বাহিনীকে আমরা সম্পূর্ণ ভাবে সাধারণ মানুষের বন্ধু রূপে তাদের চরিত্র পাল্টে দিতে পেরেছি। এটা আমরা কখনও বলিনা, কারণ আমরা জানি যে কোন পরিকাঠামোর মধ্যে আজকে আমরা পশ্চিমবাংলায় ক্ষমতা আছি। কাজেই সে কথা আপনাদের বুঝে নিতে হবে। সে কথা বুঝে আজকে আলোচনায় অংশ গ্রহণ করা উচিত ছিল। আমরা জানি, আজকে যখন আমরা পশ্চিমবাংলায় পুলিশ সম্পর্কে বলি আইন-শৃঙ্খলার কথা যখন আসে তখন সারা ভারতবর্ষের আইন-শৃঙ্খলার প্রশ্ন আমাদের চোখের সামনে পরিষ্কার হয়ে যায়। আমরা দেখতে পাচ্ছি, আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা অত্যন্ত সন্তোষ জনক। কারণ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের দিকে যখন আমার তাকাই তখন আমরা কি দেখি? বিহার, উত্তরপ্রদেশ, পাঞ্জাব, কাশ্মীর, এই সমস্ত রাজ্যের দিকে যখন আমরা তাকাই তখন আমরা কি দেখি? আজকে গোটা ভারতবর্ষে এই কংগ্রেস-এর কেন্দ্রীয় সরকার ব্রিটিশের দেওয়া সেই পরিকাঠামোর মধ্যে দিয়ে, সেই সংসদীয় ব্যবস্থার মধ্যে দিয়ে পুলিশ বাহিনী এবং ভারতবর্ষের শাসন ব্যবস্থাকে কায়েম রেখে পুঁজিবাদী স্বার্থে যারা আজকে রাজনৈতিক, অর্থনৈতিক এবং সামাজিক পরিবর্তনের কথা বলছেন, তারা আজকে ভারতবর্ষে এমন একটা অবস্থার সৃষ্টি করেছেন যাতে গোটা ভারতবর্ষে আজকে বিচ্ছিন্নবাদী আন্দোলন মাথা চাড়া দিয়ে উঠেছে। যে গোটা ভারতবর্ষে আজকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথা চাড়া দিচ্ছে কেন? এই কথাগুলো আসছে আইন শৃঙ্খলার জন্য। আজকে বম্বেতে রুশদির বই নিয়ে দাঙ্গা হয়ে গেল। আমরা তো জানি যে ইন্দিরা গান্ধী হত্যার পর দিল্লিতে কি ঘটনা ঘটলো। দিল্লিতে হাজার হাজার শিক সেখানে নিহত হয়েছে এবং কলকাতায় যখন এই ঘটনাকে কেন্দ্র করে একদল মানুষ সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করবার প্রচেষ্টা চালাচ্ছিল তখন—আমি গর্বের সঙ্গে বলতে পারি, পশ্চিমবাংলার মানুষ, অত্যন্ত রাজনৈতিক সচেতন মানুষ এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল বলে সেই ঘটনা ঘটতে পারেনি। বামফ্রন্টের সমস্ত মানুষ পথে নেবে সেই ষড়যন্ত্রের বিরুদ্ধে দাঁড়িয়ে তার মোকাবিলা করেছিল। যার ফলে সেই দাঙ্গা প্রতিহত হয়েছিল এবং আন্দোলন হয়েছিল যাতে পশ্চিমবাংলায় দাঙ্গা না হয়। এখানেই ওদের সঙ্গে আমাদের পার্থক্য। আজকে বারো

বছর পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছে, গোটা ভারতবর্ষে প্রাক স্বাধীনতার যুগ থেকে পুলিশ বিভাগ যে পরিকাঠামোর মধ্যে আছে, যে পরিকাঠামোর মধ্যে দিয়ে পুলিশ তার দায়িত্ব পালন করেছে, আমরা কিন্তু পশ্চিমবাংলায় সম্পূর্ণ সফল না হলেও গর্ব করে বলতে পারি, সেই পুলিশকে আমরা সংযমের মধ্যে টেনে আনতে পেরেছি। তাই সেদিন সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করার জন্য মুর্শিদাবাদে এবং শিখদের উপর অত্যাচার করার জন্য যে চেষ্টা হয়েছিল তা প্রতিহত করেছিল পুলিশ বাহিনী, আমাদের সঙ্গে থেকে। তাদের সেই চরিত্রকে পরিবর্তন করার চেষ্টা করছি আমরা। আমরা যারা বাম রাজনীতিতে বিশ্বাসী, সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থায় বিশ্বাসী, তারা, আমরা জানি পুলিশ বাহিনী বন্ধু হবে, সাধারণ মানুষের বন্ধু, সাধারণ মানুষের পাশে দাঁড়িয়ে তাদের স্বার্থ রক্ষা করার জন্য লড়াই করবে। পুলিশ কখনও সাধারণ মানুষকে খুন করে ধনিক, পুঁজিবাদী স্বার্থকে রক্ষা করবে না। তাদের সেই মানসিকতা পরিবর্তন করতে হবে। কিন্তু চারিদিকের পরিকাঠামো অনুসারে ভারতবর্ষে যখন আগুন জ্বলেছে, যে কোনও সময়ে ভূমিকম্প হতে পারে, বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, সেই আন্দোলনে ভারতবর্ষকে টেনে নামানো হয়েছে, সেখানে এই অঙ্গ রাজ্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, এর চেয়ে বড় কি করতে পারে। আপনারা মেয়েদের সম্পর্কে বলছেন? আমার আশ্চর্য লাগলো, এত বড় বাজেট সেশনের মধ্যে নারীদের উপর কত অত্যাচার হয়েছে—মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই, তার বাজেট ভাষণে সমস্ত ঘটনাগুলো তিনি লিপিবদ্ধ করেছেন। কোথায় কি ঘটেছে না ঘটেছে স্বীকার করে নিয়েছেন তিনি নারীদের নির্যাতনের কথা। আমরা তো ভুলে যাইনি, বিহারের সেই গয়া জেলায় কি ঘটনা ঘটেছিল, সেই আদিবাসী মেয়েদের উপর গণ ধর্ষণ হয়েছিল, আব সেদিন ত্রিপুরাতে অদিবাসী মহিলাদের উপর কি ঘটনা ঘটেছিল? আমাদের পশ্চিমবাংলায় সেই ঘটনা ঘটে না। হরিজন, আদিবাসী মহিলাদের উপর অত্যাচার হয় না। আজকে নিরাপত্তার প্রশ্ন তুলেছেন। গোটা ভারতবর্ষের দিয়ে তো তা বিচার করতে হবে। বিরোধী সদস্যরা বুঝতে পারছেন না যে গোটা ভারতবর্ষের প্রেক্ষাপটে পশ্চিমবাংলাকে বিচার করতে হবে তুলনা মূলকভাবে। তা করতে গিয়ে, আজকে সংবাদপত্রে দেখেছি বিভিন্ন যে সমস্ত ঘটনা ঘটেছে, তার একটা হিসাব দিয়েছে। একটা হিসাব দিয়েছে—আমরা সেই হিসাবের মধ্যে কি দেখতে পাই, দেখতে পাচ্ছি, সেখানে লোকসভায় রাষ্ট্রমন্ত্রী পি চিদাম্বরম বলছেন, গত বছর মহারাষ্ট্রকে বলছেন অপরাধের প্রথম স্থানে আছে। তিনি বলেছেন ঐ রাজ্যে ১ লক্ষ ৭১ হাজার ৭৫টি অপরাধ সংগঠিত হয়েছে। সেটি একটি কংগ্রেস শাসিত রাজ্য। কংগ্রেসি রাজ্য উত্তরপ্রদেশে গত বছর ১ লক্ষ ৬৫ হাজার ৪৯৩টি অপরাধ সংগঠিত হয়েছে। বিহারে ১ লক্ষ ২২ হাজার ৩৯টি অপরাধ সংগঠিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তুলনামূলকভাবে এটা বলতে হয় যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট বিবৃতির মধ্যে উল্লেখ করেছেন যে, এখানে অপরাধমূলক ঘটনা কত ঘটেছে। তিনি হিসাব দিয়ে স্বীকার করেছেন যে, হ্যাঁ, এখানেও অপরাধ কিছু বেড়েছে। কিন্তু আমি বলি যে, আমরা কোন পরিকাঠামোর মধ্যে আছি, সেই পরিকাঠামোয় ভুলে গেলে চলবে না। আজকে বিহারে এবং অন্যান্য প্রদেশে আদিবাসী মেয়েদের ওপর যে অত্যাচার তার বিরুদ্ধে প্রতিবাদ করারও সেখানে গণতান্ত্রিক অধিকার মানুষের নেই। অথচ পশ্চিমবাংলায় যখন পণ নিয়ে বধূ হত্যা হয় তখন পশ্চিমবাংলার বিভিন্ন মহিলা সংগঠন মিলিতভাবে তার প্রতিবাদ করে, আন্দোলন করে। আমরা প্রতিবাদ এবং আন্দোলনের মধ্যে দিয়ে মানুষকে রাজনৈতিক সচেতন করে তুলেছি। এই সামাজিক

ব্যাধির হাত থেকে মানুষকে যাতে রক্ষা করা যায় তার জন্য আমাদের মুখ্যমন্ত্রী সব সময় আমাদের সহায়তা করছেন। আমরা বিভিন্ন মহিলা সংগঠনের প্রতিনিধিরা এই অপরাধের হাত থেকে সমাজকে রক্ষা করার জন্য, নারী নির্যাতনের ঘটনাকে প্রতিহত করার জন্য তাদের মর্যাদায় প্রতিষ্ঠিত করার জন্য যখন মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম তখন তিনি আমাদের শুধু আশ্বাসই দেন নি, তিনি কতগুলি ব্যবস্থাও গ্রহণ করেছিলেন। তিনি প্রতিটি জেলায় একটা করে কমিটি গঠন করে দিয়েছেন। ডি এমরা সেই কমিটির সভাপতি হয়েছেন এবং বিভিন্ন মহিলা সংগঠনের প্রতিনিধিরা সেই কমিটির মধ্যে আছেন। যখনই সেই কমিটির কাছে বা আমাদের কাছে সংবাদ আসছে পণ নিয়ে কোনও বধূর ওপর অত্যাচার করা হচ্ছে বা কোনও বধূকে হত্যা করা হয়েছে, তখনই আমরা ছুটে যাচ্ছি। আমাদের নিয়মিত মিটিং হয় এবং বিভিন্ন ঘটনার প্রতিকারের জন্য ডি এম ব্যবস্থা গ্রহণ করেন। এটা কোনও পক্ষপাতমূলক ব্যবস্থা নয়। সামগ্রিকভাবে এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আপনারা কেউ

[5-00 — 5-10 P.M.]

পাশাপাশি অন্য কোনও রাজ্যে এই জিনিস দেখাতে পারবেন? কোথায় এই জিনিস হয়েছে? বিহারে যখন গণ-ধর্ষণ হল, হরিজনদের হত্যা করা হল, বোম্বাইতে দাঙ্গা হল, ত্রিপুরায় মেয়েদের ওপর অত্যাচার করা হল তখন সেখানে কি কোনও কমিটি গঠন করা হয়েছে? অথচ আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী কমিটি গঠন করে এই সমস্ত সামাজিক ব্যাধিগুলি দূর করার চেষ্টা করছেন। এই সমস্ত হিসাব বিরোধী পক্ষের বন্ধুরা আজকে দিতে পারলেন না। অবশ্য আমরা জানি ওদের এই হিসাব দেবার হিম্মত নেই। কিন্তু আমাদের সেই ক্ষমতা আছে। নারী নির্যাতনের বিরুদ্ধে যদি কোনও জায়গায়, কোনও রাজ্যে সব চেয়ে বেশি আন্দোলন হয়ে থাকে তাহলে তা এই পশ্চিমবাংলায় হয়েছে। পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মেয়েরাই সব চেয়ে বেশি আন্দোলনে অংশ গ্রহণ করেছেন, গোটা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশি তারা নজির সৃষ্টি করেছেন। অপর দিকে আমরা দেখছি কেন্দ্রীয় সরকার দেশের বিভিন্ন জায়গায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সৃষ্টি করছেন। এখানে দার্জিলিং-এর কথা বলা হচ্ছে। আমি দার্জিলিং-এর ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। দার্জিলিং-এর ঘটনাকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখতে হবে। ভারতবর্ষে যখন স্বাধীনতা আন্দোলন হচ্ছিল সে সময়ে কংগ্রেস চুক্তিবদ্ধ হয়ে দেশটাকে দ্বিখন্ডিত করেছিল এবং সেইভাবে দেশ স্বাধীন হয়েছিল। তাই আমরা বলেছিলাম একবার বাংলা দ্বিখন্ডিত হয়েছে, আবার আমরা বাংলাকে দ্বিখন্ডিত হতে দেব না। এবারেও বাংলা, তথা পশ্চিমবাংলাকে দ্বিখন্ডিত করার ষড়যন্ত্র করেছিল কংগ্রেস। ঘিসিং-এর নেতৃত্বে যে আন্দোলন সৃষ্টি হয়েছিল দার্জিলিং-এ সে সম্পর্কে আমরা সকলকে সতর্ক করে দিয়েছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, "এর পিছনে চক্রান্ত আছে, যাতে পশ্চিমবাংলা দ্বিখন্ডিত হয় তারই চক্রান্ত।" পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় ছিল বলেই পশ্চিমবঙ্গকে আবার দ্বিখন্ডিত করা সম্ভব হয় নি। দার্জিলিং-এ সুস্থ পরিবেশের মধ্যে দিয়ে গোর্খা পার্বত্য পরিষদ গঠিত হয়েছে। এটা আমরা গর্বের সঙ্গে আজকে বলতে পারি এবং এর জন্য আমরা বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই। আমি এ কথা জোরের সঙ্গে বলতে পারি যে, কংগ্রেস আজকে পশ্চিমবাংলায় ক্ষমতায় থাকলে

পশ্চিমবাংলা আবার দ্বিখন্ডিত হত। স্বাধীনতা আন্দোলনের সময় যারা পিছন দিক থেকে ষড়যন্ত্র করে বাংলাকে দ্বিখন্ডিত করেছিলেন, তারা যদি আজকে পশ্চিমবাংলায় ক্ষমতায় থাকতেন তাহলে দার্জিলিং-কে পশ্চিমবাংলা থেকে বিচ্ছিন্ন করে দিতেন। পশ্চিমবাংলার ক্ষমতায় যদি কংগ্রেস থাকতো তাহলে দার্জিলিং পশ্চিমবাংলা থেকে বিচ্ছিন্ন হয়ে যেত। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে বলে এটা সম্ভব হয়নি। আমি আবার একটি কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে বলব, আপনি সবই জানেন, বিজ্ঞ মানুষ, গোটা ভারতবর্ষের অবস্থা আপনি দেখছেন। আমি উত্তর বাংলার মানুষ, আমি আপনার কাছে আবেদন রাখতে চাই, গোর্খা আন্দোলন শান্ত হলেও আজকে আর একটি আন্দোলন মাথা চাড়া দেওয়ার চেষ্টা চলছে সেটা হচ্ছে বড় আন্দোলন। কংগ্রেস পিছন থেকে এই আন্দোলনের উস্কানি দিচ্ছে। আমি মনে করি বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের অবসান ঘটবে। কিন্তু আমি ভয় পাচ্ছি, জলপাইগুড়ি জেলায় ৪৮ হাজার থেকে ৫০ হাজার মানুষ এই বড় যাকে মেজ বলা হয় তার সঙ্গে জড়িত এবং কুচবিহারের কিছু মানুষ আছে। তাই আপনাকে সর্তক করে দিচ্ছি। আজকে এই আন্দোলন সৃষ্টি করে গোটা উত্তরবাংলায় অশান্তি সৃষ্টি করছে, আইন-শৃঙ্খলা বিঘ্নিত করবার চেষ্টা করছে। আপনি এই মুহূর্তে তাদের সম্পর্কে সতর্ক হোন এবং উত্তরখন্ড আন্দোলনে যারা উস্কানি দিচ্ছে তাদের সম্পর্কে সতর্ক হোন। একথা বুঝি আজকে পুলিশ বাহিনী সমস্ত মানুষকে বন্ধু হিসাবে গড়ে তুলতে পারেনি, তাদের মানসিকতা পরিবর্তন করতে পারেনি, তাই দেখি অনেকক্ষেত্রে তারা বেশি বেশি ঘটনা সৃষ্টি করে ফেলে। তবে আমি বলব দার্জিলিং-এ পুলিশ যে সংযম দেখিয়েছে, সেখানে আন্দোলনের নামে জি এন এল এফের যে অত্যাচার হয়েছে সেই অত্যাচারের মুখোমুখি হয়ে পুলিশ যেভাবে সংযমের মধ্য দিয়ে মোকাবিলা করেছে তা ঐ পাঞ্জাবে সম্ভব হচ্ছে না। এটা কেবলমাত্র পশ্চিমবাংলা বলেই পেরেছে। তাই বলছি, আগামীদিনে বড় আন্দোলনের মধ্য দিয়ে পশ্চিমবাংলার বর্ডার অঞ্চলে ধাক্কা দেবার যে ষড়যন্ত্র জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় প্রচেষ্টা হচ্ছে আপনি এখনই সেইসব জায়গায় গোয়েন্দা পাঠিয়ে সংবাদ সংগ্রহ করুন এবং রাজনৈতিকভাবে যাতে প্রতিহত করা যায়, মোকাবিলা করা যায় তার ব্যবস্থা আপনি গ্রহণ করুন। আমি আর একটি কথা বলতে চাই, আমাদের দেশে আমরা যে গণতান্ত্রিক আন্দোলন করি সেই গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ গিয়ে কখনও গুলি চালায়নি। কিন্তু আপনি জানেন, ১৯৫৯ সালে সাধারণ মানুষ যখন খাদ্যের দাবিতে কলকাতায় বিরাট মিছিল করে এসেছিল সেদিন কংগ্রেস সরকার ঐ গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চালিয়ে ৮০ জনের তাজা প্রাণ হত্যা করেছিল। কিন্তু আমরা সেই জিনিস করি না, আমরা পুলিশকে বন্ধু হিসাবে পরিণত করার চেষ্টা করছি, তাদের মানসিকতা পরিবর্তন করার চেষ্টা করছি, তবে আমি বলব এই পরিকাঠামোর মধ্যে এটা একটা অসম্ভব পদক্ষেপ, অসম্ভব ব্যাপার, তবুও আমরা সম্ভব করে তোলবার চেষ্টা করছি। আমরা জানি, কুচবিহারে ১৯৫১ সালে যে খাদ্য আন্দোলন হয়েছিল সেই আন্দোলনের উপর কংগ্রেস সরকার গুলি চালিয়েছিল এবং ৫ জনকে হত্যা করেছিল। আমরা গণতান্ত্রিক আন্দোলনে মানুষের বিরুদ্ধে গুলি চালাইনা, পুলিশকে প্রোভোক করি না। তাই বলছি, এই বড় আন্দোলন যাতে বিস্তার লাভ না করতে পারে তারজন্য সর্তক হোন এবং পশ্চিমবাংলায় যাতে শান্তি-শৃঙ্খলা বজায় থাকে সেটা আপনি দেখুন। এই কথা বলে বাজেটকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তথা পুলিশ মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এখানে অনেক মাননীয় শাসক দলের সদস্য পুলিশকে এবং পশ্চিমবাংলায় পুলিশ যেভাবে কাজ করছে তাকে সমর্থন করে এবং রাজ্যের আইন শৃঙ্খলা অত্যন্ত ভালো এই কথা বলতে চেয়ে যে বক্তব্য। রেখেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে আমরা কংগ্রেস বিধায়করা যখন বলি যে পুলিশ পশ্চিমবাংলায় কোনও কাজ করছে না। কোনও বিরোধীদলের নেতার এবং সাধারণ মানুষের উপর অত্যাচার হচ্ছে পুলিশ সেখানে কোনও রকম প্রোটেকশন দিতে পারছে না। এই কথা বললে শাসক দলের সদস্যরা কংগ্রেসের অপপ্রচার এবং প্ররোচনা দিচ্ছে বলে নানা রকম কথা বার্তা বলেন। আজকে এই যে বিরাট অঙ্কের ২৪০ কোটি ২৪ লক্ষ ৪৮ হাজার টাকা তাদের জন্য বরাদ্দ করেছেন, আমরা মনে করি যে পুলিশ খাতের ব্যয় বরাদ্দে এত টাকা দেওয়ার কোনও প্রয়োজন নেই। কারণ পুলিশের কাজ যখন দলের কমরেডদের করতে হয় পুলিশের কাজ যখন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্ষুদে কমরেড, লেফটিস্ট কমিউনিস্ট পার্টির নেতাদের গ্রামে গঞ্জে দায়িত্ব নিতে হয়, জেলার দায়িত্ব নিতে হয় তখন পুলিশ খাতে এই বরাদ্দ করার কোনও দরকার নেই। আমাদের নেতা মাননীয় সাত্তার সাহেব অনেক ঘটনার কথা উল্লেখ করেছেন, মাননীয় সত্য বাপুলি মহাশয় বলেছেন যে, পশ্চিমবঙ্গে পুলিশ সাধারণ মানুষের জন্য কোনও কাজ করছে না, আইন শৃঙ্খলার অবস্থা অত্যন্ত খারাপ, থানায় গেলে ডায়েরি নেয় না, অত্যাচারিত মানুষ থানায় গেলে কারও সাহায্য পায় না। এই কথা কংগ্রেস সদস্যরা বললে ওরা চিৎকার করে উড়িয়ে দেন। খুবই দুঃখের বিষয় যে ওরা কংগ্রেস সদস্যদের কথা বিশ্বাস করেন না। আজকে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার অবস্থা এত খারাপ এই জন্য যে ওরা বিরোধীদের কোনও কথা শোনেন না। তখন ওরা ওখানে চিৎকার করে পুলিশকে এবং পুলিশের জন্য ব্যয় বরাদ্দকে সমর্থন করে পুলিশকে সার্টিফিকেট দিয়েছেন। কিন্তু তাদেরই দলের একজন প্রাক্তন মন্ত্রী শ্রী প্রভাষ রায় একটা ঘটনার ব্যাপারে পশ্চিমবঙ্গের একজন দায়িত্বশীল মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তীকে চিঠি, ক্রীড়া বিভাগ মন্ত্রী, পশ্চিমবঙ্গে সরকার, রাইটার্স বিল্ডিংস কলিকাতা—১। প্রিয় সুভাষ, তোমার কাছে রাজারহাট থানার অধীন চাঁদপুর গ্রামের এর বাবা মৃত কালিদাস ব্যানার্জি মহাশয় আমার আজীবন বন্ধু ছিলেন। তিনি জীবিত থাকাকালীন আমি এদের বাড়িতে থাকা খাওয়াও করেছি। সেই দুর্দিনের সময় এর বাবা আমাদের আশ্রয় দিয়েছিলেন। সেজন্য তোমার কাছে আমার একান্ত অনুরোধ যে যাতে এরা এদের বাড়িতে নিরাপদে বাস করতে পারে, তার ব্যবস্থা করে দিতে তোমাকে একান্ত অনুরোধ করছি। আমি বিশ্বাস করি, যেহেতু তুমি মন্ত্রী আছ সেই হেতু তুমি চেষ্টা করলে এরা যাতে নিজেদের বাড়িতে, গ্রাম চাঁদপুর, থানা রাজারহাট জেলা উত্তর ২৪-পরগনা, নিরাপদে স্ত্রী, পুত্র নিয়ে বাস করতে পারে তার ব্যবস্থা করে দিতে তোমাকে বিশেষভাবে অনুরোধ করছি। এরা স্ত্রী, পুত্র নিয়ে অসহায় অবস্থায় পথে পথে দিন কাটাচ্ছে। তা এদের বিষয়ে সহানুভূতির সাথে বিবেচনা করতে তোমার কাছে একান্ত ভাবে অনুরোধ করছি। আজকে শুধু প্রভাষ রায় সুভাষ চক্রবর্তীকে চিঠি দিচ্ছেন না, আমি পুলিশ খাতে ব্যয় বরাদ্দের এই জন্য বিরোধিতা করছি যে আজকে পুলিশের কাজ পার্টি কমরেডদের করতে হয়, মন্ত্রীকে করতে হয়। হাওড়ার কমিউনিস্ট পার্টির নেতা শ্রী

নরেশ দাসগুপ্ত—শ্রী শৈলেন দাসগুপ্তর কাছে লিখেছেন—উত্তর ২৪-পরগনার এই ভদ্রলোক তার উপর স্থানীয় কিছু ব্যক্তির বিরুদ্ধে একটা নালিশ নিয়ে আমার কাছে এসেছিলেন। তার উপর নানাভাবে নাকি তারা হামলা ও হয়রানি করছে। স্থানীয় পার্টিকে জানিয়েও কিছু হচ্ছে না। আপনার কাছে পাঠালাম, যা ব্যবস্থা হয় করবেন। শুধু নরেশ দাসগুপ্তের চিঠি নয়, অনেক চিঠি আছে। মাননীয় সদস্য রবীন মন্ডলের চিঠিও আছে, তিনিও পুলিশকে কন্ট্রোল করতে পারেন নি তার এলাকায়। তিনি রাজ্য কমিটির সদস্যকে হস্তক্ষেপ করতে বল্লেন। পুলিশের কাজ পার্টির নেতা এবং কমরেডদের করতে হয়। ২৪০ কোটি ২৪ লক্ষ ৪৮ হাজার টাকা এই বিরাট অঙ্কের টাকা পুলিশের জন্য দেওয়ার অধিকার আপনাদের নেই। যখন লোকাল কমিটির সেক্রেটারিদের, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি সবং বামফ্রন্টের নেতাদের পুলিশের কাজ করতে হয় তখন পুলিশ খাতে ব্যয় বরাদ্দ পাশ করবার দরকার নেই। আজকে আমাদের নেতা সত্যবাপুলি মহাশয় মাথাভারী প্রশাসনের কথা বলে গেলেন। আজকে ডাইরেক্টর-জেনারেল অফ পুলিশ পদে বিকাশকলি বসুকে যে শুধু ডি জি করা হয়েছে তাই নিয়ে

[5-10 — 5-20 P.M.]

যাওয়া হয়েছে। বিকাশকলি বসুকে ডি জি করতে গিয়ে সিনিয়র হওয়া সত্ত্বেও ডি এন পান্ডে এবং আর কে ত্রিবেদীকে দুটি ডি জি-র পোস্ট ক্রিয়েট করে যথাক্রমে ডি জি (প্রসিকিউশন) এবং ডি জি (আই বি) করা হল। আর এন পান্ডেকে ডি জি (প্রসিকিউশন) করা হল, কিন্তু তার কোনও কাজ নেই। তার দপ্তরের কি কাজ সেটা আজ পর্যন্ত সরকার তাকে বুঝিয়ে দিতে পারেন নি। আজকে দুই চারজনের বেশি লোককে ডি জি করা হয়েছে। কিন্তু কংগ্রেস শাসনকালে একজন আই জি এবং কয়েকজন ডি আই জি ছিলেন। আজকে একজন ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ, দুইজন ডি আই জি এবং ১০ জনের বেশি আই ডি করা হয়েছে। তা সত্ত্বেও জেলার পুলিশরা কাজ করতে পারছেন না। আজকে পুলিশকে দিয়ে ট্রাফিক নিয়ন্ত্রণ নয়, বিভিন্ন জায়গায় আই পি এস অফিসারদের বাড়ি পাহারা দেওয়া থেকে আরম্ভ করে ট্রাফিক নিয়ন্ত্রণ পর্যন্ত সমস্ত কাজ হোমগার্ডদের দিয়ে করানো হচ্ছে। একদিকে হোমগার্ডদের জন্য খরচের ৭০ ভাগ দিচ্ছেন কেন্দ্রীয় সরকার, অপর দিকে ডি জি, আই ডি ইত্যাদি উপরতলার পোস্ট বাড়ানো হচ্ছে, কিন্তু নিচের তলার পোস্ট বাড়ানো হচ্ছে না, কনস্টেবলদের পরীক্ষা নিয়ে প্রমোশনের ব্যবস্থা করা হচ্ছে না। সাত্তার সাহেব বলে গেলেন যে, মুর্শিদাবাদ জেলার এক এক করে ৭৮টি খুনের কেস তিনি দিয়েছেন। মুর্শিদাবাদ জেলার রানিনগর থানার বেকিবাগান এলাকায় দুইজনকে খুন করা হয়েছে কিছুদিন আগে। আমাদের নেতা বলে গেলেন যে, আব্দুল খালেক মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা পুলিশ ক্যাম্পের সামনে খুন করলো। তার দুই ঘণ্টা পরে আনারুল হককে খুন করা হল। বাবাকে তিনি খবর দিতে যাচ্ছিলেন, পথে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্যরা তাকে খুন করলো। শুধু তাই নয়, আনারুল হক খুন হল সাড়ে চারটার সময়, কিন্তু রাত সাড়ে সাতটা পর্যন্ত তার লাশ সেখানেই পড়ে থাকলো। পুলিশকে সঙ্গে নিয়ে তাদের বাড়িঘর লুঠ করা হল। কয়েকদিন আগে রানিনগর থানারই খুরদাপাড়া গ্রামে খুরসেদ শেখকে টেনে নিয়ে গুলি করে খুন করেছে পুলিশ। ঐ থানারই মেহেরবান সেখকে একইভাবে খুন করা হয়েছে। জেলা প্রশাসনের কাজে

তার প্রতিবাদ করতে গেলে বলা হল মেহেরবান সেখ সমাজবিরোধী ছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করতে চাই, তিনি কি সমাজবিরোধী কিম্বা ডাকাত হলে তাকে হত্যা করতে পুলিশকে নির্দেশ দিয়েছেন?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী আমাদের কাছে যে পুলিশ বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধী দলের বন্ধুরা এই পুলিশ বাজেটকে কেন্দ্র করে বিভিন্ন কায়দায় সমালোচনা করেছেন। আমি প্রথমে বলতে চাই পুলিশ প্রশাসন এবং পুলিশি ব্যবস্থা যে আইনে গৃহীত হয় সেটা সর্বভারতীয় স্তরে একই আইনে প্রচলিত আছে। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন আমাদের দেশে পুলিশ প্রশাসনের ক্ষেত্রে দুটি আইন আছে, একটা হচ্ছে ইন্ডিয়ান পেনাল কোড এবং আর একটি হচ্ছে সি আর পি সি ক্রিমিনাল প্রোসিডিয়োর কোড। এর বাইরে যে সমস্ত আইনগুলি আছে সেই আইনগুলি প্রয়োগ করতে হয় এই দুটি আইনের মাধ্যমে। আমাদের বিরোধীদলের বন্ধুরা এই তথ্য দিয়ে তারা প্রমান করতে পারলেন না যে অতীতে যখন কংগ্রেস সরকার ছিল তাদের আমলে সামগ্রিক যে অপরাধ সংখ্যা আর আজকে বামফ্রন্ট সরকারের আমলে অপরাধের সংখ্যা বেশি। আমদের রাজ্যের লাগোয়া রাজ্য বিহার, উড়িষ্যায় সেখানে কি অবস্থা? বিরোধী দলের নেতা সাত্তার সাহেব কিছু তথ্য এখানে রাখার চেষ্টা করেছেন এবং পুলিশি অত্যাচারের কথা বলেছেন। আমি বলি তাদের দল দ্বারা পরিচালিত রাজ্য উত্তরপ্রদেশ, সেই রাজ্যের এলাহাবাদ হাইকোর্টের এক সময় বিচারপতি ছিলেন জাস্টিস [**] তিনি বলেছিলেন পুলিশ প্রশাসনকে লক্ষ্য করে যে, পুলিশ এমন একটা সংগঠন তিনি এই আইন ব্যবস্থায় বলেছেন এই কথা বলতে পারি যে ইট ইজ এ লাইসেন্স হোল্ডার গ্যাংস্টার। আজকে সেখানে কংগ্রেস দলের লোকেরা এই কথা বলছেন।

**মিঃ স্পিকারঃ** আপনি যে জাস্টিস সাপরু-র কথা বললেন সেটা হবে জাস্টিজ আনন্দ নারায়ণ মোল্লা। যাই হোক এখানে এই নাম করা যাবে না। এটা সুপ্রীম কোর্ট বাদ দিয়ে দিয়েছে, এই নাম নেওয়া যাবে না।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী মতীশ রায়ঃ** Sir I regret আমি সেই কারণে আপনাদের কাছে রাখতে চাই সিদ্ধার্থ রায়ের আমলে আমরা যেটা রাজনীতির ভাষায় বলি সেটা আমাদের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে সামগ্রিকভাবে সংবাদপত্রে কিম্বা বিরোধী দলের বন্ধুরা সেই কথা বলার সাহস যোগাড় করতে পারেন নি। সিদ্ধার্থ রায়ের আমলে আমরা দেখেছি প্রশাসনিক স্তরে তিনি বলেছেন নকশাল পন্থীদের দমন করার জন্য রাজনীতিগতভাবে তাদের বিরুদ্ধে, তাদের দমন করার জন্য পুলিশ ব্যবস্থার মধ্যে থার্ড ডিগ্রি মেথড প্রয়োগ করা হোক। এই বামফ্রন্ট সরকার আসার পর আমাদের মুখ্যমন্ত্রী এই নকশাল পন্থীদের গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে আমাদের সঙ্গে মতপার্থক্য থাকতে পারে তাহলেও তাদের ছেড়ে দিয়েছেন। পরবর্তীকালে যাদের গ্রেপ্তার করা হয়েছিল তার মধ্যে অধিকাংশ ক্ষেত্রে মুক্তি হয়েছে। কারণ আমরা গণতন্ত্রের স্বীকৃতি দিই, রাজনৈতিক

* Note : Expunged as ordered by the chair.

কেউ ভিন্ন মত থাকলেও আমরা তাদের মুক্তি দিয়েছি। আর কংগ্রেসি বন্ধুরা যখন এখানে ক্ষমতায় ছিল তখন কলিকাতায় এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে কত মানুষ কিভাবে নৃশংস ভাবে খুন হয়েছে, বারাসত বেলেঘাটা এবং দক্ষিণেশ্বরে কিভাবে মানুষ খুন হয়েছে সেটা আমরা লক্ষ্য করেছি। সেইজন্য তাদের মুখে আজকে পুলিশের সম্বন্ধে এই ধরনের সমালোচনা শোভা পায় না। আমি আরও বলতে চাই যে কংগ্রেসি রাজত্বে বলা হয়েছে গণতান্ত্রিক আন্দোলনের কথা, বিরোধী দলের নেতা সাত্তার সাহেব গণতন্ত্রের কথা বললেন, আমি নিজের চোখে একটি ঘটনা দেখেছি ১৯৬৪ সালে কোল কন্ট্রোল অ্যাক্ট ছিল, মোরারজী দেশাই তখন কলিকাতা এসেছিলেন, তার বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করার অজুহাতে আমাকে, আমার দলের সম্পাদক কমরেড মাখন পালকে, আমাদের রাজ্য বিধানসভার আমাদের দলের দলনেতা হয়েছে কমরেড ননী ভট্টাচার্যকে এবং আমাদের দলের অন্যতম নেতা কমরেড নিখিল দাসকে খড়দা লক আপে শুধু গ্রেপ্তার করলেন না অমানুষিকভাবে আমাদের পেটানো হয়েছিল। যে লক আপে ৮ জনের বেশি জায়গা হয় না সেখানে ৩২ জনকে ঢুকিয়ে দেওয়া হয়েছিল। সেই কংগ্রেস আজকে পুলিশ অত্যাচারের কথা বলছে এ যেন ভুতের মুখে রাম নাম। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে যেটা বলতে চাই সেটা হচ্ছে পুলিশ প্রশাসনে কিছু কিছু দুর্বলতা আছে। আমি মুখ্যমন্ত্রীকে আবার সেই ঘটনার কথা উল্লেখ করে দিচ্ছি। আমদের এই রাজ্য বিধানসভার আশ্বাসন কমিটির পক্ষ থেকে রাজ্য সরকারের কাছে একটা সুপারিশ ছিল। পুলিশ প্রশাসন এবং রাজ্য প্রশাসনের মধ্যে দক্ষতা বাড়াতে গেলে আমাদের রাজ্য স্তরে-মুখ্যমন্ত্রীর অধীনে ডিপার্টমেন্ট অফ ইমপ্লিমেন্টশন অ্যান্ড কো-অর্ডিনেশন একটা দপ্তর স্থাপন করা উচিত। কেন এই কথা তার কারণ হচ্ছে যারা অপরাধী তাদেরকে যেন দন্ড দেওয়ার ক্ষেত্রে পুলিশ প্রশাসন সুনিশ্চিত হতে পারে। তাদের ২টি কাজ একটি খুনের মামলা এবং ডাকাতির মামলার ফরেনসিক রিপোর্ট থাকা দরকার, তদন্তকারী অফিসার যারা, তারা যদি সাক্ষী সাবুদ জোগাড় করতে পারেন ৯০ দিনের ভেতরে তাহলে আমাদের আইনে বিধান আছে সেখানে যদি আসামির বিরুদ্ধে চার্জসিট তৈরি না করা যায় তাহলে আসামিকে আদালতে জামিন দিয়ে দিতে হবে। এই ব্যাপারে বিচার দপ্তরের সহযোগিতা দরকার। আমার অভিজ্ঞতা দেখেছি স্বাস্থ্য দপ্তরের যারা দায়িত্বে আছেন এবং এমন কি বিচার দপ্তরের যে সমস্ত পিপি এবং ইনভেস্টিগেশন অফিসার তাদের কোনও সহযোগিতা থাকে না, ফলে ওই আসামি আইনের সুযোগ নিয়ে বেরিয়ে যাবার চেষ্টা করে। আমি এই জায়গায় একটি কথা বলব সেটা হচ্ছে পুলিশের দৃষ্টিভঙ্গির বিভাজনের প্রয়োজন আছে। যারা আমাদের সমাজের সমাজবিরোধী, কুখ্যাত লোক, সাধারণ মানুষের শত্রু তাদের সম্বন্ধে পুলিশ একটা দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করবে। কিন্তু রাজনৈতিক আন্দোলনের সঙ্গে যারা জড়িত তাদের ক্ষেত্রে আমাদের প্রচলিত আইনে যে অপরাধ করে তাহলে তারক্ষেত্রে দৃষ্টিভঙ্গি অন্য ধরনের হবে। আমি এই কারণে বলছি আমার দলের একমাত্র সুন্দরবন এলাকায় আমার দলের কর্মী, নেতা জনপ্রতিনিধি এই স্তরের সামগ্রিক মানুষের বিরুদ্ধে সুন্দরবন এলাকায় ২ হাজার পুলিশি মামলা ঝুলছে। কজন মানুষের বিরুদ্ধে ৮/১০টি মামলা গত ১০ বছর ধরে ঝুলছে, বিগত বাজেটে আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলাম সেই মামলাগুলির বিচার ব্যবস্থা ত্বরান্বিত করার জন্য চেষ্টা কার হোক। আমরা প্রত্যাহারের কথা বলছি না, যে সমস্ত মামলার রায় হয়েছে, প্রতিটি কৃষক, জনপ্রতিনিধি সম্মানের সহিত মুক্তি পেয়েছেন। মুর্শিদাবাদে সেখানেও দেখেছি পুলিশের মধ্যে

তার প্রতিবাদ করতে গেলে বলা হল মেহেরবান সেখ সমাজবিরোধী ছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করতে চাই, তিনি কি সমাজবিরোধী কিম্বা ডাকাত হলে তাকে হত্যা করতে পুলিশকে নির্দেশ দিয়েছেন?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী আমাদের কাছে যে পুলিশ বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধী দলের বন্ধুরা এই পুলিশ বাজেটকে কেন্দ্র করে বিভিন্ন কায়দায় সমালোচনা করেছেন। আমি প্রথমে বলতে চাই পুলিশ প্রশাসন এবং পুলিশি ব্যবস্থা যে আইনে গৃহীত হয় সেটা সর্বভারতীয় স্তরে একই আইনে প্রচলিত আছে। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন আমাদের দেশে পুলিশ প্রশাসনের ক্ষেত্রে দুটি আইন আছে, একটা হচ্ছে ইন্ডিয়ান পেনাল কোড এবং আর একটি হচ্ছে সি আর পি সি ক্রিমিনাল প্রোসিডিয়োর কোড। এর বাইরে যে সমস্ত আইনগুলি আছে সেই আইনগুলি প্রয়োগ করতে হয় এই দুটি আইনের মাধ্যমে। আমাদের বিরোধীদলের বন্ধুরা এই তথ্য দিয়ে তারা প্রমান করতে পারলেন না যে অতীতে যখন কংগ্রেস সরকার ছিল তাদের আমলে সামগ্রিক যে অপরাধ সংখ্যা আর আজকে বামফ্রন্ট সরকারের আমলে অপরাধের সংখ্যা বেশি। আমদের রাজ্যের লাগোয়া রাজ্য বিহার, উড়িষ্যায় সেখানে কি অবস্থা? বিরোধী দলের নেতা সাত্তার সাহেব কিছু তথ্য এখানে রাখার চেষ্টা করেছেন এবং পুলিশি অত্যাচারের কথা বলেছেন। আমি বলি তাদের দল দ্বারা পরিচালিত রাজ্য উত্তরপ্রদেশ, সেই রাজ্যের এলাহাবাদ হাইকোর্টের এক সময় বিচারপতি ছিলেন জাস্টিস [**] তিনি বলেছিলেন পুলিশ প্রশাসনকে লক্ষ্য করে যে, পুলিশ এমন একটা সংগঠন তিনি এই আইন ব্যবস্থায় বলেছেন এই কথা বলতে পারি যে ইট ইজ এ লাইসেন্স হোল্ডার গ্যাংস্টার। আজকে সেখানে কংগ্রেস দলের লোকেরা এই কথা বলছেন।

**মিঃ স্পিকারঃ** আপনি যে জাস্টিস সাপরু-র কথা বললেন সেটা হবে জাস্টিজ আনন্দ নারায়ণ মোল্লা। যাই হোক এখানে এই নাম করা যাবে না। এটা সুপ্রীম কোর্ট বাদ দিয়ে দিয়েছে, এই নাম নেওয়া যাবে না।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী মতীশ রায়ঃ** Sir I regret আমি সেই কারণে আপনাদের কাছে রাখতে চাই সিদ্ধার্থ রায়ের আমলে আমরা যেটা রাজনীতির ভাষায় বলি সেটা আমাদের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে সামগ্রিকভাবে সংবাদপত্রে কিম্বা বিরোধী দলের বন্ধুরা সেই কথা বলার সাহস যোগাড় করতে পারেন নি। সিদ্ধার্থ রায়ের আমলে আমরা দেখেছি প্রশাসনিক স্তরে তিনি বলেছেন নকশাল পন্থীদের দমন করার জন্য রাজনীতিগতভাবে তাদের বিরুদ্ধে, তাদের দমন করার জন্য পুলিশ ব্যবস্থার মধ্যে থার্ড ডিগ্রি মেথড প্রয়োগ করা হোক। এই বামফ্রন্ট সরকার আসার পর আমাদের মুখ্যমন্ত্রী এই নকশাল পন্থীদের গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে আমাদের সঙ্গে মতপার্থক্য থাকতে পারে তাহলেও তাদের ছেড়ে দিয়েছেন। পরবর্তীকালে যাদের গ্রেপ্তার করা হয়েছিল তার মধ্যে অধিকাংশ ক্ষেত্রে মুক্তি হয়েছে। কারণ আমরা গণতন্ত্রের স্বীকৃতি দিই, রাজনৈতিক

---

* Note : Expunged as ordered by the chair.

বছরের পর বছর পুলিশ বাজেট বাড়ানো এটা কংগ্রেস সরকারকে পর্যন্ত লজ্জা দেয়। এই যে পুলিশ বাজেট বাড়ছে এটা কার স্বার্থে বাড়ছে এটাই বিচার্য বিষয়। যদি বুঝতাম এই রকম পুলিশ বাজেট বাড়িয়ে ইনসিডেন্স অব ক্রাইম অপরাধ মূলক কার্যকলাপ, সমাজ বিরোধী কার্য কলাপ কমছে তাহলে সেখানে একটা সান্ত্বনা ছিল। কিন্তু মাননীয় মন্ত্রী নিজেই বলেছেন কিভাবে খুন বাড়ছে, নারী ধর্ষণ বাড়ছে এই সমস্ত তার বাজেট ভাষণের মধ্যে আছে। খুন যে বাড়ছে সেই খুনের সংখ্যা দেবার জন্য গতবার বলেছি, এবারেও কিন্তু খুনের সংখ্যা দিতে চান নি। তবুও গতবার প্রশ্নোত্তরে সেটা পাওয়া গিয়েছিল ১ হাজার ৬৪৬, সেটা আরও বেড়েছে। এই রকম মারাত্মক অপরাধমূলক কার্যকলাপ এগুলি বেড়ে যাচ্ছে, নারী ধর্ষণ বেড়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্যারা ১৭তে মাননীয় পুলিশ মন্ত্রী বলেছেন যে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপ করা এই সরকারের নীতি নয়। কিন্তু ১২ বছর বামফ্রন্ট রাজত্বের যে ইতিহাস সে মরিচঝাঁপির উদ্বাস্তুদের উপর আক্রমণ থেকে শুরু করে সাঁওতালডির বিদ্যুৎ শ্রমিকদের ঘটনা, জুনিয়র ডাক্তারদের আন্দোলন দমন করা, বাস ট্রাম ভাড়া বৃদ্ধির আন্দোলনকে দমন করা, কৃষকদের হত্যার ঘটনা, এই সমস্ত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপ নির্মম স্বাক্ষর রেখে গেছে, তার থেকে বোধ হয় নির্মম আর কিছু হতে পারে না। গতকাল স্বয়ং পুলিশ মন্ত্রী আমার লিখিত প্রশ্নের উত্তরে, যেটা ফ্লোরে সার্কুলেটেড হয়েছে, আমি বলবার সুযোগ পেলাম না, তিনি নিজে স্বীকার করেছেন যে বিগত ৫ বছরে ১ হাজার ২৫৪ বার বামফ্রন্টের পুলিশ জনতার উপর গুলি চালিয়েছে এবং এই পুলিশের গুলিতে ৪৬৩ জন মারা গেছে এবং ৫৯৬ জন আহত হয়েছে। এটা হচ্ছে ৫ বছরের ইতিহাস। প্রতি বছর দেখা যাচ্ছে গুলি চালিয়েছে ২০০ বার। এইভাবে ১২ বছরের হিসাব যদি করা যায় তাহলে দেখা যাবে প্রায় ৩ হাজার বার গুলি চালিয়েছে প্রোপোরসানেটলি সংখ্যাটা হিসাব করে নিতে পারি। আজকে যদি বামফ্রন্ট সরকারের নীতি হয়ে থাকে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপ না করার তাহলে এগুলি কিসের সাক্ষ্য বহন করছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক আপে বন্দী হত্যার ঘটনা আমার মনে পড়ে। কংগ্রেস শাসনে এই লক আপে বন্দী হত্যা ঘটনার বিরুদ্ধে এই পশ্চিমবঙ্গের বুকে তীব্র আন্দোলন হয়েছিল, আপনারাও ছিলেন। আমরা জানি কেরালায় রাজন হত্যার বিরুদ্ধে সারা দেশে এমন তীব্র আন্দোলন হয়েছিল যার জন্য তৎকালীন মুখ্যমন্ত্রী করুণাকরণকে পদত্যাগ করতে হয়েছিল। অথচ এখানে বামফ্রন্টের রাজত্বে একের পর এক লক আপে বন্দী হত্যা হয়েছে। হিসাব চাইলে তথ্য নেই। ১৯৮৭ সালে লক আপে ৭জন বন্দী হত্যা হয়েছে। আমাদের হিসাব না বললেও সংবাদপত্র থেকে কিছু তথ্য সংগ্রহ করি। একেবারে তারিখ ধরে বন্দী হত্যা হয়েছে তার একটা হিসাব আছে ৭৭ জন বন্দী হত্যার।

সব হিসেব সব সংবাদপত্রের আসেনি। ৭৭ জন হত্যার মর্মান্তিক তথ্য এর মধ্যে রয়েছে। গণ আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না এটাই ছিল একটা দাবি। লক আপে বন্দী হত্যা করা হবে না এরকম শ্লোগান তোলার তাহলে কোনও প্রয়োজন ছিল না। এই কাজ এত অগণতান্ত্রিক, এতই স্বৈরাচারী যেটা একটা গণতান্ত্রিক বামফ্রন্ট সরকারের কাছে আশা করা যায় না। কিন্তু বাস্তবে দেখছি বন্দী হত্যা হচ্ছে। লক আপে বন্দী হত্যা হচ্ছে। এই অপরাধ বন্ধ করবার জন্য তো কেন্দ্রীয় সরকারের মুখাপেক্ষী হতে হয় না, রাজ্য সরকারকে

অধিক ক্ষমতা দেবার প্রয়োজন হয় না। কিন্তু রাজ্য সরকার এসব কি করছেন? এখানে বলা হয়েছে বীনপুরের কথা। ঝাড়খন্ডী আন্দোলনে কেন আদিবাসীদের উপর আক্রমণ হল? এতে ১ জন আদিবাসী পুলিশের গুলিতে প্রাণ হারালো। আমরা এই ব্যাপারে নিরপেক্ষ তদন্তের দাবি করেছি, দোষী পুলিশ অফিসারদের শাস্তির কথা বলেছি। ঝাড়খন্ডী আন্দোলনকে গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি থেকে দেখে রাজনৈতিকভাবে মোকাবিলা করা উচিত ছিল। কেন পুলিশ দিয়ে, ঠ্যাংগাড়ে বাহিনী দিয়ে এই সমস্যার সমাধান করবার জন্য আপনারা চেষ্টা করছেন? এইভাবে চলতে গিয়ে আপনারা জটিল পরিস্থিতির সৃষ্টি করেছেন। এই জিনিস আপনারা করেছিলেন দার্জিলিং-এ আমাদের দলের পক্ষ থেকে সুনির্দিষ্ট দাবি করা হয়েছিল যে, রাজ্য সরকার অবিলম্বে সর্বদলীয় বৈঠক ডাকুন এবং সেখানে সিদ্ধান্ত নেওয়া হোক এবং রাজনৈতিকভাবে সিদ্ধান্ত নেওয়া হোক। পুলিশ এখন কোন পর্যায় গেছে সেটা আপনারা জানেন। আমাদের বিধানসভার সদস্য, প্রাক্তন মন্ত্রী সুনীল মজুমদার মহাশয় মেমারি চেকপোস্টে যে ঘটনা দেখেছেন সেটা আপনারা খবরের কাগজে পড়েছেন। উনি একটা বাস এ বসেছিলেন, দেখলেন উল্টো দিক থেকে একটা বাস আসছে। পুলিশ সেই বাস কে থামিয়ে লুঠপাট শুরু করল। সুনীলবাবু তখন নিজের পরিচয় দেওয়া সত্ত্বেও কোনও ফল হল না —উল্টে তাকে গালমন্দ করল পুলিশ। তিনি কলকাতায় ফিরে এসে মাননীয় স্পিকার মহাশয়কে সমস্ত ঘটনা বললেন এবং তারপর মুখ্যমন্ত্রীকে বলায় তিনি ব্যবস্থা গ্রহণ করেছেন। এই হল আমাদের পুলিশের অবস্থা। এবারে নারী নির্যাতনের কাহিনী শুনুন। কায়দা বিবি নামে জনৈকা নির্দোষ দরিদ্র মহিলাকে তারা স্বামী "চোর" একথা বলে থানার ও সি পুলিশ পাঠিয়ে ধরে নিয়ে যায় সেপ্টেম্বর মাসে একদিন রাত ১২টার সময় এবং থানায় তার উপর পাশবিক অত্যাচার চলে। ২৪ ঘণ্টা অতিক্রান্ত হওয়া সত্ত্বেও তাকে কোর্টে উপস্থিত করেনি। ৪০ ঘণ্টা পর তিনি মুচলেকা দিয়ে মুক্তি পান। আমাদের দলের শ্রীমতী প্রতিভা মুখার্জি, যিনি একসময় যুক্তফ্রন্টের মন্ত্রী ছিলেন, তিনি মহিলা সংস্কৃতি সংঘের পক্ষ থেকে ডি জি-র সঙ্গে এই ব্যাপারে কথা বলেন। কুলতলি ভুবনেশ্বরী হেলথ সেন্টারে পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। এই ব্যাপারে এস পি কে বলা সত্ত্বেও কোনও ফল হল না। সি এম ও (এইচ) বলছেন, পুলিশের দৌরাত্বে নার্সরা ডিউটি করতে পারছেন না। শুনলে অবাক হবেন, এর পরও পুলিশকে সেখান থেকে সরাচ্ছেনা।

[5-40 — 5-50 P.M:]

মুর্শিদাবাদের ঘটনা সম্পর্কে এবং এই সাম্প্রদায়িকতা দূর করে দেবার জন্য সম্প্রতি রক্ষা করার একটা প্রশ্ন উঠেছিল। তার জন্য একটা তদন্ত কমিশন হয়েছিল। সেই কমিশনের রিপোর্ট কি অবস্থায় আছে জানি না। এই রিপোর্ট বের করার ব্যাপারে একটু ত্বরান্বিত করার জন্য আবেদন রাখছি। আমরা জানি বেশ কিছ কিছু লোক সাম্প্রদায়িকতাকে উস্কানি দেবার চেষ্টা করছে রাজ্য সরকারের ব্যর্থতার জন্য। গণ আন্দোলনকে বিসর্জন দিয়ে সাম্প্রদায়িকতাকে উস্কানি দিচ্ছে—এটা খুবই বিপদজনক পরিস্থিতির সৃষ্টি করবে। সমস্যা সমাধানের জন্য সরকারকে কঠোর হয়ে রুখে দাঁড়াতে হবে। কেন্দ্রীয় সরকারের যেমন সি আর পি সি আছে, রাজ্য সরকারেরও এই ধরনের দুটি আইন আছে সেই সাম্রাজ্যবাদী ব্রিটিশ আমল থেকে। এই পেনাল কোডের পরিবর্তন দরকার। কালকাটা পুলিশ অ্যাক্ট এবং ওয়েস্ট বেঙ্গল সুবারবাই

পুলিশ অ্যাক্ট। পুলিশের বিরুদ্ধে কোনও কিছু করা যাবে না সে অন্যায় করলেও। আজ ১২ বছর হতে চলেছে এটা পরিবর্তন হল না। আপনারা তো সীমিত ক্ষমতার কথা বলেন—এখানে তো কেন্দ্রের দরকার হবে না তবে কেন এই দুটি আইন পরিবর্তন করছেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্দীদের উপর পুলিশ যে অত্যাচার করে সেটা প্রমান করা খুবই শক্ত। পুলিশদের বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ রয়েছে, জরুরি অবস্থায় ১৯৭৭ সালে নির্বাচনী সভায় পুলিশ মন্ত্রী নিজে বক্তৃতা দিয়েছেন ঐ কংগ্রেস আমলে কংগ্রেস এবং পুলিশের আক্রমণ এবং চক্রান্ত ১১শত কর্মীর মৃত্যু হয়েছে। যে সমস্ত পুলিশ অফিসার এই কাজ করেছে তাদের শাস্তি দেওয়া হবে। আজকে বামফ্রন্ট সরকারের আমলে সেই সমস্ত পুলিশ অফিসারদের কোনও ব্যবস্থাই নেওয়া হয় নি। হরতোষ চক্রবর্তী কমিশন বসানো হয়েছিল তার সুপারিশগুলি কার্যকর হয় নি। পুলিশের বিরুদ্ধে শাস্তি বিধানের যে সুপারিশ ছিল তার জন্য কোনও পদক্ষেপ সরকার নেন নি। শেষ পর্যন্ত ঐ কমিশন তুলে দেওয়া হোক। এবং ঐ কমিশনের যে রিপোর্ট অপরাধী অত্যাচারী হিসাবে যারা অভিযুক্ত সেই পুলিশ অফিসারদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেবার সুপারিশ ঐ কমিশন করেছিল সেই রিপোর্ট পুলিশ মন্ত্রী এই বিধানসভায় রাখেননি। বন্দী হত্যার কথা বললেন। গত দু বছর আগে আমি মুখমন্ত্রীকে বলেছিলাম। তিনি বলেছিলেন যে সভ্য দেশে বন্দী হত্যা চলতে পারে না। আমি বন্দী হত্যার তালিকা চেয়েছিলাম। আমি কোয়েশ্চেন করেছিলাম যে লক আপে যারা হত্যা হয়েছে তার একটা তালিকা দিন। পুলিশ সেটা চেপে রেখে দিয়েছে। সর্বশেষে একটি কথা বলতে চাচ্ছি। আলিপুর ট্রেজারিতে যে জিনিস ঘটেছে, তা ধরিয়ে দেবার যে সমস্ত ভালো অফিসাররা সাহায্য করেছিল সেই পুলিশদের উপর তদন্তকারী পুলিশ অফিসাররা তাদের বিরুদ্ধে ষড়যন্ত্র করছে। মাত্র যে ১৪টি এফ আই আর হয়েছে তার কেবলমাত্র ৪টির মামলা দায়ের করা হয়েছে। যেখানে ১০০/১৫০টির চার্জসিট হওয়া উচিত সেখানে মাত্র একটির হয়েছে। আপনারা অপরাধীদের শাস্তি দেবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি এই কথা বলা শেষ করতে চাই যে, এই সরকার যদি সত্যি সত্যিই নিজেদের জনমুখী বামফ্রন্ট সরকার হিসাবে দাবি করেন তাহলে মাননীয় পুলিশমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীকে পরিষ্কার ভাবে দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করতে হবে যে, ন্যায় সঙ্কট গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। এই কথা বলে আমার কাট মোশনগুলিকে সকলের সমর্থন করার দাবি জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ২৪০ কোটি ২৪ লক্ষ ৪৮ হাজার টাকার বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। কংগ্রেসের সমস্ত বক্তব্যকে ছাপিয়ে গেছে দেবপ্রসাদ সরকার মহাশয়ের বক্তৃতা। আমি বিরোধীদলের বক্তৃতা শুনলাম। দেবপ্রসাদবাবু প্রায় বিরোধীদের সমস্ত বক্তব্যই একা নিজেই বলে গেছেন। সাত্তার সাহেব কতকগুলি খুনের কথা বলে শেষ করেছেন, আর সত্যবাপুলি নিজের ঢঙে কথা বলেছেন। তাদের কথা শুনে আমার মনে হল যে, পশ্চিমবাংলা বোধ হয় সমাজতান্ত্রিক রাষ্ট্র হয়ে গেছে। কেন্দ্রে একটা একচেটিয়া পুঁজিপতি, ধনিকশ্রেণী, সামন্ত তান্ত্রিক, জোতদার, জমিদারদের প্রশ্রয়দাতা রাজীব গান্ধীর সরকার আছে। সেখানে তাদের বিরাট ক্ষমতা আছে। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য। এখানে কংগ্রেসের রাজত্ব নেই। কংগ্রেস যেখানে রাজত্ব করছে সেখানে বামফ্রন্ট

সরকার নেই। সেই সমস্ত রাজ্যে কি ঘটনা ঘটছে? খোদ দিল্লিতে কি ঘটনা ঘটেছে? উত্তরপ্রদেশ, বিহারে কি হচ্ছে তার হিসাব দিতে গেলে এই ৪ ঘণ্টার সেশনে তা কুলবে না সেখানে নারী নির্যাতন, খুন, ঘুস, দুর্নীতি, ডাকাতি ইত্যাদি নিত্য নৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। ঐ সমস্ত রাজ্যের তাদের বিধায়কদের বিরুদ্ধে ডাকাতির অভিযোগ এসেছে। এখানেও এসে ধরা পড়েছে, তার মামলা চলছে। কাজেই তার সঙ্গে এটার তুলনা করা চলে না। আবার এই কথাও ঠিক যে, আমাদের সমাজ ব্যবস্থার মধ্যে পুলিশের সম্বন্ধে কিছু বক্তব্য মননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় উপস্থিত করেছেন। তাতে আমরা আমাদের দুর্বলতাকে লুকিয়ে রাখিনি। সেখানেও বলা হয়েছে যে, হ্যাঁ, আমাদের এই সব দুর্বলতা আছে। মূল কথা হচ্ছে এই যে, বামফ্রন্ট সরকার পুলিশের এই দুর্বলতাকে কাটাবার চেষ্টা করছেন। চারিদিকে যে পরিবেশ সৃষ্টি হয়ে রয়েছে তাতে যতক্ষণ পর্যন্ত এই সমাজ ব্যবস্থার পরিবর্তন পুরোপুরিভাবে করা সম্ভব না হচ্ছে ততক্ষণ পর্যন্ত এই কাজ করা সম্ভব নয়। এই কথাটা আমাদের সকলেরই বোঝা উচিত। আমি যেটা বলতে চাই তা হল এই, এখানে সাম্প্রদায়িক দাঙ্গাকে আমরা সহ্য করি না। পশ্চিমবাংলার মানুষের মধ্যে একটা বিশ্বাস জন্মে গেছে যে এখানে সমস্ত সম্প্রদায়ের মধ্যে বামফ্রন্ট সরকার দাঙ্গা করতে দেবে না এবং করলে তা কঠোর ভাবে দমন করা হবে। মাননীয়া সদস্যা শ্রীমতী অপারজিতা গোপ্পী বললেন, ইন্দিরা গান্ধী যেদিন নিহত হলেন সেদিন দিল্লিতে কি বিরাট একটা দাঙ্গা হয়ে গেল। আর পশ্চিমবাংলায় শুরুতেই সেটা নিপ্পড ইন দি বাড হয়ে গেল, পশ্চিমবাংলায় শুরু করার সঙ্গে সঙ্গেই সেটাকে অঙ্কুরে বিনাশ করা হয়েছে।

[5-50 — 6-25 P.M. (Including Adjournment)]

এই ঘটনা সারা ভারতবর্ষের সামনে এক উজ্জ্বল দৃষ্টান্ত হিসাবে রয়েছে এবং তাতে পুলিশ সাহায্য করেছে। বামফ্রন্ট সরকার কঠোর নীতি নিয়েছেন যে দাঙ্গাকে আমরা প্রশ্রয় দেব না। মুর্শিদাবাদে দাঙ্গা বাঁধানোর চেষ্টা করা হল কিন্তু সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকার সেখানে দৃঢ় ব্যবস্থা গ্রহণ করেছেন। শুধু বামফ্রন্ট সরকারই নয়, বামফ্রন্টের বিভিন্ন শরিক দল সি পি আই সি পি এম এবং অন্যান্য গণতান্ত্রিক শক্তিগুলি আজ একযোগে এই দাঙ্গা নিরোধ কল্পে একযোগে রাস্তায় নেমেছেন। কাজেই সাত্তার সাহেব যে তথ্য দিয়েছেন পরিষ্কারভাবে বলছি, তা ঠিক নয়। এই দাঙ্গার ব্যাপারে অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের তফাত হচ্ছে অন্যান্য রাজ্যে দাঙ্গা বাঁধলে পুলিশ সম্প্রদায় বিশেষে সেই দাঙ্গায় জড়িয়ে পড়ে পশ্চিমবঙ্গে কিন্তু তা হয়না বা এখনকার পুলিশ তা করে না। এই ঘটনাকে অস্বীকার করা মানে পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থের বিপক্ষে কাজ করা । আমরা স্বীকার করেছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে ধর্মান্ধ ব্যক্তিরা—রিলিজিয়াস ফান্ডামেন্টালিস্ট তারা এখানে চক্রান্ত করছে। মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণে একথা লেখা আছে যে এ বিপদ আছে কাজেই হুঁশিয়ার থাকতে হবে আমাদের। যেখানে সারা ভারতবর্ষে দাঙ্গার চক্রান্ত চলবে এবং পুলিশ তাতে অংশ নেবে সেখানে পশ্চিমবঙ্গে কোনও বিপদ থাকবে না তা নয়, সেখানে আমাদের হুঁশিয়ার থাকতে হবে এবং মাননীয় মুখ্যমন্ত্রী সরল ভাষায় সেই হুঁশিয়ারির কথা জানিয়েছেন। স্যার, আপনি জানেন, বামফ্রন্ট সরকারের পুলিশ সম্পর্কে নীতি হচ্ছে যে মালিক শ্রেণীর স্বার্থে, মিল মালিকদের স্বার্থে, ধনিক শ্রেণীর স্বার্থে পুলিশকে ব্যবহার করা হবে না। মজুর, কৃষক এবং সাধারণ মানুষের যে গণতান্ত্রিক আন্দোলন সেখানে হস্তক্ষেপ করবে না। সারা

ভারতবর্ষের মধ্যে বামফ্রন্ট শাসিত সরকার যেখানে আছে সেখানেই এটা সম্ভব। আমরা অনেক আন্দোলন করেছি, আমরা জানি, আগে কারখানায় ধর্মঘট হয়েছে এবং মালিকের ডাকে পুলিশ গিয়ে শ্রমিকদের গ্রেপ্তার করেছে এবং প্রয়োজনগুলি করেছে। পশ্চিমবঙ্গে দু একটি ঘটনা হয়ত ঘটেছে, আমার মনে নেই কিন্তু পুলিশ সম্পর্কে এই হচ্ছে বামফ্রন্টের নীতি। কৃষক আন্দোলনের ক্ষেত্রেও অনুরূপ ঘটনা আগে আমরা দেখেছি। সেখানে জোতদার, জমিদাররা অন্যায়ভাবে বাড়তি জমি দখল করে রেখেছিল এবং পুলিশকে সেখানে তারা মানে নি বরং পুলিশই তাদের সাহায্য করেছে। আজকে পুলিশের নিষ্পেষণ থেকে রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গের চেহারাটাই পাল্টে গিয়েছে। এই জিনিসগুলি উল্লেখ না করাটা আদৌ ঠিক হয়েছে কিনা দেবপ্রসাদবাবু সেটা ভেবে দেখবেন দেবপ্রসাদবাবু খালি নেগেটিভ সাইড নিয়ে বললেন। সেখানে সত্য কথাটা অস্বীকার করা ঠিক নয়। পুলিশের মধ্যে দুর্বলতা কি কিছু নেই? দুর্বলতা আছে কিন্তু আমরা তাদের একটা পথে নিয়ে যাবার চেষ্টা করছি। আমরা তাদের গণতান্ত্রিক অধিকার মেনে নিয়েছি, তাদের অ্যাশোসিয়েশন করার অধিকার মেনে নিয়েছি, দাবি দাওয়ার অধিকার মেনে নিয়েছি, তাদের বলবার সুযোগ দিয়েছি। তারাও মানুষ কাজেই তাদের কথা বিবেচনা করে বামফ্রন্ট সরকার এই নীতি নিয়েছেন। পরিশেষে আমি বলি, বিভিন্ন থানা যেগুলি রয়েছে সেগুলির চেহারা ব্রিটিশ আমলের মতনই রয়ে গিয়েছে। সেগুলি আবার নতুন করে নির্মাণ করা দরকার, তাদের থাকার ব্যবস্থা করা দরকার এবং অন্যান্য অধিকারগুলি দেওয়া দরকার তবে উৎশৃঙ্খলতা কিছুতেই সহ্য করা হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার ভাষণে সে কথাও উল্লেখ করেছেন। সে দিকে আমাদের নজর আছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং কাট মোশনগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The matters relating to complaint made by Shri Sachin Sen, the motion given by Shri Sumanta Kumar Hira, the notice of Privilege given by Shri Saugata Roy against Subrata Mukherjee and the notice of Privilege given by Shri Subrata Mukherjee against Shri Saugata Roy, the Privilege motion given by Shri Subrata Mukherjee against Shri Malin Ghosh and Shri Kironmoy Nanda and all connected matters will be taken up on 26.4.89 at 2 p.m. So all concerned members of all the parties are directed to be present in their seats at 2 p.m. on that day.

(At this stage the House was adjourned till 6.25 p.m.)

(after adjournment)

[6-25 — 6-35 P.M.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ও পুলিশ আজকে যে পুলিশ বাজেট পেশ করেছেন, দুঃখের সঙ্গে এই বাজেটের বিরোধিতা করছি কতকগুলো কারণে। কারণ আমরা জানি যে কেউ ভালো কাজ করলে তাকে পুরস্কৃত করা হয়। কিন্তু

এই বাজেট যেভাবে পেশ করা হয়েছে, এই বাজেট গতবছরের তুলনায় যেভাবে বাড়ানো হয়েছে, কোনও ভালো কাজের নমুনা নেই। তাই পুলিশ মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাসা আমি নির্বাচিত হবার পরে যেসমস্ত ঘটনা দেখেছি, আমি সবিনয়ে পুলিশমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি, মালদহের একটি গ্রামে সি পি এম আর এস পি এর নেতৃত্বে তিন তিনটে বাড়ি সারা রাত ধরে ডাকাতি হয়ে গেল, লুঠ তরাজ হয়ে গেল, শুধু তাই নয় তিন জন মা বোনের প্রতি ইজ্জত লুণ্ঠন করা হল, ধর্ষণ করা হল, তাদের মধ্যে ২১ দিনের বাচ্চা হওয়া মা, তাকেও তারা রেহাই দেয়নি। ১০ হাজার লোক নিয়ে এসে ডি পি ও-র কাছে একটা স্মারকলিপি পেশ করেছিলাম, তাতে সর্বদলীয় ডাক দিয়েছিলাম, এটা পার্টির কথা নয়, রাজনীতির কথা নয়, এতবড় অপরাধ করেছে, তারবিচার করতে হবে, তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে, সেখানে পুলিশ পিকেট বসাতে হবে, কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আজ পর্যন্ত সেখানে পুলিশ পিকেট বসানো হয়নি, এমন কি ধর্ষিতা মেয়েদের কেস পর্যন্ত নেওয়া হয়নি। এর জন্য কি এই বাজেটকে বাড়ানো হয়েছে? এটা আমার পুলিশ মন্ত্রীর কাছে জিজ্ঞাসা। আমার কেন্দ্রের এক গ্রাম পঞ্চায়েত, ১১ জন সদস্যের মধ্যে ৮ জন কংগ্রেস আই সদস্য, এবং প্রধানও আমার দলের। দল বিরোধী কার্যকলাপ করার তার জন্য বিরুদ্ধে অনাস্থা এসেছিল, প্রধান সি পি এম এর হয়ে কাজ করেছিল, চারজন সি পি এম সদস্য এবং আমরা আট জন সদস্য, সেই চারজন সদস্য পুলিশের নিয়ে আট জন সদস্যের থাকা সত্ত্বেও পুলিশের সামনে সি পি এম এর সন্ত্রাস বাদীরা যেভাবে আমাদের পঞ্চায়েত মেম্বারদের হঠিয়ে দিয়ে তিন জন সদস্য প্রধানের সিট দখল করে নিয়েছিল, এর জন্য কি বাজেটে বেশি পয়সা দেওয়া হয়েছে? আর একটা কথা বলতে চাই, আমার বিধানসভা কেন্দ্রে বরনা অঞ্চলে গুজু গ্রামে একজন প্রাথমিক স্কুলের শিক্ষক ঠিক নির্বাচনের সাত দিন আগে, সেই ভদ্রলোক ভারতীয় জাতীয় কংগ্রেসের প্রতীক নিয়ে পঞ্চায়েত নির্বাচনে কনটেস্ট করেছিল, ঠিক নির্বাচনের সাত দিন আগে সেই বনমালী দাসকে খুন করা হল, এর জন্য পুলিশ কোনও ব্যবস্থা নিতে পারেনি। এর জন্য কি বাজেটের বরাদ্দ বাড়ানো হয়েছে? বেহালায় যেভাবে রেপসিড তেল খেয়ে হাজার হাজার শিশু পঙ্গু হয়ে গেল, যার প্রতিবাদ করতে গিয়ে যুব কংগ্রেসের ছেলেরা কুচবিহারে গুলি খেলো, তার জন্য পুলিশের বাজেটকে বাড়াতে হল যে বন্ধু সি পি এম-এর কমরেড নয়, বর্গাদার হয়েছে, যে বন্ধু সি পি এম-এর পার্টির লোক নয়, যে ভেস্টেড ল্যান্ডের পাট্টা পেয়েছে, যে বন্ধু সি পি এমকে সমর্থন করে না, তাকে পুলিশ জোর করে পিটিয়ে লাল করে দিচ্ছে, তার জন্য কি পুলিশের এই বাজেট বরাদ্দকে বাড়াতে হচ্ছে? আমার পুলিশ মন্ত্রীর কাছে জিজ্ঞাসা, তিনি প্রায়ই কথায় কথায় বলে থাকেন যে স্পেসিফিক দেবেন, আমি দেখবো। আমি আজকে সততার সঙ্গে এই বিধানসভায় বলছি, আমি যে সমস্ত কথা বলছি, স্পেসিফিক কথা বলছি, যদি মুখ্যমন্ত্রী আজকে হাউসে বলেন যে অসিত মাল মাননীয় সদস্য আপনি বলুন কোনওদিনের কোনও ঘটনা, আমি ঘটনার বিস্তারিত তার কাছে জমা দেব। আমি অপেক্ষা করে থাকলাম মুখ্যমন্ত্রীর জবাব শোনার জন্য। আমরা দেখেছি মানুষকে খুন করে প্রকাশ্য দিবালোকে পুলিশের সি পি এম-এর কমরেডরা ঘুরে বেড়ায়, পুলিশ কাজ করতে পারে না। পুলিশ তাকে অ্যারেস্ট করতে পারে না। কিন্তু যখন মাননীয় পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর স্ত্রী গয়া যাবেন কি বৃন্দাবন যাবেন কি তারকেশ্বর যাবেন, সেই ট্রেনের কমপার্টমেন্টের কোনও সাধারণ যাত্রীকে উঠতে দেওয়া হবে না, পিটিয়ে লাল করে

সেই টিকিট ধারী যাত্রীদের ট্রেন থেকে নামিয়ে দেওয়া হয়। আমি এখানে একটা কথা বলতে চাই। সবচেয়ে বড় দুঃখের কথা হচ্ছে এই পুলিশ আজকে গ্রামের মানুষের শান্তিপূর্ণ পরিবেশকে অশান্তিপূর্ণ পরিবেশ করে তুলেছে। ১২ বছরের রাজত্বে গ্রামের মানুষের ঘুম কেড়ে নিয়েছে। এই পুলিশ হাই কোর্টের অর্ডারকে ভায়োলেট করেছে। এই পুলিশ যে কীর্তিকলাপ পশ্চিমবঙ্গ করে চলেছে তার পুরস্কার স্বরূপ আজকে পুলিশ মন্ত্রী তাদের জন্য বরাদ্দ বাড়িয়ে দিয়েছেন। এটা অত্যন্ত দুঃখ্জনক, লজ্জা জনক এবং ঘৃণার ব্যাপার। যে ভালো কাজ করছে তাকে পুরষ্কৃত করুন। কিন্তু পশ্চিমবঙ্গে এই রাজত্বে যে যতই্ খারাপ কাজ করুক শুধু একটি গুণ যদি তার থাকে, যদি সি পি এম-এর পার্টিবাজী করতে পারে তাহলে তার ডিমোশন না হয়ে প্রমোশন হয়ে যাবে। আজকে এই বাজেট বিতর্কে আমি অংশ গ্রহণ করে আমি একটি কথা পুলিশ মন্ত্রীকে মনে করিয়ে দিতে চাই। আজকে পুলিশ যদি কোনও অন্যায় কাজ করে, পুলিশ যদি বিচারাধীন আসামিকে খুন করে, পুলিশ যদি নির্বিচারে ঐ নির্বাচনের কেন্দ্রগুলিকে দখল করিয়ে দেয়, পুলিশ যদি ষড়যন্ত্রের কাজে লিপ্ত থাকে এবং পার্টিকে সাহায্য করে, পুলিশ যদি মানুষকে খুন করতে দ্বিধাবোধ না করে এবং সেই পুলিশের জন্য যদি আপনি বরাদ্দ বাড়িয়ে দেন তাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাকে ক্ষমা করবেনা, তার জন্য আপনাকে জবাব দিহি করতে হবে। আজকে পুলিশ যদি খারাপ কাজ করে তার দায় কিন্তু আপনার উপরে বর্তাবে। কারণ আপনি তাদের নেতৃত্ব দিচ্ছেন। সে জন্য আপনাকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। আপনি যে পুলিশকে চাকুরি দেবেন সেই পুলিশের অ্যাপয়েন্টমেনন্টের সঙ্গে সঙ্গে পুলিশের যে টুপিটা পরিয়ে দেওয়া হয় সেই টুপিতে দেখবেন যে একটা নিকেলে 'সত্যমেব জয়তে' লেখা থাকে। আপনাকে এটা মনে করিয়ে দিচ্ছি কারণ পুলিশের টুপিতে যে নিকেলে 'সত্যমেব জয়তে' লেখা থাকে সেটা ১২ বছরের রাজত্বে আপনাদের বুট পালিশ করতে গিয়ে পালিশ করতে ভুলে গেছে। সেই নিকেলটাতে ছাতা পড়ে গেছে। আপনি পুলিশ মন্ত্রী, আপনি সেটা একবার পালিশ করে নিতে বলবেন। 'সত্যমেব জয়তে' এতে যে অঙ্গীকার আছে তাতে বলছে, আমি মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর পুলিশ নই, আমি বরকত সাহেবের পুলিশ নই, আমি কোনও পার্টির পুলিশ নই, আমি সংবিধান মেনে চলবো। কিন্তু আজকে ১২ বছর আপনাদের রাজত্বে সেই নিকেলটায় ছাতা পড়ে গেছে, দয়া করে সেটা একটু দেখবেন।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ বাজেটের উপরে যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলছি। বিরোধী দলের নেতা আব্দুস সাত্তার, সত্যবাপুলি মহাশয় থেকে আরম্ভ করে সকলে এমন কি দেবপ্রসাদ সরকার মহাশয় পর্যন্ত যেভাবে বলেছেন, এটা শুনে আমার মনে হয়েছে যে পশ্চিমবঙ্গ একটা রাষ্ট্রশক্তিতে পরিণত হয়েছে। এরা ভুলে গেছেন যে দিল্লির কেন্দ্রীয় পুঁজিপতি ধনিক শ্রেণীর সামন্ত্রতন্ত্রের যে প্রতিভু তার মধ্যে পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য, একটা সীমাবদ্ধ কাঠামোর মধ্যে, সংবিধানের চৌহদ্দির মধ্যে পরিচালিত হচ্ছে। যেভাবে এরা বলছেন তাতে এটাই মনে হচ্ছে যে পশ্চিমবঙ্গ একটা রাজ্য, এখানে বিপ্লব সমাধা হয়ে গেছে, সমাজতন্ত্র প্রতিষ্ঠিত হয়ে গেছে। আর পুলিশের সব লোক বিপ্লবের দ্বারা প্রতিষ্ঠিত সরকারের দ্বারা প্রতিষ্ঠিত সরকারের দ্বারা পরিচালিত হচ্ছে। এখানেই ওরা ভুল করেছেন এবং সেটাই

আমার প্রথম কথা। ব্রিটিশ আমলে পুলিশের যে স্ট্রাকচার ছিল সেই স্ট্রাকচারকে দীর্ঘ দিন কংগ্রেস সরকার লালন-পালন করেছিলেন। উত্তরাধিকার সূত্রে সেই স্ট্রাকচারই আমাদের ঘাড়ে এসে চেপেছে। সীমাবদ্ধতার মধ্যে তার বিরাট কিছু পরিবর্তন সম্ভব নয়। সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হবে। তবুও কিছু পরিবর্তন নিশ্চয়ই হয়েছে। আগে ছিল, পুলিশ প্রশাসন এক দিকে দাঁড়িয়ে কাজ করত, এক চোখে দেখত। জোতদার, মহাজন, সামন্ত প্রভুদের এবং মিল মালিকদের পক্ষে দাঁড়িয়ে পুলিশ প্রশাসন কাজ করত। আমরা ক্ষমতায় এসেই বলেছিলাম—না, ঐভাবে চলবে না।, ব্যক্তিক্রম ঘটাতে হবে। অন্তত গরিব মানুষদের ডাইরিটা নিতে হবে, ডাইরির কপি দিতে হবে। সাধারণ গরিব মানুষ কোনও কথা বলতে এলে, তার কথা শুনতে হবে, তাকে একটু বসতে দিতে হবে। এইটুকু করতেই তো বিরোধীরা আইন-শৃঙ্খলা নেই, আইন শৃঙ্খলা নেই বলে চিৎকার শুরু করে দিয়েছেন! ঠিকই করছেন, দুটো দর্শন যে আলাদা। ওদের দর্শন, বড়লোকদের তোষণ করা, সাধারণ মানুষের ওপর অত্যাচার করা, গণতান্ত্রিক আন্দোলনকে প্রতিহত করা। আর আমাদের দর্শন ঠিক উল্টো , ঐ সমস্ত দুরবস্থার পরিবর্তন ঘটিয়ে সাধারণ মানুষের কিছু কল্যাণ করা। এই কাঠামোর মধ্যেও পুলিশকে কিছুটা গণমুখী করার লক্ষ্য নিয়ে আমরা পুলিশ প্রশাসন পরিচালনা করছি। পুলিশকে সাধারণ মানুষের পক্ষে নিয়ে যাবার চেষ্টা করছি। গণ আন্দোলনে যাতে পুলিশ হস্তক্ষেপ না করে, যাতে কৃষক আন্দোলনের ওপর পুলিশ অত্যাচার না করে সেইভাবে আমরা পুলিশকে পরিচালিত করতে চাই। আমরা কখনই বলি না যে সব ঠিক হয়ে গিয়েছে। সেকথা আমরা বলতে চাই না, তা কখনই নয় বর্তমান কাঠামোর মধ্যে দাঁড়িয়ে। সেইজন্য আজকে এটা বোঝার দরকার আছে, অবস্থাটা বোঝার দরকার আছে। পরিস্থিতিটা বোঝার দরকার আছে। রাষ্ট্রের সংজ্ঞা বোঝার দরকার আছে। রাজ্যের সংজ্ঞা বোঝার দরকার আছে। রাজ্যের ক্ষমতা কতটুকু তাও বোঝার দরকার আছে। বিরোধীরা আইন-শৃঙ্খলার কথা বলছেন। আমি ওদেরই জিজ্ঞাসা করছি কিসের আইন-শৃঙ্খলা? গোটা ভারতবর্ষের আইন-শৃঙ্খলার চিত্রের সঙ্গে যদি আমাদের রাজ্যের একটু তুলনা করি, তাহলে আমরা কি দেখব? কংগ্রেস শাসিত রাজ্যগুলির চিত্র যদি দেখি—যেখানে কংগ্রেসি মুখ্যমন্ত্রীরা আছেন,—তাহলে কি দেখবো? সাত্তার সাহেবকে বিশেষ করে অনুরোধ করছি, তিনি বিরোধী দলের নেতা, তাদের তরুন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী দিল্লিতে রয়েছেন, সেই দিল্লির আইন-শৃঙ্খলার কি অবস্থা? তরুন রুচিবান প্রধানমন্ত্রী! কি রকম রুচিবান? তিনি রুচিসম্পন্ন একজন যুবককে পুরস্কৃত করেছেন, মণিশঙ্করকে। কি তার কাজ? সে দুটো জলসা করেছিল। আর কি করেছিল? জনতা দলের নেতা ভি পি সিং-এর গাড়ি ভাঙচুর করেছিল। এই তার কাজ। এই কাজের জন্য প্রধানমন্ত্রী তাকে পুরস্কৃত করেছেন। সাত্তার সাহেব এখানে নারী নির্যাতনের কথা তুলে ধরেছেন। অনেক সময় অসত্য কথা এবং হিসাবের গর মিলে বোঝার ভুল হয়ে যায়। অবশ্য ওদের পক্ষে সেটা হওয়াই স্বাভাবিক। কংগ্রেস দলের যা অবস্থা নিজেদের মধ্যে মারামারি করছেন এবং তা সামাল দিতেই পুলিশের বেশিরভাগ সময় চলে যাচ্ছে। ওদের রক্ষা করতেই পুলিশকে সব চেয়ে বেশি সময় দিতে হচ্ছে। ১৯৮৭ সালে দিল্লিতে ১৩ হাজার নারী নির্যাতনের ঘটনা ঘটেছে। ধর্ষণ, পণের জন্য বধূ-হত্যা ইত্যাদি মিলিয়ে ১৩ হাজার ঘটনা ঘটেছে। এটা আমার স্ট্যাটিসটিক্স নয়, মহিলা সংস্থার স্ট্যাটিসটিক্স। আর সাজা হয়েছে কটা কেসে? একটা মাত্র কেসে সাজা হয়েছে। তাও গণতান্ত্রিক আন্দোলনের চাপে। মহিলারা আন্দোলন করার ফলে

একটা মাত্র কেসে সাজা হয়েছে। একথা তো বললেন না দিল্লিতে এই ঘটনা ঘটে? দিল্লিতে মহিলারা ডেমোনস্ট্রেশন দেখাতে গেলে নির্যাতিত হতে হয়, অপমানিত হতে হয়, লাঞ্ছিত হতে হয়। তাই আপনাদের পার্টির সদস্যকে পার্লামেন্টে দাঁড়িয়ে নিজের আসন ছেড়ে স্বরাষ্ট্র মন্ত্রীর আসন থেকে চেঁচাতে হয়েছে। এইসব ঘটনা দিল্লিতে হয়েছে। আপনারা ক্রাইমের চার্টটা ভালো করে দেখবেন। প্রতি ১ লক্ষ মানুষের পারসেন্টেজ হিসাবে আমরা দেখছি, কলকাতাতে যেখানে ১১৬.৪৭ সেখানে উড়িষ্যাতে ১৬৪.৮৬ আর মহারাষ্ট্রে ২৪৯.২৮। কোনটা বেশি? এছাড়া আরও অনেক তথ্য আছে, অনেক বেশি বেশি ঘটনা আছে, আমি কেবল দু একটি রাজ্যের কথা উল্লেখ করলাম। সেইজন্য বলব গোটা ভারতবর্ষের তুলনায় আমাদের এখানে ক্রাইমের সংখ্যা অনেক কম। আপনারা কায়দাবিবির কথা বললেন। এটা আমার নিজের কনস্টিটিউয়েন্সির ঘটনা। ওখানে কংগ্রেস দেউলিয়া হয়ে গেছে, এস ইউ সি দেউলিয়া হয়ে গেছে। ২০ হাজার টাকার চুরিকে কেন্দ্র করে একজন মহিলাকে অ্যারেস্ট করা হল, তারপর তাকে মুচলেকা দিয়ে ছেড়ে দেওয়া হল। আর আপনারাই কোর্টে গিয়ে পুলিশের বিরুদ্ধে কেস করলেন, আসল তথ্য বললেন না। এইভাবে পুলিশের নামে ষড়যন্ত্র চলছে আর একে আপনারা বলছেন নারী নির্যাতন? দিল্লিতে প্রশাসন বলতে কিছু নেই, অসামাজিক, অসাধু মানুষদের নিয়ে আপনারা দল করেছেন। আমি শেষ কথা বলতে চাই, পশ্চিমবঙ্গে কংগ্রেসদল থাকবে কি থাকবে না? যারা সমাজবিরোধীদের আশ্রয় দিচ্ছেন, যারা স্টেনগান ধরার কথা বলছেন, যারা খুন করার কথা বলছেন, যারা মানুষকে উত্তেজিত করছেন তারাই আবার বারবার আইন-শৃঙ্খলা বজায় রাখার কথা বলছেন, একসঙ্গে এইসব চলতে পারে না। সুতরাং দিল্লি থেকে কংগ্রেসকে যদি না তাড়ানো যায় এবং পশ্চিমবঙ্গ থেকে কংগ্রেস যদি নিশ্চিন্ন না হয় তাহলে আইন-শৃঙ্খলার কথা ভাবা যায় না। সেইজন্য বলবো গোটা ভারতবর্ষের চাইতে পশ্চিমবাংলা আইন-শৃঙ্খলার দিক থেকে অনেক ভালোর দিকে এগিয়ে আছে এটা আপনারা উপলব্ধি করুন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী কর্তৃক আনীত পুলিশখাতে বরাদ্দের দাবিকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনগুলির বিরোধিতা করে দু একটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অভিনন্দন জানাতে চাই তিনি তার যে লিখিত বাজেট ভাষণ এখানে পেশ করেছেন তাতে রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতির একটা বস্তু নিষ্ঠ তথ্য নির্ভর চিত্র হাজির করেছেন। বিরোধী পক্ষের বক্তারা সেইদিকে দৃষ্টি না দিয়ে অনেক আবোল-তাবোল কথা বলে গেলেন। মাননীয় মুখ্যমন্ত্রীর এই বিশ্লেষণ বিগত বৎসর কোনও কোনও গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছিল, কেন ঘটনাগুলি ঘটেছে এবং সেগুলির মোকাবিলা করার জন্য যেসব দৃঢ় ব্যবস্থা নেওয়া হয়েছে সেইসবের ধারে কাছে গেলেন না। তারা কেবল পুরানো কাসুন্দি ঘাটতে লাগলেন এবং বরাদ্দ কেন বাড়ানো হয়েছে সেই সম্পর্কে বললেন আর এই কংগ্রেসি বন্ধুদের সঙ্গে যোগ দিলেন মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু। আমি একটা প্রশ্ন করতে চাই যে, মাননীয় সদস্য সাত্তার সাহেব, বিরোধী দলনেতা পরিবর্তন ইত্যাদি অনেক কাগজ পত্র পড়লেন, কিন্তু মুখ্যমন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণটা পড়ে দেখলেন না, সে সময়টুকু নেই, এই বরাদ্দ বৃদ্ধির

কারণটি ঐ বাজেট ভাষণে উল্লিখিত আছে। তিনি সেদিকে না গিয়ে ১৯৭৫ সালে এবং ১৯৫৫ কত বরাদ্দ হয়েছিল সেই কথা বললেন। মাননীয় সাত্তার সাহেব নিশ্চয় জানেন ১৯৭৫ সালে এবং ১৯৫৫ মূল্য মান, মূল্য স্তর কি একই জায়গায় থেকে গেছে? এগুলি তিনি জানেন, জেনে না জানার ভান করছেন। আর একটা গুরুত্বপূর্ণ বিষয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী তার বাজেট ভাষণে আজকে সারা দেশে সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ করার যে প্রবণতা শুরু হয়েছে, পরিবেশ সৃষ্টি হচ্ছে এই পশ্চিমবঙ্গের সংঘর্ষের পরিস্থিতি সৃষ্টি হচ্ছে এই বিষয়ে বিরোধী দল নেতা একটা কথাও বললেন না। মাননীয় মুখ্যমন্ত্রী তার ভাষণে আবেদন রেখেছেন রাজনৈতিক দলগুলির কাছে, শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের কাছে এই বিষয়ে সজাগ হবার জন্য। তারা তাদের দায়িত্ব পালন করলেন না, তার জেলা মুর্শিদাবাদে যে ঘটনা ঘটেছিল এবং আজকে পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে আমরা গোটা ভারতবর্ষের মধ্যে যে মাথা উঁচু করে আছি সেই উঁচু মাথা কে হেঁট করে দেওয়ার প্রচেষ্টায় যে ষড়যন্ত্র এবং পরিস্থিতির সৃষ্টি হচ্ছে এই ক্ষেত্রে আমরা উঁচু মাথাকে কি করে উঁচু রাখতে পারি সে বিষয়ে কিছু বললেন না। তিনি বললেন না মুর্শিদাবাদ জেলার মানুষ হয়ে মালদা জেলায় আমি যেটা দেখছি যেটা মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে রেখেছেন বাংলাদেশি নাগরিক অনুপ্রবেশকারী বেশি বেশি সংখ্যায় ঘটছে এবং এই বিষয় টিকে কেন্দ্র করে সাম্প্রদায়িক শক্তি, মৌলবাদী শক্তি রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘ, বিশ্ব হিন্দু পরিষদ পশ্চিমবঙ্গের পরিস্থিতিকে বিষিয়ে তুলতে চাইছে। এই সম্পর্কে তার কোনও অভিমত, কোন সাজেশন তিনি রাখলেন না। তিনি বললেন না। যে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে এই ১৯৮৮ সালে বাংলাদেশি মুক্তি মোর্চাদের কাজকর্ম তাদের মোকাবিলা করতে গিয়ে সরকারকে কিভাবে কাজ করতে হয়েছে সেগুলি উপলব্ধি করলেন না। এখন প্রশ্ন হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী কে একটি বিষয়ে লক্ষ্য করতে বলি, এইগুলি হচ্ছে অশনি সংকেত। আজকে বিরোধী দল নেতা ও বিরোধী রাজনৈতিক দলের যে সামাজিক শান্তি শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে তাদের যে ভূমিকা আছে এ সম্বন্ধে সচেতনতা থাকে না বরঞ্চ আরও উস্কানি দেওয়ার চেষ্টা করছেন এবং পুলিশের বিরুদ্ধে তিনি বলবেন তার কারণ গ্রামাঞ্চলে আজকে জোতদার জমিদার ভূমিহীন ক্ষেত মজুরদের উপর নির্যাতন করতে আর পারছেন না, তাই আজ পুলিশের বিরুদ্ধে তাদের ক্ষোভ, এবং রাগ। তাই আমি আর একবার মাননীয় মুখ্যমন্ত্রীর আনীত বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করতে উঠে বলি যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দেশ প্রেম নিয়ে সন্দেহ করি না। কিন্তু তা সত্ত্বেও দু একটা প্রশ্ন আমাদের মনে এসেছে, সেগুলি মুখ্যমন্ত্রী মহাশয় স্পষ্ট করে উত্তর দেবেন। আপনারা দেখছেন মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আসেন নি। আমরা দেখছি সম্প্রতি ইন্দিরা গান্ধী হত্যা মামলার নতুন চার্জশিট রুজু করা হয়েছে। দেশে একটা প্রচন্ড ষড়যন্ত্র চলছে দেশকে ভেঙ্গে দেবার জন্য এবং মাননীয় প্রধানমন্ত্রীর পরিবারকে নিশ্চিহ্ন করে দেবার জন্য, নতুন চার্জশিটে সেটাই প্রকাশ পাচ্ছে। আজকে আমি চাই মুখ্যমন্ত্রী এখানে দ্বিধাহীন ভাষায় ঐ দেশবিরোধী শক্তির বিরুদ্ধে ঘোষণা করুন যে, যে জনতা দল ইন্দিরা গান্ধীর হত্যাকারীদের সমর্থন করেছেন এবং খালিস্থানী আন্দোলনকে যারা সমর্থন

করেছেন তিনি তার বিরুদ্ধে এবং দেশকে রক্ষা করবার ব্যাপার তিনি রাজীব গান্ধীর সঙ্গে আছেন। তার কারণ আপনাকে মনে রাখতে হবে, মুখ্যমন্ত্রী সম্পর্কে প্রশ্ন উঠেছে যে, ইন্দিরা গান্ধীর হত্যার সঙ্গে যুক্ত সিমরানজিৎ সিং মান তিন মাস কলকাতায় ছিলেন এবং আমি শুনেছি তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। আমি শুনেছি, মুখ্যমন্ত্রী কানাডা গিয়ে উগ্রপন্থীদের সভায় গিয়েছিলেন। আমি শুনেছি, ইন্দিরা হত্যা-চক্রান্তে অভিযুক্ত মনজিৎ সি কলকাতায় লুকিয়ে ছিলেন। আমি শুনেছি, কামেক্কার সিং মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। মুখ্যমন্ত্রী মহাশয়কে আজকে দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করতে হবে যে তিনি এসবের বিরুদ্ধে। দেশকে এক রাখার ক্ষেত্রে তিনি রাজীব গান্ধীর সঙ্গে আছেন এটা তিনি ঘোষণা করবেন। আমি আনন্দিত, মুখ্যমন্ত্রী তার বাজেট ভাষণে স্বীকার করেছেন যে, দার্জিলিং-এর ব্যাপারে প্রধানমন্ত্রী তাকে সাহায্য করেছেন, বুটা সিং তাকে সাহায্য করেছেন। এক সময় দার্জিলিং-এর ব্যাপারে মুখ্যমন্ত্রীসহ শাসক দল প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর বিরুদ্ধে অভিযোগ করেছিলেন। কিন্তু তারপর মুখ্যমন্ত্রীকে বলতে হয়েছে—'আমার হাত ধরে তুমি নিয়ে চলো সখা আমি যে পথ চিনি না। ' রাজীব গান্ধীর হাত ধরে তিনি দার্জিলিং গিয়েছিলেন। আমি আনন্দিত, আজকে তিনি রাজীব গান্ধীর কথা স্বীকার করেছেন। আমি প্রশ্ন করতে চাই, রাজীব গান্ধীর হাত ধরে তিনি দার্জিলিং গিয়েছিলেন, কিন্তু তারপর ঘিসিংকে কলকাতায় এনে গ্রেট ইস্টার্ন হোটেলে জামাই আদরে তের ব্যাঞ্জন সহকারে খাইয়েছেন ১০৮জন সি পি এম ক্যাডার খুন করবার পর। তাহলে কি ধরে নেব, পার্টি ক্যাডার খুন করলে খাতির পাওয়া যায় এবং আমরা খুন করতে পারি না বলে আপনারা আমাদের মারছেন? এই প্রশ্নের জবাব চাই। সেখানে এতজন খুনের পর আরও ৪০ জন খুন হয়েছে। কাজেই সেই ব্যাপারে মুখ্যমন্ত্রী কি করছেন নিশ্চয়ই তার জবাব দেবেন।

আমি এবারে মূল বাজেটের বক্তব্যে আসছি। বাজেট বক্তব্যে দেখবেন ৩৪ কোটি টাকা বেড়েছে। কিন্তু আমরা দেখছি যে, পুলিশের ওয়েলফেয়ারের জন্য যে খরচ ১৯৮৭-৮৮তে ছিল ৩০ কোটি সেটা এবারে কমিয়ে এনে করা হয়েছে ২৬ কোটি। অর্থাৎ পুলিশের ওয়েলফেয়ার হচ্ছে না। অন্য দিকে নন-প্ল্যান এক্সপেন্ডিচার অর্থাৎ নতুন থানা হয়, এবারে এই নন-প্ল্যানে ৭ কোটির জায়গায় ২৬ কোটি করা হয়েছে। অর্থাৎ পুলিশম্যানদের ওয়েলফেয়ারের টাকা বাড়ছে না। আমি আবার বলি, মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণ আমি পুঙ্খানুপুঙ্খভাবে পড়েছি এবং আমার পড়ে মনে হয়েছে এটা অন্ধ ধৃতরাষ্ট্রের বাজেট ভাষণ। ঐ যে অন্ধ ধৃতরাষ্ট্র বসে রয়েছেন যিনি কৌরবকুল চালাচ্ছেন। আমি কয়টি উদাহরণ দিচ্ছি। তিনি বলেছেন যে, মহিলাদের খুন হচ্ছেন এবং ডাউরি ডেথ বেড়েছে। বলেছেন, রেপ কেসের সংখ্যা বেড়েছে, নারকোটিক্স তিনি কন্ট্রোল করতে পারছেন না, কিন্তু সেটা করা দরকার। বলছেন, কমিউনাল প্যাশনও বেড়েছে। গত বছরের মুর্শিদাবাদের ঘটনা এর উদাহরণ। গার্ডেনরিচের কথা তিনি বলেননি। এই হচ্ছে আইন-শৃঙ্খলার অবস্থা বুঝে দেখুন! মুখ্যমন্ত্রী বলেছিলেন, তিনি পুলিশ বাহিনীতে ডিসিপ্লিনে আনবেন, এ ব্যাপারে মনযোগ দেবেন। আইডিয়াল পুলিশ সম্বন্ধে 'পুলিশ অ্যান্ড দি রুল অফ লয়ে বলেছে A police man is the axis on which the 'Rule of Law' rests and rotates. Without him, society would be a conglameration of divergent and infighting groups in which

developments of human personality would become impossible. এইরকম পুলিশ তৈরি করবার কথা ছিল, কিন্তু আজকে পুলিশের কি অবস্থা? মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন, 'আমি তাদের অ্যাশোসিয়েশন করতে দিয়েছি, কিন্তু ইনডিসিপ্লিন হতে বলিনি।'

[6-55 — 7-05 P.M.]

কিন্তু দেখতে পাচ্ছি যে মেদিনীপুরের নন-গেজেটেড পুলিশ কর্মচারী সমিতি এস পি-র বিরুদ্ধে বিক্ষোভ দেখিয়েছে, ৫০০ লোকের মিছিল করে ঘুরে বেড়াচ্ছে। শুধু তাই নয় বাঁকুড়ায় সি পি এম সমর্থিত নন-গেজেটেড পুলিশ কর্মচারী সমিতির দুটি অংশ গত ১৪ই ফেব্রুয়ারি তারিখে পরস্পর মারামারি করেছে পুলিশ ব্যারাকে। এখন মুখ্যমন্ত্রী সঙ্কিত। যে বিষ বৃক্ষের ফল আপনি রোপন করেছেন সেই বিষ বৃক্ষকে আপনাকেই সামাল দিতে হবে। আমি বললাম যে খুন বেড়েছে। দেবপ্রসাদ বাবুও বলেছেন যে রাজনৈতিক খুন বেড়েছে এবং সেটা কোন পর্যায়ে গিয়েছে। এটা শুধু আমার কথা নয়, মহাশ্বেতা দেবী যিনি বামপন্থী, একাডেমি পুরস্কার প্রাপ্ত তিনি বলেছেন যে এই রাজ্যে রক্তোৎসব চলছে। তাতে বলছেন যে কি হয়েছে, কি ভাবে লোক মারা গিয়েছে সেটা বলেছেন। একজন কংগ্রেস কর্মী খুন হল গত ২৮-১২-৮৮ তারিখে। সেই তারিখেই সি পি এম এবং জি এল এফ সমর্থকদের মধ্যে দার্জিলিং-এর সংঘর্ষ হয়, তাতে জি এন এল এফ কর্মী হারকেলুবাকে খুন করা হল। ৫-১-৮৯ তারিখে শান্তি নিকেতনের কাছে কালিয়া গ্রামে সি পি আই এম-এর গান্ধি দাস খুন হলেন। ১৩-১-৮৯ তারিখে কার্সিয়াং-এ খুন হলেন রাজ্যসভার সদস্য টি এস গুরুং। ২৩-১-৮৯ তারিখে নদীয়ার সাগর নগরে ২ জন কর্মী খুন, শান্তিপুরের কাছে সি পি এম কর্মী খুন। একই দিনে মালদার হবিবপুরে যুব কংগ্রেসের ব্লক সভাপতি খুন হলেন। ৩১-১২-৮৯ তারিখে ২ জন সি পি এম কর্মী খুন হলেন। আবার ৬-২-৮৯ তারিখে দার্জিলিং শহরে ৯ বছরের বালক খুন হল। ১১-২-৮৯ তারিখে দক্ষিণ দমদম পুরসভার কংগ্রেস কমিশনার শিশ মুখার্জি খুন হলেন। পশ্চিমবাংলায় যে রাজনৈতিক হলি খেলা চলেছে। ২৮-১২-৮৮ থেকে ১৫-২-৮৯ পর্যন্ত এই ৫০ দিনে ২৩টি রাজনৈতিক হত্যা হয়েছে। পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষে একটা রাজ্য দেখাতে পারবেন যেখানে এই ভাবে রাজনৈতিক খুন হয়েছে? কোথায় আছি আমরা পশ্চিমবাংলায়? ওনারা বললেন যে গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চলবে না। মাননীয় মুখ্যমন্ত্রী ফিগার দিয়ে বলেছেন যে ১২৫৪ বার গুলি চলেছে। গত ৫ বছরে ৪৬৩ জন লোক মারা গিয়েছে এবং কুচবিহারের এক জায়গায় ৩টি ছেলে রবীন চন্দ্র, বিমান দাস এবং হায়দার আলি যুব কংগ্রেসের কর্মী খুন হলেন। পুলিশ কমিশনার বলেছিলেন কোথাও পুলিশের গুলিতে লোক মারা গেলে বিচার বিভাগীয় তদন্ত হবে। মুখ্যমন্ত্রী তা করলেন না। এই বছরের শুরুতে গার্ডেনরিচে আমাদের কর্মী শেখ আসলাম পুলিশের গুলিতে খুন হলেন, মুখ্যমন্ত্রী তদন্ত করলেন না। আজকে গণতন্ত্র এই পর্যায়ে গিয়েছে যে গণতান্ত্রিক আন্দোলন করতে গিয়ে পুলিশের গুলিতে মানুষ মরেছে। এক দিন যারা নাকি গণ আন্দোলনের শরিক ছিলেন তারা একটা বিচার বিভাগীয় তদন্ত চেষ্টা করেন না। এখানে 'বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদে'। লক আপে ডেথের কথা বলেছেন দেবপ্রসাদবাবু, উনি এখানে হিসাব দিতে পারেন নি। আমি একটা পরিবর্তনে হিসাব দেখলাম ৫৫ জন লক আপে মারা গেছে জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হবার পর। ১৯৮৮ সালে তিন তিন করে ছয় জন লক আপে মারা

গেছেন। গণতন্ত্র এমন অবস্থায় গিয়েছে যে লক আপে মানুষ নিহত হয়েছে। শুধু তাই নয় লক আপের মধ্যে ধর্ষণ করেছে পুলিশ অফিসার। আদালতে তরুনি স্বাক্ষী দিচ্ছে কাশীপুরের থানার মধ্যে মহিলাদের উপর ধর্ষণ হয়েছে। আজকে পুলিশ এই পর্যায়ে চলে গিয়েছে। আজকে আপনাদের মনে রাখতে হবে কোথায় আমরা গিয়েছি। লক আপে মানুষ খুন হচ্ছে আর ওরা বলছেন ওনারা গণতন্ত্রের জন্য লড়ছেন! সংবাদপত্রের স্বাধীনতার কথা বলেছেন। এই রাজ্যে ১৯৮৪ সালে আনন্দবাজার পত্রিকার উপর কি হয়েছিল? কয়েক শো মাইনরিটি লোক নিয়ে আনন্দবাজার পত্রিকার উপর আক্রমণের কথা আমরা ভুলিনি। আর গত বছর উত্তরবঙ্গের এক সংবাদপত্রের কর্মী দিবাকর মন্ডল নিহত হলেন। মুখ্যমন্ত্রীকে তাঁর ছবি দেখালে মুখ্যমন্ত্রী সেই ছবি ছিঁড়ে ফেলে দিলেন। আব মুখ্যমন্ত্রীর পার্টির খুব গুরুত্বপূর্ণ নেতা তার নাম আমি বলতে চাই না, তরুন উঠতি নেতা তিনি বললেন একটা কাগজকে বরাহনন্দন। পরে তিনি বললেন শুয়ারের বাচ্ছা বলেছি লেখাকে, লেখককে নয়। বাহবা! সংবাদপত্রের প্রতি এই উদার মনোভাব! আর একজন মুখ্যমন্ত্রীর দপ্তরের উঠতি মন্ত্রী তিনি কি বললেন? তিনি বললেন সি পি এম-এর অধিকার আছে সি পি এম কর্মীদের আত্মরক্ষার জন্য অস্ত্র তুলে নেবার। বুদ্ধদেববাবু ওনার কাছে আমরা এটা আশা করিনি। উনি একজন সংস্কৃতিবান লোক ওনার কাছে থেকে এই ধরনের কথা যে আমরা দার্জিলিং থেকে অস্ত্র তুলে নিয়েছি, দার্জিলিং থেকে স্টেনগান তুলে নিয়েছি এবং সি পি এম কর্মীদের সরিয়ে এনেছি এইসব কথাবার্তা আমরা আশা করিনি। আমাদের কাছে অভিযোগ আছে যে ইন্দিরা গান্ধী হত্যার ষড়যন্ত্রে কলকাতা সবচেয়ে বেশি খালিস্তানিদের আড্ডাখানা ছিল। রাজ্য সরকার কেন এই ব্যাপারে দায়িত্ব নেন নি? আমি আরও ঘটনার কথা বলব, গত ৩০-৪-৮৯ তারিখে পূর্ণচন্দ্র ঘোষ খুন হল কিন্তু আজ পর্যন্ত তার প্রিন্সিপাল কালপ্রিট ধরা পড়ল না। তারপরে পাবলিক প্রসিকিউটারের কাছে গেছিলাম, পাবলিক প্রসিকিউটার পর্যন্ত অপরাধিদের সমর্থন করেছেন এবং তারপরে সুপ্রীম কোর্ট থেকে বেল পেয়ে গেল। আমি নিজে পাবলিক প্রসিকিউটারের কাছে ৪৩ বার গিয়েছি এবং শেষ পর্যন্ত আব্দুল কায়ুম মোল্লার সঙ্গেও দেখা করেছি কিন্তু কোনও কিছু চেঞ্জ করতে পারলাম না। একটা খুনের মামলার আসামিকে শাস্তি দিতে হবে তা পর্যন্ত হয়ে উঠলো না। আসলে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। তারফলেই কৃষিমন্ত্রী কমল গুহকে বলতে হচ্ছে যে গরিবের হাতে গরিব খুন হচ্ছে এবং তার কারণ হচ্ছে সি পি এম। এই রাজ্যে গরিব গরিবে লড়াই লাগানোই হচ্ছে সি পি এমের আজকের সংগ্রাম। সেইজন্যই কমল গুহকে বলতে হচ্ছে যে সিপিএম মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিচ্ছে। কিভাবে বেআইনি অস্ত্র সরবরাহ করা হচ্ছে তার হিসাব আমার কাছে আছে। আমি দেখেছি গত ২৩শে ফেব্রুয়ারি মাত্র ২ মাস আগে ২৪টি ভেড়ি লুঠ করে বেদখল করে বসে আছে, আজ পর্যন্ত তার কোনও ব্যবস্থা নেওয়া হল না। আপনি কি বলবেন এতে আইন-শৃঙ্খলার অবস্থা ভালো? আমি আগেও বলেছি এবং এখনও বলছি আমাদের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর প্রতি আমার ভক্তি আছে কিন্তু তিনি অন্ধ ধৃতরাষ্ট্রের মতো বসে থাকবেন আর পুলিশকে ডিসিপ্লিনড করতে পারবেন না তা হয় না। তিনি তার পার্টিকেও ডিসিপ্লিনড করতে পারেন নি, ফলে গোটা পশ্চিমবঙ্গকে মহা শ্মশানে পরিণত করেছেন। একেবারে পশ্চিমবঙ্গকে শেষ করে দিয়েছেন ফলে এই জনবিরোধী পুলিশ বাজেটকে সমর্থন না করে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার মহাশয়, এইবার আমার বোধহয় একটু সৌভাগ্য যে কাট মোশন বেশি আসেনি। ছাঁটাই প্রস্তাব কেবলমাত্র ৩ জন সদস্যের কাছ থেকে এসেছে। কাজেই বলা যায় যে আইন শৃঙ্খলা সম্বন্ধে পুলিশি প্রশাসন সম্বন্ধে আপনারা সন্তুষ্ট আছেন। যাইহোক আমি সেই কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য এখানে রাখবো। আমি এখন খুব সংক্ষেপেই বলব। প্রথমদিকে যেকথাগুলো বলবার ছিল সেগুলো অপরাজিতা গোপ্পী খুব সুন্দরভাবে বলে দিয়েছেন। যেটা বরাবরিই আমি বলি, এইভাবেও সেগুলো উনি স্মরণ করিয়ে দিয়েছেন, সুতরাং তারমধ্যে আমি যাচ্ছি না। কি অবস্থায় উত্তরাধিকার সূত্রে আমরা পেয়েছি এবং এই প্রশাসনকে কিভাবে নতুন করে সাজাতে হয়েছে এইসব কথা উনি খুব সুন্দরভাবে বলেছেন। তারপরে ধনতান্ত্রিক ব্যবস্থা এবং সামন্ততান্ত্রিক পরিবেশের মধ্যে থেকে সীমিত ক্ষমতায় তাদের কাজ করতে হচ্ছে। সুতরাং তার মধ্যে দাঁড়িয়ে বিচার করতে হবে পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন বিষয় এই আইন-শৃঙ্খলার বিষয়। এটা কখনই আমরা বলি না সব ঠিক আছে, আমরা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি দিয়ে পর্যালোচনা করে থাকি। আমি রাম রাজত্ব কিরকম ছিল জানি না কিন্তু রামায়ণে যা পড়েছি এখানে তা ঠিক নয়। এখানে রাহাজানি নেই, চুরি, ডাকাতি নেই এইসব কথা আমরা কখনও বলিনা। কারণ এসব কথা বলে কোনও লাভ নেই। এতো থাকবেই, আমাদের দেশের যে ব্যবস্থা তাতে এসব দূর করতে গেলে আমুল পরিবর্তনের দরকার আছে। বিশেষ করে কংগ্রেস যেখানে বিরোধী দল সেখানে অপরাধ আরও বাড়বেই সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি দেখছিলাম আমাকে বিরোধী

[7-05 — 7-15 P.M.]

দলের নেতারা প্রশ্ন করেছেন যে আমি এই রাজ্যের পুলিশমন্ত্রী না ক্যাডারদের পুলিশী মন্ত্রী? আমি তাদের বলি আমি এই রাজ্যের পুলিশী মন্ত্রী। আমাদের কয়েকজন কংগ্রেস নেতা প্রশ্ন করেছেন আপনি কি এই রাজ্যের পুলিশ মন্ত্রী? আমি বলেছি আমি রাজ্যের পুলিশ মন্ত্রী। আপনারা এটা দেখলে বুঝতে পারবেন আপনারা আমার বাজেট বক্তৃতা পড়েছেন নিশ্চয়। যখন দু একটা কথা বললেন আমাদের বিরোধী দল নেতা, যে এখানে কংগ্রেস আমলে যে রকম হত সেই রকম হয় না, তার বিপরীত। এখানে কেউ অপরাধ করলে যদি তার বিরুদ্ধে অপরাধের কোনও অভিযোগ থাকে তাকে গ্রেপ্তার করা হয়। আমাদের দিকে হলেও গ্রেপ্তার হয়, ওদের দিকে হলেও গ্রেপ্তার হয়। আমরা এইভাবে আইন মেনে চলবার চেষ্টা করছি এবং তারও পরিসংখ্যান আমি দিচ্ছি। আমি আশা করি আর পুনরাবৃত্তি করতে হবে না, আমি চাই না—আমার বক্তৃতায় সব উল্লেখ আছে। একেবারে পরিসংখ্যান দিয়ে বলেছি সেইজন্য ওরা উল্লেখ করেনি, নাহলে ওরা এই প্রশ্নটা করতেন। এর আগে বরাবরই বলেছি, আজও বলছি আমাদের ৭০-৭১ সালে ১১ শত লোক খুন হল, আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ও আরও বামপন্থী দলের তরফ থেকে কিছু কিছু লোক। তার একটিও মামলা হয়েছে, সাজা তো দূরের কথা, মামলা একটিও হয়নি, অথচ ১১০০ লোক খুন হয়ে গেল। কংগ্রেস আমলে খুন করলেন সবাইকে, অথচ একটিও মামলা হয়নি। আমরা তো এসে জেল থেকে সব লোককে ছেড়ে দিলাম, আমাদের সরকারের প্রতিশ্রুতি ছিল, তাই আমি ছেড়ে দিলাম। কংগ্রেসি গুন্ডাদের ছেড়ে দিলাম, আমাদের লোককেও ছেড়ে দিলাম, অনেককে ছেড়ে দিলাম। আপনারা

তো এসব দেখেছেন, সেইজন্য এই কথা বলার কোনও অর্থ নেই। সেইজন্য এই রাজ্যের সাধারণ মানুষের প্রতিনিধি হিসাবে আমি এখানে পুলিশ প্রশাসন চালাচ্ছি এবং আর একটি কথা এখানে না বলে পারছি না আপনারা একটি কথা বলছেন এখন বাজেট বেড়েছে ২০৫ থেকে ২৪০ হয়েছে। কিন্তু এটা কেন হয়েছে, সেটাতো বিশ্লেষণ করলেন না। এখানে এইজন্য হয়েছে, যেখানে পুলিশকে মাহিনা দিতে হয়, ডিয়ারনেস অ্যালাউন্স দিতে হয়, বোনাস দিতে হয়, যেমন অন্যান্য সরকারি কর্মচারিদের দিতে হয়, মাস্টার মশাইদের দিতে হয়। এই রকম ৯ লক্ষের মতো মানুষ আছে তাদের জন্য আমাদেরকে অর্থ দিতে হয়, সেটা দিতে গিয়েই তো টাকা খেয়ে যায়। আমি অর্থমন্ত্রীকে বলেছিলাম আর একটু অর্থ দিলে ভালো হত, অর্থমন্ত্রী বলেছিলেন অন্যান্যদের দিতে গিয়ে আমার আর টাকা নেই। তাই এখান সুব্রতবাবু যেটা বুঝেছেন সেটা ঠিকই বুঝেছেন কারণ উনি একবার পুলিশমন্ত্রী ছিলেন উনি ওনার কাটমোশনে বলেছেন পুলিশকে আপনারা ঠিক মতোন সাজ সরঞ্জাম দিচ্ছেন না। আপনারা পেট্রল, ডিজেল দিচ্ছে না, গাড়ি দিচ্ছেন না, এইগুলি না দিলে তারা দক্ষতার সঙ্গে কাজ করবে কি করে? উনি ঠিকই বলেছেন, আর একটু দেওয়া উচিত। আমরা যতটা পেরেছি করেছি, আর একটু দিলে ভালো হত। কাজেই এখানে বোঝা যাচ্ছে ওদের পরস্পরের মধ্যে কোনও মিল নেই এইটাই হচ্ছে কথা। অন্যান্য রাজ্যের তুলনায় এখানে অনেক বেশি পুলিশ, এই ব্যাপারে একটা পরিসংখ্যান দিতে হবে, স্পিকার মহাশয় এখানে যখন কথাটা বলা হচ্ছে তখন আমি একটা হিসাব দিচ্ছি একটা পপুলেশন রেশিও সম্বন্ধে এটা আগে বলিনি তাতে দেখছি যে ৯৯০ জনের জন্য একজন পুলিশ এখানে। দিল্লিতে ২২০ জন মানুষের জন্য এক জন পুলিশ, দিল্লিতে তো বামফ্রন্ট সরকার নয়, রাজীব গান্ধী থাকেন। মহারাষ্ট্রে ৫০০ জনের জন্য একজন পুলিশ। মধ্যপ্রদেশ ৬২৫ জনের জন্য একজন পুলিশ। উড়িষ্যায় ৮০৪ জনের জন্য একজন পুলিশ, পাঞ্জাব ৫৬৫ জনে একজন পুলিশ, এটা অবশ্য স্পেশাল ফোর্স যা গেছে সেটা না ধরে রাজস্থানে ৭০০ জনে একজন পুলিশ, তামিলনাড়ু ৮০০ জনের একজন পুলিশ, গুজরাট ৩২৫ জনের একজন পুলিশ, উত্তরপ্রদেশে ৮৩৩ জনের জন্য একজন পুলিশ, বিহারে ১০৮৭ জনের একজন পুলিশ, কেরলে ১০৪৮ জনের জন্য একজন পুলিশ। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের হিসাব, এটা আমাদের কাছে আছে। তাহলে পুলিশ এখানে কি করে বেশি হল? আমি বলেছি অপরাধ নানা রকমের আছে, তার জন্য কিছু পুলিশ রাখতে হবে। আমরা দরখাস্ত যেটা পাই তাতে অনেকে বলেন, আমাদের দিক থেকে বলেন, বিরোধী পক্ষ থেকেও বলেন, যে এখানে একটা পুলিশ আউট পোস্ট করছেন না কেন, পুলিশ স্টেশন করছেন না কেন, এখানে চুরি, ডাকাতি, রাহাজানি হচ্ছে। আমরা হয়ত ঠিকমতো করতে পারিছ না টাকা পয়সা নেই বলে। এই সঙ্গে বলে দিই বরাবর দেখছি আমাদের কমরেড টি এস গুরুং ছিলেন লোকসভার সদস্য, তার প্রতি বিরোধী দলের এত ভালোবাসা বেঁচে থাকতে এত জানতাম না। ওর সম্বন্ধে বলে যাচ্ছেন, ওর জন্য বিধানসভায় গোলমাল গভর্নরের প্রতি করতে হল এইসব কথা শুনলাম। যাইহোক, একজন ধরা পড়েছে, তিনি হচ্ছেন জি এন এল এফের অ্যাডভাইজার এবং তাকে প্রশ্ন করা হচ্ছে, তদন্ত করা হচ্ছে, সব কথা আমি এখন বলতে পারব না। কিন্তু তিনি হচ্ছেন কন্ট্রাক্টর, তিনি জি এন এল এফের অ্যাডভাইজার হিসাবে করেছেন, না কন্ট্রাক্টর হিসাবে করেছেন এটা হচ্ছে আমাদের কাছে বড় কথা। উনি সার্টিফিকেট চেয়েছিলেন গুরুংয়ের কাছ থেকে যাতে কন্ট্রাক্টর পেতে

পারেন। তিনি সেই সার্টিফিকেট দিতে অস্বীকার করেছেন এই হচ্ছে আমার কাছে রিপোর্ট তাকে ধরে রাখা হয়েছে, সি বি আই এনকোয়ারি করছে। তারপর কথা হচ্ছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই আমাদের বিরোধী দলের নেতা বলেছেন কংগ্রেস আমলে কোনও বছরে হয়েছে কি? কতকগুলি পরিসংখ্যান দিলেন যে আপনাদের সময় এত গুলি চলেছে। কংগ্রেস আমলে কখনও কি হয়েছে এই সব? আমি বলে দিচ্ছি আমাদের এখানে ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত কত হয়েছে "During 1977 to 1982, police resorted to firing on 286 occasions killing 76 persons and during 1983 to 1987 on 250 occasions killing 84 persons. But during 1971 to 1977, police fired on 730 occasions killing 200 persons". এটার সঙ্গে যদি আরও যোগ করি, কারণ উনি বলেছেন কংগ্রেস আমলে এই রকম হয়েছে কিনা, কোনও একটা বছর যখন কংগ্রেস ছিল এত গুলি চলেছে কিনা, তারজন্য এই পরিসংখ্যান দিচ্ছি ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালে ৭৩০ বার গুলি হয়েছিল এবং ২০০ মানুষ খুন হয়েছে। এর মধ্যে আমাদেরটা ধরছি না, সেটা আরও আগের কথা, ১৯৬৯ সালে যখন খাদ্য অন্দোলন হয় তখন একবারের গুলিতে ৮০ জন নর-নারী খুন হয়েছে। তাদের কাছে আমাকে এইসব কথা বলতে হচ্ছে। আর আমাদের কমরেডরা আলিপুর জেলে, দমদম জেলে কংগ্রেস সরকারের পুলিশের গুলিতে প্রাণ দিয়েছেন, বন্দী করে তাদের উপর গুলি করেছে। কাজেই এই পরিসংখ্যান আমি দিয়ে দিলাম। তারপর কুচবিহারে তো জানা আছে নর-নারী, শিশু খুন হয়ে গেল, কুচবিহারে তার তদন্ত হল, কিন্তু তদন্ত রিপোর্ট বেরুল না। আমরা এসে সেই তদন্ত রিপোর্টের খোঁজ পেয়েছি। ডাঃ বিধান চন্দ্র রায়ের আমলে প্রশানকে তারা দায়ী করেছিলেন গুলি করবার জন্য খুন করবার জন্য। কংগ্রেস আমল ছিল সেটা। কাজেই এত জোর গলায় প্রশ্ন করে লাভ নেই। এখানে নানা রকম ঘটনার কথা বলা হয়েছে। ইন্ডিভিজুয়াল কেসেস সম্বন্ধে বলার দরকার নেই এবং তার উপর কোনও কাটমোশন ও নেই। কসবার একটা ঘটনা বললেন ১৯৮৮ সালে কোনও একজন এস আই একজন মহিলাকে বলৎকার করেছিল। এই ঘটনা ১৯৮৪ সালে হয়েছিল, ১৯৮৮ সালে নয়। সেই এস আই কে চার্জসিট করা হয় এবং সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে। কংগ্রেস আমলে এসব হত না। মহিলাদের উপর অপরাধ পশ্চিমবাংলায় খানিকটা যে বেড়েছে সেটা নিয়ে আমরা খুবই চিন্তিত এবং আশঙ্কা বোধ করছি। এই ব্যাপারে অন্যান্য প্রদেশ আমাদের ছাড়িয়ে গেছে এটা কোনও কথা নয় এবং এসব বলে কোনও লাভও নেই। আমাদের এখানে এসব কম হত। তবে ১৯৮৭ সালের সঙ্গে যদি ১৯৮৮ সালের তুলনা করি তাহলে দেখবো অন্তত ৯টি বেড়েছে। দি নাম্বার অব ডাউরি ডেথ কেসেস হাওয়েভার, ইনক্রিসড ফ্রম ২৫৪ ইন ১৯৮৭ টু ২৬৩ ইন ১৯৮৮—অর্থাৎ এক্ষেত্রেও ৯টি বেড়েছে। ডাউরি ডেথ আমাদের কাছে খুব লজ্জার কথা। তবে এগুলি পুলিশ দিয়ে বন্ধ করা যাবে না। বাড়ির মধ্যে পুড়িয়ে মারলে পুলিশ কি করবে? এই ব্যাপারে আমরা বলেছি জেলায় জেলায় মহিলা পুলিশ অফিসার দিতে হবে। তদন্তের কাজে অনেক সময় মহিলা পুলিশ অফিসারের দরকার হয় সেইজন্য আমরা একটা কমিটি করেছি। তারা ভলানট্যারিলি গিয়ে তদন্ত করবেন এবং এটা মহিলাদের স্বার্থে খুবই প্রয়োজন হয়ে পড়েছে। মাননীয় সদস্যা শ্রীমতী গোপ্পী বলেছেন, এখানে তফসিলি, উপজাতিদের উপর অত্যাচার হয় না এবং হিন্দু মুসলমানে দাঙ্গা হয় না— যেটা কংগ্রেস রাজত্বে চলেছে। আমাদের এখানকার এই অবস্থার

জন্য কিন্তু ওদের একটু গর্ব হয় না। ওরা আমাদের দলীয় গোলমালের কথা বলেছেন এবং তুলনামূলকভাবে কথাগুলি বলেছেন। কংগ্রেস তো এখন গুন্ডামিতে ভরে গেছে। পুরানো কংগ্রেস তো এখন আর নেই। ওটা শেষ হয়ে গেছে। ইন্টার পার্টি ক্ল্যাস কত হয়েছে সেটা যদি আপনারা দেখেন তাহলে দেখবেন "ইন দিজ ক্ল্যাসেস, ৩৪ সি পি আই (এম), ১৯ কংগ্রেস (আই), ২ জন ফরওয়ার্ড ব্লক, ৭ জন আর এস পি, এবং ২৪ জন আদার্স লস্ট দেয়ার লাইভস।" দুঃখের বিষয় আমাদের লোকই বেশি মরেছে। আমাদের লোকেরা বলছে, সরকার বামপন্থীদের হাতে থাকা সত্ত্বেও আমাদের লোক বেশি মরছে। তারা একথাও বলছে, কংগ্রেস আমলেও আমাদের মেরেছে, এখনও মারছে। এদিকে কংগ্রেস বলে বেড়াচ্ছে স্টেনগান ধর, পুলিশকে আক্রমণ কর, পুলিশের গাড়ি আক্রমণ কর। তবে এসব কথা সাধারণ কংগ্রেসি গুন্ডারা বলেনি—ওদের নেতারা ময়দানে বলেছেন। কংগ্রেস নাকি এখন অহিংস হয়ে গেছে তাই অহিংস স্টেনগানের কথা বলছে। এরাই আমাদের সমালোচনা করেন। এখানে আর একটা কথা বলা হয়েছে, দার্জিলিং-এ ক্যাডারদের হাতে আমি নাকি অস্ত্র তুলে দিয়েছি। আমি তাদের জিজ্ঞেস করি, জি এন এল এফ যে ৪/৫ গুণ বেশি অস্ত্র পেল সেটা তারা কোথায় পেল? আমার এখন মনে হচ্ছে এরাই তাদের অস্ত্র সাপ্লাই করেছে কিনা। আমি অবাক হয়ে শুনলাম যে ওরা সব কি বলছেন, রাজীব গান্ধী প্রধানমন্ত্রী তার সঙ্গে আমি আলোচনা করেছি এবং আমরা একটা চমৎকার সিদ্ধান্তে এসেছিলাম দার্জিলিং-এর ব্যাপারে এবং তাতে আমরা খুবই আনন্দিত হয়েছি। আমরা চাই ভারতবর্ষের সমস্ত জায়গাতে এটা হোক। এই ব্যাপারে সমস্ত ভারতবর্ষের লাভ হয়েছে। চুক্তি হয়ে গেল এবং কেন্দ্রীয় সরকার বললেন আপনারা ওদের ডাকুন এবং কি করবেন না করবেন ব্যবস্থা করুন। ওরা ফিরে গেল। আমাদের ট্রেড ইউনিয়নের লোকেরা খুন হয়ে গিয়েছে এই জি এন এল এফ-এর দ্বারা। আমাদের সি পি এম পার্টিভুক্ত বহু ট্রেড ইউনিয়নের লোক খুন হয়েছে—তা সত্ত্বেও কলকাতায় দাঁড়িয়ে কংগ্রেস নেতা ওদের সব উত্তেজিত করবার চেষ্টা করলেন। নানা রকম সব কথা। শুনে মনে হচ্ছে আপনারাই কি ওদের অস্ত্র-শস্ত্র দিয়েছেন? জি এন এল এফ অবশ্য যোগাড় করতে পারে। তবে আমাদের পুলিশ কখনই এই সব দিতে পারে না। পুলিশ একটা অস্ত্র, একটা বোমা রিভালবার ওদের দেয় নি। যদি এটা হত তাহলে প্রধানমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে আমি দিনের পর দিন এইসব নিয়ে আলোচনা করেছি, একটা দিনও তারা এই সব বলেন নি—তাহলে তারা বলতেন যে ওদের হাতে কি আপনারা অস্ত্রশস্ত্র তুলে দিয়েছেন? কি সব শিয়ালের মতো কি সব বললেন—না বললেন জানি না। আর একজন সদস্য বধূ হত্যার কথা বলেছেন। আমরা এ নিয়ে চিন্তিত। ডাউরি ডেথ সম্বন্ধে আমি বলছি ১৯৮৮ সালে কলকাতার মতো মেট্রোপলিটন সিটিতে ৫ জন ডাউরি ডেথ হয়েছে দিল্লিতে ৫৭, বম্বেতে ৪ জন, বাঙ্গালোরে ৩১ জন, ওয়েস্ট বেঙ্গলে ১৯৮৭ সালে ৪৪২ জন। ইউ পি তে ১১৬২, মহারাষ্ট্রে ৭৮১, রাজস্থানে ১৫৬৮, বিহারে ৫৮৩। তাহলে কোনটা বেশি সেটা দেখতে পাচ্ছেন। একটা বড় কথা হচ্ছে এই ডাউরি ডেথ ৯টি বেড়েছে এ সম্বন্ধে চিন্তা করতে হবে যাতে ভবিষ্যতে আর না বাড়ে। তবে এ সম্বন্ধে আমরা অনেক কিছু ব্যবস্থা নিয়েছি, অনেক কেস হয়েছে, মামলা হয়েছে—এটা আমরা করেছি।

